অসুবিধা নেই। ওঁর সুবিধা মতো প্রাইভেট প্র্যাকটিস করতে পারেন যার অনুমতি আছে। কিন্তু সরকারি কাজ, যে জন্য তিনি নিযুক্ত, দায়িত্ব প্রাপ্ত, সেটা তো সম্পূর্ণ করেই তাকে যেতে হবে। তা না হলে তো তিনি যেতে পারেন না। সেটা হলে তা একেবারেই বে-আইনি কাজ হয়ে যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** যদিও মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করছেন না যে পশ্চিমবঙ্গে মেডিক্যাল এডুকেশন সার্ভিস চালু করার পর কোয়ালিটি অব মেডিক্যাল এডুকেশন খুব ডেটোরিয়েট করেছে তবুও মন্ত্রী মহাশয়কে চিন্তা করে দেখতে বলছি যে, তিনি যদি দেখেন তাহলে দেখবেন আগে মেডিক্যাল কলেজগুলিতে যারা পড়াতেন তাদের নাম সারা দেশের লোক জানতো কিন্তু এখন আর সে অবস্থাটা নেই। বড় বড় চিকিৎসকরা তখন মেডিক্যাল কলেজগুলিতে পড়াতেন কিন্তু এখন দেখবেন যারা পড়ান তাদের মধ্যে নামি ডাক্তার কেউ নেই। একমাত্র নামি কিছু লোক আছেন যেগুলি নন ক্লিনিক্যাল সাবজেক্ট তাতে যাতে প্রাইভেট প্র্যাকটিস করার সুযোগ নেই। আদারওয়াইজ আপনি যদি দেখেন তাহলে দেখবেন মেডিক্যাল কলেজগুলির যারা রিডার, অ্যাসিস্ট্যান্ট প্রফেসার, হেড অব দি ডিপার্টমেন্ট—তার মধ্যে নাম করা ডাক্তার নেই। এর ফলে সাধারণভাবে কোয়ালিটিটা ডেটোরিয়েট করছে, ছাত্ররা সেই কোয়ালিটি অব এডুকেশন পাচ্ছে না। তার সঙ্গে যেটা হচ্ছে, অনেকে প্র্যাকটিসিং-এ অপশন নিয়েছেন। তার ফলে তারা মেডিক্যাল এডুকেশন থেকে বাইরে চলে গেছেন। দুই জন ভাল নেফ্রালজিস্ট—তার একজন পোস্টেড ছিলেন কাটোয়ায়, আর একজন শম্ভুনাথে। ডায়ালিসিস মেশিন কিনে তারা বাইরে ডায়ালিসিস করার জন্য চিন্তা করছেন যে সরকারি হাসপাতালে ডায়ালিসিস করার জায়গা নেই। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে আপনি একটা সিদ্ধান্ত নিন এবং কমপক্ষে মেডিক্যাল এডুকেশন-এর কোয়ালিটি বজায় রাখার জন্য আপনি অনারারি, স্পেশ্যাল ডিউটি, ভিজিটিং—এই ধরনের কাজে ভাল ডাক্তারদের মেডিক্যাল কলেজে লেকচার দেবার জন্য, ক্লাস নেবার জন্য কোনও পদ্ধতি চালু করবেন কি না? আগে ডাক্তাররা ট্রান্সফারের ভয় পেতেন। কিন্তু এখন কলকাতায় অনেক বড় বড় প্রাইভেট হাসপাতাল হয়েছে। যেমন—পিয়ারলেস, কোঠারি, ক্যালকাটা হসপিটাল, ডানকান ইত্যাদি। এখন বড় হাসপাতালে যাবার সুযোগ আছে। সেজন্য বলছি যে, মেডিক্যাল এডুকেশনকে যদি ইম্প্রুভ করতে হয় তাহলে নাম করা ডাক্তারদের অনারারি, ভিজিটিং, লেকচার দেবার জন্য কোনও ব্যবস্থা করবেন কিনা যাতে ছাত্ররা বেটার এডুকেশন পায়?

**শ্রী পার্থ দে ঃ** মেডিক্যাল এডুকেশনকে আরও উন্নত করার ব্যাপারে আমরা খুবই আগ্রহী এবং সেই ব্যাপারে মাননীয় সদস্যর যদি কোনও সুচিন্তিত মতামত থাকে তাহলে সেগুলি আমি অনুধাবন করার চেষ্টা করব। আমি সৌগতবাবুকে বলব যে, আপনি যা বললেন, আপনি যদি একটু চিন্তা করে দেখেন তাহলে দেখবেন যে পুরানো দিনের সঙ্গে

আজকের দিনের কোনও তুলনা হবে না। আমরা সহজ সমাধান করার কথা বলছি। কিন্তু এটা তা নয়। আমাদের জেলা হাসপাতাল, মহকুমা হাসপাতাল, স্টেট জেনারেল হাসপাতালে প্রাইভেট প্র্যাকটিস করার অমুমতি দেওয়া আছে। কিন্তু সেই অনুমতি দেওয়া সত্ত্বেও কি সার্ভিস ভাল হচ্ছে, তার প্রতিফলন সঠিক ভাবে হচ্ছে? মাননীয় সদস্য যেটা বললেন, এটার সঙ্গে কোনও সম্পর্ক নেই। যেটার সঙ্গে যার সম্পর্ক আছে সেই সম্পর্ক ধরেই আমাদের এগিয়ে যেতে হবে। যেটার সঙ্গে যার সম্পর্ক নেই সেটা করতে গেলে আমরা বিপদে পড়ে যাব। যদি মেডিক্যাল এডুকেশন ডিটোরিয়েট হয়ে থাকে তাহলে তার অনেক কারণ আছে। এই কারণগুলির মধ্যে একটা বড় কারণ হচ্ছে আজকের দিনের এই পরিস্থিতি। তারপরে একজন ডাক্তার চিকিৎসা না করেও রোজগার করতে পারেন। কারও গায়ে হাত দিতে হল না, শুধু বলে দিলেন যে কি কি ডায়গোনসিস করতে হবে। এটা করেও রোজগার করা যায় উইদাউট ট্রিটিং দি পেসেন্ট। এটা বেয়ণ্ড আওয়ার স্কোপ। আপনি যেটা বলছেন, এটা হেলথ সেক্টরের প্রবলেম নয়।

আপনি বলছেন যে বাইরে যাবার দরকার নেই কারণ আজকে কলকাতার ভিতরে ব্যবস্থা হয়েছে। আগে দিকপালরা বাইরে গিয়ে চিকিৎসা করে আসতেন। কিন্তু আজকে কোয়ালিটি এডুকেশন হচ্ছে এবং যারা এডুকেশনে আছেন তারা যথেষ্ট ট্যালেন্টেড। যারা এডুকেশনে আছেন তারা ট্রিটমেন্টের দিক থেকে অনেক ভাল ট্রিটমেন্ট করছেন, বিভিন্ন জায়গা থেকে বহু মানুষ আসছেন। দুটি দিক আছে। মেডিক্যাল এডুকেশনকে মিনিংফুল করার জন্য এর গভীরতা অনুধাবন করে বিষয়গুলি নিয়ে ঠান্ডা মাথায় চিন্তা-ভাবনা করতে হবে। সব কিছু প্রচারে হবে না। প্রচারে অনেক সময়ে অকারণে বেশি গুরুত্ব দেওয়া হয়। মেডিক্যাল এডুকেশনকে আরও উন্নত করতে গেলে কি কি করা যায় সেটা নিয়ে আমরা আলোচনা করছি। আপনি যেটা বলেছেন সেটা নিয়েও আমরা আলোচনা করছি। তবে এটা নিয়ে আরও সিস্টেমেটিক ডিসকাশন করা দরকার। কোনও মতে বায়াস হলে চলবে না। এখন যে ব্যবস্থা আছে, এতেও ভাল ট্যালেন্টেড ছেলে-মেয়েরা শিক্ষার জন্য আসতে চাচ্ছে। যারা নিজেরা স্বেচ্ছায় এই ব্রত গ্রহণ করতে চায়, তারা বলছে যে, আমরা যেতে চাই, আপনারা আমাদের ঢোকার দরজাটা খুলে দিন। কাজেই সমস্যা আছে। এই সমস্যাগুলি আলাদা ভাবে গ্রহণ করা উচিত। সৌগতবাবু, আপনার যেহেতু অনেক আইডিয়া আছে, আপনি সেগুলি দিয়ে সরকারকে সাহায্য করলে আমি খুশি হব।

**ডঃ গৌরীপদ দত্ত ঃ** যখন নন-প্র্যাকটিসিং টিচিং ক্যাডার হয়নি, যখন বড় বড় নাম করা ডাক্তাররা মেডিক্যাল কলেজগুলিতে ছিলেন, সেই সময় কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে একটা ভিজিটেশন কমিটি করা হয়। সেই ভিজিটেশন কমিটির রিপোর্টে বলা হয়েছিল তথাকথিত নাম করা চিকিৎসকদের সম্পর্কে। ঐ রিপোর্টে তাদের সম্পর্কে কি বলা

হয়েছিল সেটা জানা দরকার। দ্বিতীয়ত, তথাকথিত নাম করা ডাক্তাররা সুপ্রিম কোর্ট পর্যন্ত গিয়েছিলেন। তাতে সুপ্রিম কোর্ট কি রায় দিয়েছিলেন সেটা আমাদের জানাবেন। তৃতীয়ত, একেবারে নিচের তলায় রুর‍্যাল হসপিটাল পর্যন্ত প্র্যাকটিস করা নিষিদ্ধ হবার পর ভিজিটেশন কমিটি ঐসব হসপিটাল ভিজিট করে এমন কোনও রিপোর্ট দিয়েছেন কিনা যে, এদের প্র্যাকটিস করার অধিকার নেই, কিন্তু তারা প্র্যাকটিস করছেন?

[11-50 — 12-00 Noon]

**শ্রী পার্থ দে ঃ** ভিজিটিং কমিটির রিপোর্টের কথা যা বললেন সেটা আমি দেখেছি। কিছু অসুবিধা হচ্ছে, তবে কি পদক্ষেপ নেওয়া যায় সেটা নিয়ে বিস্তারিত আলোচনা হচ্ছে। আর বিষয়টা নিয়ে আলোচনা করার তাৎপর্যও রয়েছে। সেই রিপোর্টে তারা বলেছিলেন যে, কিভাবে এডুকেশন নেগলেকটেড হচ্ছে, ক্লাশ নেগলেক্টেড হচ্ছে, ক্লিনিকগুলি নেগলেক্টেড হচ্ছে, ইন্টারেস্ট অফ দি পিপল নেগলেক্টেড হচ্ছে। এর রেমিডি নিয়ে ডিটেলসে আলোচনা হয়েছিল এবং তার ফলে কিছু প্রতিফলও পাওয়া গিয়েছিল সরকার ঐ আইনটা গ্রহণ করায়। এই নিয়ে নানা অভিযোগ, চিঠিপত্র সংবাদপত্রে বেরিয়েছে। সেসব আমরা সংগ্রহ করি এবং তাদের চিঠির উত্তরও দিয়ে দিই। তাতে এই অভিযোগই বেশি করে আসছে যে, যাদের জন্য যে কাজ নির্ধারিত সেই কাজ অনেক ক্ষেত্রে ঠিকভাবে করা হচ্ছে না, যাদের প্রাইভেট প্র্যাকটিস করার অনুমতি নেই তারা প্রাইভেট প্র্যাকটিসে নিজেদের নিয়োজিত করছেন। এটা তারা বে-আইনি ভাবে করছেন এবং এটা ঠিকই যে, পরিস্থিতি ভাল নয়। তবে আমাদের ধারণা, বিষয়টা নিয়ে সকলে মিলে যদি চিন্তা করি তাহলে কতগুলো অভিনব বিষয় আনতে হবে। অনেকের ধারণা, তাদের প্রাইভেট প্র্যাকটিস করতে দিলে সিস্টেমটা ভাল হয়ে যাবে বা এডুকেশনের উন্নতি হবে। কিন্তু সাব-ডিভিসনগুলিতে তো প্রাইভেট প্র্যাকটিস করার অনুমতি রয়েছে, সেখানে তো সেটা ভাল হচ্ছে না। সেখানে তো পদের সংখ্যা থেকে চিকিৎসক বেশি রয়েছেন, তবে কেন আমরা অভিযোগ পাচ্ছি যে, নির্দিষ্ট সময়ে ডাক্তাররা থাকেন না? ডঃ গৌরীপদ দত্ত যা বলেছেন সেটা খুবই তাৎপর্যপূর্ণ। সেগুলো আমাদের বিবেচনার মধ্যে রয়েছে।

...(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)...

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, বাইরে লবিতে আমাদের একজন এম. এল. এ. অনশন করছেন। এ-ব্যাপারে কিছু বলুন, ব্যবস্থা নিন।

...(গোলমাল)...

**মিঃ স্পিকার ঃ** আপনাদের যে এম. এল. এ. অনশন করছেন তার জন্য আমরা

ব্যবস্থা করে দিয়েছি।

### কবি নজরুল ইসলামের পূর্ণাবয়ব মূর্তি স্থাপন

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮১২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পূর্ত বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিদ্রোহী কবি নজরুল ইসলামের জন্মশতবর্ষে তার পূর্ণাবয়ব মূর্তি কলকাতায় প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

এরূপ কোনও প্রস্তাব পূর্ত দপ্তরের কাছে নাই।

তবে উত্তর ২৪-পরগনার জেলা পরিষদ আমাকে একটা যৌথ দায়িত্ব নেবার কথা বলেছেন। ভি. আই. পি. রোডে যেটার নাম নজরুল সরণী এয়ার পোর্ট থেকে আসতে পড়ে, সেখানে উত্তর ২৪-পরগনার জেলা পরিষদ নজরুলের একটা পুরানো মূর্তি বসাবে বলে স্থির করেছে। সেই মূর্তি তৈরি করে দিয়েছে ভাস্কর। সেখানে সেই মূর্তি বসানোর দায়িত্ব পূর্ত দপ্তর নেবে বলেছেন। উত্তর ২৪-পরগনার নজরুল সরণীতে শহরের মুখে এটা বসানো হবে বলে ঠিক করা হয়েছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আপনি একটা আনন্দের কথা শুনালেন। উত্তর ২৪-পরগনার ভি. আই. পি. রোডের মুখে মূর্তি বসাবেন, ভাল প্রস্তাব। কিন্তু ময়দানে নজরুলের একটা মূর্তি বসালে ভাল হয়, কারণ সেখানে অনেক মনীষীর মূর্তি আছে। স্বাধীনতা আন্দোলনে যার কাছ থেকে আমরা ভীষণ অনুপ্রেরণা পেয়েছি তার গান কথা এবং বক্তব্যের মাধ্যমে সেই নজরুলের একটি মূর্তি কলকাতার ময়দানে প্রতিষ্ঠিত করবার কোনও ইচ্ছা সরকারের আছে কি না? চুরুলিয়ায় তার জন্মস্থানে তার একটি মূর্তি প্রতিষ্ঠিত করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না? সাম্প্রদায়িক সম্প্রীতির রূপকার দুই বাংলার মধ্যে তিনি ঘটিয়েছিলেন। রাজ্য সরকারের তরফ থেকে তার একটা পূর্ণাবয়ব মূর্তি বাংলাদেশকে উপহার দেওয়ার ইচ্ছা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মূর্তিটি যেখানে প্রতিষ্ঠিত হবে বলে স্থির হয়েছে সেটি কলকাতা শহরের অন্যতম গুরুত্বপূর্ণ রাস্তার গেটওয়ে বলা যায়। এয়ারপোর্ট থেকে বিদেশি যারা আসবেন বা জাতীয় সড়ক ৩৪ নম্বরে যারা ঢুকবেন, বেশির ভাগ মানুষকে এই মূর্তিটিকে দেখতে হবে। সুতরাং এত গুরুত্বপূর্ণ জায়গায় মূর্তিটি বসানো হবে। ময়দানে

অসুবিধা হচ্ছে, ময়দানে ইদানিংকালে আর মূর্তি বসানো হচ্ছে না। প্রতিরক্ষা দপ্তর এখানে আর মূর্তি বসাতে দিচ্ছে না। ইন্দিরা গান্ধীর একটি মূর্তি তৈরি হয়ে পড়ে আছে, অজয় মুখার্জির মূর্তি তৈরি হয়ে পড়ে আছে, কিন্তু ময়দানে বসানো যায়নি। প্রতিরক্ষা দপ্তরের সঙ্গে কথা বলেছি, তারা কোনও ভাবে রাজি হননি। আমাদের বিরোধী দলের পক্ষ থেকে কথা বলেছেন, তারাও রাজি করাতে পারেননি। চুরুলিয়ায় জন্মশতবর্ষ কমিটি তৈরি হয়েছে, তারা আমাদের মূর্তি নির্মাণের কথা বলেননি। বাংলাদেশে মূর্তি উপহার দেব কি দেব না এই বিষয়ে কোনও চিন্তাভাবনা হয়নি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় পূর্তমন্ত্রীর কাছ থেকে জানতে চাই নজরুলের জন্মশতবর্ষে তার প্রতি শ্রদ্ধা জানাতে, যে নূতন নূতন ব্রিজ তৈরি করার পরিকল্পনা আপনার দপ্তর নিয়েছে, এই ধরনের একটি ব্রিজের নামকরণ নজরুলের নামে করার কোনও পরিকল্পনা আপনার আছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এটা উত্তম প্রস্তাব। কয়েকটি বড় ধরনের ব্রিজ তৈরি হচ্ছে, আপনার প্রস্তাবটা ভেবে দেখা যেতে পারে।

**বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের স্মারকভবন নির্মাণ**

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৩) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

> কলেজ স্ট্রিটের প্রতাপ চ্যাটার্জি লেনে বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের স্মারকভবন তৈরির কাজটি বর্তমানে কি অবস্থায় আছে?

**ক্ষিতি গোস্বামী ঃ** এই ধরনের কোনও প্রস্তাব সরকারের কাছে নাই।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আমাদের কাছে একটা খবর আছে যে, পাঁচ বছর আগে কেন্দ্রীয় সরকার বঙ্কিমচন্দ্র স্মারক ভবন তৈরি করার জন্য ১০ লক্ষ টাকা রাজ্য সরকারকে দিয়েছেন। এই টাকা কোন অবস্থায় আছে এবং সেই টাকা দিয়ে কি ভাবে সেই ব্যাপারে খরচ করবেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই টাকা আমার দপ্তরে আসেনি, তারা টাকাটা অন্য দপ্তরে দিতে পারেন। আমাদের তথ্য ও সংস্কৃতি দপ্তর আছে। তাদেরও এই বিষয়ে দায় দায়িত্ব আছে। উচ্চশিক্ষা বিভাগ আছে, তাদেরও দায়দায়িত্ব আছে। আমার দপ্তরের কাছে এই ধরনের টাকা আসেনি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** হ্যাঁ, আপনি নিশ্চয়ই এই বিষয়ে জানেন, না হলে বলতে পারতেন না যে উচ্চশিক্ষা বিভাগে এই টাকা আছে। আমার আর একটি প্রশ্ন হল, রাজ্যের জাতীয় ঐতিহ্য এবং সংস্কৃতি যারা রক্ষা করেছেন, এই রকম অনেক মনীষী আছেন। তাদের বাসস্থান বা তারা যেখানে জন্মগ্রহণ করেছিলেন, সেই ভিটে এবং স্থানগুলোকে রক্ষণাবেক্ষণ করার জন্য কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আপনারা জানেন, এই হেরিটেজ বিল্ডিংয়ের ব্যাপারে আজকাল বেশ আলোচনা হচ্ছে। এই দায়িত্ব কলকাতার ক্ষেত্রে কলকাতা কর্পোরেশনের। কলকাতার বাইরে এবং কলকাতার মধ্যেও এগুলোকে স্মারক হিসাবে রক্ষা করবার দায়িত্ব আমাদের উপরে দেওয়া হয়েছে। ইতিমধ্যে রামমোহনের বাড়ি বলে যেটি কথিত, আমহার্স্ট স্ট্রিটের সেই বাড়িটি আমরা পুরনো মহিমায় ফিরিয়ে দিয়েছি, সেটি অনেকে দেখেছেন। কাজটি ভাল হয়েছে। টাউন হলটা আপনারা দেখেছেন। এটাকে পুরনো মহিমায় ফিরিয়ে দেওয়া হয়েছে। আরও কিছু বাড়ি চিহ্নিত হয়েছে। সেই ক্ষেত্রে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন তারা দায়িত্ব গ্রহণ করেছেন। আমাদেরও কিছু দায়িত্ব দেওয়া হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের দ্বারভাঙা হল, যেটি মহারাজার বাড়ি ছিল, সুতরাং তার আলাদা ভাবে কনস্ট্রাকশন ছিল এবং সায়েন্স ছিল। সেই নির্মাণ বিজ্ঞানকে বজায় রেখে, আর্কিটেকচারকে বজায় রেখে বিল্ডিংটা টোটাল রেনোভেট করার দায়িত্ব ভার আমরা নিয়েছি। কাজটি এগিয়ে চলেছে। কলকাতায় যে সিনেট হাউস—একটা সময়ে যেটি ভেঙে দিয়ে শতবর্ষ ভবন তৈরি করা হয়েছিল, যারা সিনেট হাউস দেখেছেন পুরনো মানুষ আছেন, অপূর্ব সুন্দর আর্কিটেকচারাল স্ট্রাকচার ছিল। সেজন্য অনেকে দুঃখ প্রকাশ করেন যে, পরবর্তী প্রজন্মের কাছে সেই সিনেট হাউসের আদল রইল না। সেজন্য ঐ আদল অনুসারে সেন্টিনারি বিল্ডিংয়ের গায়ে তাকে সেট করে আমরা এমন জিনিস যাতে তৈরি করতে পারি, যাতে পরবর্তীকালে যারা পড়াশোনা করবেন বা আসবেন, তারা সিনেট হাউস কি রকম ছিল তার ধারণা করতে পারবেন। সুতরাং এই ধরনের হেরিটেজ বিল্ডিংয়ের দায়িত্ব আমরা নিয়েছি। সব দায়িত্ব আমাদের নয়। আমাদের সঙ্গে সঙ্গে কিছু দায়িত্ব মিউনিসিপ্যালিটিগুলোও নিয়েছে। কয়েকদিন আগে বালুরঘাটে প্রখ্যাত নাট্যকার মন্মথ রায়ের গৃহটি ওখানকার মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং আমরা যৌথভাবে সেখানে নাট্য শিক্ষাকেন্দ্র হিসাবে তৈরি করবার ব্যবস্থা আমরা করে দিয়েছি। এই রকমভাবে যে যে জায়গাকে চিহ্নিত করার দাবি এসেছে আমরা দেখে সেগুলো করবার চেষ্টা করব।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, কলকাতা এবং কলকাতার বাইরে কিছু কিছু জায়গা রক্ষা করার চেষ্টা করেছেন। আমার প্রশ্ন যে, সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, যিনি বন্দেমাতরম রচয়িতা তার জন্মস্থান নৈহাটিতে। তিনি নৈহাটি পৌরসভার চেয়ারম্যান ছিলেন। কাঁঠালপাড়ার যে ঘরটিতে জন্ম

গ্রহণ করেছিলেন, সেই ঘরটির পাশেই শৌচাগার তৈরি হচ্ছে এবং তারপরেই কমপ্লেক্স, বাজার তৈরি হচ্ছে। এই ঘরকে রক্ষা করা এবং জায়গা রক্ষা করার ক্ষেত্রে কোনও চিন্তা ভাবনা করেছেন কি না। কারণ ইতিমধ্যেই নেতাজি ভবন স্মারক হিসাবে গ্রহণ করা হয়েছে। এও জানি বাংলাদেশের প্রধানমন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছেন যে, তার যে ওখানে জায়গা আছে, সেই জায়গা সরকার থেকে রক্ষণাবেক্ষণ করা হবে। সেইরূপ আমাদের বঙ্কিমচন্দ্রের যে বসতবাটি, তার রক্ষণাবেক্ষণের কোনও দায়িত্ব আপনাদের আছে কি না এবং সেই সম্পর্কে কোনও চিন্তা ভাবনা করেছেন কি না, শৌচাগার যে তৈরি হবে তার কোনও খবর আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্যকে আমি বলব যে, এই খবরটির যথাযথ বিচার করবার জন্যে একবার নৈহাটিতে আসুন। নৈহাটিতে গেলে অবশ্যই দেখবেন বঙ্কিমচন্দ্রের যে গৃহ, তার মহিমা ফিরিয়ে এনেছি। গেলে আপনার ভাল লাগবে এবং নিঃসন্দেহে আশা করি প্রশংসা করবেনই। বাড়িটি সম্পূর্ণ রক্ষা করার চেষ্টা করছি। একটা অংশে তার শরিকরা এখনও থেকে গেছেন। অনেক রকম আমরা অনুরোধ করেছি, মিউনিসিপ্যালিটির থেকে অনুরোধ করেছে, তারা কখনও রাজি হচ্ছেন আর কখনও রাজি হচ্ছেন না। এইজন্য শুরু করেও কিছুটা বাকি আছে, সেটাও আবার নবায়ন করে দিতে পারব। তবে যে প্রসঙ্গ উঠেছে যে, ওখানে শৌচাগার তৈরি হয়েছে ইত্যাদি, সেই ব্যাপারে আমি নিজে গিয়ে সরেজমিনে দেখে এসেছি। ব্যাপারটা খুবই কমপ্লিকেটেড, তার ফ্যামিলি হিস্ট্রি আছে। বঙ্কিমচন্দ্রের পিতা এবং তার পরিবারের পূর্বপুরুষদের সঙ্গে জ্ঞাতিসূত্রের একটা ঝগড়া ছিল। আমরা যা শুনেছি পাড়া-পড়শির কাছ থেকে এবং কিছু কিছু যে কথাবার্তা, তা শোনবার পরে আমাদের স্থির বিশ্বাস যে, রেল লাইনের ঘেঁসা একটা জায়গায় তিনি জন্মগ্রহণ করেছিলেন। তবে এই বিষয়ে বিতর্ক আছে যে ওই জায়গায় না, অন্য জায়গায়। স্বাভাবিকভাবেই সেই জায়গাটি এখনও ঠিক নির্দিষ্ট করা হবে না। এটা ঠিক রামচন্দ্রের জন্মের মতো হয়ে যাবে। এই ব্যাপারে কিছু মানুষ তাতে নানারকমভাবে পেছনে লাগছে। সেখানে এই বিষয়টিকে নৈহাটির মানুষেরা ভালভাবে নিতে পারছে না। তারা কোনও রকম সহযোগিতা করতে পারছে না। তবে এটা ঠিক নয় যে, ওই চিহ্নিত স্থানে শৌচাগার তৈরি করব। বাড়িটি আমরা পূর্ণাঙ্গভাবে তৈরি করব। বাকি যে অংশটি আছে, সেটা শরিকরা ছেড়ে দিলেই আমরা শুরু করে দেব।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### সাক্ষরতা ও সাক্ষরোত্তর কর্মসূচি

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে সাক্ষরতা কর্মসূচি প্রকল্পে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে কতজন নিরক্ষরকে সাক্ষর এবং সাক্ষরোত্তর কর্মসূচিতে কতজন নবসাক্ষরকে অংশগ্রহণ করানোর পরিকল্পনা ছিল ;

(খ) এই সময়ের মধ্যে কতজনকে উক্ত কর্মসূচিতে অংশগ্রহণ করানো সম্ভব হয়েছে; এবং

(গ) উক্ত সময়ে রাজ্যের সাক্ষরতার শতকরা হার বিগত বছরগুলির তুলনায় কত ভাগ বৃদ্ধি পেয়েছে?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাক্ষরতা প্রকল্পে ১২.১৬ লক্ষ এবং সাক্ষরোত্তর কর্মসূচিতে ৫৩.৬৫ লক্ষ।

(খ) সাক্ষরতা কর্মসূচিতে ৮.৩১ লক্ষ ও সাক্ষরোত্তর কর্মসূচিতে ১১.৭৬ লক্ষ।

(গ) ১৯৯১ সালের আদমসুমারির পর ১৯৯৮ সালের মার্চ পর্যন্ত ৭৯.২৮ লক্ষ নরনারী সাক্ষরতা কর্মসূচিগুলির মাধ্যমে সাক্ষর হয়েছেন। সাক্ষরতা হারের বৃদ্ধি সংক্রান্ত প্রকৃত তথ্য জনগণনা ছাড়া পাওয়া সম্ভব নয়।

### কারিগরি শিক্ষার উন্নয়নের আধুনিক প্রযুক্তি

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৪) **শ্রী তপন হোড় ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সর্বাধুনিক প্রযুক্তির সাথে সঙ্গতি রেখে রাজ্যের কারিগরি শিক্ষার উন্নয়ন ঘটানো হচ্ছে ;

(খ) সত্যি হলে, এ বিষয়ে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) উক্ত ব্যাপারে বৈদেশিক সাহায্য নেওয়ার পরিকল্পনা আছে কি না?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সর্বাধুনিক প্রযুক্তির সাথে সঙ্গতি রেখেই রাজ্যের কারিগরি শিক্ষার উন্নয়ন ঘটানো হচ্ছে।

(খ) কারিগরি শিক্ষার উন্নতিবিধানে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। কর্মসূচিগুলি হল—পরিবর্তনশীল চাহিদার সাথে তাল মিলিয়ে পাঠ্যসূচির পুনর্বিন্যাস, পরীক্ষাগার ও কর্মশালাগুলির আধুনিকীকরণ, ব্যাপক কর্মী উন্নয়ন কর্মসূচির মাধ্যমে নতুনতর প্রযুক্তির ক্ষেত্রে পলিটেকনিক কর্মিদের প্রশিক্ষণদান এবং নতুন ডিপ্লোমা ও ডিপ্লোমা উত্তর পাঠক্রমের প্রবর্তন।

(গ) বিশ্ব ব্যাঙ্কের (আর্থিক) সহায়তায় উন্নয়নমূলক কার্যকলাপ গ্রহণ করা হয়েছে।

**Laping back of neo-literates into illiteracy**

*91. (Admitted question No. *466) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Education (Non-Formal) Department be pleased to state—

(a) whether many neo-literates are laping back into illiteracy;

(b) if so, an estimate of their numbers ; and

(c) the steps taken so far to reverse this trend ?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একথা অনস্বীকার্য যে অনেক নবসাক্ষর মানুষ বুনিয়াদি সাক্ষরতা লাভের পর সাক্ষরোত্তর শিক্ষাকেন্দ্রে পাঠ গ্রহণ না করলে প্রায় নিরক্ষরে পর্যবসিত হন। তবে এ সম্পর্কে কোনও তথ্য এখনও দপ্তরে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ১। বুনিয়াদি সাক্ষরতাকে আরও মজবুত করার চেষ্টা হচ্ছে।

২। বুনিয়াদি সাক্ষরতার পাঠ সমাপ্ত হবার পূর্বেই জেলাগুলিকে সাক্ষরোত্তর কর্মসূচি প্রকল্প অনুমোদনের জন্য পাঠাতে বলা হয়েছে।

৩। শতকরা ২৫ ভাগ পড়ুয়া বা ৫০,০০০ পড়ুয়া সাক্ষরতার মানে উন্নীত

হ'লেই সাক্ষরোত্তর প্রকল্প জাতীয় সাক্ষরতা মিশনের অনুমোদনের জন্য তৈরি করা হচ্ছে।

৪। বুনিয়াদি সাক্ষরতার পাঠক্রম শেষ করে চূড়ান্ত মুল্যায়ণের জন্য অপেক্ষা না করেই পরবর্তী পাঠক্রম চালু করার চেষ্টা চলছে।

৫। সাক্ষরোত্তর ও ধারাবাহিক শিক্ষাকেন্দ্রগুলিতে নবসাক্ষরদের উপযোগী পত্রিকা ও নানা ধরনের সহায়ক পুস্তক পুস্তিকা রাখা হচ্ছে।

৬। ধারাবাহিক শিক্ষাকেন্দ্রগুলিতে পিছিয়ে পড়া নবসাক্ষরদের অর্জিত মানকে আরও উন্নীত করতে রাখা হয়েছে 'সেতু পাঠক্রম' এমন কি বুনিয়াদি সাক্ষরতা অর্জনেরও সুযোগ।

৭। সাক্ষরোত্তর তথা ধারাবাহিক শিক্ষাকেন্দ্রগুলির সঙ্গে নবসাক্ষরদের সংযোগ বৃদ্ধির উদ্দেশ্যে উপযুক্ত পরিবেশ সৃষ্টির কাজ জেলাগুলিতে চলছে।

৮। গ্রন্থাগারের সঙ্গে নবসাক্ষরদের সংযোগ বৃদ্ধির প্রয়াসে প্রতিটি ব্লকে অন্তত একটি করে গ্রন্থাগারে নবসাক্ষরদের জন্য একটি পৃথক বিভাগ খোলার ব্যবস্থা হচ্ছে।

## নূতন হাইওয়ে তৈরির পরিকল্পনা

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৬) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ধর্মতলা থেকে হলদিয়া নূতন কোনও হাইওয়ে তৈরি করার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত রাস্তা নির্মাণের একটি প্রস্তাব আছে।

(খ) প্রস্তাবটি এখনও বাস্তবায়িত হয়নি। তাই কাজ শুরু করার কোনও প্রশ্ন ওঠে না।

## নজরুল স্মৃতি পাঠাগার স্থাপন

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৮) **শ্রী রবীন মুখার্জি ঃ** শিক্ষা (গ্রন্থাগার) **বিভাগের** ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কবি নজরুল ইসলামের জন্মশতবর্ষে হুগলি জেলার চুঁচুড়া পৌরসভার অন্তর্গত চকবাজারের সরকার অধিগৃহীত জমিটিতে নজরুল স্মৃতি পাঠাগার স্থাপন করার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিভাগে এই সম্পর্কে কোনও প্রস্তাব আসেনি।

(খ) এই ধরনের কোনও প্রস্তাব এলে গুরুত্ব সহকারে বিবেচনা করা হবে।

### বিবেকানন্দ সেতু (বালি ব্রিজ)-র সংস্কার

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিবেকানন্দ সেতু (বালি ব্রিজ)-র উত্তর দিকের রাস্তাটি মেরামতির জন্য কবে থেকে বন্ধ আছে ;

(খ) কবে নাগাদ রাস্তাটি জনসাধারণের জন্য উন্মুক্ত করে দেওয়া হবে ;

(গ) সেতুটি মেরামতির জন্য মোট কত টাকা ব্যয় হবে ; এবং

(ঘ) মেরামতির খরচ বাবদ কেন্দ্রীয় সরকারের সাহায্যের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিবেকানন্দ সেতুর (বালি ব্রিজ) উত্তর দিকের রাস্তাটি (দিল্লি-কলকাতা) মেরামতির জন্য বিগত ২৩. ১২. ৯৫ থেকে বন্ধ আছে।

(খ) অতি অল্প দিনের মধ্যে রাস্তাটি জনসাধারণের জন্য উন্মুক্ত করে দেওয়া হবে।

(গ) সেতুটি মেরামতির জন্য অনুমোদিত মোট ব্যয়ের পরিমাণ ১২,০৬,৮৭,০০০ টাকা (বারো কোটি ছয় লক্ষ সাতাশি হাজার) টাকা।

(ঘ) মেরামতির সম্পূর্ণ ব্যয় ভার কেন্দ্রীয় সরকার বহন করবেন।

### গ্রন্থাগারিকের শূন্যপদ পূরণ

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৫) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১-৫-৯৮ পর্যন্ত রাজ্যে কতজন গ্রন্থাগারিকের পদ শূন্য আছে ; এবং

(খ) উক্ত শূন্যপদগুলি পূরণের জন্য সরকার এখন পর্যন্ত প্রয়োজনভিত্তিক কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রামীণ গ্রন্থাগারের গ্রন্থাগারিক — ২৪১টি

জেলা গ্রন্থাগারের গ্রন্থাগারিক — ১১টি

শহর গ্রন্থাগারের গ্রন্থাগারিক — ৩৯টি

সরকারি গ্রন্থাগারের গ্রন্থাগারিক— ৫টি

মোট — ২৯৬টি

(খ) শূন্য পদগুলি সরাসরি ও পদোন্নতির (৫০ ভাগ, জেলা গ্রন্থাগারের গ্রন্থাগারিক ব্যতীত) মাধ্যমে পূরণ করার জন্য নিয়োগবিধি গত বৎসর প্রকাশিত হয়েছে। এই নিয়োগবিধি অনুযায়ী সংশ্লিষ্ট জেলা গ্রন্থাগার কৃত্যক (এন. এল. এ.) নিয়োগ করবেন। সরকার পোষিত গ্রন্থাগারের গ্রন্থাগারিকের পদগুলি পূরণ করার চেষ্টা বিগত বৎসর থেকে করা হচ্ছে। আশা করা যায় শীঘ্রই পূরণ করা যাবে।

সরকারি গ্রন্থাগারের গ্রন্থাগারিকের শূন্য পদ পূরণ করা হয় পি. এস. সি.-র মাধ্যমে। কয়েকটি শূন্যপদে পি. এস. সি.-র নিয়োগ করা হয়েছে। বাকি পদগুলি পদোন্নতির মাধ্যমে পূরণ করা হবে। অবশিষ্টগুলির জন্য পি. এস. সি. নাম পাঠাবে।

[12-10 — 12-20 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Suniti Chattoraj on the subject of non-implementation of Siddheswari Irrigation Project in Birbhum and the second one is from Shri Jatu Lahiri on the subject of reported

death of some persons from enteric disease in Parighat area, Darjeeling district.

The subject matters of the Motions are not such that may call for adjournment of the business of the House. The Members may invite attention of the concerned ministers through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to both the Motions.

One Member of the party may, however, read the text of his Motion as amended.

**শ্রী সুনীতি চট্টরাজ** ঃ জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—সিদ্ধেশ্বরী সেচ প্রকল্প চালু হওয়া সম্পর্কে।

১৯৭৩ সালে বীরভূম জেলায় হিংলো সেচ প্রকল্প চালু হয়েছে। কৃষি উৎপাদন বাড়াবার জন্য অসেচ এলাকাগুলো সেচের আওতায় আনতে "সিদ্ধেশ্বরী সেচ প্রকল্প" চালু করার জন্য তদন্ত হয়। এই সরকারকে বিশেষ ভাবে বলা সত্ত্বেও এই প্রকল্প চালু হচ্ছে না। বীরভূমে এখনও ৬০ ভাগ চাষাবাদি জমি সেচ এলাকার অন্তর্ভূক্ত না হওয়ার জন্য চাষী পরিবারের অবস্থা দারুণ খারাপ। শিল্প বন্ধ, নূতন সেচ প্রকল্প নেই, বেকারির সংখ্যা দিনে দিনে বাড়ছে। গত ১৮ই জুন বীরভূমে অনেক গ্রামে খাদ্যের অভাবে প্রচুর বেকার আত্মহত্যা করেছে। সরকার এই ব্যাপারে একেবারে নীরব।

স্যার, এই সভা মুলতুবি রেখে এখনই আলোচনা হওয়া দরকার যে বেকার মানুষের সমস্যা সমাধানের জন্য সরকারের সচেষ্ট হওয়া দরকার কি না?

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received six notices of Calling Attention on the following subjects, namely :

i) Outbreak of malaria in Calcutta : Shri Sanjib Kr. Das

ii) Reported minister's statement regarding rise in the price of vegetables in the State : Shri Robin Mukherjee

iii) Alleged inaction of Police in three murder-cases at Karimpur, Nasererpara and Natidanga in Nadia : Shri Chittaranjan Biswas

iv) Incident of Food-poisoning at Kashipur: Shri Sailaja Kr. Das, village under Patashpur P. S., Midnapore Shri Kamakshya Nandan Das Mohapatra

v) Reported murder of a girl at Alipore, Calcutta : Shri Saugata Roy

vi) Maintenance of Shyamchand Mandir at Santipur, Nadia. : Shri Ajoy De

I have selected the notice of Shri Sanjib Kumar Das on the subject of outbreak of Malaria in Calcutta.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Partha De :** Sir, the statement will be made on 2nd July, 1998.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Health and Family Welfare Department to make a statement on the subject of epidemical outbreak of enteric disease in the area under Sreerampur sub-Division, Hooghly.

**শ্রী পার্থ ঃ** গত ৭. ৬. ৯৮ তারিখ থেকে রিসড়া ও শ্রীরামপুর পৌর এলাকায় হঠাৎ আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব দেখা দেয়। খবর পাওয়া মাত্র জেলার স্বাস্থ্য দপ্তরের এপিডোমিওলজিক্যাল সেল থেকে জেলা উপস্বাস্থ্যাধিকারিক-২ এর সঙ্গে এক দল স্বাস্থ্যকর্মী উক্ত পৌর এলাকার আক্রান্ত স্থানগুলি পরিদর্শন করেন। সরকারি স্বাস্থ্যকর্মিরা এবং পৌরসভার স্বাস্থ্যকর্মিরা যৌথভাবে উক্ত এলাকায় যুদ্ধকালীন ভিত্তিতে কাজ করে যাচ্ছেন। ২২/৬/৯৮ তাং এ প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে মোট আক্রান্তের সংখ্যা ৩১১ জন এবং মৃতের সংখ্যা-১৭।

আক্রান্ত এলাকায় রোগ প্রতিরোধে জনসাধারণের মধ্যে প্রয়োজনমতো হ্যালোজেন ট্যাবলেট, ও. আর. এস. এবং ঔষধাদি বন্টন করা হচ্ছে। জল বিশোধনের ব্যবস্থা নেওয়া হয়েছে। জনসাধারণকে এই ব্যাপারে স্বাস্থ্য সংক্রান্ত শিক্ষা দেওয়া হয়েছে ও হচ্ছে।

রিষড়া ও শ্রীরামপুর পৌর কর্তৃপক্ষকে সরকারি তরফ থেকে আন্ত্রিক প্রতিরোধক ঔষধাদি সরবরাহ করা হয়েছে। উক্ত পৌরস্বাস্থ্য কর্মিরা নিজ নিজ এলাকায় যৌথ ভাবে ৮-১০ জন সি. ইউ. পি. ডি.-৩/আই. পি. পি.-৮-এর কর্মচারিরা জেলা ও বৃহত্তর কলকাতা স্বাস্থ্য সংগঠনের সরকারি স্বাস্থ্য কর্মিদের সঙ্গে ভালভাবে কাজ করে যাচ্ছেন।

শ্রীরামপুর ওয়ালশ হাসপাতালে ২২/৬/৯৮ পর্যন্ত ২০৮ জন এবং রিষড়া সেবাসদনে ৯৩ জন রুগীর চিকিৎসা হয়েছে।

জেলায় উপমুখ্য স্বাস্থ্যাধিকারিক-২, জোনাল হেলথ অফিসার-৬, সি. এম. ইউ. এইচ. ও., এবং সহস্বাস্থ্যাধিকারিক শ্রীরামপুর এবং তাদের কর্মচারিরা ঐ এলাকাগুলোতে কাজ করে যাচ্ছেন এবং পরিস্থিতির উপর তীক্ষ্ণ নজর রেখে চলেছেন।

কলকাতা মহাকরণ থেকে একজন মহামারী বিশেষজ্ঞ ঐ এলাকা পরিদর্শন করেছেন।

গত ২০. ৬. ৯৮ তারিখের পর আর কোনও আন্ত্রিকেই আক্রান্তের খবর নেই এবং ১৬. ৬. ৯৮ তারিখের পর আন্ত্রিকের মৃত্যুর কোনও খবর নেই।

পরিস্থিতি বর্তমানে নিয়ন্ত্রণাধীন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, এই জায়গাটাতে প্রতি বছর আন্ত্রিক হচ্ছে, আপনি রেকর্ড দেখবেন ৩/৪ জন করে মারা যাচ্ছে, এই সময়ে হাসপাতালে ৩/৪ শত রোগী ভর্তি হয়। প্রতি বছরই একই ঘটনা ঘটছে, হাসপাতালে গেলে রোগীদের ঔষধ কিনে আনতে হয়। আমি আমার অভিজ্ঞতা থেকে বলছি, হাসপাতালে ঔষধ পাওয়া যাচ্ছে না।

আপনি ৩১১ জনের কথা বললেন, কিন্তু আমাদের কাছে খবর একমাত্র ওয়ালশ হাসপাতালেই ভর্তি হয়েছে ৩০০ জন। হাসপাতালে ওষুধ পাওয়া যাচ্ছে না, বাইরে থেকে রোগীদের জন্য ওষুধ কিনে দিতে হচ্ছে। হাসপাতালের যিনি সুপারিনটেন্ডেন্ট তিনি মিউনিসিপ্যালিটির কাউন্সিলারের সঙ্গেও খুব খারাপ ব্যবহার করছেন। সেদিন সমস্ত দলের কাউন্সিলাররা যদি না থাকত তাহলে হাসপাতালে ভাঙচুর হত।

**শ্রী পার্থ দে ঃ** আমরা এই ব্যাপারে খবর পাওয়ার সঙ্গে সঙ্গে হুগলি জেলাতে সেন্ট্রাল রিজার্ভ স্টোরের সঙ্গে কথা বলি এবং তাদের বলি বাড়তি ওষুধ দরকার হলে কলকাতায় সেন্ট্রাল মেডিক্যাল স্টোর থেকে যেন চেয়ে নেয়। আমি জানি না বাইরে থেকে কাউকে ওষুধ কিনতে হয়েছে কি না। এই ব্যাপারে আপনাদের কাছে যদি তথ্য থাকে তাহলে আমাদের দিন। আমি প্রথম দিন থেকেই এই ব্যাপারে সজাগ এবং রাইটার্স বিল্ডিং থেকে সিনিয়ার অফিসারদের পাঠিয়েছি। আর ডায়রিয়া হলে তো দু-তিনটি ওষুধ লাগে। এই সমস্ত ওষুধ হাসপাতালে ছিল বলেই আমি জানি। বাইরে থেকে ওষুধ কিনতে হয়েছে কিনা আমি জানি না। তবে লেখাপড়া জানা এলাকায় এত ডায়রিয়া হয় কেন। আর ডায়রিয়া হলে তো আগে ও. আর. এস. ব্যবহার করা উচিত, ও. আর. এস. ব্যবহার করা হচ্ছে না কেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I Call upon the Minister-in-Charge of Public Works Department to make a statement on the subject of non-completion of construction work of Santipur by-pass adjacent to National Highway No. 34.

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** শান্তিপুর বাইপাসের সড়ক অংশের কাজ ৯০ শতাংশ সম্পূর্ণ হয়েছে। কেবল রানাঘাট-শান্তিপুর রেললাইনের উপর উড়ালপুলটির কাজ আরম্ভ করা যায়নি। যদিও শান্তিপুর বাইপাসের রেলওয়ে ওভার ব্রিজের টেন্ডার পর্ব সমাপ্ত। কিন্তু পুরো ব্যাপারটা জনৈক টেন্ডার প্রদানকারীর আবেদনক্রমে মহামান্য হাইকোর্টের বিচারাধীন থাকায় এই কাজের ওয়ার্ক অর্ডার এখন পর্যন্ত ইস্যু কার সম্ভবপর হয়নি। আশা করা যায় বর্ষার পর কাজটি শুরু করা সম্ভবপর হবে। যদি আগামী দু-তিন মাসে আদালতে বিষয়টির চূড়ান্ত মীমাংসা সম্ভব হয়।

**শ্রী অজয় দে ঃ** হাইকোর্টে ব্যাপারটা অনেকদিন ধরেই ঝুলে রয়েছে। গভর্নমেন্টের যে লিগ্যাল সেল রয়েছে তারা এই ব্যাপারে কি করছে। আবহমানকালে ধরে ব্যাপারটা পড়ে থাকতে পারে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে বার বার জানিয়েছি। এই কাজটা কমপ্লিট করার ক্ষেত্রে কোনও টার্গেট পিরিয়ড আপনাদের আছে কি?

[12-20 — 1-30 p.m.] (Including adjournment)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মামলার ব্যাপারে আদালতে যে কেউ যেতে পারেন। বিষয়টা আমরা আলোচনার মাধ্যমেই নিষ্পত্তি করতে পারতাম। আমরা আলোচনার স্তরে এটাকে নিয়েও ছিলাম। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখলাম যে একজন গিয়ে মামলা করে দিলেন।

মামলা কররার পর সেই মামলা আমরা অ্যাটেন্ড করার চেষ্টা করছি। আমাদের আশা এই মামলা সরকারই জিতবে। তবে যারা মামলা করেছেন তাদের আমরা ডেকেছি। যদি তিনি আসেন এবং যে অভিযোগগুলি তিনি করেছেন সেগুলো নিয়ে আলোচনার মাধ্যমে জিনিসটা মিটিয়ে নিতে আমরা অনুরোধ করব। না হলে মামলাটি দ্রুততার সঙ্গে আমরা এগিয়ে নিয়ে যাবার জন্য চেষ্টা করব।

## Consideration of the Second Report of the Committee of Privileges, 1997-98

**Shri Anil Mukherjee :** Sir, I beg to move that the Second Report of the Committee on Privileges, 1997-98 as presented to the House on June 23, 1998 be taken into consideration

The motion was then put and agreed to.

## Adoption of the Second Report of the Committee of Privileges, 1997-98

**Shri Anil Mukherjee :** Sir, I beg to move that the recommendation contained in the Second Report of the Committee on Privileges, 1997-98 be agreed to by the House.

The motion was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

## Presentation of the Fifth Report of the Committee on Entitlements of the Members, 1997-98

**Mr. Speaker :** I beg to present the Fifth Report of the Committee on Entitlements of the Members, (1997-98), West Bengal Legislative Assembly.

## Presentation of the Forty-Second and Forty Third Report of the Committee on Public Undertakings, 1997-98

**Shri Ranjit Kundu :** I beg to present the Forty-Second and Forty Third Report of the Committee on Public Undertakings, 1997-98.

**Presentation of the Twenty-Third Report of the Subject Committee on Agriculture, Food and Supplies etc. on Pre-Voting Budget Scrutiny of the Demands for Grants of the Department of Food Processing and Horticulture, 1998-99**

**Shri Sougata Roy :** I beg to present the Twenty-Third Report of the Subject Committee on Agriculture, Food and Supplies etc. on Pre-Voting Budget Scrutiny of the Demands for Grants of the Department of Food Processing and Horticulture, 1998-99.

(At this stage the House was adjouned till 1.30 p.m.)

(After adjournment)

[1-30 — 1-40 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

## DEMAND No. 32, DEMAND No. 33 & DEMAND No. 34

**Mr. Deputy Speaker :** Now discussions on Demand Nos. 32, 33 and 34. All the Demands are taken up together for discussions. However, there are 33 cut motions to Demand No. 32, 5 cut motions to demand No. 33 and 3 cut motions to Demand No. 34. The cut motions are in order and taken as moved.

### DEMAND No. 32

**Shri Ashok Kumar Deb (Nos. 1 & 2), Shri Gyan Singh Sohanpal (No. 3), Shri Abdul Mannan (Nos. 4-16), Shri Sudhir Bhattacharjee (No. 17), Shri Rabindranath Chatterjee (No. 18), Shri Nirmal Ghosh (No. 19), Shri Tapas Banerjee (Nos. 20 & 21), Shri Saugata Roy (Nos. 22-25), Shri Shyamadas Banerjee (Nos. 26-30), Shri Deba Prasad Sarkar (No. 31), Shri Ramjanam Manjhi (No. 32), Shri Tushar Kanti Mandal (No. 33) :** Sir I beg to move that the Amount of the Demand be reduced by Rs. 100/-.

## DEMAND No. 33

**Shri Abdul Mannan (No. 1), Shri Saugata Roy (Nos. 2 & 3), Shri Sanjoy Bakshi (No. 4), Shri Nirmal Ghosh (No. 5) :** Sir I beg to move that the Amount of the Demand be reduced by Rs. 100/-.

## DEMAND No. 34

**Shri Abdul Mannan (Nos. 1 & 2), Shri Saugata Roy (No. 3) :** Sir I beg to move that the Amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে দপ্তরের জন্য ব্যয় বরাদ্দের দাবি করেছেন, এটা সমস্ত দপ্তরের থেকে গুরুত্বপূর্ণ এবং আরও গুরুত্বপূর্ণ এই কারণে যে, এটার উপর মানুষের জীবন মরণ সমস্যা এবং মানুষের বাঁচার ব্যবস্থা নির্ভর করে। আর এখন এই স্বাস্থ্য দপ্তর যে সব থেকে অস্বাস্থ্যকর সেটাই আমার বক্তব্যের মাধ্যমে প্রমাণ করার চেষ্টা করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভারতের যে অবস্থা, কাল কেন্দ্রীয় সরকার থাকবে কিনা, বি. জে. পি. সরকার থাকবে কিনা, সেই বিষয়ে সন্দেহ দেখা দিয়েছে। সেখানে দাঁড়িয়ে ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য পশ্চিমবঙ্গে এর বাজেটের টাকা এবং এর সঙ্গে কেন্দ্রীয় সাহায্য নানা রকম মিলিয়ে একটা প্রতিক্রিয়া নিশ্চয় হবে। কারণ আমরা জানি যে এই সরকার যত শীঘ্র চলে যায়, ততই ভাল, কারণ বি. জে. পি.-র থাকার দরকার নেই। কিন্তু যেটা দেখা যাচ্ছে যে, সি. পি. এম-এ সমর্থন নিয়ে কংগ্রেস সরকার করব, এটা যদি ওরা ভেবে থাকেন, তাহলে সেটা ভুল হবে। কারণ যদি এই রকম পরিস্থিতির সৃষ্টি হয়, তাহলে সারা পশ্চিমবঙ্গে একটা বিরাট প্রতিক্রিয়া হবে এবং গণ বিক্ষোভ আন্দোলন তৈরি হয়ে যাবে। এবার আমি বলি যে, এখানে যাতে চিকিৎসা ব্যবস্থা হয়, এখানে কংগ্রেস নয়, কমিউনিস্ট নয়, জাত নয়, ধর্ম নয়, শুধু মানুষের চিকিৎসা ব্যবস্থা যাতে ভালভাবে হয়, তার পরিকাঠামো যাতে ভালভাবে হয়, সেইদিকে নজর দেবার জন্য অনুরোধ করছি।

মানুষের চিকিৎসার ব্যবস্থা করতে—আমি এখান থেকে শুরু করতে চাইছি—মানুষ কেন পশ্চিমবঙ্গ থেকে বাইরে চলে যাবে। মানুষের চিকিৎসা ব্যবস্থা যদি আজকে থাকত মানুষ বাংলার বাইরে চলে যেত না। আমরা বিধানসভার সকল মাননীয় সদস্যই একই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছি। গ্রামাঞ্চলের প্রতিনিধি শতকরা ৭০ ভাগ। শহরেরও আছেন। সবচেয়ে বেশি কষ্ট পায় গ্রামাঞ্চলের দরিদ্র মানুষ। গ্রামাঞ্চলের মানুষও বেশি অসুস্থতার শিকার। এটা অস্বীকার করার কোনও উপায় নেই। সেখানে এই দরিদ্র মানুষদের চিকিৎসার

ক্ষেত্রে মাননীয় মন্ত্রী কি করতে পেরেছেন? সে দিন বামফ্রন্টের ২১ বছরের বিরাট সাফল্যের কথা এখানে আলোচনা হল। আজকে প্রারম্ভেই ২০ বছর ধরে যা করেছেন তার ফিরিস্তি আপনাদের দেব। আজকে পশ্চিমবাংলা স্বাস্থ্য নিয়ে রাজনীতি করার জায়গা নয়। স্বাস্থ্যের পরিকাঠামো—আজকে সমস্ত জায়গায় কো-অর্ডিনেশন কমিটি নামক একটি পদার্থ একটা জবর্দ্দল পাথরের মতো বসে আছে। এই কো-অর্ডিনেশন কমিটি বাইরে থেকে, চিকিৎসক থেকে আরম্ভ করে জি. ডি. এ., ডাক্তারদের পর্যন্ত কন্ট্রোল করে। এটাই আজকে সবচেয়ে বড় সমস্যা। এই সমস্যা আপনারা সৃষ্টি করেছেন। আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি বিধানচন্দ্র রায় বলেছিলেন যে হাসপাতালে রাজনীতি করা চলবে না। তখন, এখন যিনি মাননীয় মুখ্যমন্ত্রী তিনি বলেছিলেন হাসপাতালে এত সরকারি কর্মচারী যখন, তখন নিশ্চয়ই আন্দোলন করবেন। আর এখন মুখ্যমন্ত্রী বলেন যে হাসপাতাল কি কলকারখানা নাকি, এখানে ধর্মঘট করা চলবে না। দায়িত্বে থাকলে এক কথা আর দায়িত্বের বাইরে থাকলে আরেক কথা। এই রাজনীতি টেনে এনেছেন আপনারা। ২১ বছর ধরে তার ফল আমাদের ভোগ করতে হচ্ছে। কংগ্রেসের আমলে যে সমস্ত প্রাইমারি হেলথ সেন্টার ছিল, রুল্যাল হাসপাতাল ছিল তার কতদূর কি উন্নতি করতে পেরেছেন, তার একটা হিসাব দিয়েছেন। শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে এসে ৯ টাকা থেকে ১৮ টাকা করেছেন। আপনি বললেন সবেমাত্র সেটা ইস্যু হয়েছে। পূর্বসুরি যিনি স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, প্রশান্ত শূর বলেছিলেন গ্রামে ৯শো প্রাইমারি হেলথ সেন্টার আছে। তার মধ্যে ২৫০টাতে ডাক্তার নেই। আপনাদের বলি যে শতকরা ৭০ ভাগ মানুষ গ্রামে বাস করে তারা চিকিৎসার কি সুযোগ পাচ্ছে। এর মধ্যে ..দের চিকিৎসা হচ্ছে? গ্রামাঞ্চল থেকে যে সব সদস্য এসেছেন তারা হয়ত আমার সঙ্গে একমত হবেন না কিন্তু বিবেকের কাছে জিজ্ঞাসা করে দেখুন যে সমস্ত প্রাইমারি হেলথ সেন্টারগুলো আছে, তার অধিকাংশ জায়গায় ডাক্তার নেই। কোথাও নার্স দিয়ে চালানো হচ্ছে, কোথাও কমপাউন্ডার দিয়ে চালানো হচ্ছে। আর আমাদের মাননীয় মন্ত্রী বললেন প্রশ্নোত্তরের সময়ে এত ওষুধপত্র দেওয়া হয়ে থাকে। গত ২১ বছরে প্রাইমারি হেলথ সেন্টারগুলোর যে দুরবস্থা হয়েছে তা আমরা দেখিনি, তা চিন্তা করা যায় না। অনেককে দেখা যায় যে তারা হাসপাতালে চিকিৎসাই করান না, তারা নার্সিং হোমে যান। এটা পশ্চিমবাংলার ক্ষেত্রে সবচেয়ে বেশি। হাসপাতালগুলোতে গিয়ে দেখুন ১০টা বেড হাসপাতালে, ৫ জন রোগী নেই। থাকে না কেন?

[1-40 — 1-50 p.m.]

থাকে না কেন? তারা দেখছে ওখানে গেলে চিকিৎসা হয় না, ওষুধ পাওয়া যায় না। আপনি কোয়াক ডাক্তারদের আসা বন্ধ করবেন কি? কোয়াক ডাক্তারের সংখ্যা অত্যন্ত বাড়ছে। পি. এইচ. সি.-গুলিতে যে ডাক্তাররা আছে তাদের থেকে তারা ভাল

চিকিৎসা করছে। এখানে প্রাইমারি চিকিৎসার ক্ষেত্রে দেখবেন পি. এইচ. সি.-গুলি ক্রমশ শ্মশানে পরিণত হচ্ছে। তার একটা উদাহরণ হচ্ছে ওখানে ওষুধ নেই। কিন্তু আপনি বলবেন ওষুধপত্র আমরা দিই। আপনি ওখানে ঘুরে ঘুরে দেখে আসবেন—মাননীয় সদস্যরা সকলেই জানেন যে পি. এইচ. সি.-গুলিতে ডাক্তার নেই, তার পর সেখানে ফিনাইল নেই, ব্লিচিং পাউডার নেই। অনেক সময় স্যালাইন পাওয়া যায় না, বাইরে থেকে এনে দিতে হয় আগে গ্রামে কলেরা হলে এখন যাকে আন্ত্রিক বলা হয়, তার ওষুধ কিনে এনে দিতে হয়। বিধানসভার মাননীয় সদস্যরা যারা গ্রামে থাকেন তারা সবাই জানেন, এটা অস্বীকার করার উপায় নেই। আমরা এখানে বড় বড় কথা বলি, আমরা যখন বিধানসভায় আলোচনা করি তখন মনে হয় যে আমরা রাম রাজত্বে বাস করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পি. এইচ. সি.তে রোগীদের যে ভাত দেওয়া হয়—উনি বলেছেন ৯ টাকার দেওয়া হয়। তার মধ্যে ডাক্তার, কন্ট্রাক্টাররা কেটে নেয়। রোগীরা যখন খাদ্য পায় সেটা তখন আর খাদ্য থাকে না। সেটা তখন মানুষের অখাদ্য। পি. এইচ. সি.-তে গিয়ে দেখলাম লাল চালের ভাত গরিব রোগীদের খেতে দেওয়া হয়, সেগুলি খাওয়া যায় না। এক জায়গায় দেখলাম মুড়ি খেতে দিয়েছে। পি. এইচ. সি.-গুলিতে সব থেকে বেশি সংখ্যক মানুষ চিকিৎসা করাতে যায়, কিন্তু সেগুলি চরম অব্যবস্থার মধ্যে আছে। আপনি ব্লক লেভেলে রুর‍্যাল হসপিটাল করেছেন, সেখানে এক্স-রে মেশিন অনেক জায়গায় নেই, অনেক জায়গায় চালু নেই, অনেক জায়গায় টেকনিসিয়ান নেই। সেখানে যদি কেউ পা ভেঙে চিকিৎসার জন্য আসে, তবে তার চিকিৎসার ব্যবস্থা নেই। কি দুরাবস্থা চলছে। আমার রায়দিঘিতে আমি নিজে গিয়ে দেখেছি ৫০টা বেড ১৪ জন রোগী আছে। সেখানে বিরাট কম্পাউন্ড কিন্তু ডাক্তার আছে মাত্র ২ জন। আমি সেখানে জিজ্ঞাসা করেছিলাম এখানে রোগী এত কম কেন? তারা বললেন আমাদের এখানে ৬টা ওষুধ আছে, আর ওষুধ নেই। কিন্তু ওখানে ডাঃ মির্ধার কাছে লাইন দিয়ে রোগী আসে। ঠিক যে কয়টা লোক বাইরে থেকে ওষুধ কিনতে পারবে না, যারা নিজেরাই মৃত্যুকে বরণ করে নিয়েছে ঠিক সেই কয়টা লোকই রুর‍্যাল হসপিটালে ভর্তি হয়। আর যাদের একটু সংস্থান আছে তারা প্রাইভেট ডাক্তার বা কোয়াক ডাক্তারের কাছে যায় জীবন বাঁচানোর জন্য। পশ্চিমবাংলায় আপনি কি পরিকাঠামো তৈরি করেছেন, আমি যেটা বলছি সেটাই হচ্ছে সত্য চিত্র। এটা নিয়ে আপনি যাই বলুন না কেন। রোগীরা কংগ্রেস, সি. পি. এম., বি. জে. পি., এস. ইউ. সি. আই. নয়। রুর‍্যাল হসপিটালে যেখানে রোগীরা শুয়ে থাকে তার নিচে কুকুর ঘোরে, হাসপাতালের মধ্যে ছাগল ঘুরে বেড়ায়, গরু ঘুরে বেড়ায়, কেউ দেখার নেই।

দেখবার লোক নেই। ভাত দিয়ে গেছে, রোগী ঘুমোচ্ছে, কুকুরে খেয়ে চলে গেল। একজন জি. ডি. এ. থাকে, কিন্তু কোথায় থাকে খুঁজে পাওয়া যায় না। আজকে গ্রাম-

বাংলার রুর‍্যাল হাসপাতালের এই হচ্ছে চিত্র। রুর‍্যাল হাসপাতালগুলোতে কোনও বাড়াবাড়ি হলে রুগীকে সাব-ডিভিসনাল হাসপাতালে পাঠিয়ে দেওয়া হয়। সেখানে গিয়ে দেখবেন—আমি ডায়মন্ডহারবারে গিয়ে দেখেছি সেখানে সেখানে যতগুলো শয্যা আছে নিচে তার চারগুণ রোগী শুয়ে আছে। দু-দিকে শুয়ে আছে, যাবার রাস্তা নেই। কারণ, সব প্রাইমারি হেলথ সেন্টার এবং রুর‍্যাল হাসপাতাল থেকে সাব-ডিভিসন হাসপাতালে রেফার্ড করেছে। কেন করে? এটা কি আপনি ভাবতে চেষ্টা করেছেন? গ্রামে প্রাইমারি হেলথ সেন্টার তৈরি করা হয়েছিল এই জন্য যে, যাতে ব্লক লেভেল, সাব-ভিসিসন লেবেল থেকে রোগী কম যায়। কিন্তু এই যাওয়াটা আপনার ব্যর্থতা প্রমাণ করছে। মহাকুমায় দিনের পর দিন মানুষ চলে আসছে। মহাকুমাতে ডাক্তার আসার কথা ৮-টায় এবং ১-টা পর্যন্ত থাকার কথা। কিন্তু কোথাও থাকে? প্রাইভেট চেম্বারে প্র্যাকটিস করার জন্য চলে যাচ্ছে। ঘন্টা দুই হাসপাতালে থেকে নার্সিং হোমে হয়ত কোনও অ্যাপয়েন্টমেন্ট আছে সেখানে চলে যায় রোগী ফেলে। এ ব্যাপারে আপনাদের কোনও কন্ট্রোল নেই। এবং আজকে সব হাসপাতালগুলোতে চিকিৎসার নামে বিভ্রাট চলছে। মহকুমা হাসপাতালে সনোগ্রাফি করার কোনও ব্যবস্থা নেই। এক্স-রে প্লেট নেই। ডেট দিচ্ছে ৭/১০ দিন পরে। আর, তারপরে চিকিৎসা আরম্ভ হচ্ছে। এই হচ্ছে সাব-ডিভিসনাল হাসপাতালে চিকিৎসার অবস্থা।

বাঙ্গুর হাসপাতাল ৬০০ শয্যা বিশিষ্ট। এখানে ৪৫ জন ডাক্তার এবং ৫৫ জন হাউস স্টাফ আছেন। তারা ৮-টায় আসে ১২-টায় চলে যায়। ওখানকার অবস্থা দেখে রোগীরা যেতে ভয় পায়। কলকাতার বুকে বিরাট বিরাট সব হাসপাতাল। সেখানে যদি সুচিকিৎসা থাকে তাহলে মানুষ নিশ্চয় যাবে। আপনি খবর নেবেন, ডাক্তার কখন আসেন। সুপারিনটেন্ডেন্ট আবার কোয়াটারে থাকেন না, বাড়ি থেকে যাতায়াত করেন। সেখানে অন্য লোক থাকে। আবার দেখা যায়, দু-জন ডাক্তার পালা করে তিন দিন, তিনি দিন করে থাকেন। মহকুমা হাসপাতালগুলোর আজকে এই অবস্থা। আপনি ১৪ একর জায়গা অ্যাকোয়ার করে রেখেছেন, ডেভেলপ করেননি, এটা করতে পারতেন।

আজকে শহর, মফস্বল, ব্লক ছাড়িয়ে গ্রামে-গঞ্জে নার্সিং হোম গজিয়ে উঠছে। এর কারণ হচ্ছে, গ্রামে রুর‍্যাল হাসপাতালগুলো, ডিস্ট্রিক্ট লেভেলের হেলথ সেন্টারগুলোতে কোথাও ভাল চিকিৎসা হচ্ছে না। এই রকম একটা জায়গায় আমি ১৫-ই আগস্ট ফল বিলি করতে গিয়েছিলাম। চিকিৎসকরা বললেন, আপনি ফল না দিয়ে ফিনাইল দিন, সাবান দিন। হাত ধোয়ার সাবানও সেখানে নেই। আর, আজকে আপনি বলছেন, সব ব্যবস্থা আছে। আমি পরিসংখ্যান দিয়ে দেখাচ্ছি, টোটাল নম্বর অফ বেড ৭০ হাজার বেড়েছে। আপনি বিধানসভায় কিন্তু একটা অসত্য ভাষণ পরিবেশন করেছেন।

[1-50 — 2-00 p.m.]

ইকোনমিক রিভিউ থেকে পড়ছি। আপনাদের ব্যর্থতা এখানে তুলে ধরছি। এখানে দেখিয়েছেন যে হাসপাতালের শয্যা সংখ্যা ৬৯ হাজার ৩২১, কিন্তু আপনারা বলেছেন হাসপাতালের শয্যা সংখ্যা ৭০ হাজারের উপর হয়ে গেছে। তাহলে ইকোনমিক রিভিউ মিথ্যা বলছে? এরপর পেজ নম্বর—২০২ ও টেবল নাম্বার—১৩.২-তে আপনারা দেখিয়েছেন ১৯৯১ সালে হাসপাতালের সংখ্যা ছিল ৩৯২টি ১৯৯২ সালে হাসপাতালের সংখ্যা ছিল ১৩৯২টি, ১৯৯৩ সালে হাসপাতালের সংখ্যা ছিল—৩৯২টি, এবং ১৯৯৪ সালে হাসপাতালের সংখ্যা ছিল ৩৯২টি। তাহলে ১৯৯১ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত এখানে নতুন কোনও হাসপাতাল তৈরি হয়নি। লোক বাড়ছে, রোগী বাড়ছে, দিনের পর দিন মানুষের অসুখ বাড়ছে অথচ ঐ ৪ বছরে একটাও হাসপাতাল তৈরি হয়নি। আপনারা হাসপাতালের সংখ্যা একটাও বাড়াতে পারেননি এবং যে হাসপাতালগুলো আছে সেগুলোরও রক্ষণাবেক্ষণ করতে পারছেন না। আপনাদের ব্যর্থতা কোন জায়গায় সেটা দেখুন। হেলথ সেন্টার ১৯৯৩ সালে ছিল১১২ হাজার ১৯০, ১৯৯৪ সালে ছিল—১২ হাজার ১৯০, ১৯৯৫ সালে ছিল—১২ হাজার ১৯৪, ১৯৯৬ সালে ছিল—১২ হাজার ৫৮৭ এবং ১৯৯৭ সালে ছিল—১২ হাজার ৫৯২টি। এই হচ্ছে ২১ বছরে বামফ্রন্টের রাজত্বে হেলথ সেন্টারের অবস্থা। আপনারা বলেছেন হাসপাতালে শয্যা সংখ্যা বাড়িয়েছেন। কিন্তু পশ্চিমবঙ্গের লোক সংখ্যা ৮ কোটির মতো, আর সেখানে শয্যা সংখ্যা হচ্ছে—৬৯ হাজার ৩২১টি তাহলে পার-ক্যাপিটা শয্যা সংখ্যা কত দাঁড়াচ্ছে সেটা বলে দেবেন। আজ ২১ বছর ধরে স্বাস্থ্য দপ্তর চরম ব্যর্থতার পরিচয় দিয়েছে। এটা একটা নজির। এই ইকোনমিক রিভিউ থেকে দেখছি, গ্রাম বাংলায় যে সব হেলথ সেন্টারগুলো আছে সেগুলোর কি দুর্ভাগ্যজনক অবস্থা। এখানে দেখছি, গ্রামবাংলায় এ. এন. এম. হিসেবে যাদের অ্যাপয়েন্টমেন্ট, দেওয়া হয় তাদের সংখ্যা, ১৯৯৫ সালে ছিল—১ হাজার ৪৩, ১৯৯৬ সালে ছিল ১ হাজার ৪৩, ১৯৯৭ সালে ফিগার দেন দিতে পারেননি। এই এ. এন. এম.-দের সংখ্যাটা একই জায়গায় দাঁড়িয়ে আছে। তারা গ্রামে পালস পোলিও দেওয়ার কাজ করেন এবং মায়েদের স্বাস্থ্য ইত্যাদি বিষয়ে যে সব প্রকল্প আছে সেসব ব্যাপারে তারা কাজ করেন। পালস পোলিও যে টেম্পারেচারে রাখার কথা, গ্রামে অনেক সময় পালস পোলিও সেই টেম্পারেচারে রাখা হয় না। এখন অনেক জায়গায় পালস পোলিও দেওয়ার কাজ স্বেচ্ছাসেবী সংগঠনের হাতে তুলে দেওয়া হয়েছে। এর ফলে যে টেম্পারেচারে রাখার দরকার সেই টেম্পারেচারে অনেক সময় পালস পোলিও রাখতে পারছে না তারা। আমি নিজে অনেক জায়গায় পালস পোলিও দেওয়ার কর্মসূচিতে অংশগ্রহণ করেছি। ইকনোমিক রিভিউর পেজ—১০০, টেবল নম্বর—১০.২১-তে আছে, এখানে হেলথ সুপারভাইজারের সংখ্যা ১৯৯৫ সালে ছিল—৪৫, ১৯৯৬ সালে ছিল—২২, ১৯৯৭ সালের

ফিগার দিতে পারেননি। এগুলো আপনাদের দেওয়া পরিসংখ্যান।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অ্যাডভাইসারি কমিটি সম্পর্কে সবচেয়ে উদ্বেগজনক কথাটি বলেছেন ডাঃ গৌরীপদ দত্তের নেতৃত্বে আমাদের এই বিধানসভার যে সাবজেক্ট কমিটি অন হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার আছে তাঁরা। সাবজেক্ট কমিটি তার প্রি-বাজেট স্ক্রুটিনি রিপোর্টে বলছে, ফ্যাংশনস অব দি advisory committee and management board to be reviewed and recommended এই পরিপ্রেক্ষিতে গৌরীবাবু কি বলছেন. না "The Subject Committee is worried to note that ideal formulation of participatory work in health care delivery is being frustrated. এটা গৌরীবাবু লিখেছেন, আমরা লিখিনি, আমরা লিখলে আরও বেশি করে লিখতাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় সাবজেক্ট কমিটি অন হেলথ বিরোধী দলের নেতৃত্বে গঠিত হওয়া উচিত বিরোধী দলের একজন সদস্যের হাতে এই কমিটির নেতৃত্ব থাকা উচিত। যেখানে মানুষের জীবন নিয়ে খেলা হচ্ছে সেখানে তাই উচিত। সাবজেক্ট কমিটি অন হেলথ সরকার পক্ষ নিজেদের হাতে রেখে দিয়েছে। যার ফলে গৌরীবাবু অনেকটাই সুগার কোটেড ল্যাঙ্গুয়েজে মন্তব্য করেছেন। তিনি অ্যাডভাইসরি কমিটি সম্পর্কে সুগার কোটেড ল্যাঙ্গুয়েজ ইউজ করেছেন। যে অ্যাডভাইসরি কমিটি আছে সেই "Advisory Committee is predominated by your marxist—communist party. Advisory Committee is being controlled by the communist party." সেখানে ডাক্তারের কিছু করার নেই। ডাক্তার কিছু করতে পারে না। আপনাদের পার্টির লোকেরা সমস্ত কিছু কন্ট্রোল করে। ডাক্তারদের হাতে কন্ট্রোল করার কোনও ক্ষমতা নেই, উপরন্তু তারা এক অসহায় অবস্থার মধ্যে রয়েছেন। মূলত অ্যাডভাইসরি কমিটি ডিফাংক্ট। যেখানে যতটুকু আছে তা ঐ অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অত্যন্ত পরিষ্কার ভাষায় বলতে চাই যে, তিনি সাবজেক্ট কমিটির প্রি-বাজেট স্ক্রুটিনি রিপোর্টকে অন্তত একটা মূল্য দেবার চেষ্টা করুন। গতবারে আমি কোটেশন দিয়ে বলেছিলাম, এবারেও আবার বলছি, অ্যাডভাইসরি কমিটি অব দি প্রাইমারি হেলথ সেন্টার একটা চরম নৈরাজ্যজনক অবস্থার মধ্যে দিয়ে চলছে। প্রাইমারি হেলথ সেন্টারগুলোয় যা আছে তা কখনওই সঠিকভাবে ফাংশন করে না এবং সেগুলো প্রিডোমিনেটেড বাই ইয়োর পার্টি। প্র্যাকটিক্যালি সেখানে কাজের কাজ কিছুই হয় না। ডাক্তাররা প্রাইমারি হেলথ সেন্টারে আপনাদের পার্টির লোকেদের কথা মতো চলেন—অবশ্য তারা চলতে বাধ্য হন। সেখানে কি আছে, কি নেই তা সাধারণ মানুষের জানার কোনও অধিকার নেই। তাই আজকে প্রাইমারি হেলথ সেন্টারগুলোর অবস্থা অত্যন্ত খারাপ। এর মূল কারণই হচ্ছে ব্যাড অ্যাডভাইসরি কমিটি বা পার্টি অ্যাডভাইসরি কমিটি—That advisory committee is a politic[illegible]

committee and that advisory committee is controlled by the coordination committee. গৌরীবাবু তার রিপোর্টের পেজ সিক্স-এ বলেছেন, "Lack of Administrative Control. The key point of functioning of any department depends upon its motivation and administrative efficiency. The Subject Committee on Health and Family Welfare has repeatedly pointed that the administrative control of the department over its incumbents is very much lacking. In recent times this fuctioning has almost reached to its lowest ebb specially to the sub-division hospital units. এরপর আপনি কি বলবেন, মাননীয় মন্ত্রী মহাশয়? একটু আগে প্রশ্নোত্তরের সময় আপনি বড় বড় কথা বলছিলেন। তাহলে এখন বলুন সাবজেক্ট কমিটির পক্ষে আপনাদের লোক গৌরীবাবু যে রিপোর্ট দিয়েছেন তা ঠিক নয়। এই সাবজেক্ট কমিটি মাননীয় স্পিকার আমাদের এই সভা থেকে তৈরি করে দিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলি, প্যারা-মেডিক্যাল ট্রেনিং-এর বিষয়ে গৌরীবাবু খুব স্কেদিং রিপোর্ট করেছেন। কি বলা হয়েছে? The recommendation made by subject committee on the nursing system has not yet been implemented properly. মাননীয় মন্ত্রী মহাশয়, এ সম্বন্ধে আপনার কি বক্তব্য? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাবজেক্ট কমিটির রিপোর্টে প্রাইমারি হেলথ কেয়ার সম্বন্ধে কি বলা হচ্ছে দেখুন, "The committee notes with satisfaction that the deparment of Health has attributed much importance to primary health care but in practice primary health care has not yet been optimised." প্রতিটি ছত্রে-ছত্রে কি বলেছে দেখুন। আপনি হাসপাতাল সম্পর্কে তো বড় বড় কথা বললেন। এখানে বলেছে, "The hospitals were set up to serve the local people and reduce the pressure on the Medical College hospitals. The objective has not been fulfilled. All these hospitals are under-utilised. Large areas of the buildings are remaining unutilised and in some cases these are being wrongly utilised." আমি সাবজেক্ট কমিটির রিপোর্টকে বিশ্বাস করেই বলব যে এটা যদি সত্য হয় তাহলে ডিস্ট্রিক্ট এবং সাব-ডিভিশনাল হাসপাতাল সম্বন্ধে—It is worried about the functining of the District and Sub-Divisional Hospitals also. There must be check and balance. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পেজ ১২-তে আপনি এটা দেখবেন। এ স্কেদিং রিপোর্ট has been placed by the subject committee, তাই এই হেলথ বাজেটকে সমর্থন করা ঠিক হবে না। সেইজন্য আমি বিরোধিতা করছি মানবিকতার খাতিরে, মনুষ্যত্বের খাতিরে।

[2-00 — 2-10 p.m.]

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ১৯৯৮-৯৯ সালের যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব সভায় পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা যে ছাঁটাই প্রস্তাব তাকে সমর্থনের অক্ষমতা জানিয়ে কয়েকটি কথা বলব। আমাদের রাজ্যে আজকে স্বাস্থ্যের ব্যাপারে কম-বেশি সকলেরই অসন্তোষ রয়েছেন আমার আগের বক্তা শ্রী সত্যরঞ্জন বাপুলির কথা থেকে বুঝলাম। স্বাস্থ্যের প্রধান সমস্যা হচ্ছে কনসেপচুয়াল ক্রাইসিস। তার মানে স্বাস্থ্য সম্বন্ধে সম্যক জ্ঞানের অভাব। আজকে স্বাস্থ্য বলতে আমরা বুঝেছি যে মানুষের জীবন-মরণ সমস্যা যা একান্তই জরুরি এবং সেই জরুরি পরিস্থিতির মোকাবিলার প্রতি আমাদের স্বাভাবিকভাবে অনেক বেশি নজর দিতে হচ্ছে। কথাটা ঠিক এবং এই কথাটা পরিষ্কার করে নেওয়া উচিত যে, বর্তমান এই পরিকাঠামোতে সমস্ত জরুরি অবস্থা মোকাবিলা করার ক্ষমতা আমাদের হবে না। শুধু আমাদের কেন, কোনও দলের পক্ষে বা কোনও সরকারের পক্ষে একা এটা সম্ভব নয়। আপনি জানেন, (WHO) ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশনের একটা স্লোগান ছিল, ২ হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য। সকলের জন্য স্বাস্থ্য মানে এই কথা নয় যে সকলের জন্য চিকিৎসা, এটা আমাদের বুঝতে হবে। কারণ একটা জিনিস জানিয়ে দিচ্ছি, নির্দিষ্ট কারণ ছাড়াও মানুষের অনেক কারণে স্বাস্থ্য বিপন্ন হতে পারে। আমি একটা উদাহরণ দিচ্ছি, এই অপুষ্টিজনিত কারণেই আমাদের দেশে বহু রোগের মূল কারণ। এই অপুষ্টি দূর করতে চিকিৎসকের ভূমিকা একান্তই গৌণ্য। এই ব্যাপারটা স্বাস্থ্য পরিষেবার মধ্যে আদৌ পড়ে না। দারিদ্র্য সীমার নিচে যারা বাস করে সেই সমস্ত মানুষদের এই অপুষ্টি থাকার জন্য নানা সমস্যায় ভুগতে পারে। কিন্তু সমাজে সচ্ছল শ্রেণীর মানুষদের অপুষ্টি থাকাটা অস্বাভাবিক নয় কি? এটা আপনাদের মনে প্রশ্ন জাগতে পারে। কিন্তু অস্বাভাবিক হলেও এটাই বাস্তব এবং অত্যন্ত কঠোর বাস্তব। কারণ আমরা খাদ্য নির্বাচনে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি আজকে অনুসরণ করি না। কোনও সহজলভ্য খাদ্যের পুষ্টিগুণ কতটা সেই সম্পর্কে স্বচ্ছ ধারণা থাকলে অনেক গরিব মানুষ আজকে প্রয়োজনীয় পুষ্টিটুকু যোগাড় করে নিতে পারতেন এবং স্বাস্থ্যের কাজে তা লাগত।

চিকিৎসা পাবার অধিকারটা সকলেরই আছে এটা ঠিক কিন্তু দেখতে হবে এটা করতে গিয়ে আসল জায়গা থেকে আমরা যেন সরে না আসি। সেটা কি? সেটা হচ্ছে, খাদ্য, পুষ্টি, কর্মসংস্থান, পরিষেবা, বিজ্ঞান-মনস্কতা, শিক্ষা, পরিবেশ, বাসস্থান, পরিষ্কার পানীয় জল ইত্যাদি। এই যে ব্যাপারগুলি বললাম এই সব সামাজিক সুবিচার থেকে আমাদের নজর সরিয়ে দেওয়া হচ্ছে। এটা যদি ঠিক ঠিক থাকত তাহলে ব্যাপারটা অন্য রকম দাঁড়াত। কিন্তু এসব আমরা ঠিকমতোন পাই না। সেইজন্য তার একটা ডাইরেক্ট

ও ইনডাইরেক্ট এফেক্ট এসে পড়ছে স্বাস্থ্যের উপর। এর ফলে আমাদের স্বাস্থ্যের সমস্যাটা জটিল থেকে জটিলতর হচ্ছে। নিরবিচ্ছিন্নভাবে জনস্বাস্থ্য আন্দোলনের মধ্যে দিয়ে মানুষের ধারণাটা পাল্টানোর ধারাবাহিক প্রচেষ্টা চালিয়ে যেতে হবে। সেটা কোনও সরকারের পক্ষে একা করা সম্ভব নয়। এর জন্য দলমত নির্বিশেষে আমাদের সকলকে এগিয়ে আসতে হবে। স্বাস্থ্য সম্পর্কে মানুষকে বিজ্ঞান সম্মতভাবে স্বচ্ছ ধারণা দিতে হবে। যুক্ত করতে হবে সমাজের সর্বস্তরের মানুষকে। আজকে এই '৯৮ সালে যে পরিস্থিতি এবং কেন্দ্রে সরকারে যে অবস্থা তাতে এখানে বিরোধীপক্ষে যারা বসে আছেন তারা ভাববেন না যে তারা সরকারের থাকলে সব কিছু করতে পারতেন। কাজেই আমরা বলছি, মানুষকে যুক্ত করে কাজ করতে হবে। প্রাইমারি হেলথ সেন্টার এবং প্রাইমারি হেলথ কেয়ার সম্পর্কে এই সরকার যে ব্যবস্থা করেছেন তার জন্য সরকারকে ধন্যবাদ জানাই। বিকেন্দ্রীকৃত স্বাস্থ্য পরিষেবা এবং প্রাথমিক স্বাস্থ্য পরিষেবার উপর গুরুত্ব দেওয়া হয়েছে। এটা পরিচালিত হবে গ্রামাঞ্চলে ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে এবং শহরাঞ্চলে নগর পালিকার মাধ্যমে। বর্তমানে স্বাস্থ্য সম্পর্কে মানুষের আগ্রহ বেড়েছে। সাক্ষরতা আন্দোলন এবং গণ শিক্ষায় জনগণের উদ্যোগ লক্ষ্য করা যাচ্ছে। সর্বোপরি পঞ্চায়েতিরাজ ব্যবস্থায় ধারাবাহিকভাবে যে সব উন্নয়নমূলক কর্ম হচ্ছে তা মানুষকে আকর্ষণ করছে এবং সেখানে মহিলারাও সক্রিয়ভাবে অংশ গ্রহণ করছে। এই বাজেট বইতে মাননীয় মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন তাতে তিনি বলেছেন, ''অপরিকল্পিত কেন্দ্রগুলির সংখ্যা আরও বাড়ানোর পরিবর্তে বর্তমান পরিকাঠামোগুলির গুণগত মানের উন্নতিসাধন এবং কেবল প্রয়োজনভিত্তিক নতুন কেন্দ্র স্থাপনের উপর স্বাস্থ্য বিভাগ অগ্রাধিকার দিয়েছেন। চিকিৎসক এবং কিছু শ্রেণীর প্রযুক্তিবিদদের অপ্রতুলতার জন্য এখনও পর্যন্ত গড়ে ওঠা সুযোগগুলির পূর্ণ সদ্ব্যবহার করা [illegible] সুযোগসমূহের বৃদ্ধিকরণ, ভবনগুলির নবীকরন, শয্যা সংখ্যা বৃদ্ধি ও [illegible] যতদূর সম্ভব কর্মী যোগানের উপর গুরুত্ব দেওয়া হয়েছে।'' স্যার, [illegible] প্রেক্ষিতে বলা যেতে পারে যে এটা একটা আদর্শ পদক্ষেপ [illegible] মন্ত্রী মহা[illegible] ''গ্রামীণ এলাকার স্বাস্থ্য কেন্দ্রগুলিতে চিকিৎসকদের শূন্যপদ পূরণের জন্য পশ্চিমবঙ্গ স্বাস্থ্য সেবা কৃত্যকের অধীনে ৬০০ চিকিৎসক নিয়োগের জন্য পি. এস. সি-কে অনুরোধ করা হয়েছিল এবং নির্বাচিত তালিকাও পাওয়া গিয়েছে।'' মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ৬শো জনের মধ্যে দুশো জন নিয়োগপত্র পেয়েছেন, এখনও ৪শো জন পাননি, তারা যাতে শীঘ্র নিয়োগ-পত্র পান সে দিকে দৃষ্টি দিন। তারপর মন্ত্রী মহাশয় বলেছেন, ''সাময়িক ব্যবস্থা হিসাবে চুক্তির ভিত্তিতে চিকিৎসক নিয়োগ অব্যাহত রয়েছে। গ্রামীণ এলাকায় ৩৭৮ জন চিকিৎসককে চুক্তির ভিত্তিতে নিয়োগ করা হয়েছে।'' নিশ্চয় চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগের সফলতা হাতে-নাতে পাওয়া গেছে, গ্রামের মানুষরা উপকারও পাচ্ছেন, পাশাপাশি কিন্তু এক্ষেত্রে কিছু [illegible] এর প্রভাব পড়ছে না। এটা বিচার করে এ

সম্পর্কে বস্তুনিষ্ঠ পর্যালোচনা যাতে করা যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-10 — 2-20 p.m.]

সরকারি হাসপাতালে যে সমস্ত সুযোগ-সুবিধাদি দেওয়া হয় তার জন্য দেওয়া চার্জের হার যুক্তিসঙ্গত ভাবে পুনর্বিন্যাস করা হচ্ছে। তবে নিম্ন আয়ভোগী জনসাধারণ যাতে বর্তমানের ন্যায় প্রাপ্ত বিনা ব্যয়ে চিকিৎসার সুবিধাদি পান সে বিষয়ে বিশেষ লক্ষ্য রাখা হচ্ছে। এই বাবদে সংগৃহীত তহবিল স্বাস্থ্য পরিষেবার উন্নতির জন্য ঐ হাসপাতালগুলিতেই ব্যয়িত হবে। এটা অত্যন্ত সঠিক পদক্ষেপ। আমাদের যে সাবজেক্ট কমিটি অন হেলথ আছে, সেই সাবজেক্ট কমিটি অন হেলথ নির্বিকার হয়ে বসে থাকেনি। সেই সাবজেক্ট কমিটি অন হেলথ যে রিপোর্ট পেশ করেছেন তাতে প্রাইমারি হেলথ সে'টার সম্পর্কে বলতে গিয়ে বলেছেন যে, The committee notes with satisfaction that the Department of Health has attributed much importance to Primary health care but in practice primary health care has not yet been optimised. The committee has repeatedly pointed out that the Primary Health Care for the people has not been optimised because of mechanical training of the health Personnel. At the sub-centre level lack of proper motivation and supervision of the multi-purpose health workers and their supervisors is another factor for its unsatisfactory performance. The activity of these workers has been confined to immunization programme and family planning activities. The awareness programme in the community which is the key point in primary health care has not been taken seriously. The activities of the health personnel come to the surface. When there is an epidemic of gastro-enterities or out-break of diseases like Malaria, Kalazar or Encephalitis. They become active in the events of natural calamities. These multi-purpose health workers are to implement programme of preventive and promotive health care in collaboration with organisations like Panchayat, Mahila Samities etc.

মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করব এই বিষয়টির প্রতি একটু বিশেষ নজর দেওয়ার জন্য। While visiting these districts, the Committee did not find much effort from the Department to involve people in such activities, so the response to such programme is very limited. The cause of such non-involvement of the people has to be seriously analysed and mea-

sures to counter-act should be undertaken. এখানে যথাযথ পদক্ষেপ নেওয়ার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। ১৯৯৬ সালের জুন মাসে বিশ্বব্যাঙ্কের সহায়তায় যে, রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্প—২ আনুষ্ঠানিকভাবে চালু হয়েছে তার উদ্দেশ্য হল মাধ্যমিক স্তরের স্বাস্থ্য সুরক্ষার উন্নয়ন যার আওতায় রয়েছে ১৭০টি জেলা, মহকুমা, রাজ্য সাধারণ ও গ্রামীণ হাসপাতাল এবং সুন্দরবন অঞ্চলের ৩৬টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র।

দ্বিতীয় পর্যায়ে এই স্বাস্থ্য কেন্দ্রগুলির উন্নয়ন, যার ফলে এই কেন্দ্রগুলি তৃতীয় স্তরের সঙ্গে দ্রুত একটি প্রয়োজনীয় যোগাযোগ স্থাপন করতে পারে এবং সমগ্র প্রাথমিক স্বাস্থ্য রক্ষা কার্যক্রমকে ফলদায়ী আরোগ্যকর সাহায্য প্রদান করতে পারে। কিন্তু এখনও এখানে টারশিয়ারি কেয়ার সম্বন্ধে কোনও পদক্ষেপ নেই। টারশিয়ারি কেয়ারের উপরে নিয়োজিত প্লান্ড বাজেট, টিচিং এবং সার্ভিসের দিকে সমান ভাবে লক্ষ্য রাখতে হবে। এই সম্বন্ধে সাবজেক্ট কমিটির রিপোর্টে আমরা দেখছি (পেজ—৭) যে, The world is facing a crisis in providing Health Care Delivery. The present performance of the Medical colleges has not been potimised so far the teaching and training of doctors are concerned. The Committee is constrained to note that a number of teaching posts are remaining vacant for so many years. The committee suggested earlier to provide certain fringe benefits for the teachers. Most important amongst these benefits were accommodation and transport along with financial assistance for academic activities. This is unfortunate that this recommendation although accepted on principle has not yet been implemented neither there is any sign of provision of such benefits.

If due to dearth of such benefits the morale of the teachers particularly of the younger generation is lost, then the entire programme of establishing medical education service will be frustrated. আমি এই জন্য माननীয় মন্ত্রীর কাছে আবেদন করব বিষয়টির প্রতি দৃষ্টি দেবার জন্য।

এরপর আমি টারশিয়ারি হেলথ কেয়ার সম্পর্কে কয়েকটি প্রস্তাব রাখব। আমরা সাধারণভাবে হাসপাতালগুলিতে দেখি যে, সেখানে কোল্ড কেসগুলি যা আছে তার অ্যাটেনডেন্স রেট ভাল, সাকসেস রেট ভাল, কিন্তু টিচিং ইনস্টিটিউশনগুলিতে সুপার স্পেশ্যালিটি সেকশনে কিছু ত্রুটি দেখতে পাচ্ছি। এক্ষেত্রে আমার প্রস্তাব হ'ল, এক একটি হাসপাতালকে এক একটি সাবজেক্টের জন্য ঠিক করে নিতে হবে। এটা করলে ভাল হবে। যেমন, বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজিতে নিউরোলজি রয়েছে, তেমনি ভাবে

মেডিক্যাল কলেজে 'আই' দেওয়া যায় তাহলে ভাল হয়। বর্তমানে স্ক্যান শুধু বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজিতে আছে, কিন্তু এখন স্ক্যান নানাভাবে ব্যবহৃত হচ্ছে। তার জন্য বি. আই. এন. ছাড়াও সব জায়গায় যদি এটা দেওয়া হয় তাহলে ভাল হয়। বর্তমানে এম. আর. আই. করতে বাইরে অনেক খরচ। কাজেই এটাও সবাইকে দিলে ভাল হয়।

সর্বশেষ সমস্ত রাজনৈতিক দলের বন্ধুদের কাছে আমার একান্ত আবেদন, হাসপাতালগুলিকে আপনারা রাজনৈতিক ফয়দা লুটার পীঠস্থান তৈরি করবেন না। এই আবেদন করে মাননীয় মন্ত্রীর বাজেটকে পূর্ণরূপে সমর্থন করে এবং বিরোধী দলের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রীর আনা ব্যয়-বরাদ্দ দাবির বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে কিছু বলছি। স্যার, এরা বিকেন্দ্রীকরণের কথা বলেন। দীর্ঘ ২১ বছর বামপন্থীরা রাজ্যে ক্ষমতায় রয়েছেন, অথচ আজও গ্রামের মানুষ উপস্বাস্থ্য কেন্দ্র, স্বাস্থ্যকেন্দ্র, ব্লক হসপিটাল এবং মহকুমা হসপিটালে না গিয়ে শহরের হসপিটালে, কলকাতার হসপিটালে ছুটে আসতে হচ্ছে। এর কারণ হ'ল, এরা কোনও বাস্তব বুদ্ধি নিয়ে স্বাস্থ্য যে জন-জীবনের একটা অঙ্গ একথা কোনও সময় মাথায় রাখেননি, শুধু রাজনীতি করে গেছেন। জনসংখ্যা বৃদ্ধি হচ্ছে। জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে স্বাস্থ্য পরিষেবারও যে বৃদ্ধি করা প্রয়োজন সেদিকে এরা কোনও সময় নজর দেননি। আজকে গ্রামের মানুষকে যে শহরের হাসপাতালগুলিতে ছুটে আসতে হচ্ছে তার কারণ হ'ল, বর্তমানে স্বাস্থ্যকেন্দ্রগুলি বন্ধ হবার মুখে। সেখানে ডাক্তার নেই, নার্স নেই। আরও লজ্জার কথা হ'ল, মেটারনিটি কেসে পর্যন্ত গ্রামের মায়েদের পি. জি. হসপিটালে ছুটে আসতে হচ্ছে, কারণ এলাকার হেলথ সেন্টারগুলির উপর থেকে তাদের আস্থা চলে গেছে। পরিষ্কার পরিচ্ছন্নতা হচ্ছে হাসপাতালের মূল কথা। এরজন্য যথেষ্ট কর্মচারীও রয়েছেন।

[2-20 — 2-30 p.m.]

পরিষ্কার পরিচ্ছন্নতা, এটা পর্যন্ত এই সরকার করতে পারে না, এই স্বাস্থ্য দপ্তর করতে পারে না। এর জন্য ওরা কোনও লজ্জা বোধ করেন না। সারা পশ্চিমবাংলায় স্বাস্থ্য দপ্তরের স্বাস্থ্য কেন্দ্রগুলি ওরা মনে করেছেন কারখানা। কারখানায় যেভাবে কাজ করে হাসপাতালগুলিও বোধ হয় সেই রকম একটা জায়গা, সেই জন্য সেখানেও ওই ভাবে কাজ হয়। স্বাস্থ্য দপ্তর খুব ভাল করে জানে যে যার যা কাজ সেই কাজ তারা করে না। শুধু ডাক্তারবাবুদের কথা বলে লাভ নেই, ডাক্তারবাবুরা কাজ করতে বাধ্য

হবেন যদি দেখা যায় নিচু স্তরের কর্মিরা থেকে শুরু করে প্রতিটি স্তরের কর্মচারী তাদের যথাযথ দায়িত্ব পালন করেন। তাহলে আজকে গ্রামে উপস্বাস্থ্য কেন্দ্রগুলি সজীব থাকে, স্বাস্থ্য কেন্দ্রগুলি আরও বেশি করে কাজ করতে পারে। আমরা কিন্তু সেই জায়গায় স্বাস্থ্য দপ্তরকে দিয়ে কাজ করাতে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ যে আপনি বিকেন্দ্রীকরণের কথা বলেন, আপনি সঠিক ভাবে স্বাস্থ্য কেন্দ্রগুলিকে কাজ করান। উপস্বাস্থ্য কেন্দ্রগুলি এবং স্বাস্থ্য কেন্দ্রগুলি যাতে সঠিকভাবে কাজ করে সেটা আপনি দেখুন। ঔষধ পথ্য দিলেই কিন্তু কোনও উন্নতি হবে না। একটা সময় প্রবাদ ছিল যার কোনও নাইকো গতি সে করে হোমিওপ্যাথি। এখন সাধারণ মানুষের মধ্যে হাসপাতাল সম্পর্কে সেই কথা এসে গিয়েছে। এখন তারা বলছে, যার কোনও নেইকো গতি সে নেয় সরকারি হাসপাতালের পথ্যি। কেন এই জিনিস হয়েছে? তাই হাসপাতালের পাশাপাশি নার্সিং হোম গজিয়ে উঠেছে। যে ডাক্তারবাবুদের কাছে হাসপাতালে দেখাতে যায় তারা সেখানে নিয়ম মাফিক চিকিৎসা করে এবং মুখে বলে দেয় যে নার্সিং হোমে দেখা করতে, কারণ এই চিকিৎসা এখানে করা সম্ভব নয়। আপনি পাতায় পাতায় যতই স্বাস্থ্য দপ্তরের উন্নয়নের কথা বলুন না কেন, বিকেন্দ্রীকরণের কথা মুখে যতই বলুন না কেন, গ্রামে উপস্বাস্থ্য কেন্দ্র থেকে শুরু করে ধাপে ধাপে যে সমস্ত স্বাস্থ্য কেন্দ্র রয়েছে সেইগুলি দেখলে আপনার কথার সঙ্গে মেলে না। এইগুলি উন্নয়নের ব্যাপারে এবং তারা যাতে দায়িত্ব পালন করে সেই ব্যাপারে আপনি একটু দেখুন। আমি বহু হাসপাতালে গিয়েছি। অনেক স্বাস্থ্যকেন্দ্রে কুক আছে কিন্তু এই সমস্ত উপস্বাস্থ্য কেন্দ্রগুলি থেকে বেড তুলে দেওয়া হচ্ছে। জগাছা হাসপাতাল সেখানেও এই ৬ বেডের হাসপাতাল, সেটা তুলে দেওয়া হয়েছে। সাউথ হাওড়া হসপিটাল, ৫০ বেডের হাসপাতাল সেখানে ২০ বেড হয়ে গেল। মাননীয় মন্ত্রী মহাশয় বিকল্প চিকিৎসার কথা বলেছেন, তিনি বলছেন হোমিওপ্যাথি চিকিৎসার মধ্যে দিয়ে কবিরাজি চিকিৎসা ব্যবস্থার মধ্যে দিয়ে উন্নয়ন করবেন। গত বছর বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রী মহাশয় ডুমুরজলা মহেশ ভট্টাচার্য হসপিটাল সম্পর্কে বলেছিলেন যে তার বিল্ডিং যাতে সেখানে যাতে হয় তার জন্য উনি চিন্তা ভাবনা করছেন। মাননীয় মন্ত্রী মহাশয় হয় তার দপ্তরের কোনও খবর রাখেন না, না হয় তাকে যে খবর দিয়েছে সেটাই তিনি বলে দিয়েছেন। ডুমুরজলা মহেশ ভট্টাচার্য মেডিক্যাল হসপিটালের বিল্ডিং ১ কোটি টাকা খরচ করে ১৯৯২ সালে তৈরি হয়ে গিয়েছে।

সেই বিল্ডিংটা তৈরি হয়ে গেছে। ১৯৯৩ সালের মার্চ মাসে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর সেটিকে উদ্বোধন করার কথা ছিল। তার আমন্ত্রণ পত্র, কার্ড পর্যন্ত বিলি হয়ে গিয়েছিল। কোনও এক অজ্ঞাত কারণে তা বন্ধ হয়ে যায়। আপনি ১৯৯৭-৯৮ সালের বাজেট বক্তৃতায় বলেছেন যে, সেই বিল্ডিং সম্পূর্ণ করবার জন্য চিন্তা ভাবনা করছেন। এই বছরের বাজেট বক্তৃতায় আপনি বলেছেন, মহেশ ভট্টাচার্য মেডিক্যাল

কলেজ অ্যান্ড হসপিটালটি স্থানান্তরের জন্য ভাবনাচিন্তা করছেন। কোথায় আপনার উন্নয়নের কথা? ১৯৯২-'৯৮ এত দিন ধরে একটা বিল্ডিং এক কোটি টাকা খরচ করে সম্পূর্ণ হয়ে পড়ে আছে, সেটি আজও চালু হল না। আপনি ১৯৯৭ সালে বিল্ডিংটি তৈরি সম্পূর্ণ করার কথা বলেছেন। আর ১৯৯৮ সালে বলছেন স্থানান্তরের কথা। এই রকম অসত্য কথা কেন বলছেন? রাজ্যের স্বাস্থ্য পরিকাঠামোর উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্ক উন্নয়নমূলক প্রকল্প যেটা করেছেন ৭০১ কোটি টাকার, যার জন্য বিশ্বব্যাঙ্ক ১৯৯৬ সালের এপ্রিল মাসে অনুমোদন দিয়েছে। সেই টাকা ২০০২ সালের মার্চ মাসের মধ্যে খরচ করার কথা। আজকে ১৯৯৮ সালের মার্চ মাস চলে গেছে, আপনি ৩০ কোটির বেশি খরচ করতে পারেননি। ১৯৯৮ সালে মার্চের মধ্যে যে টাকা খরচ করার কথা তা আপনি খরচ করতে পারেননি। রাজ্যের স্বাস্থ্য কেন্দ্রগুলোর উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্কের টাকা আপনি '৯৮-এর মার্চের মধ্যে ২৫-৩০ কোটির বেশি খরচ করতে পারলেন না। আমি তাই আপনার বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং সাথে সাথে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এবং বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাই এই জন্য যে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের ১ কোটি ৫৯ লক্ষ ৭৯ হাজার ১৮৪ টাকা হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমার জন্য যা স্যাংশন হয়েছে, এটা বামফ্রন্ট সরকারেরই অবদান। আমরা উলুবেড়িয়া মহকুমায় উন্নয়নমূলক কাজ শুরু করেছি। পশ্চিমবাংলায় অন্যান্য হাসপাতালে উন্নয়নমূলক কাজের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা দিয়ে স্বাস্থ্য পরিষেবাকে উন্নত করবার জন্য চেষ্টা হচ্ছে। একথা তো ঠিক যে উন্নতি হয়েছে। আমি তার কতকগুলো দৃষ্টান্ত দিচ্ছি। উলুবেড়িয়া হাসপাতাল যেটি ১৫৯ বেডের ছিল সেটি ২১২টি হয়েছে। বর্তমানে হয়েছে ২৫৯টি এবং এর মধ্যে ২৫০টি বেড আমরা চালু করতে পেরেছি। হাওড়া জেলায় হাওড়া জেনারেল হাসপাতালের উন্নতি হয়েছে। সারা পশ্চিমবাংলায় ট্রিটমেন্টের আজকে উন্নতি হয়েছে। ডাক্তারবাবুদের কাছে যে গরিব রোগীরা আসে তাদের ট্রিটমেন্টের উন্নতি হয়েছে। জনসংখ্যা বৃদ্ধির সাথে সাথে রোগীর সংখ্যাও বেড়েছে। কেন্দ্রে যখন কংগ্রেস সরকার ছিল তখন তারা গ্যাট চুক্তি করে কতকগুলো ওষুধকে নির্ধারিত করে দিয়ে বলে যে দামী দামী এই ওষুধগুলোকে হাসপাতালে ব্যবহার করতে হবে।

[2-30 — 2-40 p.m.]

গরিব লোকেদের এই সব ওষুধ কেনা খুবই মুশকিল। আজকে হসপিটালে ওষুধের অভাব কুকুড়ে কামড়ালে ওষুধ পাওয়া যায় না, সাপে কামড়ালে ওষুধ পাওয়া যায় না।

কিন্তু রোগীদের সংখ্যা বেড়েছে। স্যালাইনের অভাব কিন্তু প্রচুর সেখানে আউটডোর পেসেন্ট ১৫০ থেকে ৪০০ মতো বেড়েছে। ২৫০ জনের বেড আছে, অথচ উলুবেড়িয়া হাসপাতালে ৪০০ রোগী ভর্তি হয়। আমি হাওড়া জেনারেল হাসপাতাল, পি. জি. এবং মেডিক্যাল কলেজে গেছি, সেখানেও রোগীর সংখ্যা বেড়েছে। সেই কারণে আমার সাজেশন আপনার কাছে যে, আরও ডাক্তারের সংখ্যা বাড়াতে হবে, আজকে ডাক্তাররা গ্রামে যেতে চায় না। কন্ট্রাক্ট বেসিসে তো ডাক্তারদের গ্রামে যাওয়ার কথা, তারা কোথায় যাচ্ছেন। প্রত্যেক জেলায় এস. সি., এস. টি. এবং অন্যান্য ছেলেরা আছে, এই সব ছেলেরা যাতে ডাক্তারি পরীক্ষা দিয়ে পাশ করতে পারে এবং গ্রামে গিয়ে ডাক্তারি করতে পারে। গ্রামের এবং ইনটেরিয়ার গ্রামের ছেলে যদি ডাক্তারি পাশ করে তার গ্রামে গিয়ে ডাক্তারি করতে পারে সেই ব্যবস্থা করলে ভাল হয়। এই প্রসঙ্গে আমি বলব মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে যে, পাঁচলা গাববেড়িয়া হাসপাতালটি ১৯৭৮ সালে প্রয়াত মন্ত্রী কানাইলাল ভট্টাচার্য স্টেট লেবেল হসপিট্যাল হিসাবে তৈরি করেছিলেন। সেই হাসপাতালটির অবস্থা আজকে খুবই খারাপ। সেখানকার কংগ্রেস সদস্যরা আছেন, কেউ এই বিষয়ে একদিনও বলেছেন কিনা জানি না। পাঁচলা থেকে রুগীরা উলুবেড়িয়া হাসপাতালে চলে আসছে। আজকে উলুবেড়িয়া হাসপাতালের সামনেই উলুবেড়িয়া স্টেশন, রেল অ্যাকসিডেন্ট লেগেই আছে, জাতীয় সড়কে প্রতিদিন ৮-১০টি করে অ্যাকসিডেন্ট হচ্ছে। বাস, লরি এবং মোটর অ্যাকসিডেন্ট হচ্ছে আর সমস্ত অ্যাক্সিডেন্ট রোগীরা উলুবেড়িয়া হাসপাতালে আসছে। এর ফলে ওখানে একটা বিরাট চাপ সৃষ্টি হচ্ছে। হাওড়া জেনারেল হসপিটালে কেউ যায় না, এটা কাছাকাছি এখানে এসেই ভিড় করে। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে, উলুবেড়িয়া স্টেট হসপিট্যাল হলেও মেদিনীপুরের রোগী, ২৪-পরগনার রোগী, বাঁকুড়া এবং পুরুলিয়ারও অ্যাক্সিডেন্ট কেসগুলো ওখানে এসে পড়ে। ফলে খুব অসুবিধার মধ্যে পড়তে হয়, ডাক্তার বাড়ানোর দরকার, ওষুধের পরিমাণ বাড়ানোর দরকার। সেই ব্যাপারে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব একটু ব্যবস্থা নিতে। তারপরে ওখানে এক্স-রে মেশিনগুলো অনেক দিনের হয়ে গেছে। পেটের ফটো তোলার ক্ষেত্রে গরিব মানুষেরা যাতে হাসপাতালের মধ্যে করতে পারে তার ব্যবস্থা করতে হবে। ই. সি. জি. যাতে চালু করা যায় তার ব্যবস্থা করতে হবে। তাহলে গরিব মানুষদের সুবিধা হবে কারণ তাদের বাইরে গিয়ে বেরিয়াম ফটো বা ই. সি. জি. করা খুবই ব্যয় সাপেক্ষ। আরও অনেক ফটো তুলতে প্রচুর টাকা লাগে, সেগুলোরও ব্যবস্থা করা দরকার। মহকুমা বা জেলা সদর হাসপাতালগুলোতে মেডিসিনের ব্যবস্থা করা দরকার। ভাল এক্সপার্টদের পাঠানো, ওষুধ পাঠানো এসব দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। বামফ্রন্ট সরকারের আমলে হাওড়া জেলায় শ্যামপুর ১নং ব্লকে নবগ্রামে ৩২ লক্ষ টাকা খরচ করে একটা স্বাস্থ্যকেন্দ্র করা হয়েছে। আজ পর্যন্ত সেখানে বিদ্যুৎ যায়নি। বিদ্যুৎমন্ত্রীকে বারে বারে বলেছি ওই

স্বাস্থ্য কেন্দ্রে যাতে তাড়াতাড়ি বিদ্যুৎ পৌঁছায় সেই ব্যবস্থা করুন। তারপর সিউড়ি হাসপাতালে নার্সের সংখ্যা, স্বাস্থ্যকেন্দ্রটিতে মেডিসিন কম এবং ডাক্তারের সংখ্যা কম। তারপরে ঝাপড়তলা স্বাস্থ্কেন্দ্রে ডাক্তার যাতে বাড়ানো যায় তার ব্যবস্থা করতে হবে।

কুচবিহার শহরের স্বাস্থ্যকেন্দ্রের জন্য খাস জমি অধিগ্রহণ করা হয়েছিল। সেখানে আজ পর্যন্ত স্বাস্থ্যকেন্দ্রটি এখনও তৈরি হয়নি। কুচবিহারের যে টি. বি. হাসপাতালটি আছে, সেখানে টি. বি. রোগিরা যাতে আরো ঔষধপত্র পায় প্রয়োজন মতো সেই ব্যবস্থা করতে হবে। তাই, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব, হাসপাতালের ডাক্তারদের ডিউটির ব্যাপারে একটা নিয়ম করতে হবে, প্রাইভেট প্র্যাকটিসটা যেন একটা নিয়মে রুটিন মাফিক হয়, হাসপাতালের যে টাইম সেই অনুযায়ী অ্যাটেনডেন্স দিতে হবে, ভিজিটিং আওয়ার্সে ভিজিট করতে হবে, তারপরে প্রাইভেট প্র্যাকটিস করতে হবে। সেই ব্যাপারে বলার কিছু নেই। ডাক্তার, নার্স, কোয়ার্টার, ওয়াটার সাপ্লাই, অ্যাম্বুলেন্স এইগুলি প্রতিটি স্বাস্থ্যকেন্দ্রে যাতে থাকে সেই ব্যবস্থা করতে হবে। আজকাল অনেক ক্লাব, মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনস তারা অ্যাম্বুলেন্স এর গাড়ি করেছে বলে আজকে গ্রামের গরিব মানুষকে অ্যাম্বুলেন্সে করে মেডিক্যাল কলেজে, পি. জি. হসপিটালে আনতে পারা যাচ্ছে। হাসপাতালে অ্যাম্বুলেন্সগুলি খারাপ হয়ে যাচ্ছে, সেইগুলি পরিবর্তন করে নতুন অ্যাম্বুলেন্স-এর যাতে ব্যবস্থা করা যায় এই আবেদন রেখে বাজেটকে সমর্থন করে এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করি উলুবেড়িয়া হাসপাতালের জন্য ১ কোটি ৬৯ লক্ষ টাকা মঞ্জুর করবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, স্বাস্থ্য বাজেটের ব্যয়-বরাদ্দর বিরোধিতা করে, কংগ্রেসের আনীত কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমার বক্তব্য রাখার আগে বামফ্রন্টের যে সমস্ত নেতারা বিভিন্ন বক্তব্য রেখেছেন তার কিছু অংশ উপস্থিত করবার চেষ্টা করছি। স্যার, আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় এবং সি. পি. এম.-এর রাজ্য সম্পাদক শৈলেন দাশগুপ্ত তারা যা বলেছেন আনন্দবাজার এবং প্রতিদিনে তার রিপোর্ট বেরিয়েছে, সেই বক্তব্য এবং তার বিরোধিতায় কোনওরকম কন্ট্রাডিকশন হয়নি। স্বভাবতই আমরা ধরে নিতে পারি যে আনন্দবাজার ১৮।৮।৯৭ এবং প্রতিদিনে ৮।৪।৯৮-তে যে রিপোর্ট বেরিয়েছে, সেই রিপোর্টে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী একমত হয়েছেন, সেই রিপোর্ট কি, মাননীয় মুখ্যমন্ত্রী তিনি ক্ষোভের সঙ্গে বলছেন, স্বাস্থ্যদপ্তরের জন্য এবারে ২০৭ কোটি ৫৪ লক্ষ টাকা দিয়েছি, কিন্তু তা সত্ত্বেও বিভিন্ন মফঃস্বলের হাসপাতালের রোগীরা কেন খাবার পাবেনা? মাননীয় চেয়ারম্যান স্যার, আপনাদের মুখ্যমন্ত্রী তিনি অভিযোগ করেছেন, তিনি স্বাস্থ্যমন্ত্রীকে

উদ্দেশ্য করে বলছেন ৮৭ কোটি ৩৭ লক্ষ টাকা ঔষধের জন্য বরাদ্দ করেছি, তা সত্ত্বেও বাংলার মানুষ কেন চিকিৎসার জন্য ঔষধ পাবে না? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আজকে তার প্রশ্নোত্তরের সময় বলেছেন, তিনি স্বীকার করেছেন, রেকর্ডেড আছে, নথিবদ্ধ আছে, আমরা কত ঔষধ বরাদ্দ করেছি, ঔষধের লিস্ট টাঙিয়ে দিয়েছি, কিন্তু প্রকৃতপক্ষে যারা রোগী হাসপাতালে চিকিৎসার জন্য যান, তারা ঠিকমতো ঔষধ পাননা। অদ্ভুতভাবে সেই র‍্যাকেট কাজ করছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তিনি নিজেও স্বীকার করেছেন, আমি তার কাছে এই প্রশ্ন কি করতে পারিনা, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই র‍্যাকেট ভাঙার জন্য আপনি কি কি পদক্ষেপ অবলম্বন করেছেন? অন্ততঃ সুন্দরভাবে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আপনার হাসপাতালের ডাক্তাররা সেখানে গিয়ে সাদা কাগজে একটা চিরকুট লিখে দেন।

[2-40 — 2-50 p.m.]

যদি ১০০।২০০ ।৫০০ ।৮০০ টাকা দামের ঔষুধ হয় তাহলে সেই ঔষুধ হাসপাতাল থেকে পাওয়া যায়না। একটা চিরকুটের সেই ওধুধের নাম লিখে দেওয়া হচ্ছে, যাতে কোনও জনপ্রতিনিধি বা অন্য কেউ চ্যালেঞ্জ না করতে পারে। হাসপাতালের ডাক্তার, স্বাস্থ্য বিভাগের কর্মী এবং বড় বড় অফিসাররা এই র‍্যাকেটের সঙ্গে জড়িত আছে। এই ব্যাপারটা সত্যি কিনা জানিনা, তবে এই ব্যাপারটা আপনি এনকোয়ারি করবার ব্যবস্থা করবেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুনয়ের সঙ্গে জানাতে চাই ৭০১ কোটি টাকা আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে পেয়েছেন, ঐ একই টাকা পেয়ে কর্ণাটক, তামিলনাড়ুর স্বাস্থ্য দপ্তর ঢালাওভাবে কাজ করছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় ঐ ৭০১ কোটি টাকা দশ পারসেন্টও খরচ হয়নি। আমরা লক্ষ্য করছি হাসপাতালে এক্সরে মেশিন পাঠানো হয়েছে, কিন্তু কোনও টেকনিসিয়ান যায়নি ; আমরা লক্ষ্য করি ব্লাড ব্যাঙ্ক রক্ত পরীক্ষা করার জন্য মেশিন পাঠনো হয়েছে, কিন্তু কোনও প্যাথোলজিস্ট যায়নি ; ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা দিয়ে কোটি কোটি টাকা খরচ করে মেশিন কেনা হচ্ছে কিন্তু গ্রামের মানুষ, মফঃস্বলের মানুযরা তার কোনও সুযোগ পাচ্ছে না। সিটি স্ক্যান বা সোনোগ্রাফি করতে তাদের ছুটে আসতে হচ্ছে কলকাতা মহানগরীতে। মফঃস্বল এলাকায় বে-সরকারিভাবে দু-একটি সিটি স্ক্যান সেন্টার বা সোনোগ্রাফির মেশিন আছে, কিন্তু কোনও উজবুক মানুষ সেখানে যদি কোনও কিছু টেস্ট করান এবং সেই রিপোর্ট নিয়ে এস কলকাতায় কোনও বড় ডাক্তারের কাছে দেখান, তখন তারা বলে এটা চলবে না। অমুক নার্সিং হোম থেকে সোনোগ্রাফি করে আনতে হবে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুনয়ের সঙ্গে বলতে চাই, আপনি বাজেটে ভালো ভালো কথা বলেছেন, তার সাথে সাথে আপনার কাছে প্রশ্ন করতে চাই, মুখ্যমন্ত্রী আপনার স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে তিরস্কার করেছেন, সেই ব্যাপারে আপনার স্বাস্থ্য দপ্তরকে সাজানোর জন্য আপনি কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, আপনি হাসপাতালে গিয়ে দেখতে পারবেন স্যানিটারি ন্যাপকিন, ও. টি ওয়েস্টেজ

হাসপাতালে ঝুলছে, হাসপাতালের মধ্যে কুকুর ঘুরে বেড়াচ্ছে, হাসপাতালের মধ্যে শুয়োর ঘুরে বেড়াচ্ছে। যে সমস্ত পশু এক জায়গা থেকে আরেক জায়গায় সংক্রামক ব্যাধি ছড়ায় তারা হাসপাতালের মধ্যে ঘুরে বেড়াচ্ছে। হাসপাতালে দারোয়ান আছে, গ্রুপ-ডি স্টাফ আছে তারা কি করে? হাসপাতালের মধ্যে কুকুর ঢুকে নবজাতক শিশুকে মারবে? মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুনয়ের সঙ্গে প্রশ্ন করতে চাই, মফস্বলের হাসপাতালে যাওয়া মানে কি ডোর ফর দি ডেথ্। আমি মনে করি হাসপাতালে যাওয়া মানে মৃত্যুর দরজায় পৌঁছানো। আমাদের দিল্লি যেতে গেলে যেমন হাওড়া স্টেশনে যেতে হয়, সেইরকম মানুষকে মৃত্যুর মুখে যেতে হলে হাসপাতালে যেতে হবে। পশ্চিমবাংলায় স্বাস্থ্যদপ্তর নক্কারজনকভাবে চলছে। পশ্চিমবাংলায় স্বাস্থ্য দপ্তরের কাজ সারা ভারতবর্ষের বুকে নিকৃষ্ঠতম কাজ বললে অত্যুক্তি হয়না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অত্যন্ত বিনয়ের সঙ্গে প্রশ্ন করতে চাই, তিনি বলেছেন এগারো পাতার পঞ্চম অনুচ্ছেদ, জেলায় জেলায় আমি ব্লাড ব্যাঙ্কের জন্য নতুন আধুনিক ব্যবস্থা তৈরি করেছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে প্রশ্ন করতে চাই, মফস্বল হাসপাতালে তো প্যাথোলজিস্ট চার, পাঁচ ঘন্টার জন্য আছে।

সেখানে আপনার কোনও কৃতিত্ব নেই, সুপ্রীম কোর্টের অর্ডার অনুযায়ী আপনাকে রোগীর ব্লাডের ডি. ডি. আর. টেস্ট, এইচ. আই. টেস্ট, হেপাটাইটিস টেস্ট, ম্যালেরিয়া টেস্ট করতে হবে। আর, মফস্বলের হাসপাতালে তিন-চার ঘন্টার বেশি প্যাথলজিস্ট থাকে না। তারপর, উইদাউট এনি ইনভেস্টিগেশন চিকিৎসা করার জন্য রোগী আরও বেশি অসুস্থ হয়ে পড়ে। আর যারা ভয় পান, তারা লিখে দেন—রেফার্ড টু ক্যালকাটা মেডিক্যাল কলেজ, রেফার্ড টু এস. এস. এম. কে. হসপিটাল, ইত্যাদি। কেন এই ধৃষ্ঠতা, এই বদমাইসি ডিপার্টমেন্ট দিনের পর দিন করবে? মফস্বলের মানুষ বলে তারা সেখানে ঠিকমতো চিকিৎসা পাবে না? মফস্বলের মানুষ বলে তাদের সংক্রামক ব্যাধির চিকিৎসা হবে না? এটাতো চলতে পারে না। একসময় আমাদের পশ্চিমবাংলার মেডিক্যাল কলেজ, নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, আর. জি. কর মেডিক্যাল কলেজ প্রভৃতি আমাদের গর্বের জিনিস ছিল। আমরা মাথা তুলে বলতে পারতাম, এখান থেকে ভালো ভালো ডাক্তার বার করা হয়, যারা শুধু পশ্চিমবাংলার নয়, ভারতবর্ষের গর্ব। ভ্যাটারেন ফিজিশিয়ান যোগেশ ব্যানার্জি, ই. এন. টি. স্পেশ্যালিস্ট সুবোধ ব্যানার্জি, আই স্পেশালিস্ট বলাই মিত্র শুধু ভারতের নয়, এশিয়ার দিকপাল ছিলেন। সেই সমস্ত অনারারি পোস্ট আপনারা বিলুপ্ত করেছেন। করে কি করেছেন? যারা স্বাস্থ্য দপ্তরের তোষণ করবে, যারা সব নিকৃষ্টমানের ছাত্র, তাদের পাশ করিয়ে দিচ্ছেন—যারা ডাক্তারির এ, বি, সি, ডি, জানে না। তাই স্বাস্থ্য মন্ত্রীর কাছে অনুরোধ করে বলছি, এই অনারারি পোস্ট ফিরিয়ে আনার চেষ্টা করুন, পশ্চিমবাংলার চিকিৎসা জগতের যে সুনাম, তা আবার ফিরিয়ে আনার চেষ্টা করুন।

তারপর, বদলীর কি অবস্থা? দেখা যায়, যে সমস্ত ভালো ভালো ছাত্র, তাদের ঐ সমস্ত মফস্বলের হাসপাতালে পড়ে থাকতে হচ্ছে, আর যে সমস্ত ছাত্র ভালো না হলেও মার্কসবাদি কমিউনিস্ট পার্টির পদলেহন করে, কো-অর্ডিনেশন কমিটির পদলেহন করে, তারা শহরের ভালো ভালো হাসপাতালে পোস্টিং পায়। সেটা তো চলতে পারে না। ১৯৭৫ সাল, তদানীন্তন কংগ্রেসি মন্ত্রিসভা, ফেডারেশন সেদিন আন্দোলন করেছিল, যে সমস্ত স্পেশ্যাল অ্যাটেনডেন্ড, ক্যাজুয়্যাল লেবার আছে, তাদের ২০ পার্সেন্ট গ্রুপ ডি-তে এ্যাবজরব করতে হবে। সেটা পাশ হয়, সেই অর্ডার আমার কাছে আছে। পরে ১৯৭৯-৮১-তে সেটা ১৫ পারসেন্ট করা হল। শুধু তাই নয়, সেখানে চিফ সেক্রেটারি অর্ডার দিয়েছে—যারা স্পেশ্যাল অ্যাটেনডেন্ট, তাদের সুপারসিড করে ক্লাস ৪-এ ক্যাজুয়াল লেবারকে এ্যাবজরব্ করা যেতে পারে। সেই অর্ডার আমার কাছে আছে।

মাননীয় চেয়ারপার্সন, আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলি, আপনার দপ্তরে ভৌতিক অ্যাপয়েন্টমেন্ট হয়। চার জনের নামে ট্রান্সফার অর্ডার হয়েছিল। তাদের সঙ্গে আরও দুজনের নাম গেল। ৬ জনের নামে ট্রান্সফার অর্ডার হল, সেখা গেল সেই দুজন পঞ্চম এবং ষষ্ঠ ব্যক্তি তারা হেলথ্ ডিপার্টমেন্টে চাকরিই করে না। কো-অর্ডিনেশন কমিটির যোগসাজশে ৪টি ট্রান্সফার অর্ডারের সাথে দুটো ভৌতিক অ্যাপয়েন্টমেন্ট চলে গেল। এইভাবে একটার পর একটা ভৌতিক অ্যাপয়েন্টমেন্ট চলছে। যার নজির আমি আপনার কাছে প্লেস করব। কলকাতা মহানগরীর বেহালায় বিদ্যাসাগর হাসপাতালে এইরকম ফেক অ্যাপয়েন্টমেন্ট হয়েছে বেড়াচ্ছে যাদের এগেনস্টে এনকোয়ারি চলছে।

**(মাইক অফ হয়ে যায়)**

[2-50 — 3-00 p.m.]

**শ্রী বাঞ্চামোহন রায় ঃ** মাননীয় চেয়ারপার্সন স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ৯৮-৯৯ সালের স্বাস্থ্য দপ্তরের বরাদ্দ বাবদ ৩২-৩৩ নম্বর-এ যে বরাদ্দ উপস্থাপিত করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করি। বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের আমি বিরোধিতা করছি। এই বাজেট বিবৃতিকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই, মন্ত্রী মহাশয়, রাজ্যের সাধারণ মানুষের যে স্বাস্থ্য পরিষেবার সার্বিক উন্নয়নের দিকে লক্ষ্য রেখে, তাঁর বাজেট বিবৃতিতে বহুমুখী কর্মসূচির রূপায়ণ-এর একটা রূপরেখা তুলে ধরেছেন, এটা সঠিক। সকল চিকিৎসা কেন্দ্রে স্বাস্থ্য পরিষেবা সমান হবে এটা আশা করা যায় না। সকল মানুষকে বিশেষ করে গ্রামাঞ্চলের মানুষকে স্বাস্থ্য সম্পর্কে সচেতন যদি না করতে পারি তাহলে স্বাস্থ্য পরিষেবা গড়ে উঠবে না। এইদিকে লক্ষ্য রেখেছেন মাননীয় মন্ত্রী মহাশয়। স্বাস্থ্য দপ্তরের সঙ্গে এবং হাসপাতাল স্বাস্থ্যকেন্দ্রগুলো পরিচালনা ক্ষেত্রে সমাজসেবা

প্রতিষ্ঠান, কৃষকদের সঙ্গে, যুবক এবং মহিলা সংগঠনগুলোকে যুক্ত করার প্রস্তাব রেখেছেন। এটা সত্যিই যুক্তিসংগত। এটা তিনি রেখেছেন তার কারণ হচ্ছে যাতে স্বাস্থ্যদপ্তরের কাজ সঠিকভাবে পরিচালিত হয়। আমরা যদি এই পরিকাঠামো করতে পারি, মানুষকে স্বাস্থ্য সম্পর্কে সচেতন করতে পারি নিশ্চয়ই স্বাস্থ্য পরিষেবার উন্নতি হবে। কিন্তু সঙ্গে সঙ্গে আরেকটা কথা এখানে উল্লেখ করা প্রয়োজন আজকে আমরা দেখছি যে বিভিন্ন যে স্বাস্থ্যকেন্দ্রগুলো, গ্রামীণ জেলা-হাসপাতালগুলো আছে সেগুলোর যে পরিকাঠামো হওয়া দরকার, সেই ধরণের পরিকাঠামো গড়ে ওঠেনি। আমরা আমাদের অভিজ্ঞতা থেকে দেখেছি যেখানে যে ধরণের প্রয়োজনীয় জিনিসপত্রের দরকার সেগুলোর অভাব আছে। আমাদের রাজ্যে প্রায় ৯ হাজারের মতো স্বাস্থ্যকেন্দ্র আছে। বেশির ভাগ স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার-এর অভাব আছে। এগুলো চলছে। স্বাস্থ্যকেন্দ্র চলছে অথচ সেখানে ডাক্তার নেই এটা বলা যুক্তিসঙ্গত নয় বলেই আমি মনে করি। দ্বিতীয় কথা হচ্ছে যেগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র তার বেশিরভাগ ক্ষেত্রে কিছু কিছু এক্সরে মেশিন অকেজো অবস্থায় পড়ে আছে। সেগুলিকে কাজে লাগানো হচ্ছে না, দিনের পর দিন সেগুলি পড়ে আছে এবং গ্রামবাংলায় যে সমস্ত দরিদ্র মানুষ তারা সেখানে এক্সরে করার সুযোগ পায় না। ফলে কঠিন ব্যধির চিকিৎসা তারা করাতে পারে না। এমন কতগুলি পরিবার থাকে যারা জিলা হাসপাতালে এক্সরে করানোর পয়সা জোগাড় করতে পারে না। প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র যেগুলিতে এক্সরে মেশিন আছে তাই সেগুলি চালু করার ব্যবস্থা করতে হবে এবং সঙ্গে সঙ্গে এক্সরে মেশিন চালানোর জন্য কর্মী নিয়োগ করা দরকার। আরেকটা কথা, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে অ্যাম্বুলেন্সের খুব প্রয়োজন। কিন্তু আমরা দেখেছি কোন রোগীকে গ্রামের হাসপাতাল থেকে সরকারি তরফে জেলা হাসপাতালে আনতে গেলে অ্যাম্বুলেন্সের তেলের খরচ রোগী বা পেসেন্ট পার্টিকেই দিতে হয়। গ্রামের যারা দরিদ্র মানুষ তারা তৎক্ষণাৎ অ্যাম্বুলেন্সের তেলের পয়সা দিতে পারে না, এইভাবে এক হাসপাতাল থেকে অন্য হাসপাতালে স্থানান্তর করার ক্ষমতা তাদের থাকে না। তাই আমি প্রস্তাব রাখছি এটা যদি করা যায় যে যারা সত্যিকারের দরিদ্র মানুষ গ্রাম থেকে জেলা হাসপাতাল রোগীকে স্থানান্তর করার যাদের প্রয়োজন তাদের এই তেলের খরচ থেকে রেহাই দেওয়া দরকার। এইরকম একটা ব্যবস্থা নেওয়া যায় কিনা, এটা স্বাস্থ্যমন্ত্রীকে বিবেচনা করে দেখার জন্য অনুরোধ করছি। জেলা হাসপাতাল যেগুলি আছে, আমরা যারা গ্রামের মানুষ বিশেষ করে উত্তরবঙ্গের মানুষ তাদের পক্ষে দক্ষিণ দিনাজপুর, মালদা থেকে গরিব কৃষক পরিবারের মানুষ, মজুর পরিবারের মানুষের পক্ষে কলকাতায় আসা সম্ভব নয়। জেলা হাসপাতালই হচ্ছে অবলম্বন। কিন্তু জেলা হাসপাতালগুলিতে পরীক্ষা-নিরীক্ষার বা যন্ত্রপাতির অভাব আছে এবং বিশেষজ্ঞ ডাক্তারের অভাব আছে। সেই কারণে রোগীর সঠিক চিকিৎসা হয় না। এখানে উল্লেখ করা প্রয়োজন যে উত্তরবঙ্গের মেডিক্যাল কলেজ হসপিটাল আছে ঠিকই কিন্তু তার যে পরিকাঠামো সেটা অপ্রতুল এবং সেখানে বিশেষজ্ঞ ডাক্তার

নেই। উত্তরবঙ্গের মানুষ উপকৃত হবে সে জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমি বলব উত্তরবঙ্গের মেডিক্যাল কলেজ এবং হসপিটালে জলপাইগুড়ি, কুচবিহার, দার্জিলিং, মালদা, দুই দিনাজপুরের প্রত্যন্ত অঞ্চলের মানুষ, যারা দার্জিলিং মেডিক্যাল কলেজে চিকিৎসার জন্য যাবে তাদের দিকে লক্ষ্য রেখে তাদের সব রকমের চিকিৎসার ব্যবস্থা করা দরকার। আমরা যারা এখানে গ্রাম-বাংলার নির্বাচিত সদস্য আছি তাঁরা সবাই এক মত হবেন যে রোগীকে কলকাতায় নিয়ে এসে ভর্তি করা সম্ভব হয় না।

ফলে তাদের চিকিৎসা করা সম্ভব হয় না। এদিকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম-বাংলার হাসপাতাল থেকে রেফার্ড হয়ে যে সমস্ত রোগী এখানে আসতে বাধ্য হয় তাদের যাতে যথাযথ চিকিৎসা দেওয়া যায় সেটা দেখা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নোত্তরের সময় জবাব দিয়েছেন যে, ডাক্তার হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র প্রভৃতি জায়গায় যুক্ত থাকার পরও প্রাইভেট প্র্যাকটিস করছেন আবার নন-প্র্যাকটিসিং ভাতাও নিচ্ছেন। এটাকে কি করে বন্ধ করা যায় সেটা দেখা দরকার। আজকে গ্রামের মানুষ বলছে, হাসপাতালে গিয়ে কি হবে? কি হবে মানে এটাই যে, আজকে তো চিকিৎসক সেখানে চিকিৎসা করার থেকে প্রাইভেট প্র্যাকটিস করতে বেশি আগ্রহী। কিন্তু তাঁরা তাদের নৈতিক দায়িত্ব পালন করছেন না। এটা বন্ধ করার জন্য আলোচনা করে একটা বিধি তৈরি করতে হবে যাতে ডাক্তাররা এই ধরনের কাজ না করেন এবং সাধারণ রোগী চিকিৎসার সুযোগ পায়। এটা যদি না হয় তাহলে তো গ্রামের বঞ্চিত মানুষ বঞ্চিতই থেকে যাবে, তাদের কোনও কল্যাণ করা যাবে না। এই কয়েকটা কথা বলে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর ব্যয়-বরাদ্দের সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে প্রথমেই বলতে চাই যে, পশ্চিমবাংলার গরিব, পিছিয়ে পড়া মানুষের চিকিৎসার জন্য সরকারি পরিষেবা উত্তোরোত্তর সম্প্রসারিত বা উন্নত হওয়া দূরে থাক, অত্যন্ত পরিতাপের বিষয় যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বিগত ২১ বছরের রাজত্বে তা ক্রমশ সংকুচিত হচ্ছে এবং মানুষ বঞ্চিত হচ্ছে। তাদেরকে আজকে বে-সরকারি স্বাস্থ্য পরিষেবার দিকে ঠেলে দেওয়া হচ্ছে। এটা অত্যন্ত মর্মান্তিক এবং মাননীয় মন্ত্রী মহাশয় প্রকারান্তরে তাঁর ভাষণে এটা স্বীকারও করে নিয়েছেন। আজকে দিনের পর দিন জনসংখ্যা বাড়লেও তিনি কিন্তু নতুন স্বাস্থ্য কেন্দ্র বা হাসপাতাল নির্মাণের কথা বলছেন না। কারণ, যেগুলো আছে তার পূর্ণ সদ্ব্যবহার করা যাচ্ছে না। চিকিৎসকের অভাব, টেকনিসিয়ানের অভাব রয়েছে। ফলে আজকে স্বাস্থ্য

**পরিষেবা মর্মান্তিকভাবে ভেঙ্গে পড়েছে। যেখানে যতটুকু ফ্রি বেডে স্বাস্থ্য পরিষেবার সুযোগ ছিল তাও আজকে কমিয়ে দেওয়া হচ্ছে।**

গত ২১ বছরে পেয়িং বেডের সংখ্যা বাড়াতে হয়েছে কিন্তু ফ্রি বেডের সংখ্যা সংকুচিত করা হয়েছে। যদিও হাসপাতালে পরিষেবার কোনও উন্নতি হয়নি। সমাজের দরিদ্রতম মানুষ ও দুর্বল অংশের মানুষের কাছে যে পরিষেবা পৌঁছানোর প্রত্যাশা ছিল সেটা তাদের কাছে পৌঁছায়নি। বামফ্রন্টের রাজত্বে স্বাস্থ্য ব্যবস্থা মর্মান্তিক ভাবে সংকুচিত হয়ে যাচ্ছে।। জনস্বাস্থ্য রক্ষায় এই সরকার ব্যর্থ। বর্ষা আসার সঙ্গে সঙ্গে ম্যালেরিয়া মারাত্মক রূপ নেয়। গত বছর ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া প্রায় মহামারীর পর্যায়ে চলে গিয়েছিল। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় ৩০ জন মারা গিয়েছিল। সরকার সমস্ত মৃতের সংখ্যা স্বীকার না করলেও কার্যত গোটা পশ্চিমবঙ্গে এ ব্যাপারে বামফ্রন্টের বিরুদ্ধে জনমত সৃষ্টি হয়েছিল। তারজন্য তারা বাধ্য হয়ে অপারেশন ভেক্টরের মাধ্যমে কর্পোরেশনের ইঞ্জিনিয়ার ও কর্মচারীসহ ৩০০ জনকে নিয়ে ম্যালেরিয়া প্রতিরোধ কর্মসূচি নিয়েছিলেন। এই কর্মসূচিতে বলা ছিল যে, ম্যালেরিয়ার বিরুদ্ধে বছরভর অভিযান চলবে, মশার ডিম ও মশার শুককীট ধ্বংস করা হবে। কিন্তু ম্যালেরিয়ার প্রকোপ একটু কমতেই এই বছরভর অভিযান বন্ধ হয়ে যায়। এই অপারেশন ভেক্টর কর্মসূচিতে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে যাদের রক্ত পরীক্ষা করা হয়েছিল তাদের মধ্যে শতকরা ৫২ জনের রক্তে ম্যালেরিয়ার জীবাণু পাওয়া গেছে। মশার বংশ বৃদ্ধির ফলে এই সমস্ত জিনিস ঘটছে। কিন্তু এব্যাপারে প্রিভেন্টিভ মেজার নেওয়া হচ্ছে না এবং একটা মারাত্মক দিকে এটাকে ঠেলে দেওয়া হচ্ছে। বর্ষার মুখে ম্যালেরিয়া একটা ভয়ঙ্কর রূপ নেয়। এ ব্যাপারে কর্পোরেশন এবং স্বাস্থ্য দপ্তরের মধ্যে সমন্বয় সাধন করার দরকার। নতুবা ম্যালেরিয়া প্রতিরোধ করা যাবে না। ম্যালেরিয়ার মতো আন্ত্রিকেও বহু লোক মারা যাচ্ছে। শ্রীরামপুরেও অনেক লোক আন্ত্রিকে মারা গেছে। এছাড়া আরও অনেক জায়গায় আন্ত্রিক দেখা যাচ্ছে। এছাড়া জলে আর্সেনিক থাকার ফলে বিভিন্ন জায়গায় জল দূষণ বাড়ছে। ৮টি জেলার ৬১টি ব্লকের ৪০ হাজার মানুষ আর্সেনিকে আক্রান্ত হয়েছে। অথচ তার চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। শুধু স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে এবং এস. এস. কে. এম. হাসপাতালে চিকিৎসা হয়। ইজ ইট সাফিসিয়েন্ট? স্বাস্থ্য দপ্তরের প্রতিষেধক ব্যবস্থা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে হাসপাতালগুলোতে আরেকটা মারাত্মক জিনিস চলছে সেটা হল, হাসপাতালগুলোতে ঠিকমতো ওষুধ, পথ্যি পাওয়া যাচ্ছে না। হাসপাতাল-গুলোতে ওষুধ, পথ্যির জন্য যে বরাদ্দ রাখা হচ্ছে সেগুলির সদ্ব্যবহার হচ্ছে না। হাসপাতালগুলোতে দুর্নীতির চক্র রয়েছে। এই সব জায়গায় চরম দুর্নীতি চলছে. হাসপাতালগুলো থেকে শিশু পাচার হচ্ছে এবং শিশু বদল হচ্ছে। মেডিক্যাল কলেজ হাসপাতালে শিশু পাচারের একটা দুষ্ট চক্র রয়েছে। এর জন্য ব্যবস্থা নেওয়া দরকার.

আছে। সরকার হাসপাতালের রোগীদের জন্য ডিম, দুধ, মাছ ইত্যাদি দেওয়ার জন্য ১৮ টাকা করে বরাদ্দ করেছেন কিন্তু এই সব খাদ্যগুলো হাসপাতালের রান্নাঘর থেকেই বাজারে চলে যাচ্ছে, রোগীরা সেগুলো পাচ্ছে না। হাসপাতালে রোগীদের ওষুধ দেওয়ার জন্য ১০০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু সেই ওষুধ হাসপাতালে পাওয়া যাচ্ছে না। আজকে দৃঢ়তার সঙ্গে এগুলোর মোকাবিলা করার দরকার।

[3-10 — 3-20 p.m.]

তাই বলে কি সৎ মানুষ নেই? সৎ মানুষ আছে। কিন্তু হাসপাতালগুলোর সর্বত্র দুষ্টচক্র এত বেশি প্রভাবশালী যে, সৎ ভাল-মানুষরা তার বিরোধিতা করতে পারে না। সরকার যদি সাহসের সঙ্গে এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে পারে তাহলে নিশ্চয়ই সৎ মানুষদের সহায়তা পেতে পারে। তাহলেই দুর্নীতির র‍্যাকেটের হাত থেকে হাসপাতালগুলোকে রক্ষা করতে পারে। যে-টুকু অর্থ বরাদ্দ করা হচ্ছে তার খানিকটা সদ্ব্যবহার হতে পারে। পরিশেষে আমি একটা কথা বলতে চাই, এখানে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বিকেন্দ্রীকরণ এবং গণতন্ত্রিকরণের কথা বলছেন। কিন্তু দুর্ভাগ্যবশত বিকেন্দ্রীকরণের নামে আসলে যা হচ্ছে তা চূড়ান্ত দলবাজি ছাড়া আর কিছু নয়। আপনি পঞ্চায়েত এবং জেলা পরিষদের কথা বলছেন—জন-প্রতিনিধিদের পার্টিসিপেশনের কথা বলছেন। অথচ আমরা যারা এই বিধানসভার সদস্য, আমরা যারা মানুষের প্রতিনিধি হয়ে এখানে এসেছি তাদের কি রিপ্রেজেন্টেশন আছে ; তাদের কি ভূমিকা আছে? পলিসি মেকিং-এর ক্ষেত্রে, ডিসিসন নেওয়ার ক্ষেত্রে আমাদের ভূমিকা কি কিছু আছে? ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে অনেক টাকা এসেছে। সেই টাকা কিভাবে খরচ করা হবে , এলাকা চিহ্নিত করার ব্যাপারে জন-প্রতিনিধিদের কি ভূমিকা আছে? এক্ষেত্রে তাদের কি কোনও রোল নেই ; তাদের মতামতের কি কোনও মূল্য নেই? জনগণের প্রতি কি বিধায়কদের কোনও দায়িত্ব, কর্তব্য নেই। আমরা দেখেছি বিধায়কদের কোনও সাজেশন ইমপ্লিমেন্টেশনের কোনও ব্যবস্থাই নেই। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার ঐ বক্তব্য স্ববিরোধী হয়ে যাচ্ছে। আপনি এক দিকে বলছেন ডিসেন্ট্রালাইজেশনের কথা, অপর দিকে আপনার ডিসেন্ট্রা-লাইজেশন প্রসেসের মধ্যে বিভিন্ন দলের প্রতিনিধিদের যুক্ত করার জন্য অ্যারেঞ্জমেন্ট করতে আমি আপনাকে অনুরোধ করছি। আমি যে কথাগুলো বললাম সেগুলো আপনি একটু বিবেচনা করে দেখবেন। আমার সময় শেষ হয়ে এসেছে—আমার সময় খুবই কম, তা না হলে আমার বলার আরও পয়েন্ট ছিল। যাই হোক আমি আমার কাট মোশনের সমর্থনে এই বক্তব্য রেখে ব্যয়-বরাদ্দের দাবির বিরোধিতা করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ব্যয়-বরাদ্দকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী দলের আনীত কাট মোশনের

বিরোধিতা করছি। আমাদের বিরোধী দলের বক্তারা রাজ্যের বাস্তব অবস্থাটা ঠিকমতো উপলব্ধি করতে পারছেন না। তারা বলছেন যে, হাসপাতালে এখন আর চিকিৎসা হয় না। ফলে দলে দলে লোক নার্সিং হোমে যাচ্ছে। কিন্তু এ কথা মোটেই সত্য নয়। আমাদের পশ্চিমবাংলায় গাঁয়ে গঞ্জে যে সমস্ত গরিব মানুষরা আছেন তারা আগে গুনিন, ওঝা এবং কোয়াক ডাক্তারদের ওপর নির্ভরশীল ছিলেন। আজ তারা অসুখ হলেই সরকারি হাসপাতালে ভর্তি হচ্ছেন। আমি বিরোধী বন্ধুদের জিজ্ঞাসা করি, পশ্চিমবাংলার মোট জনসংখ্যার কত পারসেন্ট মানুষ নার্সিং হোমে যেতে পারেন? কিছু মধ্যবিত্ত এবং উচ্চবিত্ত মানুষ নিশ্চয়ই নার্সিং হোমে যাচ্ছে। কিন্তু তারাই পশ্চিমবাংলার সব মানুষ নয়। পশ্চিমবাংলার বেশির ভাগ মানুষই সরকারি হাসপাতাল নির্ভর। এখন প্রশ্ন হচ্ছে, হাসপাতালগুলোয় ঠিকমতো চিকিৎসা হচ্ছে কি না? এক্ষেত্রে দুটো ব্যাপার আছে—একটা হচ্ছে, ট্রিটমেন্ট ; আর একটা হচ্ছে, ইনফ্রাস্ট্রাকচার। যদি আমরা এই দুটোর সমন্বয় ঠিকমতো করতে পারি তাহলেই হাসপাতালগুলোর সামগ্রিকভাবে উন্নতি ঘটবে। হাসপাতাল নিয়ে মাস মিডিয়ায় যে সমস্ত প্রচার হচ্ছে, অভিযোগ উঠছে তার হাত থেকে তাকে আমরা বাঁচাতে পারব। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ধারাবাহিকভাবে সেই প্রচেষ্টাই চালিয়ে যাচ্ছে যে, আমাদের ইনফ্রাস্ট্রাকচারকে কিভাবে আরও উন্নত করা যায়। চিকিৎসার সাথে যে সমস্ত ডাক্তার, নার্স এবং অন্যান্য স্টাফেরা যুক্ত রয়েছেন তাদের সমাজের প্রতি একটা দায়-বদ্ধতা রয়েছে। আমি নিশ্চয়ই এ কথা বলব না যে, সমস্ত চিকিৎসকরাই খারাপ, সমস্ত নার্সরাই খারাপ বা অন্যান্য সমস্ত কর্মচারিরাই খারাপ। ব্যতিক্রম নিশ্চয়ই আছে। সমাজের সমস্ত ক্ষেত্রেই ব্যতিক্রম আছে, এ ক্ষেত্রেও আছে। আজকে এই বাজেটের মধ্যে দিয়ে সেই সামাজিক দায়-বদ্ধতার কথাই বলা হয়েছে। আমরা জানি আজকে ভোগবাদ দুনিয়াকে কুরে কুরে খাচ্ছে। এই অবস্থায় আমরা কিভাবে মানুষের সেবা করব? এই বাজেট সংক্রান্ত সাবজেক্ট কমিটির রিপোর্টের মধ্যে পরিষ্কারভাবে উল্লেখ করা হয়েছে যে, আমাদের মেডিক্যাল শিক্ষার মধ্যেও অসামঞ্জস্য রয়েছে। একথা আজকে আমাদের অস্বীকার করে কোনও লাভ নেই। এক সময় আমাদের পশ্চিমবাংলার মেডিক্যাল কলেজ হাসপাতাল চোখের রোগের চিকিৎসার ক্ষেত্রে এশিয়ার মধ্যে প্রথম ছিল। এখানে সব বড় বড় চক্ষু-রোগ বিশেষজ্ঞরা ছিলেন। এখানে সব বড় বড় অপারেশন হ'ত। এখনও এখনও অর্থোপেডিক্স এবং অন্যান্য বিষয়ে অনেক রকম চিকিৎসাই হচ্ছে। কিন্তু পরিবেশ পরিস্থিতি ধীরে ধীরে এমন জায়গায় চলে এসেছে যে, কোনও ক্ষেত্রে সামান্য কিছু ভুল-ভ্রান্তি হলেই ভাঙচুর শুরু হয়ে যাচ্ছে।

তারা সেটা নিয়ে সুপারকে ঘেরাও করেন, ভাঙচুর করেন এবং মারপিট করেন। এতে অবস্থার কোনও উন্নতি হয় না, বরং অবনতিই হয়। আজকে একথা ঠিক, পশ্চিমবঙ্গ থেকে অনেক রোগী ভেলোরে যাচ্ছেন, ত্রিবান্দামের রুবি হাসপাতালে যাচ্ছেন কিন্তু

অ্যাপোলোতে যাচ্ছেন। আমরা সেই পরিষেবা গঠন করার জন্য এবারের স্বাস্থ্য দপ্তরের বাজেটের মধ্যে দেখলাম বিকেন্দ্রীকরণ ব্যবস্থার মধ্যে নিয়ে যেতে চাচ্ছেন। হাসপাতালগুলির কর্তৃপক্ষের হাতে কিছু ওষুধপত্তর কেনার ক্ষমতা, মেশিন খারাপ হয়ে গেলে রাইটার্স বিল্ডিংস-এর মুখাপেক্ষী না হয়ে তারা নিজেরাই যাতে সারাতে পারেন তারজন্য ক্ষমতা দেবার তিনি চেষ্টা করছেন। কিন্তু একথা আমি বলব, বিভিন্ন হাসপাতালগুলিকে কেন্দ্র করে যে টেন্ডার কমিটি, যে সাপ্লায়াররা রয়েছে তারা সব বাস্তুঘুঘুর বাসা। আমি জানি, মেদিনীপুর সদর হাসপাতালে এন্ডোস্কোপিক এবং এলিজা মেশিন আসার কয়েক মাসের মধ্যেই খারাপ হয়ে গেল। যারা এই মেশিনগুলি সাপ্লাই করেছিল সেই সাপ্লায়ারকে আর খুঁজে পাওয়া গেল না। আজকেই শুনলাম, ওখানে যে স্যালাইন সাপ্লাই করা হয়েছিল সেই স্যালাইনগুলি সিজ করতে হয়েছে, স্টোরে রাখতে হয়েছে। কারণ খারাপ স্যালাইন দিয়েছে। আমাদের এই পরিকাঠামোতে আজকে পি. ডব্লু. ডি., পি. ডব্লু. ডি. (ইলেক্ট্রিক্যাল) এবং পি. এইচ. ই. বিভাগের সঙ্গে সমন্বয় সাধন করতে হবে। তা না হলে মেডিক্যাল কলেজ হোস্টেলে, আর. জি. কর হোস্টেলে যে সমস্ত ছাত্ররা থাকে তাদের ৫ বছরে কম করেও ৩/৪ বার ম্যালেরিয়া হয়, জন্ডিস হয়? আজকে পি. এইচ. ই. বিভাগ যদি আলাদাভাবে জল পরিশ্রুত করার দায়িত্ব পালন করে তাহলে এই ঘটনা আর ঘটবে না। আজকে পি. ডব্লু. ডি. বলছে, এটা দেখার দায়িত্ব আমাদের নয়। মেদিনীপুর সদর ব্লকের দে-পাড়ায় যে হেলথ সেন্টারটি হয়েছিল তাতে ২২টি স্টাফ কোয়ার্টার রয়েছে। কিন্তু এখন মাত্র ৬টি স্টাফ কোয়ার্টার ব্যবহৃত হচ্ছে। সেখানে ২ জন লেডি ডাক্তার রয়েছে। কিন্তু আজ পর্যন্ত সেখানে ইলেক্ট্রিফিকেশন হল না। আমি ২ বছর ধরে ঘুরেছি। পিছনের দরজাটা ভেঙে গেছে, মাত্র ৭/৮ হাজার টাকার কাজ। কিন্তু পি. ডব্লু. ডি. বলছে সি. এম ও. এইচ. করবে, আর. সি. এম. ও. এইচ. বলছে, জেলা-পরিষদের কাছে যান। এই হচ্ছে আজকে অবস্থা। ইলেক্ট্রিক কানেকশনের জন্য সুন্দরীমোহন অ্যাভেনিউতে জানিয়েছি। পি. ডব্লু. ডি. (ইলেক্ট্রিকাল)-কে চিঠি লিখলাম। তারা বললেন ডেপুটি ডিরেক্টর অফ হেলথকে বলুন। তারপর আমি ডেপুটি ডিরেক্টর অফ হেলথকে চিঠি দিলাম। মাত্র ৬ লক্ষ কয়েক হাজার টাকার কাজ। সেই টাকাও ৮/৯ মাস ধরে আমি আদায় করতে পারছি না। এই যে ত্রুটি-বিচ্যুতিগুলি রয়েছে এরজন্য সমন্বয় সাধন করতে হবে। সাবজেক্ট কমিটি সঠিকভাবেই বলেছেন, নতুন বিল্ডিংই হোক আর পুরানো বিল্ডিংই মেইনটেনান্সের ক্ষেত্রে পি. ডব্লু. ডি.-কে অ্যাবসোলিউট ক্ষমতা অর্পণ করা দরকার। পি. এইচ. ই.-কেও ক্ষমতা অর্পণ করা দরকার। তারা বিভিন্ন হাসপাতালের জল পরিশ্রুত কিনা, শুদ্ধ কিনা, পরিচ্ছন্ন কিনা তা তাদের দেখতে হবে। সেই রকমভাবে পি. ডব্লু. ডি. (ইলেক্ট্রিক্যাল)-কেও উদ্যোগ নিতে হবে। তা না হলে হাসপাতালগুলির পরিকাঠামোর উন্নতি করা যাবে না। পশ্চিমবাংলার বিভিন্ন মেডিক্যাল কলেজগুলিতে অনেক শিক্ষক পদ পূরণ করা হয়নি। বাকি যে পদগুলি আছে সেই পদগুলি পূরণ করা দরকার। ঠিক তেমনি ভাবে,

যারা মেডিক্যাল কলেজগুলিতে পড়াচ্ছে সেই সমস্ত শিক্ষকরা অনেক সুযোগ-সুবিধা পান, তাদের বাড়ি-গাড়ি ভাতা দেওয়া সত্ত্বেও তারা ঠিকমতো পড়াচ্ছেন না, অপরদিকে তারা প্রাইভেট টিউশন করছেন। এগুলি বন্ধ করা দরকার। সর্বশেষে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব, যারা জুনিয়ার ডাক্তার, হাউস স্টাফ রয়েছে তাদের বিষয়ে আপনি ভাবনা-চিন্তা করবেন। কারণ বর্তমান মূল্যবৃদ্ধিতে শুধুমাত্র উচ্চ-বিত্তদের ঘাড়েই বোঝা চাপছে তা নয়, যে সমস্ত ছেলে-মেয়েরা মফস্বল থেকে পড়াশুনা করতে আসেন তাদের কথাও ভাবতে হবে। এ ছাড়া আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, মেদিনীপুর সদর ব্লকের দে-পাড়া এবং পটাশপুর ব্লকের গোনারা প্রাইমারি হেলথ সেন্টারটি যাতে ইলেক্ট্রিফায়েড করা যায় সেই উদ্যোগ আপনি নেবেন। এই কথা বলে এই বাজেট-বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের যে বাজেট বরাদ্দ মাননীয় মন্ত্রী মহাশয় সভায় উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা দেখছি, এটা একটা চিরাচরিত প্রথায় দাঁড়িয়ে গিয়েছে যে সরকার পক্ষের সদস্যরা এবং মন্ত্রী মহাশয় এই স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতা, অপদার্থতা নিয়ে বাইরে যতই বলুন না কেন এই হাউসে কিন্তু তারা স্বাস্থ্য দপ্তরের বাজেটকে সমর্থন করেন। মন্ত্রী মহাশয় নিজেও যেমন জানেন তেমনি সরকারপক্ষের লোকরাও জানেন যে পশ্চিমবঙ্গে স্বাস্থ্য দপ্তরের আসল চিত্রটা কি কিন্তু সেটা তারা না বলে ক্রমাগত তাদের বক্তব্যের মধ্যে দিয়ে ত্রুটিগুলি ঢাকবার চেষ্টা করে যাচ্ছেন। স্যার, এবারে আমি আমার বক্তব্য বলছি। কিছুদিন ধরেই আমরা লক্ষ্য করছি যে বিভিন্ন হাসপাতালে মানুষ এককভাবে বা দলবদ্ধভাবে ব্যাপক ক্ষোভ দেখাচ্ছেন। হাসপাতাল ভাঙ্গচুর, সুপার, ডাক্তারদের মারধোরের ঘটনা ঘটছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব যে ব্যাপারটি গভীরভাবে অনুধাবন করে দেখুন যে পশ্চিমবঙ্গে এই ব্যাপারগুলি কেন ঘটছে। আমরা সকলেই বলি যে হাসপাতাল কারখানা নয়, ট্রেড ইউনিয়ন করার জায়গা নয়, ঘেরাও, আন্দোলন করার জায়গা নয়, কিন্তু তবুও হাসপাতালগুলিতে এই অবস্থা হচ্ছে কেন সেটা চিন্তা করে দেখুন। এর কারণ অনুসন্ধান করে সেই সমস্যার সমাধান যদি করতে না পারেন তাহলে আগামী দিনে আমাদের সকলের কাছেই পশ্চিমবঙ্গ অন্ধকার হয়ে যাবে। তারপর আমরা প্রায়শই শুনি যে সরকারি হাসপাতালের ডাক্তাররা গ্রামে যেতে চান না। এর সঙ্গত কারণ আছে বলেই আমি মনে করি। এর আগে আমরা জানি যে '৭৫ সালে যে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হত তাতে জেলা ভিত্তিক একটা করে কোটা থাকত এবং প্রত্যেক জেলা থেকে ছেলেরা

ডাক্তারি পড়ার সুযোগ পেত। তার ফলে রিমোর্ট বা ইন্টিরিয়ার ভিলেজের ছেলেরাও ডাক্তারি পড়ার সুযোগ পেত। তাদের ট্রান্সফার করা হলে সেই সময় তারা সেখানে যোগ দিতে পারত। কিন্তু এখন একটি সেন্টারে পরীক্ষা হবার জন্য যারা শিক্ষার সুযোগ বেশি পায় সেই কলকাতা এবং বড় বড় শহরগুলির ছেলেরাই এ ক্ষেত্রে বেশি চান্স পেয়ে যাচ্ছে, ডাক্তার হচ্ছে, ফলে জন্মগতভাবেই তাদের প্রথম থেকে গ্রামে যাবার ব্যাপারে একটা অনীহা থেকে যাচ্ছে। কাজেই ডিস্ট্রিক্ট ওয়াইজ কোটা আগে যেটা ছিল সেই ব্যবস্থাটা মন্ত্রী মহাশয় ফিরিয়ে আনবেন কিনা জানাবেন। মাননীয় মন্ত্রী মহাশয় অনেক হাসপাতালে সারপ্রাইজ ভিজিট করেছেন, তিনি জানেন, আমরাও জানি, হাসপাতালের ডাক্তারদের ট্রান্সফার বলে কিছু আছে কিনা আমরা বুঝতে পারি না। এমনও আছে যে একজন ডাক্তার মহকুমা হাসপাতালে জয়েন করেছেন এবং সেখানে তিনি দীর্ঘদিন ধরে রয়ে গিয়েছেন। মন্ত্রী মহাশয় এ বিষয়ে একবার সার্ভে করেছিলেন এবং উনি দেখেছিলেন যে ১০ বছরের বেশি একজন ডাক্তার এক জায়গায় পোস্টেড হয়ে আছেন তার সংখ্যা কম বেশি ৩২৭ জন। এটা যদি ৫ বছর ধরা হয় তাহলে এটা হবে মোর দ্যান ৫ হাজার। ডাক্তাররা ভুলেই গিয়েছেন যে তাদের ট্রান্সফার হতে হবে। তাছাড়া আমরা দেখেছি, ঐ সমস্ত ডাক্তাররা, তারা সেই সমস্ত জায়গায় এক একজন ৪/৫টা করে চেম্বার করে হাসপাতালের সঙ্গে সার্টেল সার্ভিস চালিয়ে যাচ্ছেন। স্কুটারে করে একবার হাসপাতালে যাচ্ছেন আবার প্রাইভেট চেম্বারে যাচ্ছেন—এই করে তারা চালিয়ে যাচ্ছেন। সরকারি হাসপাতালের ক্ষেত্রে নিয়ম আছে যে তাদের সকাল বেলা ৯ টার সময় আসতে হবে, ২টা পর্যন্ত থাকতে হবে।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অনেক জায়গায় গেছেন, অনেক হাসপাতালে দেখেছেন যে ১০টা, ১১টা, ১২টা পর্যন্ত ডাক্তাররা আসেনি, তাদের আপনি অ্যাবসেন্ট করে এসেছেন। আপনার কাছে এই রকম কোনও খবর আছে কি যে, আপনি যাদের অ্যাবসেন্ট করে এসেছেন পরবর্তীকালে তাদের শো কজ করা হয়েছে? কোনও হাসপাতালে কোনও ডাক্তারকে শো কজ করা হয়েছে কি না? আমাদের যতদূর জানা আছে কোনও শো কজ দেওয়া হয়নি। কাজেই কি অবস্থা চলছে সেটা আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন। আজকে ট্রলি বয়'রা কাজ করে না, ওয়ার্ড বয়রা কাজ করে না। আজকে উচ্চপদে যারা রয়েছে তাদের যদি এই রকম মানসিকতা হয় তাহলে ওয়ার্ক কালচার তৈরি হবে কি করে। মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে বিভিন্ন হাসপাতালে ব্যাপকভাবে যে দুর্নীতি হয় আমি সেই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সব জায়গায় অডিট রিপোর্ট হয়। গত ১০ বছর ধরে বিভিন্ন সরকারি হাসপাতালে অডিট রিপোর্টে অবজেকশন দেওয়া হয়েছে এবং বলা হয়েছে কর্তৃপক্ষের বিরুদ্ধে এফ. আই. আর. করা উচিত। কি করে এই টাকাগুলি রোজগার করা হয় হাসপাতালে? এক্স-রে দরকার হলে হাসপাতালে টাকা জমা দিতে হয়,

যারা ব্লাড নিতে আসে সেই ব্লাডের জন্য টাকা জমা দিতে হয়। নিয়ম হচ্ছে সেই টাকা ব্যাঙ্কে বা ট্রেজারিতে চালানের মাধ্যমে জমা দিতে হবে নেক্সট ডে। কিন্তু সেই টাকা জমা হয় না, ভাউচারও অ্যাডজাস্টমেন্ট হয় না। লক্ষ লক্ষ টাকা এই ভাবে হাসপাতালে পড়ে থাকে যেখানে যে বলশালী সুপার আছে তার অধীনে। আপনি বাঁকুড়া জেলায় দেখবেন যে সেখানে ৬ লক্ষ টাকা পেট্রোল পাম্পে পড়ে রয়েছে। এই ভাবে হাসপাতালে বে-আইনি ভাবে টাকাগুলি জমা হয়ে পড়ে থাকে, অথচ সেই সমস্ত অফিসারদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয় না। এই ভাবে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় হাসপাতালের এই টাকাগুলি বে-আইনি ভাবে খাটানো হচ্ছে। পরের দিন যেটা ব্যাঙ্কে জমা দেওয়ার কথা সেটা দেওয়া হয় না। আজ পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি সেই সব দুর্নীতিগ্রস্ত অফিসারদের বিরুদ্ধে। তারপরে ক্যাশ বুক ডেলি লেখার নিয়ম। কিন্তু আপনি যে কোনও অফিসে গেলে দেখবেন যে ক্যাশ বুক ডেলি লেখা হয় না। এক বছর বাদে সেগুলি লেখা হয়। এই যে টোটাল বে-আইনি কাজগুলি হাসপাতালে চলছে, এগুলি দেখা হয় না। আপনি জানেন যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্ট আমাদের অনেক টাকা দিচ্ছে, আমরা হাসপাতাল করছি। কিন্তু এর মজ্জায় মজ্জায় দুর্নীতি ঢুকে যাচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দিলে কি হবে, আপনি কাজগুলি করতে পারছেন না। ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দিয়েছে। কিন্তু আপনি ফার্স্ট ফেজে কি করলেন? আপনি বেড বাড়াননি, ও. টি. ব্লক বাড়াননি। আর ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্টে যারা কাজ করছে সেই সব অফিসাররা অপদার্থ, তাদের তাড়িয়ে দেওয়া উচিৎ। আর একটা কথা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে ফ্যাক্স মেশিন, জেরক্স মেশিন বসানো হয়েছে। এই যে ১৫০টি ফ্যাক্স এবং ১৫০টি জেরক্স মেশিন বসানো হয়েছে, এগুলি পড়ে আছে। এগুলি থেকে কি এস. ও. এস. আসবে? এটাকে অপচয় ছাড়া আর কি বলব? এই টাকাগুলি আপনি প্রপারলি ইউটিলাইজ করতে পারছেন না। তারপরে আর একটা বিষয় হচ্ছে, যেখানে দরকার নেই সেখানে এক্স-রে ফ্লিম কেনা হচ্ছে। আর এই এক্স-রে ফ্লিম যেগুলি কেনা হচ্ছে তার এক্সপায়ারি ডেট দেখা হচ্ছে না। আপনি যখন ঔষধ কেনেন তখন তার এক্সপায়ারি ডেট দেখে কেনেন। কিন্তু বর্ধমান জেলায় দেখবেন যে ৪ কোটি টাকার এই রকম ফ্লিম কেনা হয়েছে যার এক্সপায়ারি ডেট ৩১. ১২. ৯৮ সালের মধ্যে। এগুলি ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় কেনা হয়েছে। এই বিষয়গুলি আপনার বিবেচনার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়ে একটু সতর্ক দৃষ্টি রাখা দরকার। সুপ্রিম কোর্ট একটা অর্ডার দিয়েছে যে সমস্ত ব্লাড ব্যাঙ্কে টেস্ট করতে হবে। আমি জানি না কোথাও এই রকম টেস্ট হয় কিনা। আমার মনে হয় কোথাও টেস্ট হয় না। আজকে পশ্চিমবাংলার বুকে শত শত এই যে প্যাথোলজিক্যাল ক্লিনিক গড়ে যেখানে কোনও শিক্ষিত ডাক্তার নেই। সেগুলি বন্ধ করার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন, কোনও শাস্তির ব্যবস্থা করছেন কিনা সেগুলি আমাদের বলবেন। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ দে এবং স্বাস্থ্য রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী মিনতী ঘোষ ১৯৯৮-৯৯ সালের জন্য যে বাজেট সভায় পেশ করেছেন তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। তাপসবাবু এখানে বিরাট একটা বক্তৃতা করে গেলেন, কিন্তু সাক্ষরতা অভিযানে রোগ প্রতিরোধের বিষয়টা যেখানে একটা আন্দোলনের রূপ নিয়েছে, সেই অভিযানের ধারে কাছেও কিন্তু ওরা কখনও আসেননি। কিন্তু আমরা সাক্ষরতা অভিযানের সাথে যাতে রোগ না হয়, পুরানো রোগ যাতে ফিরে না আসে, সেটাও মানুষের মধ্যে প্রচারের প্রচেষ্টা চালাচ্ছি। ঐ আন্দোলনে আমরা কখনও ওদের দেখিনি। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, আজকে আয়ুর্বেদ এবং হোমিওপ্যাথি চিকিৎসা ব্যবস্থার যেন আরও বেশি প্রসার ঘটানো হয়। এই চিকিৎসা সম্পর্কে গ্রাম-গঞ্জের মানুষকে সচেতন করার প্রয়োজনীয়তাও রয়েছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব হর্টিকালচার মিনিস্টারের সঙ্গে কথা বলে ব্লকে ব্লকে ভেষজ উদ্যানে তৈরি করার জন্য। এটা করা হলে ছাত্রছাত্রীরাও ভেষজ বিদ্যায় শিক্ষা লাভ করতে পারবে। আয়ুর্বেদী চিকিৎসার উপর বেশি নজর দেওয়া উচিৎ, কারণ আমি জানি, মাননীয় ডেপুটি স্পিকার অনিলবাবুর মা যখন জীবিত ছিলেন তখন একবার পড়ে গিয়ে তার হাড় ভেঙে যায়। সেই সময় মা আয়ুর্বেদ চিকিৎসার মাধ্যমেই ভাল হয়েছিলেন। আমাদের আগে যিনি মন্ত্রী ছিলেন, শ্যামল চক্রবর্তী মহাশয়ও কেরল গিয়ে আয়ুর্বেদ চিকিৎসা করে ভাল হয়ে এসেছেন। কিন্তু এই চিকিৎসা আমাদের দেশে যথাযথ সম্মান পাচ্ছে না। বর্তমানে যখন প্রতিদিনই অ্যালোপ্যাথী ওষুধের দাম বাড়ছে তখন দেশীয় আয়ুর্বেদ এবং হোমিওপ্যাথ চিকিৎসার যাতে প্রসার ঘটে সেটা নিশ্চয়ই দেখবেন। আমরা দেখেছি, মাননীয় মন্ত্রী মহাশয় বিভিন্ন সময় হাসপাতাল পরিদর্শন করতে যান। কিন্তু আমি বলি, যখন যাবেন সেটা না জানিয়ে যাবেন, হঠাৎ যাবেন, তাহলে হাসপাতালের ভাল এবং খারাপ দুটো দিকই দেখতে পাবেন। আমি তমলুক হসপিটালের অবস্থা দেখেছি, তার চারিদিকে নোংরা পড়ে থাকে। ওরা বলেন যে, ওটা তো মিউনিসিপ্যাল শহর, কাজেই কাজটা মিউনিসিপ্যালিটি করবে। কিন্তু মিউনিসিপ্যালিটিও কাজটা করে না ঠিকমতো। এক মাস দেড় মাস অন্তর হয়ত মিউনিসিপ্যালিটির লোকেরা কাজটা করতে আসে। এর ফলে ঐ হাসপাতালের চারিদিকের মানুষ নোংরার কারণে অতিষ্ঠ হয়ে উঠেছেন। দেখা যাচ্ছে হাসপাতালের শব-ব্যবচ্ছেদাগারে দেহ ঠিকমতো সংরক্ষণ করা হয় না, প্রাচীরও নেই, তারফলে মানুষ সেখানে দুর্গন্ধে টিকতে পারে না। আমরা পরিবেশ সংরক্ষণের কথা বলি, কিন্তু এর ফলে পরিবেশ দূষিত হয়ে পড়ছে। আপনি না জানিয়ে পরিদর্শনে যাবেন, তাহলে আমাদের এসব ব্যাপারে অনেক উপকার হবে। ১২৫ বেডের তমলুক হসপিটালটি বহুদিন আগে চালু হয়েছিল, কিন্তু তারপর সেখানে আর বেড সংখ্যা

বাড়েনি। অথচ এখন হসপিটালটিতে ৩০০-র মতো রোগী থাকে। তারজন্য সেখানে বেডের সংখ্যা বাড়ানো দরকার, দ্বিতীয়তঃ ও. টি. করা দরকার। সেখানে ব্লাড-ব্যাঙ্ক যেটা করা হয়েছে সেটা খোলা থাকে, ১০টা থেকে ৫টা পর্যন্ত। কিন্তু তারপর কোনও রোগীর রক্তের প্রয়োজন হ'লে রক্ত আনতে ট্যাক্সি ভাড়া করে কলকাতায় ছুটতে হয়। তারজন্য সমস্ত হাসপাতালে ব্লাড-ব্যাঙ্ক যাতে ২৪ ঘন্টাই খোলা থাকে সেই মতো ব্যবস্থা গ্রহণ করবেন। আর প্রাথমিক হাসপাতাল সহ যে সমস্ত হাসপাতালে কোয়ার্টার আছে, দেখা যাচ্ছে যে, সেসব কোয়াটারে অনেক ক্ষেত্রেই ডাক্তাররা থাকেন না। এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। কোয়ার্টার যেখানে থাকবে সেখানে অবশ্যই ডাক্তারকে থাকতে হবে। নরঘাট বিধানসভা কেন্দ্রের দক্ষিণ দামোদরপুরে একটি হসপিটাল তৈরি হয়ে পড়ে আছে। সেখানে ডাক্তার থাকে না কারণ হল, তাতে বিদ্যুৎ পৌঁছায়নি। স্বাস্থ্যমন্ত্রীকে বলে সেখানে ওয়ারিং-এর ব্যবস্থা হয়েছে, কিন্তু কন্ট্রাক্টর ফিটনেস সার্টিফিকেট না দেওয়ায় এস. ই. বি. লাইন দিচ্ছে না। বিষয়টা দেখবার জন্য আমি অনুরোধ করছি। হাসপাতালটি সঠিকভাবে চালু না হওয়ায় সেখানকার (এই সময় লালবাতি জ্বলে ওঠে) মানুষজনের খুবই অসুবিধা হচ্ছে। তারপর তমলুক হসপিটালে এ. ভি. এস. যা পাঠানো হয় সে ব্যাপারে গ্যাপ পড়ে যাচ্ছে। মেদিনীপুরের সি. [illegible] তো জানেন যে, সেখানে [illegible] ভি. এস. প্রয়োজন এবং সেই মতো তো সেটা পাঠাতে পারেন।

শেষ হয়ে গেলে ২-৩ মাস যদি ফাঁকা পড়ে থাকে তাহলে লোকের অসুবিধা হয়। হাসপাতালে যন্ত্রপাতি দরকার। মেন্টেনেন্সের জন্য যদি দু-এক হাজার টাকা রাখা যায় এবং সেটা খরচ করলে অনেক সমস্যার সমাধান হয়।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী অসিত কুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য পরিবার কল্যাণ মন্ত্রী শ্রী পার্থ দে মহাশয় এবং রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী মিনতী ঘোষ মহাশয়া ১৯৯৮-৯৯ সালের জন্য যে বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। কংগ্রেসের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আজকে সারা পশ্চিমবাংলায় হাসপাতালগুলির করুন অবস্থা, বিনা চিকিৎসায় রোগী মারা যায়। একটা ভয়াবহ অবস্থা তৈরি হয়েছে পশ্চিমবাংলার এই হাসপাতালগুলিতে, দুঃখের বিষয় স্যার, এই গুরুত্বপূর্ণ বিষয়টাতে আরও বেশি গুরুত্ব যেখানে দেওয়া উচিত সেটা দেওয়া হচ্ছে না। আমরা জানি এই বাজেট বক্তৃতা করা মানে কবির গান করা। সরকারি পক্ষের সদস্যরা সরকারকে সমর্থন করে বক্তব্য রাখবেন আর আমরা বিরোধী দলে আছি তাই বিরোধিতা করব। এই রকম একটা ধারণা সকলের তৈরি হয়েছে। তবে আমি আনন্দের সঙ্গে বলছি, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নিশ্চয়ই লক্ষ্য করেছেন সরকারি দলের সদস্যরা আজকে কিছু জোর গলায়

বলেননি যে সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে স্বাস্থ্য দপ্তর মানুষের জন্য যে কাজ করে চলেছে তাতে তার দারুণ খুশি। এই কথা কিন্তু তারা বলেননি। বরং ইন্ডাইরেক্টলি বলেছেন যে, যে ব্যবস্থা চলছে সেই ব্যবস্থা যদি চলতে থাকে তাহলে এমন একটা জায়গায় দাঁড়াবে তাতে স্বাস্থ্য দপ্তর পশ্চিমবাংলায় আর থাকবে না। আমি আপনার কাছে বহুবার গিয়েছি, আপনি আমার বহু কাজ করে দিয়েছেন। আমি আপনাকে বলেছি সারা পশ্চিমবাংলায় বিশেষ করে বীরভূম জেলায় যে সমস্ত যক্ষা রোগী রয়েছে তারা ঔষধ পাচ্ছে না। আপনি বলেছিলেন ঔষধ আছে, কেন্দ্রীয় সরকার এখনও পাঠায়নি, এসে গেলে দিয়ে দেব। তারপর আপনাকে বলেছিলাম কুকুরে কামড়ানোর ভ্যাক্সিন পাওয়া যাচ্ছে না, ২০০ জন এই রকম লিস্টে আছে। এই ক্ষেত্রে টাইমটাই হচ্ছে ফ্যাক্টার একটু দেরি হয়ে গেলে লোকগুলি মারা যাবে, জলাতঙ্ক হয়ে যাবে। আপনি টেলিফোনে সঙ্গে সঙ্গে কথা বললেন। আমি রামপুরহাট শহরে ফিরে আসার আগেই দেখি রামপুরহাট হাসপাতালে ওখানকার সমস্ত হাসপাতালের ঔষধ পৌঁছে গেছে। মন্ত্রী বললে তবে ঔষধ যাবে? কেন আপনার অফিসাররা কি করছে কি? সমস্ত কিছু কি তাদের লালফিতার বাঁধনে পড়ে থাকবে? আমি আপনার কাছে আমার নিজের কোনও কাজ নিয়ে যায়নি, জনগণের কাজ নিয়ে গেছি। আপনি সঙ্গে সঙ্গে সেটা করে দেবার চেষ্টা করেছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ১৩০ লক্ষ টাকা ব্যয় করে রামপুরহাট হাসপাতাল উপহার দিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত সেই হাসপাতাল ওপেন করতে সরকারের লোক গেল না। আমরা জোর করে ওপেন করলাম সরকারি নির্দেশের বাইরে। এখন সেখানে কি অবস্থা চলছে দেখুন, আপনি অবাক হয়ে যাবেন। সেখানে ডাক্তার ট্রান্সফার হলে ডাক্তার যায় না। সেখানে যে ডাক্তার আছে সে বলে রেখেছেন যে, সে সেখানে ৩ দিন ডাক্তারি করবে বাকি দিন সে পিয়ারলেস হসপিটালে প্রাইভেট প্র্যাকটিস করবে। এই চুক্তিতে সে জয়েন করছে, এটা করতে না দিলে সে ছুটিতে চলে যাবে। দুবরাজপুর টি. বি. হসপিটাল, সেখানে কি অবস্থা। শুধু তাই নয় পশ্চিমবাংলায় যে সমস্ত টি. বি. হসপিটাল রয়েছে সেইগুলির অবস্থা অত্যন্ত খারাপ। আগে এই হাসপাতালগুলিতে খাওয়া-দাওয়া ভাল পাওয়া যেত। যক্ষা রোগীদের প্রথম প্রয়োজন হল ঔষধ এবং তার সঙ্গে সঙ্গে ভাল খাওয়া-দাওয়া। সেখানে তো ঔষধ পাওয়া যাচ্ছে না, খাবার-দাবারের অবস্থাও খারাপ। সেই সমস্ত হাসপাতাল চত্বরে এক শ্রেণীর দালাল রয়েছে তারা অ্যাডমিশন বন্ধ করে রেখেছে। সেখানে এমন অবস্থা যে অ্যাডমিশন হয়েও বেরিয়ে আসছে হাসপাতাল থেকে, কারণ ঔষধ পাওয়া যাচ্ছে না, খাবার পাওয়া যাচ্ছে না। আপনাকে যে অর্থ বরাদ্দ করা হচ্ছে সেটা যাচ্ছে কোথায়? টাকা ঠিকমতো ব্যবহার হচ্ছে কিনা সেটা আপনাকে দেখতে হবে। আমার কিছু সাজেশন আছে, আশা করি এই ব্যাপারে আপনি যত্নবান হবেন। আপনি এই বিধানসভায় বলেছিলেন যে স্বাস্থ্য দপ্তর থেকে একটা টিম যাবে ভিজিট করতে। আমি বলব আপনি তার নেতৃত্ব দিন, বছরে অন্তত একদিন প্রতিটি

জেলায় তিনটি সাব-ডিভিসন হাসপাতালে ৩-৪ জন অফিসারদের নিয়ে, তাহলে দেখবেন অনেক কাজ হবে।

[3-40 — 3-50 p.m.]

বাজেটে শুধু টাকা বাড়িয়ে দিলেন, কিংবা ডাক্তার পাঠিয়ে দিলেন, কিংবা সিস্টার পাঠিয়ে দিলেন, এটা করলেই এই সমস্যার সমাধান হবে না। সীমিত ক্ষমতার মধ্যেও কাজ করা যায়। সেই ক্ষমতার অপব্যবহার করছেন আপনার অফিসাররা। আপনি আমার বক্তব্যের জবাব দেবেন। আপনি অ্যাসিওরেন্স দেবেন যে, হ্যাঁ, এর পরে আমি জেলায় জেলায় ট্যুর করব। আপনি সিউড়িতে চলুন, বোলপুরে চলুন, ডাক্তারবাবুদের সাথে বসুন। দেখবেন, একটা হাসপাতালে মিনিমাম যে ওষুধগুলো দরকার—ল্যাসিকস, ব্যারালগাম—তা পাওয়া যায় না। রোগী যখন যন্ত্রণায় ছটফট করে তখন যে ওষুধের দরকার হয়, এই রকম একটা ওষুধ পর্যন্ত তারা দিতে পারে না। 'নট সাপ্লায়েড' লিস্ট টাঙিয়ে দিয়ে তারা বলে দিচ্ছে, ওষুধ নেই, আমরা কি করব। সরকার অনেক কিছু করতে পারে এই বরাদ্দের মধ্যে দিয়েও, আপনি যে ডাক্তার পাঠাচ্ছেন তারা যদি কাজ করেন, তাহলে অনেক কিছু করতে পারে। আপনি একটা সার্কুলার পাঠিয়ে দিলেন—একজন ডাক্তার সকালবেলায় একবার এবং সন্ধ্যাবেলায় একবার যাবে, অন্য সময়ে প্র্যাকটিস করবে, তাহলে লোকে চিকিৎসা পাবে না। এবারে আমি এক্স-রে মেশিন সম্বন্ধে বলি। যে এক্স-রে মেশিনে পেটের ছবি হয়, বেরিয়াম মিল হয়, সেই এক্স-রে মেশিনগুলো ঠিক থাকে না। আপনি রামপুরহাট, বীরভূমে যে এক্স-রে মেশিন পাঠিয়েছেন, ১০০ এম পাঠালেন না, ৬০ এম পাঠিয়েছেন। অথচ ১০০-২০০ এম পাঠালে লক্ষ লক্ষ লোক বেঁচে যায়। এক্স-রে মেশিন না থাকলে সিউড়ি, বর্ধমান, বহরমপুরে যেতে হয়। টেকনিসিয়ানের অভাবে মেশিনগুলো চলে না, ফলে মানুষ মার খায়। আপনি ৬০ এম পাঠাচ্ছেন, কিন্তু ১০০ এম পাঠালে হাজার হাজার লোকের রোগমুক্তি হতে পারে। আমি আর একটি কথা বলি, ব্যক্তিগত ভাবে যখনই যে কাজে গিয়েছি, দেখেছি আপনার ডিপার্টমেন্ট তৎপরতার সঙ্গে কাজ করে। কিন্তু আপনি যদি নজর না রাখেন তাহলে এই দপ্তরটা কোথায় যাবে জানি না। ট্রান্সফারের ব্যাপারে বলি। রাইটার্স বিল্ডিংসে যারা চাকুরি করে তাদের একটা চুল আপনি ছুঁতে পারছেন না। কারণ তারা কো-অর্ডিনেশন কমিটি করে। যারা ফেডারেশন করে তাদের অন্যায় ভাবে বিভিন্ন জায়গায় সরিয়ে দিচ্ছেন। যে কো-অর্ডিনেশন করে তার ট্রান্সফার বদল হয়। আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছে লিস্টটা দিচ্ছি, আপনি দেখে নেবেন। কারণটা কি, না আমরা বামফ্রন্ট সরকারের সমর্থক, যা খুশি তাই করব। আমরা চেয়েছি শিক্ষাতে, স্বাস্থ্যের ব্যাপারে যেন রাজনীতি না থাকে, কোনও কমিটি না থাকে। কিন্তু রাজনৈতিক দলকে, কো-অর্ডিনেশন কমিটিকে প্রাধান্য দেওয়া হচ্ছে। এরফলে যে ডাক্তারদের আপনি পাঠাচ্ছেন তারা যাচ্ছেন

না। যেহেতু তারা একটা গ্রুপ এবং একটা দলের সঙ্গে যুক্ত তাই যা খুশি কাজ করে যাচ্ছে। আমার দাবি, বেরিয়াম মিল এক্স-রে-এর জন্য প্রত্যেকটি সাব-ডিভিসনে মেশিন যেন থাকে। দুবরাজপুর যক্ষা নিরাময় হাসপাতাল তথা সারা পশ্চিমবাংলায় আজকে চিকিৎসার মান দারুন ভাবে নেমে যাচ্ছে। চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। ওষুধের কোনও ব্যবস্থা নেই। এই দিকে আপনি নজর দিন। স্বাস্থ্য দপ্তরের যারা কর্মচারী, কো-অর্ডিনেশন বা ফেডারেশন নয়, আপনার এই কর্মচারী, তারা যাতে জাস্টিস পায় তাদের দিকে লক্ষ্য রাখতে বলছি। মাননীয় বিধায়ক অধীররঞ্জন চৌধুরি তিনি অনশনে বসেছেন। তার ওখানে একটা হাসপাতাল আজকে ১০ বছর আগে অধিগ্রহণ করেছেন। কিন্তু আজ পর্যন্ত সেটিকে আপনি চালু করতে পারলেন না। সেটি কি অবস্থায় আছে, আপনার কি সমস্যা আছে, দয়া করে আপনি বক্তৃতার সময়ে যদি বলেন তাহলে আমি খুশি হব। আমি এই বাজেটের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে, বাজেটের বিরোধিতা করে এবং কংগ্রেসের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের যে স্বাস্থ্যমন্ত্রীদ্বয় ১৯৯৮-৯৯ সালের ৩২-৩৩ এবং ৩৪ নং দাবির পরিপ্রেক্ষিতে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমি তা সমর্থন করছি এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করছি। আমি বিরোধীদের বক্তব্যের বিরোধিতা করছি এই কারণে যে, বিরোধীদের কথা শুনে মনে হচ্ছে যে, স্বাস্থ্যের যে বিভাগ অর্থাৎ স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগ, এই সম্পর্কে সঠিক ধারণা তারা নিতে পারেননি। তারা যে সমালোচনা করলেন, তার মূল হচ্ছে কিউরেটিভ সাইড্‌ তার সম্পর্কে অনেক অসুবিধার কথা তুলে ধরেছেন। কিন্তু আমাদের যে স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগ, তার মূল লক্ষ্য হচ্ছে একদিকে প্রিভেন্টিভ ব্যাপার রয়েছে আরেক দিকে কিউরেটিভ ব্যাপার রয়েছে। এই বিষয়টা তারা উপলব্ধি করতে পারেননি। যার ফলে একইভাবে সমালোচনাই করে যাচ্ছেন। আমাদের যে এই বিভাগ, এই বিভাগের মূল লক্ষ্য হচ্ছে চিকিৎসা করা এবং চিকিৎসার উন্নয়নের জন্য পরিকল্পনা রচনা করা। সঙ্গে সঙ্গে মানুষকে শিক্ষা দেওয়া অর্থাৎ স্বাস্থ্যের সঙ্গে শিক্ষার একটা সম্পর্ক রয়েছে। কিন্তু শিক্ষা না হলে যে গোঁড়ামি, কুসংস্কার এবং প্রাচীন প্রথায় যারা বিশ্বাসী তার অবৈজ্ঞানিক যে ধারণা, তার থেকে মুক্ত হতে পারবে না। সেই দিকে আমাদের সরকারের একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। বিরোধী দলের প্রথম বক্তা সত্য বাপুলি মহাশয় বলে গেলেন যে, আমাদের চিকিৎসার ব্যাপারে একটা অনীহা এসে গেছে। মানুষ আর চিকিৎসা পাচ্ছে না, আবার সঙ্গে সঙ্গে বলেছেন হাসপাতালে বিশেষ করে ডায়মন্ডহারবার হাসপাতালে প্রচুর রোগী বসে রয়েছে, শয্যা পাচ্ছে না। মানুষের আজকে চেতনা যদি না আসত তাহলে মানুষের স্বাস্থ্য সম্বন্ধে ধারণা হত না এবং বৈজ্ঞানিক ভিত্তিতে চিকিৎসা নেওয়ার জন্য আগ্রহও দেখাত না, তাহলে

হাসপাতালগুলোতে এত ভর্তি হতে আসত না। সুতরাং এইরকম স্ব-বিরোধী বক্তব্যে ভরে রয়েছে। আমাদের বর্তমান সরকার এমন কতগুলো পরিকল্পনা নিয়েছেন সেগুলো বাস্তবায়িত করতে গেলে বাজেট বরাদ্দকে সবাইকে সমর্থন করতে হবে। বিশেষ করে মেদিনীপুর জেলায় একটি মেডিক্যাল কলেজ স্থাপন করা হচ্ছে এবং সিদ্ধান্তও নেওয়া হয়েছে। প্রাথমিক অর্থ বরাদ্দও করা হয়েছে এই কাজকে ত্বরান্বিত করার জন্য, সুতরাং এই বাজেটকে সমর্থন না করা মানে শিক্ষার কোনও অগ্রগতি আমরা চাই না। আজকে প্রযুক্তিকে প্রয়োগ করার সুযোগ এসেছে। আমাদের কলকাতায় বিশেষ কয়েকটি হাসপাতাল সরকারি এবং বেসরকারি নিয়ে একটা সমন্বয় সাধন অর্থাৎ ক্লাসটার অফ হসপিটালস করার পরিকল্পনা নেওয়া হয়েছে। এটা একটা উন্নত চিন্তাধারা একটা উন্নত চিন্তাধারার প্রকাশ এর মধ্যে রয়েছে। তারপরে যে দুর্গম অঞ্চল সুন্দরবন, সেখানে যে সমস্ত হাসপাতাল রয়েছে প্রাথমিক এবং ব্লক ভিত্তিক স্বাস্থ্যকেন্দ্র, সেখানে আজকে নানা ভাবে স্বাস্থ্যের পরিষেবা যাতে ঠিকমতো পৌঁছানো যায়, জেলাভিত্তিক যাতে পৌঁছায় তার জন্য বেতার যোগাযোগের ব্যবস্থা করা হয়েছে। আজকে স্বাস্থ্য ব্যবস্থাটা শুধু চিকিৎসা ব্যবস্থার মধ্যেই সীমাবদ্ধ নয়। প্রিভেন্টিভ সাইডের সঙ্গে কিউরেটিভ সাইডও রয়েছে। মানসিক রোগীরা যাতে সুচিকিৎসা পায় সেইজন্য প্রতিটি জেলাতে সদর হাসপাতালে বিশেষ-মনোরোগ বিশেষজ্ঞের ব্যবস্থা করা হয়েছে। এবং বাজেটে তার উল্লেখও আছে। সেই সঙ্গে তাদের বেডেরও ব্যবস্থা করা হচ্ছে। সেই সঙ্গে যাতে বেডেরও ব্যবস্থা থাকে, সেটাও দেখতে হবে। তবে একথা অস্বীকার করার উপায় নেই যে কতগুলো ত্রুটি রয়েছে হাসপাতাল পরিচালনার ক্ষেত্রে, তার ব্যবস্থা করতে হবে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে, কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী তাপস রায়** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী পার্থ দে, রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী মিনতি ঘোষ '৯৮-'৯৯ সালের জন্য যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রেখেছেন, স্বাস্থ্য এমনই একটা বিষয়, সেখানে এই ব্যয় বরাদ্দ যদি বেশি রাখতেন তাহলেও অনুমোদন দেওয়া বা মঞ্জুর করায় কোনও আপত্তি আমার কেন, বিরোধী কোনও সদস্যর আপত্তি—থাকত না বা থাকার কথাও নয়। বিভিন্ন বক্তা বক্তব্য রাখলেন, শাসক দলের এবং বিরোধী দলের, পার্থবাবুও বলবেন, তার ভাষণও পড়েছি, কিন্তু স্বাস্থ্যর ব্যাপারটা বাংলায় যে একেবারে ভেঙেচুরে তচনছ হয়ে গেছে, গত ২১/২২ বছরে তার সম্পূর্ণ দায়-দায়িত্ব নিশ্চয় পার্থবাবুর নয়, এই বিষয়ে নিশ্চয় হাউসের সকলেই একমত ; পার্থবাবু স্বয়ংও। তাই আমার দলের বিরোধী পক্ষের আনা সমস্ত ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে এবং কেন এই অনুমোদন দেওয়া হবে সেটার প্রয়োজনীয়তা কতটা, সেই কথায় আমি আসছি। আপনারা চেঁচাচ্ছেন। আমি তো মেডিক্যাল বিল তুলি

না, আপনারা মেডিক্যাল বিল জমা দিয়ে টাকা তোলেন, রোজগার করেন। আর কনস্টিটিউয়েন্সির মানুষ হাসপাতালে গিয়ে সেবা পায় না, লজ্জা করে না আপনাদের? এর পরে যখন ভোট চাইতে যাবেন তখন কি করবেন? আপনারা তো চিকিৎসা করাবেন কোঠারি হাসপাতালে, ক্যালকাটা হসপিটালে আর আর আপনাদের কেন্দ্রের মানুষগুলি চিকিৎসা পাবে না, লজ্জা করে না? এলাকায় গিয়ে আপনারা কি জবাব দেবেন? আবার বরঞ্চ আপনারা ডাক্তারের সার্টিফিকেট নিয়ে জমা দিন স্পিকারের ঘরে, তারপরে মেডিক্যাল বিল তুলুন। সমাজকে আরও ভালভাবে সেবা করা যায়, এইজন্য বর্তমান পরিকাঠামোর উন্নতির জন্য পর্যাপ্ত গুরুত্ব দেওয়া হচ্ছে,—এই কথাটা আমার কথা নয়, এটা আমি মন্ত্রীর ভাষণ থেকে পড়ছি। আমার যথেষ্ট ভরসা ছিল পার্থবাবুর প্রতি। আমি শুনেছিলাম প্রমোদবাবুর ২ জন অত্যন্ত প্রিয়জন আছেন, একজন বুদ্ধদেব আর একজন পার্থবাবু প্রমোদবাবুর প্রিয়জন সহজে হওয়া যায় না যোগ্যতা থাকা চাই। পরবর্তীকালে ২ জন মানুষ যারা কখনও কারুর প্রশংসা করেননি, একজন বিরোধী দলের নেতা ছিলেন, আর একজন মারা গিয়েছেন, বাঁকুড়ার মানুষ। এই দুইজন মানুষ কখনও কারুর প্রশংসা করেননি। তিনি বলেছিলেন পার্থবাবুর সম্বন্ধে। পার্থবাবু প্রশান্তবাবু এবং তার পূর্বসুরিরা স্বাস্থ্য ব্যবস্থার যে সর্বনাশ করে গিয়েছেন, পার্থবাবু সেটা একটা জায়গায় নিয়ে এসে দাঁড় করাবেন। এই আশা আমার ছিল। কিন্তু পার্থবাবু আজকে ব্যর্থ দে হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করেছেন। আমার কথা নয়, মন্ত্রীর দেওয়া চিঠি থেকে পড়ছি, তিন পৃষ্ঠার চিঠি। এই চিঠিটা যদি আপনার সামনে তুলে ধরি তাহলে সেটা আপনার কাছে পরিষ্কার হয়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী বলেছেন, I should make it further clear before you that some of the pathological and diagnostic and related services that might have been suspended will be restored within a couple of weeks. হয়নি। মাননীয় পার্থবাবু আজ পর্যন্ত হয়নি। আপনি বলেছেন, the world is being ranovated with an estimated cost of six crores of rupees. ৬ কোটি টাকা এর জন্য, এটা যদি গোয়েঙ্কা থেকে টাকাটা নিতেন তাহলে বাংলার মানুষ আপত্তি করত না, আপনাদের কাগজের অফিসের জন্য, পার্টি অফিসের জন্য আপনারা টাকা নেন।

এই ছয় কোটি টাকা যদি আপনারা গোয়েঙ্কাদের কাছ থেকে নিতেন তাহলে বাংলার মানুষ আপনাদের আশীর্বাদ করত, এই ছয় কোটি টাকা তো আপনারা চাইতেই পারতেন বাংলার মানুষের স্বার্থে। আজকে বাইশ বছরে বাংলার বুকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কত সম্পত্তি বাড়িয়েছে? আর বাইশ বছরে ছয় কোটি টাকার জন্য এম. সি. এইচ. বিল্ডিং সারানো হয় না, পার্থবাবুর কাছ থেকে বাংলার মানুষ এর জবাব কি চাইতে পারে না। It is to be completed in a phase manner. Part of the fund has

been released and utilised. Another instalment is being released so that one renovated floor could be brought under use within a few months' time. এই কথা আমরা বলব না স্যার, আপনিই বলুন আমি ঠিক বলছি কিনা। এত বাড়ি তৈরি হয় আর ছয় কোটি টাকা জোটে না বাংলার মানুষের কপালে এম. সি. এইচ. বিল্ডিং রিনোভেট করে সেটাকে খুলে দেওয়ার জন্য। এমনিতেই শয্যা নেই, তার উপরে পাঁচশ বেড কার্টেইল্ড করা হয়েছে, আজকে মেডিক্যাল কলেজ হাসপাতাল চলছে ভগবানের নামে। It has already been stated that the teaching post is filled up through a special programme. আজও পর্যন্ত হয়নি। মেডিক্যাল কলেজ, এন. আর. এস., আর. জি. কর., যত টিচিং হাসপাতাল আছে কোথায় আর. এম. ও.। কোথাও আর. এম. ও. নেই, কোথাও প্রফেসার নেই, কোথাও লেকচারার নেই। আপনারা আহ্বান করেন না, বলেন গ্রামে যাও ডাক্তাররা। তারই পাশাপাশি আপনাদের নীতি কি? আপনারা ডাক্তারদের বলেন গ্রামে যেতে, একশবার ডাক্তারবাবুদের গ্রামে যেতে হবে, গ্রামের মানুষের চিকিৎসা করতে হবে। দু সপ্তাহ আগে আপনি আর. এম. ও. থেকে লেকচারার করে দিলেন, তিন বছর আর. এম. ও.-র যে টোটাল পিরিয়ড সেটা দেখলেন না। এদিকে দশবছর যে আর. এম. ও. হিসাবে গ্রামে কাজ করছে তাকে লেকচারার করলেন না। আর তিন বছর যে এম. এস. হিসাবে জয়েন করেছে, আরেকজন এম. এস. হয়েছে চাকরি করতে করতে সেই কোটাতে তাকে আপনি করলেন না। তাহলে কি আপনাদের আহ্বানে ডাক্তাররা গ্রামে যাবে। আপনার বাজেট ভাষণের নয় পৃষ্ঠায় আপনি বলেছেন, চিকিৎসা শিক্ষার বিষয়টি স্বাস্থ্য পরিষেবা প্রদান ব্যবস্থার কেন্দ্রবিন্দু এবং উভয়েই পরস্পরের সম্পর্কযুক্ত এবং নির্ভরশীল। চিকিৎসা শিক্ষার উন্নয়ন ও বিকাশের লক্ষ্যে মেডিক্যাল কলেজ সহ রাজ্যের অন্যান্য মেডিক্যাল শিক্ষা প্রতিষ্ঠানে রোগীদের চিকিৎসা ব্যবস্থার উন্নতির জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে। স্নাতক পর্যায় এবং অন্যান্য শিক্ষণ প্রতিষ্ঠানে উন্নততর কার্যকর সরঞ্জামাদি দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। স্যার আমি কয়েকটি কাগজ তুলে ধরছি স্যার, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল, ডিপার্টমেন্ট অফ সার্জারি, চিত্তরঞ্জন হাসপাতাল, যেটাকে ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসাপাতাল বলে, সেখানে ডিপার্টমেন্ট সার্জারিকে প্রিন্সিপ্যাল চিঠি লিখেছেন, sending herewith a list of equipments required for post graduate training in the Departments, as per M.C.I. stipulations. In this connection, you are requested to please let the undersigned know the existing facilities (including equipments) available in your department for post graduate training. প্রিন্সিপ্যালের সই করা চিঠি তাতে বলা হচ্ছে পালস একসি মিটার নেই, এন. আই. বি. পি. মনিটার নেই, ব্লাড গ্যাস অ্যানালাইজার নেই, ভেন্টিলেটারস নেই, অটো অ্যানালাইজার নেই, আপার জি. আই এন্ডোস্কোপি নেই, লোয়ার জি. আই. নেই, ব্রঙ্কোস্কোপি নেই, কোলেডোস্কোপি নেই, ডুপলার

ইউনিট নেই, নার্ভ প্ল্যান্ট স্টিম্যুলেটার নেই, অপারেটিং মাইক্রোস্কোপ নেই, মাইক্রো সার্জারি ইনস্ট্রুমেন্ট নেই, ভেলুমেট্রিক পাম্পস নেই, ইনফিউশন পাম্পস নেই, সাকশন ইউনিটস নেই, জেল টেম্পারেচার নেই, পেসেন্ট ওয়াশিং মেশিন নেই, তাহলে এগুলো আমরা করব না। কি আছে আপনার হাসপাতালগুলোতে যে এই ব্যয়-বরাদ্দ আমাদের মঞ্জুর করতে হবে। আপনার হাসপাতালগুলোতে যে এই ব্যয়-বরাদ্দ আমাদের মঞ্জুর করতে হবে, আপনার হাসপাতালগুলোতে কিছুই নেই। তবুও আমরা বলতে পারব না পার্থবাবুর সব যন্ত্রপাতি বিকল, পার্থবাবু কৃতিত্বের কাজও করেছে, সেটাও বলা দরকার। পার্থবাবু মেডিক্যাল কলেজে এমন একটা যন্ত্র বসিয়েছেন, যে পুত্র সন্তান নিয়ে এসেছেন, তিনি কন্যা সন্তান নিয়ে যাচ্ছেন, যে কন্যা সন্তান নিয়ে আসছে, সে পুত্র সন্তান নিয়ে যাচ্ছে। পার্থবাবু এই বন্দোবস্ত সেখানে করেছেন। কারোর যদি পুত্র সন্তান বা কন্যা সন্তান না থাকে তাহলে ওখানে গিয়ে নিতে পারেন। এই কাগজটা আমার নয়, এই কাগজটা আপনাদের দিয়ে দেব স্যার। আসলে পার্থবাবুর দোষ নেই স্যার। নাগাসুরের নাম শুনেছেন স্যার, নাগাসুর, যে সমস্ত কিছুকে গ্রাস করত। পার্থবাবুকে আজকে নাগাসুর গ্রাস করেছে, বরেন নাগ আর প্রদ্যুৎ সুর। এরা হচ্ছে হেলথ সার্ভিসেসের লোক। এই নাগ আস্টেপৃষ্ঠে বেঁধেছে পার্থবাবুকে, আর প্রদ্যুত সুর, সুরের আছাড় দিচ্ছে। ওরা যা লিখে দিচ্ছেন, যা বলে দিচ্ছেন, তাই পার্থবাবু করতে বাধ্য হচ্ছেন।

[4-00 — 4-10 p.m.]

এই হচ্ছে হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশন। এই অ্যাশোসিয়েশনের নাগ আষ্ঠে-পৃষ্ঠে বেঁধেছে পার্থবাবুকে। বরেন নাগ আর প্রদ্যুৎ সুর, এই নাগা-সুর তাকে বেঁধে আছাড় দিচ্ছে। তারা যা বলে দিচ্ছে, যা লিখে দিচ্ছে, তাই করছেন, তার বাইরে যাওয়ার ক্ষমতা তার নেই। আজকে হেলথ ডিপার্টমেন্টকে তারাই চালাচ্ছে—যাকে খুশি রাখছে, যাকে খুশি বদলি করছে। মেডিক্যাল কলেজ, এন. আর. এস., আর. জি. কর-এর ছাত্রদের যাকে যেখানে খুশি বদলি করে দিচ্ছে। আর বলা হচ্ছে কি, তাহলে কি নর্থবেঙ্গল, বাঁকুড়া, বর্ধমান ভাল ডাক্তার পাবে না? কিন্তু প্রেসিডেন্সি তো প্রেসিডেন্সিই থাকবে। প্রেসিডেন্সি-টিচার গিয়ে কি মন্তেশ্বরিতে শিক্ষকতা করবেন, আর এই ব্যবস্থা তুলে দেবেন? কায়দা করে তিনি টিচিং হসপিটাল ধ্বংস করছেন। মেডিক্যাল কলেজে ডায়ালেসিস হয় না, মান্টু টেস্ট হয় না।—মান্টু টেস্ট বোঝেন? কিছু জানেন না। কাদের বলছি, আর কোথায় বলছি। এরা কিছু জানে না। উলু বনে আমি মুক্ত ছড়াচ্ছি। আর, এই সমস্ত মার্কসবাদী কমিউনিস্ট পার্টি আর বামফ্রন্টের এম. এল. এ.-রা আছেন, তারা বঝেও বুঝতে চায় না। এন্ডোস্কোপিক, সিস্টোস্কোপিক, থায়রায়েড টেস্ট হয় না। মান্টু টেস্ট হয় না। ব্লাড সুগার টেস্ট হয় না—মেডিক্যাল কলেজে আজও হচ্ছে না। যদি বৃদ্ধ-বৃদ্ধাদের ব্লাড প্রেসার মাপতে হয়, তাহলে রিজিওনাল ইনস্টিটিউট অফ অপথালমোলজিতে গিয়ে

পরীক্ষা করিয়ে আবার হেঁটে মেডিক্যাল কলেজে আসতে হয়। অক্সিজেনের অভাবে চারজন মানুষ মারা গেছে। ভরা এবং খালি সিলিন্ডার সাড়ে তিনি হাজার, চার হাজার টাকায় পাওয়া যায় না। আপনারা জানেন, মেডিক্যাল কলেজে কুমড়ো খাইয়ে পটলের বিল হয়? ডায়েট পিলফারেজ হচ্ছে। এটা ৯ টাকা থেকে ১৮ টাকা করা হয়েছে। যখন ৯ টাকা ছিল, তখনও কুমড়ো খাইয়ে পটলের বিল হয়েছিল। এবারে দেখবেন, সেরকম যেন না হয়। আপনাদের নিওরো সার্জারি, ইউরো সার্জারি, কার্ডিও থেরাসিক সার্জারি সব বন্ধ হয়ে পড়ে রয়েছে। আপগ্রেডেড নিওরো সার্জারিতে যদি কোনও পেসেন্ট ভর্তি হয়, নিওরলজিস্টকে যদি ডাকা হয়, তারা আসেন না, স্ক্যান হয় না। মেডিক্যাল কলেজে নেই, এন. আর. এস.-এ নেই। আর. এম. ও.-রা নেই, আসেন না তারা। যে সমস্ত রোগী বাঁচতে পারত, তারাও মারা যায়। হেড ইঞ্জুরি পেসেন্টের চিকিৎসা ঠিকমতো হয় না। ইলেক্ট্রোয়েন্স ফিলোগ্রাম বন্ধ আছে এন. আর. এস.-এ। এরপরও ওনাকে অনুমোদন দিতে হবে? বলতে হবে বাহবা।

এই হাউস থেকেই পাঠানো হয়েছিল আমাদের কিউবাতে। যাদের নামে লাল সেলাম দিতে দিতে পার্থবাবুরা এখানে এসেছেন। আমার সঙ্গে আরও অনেকে ছিলেন, সেইসব সতীর্থদের দেখতে পাচ্ছি না। অনেক মন্ত্রীও গিয়েছিলেন সেই সঙ্গে। সেখানকার হাসপাতাল হেলথ সেন্টার আমরা দেখেছি। তারা আমেরিকার সঙ্গে তুলনা করছে, অন্যান্য দেশের সঙ্গে তুলনা করছে—ঐটুকু একটা দেশ, যারা লড়াই করে উপরে উঠেছে। অথচ, এই ২২ বছরে কি করল এ বামফ্রন্টের চার-পাঁচজন স্বাস্থ্যমন্ত্রী? পার্থবাবুর উপরে অনেক আশা ছিল—বীরেন মোহন্ত, জয়নাল আবেদিন যার সম্বন্ধে বলেছিলেন [illegible] হতাশ করেছেন। এই ২ বছর ১ মাস ৬ দিনে তিনি স্বাস্থ্য ব্যবস্থার কি উন্নতি করেছেন এই বাংলার বুকে? আজকে প্রশ্ন এইখানে এই এসে দাঁড়িয়েছে। মেডিক্যাল কলেজে ভিজিটিং ডাক্তার নেই। আর্থোপেডিক নেই। আর. এম. ও. থাকে না। মেডিসিনের ৪ জন ডাক্তার নেই। নিউরো-মেডিসিনে ডাক্তার নেই। নিউরো সার্জেন নেই, ইউরো সার্জন নেই। আপনি অনুমোদন চাইছেন। কোন যুক্তিতে আপনাকে সমর্থন করতে হবে? কোন কারণে, এটা আপনাকে বলতে হবে। প্র্যাকটিসিং, নন-প্র্যাকটিসিং নিয়ে আপনার যে দ্বিচারিতা সেটা বাতিল করতে হবে। প্র্যাকটিস করলে সবাই প্র্যাকটিস করুন, না হলে প্র্যাকটিস বন্ধ করুন। এম. ই. এস. যেটা চালু করেছেন সেটা পুরোপুরি একেবারে মেস করে দিয়েছেন। পেসেন্টদের কেয়ার, ট্রিটমেন্ট কে করবে? হাসপাতালে যে ডুয়েল কন্ট্রোল এটা আপনাকে ঠিক করতে হবে। ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠছে। আপনারা তাদের ইমপেটাস দিচ্ছেন, এনকারেজ করছেন। সমস্ত নার্সিং হোমগুলো চলছে। আজকে কোঠারি, ক্যালকাটা হসপিটাল আর প্যাথলজিকাল ইনস্টিটিউশনগুলোকে এনকারেজ করছেন। ২১/২২ বছর ধরে ভ্রান্ত স্বাস্থ্য নীতিতে এইগুলোকে এনকারেজ করা হয়েছে।

আমার এক বন্ধু ইন্ডিয়া টুডেতে চাকরি করে, তার দাঁত খুলে গলায় চলে গিয়েছিল। কোঠাবিতে ভরতি হল। ভর্তি হওয়ার পর অ্যানাস্থেসিয়া, প্যাথলজিক্যাল টেস্ট, ও. টি. সব করে ৩৫ হাজার টাকা খরচ হল। সে টাকা পেয়ে যাবে। কিন্তু সাধারণ মানুষের ক্ষেত্রে কি হবে? তাদের সর্বশান্ত হয়ে চিকিৎসা করতে হয়। এই দিকে আপনাদের দৃষ্টি নেই। আজকে আপনাদের ভ্রান্ত স্বাস্থ্যনীতির জন্য আজকে প্রাইমারি হেলথ সেন্টার থেকে শুরু করে সাবসিডিয়ারি হাসপাতাল, ডিস্ট্রিক্ট হাসপাতালগুলোর অবস্থা চরমে পৌছেছে। এই সবের উন্নতি সাধন না করতে পারলে স্বাস্থ্য পরিষেবার উন্নতি ঘটানো যাবে না।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলে নিতে চাই। সকলের জন্য স্বাস্থ্য, এটা সকল শুভবুদ্ধিসম্পন্ন মানুষ আশা করে। আজকে আমাদের দেশের স্বাস্থ্যের অবস্থাটা কি? আমাদের দেশের বেশির ভাগ মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করে। তাদের প্রত্যেকদিন যে ক্যালোরির প্রয়োজন, সেই ক্যালোরি তারা আর্ণ করতে পারে না। স্বাভাবিকভাবে দেশের বেশির ভাগ মানুষ অপুষ্টিতে ভোগে। সেই অবস্থা থেকেই নানা রোগের উৎপাত্ত হয় এবং রোগ যখন ভয়াভয় আকার ধারণ করে তখন আমরা চিকিৎসকের শরণাপন্ন হই। আরা দেশে দারিদ্র্যসীমার নিচে মোট জনসংখ্যার অর্ধেক মানুষ বাস করে সেই অবদান কার? আজকে যারা বিরোধী বেঞ্চে বসে আছেন তাদের অবদান। আজকে ওদের কথা শুনে মনে হচ্ছে চোরের মুখে রামনাম। আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে বামফ্রন্ট আমাদের রাজ্যে চিকিৎসার ক্ষেত্রে স্বাস্থ্যের ক্ষেত্রে একটা গণমুখী প্রয়াস করতে পেরেছে এবং তার একটা গতিবেগ সৃষ্টি হয়েছে। আমি আরেকটি বিষয় উল্লেখ করতে চাই সেটা হচ্ছে লাইফ সেভিং ড্রাগ প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে রাখার কোনও ব্যবস্থা নেই, তার কারণ সেখানে রেফ্রিজারেটার নেই। সমস্ত প্রাইমারি হেলথ সেন্টারে রেফ্রিজারেটর নেই, যদি রেফ্রিজারেটর না থাকে তাহলে সাপে কামড়ানোর ওষুধ, কুকুরে কামড়ানোর ওষুধ রাখা সম্ভব নয়, এর ব্যবস্থা করা দরকার। অক্সিজেনের অভাব আছে, আজকাল পোর্টেবল অক্সিজেন মেশিন বেরিয়ে গেছে। আমাদের রাজ্যে একটা মাত্র অক্সিজেন ফিলিং স্টেশন আছে তার সংখ্যা আরও বাড়ানোর দরকার এবং বিশেষ করে তারাতলায় যে অক্সিজেন ফিলিং স্টেশন আছে তার কাছাকাছি পি. জি. হসপিটাল। ওখানে যদি ডাইরেক্ট লাইন দিয়ে রিজারভার করা যায় তাহলে সেখানে অক্সিজেন জমা হবে এবং সেখান থেকে রোগীদের কাছে অক্সিজেন পৌছে দেওয়া যায় তাহলে খুব সুবিধা হয়। আমাদের রাজ্যে ৪, ৫টি জেলাকে নিয়ে একটা একটা করে জোন করে নিয়ে বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলিকে নিয়ে একটা জোন তৈরি করে যদি অক্সিজেন ফিলিং সেন্টার করা যায় তাহলে ভাল হয়। অ্যাম্বুলেন্সের অভাব আছে।

অ্যাম্বুলেন্সের যে সংখ্যা আছে সেটা বাড়ানো দরকার। অ্যাম্বুলেন্সের তেলের জন্য যে খরচ দিতে হয় সেক্ষেত্রে একটা নতুন নিয়ম করা দরকার। যারা গরিব মানুষ তাদের পক্ষে তেলের দাম দেওয়া সম্ভব হয় না। তারা যাতে ফ্রিতে অ্যাম্বুলেন্স পেতে পারে তার ব্যবস্থা হওয়া দরকার। আমাদের দেশে মুমূর্ষ রোগীদের জন্য যে পরিমাণ রক্তের প্রয়োজন হয় সেটা কি কেন্দ্রীয় সরকার কি রাজ্য সরকার কারোর একার পক্ষে এটা করা সম্ভব নয়। তাই আমাদের দেশে বিভিন্ন যে স্বেচ্ছাসেবী সংগঠনগুলি আছে যারা রক্ত দান শিবির করেন এবং রক্তদাতাদের নিয়ে রক্ত সংগ্রহের ব্যবস্থা করেন এটা একটা ভাল দিক। কিন্তু এ বিষয়ে আমি বলব কোনও কোনও রক্ত সংগ্রহকারী সংস্থা রক্তদাতার যে পরিমাণ রক্ত নেওয়ার দরকার তার থেকে বেশি পরিমাণ রক্ত নিয়ে নেয়। রক্ত নেওয়ার সময় যে ওজন দরকার, সেখানেও ভুল করে, অর্থাৎ যে নির্দিষ্ট ওয়েট দরকার তারা সেখানে তাদের সেই ওয়েট না থাকলে সেই নির্দিষ্ট ওয়েট দেখিয়ে রক্ত নেয়। আমি আরেকটা কথা বলব, মশার উপদ্রব খুব বেশি। স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলি যেমন রক্ত সংগ্রহের ব্যাপারে এগিয়ে আসেন, ঠিক সেই রকম ভাবে মশা নিধনের বা নির্মূলের জন্য বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থা, ক্লাব, স্কুল এবং সরকারি ভিত্তিতে ওযুধপত্র তাদের দেওয়া প্রয়োজন, তাহলে আমরা মশা থেকে রক্ষা পেতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরেকটি বিষয়ের উল্লেখ করে আমার বক্তব্য শেষ করব।

আমার বিধানসভা কেন্দ্রে একটা খ্রিস্টান হাসপাতাল ছিল। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এটা চলেছিল। তারপর অর্থের অভাবে বন্ধ হয়ে যায়। ৬০ শয্যা বিশিষ্ট এই হাসপাতাল পরবর্তীকালে সরকারিভাবে অধিগ্রহণের জন্য আমাদের মাননীয় মন্ত্রী বিদ্যুৎ গঙ্গোপাধ্যায়ের কাছে আবেদন করেছিলাম এবং প্রয়াত কৃষি মন্ত্রী নীহার বোসের কাছে আবেদন করেছিলাম। এই হাসাপাতাল রামনারায়ণ গোস্বামী, মাননীয় প্রশান্ত শূর মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী পরিদর্শন করেছিলেন এবং প্রকাশ্যে কথা দিয়েছিলেন যে, ১৯৯৭ সালের মধ্যে চালু হবে। এই খবর গণশক্তি পত্রিকাতে প্রকাশও হয়েছিল। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জগদ্দল বিধানসভা কেন্দ্রের উক্ত হাসপাতাল যাতে পুনরায় চালু করা যায় তার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা করা গে‍ ঐ এলাকার লক্ষ লক্ষ মানুষ উপকৃত হবে। এই কটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ১৯৯৮/৯৯ সালের জন্য ডিমান্ড নম্বর ৩২, ৩৩, ৩৪-এ স্বাস্থ্য দপ্তরের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবি করা হয়েছে এবং সে ব্যাপারে যে বক্তব্য রাখা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং কংগ্রেসের আনীত কাট মোশনের সমর্থনে কয়েকটা কথা বলছি।

স্যার, ১৯৯৯ সালের যে বাজেট তাতে আমরা দেখছি এই দপ্তরের ব্যয়-বরাদ্দের জন্য মাননীয় মন্ত্রী চেয়েছেন ৭০১ কোটি ৪৫ লক্ষ টাকা। ১৯৯৭/৯৮ সালে ছিল ৭০২ কোটি ৬৩ লক্ষ টাকা। ১৯৯৬/৯৭ সালে ছিল ৫২০ কোটি ৩৭ লক্ষ টাকা। অর্থাৎ ১৯৯৬/৯৭ সালে বাজেটে ১৮২ কোটি ২৬ লক্ষ টাকার একটা কোয়ান্টাম জাম্প হ'ল। আবার বাজেটে যখন সব জিনিসের দাম বাড়ছে তখন সবাই বাজেটে ব্যয়-বরাদ্দের টাকা বাড়বে বলেই আশা করে। কিন্তু এই সময় দেখা যাচ্ছে আপনার দপ্তরের ব্যয়-বরাদ্দ ৭০২ থেকে ৭০১ কোটিতে নেমে গেল। এর কারণ কি? আমরা বাজেট বরাদ্দের বিরোধিতা করি তার কারণ বাজেট অ্যালটমেন্ট এবং তার পারফরমেন্সের মধ্যে যে রেশিও, সেখানেও বৈশিষ্ট থাকে বলেই সাধারণ ভাবে বাজেটের বিরোধিতা করি। কিন্তু সাধারণ নিয়মে প্রতি বছর বরাদ্দের ব্যাপারে বাজেট বাড়বে এবং এটাকে আমরা কন্সিডার করে থাকি। পশ্চিমবাংলার আজকে স্বাস্থ্য দপ্তরের যে অপদার্থতা সেটা থেকে বাঁচার জন্য, একটা চমক সৃষ্টিকারী বাতাবরণ তৈরি করার জন্য, আপনি গত বছরের বরাদ্দের থেকে কম বরাদ্দ চেয়েছেন। স্যার, আমরা জানি হেলথ ফর অল বাই দি ইয়ার ২০০০ এ. ডি.। এই লক্ষ্য নিয়ে তারা নাকি স্বাস্থ্য দপ্তরের বাজেট করে থাকেন। অথচ আমাদের মাননীয় স্বাস্থ্য মন্ত্রী কোনও এক জায়গায় উক্তি করছেন 'আরও ২০ বছর যদি বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকে তাহলেও স্বাস্থ্য সমস্যার সমাধান করা আমাদের পক্ষে সম্ভব নয়।' আজকে যদি প্যারামিটার দিয়ে রাজ্যের স্বাস্থ্যের অবস্থাটা মাপা যেত তাহলে বোঝা যেত যে, কত খারাপ অবস্থায় আপনারা আছেন। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্যকে আপনারা কোন জায়গায় পৌঁছে দিয়েছেন, তার চরিত্র কি, তা আর নতুন করে বলার প্রয়োজন নেই। কারণ, এখানকার ২৯৪-টা এম. এল. এ. তাদের নির্বাচনী এলাকায় এটা উপলব্ধি করতে পারছেন। আজকে পশ্চিমবাংলায় স্বাস্থ্যের চিত্র কি? যদি কোনও শিশুকে জিজ্ঞাসা করা হয়, পশ্চিমবাংলার নরক কাহাকে বলে চিত্র-সহ ব্যাখ্যা করিয়া দেখাও এবং ঐ নরক পরিচালনার দায়িত্বে কে রহিয়াছে? তাহলে নিশ্চয় সেই শিশু নিশ্চয় পশ্চিমবাংলার একটা ছবি আঁকবে এবং তার পরিচালনার দায়িত্বে পশ্চিমবাংলার স্বাস্থ্য মন্ত্রীর নাম করবে এবং ফুল মার্কস পাবে। ১৯৮০ সালে এখানে ৩৯৮-টা হাসপাতাল ছিল, হেলথ সেন্টার ছিল ১০৫৫, বেড ছিল ৫৮,৮৪৫-টি। ১৯৮১ সালে লোক সংখ্যা ছিল ৫ কোটি ৪৫ লক্ষ ৮১ হাজার।

[4-20 — 4-30 p.m.]

১৯৯৭ সাল পর্যন্ত এই ১৭ বছরে আমরা দেখছি পশ্চিমবঙ্গে হাসপাতালের সংখ্যা ৪০৪। ১৭ বছরে হাসপাতাল বেড়েছে ৬টি। ১৭ বছরের মধ্যে হেলথ সেন্টারের সংখ্যা বেড়েছে ২০৬টি। আজকে পশ্চিমবঙ্গে জনসংখ্যা সাড়ে সাত কোটি আর বেড সংখ্যা ৬৯ হাজার ২১টি। ১৭ বছরের মধ্যে মাত্র ৬টি হাসপাতাল বাড়ল। ১৯৮৭ সাল থেকে

১৯৯৫ সালের মধ্যে ১৫টি হাসপাতালকে কনভার্ট করে হেলথ সেন্টারে পরিণত করা হল। পশ্চিমবঙ্গে যে সব দপ্তরগুলো আছে তার মধ্যে ওয়ার্স্ট হিট এরিয়া হল স্বাস্থ্য দপ্তর, এটা আজকে কেউ অস্বীকার করতে পারবে না। আজকে পশ্চিমবঙ্গ সরকার দাবি করছে যে, চাইল্ড কেয়ারের জন্য তারা ফ্যামিলি ওয়েলফেয়ারের বিষয়ে এমফ্যাসিস দিচ্ছে। অথচ আমরা দেখছি, কলকাতায় ১৫০ বছরের পুরোনো ইডেন হাসপাতালে ১৪২ জন শিশু প্রশাসনের গাফিলতির জন্য মারা গেল, হাসপাতালে চিকিৎসার সরঞ্জামের অভাবে এই হাসপাতালে ১৯৯৭ সালের আগস্ট থেকে অক্টোবরের মধ্যে ২০০ জন শিশু মৃত অবস্থায় জন্মাল—এগুলো আমরা তদন্ত করার দাবি জানাই। এখানে হাসপাতালে শিশুদের জন্য ২টো বেবি নার্সারি আছে, এতে শিশুদের জন্য ৮০টা শয্যা আছে, সেখানে ১০টা ইন্ট্রোভার্টারের মধ্যে মাত্র ১টা ইন্ট্রোভার্টার চালু আছে। এখানে ১০টা এক্স-রে মেশিনের মধ্যে ৯টা এক্স-রে মেশিন খারাপ, আলট্রাসোনোগ্রাফি একটা আছে, সেটাও খারাপ হয়ে পড়ে আছে। এই নিয়ে স্বাস্থ্য মন্ত্রী অনেক বড় বড় কথা বলেন। স্বাস্থ্যের ব্যাপারে পশ্চিমবঙ্গের ভবিষ্যৎ কি? একটা পত্রিকা লিখেছে, বেবি ফাউন্ড ডেড ইনসাইড ব্যাগ- মেডিক্যাল কলেজের এমার্জেন্সি ওয়ার্ডে একটা ছোট্ট শিশু জন্ম নেওয়ার পর পলিব্যাগে করে ফেলে দেওয়া হয়েছে। এ থেকেই পশ্চিমবঙ্গের শিশুদের ভবিষ্যৎ চিত্র পরিষ্কার। আর এই সরকারের আমলে দাবি করা হয় চাইল্ড কেয়ার নিয়ে, ফ্যামিলি ওয়েলফেয়ার নিয়ে। এর জন্য ব্রিটিশ গভর্নমেন্টের একটা প্রোজেক্ট আমাদের এখানে চালু আছে। এখানে হাসপাতালে শিশুদের কুকুরে খেয়ে নেয়, হাসপাতালে শিশু পাল্টাপাল্টি হয়ে যায়, গর্ভবতী মায়েদের হাসপাতালে ভর্তি করতে গেলে ঘুস দিতে হয়। মুর্শিদাবাদে জিয়াগঞ্জে খৃষ্টীয় সেবাসদন নামে একটা হাসপাতাল আছে। এটি ১৮৯৪ সালে স্থাপিত হয়। এই হাসপাতালে মুর্শিদাবাদ, বীরভূম ও বিহার থেকে মানুষ আসতেন চিকিৎসার জন্য। এই হাসপাতাল প্রতি বছর গড়ে ১০ লক্ষ মানুষকে ক্যাটার করত। এই হাসপাতালটি মিশনারিরা পরিচালনা করতেন। কিন্তু এখন রিসোর্স ক্রাঞ্চের জন্য তারা এই হাসপাতালটিকে আর চালাতে পারছেন না। এই জন্য ১৯৯৫ সালের ১৪ই জুলাই সরকার এই হাসপাতালটিকে অধিগ্রহণ করেন। আমার কাছে গভর্নমেন্ট অর্ডার আছে, জি. ও. নাম্বার আছে। ১৪ই জুলাই ১৯৯৫-তে এই হাসপাতালটিকে টেক-ওভার করা হয়, এরপর ফিনান্স তার কন্সারেন্স দেয়। এর জি. ও. নাম্বার হচ্ছে— এইচ. এফ.। পি.। এম. এস.।৭৮৭। ১ এইচ.—১১০/৯৫। এই হাসপাতালের জন্য সরকারকে কোনও কমপেন্সেশন দিতে হয়নি। এটা আড়াই কোটি টাকার অ্যাসেট, এই হাসপাতালে ১৫৬টা ঘর আছে, ১০৫টা বেড আছে, ১৪ একর জমি তার মধ্যে সুন্দর বাগান আছে, মডার্ন মেডিক্যাল ইকুইপমেন্টস আছে। আমি মন্ত্রীকে বলেছিলাম যে, আপনি হাসপাতালটা একবার দেখে আসুন। ১৯৯৫ সালে এই হাসপাতালটা অধিগ্রহণের পর অনেক ঢাকঢোল পিটিয়ে প্রচার করলেন যে, হাসপাতালটা চালু করা হবে।

স্যার, আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে ঐ হাসপাতালটির সঙ্গে ঐ এলাকার সমস্ত মানুষের একটা ইমোশনাল অ্যাটাচমেন্ট আছে—কেউ নিজে সেখানে জন্মেছে, কারও ছেলে সেখানে জন্মেছে, কারও মেয়ে সেখানে জন্মেছে, কারও নাতি সেখানে জন্মেছে, কারও নাতনি সেখানে জন্মেছে। তাই মন্ত্রী মহাশয়কে আমি রাইটার্স-এ গিয়ে অনুরোধ করেছিলাম—হাসপাতালটি আপনি চালু করুন। উনি আমাকে বলেছিলেন, 'সরকার ঐ হাসপাতালটি টেক ওভার করে ভুল করেছিল।' আমি তখন ওকে বলেছিলাম,—আপনার এই কথা আমি বাইরে গিয়ে কোট করতে প্যারি তো? উনি বলেছিলেন, 'হ্যাঁ, বলতে পারেন। সরকারের যেগুলো আছে সেগুলোই সরকার চালাতে পারছে না ; নতুন করে আর কিছু চালাতে পারবে না। টেক ওভার করা ভুল হয়েছিল।' আমার প্রশ্ন যদি চালাতেই পারবেন না, তাহলে টেক ওভার করেছিলেন কেন? মাননীয় মন্ত্রীকে আমি বলব, টেক ওভার করে যে আপনারা ভুল করেছিলেন সেকথাই আজকে আপনাকে সর্বসমক্ষে বলতে হবে। আমি হাসপাতালটি সম্পর্কে মন্ত্রীর কাছে গিয়ে কোনও প্রতিকার পাইনি, পারসুয়েশন করে কোনও ফল হয়নি। তাই বাধ্য হয়ে মন্ত্রীর তথা সরকারের দৃষ্টি আকর্ষণ করবার জন্য আমাকে বিধানসভায় লবিতে অনশন করতে হচ্ছে।

স্যার, এই সরকার ট্রান্সপারেন্সি দাবি করছেন। এ বিষয়ে আমরা যে কথাগুলো বলতে চাই তার কিছু কিছু মন্ত্রী মহাশয় নিজেই উল্লেখ করেছেন। ওয়ার্ক থিঙ্ক চালু হওয়া দরকার; ডিসিপ্লিন এবং অ্যাকাউন্টেবিলিটি রিভ্যাম্প হওয়া দরকার। ট্রান্সপারেন্সির জন্য যে প্রাইমারি কাজগুলো করা প্রয়োজন সেই কাজগুলো করতে সরকার যদি উদ্যোগী হন তাহলে আমরা নিশ্চয়ই সরকারের সঙ্গে সহযোগিতা করব। স্যার, এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে গ্রামবাংলার প্রাইমারি হাসপাতালগুলো একবার দয়া করে আমাদের সঙ্গে গিয়ে দেখে আসতে অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দয়া করে একবার আমাদের সঙ্গে চলুন, কি অবস্থা সেখানে চলছে তা নিজের চোখেই দর্শন করে আসবেন—হাসপাতালে রুগীর বেডে শুয়োর শুয়ে আছে, কুকুর শুয়ে আছে, ছাগল শুয়ে আছে। রুর‍্যাল হাসপাতালগুলোয় বিদ্যুতের ব্যবস্থা নেই। রাত্রিবেলা কুপি জ্বালিয়ে রুগীকে বাস করতে হয়। তাদের বাড়ি থেকে খাবার নিয়ে এসে খেতে হয়। ডাক্তাররা প্রেস্ক্রিপশন করে বলে দেন, 'আপনাকে আপনার ওযুধ বাইরে থেকে কিনে নিয়ে আসতে হবে। আপনার ব্যান্ডেজ আপনাকে বাইরে থেকে কিনে আনতে হবে। আপনাকে বাইরে থেকে এক্স-রে করিয়ে আনতে হবে।' এখন হাসপাতালে কিছুই পাওয়া যায় না। সমস্ত কিছু বাইরে থেকে নিয়ে যেতে হয়। ডাক্তাররা শুধু লিখে দেয়, বাকি সব রুগীকে করে নিতে হয়। ফলে সারা পশ্চিমবঙ্গে একটা হেলথ হ্যাজার্ডের ব্যাপক সম্ভাবনা দেখা দিয়েছে। এটা দেখুন স্যার, বিশ্ব স্বাস্থ্য ব্যবস্থার পরিপ্রেক্ষিতে পত্রিকাতে লিখছে, বিজনেস ইন ইউজড ক্লিনিক্যাল গ্ল্যাবস থ্রাইবস।

[4-30 — 4-40 p.m.]

শিয়ালদহ স্টেশনের সামনে ডাক্তাররা যে ক্লিনিক্যাল গ্ল্যাবসগুলি ফেলে দিচ্ছে সেগলিকে রি-সাইক্লিং করে এবং রি-প্রসেসিং করে ওরা আবার সেগুলিকে বিক্রি করছে, তাদের জিজ্ঞাসা করা হয়েছিল তোমরা ঐগুলি কোথায় বিক্রি কর? তারা বলল, সামনে ঐ নার্সিং হোমগুলিতে। অর্থাৎ এই নার্সিং হোমগুলিই হচ্ছে এর বড় কাস্টোমার। এই হচ্ছে স্বাস্থ্য ব্যবস্থার বড় চিত্র। এই ভয়ঙ্কর চিত্র সম্পর্কে আপনাকে ভাবনা-চিন্তা করতে হবে। মরশুমি ফল—আম, জাম, লিচু—এগুলি যেমন মরশুমি ফল, তেমনি মরশুমি ফুলের কথাও আপনি জানেন। কিন্তু মরশুমি রোগ অর্থাৎ ম্যালেরিয়া—এটাও মহামারি রূপে আসার সম্ভাবনা দেখা দিচ্ছে। এটা একটা ভয়ঙ্কর রূপে আসছে। এই সরকারকে বার-বার হুঁশিয়ারী দেওয়া সত্ত্বেও, বিভিন্ন সংগঠন, বিভিন্ন সেমিনারের মাধ্যমে হুঁশিয়ারী দেওয়া সত্ত্বেও আজও পর্যন্ত এমন কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি যেটাকে আমরা পজিটিভ মেজার বলে গ্রহণ করতে পারি আজকে সারা বিশ্বে যখন অ্যান্টি প্লাসমোডিয়াল ড্রাগ হিসাবে ক্লোরোকুইনকে নিষিদ্ধ করে দেওয়া হয়েছে, আমাদের এই দেশে তার ব্যবহার আজও চলছে। ম্যালিগনান্ট ম্যালেরিয়ার যে জীবাণু সেই প্লাসমোডিয়াল ফ্যালসিফোরামবাহি সেই জীবাণু বহন করে আনছে অ্যানোফিলিশ মশা। সেই অ্যানোফিলিশ মশার ব্রিডিং গ্রাউন্ড হচ্ছে কলকাতার ৯০ শতাংশ বাড়ি-ঘরে, পরিশ্রুত জলে, স্টাগনান্ট পরিশ্রুত জলে। এটাই হচ্ছে অ্যানোফিলিশ মশার ব্রিডিং গ্রাউন্ড যেটাকে বলে মসকিউটো অ্যানোফিলিশ স্টেফানসো। সমস্ত লোকই এই কথা জানে। কোটি-কোটি টাকা খরচ করা হয় এই ম্যালেরিয়া ইরাডিকেশনের জন্য। এরজন্য সারা বিশ্বের সংস্থাগুলি টাকা দেয়। আমরা দেখলাম, অপারেশন ভেক্টর, ম্যালেরিয়া টাস্ক-ফোর্স গড়ে পশ্চিমবাংলায় প্রকল্প চালু হল এবং এর জন্য টাকাও ব্যয় করা হল। কিন্তু আজও পশ্চিমবাংলার মানুষ এই ভয়ঙ্কর ম্যালেরিয়ার হাত থেকে মুক্তি পায়নি। এখনও পশ্চিমবঙ্গের মানুষ এই ভয়ঙ্কর পরিস্থিতি নিয়ে অপেক্ষা করছে। গত বছর আমি দেখেছি, পশ্চিমবঙ্গে ৮৪ জন এই ম্যালেরিয়াতে মারা গেল। কিন্তু এই সরকার তা স্বীকার করলেন না। এই সরকার স্টাটিস্টিক্যাল জাগলারি দিয়ে দেখালেন, না, মারা বেশি যায়নি, ২/৪ জন মারা গেছে। সরকারি হাসপাতালে রেজিস্টার সাধারণ মানুষকে দেখার সুযোগ দেওয়া হল না। আমরা জানতে পারলাম না, ম্যালেরিয়ার প্রকোপ থেকে পশ্চিমবঙ্গ মুক্ত হতে পেরেছে, কি পারেনি। সেই ম্যালেরিয়ার প্রকোপ এখনও পশ্চিমবঙ্গে বহাল রয়েছে। তাই আমি এই সরকারকে বলছি, আপনারা উদ্যোগ নিন। এত কোটি-কোটি টাকা শুধু মাত্র প্রচারের জন্য খরচ না করে মানুষকে জানান কি কারণে ম্যালেরিয়া হয়। এরজন্য পাবলিক অ্যাওয়ারনেস প্রোগ্রাম নিন। মানুষকে বোঝান, ম্যালেরিয়া যদি মহামারি আকার ধারণ করে তাহলে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের মৃত্যু হবে। আজকে পশ্চিমবাংলার মানুষ

এই ম্যালেরিয়ার ভয়ে আতঙ্কিত। স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে যে রক্ত পরীক্ষা করা হচ্ছে তাতে দেখতে পাচ্ছি, ১০০ জনের মধ্যে ৫০ পারসেন্ট মানুষের রক্তে ম্যালেরিয়ার জীবাণু রয়েছে। কলকাতায় যে সমস্ত জায়গায় রক্ত পরীক্ষা করার ব্যবস্থা আছে—পৌরসভা বা স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে সেখানে কোনও রেজিস্টার মেইনটেন করা হয় না। ফলে জানা যায় না কোনও রোগীর কোথায় বাড়ি, রোগের জীবাণু তার রক্তে বহন হচ্ছে কিনা। ফলে ট্রিটমেন্টের গন্ডগোল হচ্ছে। ফলে ম্যালেরিয়ার একটা রেজিস্ট্যান্ট গ্রো করে যাচ্ছে। এবং এই ম্যালেরিয়ার রেজিস্ট্যান্ট যদি একবার গ্রো করে যায় তাহলে আগামী দিনে ম্যালেরিয়া ভয়ঙ্কর আকার নেবে এই কথা আগাম মন্ত্রী মহাশয়কে সাবধান করে জানিয়ে দিচ্ছি। আপনি তো কম টাকা পান না? স্বাস্থ্য দপ্তরের ক্ষেত্রে আমি দেখছি, রাজ্য সরকারের বরাদ্দ টাকা ছাড়াও ওয়ার্ল্ড ব্যাঙ্ক এডেড যে সমস্ত ফান্ড আসছে তার মধ্যে আমরা দেখছি, আই. টি. পি.(৮) যেটা সি. এম. ডি. এ. এলাকার জন্য, এখানকার স্বাস্থ্যের উন্নতির জন্য ওয়ার্ল্ডব্যাঙ্ক এডে টাকা দিচ্ছে। স্টেট হেলথ সিস্টেম প্রোজেক্ট (২)-তেও ওয়ার্ল্ডব্যাঙ্ক এডে টাকা আসছে। পশ্চিমবঙ্গে ১৭০টি হাসপাতালে জন্য এবং ৩৬টি প্রাইমারি হেলথ সেন্টার সুন্দরবনে করার জন্য এই সমস্ত টাকা আসছে। ট্রান্সপারেন্সির প্রশ্ন যখন উঠল তখন আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনার সরকার ওষুধ কেনার জন্য কত টাকা অ্যালোট করেছে? ট্রান্সপারেন্সির প্রশ্ন যখন নিয়ে আসাই হয়েছে তখন এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে, প্রতিটি প্রাইমারি হেলথ সেন্টার বা হাসপাতালে লিস্ট ডিসপ্লে করা হোক যে, সেখানে কি কি মেডিসিন অ্যাভেইলেবল যাতে রুগীরা বুঝতে পারে হাসপাতালে কি কি ওষুধ পাওয়া যাবে। প্রাইমারি হেলথ সেন্টারের জন্য, ব্লক হাসপাতালের জন্য কি আইটেম স্যাংশন থাকে সেটাও জানিয়ে দেবার ব্যবস্থা করা হোক। কি কি মেডিসিন পাওয়া যাবে, কি কি আইটেম রুগীরা পেতে পারে তার লিস্ট প্রতিটি সরকারি স্বাস্থ্য কেন্দ্র এবং হাসপাতালের বাইরে জনসাধারণের জ্ঞাতার্থে টাঙিয়ে দেবার ব্যবস্থা করা হোক। আমি মন্ত্রীর কাছে এই প্রস্তাব রাখছি এবং এ বিষয়ে জবাবি ভাষণের মধ্যে দিয়ে তার উত্তর জানতে চাইছি।

আজকে সারা পৃথিবী জুড়ে স্বাস্থ্যের ক্ষেত্রে এনভয়রনমেন্ট-এর প্রশ্ন তোলা হচ্ছে, পরিবেশ সংক্রান্ত প্রশ্ন তোলা হচ্ছে। একই ভাবে আমরা দেখছি ভারতবর্ষের বিভিন্ন ক্ষেত্রে, বিভিন্ন হাসপাতালে পরিবেশ সংক্রান্ত নানা রকম আইন চালু করা হয়েছে। যেমন—যে সমস্ত জিনিসকে ক্লিনিক্যাল ওয়েস্ট বলা হয়, অর্থাৎ ক্লিনিক্যালি যেগুলো বর্জ্য পদার্থ সেগুলো ডিসপোজালের জন্য ক্লিনিক্যাল ওয়েস্ট ডিসপোজাল আইন চালু হয়েছে। কিন্তু স্যার, আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, পশ্চিমবাংলার হাসপাতালগুলোর ক্লিনিক্যাল ওয়েস্ট ডিসপোজালের জন্য এখন পর্যন্ত কোনও সঠিক পদক্ষেপ নেওয়া হয়নি। আমরা দেখছি হাসপাতালের ঐ সমস্ত বর্জ্য পদার্থ, অপারেশন করা রুগীর অনেক

বর্জ্য দ্রব্য কুকুরে হাসপাতাল থেকে টেনে রাস্তায় নিয়ে যাচ্ছে। স্বাভাবিকভাবেই শহরের যে সব অঞ্চলে হাসপাতালগুলো অবস্থিত সে সব মানুষদের বিপদের সম্মুখীন করা হচ্ছে। চিত্তরঞ্জন ক্যানসার হাসপাতালের বিভিন্ন রকম ক্লিনিক্যাল ওয়েস্ট কুকুরে মুখে করে পথে নিয়ে যাচ্ছে এবং পথের মধ্যে রেখে যাচ্ছে। স্বাভাবিকভাবে ঐ এলাকার মানুষরা চরম বিপদের মধ্যে বাস করছে। স্যার, আইনে পরিষ্কার বলা দেওয়া আছে ইঞ্জেকশনের সিরিঞ্জ ভেঙে ফেলে দিতে হবে। ক্লিনিক্যাল ওয়েস্টগুলো পুড়িয়ে দেওয়ার ব্যবস্থা করতে হবে। কিন্তু আজ পর্যন্ত পশ্চিমবাংলার কোনও জেলার কোনও হাসপাতালে ঐ সমস্ত ব্যবস্থা গড়ে ওঠেনি। আমরা দেখছি সমস্ত ক্লিনিক্যাল ওয়েস্ট হাসপাতালের কোনও এক স্থানে ডাম্প করে রাখা হয় এবং পরবর্তীকালে সেগুলো র‍্যাগ পিকাররা বাইরে নিয়ে গিয়ে রি-প্রোসেসিং, রি-সাইক্লিং করে বিক্রি করছে।

এই সমস্ত টাকা যদি সঠিকভাবে ব্যয় হয় তাহলে বলতে পারি পশ্চিমবঙ্গের মানুষ স্বাস্থ্যের পরিষেবা পাবে। পরিশেষে বলি, For every element under the sun there is remady. If there is anything try to find it. If there is none don't mind it. আজকে বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য দপ্তরের চিত্রটা এই রকম। যদি মানুষ স্বাস্থ্য পরিষেবা চায় তাহলে সে চেষ্টা করে দেখতে পারে, পেলেও পেতে পারে, নাও পেতে পারে। না পেলে যেন কিছু মনে না করে। স্যার, এই সমস্ত কারণে এই স্বাস্থ্য দপ্তরের বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের আনা সমস্ত কাট মোশনগুলি সমর্থন করে শেষ করছি।

**ডাঃ পরভীনকুমার সাউ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার যে বাজেট বক্তৃতা রেখেছেন তাতে এটা পরিষ্কার, এই দপ্তরের যে অসুবিধাগুলি আছে উনি সেগুলির প্রতি দৃষ্টি দিয়েছেন এবং আগামী দিনে এই স্বাস্থ্য দপ্তরকে কিভাবে আরও ভাল করা যায় তার জন্য পরিকল্পনা করে সে দিকে এগুনোর জন্য সুদৃঢ় পদক্ষেপ নিয়েছেন। স্যার, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে বক্তৃতা করলেন তা শুনে আমি আশ্চর্য হয়ে গেলাম। ওরা শুধু চিকিৎসা সম্বন্ধে বললেন, স্বাস্থ্য সম্বন্ধে কিছু বললেন না। আমাদের সরকারি হাসপাতালগুলি যতই খারাপ হোক না কেন, এটা আপনারা জানবেন, পশ্চিমবঙ্গে এখনও শতকরা ৭৫ থেকে ৮০ ভাগ মানুষের চিকিৎসা ব্যবস্থা এই সরকারি হাসপাতালগুলিই দেয়। অন্যান্য রাজ্যের পরিস্থিতি কিন্তু ভিন্ন। আমরা দৃঢ়ভাবে বিশ্বাস করি যে, পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের কাছে আর কিছু পৌঁছে দিতে পারি না পারি প্রাইমারি হেলথ কেয়ার পৌঁছে দিতে পারব, বেসিক হেলথ কেয়ার সার্ভিস পৌঁছে দিতে পারব। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে কমিউনিটি মেডিসিন, কমিউনিটি হেলথ সার্ভিস কোনওদিন কমিউনিটি ছাড়া করা যায় না। তাই উনি বলেছেন, যে কোনও প্রাইমারি হেলথ সেন্টারের মধ্যে

ডাক্তার থাকবেন সেন্ট্রালি, তার পাশে সিস্টার, নার্সিং স্টাফ, প্যারা মেডিক্যাল স্টাফ, লোকাল বডিস—পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি ইত্যাদি এবং বিভিন্ন এন. জি. ও.-রা কমিউনিটি বেসড অর্গানাইজেশন ইত্যাদি থাকবেন। সবাই মিলে পরিকল্পিতভাবে যদি পশ্চিমবঙ্গের মানুষকে সার্ভ করতে পারা যায় তবেই প্রাইমারি হেলথ কেয়ার করতে পারা যাবে। স্যার, পরিসংখ্যান দিয়ে বিভিন্ন সদস্যরা বলবার চেষ্টা করেছেন যে আমাদের এখানে কোনও উন্নতি হয়নি। নাম্বার অব হেলথ সেন্টারস ৮০ সালে যা ছিল এখনও, '৯৮ সালেও তাই আছে। আমি এই প্রসঙ্গে বিরোধী দলের মাননীয় সদস্যদের মনে করিয়ে দিচ্ছি যে আমাদের সমস্যাটা কিন্তু এই নাম্বারের সমস্যা নয়। "হেলথ ফর অল বাই টু থাউজেন্ড এ. ডি." হু-র এই যে স্লোগান তাতে স্পষ্টভাবে তারা বলেছেন প্রত্যেক ৫ হাজার পপুলেশনের উপর একটি করে সাব সেন্টার থাকবে এবং এক থেকে দেড় লক্ষ লোকের জন্য একটি করে বি. পি. এইচ. সি. থাকবে। আপনারা যদি হিসাব করে দেখেন তাহলে দেখবেন পশ্চিমবঙ্গে এই পরিকাঠামো '৮০ সালেও যেমন ছিল আজও তেমান আছে। আমাদের অসুবিধা যেটা ছিল সেটা হচ্ছে সেন্ট্রালি কন্ট্রোল করার অসুবিধা এবং ডাক্তারদের গ্রামে না যাওয়ার সমস্যা। বামফ্রন্ট সরকারের যে নীতি-ডিসেন্ট্রালাইজেশন, সেই ডিসেন্ট্রালাইজেশন নীতির উপর ভরসা করেই আমরা পঞ্চায়েতগুলিকে এই সমস্ত সেন্টারগুলি দিয়ে দিচ্ছি।

[4-40 — 4-50 p.m.]

সাব-সেন্টার পঞ্চায়েত এবং গ্রাম পঞ্চায়েতে করব। নিউ পি. এইচ. সি সেখানে যে ডাক্তার আছেন, তাদের ব্লক প্রাইমারি হেলথ সেন্টারে দিয়ে দেওয়া হবে। নিউ পি. এইচ. ই. কতকগুলি পঞ্চায়েতের অধীনে করা হয়েছে। বেসিক হেলথ্ সার্ভিস খাতে ১.৩৩ কোটি টাকা অ্যালট করা হয়েছে। স্যার, আমরা বারে বারে বলেছি যে আমাদের অসুবিধা হচ্ছে ম্যাকসিমাইজেশন অব দি ইনফ্রাস্ট্রাকচার। তাই, আমরা এই ডি-সেন্ট্রালাইজেশন পলিসি অ্যাডপ্ট করছি। আর নিউ পি. এইচ. ই-গুলিতে কন্ট্রাক বেসিসে ডাক্তার, স্টাফ, নার্সেস রিক্রুট করার জন্য এমপাওয়ার করা হয়েছে। কিউরেটিভ মেডিসিনে সবচেয়ে পেরিফেরাল ইউনিট হচ্ছে বি. পি. এইচ. সি। ব্লকে প্রাইমারি হেল্থ সেন্টার, আর সেকেণ্ড হচ্ছে রুরাল হাসপাতাল। এই সেন্টারগুলিকে পোটেনসিয়েট করার জন্য, রুর‍্যাল হসপিটালকে পোটেনসিয়েট করার জন্য, স্টেট জেনারেল হসপিটাল, সাব-ডিভিশনাল হসপিটাল, ডিস্ট্রিক্ট হসপিটালকে পোটেনসিয়েট করার জন্য স্টেট হেল্থ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট তার সঙ্গে নেওয়া হয়েছে। আপনারা জানেন যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের এই প্রোজেক্ট ২০০২ সালে কমপ্লিট হবে। তাপসবাবু, আপনি হসপিটাল সম্পর্কে বললেন। আমি ভেবেছিলাম পলিসিগতভাবে কোনও সাজেশন আপনার কাছ থেকে আসবে যাতে আগামীদিনে এই পরিষেবাকে আরো গণমুখী করে তোলা যায়। কিন্তু দুঃখের বিষয়,

বিরোধী দলের বিধায়করা যে বক্তৃতা করলেন, তারা তাদের কনস্টিটিউয়েন্সির বাইরে বের হতে পারলেন না। তাপসবাবু, আপনি বিজ্ঞ লোক কিন্তু মেডিক্যাল কলেজের চৌহদ্দির বাইরে বের হতে পারলেন না। আপনি মেডিক্যাল কলেজ সম্বন্ধে বলেছেন। কিন্তু এটা মনে রাখতে হবে যে, এটা আগে মেডিক্যাল কলেজ, তারপরে হসপিটাল। আগে নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, তারপরে হসপিটাল। ক্যালকাটা মেডিক্যাল কলেজের অন্যতম কাজ হচ্ছে প্রোডাকশন অব মেডিক্যাল গ্রাজুটেয়স্ অ্যাণ্ড প্যারামেডিক্যাল স্টাফ। সেজন্য ১৯৯০ সালে যখন মেডিক্যাল এডুকেশন সার্ভিস নিয়ে বিতর্কের সৃষ্টি হয়েছিল তখন কংগ্রেসের তরফ থেকে, বামপন্থীদের তরফ থেকে আমরা সকলে একজোট হয়ে বলেছিলাম যে, মেডিক্যাল এডুকেশন সার্ভিস হওয়া উচিত। শ্রীবাস্তব কমিটি এবং ওয়ার্ল্ড অর্গানাইজেশন তারাও এটা বলেছিলেন। আমরা বলেছি যে মেডিক্যাল এডুকেশন সার্ভিস নন-প্র্যাকটিসিং হওয়া উচিত, এটা আমরা স্বীকার করি। তাপসবাবু, আপনি প্রাইভেট প্র্যাকটিসের কথা বলেছেন। আমরা জানি যে কিছু কিছু ডাক্তার লুকিয়ে প্রাইভেট প্র্যাকটিস করেন। আপনি ডেলিনকোয়েন্সির কথাও বলেছেন। ডেলিনকোয়েন্সি কোন জায়গায় নেই? আজকে ডেলিনকোয়েন্সি সব জায়গায় আছে। এমন কি যে জায়গাগুলিতে ডেলিনকোয়েন্সি ছিলনা, সেখানেও ডেলিনকোয়িন্স চলে এসেছে। কিন্তু সঙ্গে সঙ্গে এটা মনে করতে হবে যে ডেলিনকোয়েন্সি শুধু ফরমান দিয়ে ঠিক করা যায় না। মেডিক্যাল কলেজে যে ভাল কাজকর্ম হয় সেটা তাপসবাবুর নির্দেশে হয়। ডেলিনকোয়েন্সি কি তাপসবাবুর নির্দেশে হতনা, এটা কি বিশ্বাস করতে হবে? আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, এম. ই. এস করার আগে যে টিচাররা পড়াতে চাইতেন তারা পড়াতেন, আর যারা পড়াতে পারতেন না তারা পড়াতেন না। এখন যে পরিস্থিতি দাঁড়িয়েছে, আগে যে প্র্যাকটিস ওরা করতেন সেটা বে-আইনি প্র্যাকটিস করতেন না। কিন্তু এখন মেডিক্যালে যারা নন-প্র্যাকটিসিং অ্যালাউয়েন্স নিচ্ছেন—টিচার, ডক্টরস, প্রফেসর, অ্যাসিস্ট্যান্ট প্রফেসর, লেকচারার, তারা আবার প্র্যাকটিস করছেন। এটা বে-আইনি প্র্যাকটিস এবং এর ফলে পুরো পরিবেশটা নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই এই দিকে বিশেষভাবে নজর দেবার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের [ * * ] যা বলে থাকেন, কিন্তু আমরা

.......(নয়েজ অ্যাণ্ড ইন্টারাপশন).......

**শ্রী তাপস রায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য আমাদের 'লোক' বলে উল্লেখ করছেন!

---

Note . * Expunged as ordered by the Chair.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'লোক' শব্দটি বাদ যাবে।

[4-50 — 5-00 p.m.]

**শ্রীমতী মিনতী ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে ৩২, ৩৩ এবং ৩৪নং দাবি খাতে যে অর্থ-বরাদ্দের দাবি পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি এবং বিরোধীপক্ষের সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমার কিছু বক্তব্য উপস্থাপনা করছি। আমি পরিবার পরিকল্পনার উপর আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। মাননীয় মন্ত্রী অন্যান্য বিষয়গুলি সম্পর্কে আলোকপাত করবেন। মাননীয় সদস্য-বন্ধুদের আমি বিনীতভাবে যে কথা বলতে চাই তা হল, পরিবার পরিকল্পনা বলতে আমরা কি বুঝি? পরিবার কল্যাণ বলতে বুঝি গোটা পরিবারের মানুষের সুস্থতা, সচ্ছলতা এবং জীবনের অন্যান্য প্রয়োজন মেটান; অর্থনৈতিক, সামাজিক, মানসিক এবং পারিপার্শ্বিক উন্নয়ন সাধন। এখন দেখতে হবে যে, পরিবার কল্যাণ প্রকল্পের মূলে কারা রয়েছেন। আমরা জানি যে, সমস্ত পরিবারের মূলকেন্দ্রে রয়েছেন স্বামী এবং স্ত্রী। এই স্বামী-স্ত্রীর মধ্যে শান্তিপূর্ণ সম্পর্ক মূলত তিনটি কারণে খারাপ হয়। তবে একটা হচ্ছে অর্থনৈতিক, একটা মানসিক এবং অপরটি হচ্ছে যৌন-জীবন সংক্রান্ত সমস্যা। এই সমস্যাগুলি কাটিয়ে তুলতে আমাদের পরিবার পরিকল্পনা দপ্তর সীমিত সাধ্য নিয়ে সাধারণ মানুষের জন্য কাজ করে চলেছে। আজকে আমাদের পরিবার পরিকল্পনা দপ্তরের বিষয়ে এখানে উল্লেখ করতে চাই যে, পরিবার পরিকল্পনা মানে হচ্ছে, প্রতি এক হাজার পিছু জন্মহার কমানো এবং প্রতি এক হাজার পিছু মৃত্যুহার কমানো। আজকে আমাদের সরকার পরিবার পরিকল্পনার কাজটা অত্যন্ত দ্রুততার সঙ্গে এবং সাফল্যের সঙ্গে এগিয়ে নিয়ে যেতে পেরেছে। আমি বলতে চাই, পশ্চিমবঙ্গে জন্মাহার আজকে অত্যন্ত দ্রুততার সঙ্গে কমে এসেছে। যেখানে ১৯৮১ সালে জন্মহার ছিল ৩৩.২ শতাংশ, ১৯৯৬ সালে সেটা নেমে হয়েছে ২২.৮ শতাংশ। অন্যান্য রাজ্যগুলির মধ্যে তামিলনাড়ু খুব দ্রুতহারে জন্মহার কমিয়ে আনতে পেরেছে। তামিলনাড়ু এবং কেরালার পরেই পশ্চিমবঙ্গে জন্মাহার কম। যেখানে সর্বভারতীয় ক্ষেত্রে জন্মহার ২৭.৪ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে জন্মাহার আমরা অনেক কমিয়ে আনতে পেরেছি। আমি বিনীতভাবে বলতে চাই, পশ্চিমবঙ্গে শিশু-মৃত্যুহারও আমরা উল্লেখযোগ্যভাবে কমাতে পেরেছি। আলমা-আটা ডিক্লারেশন অনুযায়ী সারা ভারতের জন্য লক্ষ্যমাত্রা স্থির হয়েছে—হেল্‌থ ফর অল উইদিন ২০০০ এ. ভি.। সেই শ্লোগানে বলা হয়েছে যে, ২০০০ সালের মধ্যে শিশু মৃত্যুর হার ৬০-এ নামিয়ে আনতে হবে। ইতিমধ্যে সেটা আমরা হাজারে ৫৫-তে নামিয়ে এনেছি। এক্ষেত্রে সর্বভারতীয় গড় হাজারে ৭২। এটা আমাদের পরিবার পরিকল্পনা দপ্তরের সাফল্য বলে আমি মনে করছি। এই উল্লেখযোগ্য সাফল্যের মূল কারণ হচ্ছে, জন্ম নিয়ন্ত্রণের ক্ষেত্রে আমাদের যে প্রজনন রয়েছে তাদের এই ক্ষেত্রে

আগ্রহ সৃষ্টি করতে পেরেছি। পরিসংখ্যান যেটা বলছে তা হল ১৯৮১ সালে এই রাজ্যে মাত্র সাড়ে তিন লক্ষ নর-নারীকে জন্ম নিয়ন্ত্রণের আওতায় আনা গিয়েছিল সেখানে ১৯৯৬ সালে আনা গিয়েছিল সাড়ে এগারো লক্ষ নর-নারীকে। এটাই হচ্ছে আমাদের সাফল্যের নিদর্শন। আমি আরো যে কথা বলতে চাই তা হল, শিশুদের এবং গর্ভবতী মায়েদের প্রতিষেধকের সমস্ত ব্যবস্থা আমরা করতে পেরেছি। ১ বছরের নিচে শিশুদের ৮০ থেকে ৯০ শতাংশ শিশুকে প্রতিষেধকের আওতায় আনতে পেরেছি। ১৯৯৭ সালের ৭ই ডিসেম্বর এবং ১৯৯৮ সালের ১৮ই জানুয়ারি ৫ বছরের নিচে শিশুদের শতকরা ৯২ জন শিশুকে পালস পোলিও কর্মসূচির মধ্যে দিয়ে রোগ-প্রতিরোধ প্রতিষেধক [illegible] ব্যবস্থা করতে পেরেছি। নিশ্চয়ই এটা একটা বড় সাফল্য। তবে এই সাফল্য সম্পর্কে আমরা আত্মসন্তুষ্ট নই। আজকে ভারতবর্ষে যে অর্থনৈতিক অবস্থা যে আর্থ-সামাজিক ব্যবস্থা, এই ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে গোটা স্বাস্থ্য পরিকাঠামো এগিয়ে নিয়ে [illegible] সামনে রেখে যে পরিকল্পনা করা দরকার ভারত সরকার কখনও তা গ্রহণ করেনি। ১৯৫১ সালে প্রথম ভারত সরকার একটা পরিবার পরিকল্পনা নীতি গ্রহণ করেন। সেটা ছিল ভুলে ভরা পরিবার পরিকল্পনা নীতি। এই নীতি দেশের অনেক মানুষকে স্বাস্থ্যহীনতার দিকে ঠেলে দিয়েছে। মূল যে বিষয় প্রতিষেধক এবং মানুষকে স্বাস্থ্য সচেতন করে তোলা দরকার, পুষ্টি এবং শিক্ষার মধ্যে দিয়ে একটা মানুষকে উন্নত জীবনের দিকে নিয়ে যাওয়া, এই বিষয়গুলিকে অবহেলা করা হয়েছে। ভারত সরকার তার ভুল নীতির মধ্যে দিয়ে একটা স্বাস্থ্য নীতি ঘোষণা করেছিল সেই নীতি নিয়ে আমরা এগিয়ে যেতে পারিনি। এটা বামফ্রন্ট সরকারের দিক নির্দেশ বলুন আর নাই বলুন, আমরা ১৪ বছর ধরে বলে আসছি কমিউনিটি ইনভলভড যদি আমরা না করতে পারি, ডাক্তার হাসপাতাল এবং সারজিক্যাল যন্ত্রপাতি নিয়ে আমরা কঠিন রোগ নির্মূল করতে পারি কিন্তু সমস্ত মানুষের কাছে স্বাস্থ্য পৌঁছে দিতে পারব না। সেইজন্য আমরা কমিউনিটি ইনভলভমেন্টের উপর বেশি গুরুত্ব দিয়েছি। ভারত সরকার এই বিষয়ের উপর বেশি বেশি করে অবহেলা করেছে। আপনারা জেনে আনন্দিত হবেন যে যুক্তফ্রন্ট সরকার যখন দিল্লিতে ছিল তখন আমাদের বামফ্রন্ট সরকারের যে কমিউনিটি ইনভলভমেন্টের নীতি, নীতিগতভাবে গ্রহণ করেছে। আজকে পরিবার পরিকল্পনা আর. সি. এইচ নামে প্রোগ্রাম নূতনভাবে আবির্ভূত হয়েছে। এই প্রোগ্রামের মধ্যে দিয়ে সমস্ত কমিউনিটির মানুষকে যুক্ত করে স্বাস্থ্য ব্যবস্থা হয়েছে। আজকে বিভিন্ন জন গোষ্ঠীর মানুষকে সঙ্গে নিয়ে, তফসিলি জাতি উপজাতি অংশের মানুষ, পেছিয়ে পড়া অংশের মানুষ, বিভিন্ন গোষ্ঠীর মানুষকে সামনে রেখে সেই কমিউনিটির প্রয়োজনকে সামনে রেখে স্বেচ্ছা পরিবার পরিকল্পনা নীতি নিয়ে সরকার নূতনভাবে এগিয়ে চলেছে। আমি জানি বিরোধি দলের মাননীয় সদস্য নিশ্চয়ই আমাদের এই পরিবার পরিকল্পনা কর্মসূচি এগিয়ে নিয়ে যাওয়ার লক্ষ্যে সহযোগিতার হাত বাড়িয়ে দেবেন। মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী আবদুল মান্নান এবং সৌগত রায় মহাশয় যে

কাট মোশনগুলি এনেছেন সেই কাট মোশনের আমি বিরোধিতা করছি। আমি প্রথমেই বলতে চাই, মাননীয় আবদুল মান্নান বলেছেন যে আমাদের পরিবার পরিকল্পনা দপ্তর দুর্নীতিগ্রস্ত।

তার কাছে আমি উদাত্ত আবেদন জানাতে চাই, তাঁর কাছে যদি স্পেসিফিক কোনও উদাহরণ থাকে পরিবার পরিকল্পনা দপ্তরের দুর্নীতির ব্যাপারে, তাহলে নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করা হবে। আমাদের সরকার দুর্নীতির বিরুদ্ধে লড়াই করে ২১ বছর ধরে এখানে টিকে রয়েছে। তাঁরা তাঁদের কাট মোশনে বলেছেন যে, আমরা আমাদের পরিবার পরিকল্পনাতে সাধারণ মানুষকে খুব বেশি করে যুক্ত করতে পারছি না। আমি বলতে চাই যে, পরিবার পরিকল্পনায় গ্রহীতার সংখ্যা অনেক বেড়েছে। ১৯৮০-'৮১ সালে যেখানে ছিল ৩।। লক্ষ, সেখানে ১৯৯৬-'৯৭ সালে দাঁড়িয়েছে ১১।। লক্ষে। এই যে গ্রহীতা বা অ্যাকসেপ্টরের সংখ্যা বেড়েছে, এর দ্বারাই প্রমাণিত হচ্ছে যে আমরা মানুষের কাছে পৌঁছে যাচ্ছি। পরিবার পরিকল্পনাকে রূপায়িত করতে গিয়ে আমরা আই-ই-সি'র উপরে জোর দিয়েছি। অধীরবাবু যেটা বলেছেন, অ্যাওয়ারনেস বিল্ড আপ, মানুষকে যদি চেতনা দান না করতে পারি, তাহলে মানুষকে কোনওদিনই আমরা স্বাস্থ্য পরিষেবা পৌঁছে দিতে পারব না। সেজন্য আমরা ব্লকে ব্লকে ১৬টি জেলায় মহিলা স্বাস্থ্য সংঘ তৈরি করেছি। ৫৬ হাজার মহিলা তাতে কাজ করছেন। আই ই সি ডিভিসন 'স্বাস্থ্য কল্যাণ' পুস্তিকা প্রকাশ করার মধ্য দিয়ে সাধারণ মানুষের মধ্যে স্বাস্থ্য সচেতনতার কাজ করে চলেছে। আই ই সি ডিভিসন লোক-সংস্কৃতি পর্যদের সাহায্য নিয়ে এবং অনেক গণমাধ্যমের সাহায্য নিয়ে পরিষেবার কাজ করে চলেছে। পরিশেষে আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের এই কথা বলতে চাই যে, পরিবার পরিকল্পনায় সফলতার সঙ্গে আমরা কাজ করেছি। এটা প্রমাণিত। বিগত ১১ বছর ধরে এটা প্রমাণ করে যে আমার দপ্তর কাজ করেছে। কাজ না করলে কোনও সমালোচনা হয়না। পরিশেষে আমি এটা বলতে চাই যে, স্বাস্থ্য দপ্তরের অস্বাস্থ্যকর পরিবেশ তৈরি করে আপনারা এই প্রয়োজনীয় দপ্তরকে ভূলুণ্ঠিত করবেন না। উদাত্তভাবে আমি আহ্বান জানাই, আসুন, স্বাস্থ্য দপ্তর যাতে উন্নয়ন ঘটাতে পারে তারজন্য আমরা সমবেত প্রচেষ্টা চালাই। এই কথা বলে কাটমোশনের বিরোধিতা করে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে স্বাস্থ্য দপ্তরের ব্যয়-বরাদ্দের যে অনুমোদন চাওয়া হয়েছে, তার উপরে এখন পর্যন্ত যে আলোচনা হল তা আমি শুনেছি। আমি অল্প দু-একটি কথা বলব, খুব বেশি বলার নেই এরমধ্যে। আমাদের ব্যয়-বরাদ্দের অনুমোদন চেয়ে যে বিবৃতি আমরা দিয়েছি, তার মূল কথা হচ্ছে যে, আমাদের এই রাজ্যের মানুষের স্বাস্থ্য, হাসপাতাল চাহিদার বাইরে অনেক দূর পর্যন্ত

প্রসারিত। শুধু হাসপাতাল, চিকিৎসার যন্ত্রপাতির উপরে দৃষ্টি নিবদ্ধ করে থাকলে আমরা মানুষের কাছে পৌঁছুতে পারব না—এটাই আমরা বলার চেষ্টা করেছি। এরজন্য দরকার মানুষকে সক্রিয় করা। স্বাস্থ্য একটা অধিকার, একটা মর্যাদা। তাকে তৈরি করে গড়ে তোলা, এটা মানুষের সৃষ্টিশীল একটা কাজের অন্তর্ভুক্ত। এখন কোনও মানুষ নিশ্চেষ্ট হয়ে থাকবেন, তাকে পরিষেবা দিয়ে সুস্বাস্থ্যের অধিকারী করে দেবেন, এইরকম ব্যবস্থা পৃথিবীতে কোনওদিন হবে না, আমাদের দেশেও হবে না। আমরা এটা বলার চেষ্টা করছি। আমার খুব ভাল লাগল, বিশেষ করে তপতি সাহা, ব্রহ্মময় নন্দ এবং পরভিন কুমার তাঁরা এটার উপরে জোর দিয়েছেন। আমি একজন ভারপ্রাপ্ত সদস্য হিসাবে তাঁদের প্রতি কৃতজ্ঞতা জানাচ্ছি। আমি বিরোধী পক্ষের মাননীয় সদস্যারা যেটা গ্রহণ করেছেন—সেটি হচ্ছে হাসপাতাল—সে সম্পর্কে দু-একটি কথা বলতে চাই, বেশি বলব না। আমাদের এ রাজ্যে যে হাসপাতালগুলো আছে, সেগুলো রাজ্য সরকার তৈরি করেছে। ভারতবর্ষে এটা একটা অসাধারণ ব্যবস্থা, এটা আর কোথাও নেই। এখানে ৯০ লক্ষ লোকের চিকিৎসা হয়, তার বদনাম করলে চলবে না। এটি একটি বিরাট সংগঠন। এখানে বহু মানুষ রয়েছেন। এরজন্য বহু মানুষের দরকার বহু সহযোগিতা দরকার।

[5-00 — 5-10 p.m.]

সেটা ভাল করে করতে গেলে অনেক সহযোগিতা দরকার। এখানে কিছু মানুষ ঠিক করেন যে বিধানসভাতে একরকমভাবে প্রস্তাব আলোচনা করবেন আর সেখানে গিয়ে ভাঙচুর করবে। আপনারা জানেন যে, ৭০ লক্ষ লোকের চিকিৎসা এখানে হয়, এটাকে বাঁচানো দরকার। প্রত্যেকদিন যদি সেখানে ভাঙচুর হয়, তাহলে সেখানে শৃঙ্খলা বজায় রাখা যায়? সেই কারণে এই শৃঙ্খলা বজায় রাখার জন্য আমরা কতগুলো শৃঙ্খলা আনার জন্য ব্যবস্থা করেছি। আইডেনটিটি কার্ড চালু করতে চেয়েছি সবার উপরে। ঠিক এটা যখন চালু করব, ইম্পোজ করব তখন সবাই মেনে নিক। কিন্তু আমরা লক্ষ্য করে দেখছি যে, হামলা হচ্ছে—কার উপরে না, যিনি নিজে চিকিৎসা করেন না, যিনি ব্যবস্থাপনা দেখেন, সুপারিনটেনডেন্ট। সেই সুপারিনটেনডেন্টের অফিসের কাচ, তার টেবিল, টেলিফোন ইত্যাদি ভাঙচুর হয়। এগুলো বন্ধ করুন যদি সত্যি আপনাদের হাসপাতালের প্রতি দরদ থাকে। তা না হলে তো আমরা কিছু করতে পারব না। দুনম্বর কথা হচ্ছে—আমাদের কি আরো হাসপাতালের দরকার নাকি যেগুলো আছে সেগুলোকেই বাঁচানো দরকার? আমার মনে হয় এগুলোকে আরো শক্তিশালী করা দরকার। এই হাসপাতালের এই স্বাস্থ্য ব্যবস্থার মধ্যেই তো পশ্চিমবঙ্গে মৃত্যুর হার ভারতবর্ষের মধ্যে সবচেয়ে নিচে নেমে এসেছে। হাজার জনের মধ্যে ৮ জনের মৃত্যু হচ্ছে। মাননীয়া মিনতি ঘোষ তো বললেন যে জন্মহার কিভাবে কমছে, শিশু মৃত্যুর হার কিভাবে কমছে, এগুলো তো অসত্য কথা নয়, সত্য ঘটনা। আমরা যদি মৃত্যুর হার কমাতে পারি, অসুস্থতার হার কমাতে পারি

তাহলে যে ব্যবস্থা আছে, সেটাকেই তো ভাল করে গড়লে ক্ষতি কি আছে? সেখানে অনেক হাসপাতাল গড়ে তুলতে হবে কেন, তার দরকার কি আছে? আসলে আপনাদের যারা খবর দিচ্ছেন, আপনাদের ব্রিফ করছেন, যেন তারা ঠিকভাবে ব্রিফটা করেন। আপনারা নিজে কেন পড়ে দেখেন না? আমি নিজে প্রস্তাব করেছি যে, টাকার অঙ্ক বেশি করার দরকার নেই। টাকার অঙ্ক ছোট করে দিন। এইকথা অর্থমন্ত্রীকে প্রস্তাব হিসাবে দিয়েছি। তিনি বুঝেছেন এর একটা যুক্তি আছে। সেখানে কোথায় বাড়ল বরাদ্দ আর কোথায় কমল সেটা একটু পড়ে নেবেন। আমরা বলেছি যাকে চলতি ভাষায় বলা হয় কোর সেক্টর, তাতে টাকা বাড়ানো হবে এবং আমাদের যে বিবৃতি দিয়েছি তাতে বলে দিয়েছি যে, আমরা কি করতে চাইছি। কোর সেক্টর মানে হচ্ছে প্রাইমারি হেল্‌থ কেয়ার। প্রাইমারি হেল্‌থ কেয়ারের মাঝে থাকবে উপকেন্দ্র। কোর সেক্টর মানে সেখানে কোনও প্রাইমারি হেল্‌থ চিকিৎসক নেই। চিকিৎসকহীন স্বাস্থ্য ব্যবস্থা। সেটাকে অবলম্বন করে তারা সেখানেই চিকিৎসা করাবে। যখন সম্পূর্ণ চিকিৎসার দরকার হবে তখন তারা আসবেন ব্লক বা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে। আমরা ব্লক প্রাথমিক কেন্দ্রটিকে শক্তিশালী করতে চাই। যেখানে ব্লক প্রাথমিক কেন্দ্রের নিচে যে কেন্দ্রগুলো আছে, যাকে এক সময়ে বলা হয়েছিল সাব-সিডিয়ারি হেল্‌থ সেন্টার, এখন এগুলোকে বলা হয় নিউ পি এইচ সি বা পি এইচ সি। এগুলোকে আমরা বিকেন্দ্রিত ব্যবস্থার মাধ্যমে পঞ্চায়েতি ব্যবস্থাকে দিতে চাই। আমরা চাপিয়ে দিতে চাই না, আমরা বলেছি, দেখুন আপনারা এটাকে গ্রহণ করতে পারবেন কিনা, আমরা আপনাকে সাহায্য করব, অর্থ দেব। আপনারা চিকিৎসক নিয়োগ করবেন, আপনারা সেখানে কর্মী নিয়োগ করবেন, আপনারা সেবিকা নিয়োগ করবেন, দেখুন না পারেন কিনা। আসুন না একটা পরীক্ষা-নিরীক্ষা করি, তারজন্য আমাদের টাকার দরকার, আমরা প্রচুর অর্থ বাড়িয়েছি। আমরা টাকার অঙ্ক কমিয়েছি কিন্তু কোর সেক্টরে টাকা বাড়িয়েছি। এখানে অনেকে বলেছেন, তাদের কাটমোশনে যে, সংক্রামক রোগ আমরা নাকি দমন করতে পারিনি। এটা কি এতোই সহজ ব্যাপার? এটা এতো সহজ ব্যাপার নয়, আমরা ধারাবাহিকভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছি। সারা রাজ্য ধরে চেষ্টা চালিয়ে যাচ্ছি। কিন্তু আমাদের সেই এলাকার মানুষের কি কোনও কর্তব্য নেই? আচ্ছা, ডায়েরিয়াতে মানুষ কেন মারা যাবে? ডায়েরিয়াতে যে মানুষ মারা যাবে তার তো কোনও বৈজ্ঞানিক কারণ নেই। কিন্তু তা সত্ত্বেও ডায়েরিয়াতে মানুষ মারা যাচ্ছে। শুধু যে আমরা হাসপাতালের উপর নির্ভর করে থাকব এতো হতে পারে না। পশ্চিমবঙ্গে এটা রেকর্ড এবং আপনারা আশা করি প্রশংসা করবেন যে, কখনই একটা বড় ধরনের কোনও ঘটনা ঘটে বা একটা দুর্ঘটনা ঘটে, একটা ডিসেস্টার ম্যান মেড হতে পারে, ন্যাচরাল ক্যালামেটি হতে পারে স্বাস্থ্য দপ্তর সেখানে সঙ্গে সঙ্গে গিয়ে হাজির হয়। চুঁচড়ার ঘটনাতেও তাই, হাওড়ার গ্যাস লিকের ঘটনাতেও তাই, মেদিনীপুর যখন ওই ন্যাচরাল ডিসেস্টার হল, ঘূর্ণিঝড় হয়ে গেল তাতেই তাই। ঘটনা ঘটে যাবার আগে তো

নয়, ঘটনা ঘটে যাবার পরেই যাবে। ঘটনা ঘটে যাবার সঙ্গে সঙ্গে কাজটা কে করবে—তার আগের কাজটা সেখানে পরিবারের লোককে করতে হবে। সেখানকার পাড়া-পড়শীদের করতে হবে সেখানকার জনপ্রতিনিধিকে করতে হবে। তাদেরকে বলতে হবে—দেখ ভাই ম্যালেরিয়ার আপনার সম্ভাবনা থাকে তাই জ্বর হওয়ার সঙ্গে সঙ্গে তাকে প্রিসাম্পটিভ ট্রিটমেন্টের জন্য নিয়ে যাওয়া।

ম্যালেরিয়ার অব্যর্থ ঔষধ আছে, মরবে না। কে বলেছে, ড্রাগ রেজিস্টেন্স-এ ম্যালেরিয়ায় দেশ ভরে গিয়েছে। দু-একজন লোক বলে দিয়েছে, একটা বিবৃতি বেরিয়ে যাচ্ছে, সেটাই সত্যি? এখন পর্যন্ত বেশির ভাগ ক্ষেত্রে malaria responding to malaria drugs. আপনাদেরকে বললাম, এটা সত্যি ঘটনা নয়। আমি গত বছরে নাম দিয়ে বলে দিয়েছি যে মৃত্যুগুলি হয়েছে, কি রকম জটিল অবস্থায় রোগীদের হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে। একটা মানুষেরও মৃত্যু হত না, তাদের যদি প্রপার ট্রিটমেন্ট হত তাহলে মরত না। এইগুলি গুরুত্বপূর্ণ ঘটনা, মানুষেরা জানেন। এইগুলি কেন আমরা মানুষের কাছে দাবি করব না ; তাদের কাছে যাব না? প্রথমে প্রতিরোধ ব্যবস্থা আপনারা গড়ে তুলুন। একজন সদস্য বলছিলেন, আমি বেশি সময় নষ্ট করতে চাই না। কলকাতায় ঘরে ঘরে যদি মশার জন্ম হয়, কত জন আমাদের স্বাস্থ্যকর্মী আছে তারা বাড়ি বাড়ি গিয়ে মশাগুলিকে মেরে দিয়ে আসবে? বাড়ির লোকেরা কিছু করবে না এ হতে পারে কখনও? সেইজন্য আপনাদের লোকেদের সহযোগিতা চাই। আমরা কর্পোরেশনের সঙ্গে মিলে আমাদের রাজ্যে আমাদের সরকারের যারা আছে সবাই মিলে আমাদের ওয়ার্ড ভিত্তিক আমরা কাজে নেমেছি। মেয়র ঘুরছেন, আমি নিজে ঘুরেছি, আপনাদের কংগ্রেসের কাউন্সিলাররা, তার ঘুরছেন। কি অবস্থা। মশা দমন করতে হবে, সবাই মিলে করতে হবে, এই কথা ঠিক। জ্বর হলেই তাকে প্রিজামটিভ ট্রিটমেন্টে যেতে হবে এটা যেন কারুর ভুল না হয়। না হলে ম্যালেরিয়ায় বড় রকমের ক্ষতি হবে। এটা সবাইকে মিলে করতে হবে। ১/২ জনকে দোষী করে লাভ নেই। একই কথা কাট মোশনে বলা হয়েছে। আমরা এইডস ইত্যাদি নিয়ে ব্যস্ত, বেশি কিছু করিনি, আমরা এইডস নিয়ে [illegible] পশ্চিমবাংলায় সেটা সবাই মিলে করতে হবে। এখন পর্যন্ত পশ্চিমবাংলায় এক লক্ষ স্ক্রিনিং করেছি, তার মধ্যে ১,১০০ জনের মধ্যে এইচ. আই. ভি. পজিটিভ, আর ফুল গ্রোন এইডস যাকে বলা হয় তার সংখ্যা ১০২/১০৪। এটা ভারতবর্ষের অন্যান্যগুলি বড় রাজ্যের তুলনায় অনেক কম আছে। এতে আত্ম সন্তুষ্ট হওয়ার কোনও কারণ নেই। এটা আরও কমে রাখতে হবে। এটা অনেকটা বোঝবার ব্যাপার আছে। তার জন্য আমাদের যেটা করা দরকার তরুণ-তরুণীদের কম বয়সীদের বোঝাতে হবে, তাদের জীবনে আচার আচরণে পরিবর্তন আনা দরকার। এবং তাদের মধ্যে এটা করার জন্য সাহস সঞ্চয় করা, এটায় হাসপাতাল খুব বেশি কিছু করবে না। এটায় খুব বেশি চিকিৎসা করতে

পারবেন না। এটায় খুব বেশি ক্লিনিক্সগুলি কিছু করবে না। এটায় খুব বেশি চিকিৎসা করতে পারবেন না। এটায় খুব বেশি ক্লিনিক্সগুলি কিছু করতে পারবে না। তাদের কথায় অনেকে নিশ্চয় উপকৃত হবে। আমাদের এই ব্যাপারে কিছু করণীয় আছে, সেখানে কি ধরনের কাজ হচ্ছে, কাদের নিয়ে কাজ হচ্ছে, সেই ব্যাপারে যদি আমাদের জনপ্রতিনিধিদের তাদের সাহায্য সহযোগিতা পাওয়া যায় তাহলে অনেকদূর এগিয়ে যেতে পারব। আর যদি অপেক্ষা করি, যেটা মাননীয় সদস্য বলছিলেন, আমরা অপেক্ষা করে আছি, করতে হবে, কবে কঠিন অসুখ হবে, তখন আমরা বলব হাসপাতাল কি করছে। এই প্রসঙ্গে বলি, এই ব্যাপারে বিস্তারিত তথ্য পরে দেব। আমি সকাল বেলায় তথ্য দিয়েছি, ঔষধ উপকরণের অভাব আমাদের কিছু নেই, মোটামুটি ঔষধ উপকরণ যা দরকার তা আমাদের আছে। তাতে মোটামুটি চিকিৎসা হচ্ছে, ভালও হচ্ছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা যখন বলছিলেন, তখন এদিক থেকে কেউ কোনও কথা বলেনি, তাপসবাবু প্লিজ টেক ইয়োর সিট।

**শ্রী পার্থ দে ঃ** আইন শৃঙ্খলা সরকারের ব্যাপার, আমি সকাল বেলায় বিবৃতি দিয়েছি। আমি এখন তার পুনরাবৃত্তি করতে চাই না। এটা এইভাবে থাকবে। স্টেডি সাপ্লাই থাকবে। এতে কোনও সন্দেহ নেই। আমাদের দেশের মানুষকে সচেতন করা দরকার। উচ্চমূল্যের ঔষধ, উচ্চ মূল্যের যন্ত্রপাতি, বেশি মূল্যের টেকনোলজির উপরে অকারণ নির্ভরশীলতা, আমি একটা পরীক্ষা করে দেখেছি, তথ্যগুলি আমি দেব, আমি যে ডায়গনস্টিক এর কথা প্রায় বলি, সি. টি. স্ক্যান, এম. আর. আই.-এর ব্যাপারে সমীক্ষা করে দেখা যাচ্ছে, যতগুলি ক্ষেত্রে সেখানে পরীক্ষা নিরীক্ষার জন্য পাঠানো হচ্ছে, ৯০ ভাগ ক্ষেত্রে তাদের মধ্যে কোনও অ্যাবনর্মালিটি পাওয়া যাচ্ছে না।

[5-10 — 5-20 p.m.]

শুধু দশ ভাগ ক্ষেত্রে অ্যাবনর্মালিটি পাওয়া যায়। যারা যন্ত্রপাতি সাহায্য ব্যতিরেকে চিকিৎসা করেন, যারা ক্লিনিকালি ট্রিটমেন্ট করেন, সেই ক্লিনিসিয়ানরা দেখে পেসেন্টদের যে ডায়াগোনেসিস করছেন তার ৮৬ পারসেন্টের মধ্যে অ্যাবনর্মালিটি পাওয়া যাচ্ছে। অদ্ভুত ধরনের ঘটনা, অথচ আমরা অনবরত প্রচারের দ্বারা প্রভাবিত হয়ে আরও বেশি যন্ত্র, আরও নানারকম সফিসটিকেটেড প্রসিডিওর এই দিকে ধাবিত হচ্ছি। এতে আমাদের সমাজের উপরে একটা অকারণে চিকিৎসা সম্পর্কে, স্বাস্থ্য সম্পর্কে ভুল ধারণা সৃষ্টি হচ্ছে এবং ব্যবসায়ী প্রতিষ্ঠানগুলো তারা তাদের লাভের বোঝা আমাদের উপর চাপিয়ে দিচ্ছে। আমরা তো এই দিকে যেতে চাই না। আমরা পরিকল্পনা করছি এবং সেই পরিকল্পনা

কার্যকর করছি। খবরাখবর যেগুলো মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা পাচ্ছেন তা সত্য নয়। কোনও মেডিক্যাল কলেজ হাসপাতালে সারা বছর কি দরকার তার একটা তালিকা আমরা প্রস্তুত করতে বলছি, কলেজ কাউন্সিলের মিটিং করতে বলছি, হাসপাতালের ম্যানেজমেন্ট কমিটিকে প্রাইওরিটি ঠিক করতে বলেছি এবং সরকারের যে টেকনিকাল অ্যাডভাইসরি কমিটি আছে তারা বসে ঠিক করছেন। আলাদা একটা তালিকা দিয়ে এলে তো হবে না, আমাদের এই এই নেই। একাডেমিক যে কমিটি আছে, একাডেমিক যে কাউন্সিল আছে তারা ঠিক করবে। কোন যন্ত্র কোথায় বসবে সেটা আমরা ঠিক করছি না। আমরা যেটা করছি তাতে আপত্তিটা কোথায়? আপত্তিটা এখানে ১/২ জন তাদের প্রভাব খাটিয়ে আগে করে নিতেন, এখন কিন্তু তা হবে না। সেই অনুযায়ীই প্ল্যান আরম্ভ হয়েছে এবং এই ভাবেই বিভিন্ন যে মেডিকাল কলেজ আছে, হাসপাতাল আছে, স্বীকৃত পোস্ট গ্র্যাজুয়েট ইনস্টিটিউশন আছে তারা তাদের প্রাপ্য পেয়ে যাচ্ছে, কোনও সমস্যা হচ্ছে না। কেউ যদি মনে করেন আমাকে আলাদা করে পেতে হবে, তা তো হতে পারে না। আমাদের দেশে চিকিৎসার ব্যাপারে যে ব্যবস্থা আছে তার মধ্যেই বন্টন করতে হবে। চিকিৎসকের ব্যাপারে এবং শিক্ষকদের ব্যাপারে আমরা এই কয়েক মাসের মধ্যে পশ্চিমবাংলায় মেডিক্যাল এডুকেশন সিস্টেমের মধ্যে যত শিক্ষকের পদ শূণ্য ছিল সমস্ত শিক্ষকের শূণ্য পদ আমরা ভর্তি করে দিয়েছি। উনি বলছেন আমরা নাকি ভর্তি করিনি। আমাদের যে হেলথ সেন্টারগুলো রয়েছে বিভিন্ন গ্রামে বা বিভিন্ন এলাকায় ছড়িয়ে, সেখানকার জন্য আমরা পি. এস. সি.-র মাধ্যমে যে ডাক্তার পাচ্ছি তার থেকেই আমরা নিয়োগ করতে শুরু করেছি ইতিমধ্যে আপনারা তা শুনেছেন। এছাড়াও ইতিমধ্যে যারা কন্ট্রাক্টে ছিলেন, আমরা বলেছি এখনই তাদের বাদ দিয়ে দেবেন না। কারণ আমরা নতুন পি. এস. সি.-র ডাক্তার সেখানে যোগ দেওয়ার পর আমরা চিন্তা করব তাদের আমরা ছেড়ে দিতে পারি কিনা। কাজেই এই নীতির উপর দাঁড়িয়েই আমরা চলছি এবং এই নীতি কার্যকর করার জন্য আমরা মাননীয় সদস্যদের সহযোগিতা পাচ্ছি। নইলে আমাদের দেশের অনেক ক্ষতি হবে, অনেক ভুল বোঝাবুঝি হয়ে যাচ্ছে। আমরা শুধু হাসপাতালের কথায় আলোচনা করছি, কিন্তু হাসপাতালের বাইরে যে বিরাট একটা ক্ষেত্র রয়েছে, স্বাস্থ্য তো সেখানে। মানুষ কি করে চলবেন, তিনি কি করে তার পরিচ্ছন্নতা বজায় রাখবেন, তিনি তার ন্যূনতম স্বাস্থ্য কি করে বজায় রাখবেন। আমরা জানি আমাদের যারা বিশেষজ্ঞ, সত্যিকারের চিকিৎসার সঙ্গে যারা জড়িত তারা বলছেন একটা হচ্ছে সংক্রামক অসুখ, এইগুলো আটকাবার একটা ব্যবস্থা আছে। আরেকটা অ-সংক্রামক অসুখ এইগুলো আটকে দেওয়া যায়, এইগুলো প্রিভেন্ট করা যায়। একেবারে শৈশব থেকে কতগুলো অভ্যাস করা দরকার, যেমন পরিচ্ছন্নতা, নিয়মিত হাত-ধোওয়া, নিয়মিত জল খাওয়া। এই সব শুনলে তো আপনারা হাসবেন। এইগুলো কোনও সফিসটিকেটেড কথা নয়, এইগুলো কে বলবে। আপনারা এগুলো চেষ্টা করতে পারেন। যখন একান্তই.

চিকিৎসকের প্রয়োজন হবে তাদের নিজস্ব কর্মক্ষেত্র আছে, সেখানে আপনারা তাদের কাজে লাগান। সেইজন্য আমরা যেটা বলতে চাইছি, সমগ্র স্বাস্থ্য পরিকল্পনার ভেতরে এই চিকিৎসা এবং হাসপাতালের একটা সীমাবদ্ধ ভূমিকা আছে, এটাকে যেন তার বাইরে নিয়ে যাই।

আমাদের রাজ্যে বেসরকারি ব্যবস্থা আছে এবং থাকবে। শুধু সরকারি ব্যবস্থাই থাকবে, এটা আমরা বলতে পারি না। যাতে সরকারি ব্যবস্থা এবং বেসরকারি ব্যবস্থা পাশাপাশি সহযোগিতা করে চলতে পারে তার ব্যবস্থা করতে হবে। সেইজন্য সম্প্রতি আমরা ক্লিনিক্যাল এস্ট্যাবলিশমেন্ট আইন এনেছি। এই আইনের যে সংশোধন এই সভা গ্রহণ করেছে, তার জন্য সরকারি [illegible] বেসরকারি ব্যবস্থার মধ্যে সমন্বয়-সাধন করতে চাইছি। এটাকে আরও শক্তিশালী [illegible] আর একটা দেখতে হবে, যাতে আমরা প্রফেশনালদের উপর অতি[illegible] না করি। সামান্য ব্যাপারে যেন পেশাদারদের উপর নির্ভর না করি। বাস্তব ঘটনা [illegible], একজন পেশাদার তৈরি করতে কত ব্যয় করতে হয়, কত মেধাবী ছাত্রের মধ্যে থেকে বাছাই করে এটা করতে হয়।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Mr. Atish Chandra Sinha, whether your members will stop or not ? Mr. Banerjee, will you please sit ? I am on my legs. And you are a lawyer member—most honoured and dignified member. You should understand the rules. Not now, please. Let the Minister finish.

**শ্রী পার্থ দে :** আমরা যদি ভাবি, আমাদের এই পেশাদার মানুষেরা সর্বত্র যাবেন, সেখানে থাকবেন, সেটা একটু অতিরিক্ত প্রত্যাশা হয়ে যাবে। সারা পৃথিবীর, বিশেষ করে ভারতবর্ষের যে অভিজ্ঞতা সাম্প্রতিক কয়েক বছরের, সেখানে এই ধরনের পেশাদারি মানুষ যেখানে যেখানে বাস করেন, দূরবর্তী এলাকার মানুষ তাদের সব সময় পাবেন না। অকারণ রাগ করে লাভ নেই, এটা বাস্তব পরিস্থিতি।—তাহলে কি কাজ আটকে থাকবে? এখানেই মূল সমস্যার মুখোমুখি হওয়ার প্রশ্ন। কেন আমরা বসে থাকব? কেন আমাদের পেশাদার যারা আছেন তাদের সাহায্য, সহযোগিতা নিয়ে আমরা সাধারণ মানুষরা কাজ করব না? এর জন্য যেটুকু প্রশিক্ষণ দরকার, পারস্পারিক সহযোগিতা দরকার, সেটা আমরা করতে পারব। সেই জন্য আমরা বলি, যারা সরাসরি পেশাদার নয়, অপেশাদার, আধা-পেশাদার-প্রফেশনাল, প্যারা প্রফেশনাল, এবং ভলান্টিয়ার—এই ভলান্টিয়ারদের আমরা কাজে লাগাতে চাই। এই ভলান্টিয়াররা অসম্ভবকে সম্ভব করেন, এটা সবাই জানেন। আমাদের সমাজে এটা পুরোপুরি প্রমাণিত হয়েছে যে, যারা স্বেচ্ছায়

কাজ করেন, তারা অসম্ভবকে সম্ভব করেন—যদি তাদের উপযুক্ত প্রশিক্ষণ থাকে, উপযুক্ত কাজের পরিকল্পনা থাকে। সেইজন্য আমরা উন্নয়ন পরিকল্পনার অংশ হিসাবে স্বাস্থ্য পরিকল্পনাকে আনতে চাইছি, এইজন্য সাক্ষরতা এবং শিক্ষা-পরিষেবাকে আনতে চাইছি। যদি স্বাস্থ্য শিক্ষা এবং উন্নয়ন পরিকল্পনা এক সাথে করতে চাই, তাহলে এই দায়িত্ব পঞ্চায়েত ছাড়া কাকে দিতে পারি? পঞ্চায়েত হচ্ছে প্রত্যক্ষ ভাবে নির্বাচিত মানুষের প্রতিনিধি। আমাদের দেশের সংবিধান পঞ্চায়েতকে এই দায়িত্ব দিয়েছে। পঞ্চায়েতকে উন্নয়নের দায়িত্ব দিয়েছে কৃষির জন্য, শিল্পের জন্য, সেচের জন্য এবং শিক্ষা, স্বাস্থ্যের জন্য। অন্য কে এই দায়িত্ব নিতে পারে? সেইজন্য আমরা অন্য একটা বিকেন্দ্রিকৃত ব্যবস্থার মাধ্যমে স্বাস্থ্য ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যেতে পারব বলে বিশ্বাস করি। আমরা লক্ষ্য করে দেখেছি, যেখানে মানুষ অংশগ্রহণ করেছে, যেখানে সত্য সত্য এই সাক্ষরতার আন্দোলন হয়েছে, সেখানেই এই সমস্যা কমানো গেছে।

[5-20 — 5-30 p.m.]

আমরা নিজেরা লক্ষ্য করে দেখেছি যে সংক্রামক অসুখগুলো ধারাবাহিকভাবে নিয়ন্ত্রণ করার চেষ্টা করা হচ্ছে। অনেকগুলো কর্মসূচি গৃহীত হয়েছে। অনেকগুলো কর্মসূচি পালন করা হয়েছে। কিন্তু কর্মসূচি পালন করার পর আমরা দেখেছি যে অভিপ্রেত যে ফল, সেটা আমরা পাচ্ছি না। তার উত্তর কি? আমরা পরাজয় স্বীকার করছি। যখন অসুস্থ রোগের নিরাকরণের যে কর্মসূচি আমরা নিয়েছি তা সাফল্যমন্ডিত না হলে আমরা চুপ করে থাকব? আমরা দেখলাম আমরা কি ব্যবস্থা গ্রহণ করতে পারি। আমরা কোনও পরীক্ষামূলক কর্মসূচি গ্রহণ করতে পারি কিনা। এই কর্মসূচির মধ্যে কোনও মানুষকে টেনে আনতে পারি কি না? আজকে তাই গণ আন্দোলন, স্বাস্থ্য, শিক্ষা, সমাজকল্যাণকে এক সঙ্গে করে টেনে নেবে সেটাই সবচেয়ে জরুরি। আমাদের কিছু দায়িত্ব থেকেই যায়। কিন্তু একটা ব্যাপার হচ্ছে যে নানা ধরনের অভ্যাস গড়ে উঠেছে, যে কুঅভ্যাসের কুপ্রভাব এর মধ্যে আমরা এসে দাঁড়িয়েছি। আরেকটা ব্যাপার হচ্ছে সংকীর্ণ ব্যবসায়িক স্বার্থ। সব সময়ে একটা প্রচার চলে এবং বুদ্ধিমান লোকেরা ব্যবসায়িক স্বার্থের শিকার হচ্ছে। তবুও এই অবস্থা চলার মধ্যে দিয়ে আমরা মৃত্যুর হার কমাতে পেরেছি, অসুস্থতার হার কমাতে পেরেছি, এটা কম কথা নয়। তবে এটাও ঠিক যে যতটা কাজ হওয়া দরকার আমরা সেটা করতে পারছি না। একটা জিনিস আমি লক্ষ্য করেছি যে সমস্ত সদস্যদের বক্তৃতার মধ্যে একটা সাধারণ সুর বেরিয়ে এসেছে। তা হল নির্ভয়ে চিকিৎসক সমাজের উপর মানুষ আর নির্ভর করতে পারছে না। স্বাস্থ্যের দাবি ক্ষতিগ্রস্থ হচ্ছে। বিরোধীপক্ষের আলোচনা শুনেছি, সরকার পক্ষের সদস্যদের আলোচনা শুনেছি, আশা করি এই আলোচনার সুর তাদের কাছে পৌছবে। এটা তো ঠিকই যতটা মানুষের পাওয়া দরকার আমরা সেটা দিতে পারছি না। এটা আমাদের লজ্জার কথা। মাননীয় সদস্যরা

যে অভিযোগগুলো এখানে বলেছেন, কতগুলো অভিযোগ আমার কাছে এসেছে, কতগুলো আসেনি। যেগুলো আমার কাছে এসেছে সেগুলোর তদন্ত করেছি; তদন্ত করে ফলাফল অনুসারে ব্যবস্থা নিয়েছি। আমি কোনও দলের কথা শুনে চলি এটা ঠিক কথা নয়। যে সদস্যদের নাম বলা হয়েছে—এই সভার সভ্য নন সেই সংগঠনগুলোর নাম করেছেন তারা এই সভার কাছাকাছি নয় কেন এই সমস্ত কথা বলা হচ্ছে, স্বাস্থ্য দপ্তরের নয়, যাদের কোনও দোষ নেই তাদের কেন টেনে আনা হচ্ছে? এটা ঠিক নয়। স্বাস্থ্য দপ্তরের সবাই অপরাধী এটা ভাবা ঠিক নয়। যারা কাজ করেন তাদের সম্পর্কে তো কোনও প্রশংসার কথা শুনলাম না। একটা কথা উঠেছে জিয়াগঞ্জ হাসপাতাল সম্পর্কে। মিশনারিরা এটা চালাতে পারেনি। চলে গেছেন। সরাসরি সরকারি ব্যয়ে এই ধরনের প্রতিষ্ঠান চলতে পারে না। আমরা চাইছি কিছু নির্বাচিত প্রতিষ্ঠান—জেলা পরিষদ, বিকেন্দ্রিত ব্যবস্থায় তারা এটা নিতে পারেন কি না? আমরা সরকারের তরফে নিশ্চয়ই চেষ্টা করব।

আমরা নিশ্চয়ই কিছু সাহায্য করব, পাশে দাঁড়াব। কিন্তু এটা একটা বিশাল ব্যাপার এটা আমরা রাতারাতি তৈরি করতে পারব না। এখানে বলা হল যে জমি আছে। এই জমি থেকে রেভিনিউ তুলতে দেওয়া হবে। সেখানে জমি আছে, কি না আছে সেটা বড় কথা নয়, তবে কিছু করতে হবে, ব্যয় করতে হবে। আমরা যা নিয়েছি সেগুলিকে আগে ভালভাবে চালাই—জিলা পরিষদের সঙ্গে আমাদের কথা হয়েছে, আলোচনা হয়েছে। তাদের কিছু প্রতিষ্ঠানের সঙ্গে আমাদের কথা বলতে শুরু করেছে, তারা প্রাথমিক ভাবে আগ্রহ প্রকাশ করেছেন। আপনারা যখন শুনতে চান না তখন আর বলব না। আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি এবং এই আবেদন যাতে গৃহীত হয় তার জন্য আবেদন জানাচ্ছি।

## Demand No. 32

**Mr. Deputy Speaker :** There are 33 Cut Motions in Demand No. 32. I now put to vote all the Cut Motions except Cut Motion Noes. 2, 3, 7, 8, 12, 13, 15, 22, 23, on which I understand the division will be demanded.

The Cut Motions (Cut Motion Nos. 1, 4-6, 9-11, 14, 16-21, 24-33) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Cut Motion (Cut Motion Nos. 2, 3, 7, 8, 12, 13, 15, 22, 23)

that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and a division was taken with the following results :—

NOES

Bagdi, Shri Bijay

Bag, Shri Kartick Chandra

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Haripada

Biswas. Shri Kaliprasad

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chatterjee, Shri Pratim

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Sibendra Narayan

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Somendra Chandra

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Rabin

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Gayen, Shri Nripen

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Hafiz Alam Sairani, Shri

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshmi Ram

Kisku, Shri Upen

Maitra, Shri Banshi Badan

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mandal, Dr. Ramchandra

Mistry, Shri Bimal

Mondal, Shri Rabindranath

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Shri, Brahmamoy Nanda

Mukherjee, Shri Pratyush

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sengupta, Shri Purnendu

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Shri Prabodh Chandra

Sk. Jahangir Karim, Shri

Zamadar, Shri Badal

AYES

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abul Basar Laskar, Shri

Banerjee, Shri Shyamadas

Banerjee, Shri Tapas

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chakraborty, Shri Goutam

Das, Shri Sanjib Kumar

De, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Humayun Reza, Shri

Lahiri, Shri Jatu

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Mukherjee, Shri Kamal

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sinha, Shri Atish Chandra

Sultan Ahmed, Shri

**The Ayes being 22 and Noes 47.**

The Cut Motions were lost.

[5-30 — 5-39 p.m.]

**Demand No. 32**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 701,85,00,000 be granted for expenditue during the year 1998-99 under Demand No. 32, Major Heads : "2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 233,95,00,000 already voted on account)

was then put and agreed to.

**Demand No. 33**

**Mr. Deputy Speaker :** There are 5 cut motions. I now put to vote cut motion Nos. 4 & 5. On Cut Motion Nos. 1, 2, and 3, I understand a division will be demanded.

The motions (Cut Motion nos. 4 & 5) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions (Cut Motion nos. 1-3) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and a division was taken with the following results :—

NOES

Bagdi, Shri Bijay

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Haripada

Biswas, Shri Kaliprasad

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chatterjee, Shri Pratim

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Sibendra Narayan

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Somendra Chandra

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Rabin

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Gayen, Shri Nripen

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Hafiz Alam Sairani, Shri

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshmi Ram

Kisku, Shri Upen

Maitra, Shri Banshi Badan

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mandal, Dr. Ramchandra

Mistry, Shri Bimal

Mondal, Shri Rabindranath

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Nanda, Shri Brahmamoy

Ray, Shri Bachha Sakti Mohan

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sengupta, Shri Purnendu

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Shri Prabodh Chandra

Sk. Jahangir Karim, Shri

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abul Basar Laskar, Shri

Banerjee, Shri Shyamadas

Banerjee, Shri Tapas

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Das, Shri Sanjib Kumar

De, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Humayun Reza, Shri

Lahiri, Shri Jatu

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Samar

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sinha, Shri Atish Chandra

Sultan Ahmed, Shri

The Ayes being 22 and Noes 46.

The Cut Motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 110,33,93,000 be granted for expenditue under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 36,78,00,000 already voted on account)

was then put and agreed to.

**Demand No. 34**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 93,86,00 000 be granted for expenditue under Demand No. 34, Major Head : "2211—Family Welfare" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 31,30,00,000 already voted on account)

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5.39 p.m. till 10 a.m. on Saturday, the 27th June, 1998, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Saturday, the 27th June, 1998 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 5 Ministers, 3 Ministers of State and 75 Members.

[11-00 — 11-10 a.m.]

## LAYING OF RULES

**West Bengal Panchayat (Election) Rules, 1974 published under notification No. 4994/PN/0/1/3R-1/97 dt. 7.11.97**

**Shri Birendra Kumar Moitra :** Sir, with your kind permission I beg to lay the West Bengal Panchayat (Election) Rules, 1974 published under notification No. 4994/PN/0/1/3R-1/97 dt. 7.11.97.

**Rules regulating the recruitment to the posts of Extention Officer for Panchyats under the Directorate of Panchyats and Rural Development, West Bengal published under notification No. 4590/PN/0/III/2E/97, dt. 25.9.97**

**Shri Birendra Kumar Moitra :** Sir, with your kind permission I beg to lay Rules regulating the recruitment to the posts of Extention Officer for Panchyats under the Directorate of Panchyats and Rural Development, West Bengal published under notification No. 4590/PN/0/III/2E/96/97, dt. 25.9.97.

**West Bengal Zilla Parishad (Election Constitution and Administration) Rules, 1964 published under notification No. 605/PN/0/1/3R-2/97, dt. 16.2.98.**

**Shri Birendra Kumar Moitra :** Sir, with your kind permission I

beg to lay West Bengal Zilla Parishad (Election, Consititution and Administration) Rules, 1964 published under notification No. 605/PN/0/1/3R-2/97, dt. 16.2.98

**West Bengal Panchayat (Constitution) Rules, 1975 published under notification No. 847/PN/0/1/1A-3/98 dt. 12.3.98**

**Shri Birendra Kumar Moitra :** Sir, with your kind permission I beg to lay West Bengal Panchayat (Constitution) Rules, 1975 published under notification No. 847/PN/0/1/1A-3/98 dt. 12.3.98

**West Bengal Panchayat (Election) Rules, 1974 published under notification No. 1183/PN/0/1/3R-1/97 (pt. III) dt. 3.4.98**

**Shri Birendra Kumar Moitra :** Sir, with your kind permission I beg to lay West Bengal Panchayat (Election) Rules, 1974 published under notification No. 1183/PN/0/1/3R-1/97 (pt III) dt. 3.4.98.

**West Bengal Panchayat (Constitution) Rules, 1975 published under notification No. 1263/PN/0/I/1A-3/98 dt. 11.4.98.**

**Shri Birendra Kumar Moitra :** Sir, with your kind permission, I beg to lay the West Bengal Panchayat (Constitution) Rules, 1975, published under notification No. 1263/PN/O/I/1A-3/98 dt. 11.4.98.

**Mr. Speaker :** There are no Calling Attention and Adjournment Motions to lay.

## ZERO HOUR

**শ্রী হাফিজ আলম সেরানি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওয়েস্ট বেঙ্গল এন ভি এফ কর্মিরা দীর্ঘদিন ধরে তাদের ৭ দফা দাবির ভিত্তিতে আন্দোলন করে আসছেন। কিন্তু আজ পর্যন্ত তাদের সেই দাবিদাওয়াগুলি পূরণ করা হয়নি। তাদের দাবি-দাওয়ার মধ্যে প্রধান হচ্ছে তাদের চাকরির বয়সসীমা ৫৫ বছর যেটা আছে সেটাকে বাড়িয়ে ৬০ করা হোক। তারপর তাদের যে ওয়েস্ট বেঙ্গল এন ভি এফ ব্যাটেলিয়ান আছে তাকে ওয়েস্ট বেঙ্গল এন ভি এফ বিশ্বকর্মা (অগ্রগামী) ব্যাটেলিয়ানের সঙ্গে সংযুক্ত করে সেই

ব্যাটেলিয়ান যে সমস্ত সুযোগ সুবিধা পায় তা তাদের দেওয়া হোক। স্যার, এরা গ্রামগঞ্জে সব সময় আইন-শৃঙ্খলা রক্ষা থেকে আরম্ভ করে নানান রকমের কাজকর্ম করেন। তাদের দাবি-দাওয়াগুলি সহানুভূতির সঙ্গে বিবেচনা করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পূর্বস্থলীর মুকশিমপাড়া গ্রামপঞ্চায়েত এলাকায় কংগ্রেস, বি জে পি এবং তৃণমূল কংগ্রেস একজোট হয়ে ঐ মুকশিমপাড়া গ্রামের কালোমোল্লাকে খুন করেছে। স্যার, পঞ্চায়েত নির্বাচনের পর থেকে তারা গোটা পূর্বস্থলী বিধানসভা কেন্দ্র এলাকায় সন্ত্রাস সৃষ্টি করেছে, মানুষকে নিগ্রহ করছে। অবিলম্বে সেখানে উপযুক্ত ব্যবস্থা না নেওয়া হলে এলাকাটি বিরাট একটি উপদ্রুত এলাকায় পরিণত হবে। এ ব্যাপারে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার পিংলা বিধানসভা কেন্দ্রে গত পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে তৃণমূল এবং বি জে পি সমর্থকরা এখনও ব্যাপকভাবে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। তারা বহু মানুষের কাছে থেকে জোর করে চাঁদা আদায় করছে, চাল আদায় করছে। তারা মানুষকে এই বলে ভয় দেখাচ্ছে যে যদি চাঁদা দিতে না পার তাহলে তোমাদের তৃণমূলে যোগ দিতে হবে, তাদের মিছিলে সামিল হতে হবে। ভোটের ঠিক আগে থেকে তারা পিংলার লাড়াথা, লক্ষীপাড়া, পুরুষোত্তমপুর, গাংরা, মালিবেড়িয়া প্রভৃতি গ্রামগুলিতে ব্যাপকভাবে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। তাদের আক্রমণে নাড়াথা গ্রামের বাদল মন্ডল নামে এক ব্যক্তি ভীষণভাবে আহত হয়েছেন। তৃণমূল, বি জে পি সমর্থকরা তাকে জাপটে ধরে মারধোর করেছে এবং তাদের সমর্থক একজন কোয়াক ডাক্তারকে দিয়ে তার দু চোখে অ্যাসিড ঢেলে দিয়েছে। সেই বাদল মন্ডল এখন পি জি-র আই ডিপার্টমেন্টে ২৬নং বেডে ভর্তি হয়ে আছেন। তার চিকিৎসা ঠিকমতোন হচ্ছে না। এখনও পর্যন্ত যা রিপোর্ট পাওয়া গিয়েছে তাতে বোধ হয় বাদল মন্ডল সম্পূর্ণ অন্ধ হয়ে যাবে এটা খুবই দুঃখের বিষয়। তার সুচিকিৎসার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং পুলিশমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যে তৃণমূল, বি জে পি সমর্থকদের সন্ত্রাস থেকে পিংলাবাসীকে রক্ষা করুন।

[10-10 — 10-20 a.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়,** গতকাল মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বেরিয়েছে। কুচবিহার থেকে শঙ্খশুভ্র সরকার মাধ্যমিকে প্রথম স্থান অধিকার

করেছে। শুধু তাই নয়, এবারে মাধ্যমিক পরীক্ষার ফলাফলে দেখা যাচ্ছে যে গ্রামাঞ্চলের বিদ্যালয়গুলি কলকাতার বিদ্যালয়গুলি থেকে এগিয়ে এসেছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমি বিধানসভার পক্ষ থেকে মাধ্যমিক পরীক্ষায় যে সমস্ত কৃতি ছাত্র-ছাত্রী প্রথম স্থান থেকে ১৮ স্থানের মধ্যে রয়েছে, তাদের অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে গ্রামাঞ্চলের বিদ্যালয়গুলিতে শিক্ষার পরিকাঠামো তৈরি করা, পরিবেশের উন্নয়নের দিকে দৃষ্টি দেওয়া এবং সচেতন হবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের বিরুদ্ধে নানা দিক থেকে নানা রকম কুৎসার অভিযোগ করা হচ্ছে। কিন্তু আমরা যে আমাদের রাজ্যে একটার পর একটা ভাল কাজ হচ্ছে তার নিদর্শন আমরা ইতিমধ্যে লক্ষ্য করেছি। একটু আগে একজন মাননীয় সদস্য বললেন যে মাধ্যমিক পরীক্ষার ফলাফল নির্ধারিত সময়ের মধ্যে বের হয়েছে অর্থাৎ দুই মাসের মধ্যে প্রকাশিত হয়েছে। আমাদের শত্রুর মুখে ছাই দিয়ে যারা মাতৃ ভাষার মাধ্যমে শিক্ষা লাভ করেছে তারা কৃতি ছাত্র হিসাবে স্বীকৃতি পাচ্ছে। পাশাপাশি আমরা দেখছি যে, আমাদের রাজ্যে গতকাল মুখ্য নির্বাচন কমিশনার এসেছিলেন। তিনি দেখে বলেছেন, ভারতবর্ষে যত নির্বাচন হয়েছে সমস্ত দিক থেকে এই রাজ্যের নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয়েছে। অন্য রাজ্যের তুলনায় এখানে খুন-খারাপি কম হয়েছে। এমন কি এটাও তিনি উল্লেখ করেছেন যে এই রাজ্যের বিরোধী পক্ষ বামফ্রন্টের বিরুদ্ধে বিষোদগার করেছেন, তাদের মুখে ছাই দিয়ে এই রাজ্যে শান্তিপূর্ণভাবে নির্বাচন করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের শান্তিপূর্ণ নির্বাচনের বিরুদ্ধে এক শ্রেণীর পত্র-পত্রিকা এবং বিশেষ করে তৃণমূল এবং বি জে পি যেভাবে প্রচার করেছেন, তাদের মুখে ঝামা ঘসে দিয়েছে কৃষ্ণমূর্তির এই বক্তব্য। এই বক্তব্যের মাধ্যমেই প্রমাণিত হচ্ছে যে এই রাজ্যে শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে। এই শান্তিপূর্ণ নির্বাচনের জন্য আমি দেশের সমস্ত মানুষকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বেরিয়েছে। তাতে আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, গতবারও মফস্বল থেকে প্রথম হয়েছিল এবং এবারেও মফস্বল থেকে প্রথম হয়েছে। গতবার নদীয়ার শান্তিপুর থেকে প্রথম হয়েছিল, এবারে কুচবিহার থেকে প্রথম হয়েছে। স্বভাবতই মফস্বলের যে শিক্ষা ব্যবস্থা, সেখানকার স্কুলগুলিতে শিক্ষক নেই। কলকাতার স্কুলগুলিতে যে গুরুত্ব দেওয়া হয় মফস্বলের স্কুলগুলিতে সেই রকম গুরুত্ব দেওয়া হচ্ছে না। গতবার শান্তিপুর মিউনিসিপ্যাল হাই স্কুল থেকে যে ছেলেটি প্রথম হয়েছিল, তাকে সরকার থেকে সম্বর্ধনা দেওয়া দূরের কথা, একটা স্কুলের ডেভেলপমেন্টের জন্য অর্ডার দেওয়া হয়েছে যে ২ লক্ষ টাকা দেওয়া হবে, শান্তিপুরের সেই স্কুলের জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছিল, আজ পর্যন্ত তা পাওয়া যায়নি। আমার বক্তব্য হচ্ছে, মফস্বলের ছেলেরা এই যে কর্তিত্ব

অর্জন করছে, কিন্তু সেইভাবে মফস্বলের স্কুলগুলি শিক্ষক পাচ্ছে না, অর্থ পাচ্ছে না, অন্যান্য সুযোগ-সুবিধা পাচ্ছে না। কাজেই মফস্বলের স্কুলগুলির জন্য যাতে এই সমস্ত সুযোগ-সুবিধা বাড়ানো যায় তার জন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পি ডব্লু ডি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার ১১ কিলোমিটার একটা রাস্তার ৯ কিলোমিটার হয়ে গেছে। শেষের দিকে ২ কিলোমিটারের মতো রাস্তারে কাজ বাকি আছে। এই রাস্তাটি হচ্ছে খেজুরি থেকে রসুলপুর। এর শেষের দিকে এসে পড়ে রয়েছে। পুরো রাস্তাটি ভালভাবে হয়েছে কিন্তু এই ২ কিলোমিটার রাস্তা এখনও তৈরি হয়নি। কিন্তু ১ কিলোমিটার পয়সা নেই বলে ছেড়ে দেওয়া হয়েছে। রাস্তাটি ২০-২১ বছর আগে হয়েছে এবং সেইভাবেই পড়ে রয়েছে। ঐ ১ কিলোমিটার রাস্তা যদি বাড়িয়ে দেন তার জন্য আমি পি ডব্লু ডি মিনিস্টারের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে আমাদের এক মাননীয় সদস্য উপনির্বাচনের কথা বলায় তাকে বাধা দেওয়া হল, কিন্তু পঞ্চায়েত নির্বাচনের পর সেখানে একদল জিতেছে, এক দল হেরেছে, প্রধান এবং উপপ্রধান নির্বাচনের আগেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা দুর্গাচটি পঞ্চায়েত অফিসে তালা লাগিয়ে বন্ধ করে রেখেছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে ঐ পঞ্চায়েত অফিসটি খুলে দেওয়া হয় তার জন্য তিনি যেন হস্তক্ষেপ করেন তারজন্য প্রার্থনা করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পি ডব্লু ডি মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নরঘাট একটি ঐতিহাসিক জায়গা, লবন সত্যাগ্রহের পীঠস্থান। ১৯৩০ সালে ৬ই আগস্ট গান্ধিজী যখন সবরমতী আশ্রম থেকে ডান্ডি অভিযান করেছিলেন তখন ঐ একই সময়ে নরঘাট থেকে লবন আন্দোলন শুরু হয়েছিল। তাই নরঘাট থেকে কুলাপাড়া পর্যন্ত রাস্তাটি পাকা হওয়া প্রয়োজন। জেলা পরিষদ থেকে রাস্তাটির মাপজোকও হয়ে গেছে। নরঘাট থেকে কুলাপাড়া পর্যন্ত রাস্তাটি পাকা হলে ৫০টি গ্রাম উপকৃত হবে এবং ভগবানপুরের সঙ্গে একটা যোগাযোগ স্থাপিত হবে। তখন ভগবানপুরের লোকেরা নরঘাট থেকে মেচেদা হয়ে ঐ রাস্তা দিয়ে আসতে পারবেন। ঐ রাস্তাটি হলে নরঘাট, পায়লাচালি, গোখুরি, কুলাপাড়া, দলবাড়, চৌখালি, পুরষোত্তমপুর, বরোজ, বাটনান, ভগবানখালি, চাজনান প্রভৃতি ৫০টি গ্রামের উপকার হবে। তার জন্য নরঘাট থেকে কুলাপাড়া পর্যন্ত রাস্তাটি যাতে পাকা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কালিগঞ্জের দেবগ্রাম থেকে খোশালপুর পর্যন্ত ১২ কিলোমিটার রাস্তা অত্যন্ত খারাপ অবস্থায় রয়েছে। যাতায়াতে অযোগ্য সেটি। তিন-চারটি অঞ্চলের মানুষ ঐ রাস্তা দিয়ে যাতায়াত করেন। তারজন্য রাস্তাটি অবিলম্বে পাকা করার দরকার আছে, কারণ ঐ রাস্তাটি দিয়ে যাতায়াত করতে শুধুমাত্র জনসাধারণ বা ছাত্র-ছাত্রীরাই দুর্ভোগে পড়ে না, ঐ খোশালপুরের মানুষ যারা শবদেব নিয়ে দাহ করতে যান তাদেরও ঐ রাস্তা দিয়ে শ্মশানে যেতে হয়, ফলে তারাও দুর্ভোগে পড়েন। ঐ রাস্তা দিয়ে প্রসূতি মায়েদের হাসপাতালে নিয়ে যেতেও নানা অসুবিধা ঘটে। তার জন্য পি ডব্লু ডি মিনিস্টারের কাছে দাবি জানাচ্ছি যে, অবিলম্বে দেবগ্রাম-খোশালপুর রাস্তাটি পাকা করা হোক।

**শ্রী জাহাঙ্গির করিম :** স্যার, সারা দেশটা এখন ব্যবসায়ীদের হাতে চলে গিয়েছে। দিল্লির সরকারের নিয়ন্ত্রণের মধ্যে নেই। এখন দেশটা চালাচ্ছে ব্যবসায়ীরা। আজকে দিল্লির সরকার ব্যবসা চালাচ্ছে। পোখরানের বালি নিয়ে মাদুলি করে সারা দেশের মানুষকে বিতরণ করছে। সরকারে থেকে জালিয়াতি করে ব্যবসা করছে। আজকে নিত্য প্রয়োজনীয় জিনিসের দামে অগ্নিদগ্ধ মানুষ, নিত্য প্রয়োজনীয় জিনিস মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। সরষের তেল যেখানে ছিল ৪০ টাকা সেটা আজকে ৬০ টাকায় এসে দাঁড়িয়েছে, পোস্ত যার দাম ৮০ টাকা ছিল আজকে তার দাম ২৫০ টাকায় উঠে গেছে লঙ্কা হোটেল রেস্তোরায় পাওয়া যাচ্ছে না, ৮০ টাকা কিলো হয়ে গেছে। এই সরকার জালিয়াতি করে সরকার চালাচ্ছে আমার দাবি এই সরকারের পদত্যাগ করা উচিত। সমস্ত জিনিস আজকে মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। এই দেশ চালাতে পারছে না দিল্লিতে যে সরকারটা বসে আছে। এই সরকারকে ওনারা সমর্থন করছেন, ওনারা সোজাসুজি না সমর্থন করলেও ওনাদের সাঙ্গপাঙ্গরা সমর্থন করছেন। তা না হলে এখানে ওরা বসে মজা মারত না, প্রতিরোধ করত। এর জবাব মানুষ আপনাদের দেবে। লোকসভা নির্বাচনে এবং পঞ্চায়েত নির্বাচনে তার জবাব আপনারা পেয়েছেন, এই উপনির্বাচনেও তার জবাব পাবেন। নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম যাতে মোটামুটি নিয়ন্ত্রণের মধ্যে রাখা যায় সেই উদ্যোগ যাতে গ্রহণ করা হয় সেই দাবি আমি করছি। এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিকের রেজাল্ট আউট হয়েছে। এবারে মফস্বল ভাল রেজাল্ট করেছে। কয়েক দিন বাদে উচ্চ মাধ্যমিকের রেজাল্ট আউট হবে। ছাত্র-ছাত্রীরা এবং অভিভাবকরা চিন্তিত যে তারা অ্যাডমিশন পাবে কিনা। গত বছর আমরা দেখেছি

আসন সংরক্ষণ কম ছিল, এবারেও তা বাড়েনি। অথচ পাসের হার বেড়েছে। প্রতিটি ছাত্র-ছাত্রী যাতে বিভিন্ন স্কুল কলেজ অ্যাডমিশন পেতে পারে তার জন্য সরকারের এগিয়ে আসা উচিত। যদিও কয়েক দিন আগে আমরা কয়েকজন মন্ত্রী মহাশয়ের কাছে দেখা করেছিলাম, তিনি চেষ্টা করবেন বলেছেন। আমাদের জানিয়ে দেওয়া দরকার যে, যারা পাশ করেছে তারা সকলে ভর্তি হতে পারবে কি না স্কুল কলেজে।

[10-20 — 10-30 a.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার উল্লেখ করতে চাই। গতকাল ব্যান্ডেল লোকালে কিছু সবজি বিক্রেতা চুঁচুড়া এবং চন্দননগর থেকে শেওড়াফুলি সবজি বাজারে এসেছিল সবজি কেনার জন্য। সেখানে ২৫ জন সবজি বিক্রেতা ছিল, তাদের কাছে প্রায় ৫০ হাজার টাকা ছিল। কিছু রেল ডাকাত তাদের সেই ৫০ হাজার টাকা ছিনতাই করে নেয়। সেখানে জি আর পি-র ৩ জন রেল পুলিশ ছিল। চুঁচুড়া-চন্দননগর থেকে উঠে শেওড়াফুলিতে সবজি কিনতে এসেছিল, তাদের সমস্ত টাকা ছিনতাই করে নেয় ৩ জন জি আর পি-র কনস্টেবল থাকা সত্ত্বেও। এখানে কৃষি বিপণন মন্ত্রী রয়েছেন, তিনি জানেন কিনা জানি না এই রকম একটা ভয়াবহ ডাকাতি হয়েছে। ওই ব্যবসায়ীদের মধ্যে একজনকে ডাকাতরা রিভলবারের বাঁট দিয়ে মাথা ফাটিয়ে দেয় এবং সে সঙ্গে সঙ্গে অজ্ঞান হয়ে পড়ে। তারপর ডাকাতরা তাদের সমস্ত টাকা ছিনতাই করে নেয়। তিন জন জি আর পি কনস্টেবলের সামনে এই ঘটনা ঘটল। হাওড়া এবং শিয়ালদহ সেকশনে প্রায়ই এ রকম ঘটনা ঘটছে। এই ব্যাপারে আমি বুদ্ধদেববাবুর কৈফিয়ত চাইছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। আসানসোল এবং দুর্গাপুর মহকুমা, তারমধ্যে আসানসোল মহকুমা আমার বিধানসভা কেন্দ্রে আছে। সেখানে পরিত্যক্ত যে কয়লাখনিগুলো আছে, সেখান থেকে একশ্রেণীর সমাজবিরোধী বেআইনিভাবে কয়লা উত্তোলন করছে। এর আগে মাননীয় মুখ্যমন্ত্রী যখন বর্ধমানে গিয়েছিলেন এবং সার্কিট হাউসে আসানসোল এবং দুর্গাপুরে বেআইনি কয়লা উত্তোলনের বিষয়ে আসানসোল এবং দুর্গাপুরের জেলা প্রশাসন এবং ইসিএল কর্তৃপক্ষের সঙ্গে মিটিং করেছিলেন। কিন্তু তা সত্ত্বেও সি আই এস এফ-এর প্রত্যক্ষ মদতে বেআইনিভাবে হাজার হাজার টন কয়লা উত্তোলন হচ্ছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে এগুলো বন্ধ হওয়া দরকার। তা নাহলে ওখানে আইনশৃঙ্খলা বিঘ্নিত হবে। যারা বেআইনিভাবে কয়লা উত্তোলন করছে তাদের গ্রেপ্তার করার দাবি জনাচ্ছি।

## PRESENTATION OF REPORT

### Presentation of the First Report of the Committee on Petitions, 1997-98

**Shri Soumindra Chandra Das :** Sir, I beg to present the First Report of the Committee on Petitions, 1997-98 in the matter of framing suitable rules/amendments for stopping illegal mining operations endangering lives and property in the Coal-belt areas of this State.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 47, 48, 55 & 58

**Mr. Speaker :** Now discussion on Demand for Grants Demand Nos. 47, 48, 55, and 58. The time limit is three hours. I will request the members to stick to time schedule.

### Demand No. 47

**Shri Abdul Mannan :**<br>
**Shri Saugata Roy :**<br>
**Shri Deba Prasad Sarkar :**<br>
**Shri Ashok Kumar Deb :**<br>
**Shri Nirmal Ghosh :**

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

### Demand No. 48

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 55

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 58

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount

**Shri Ashok Kumar Deb :** } of the Demand be reduced by Rs. 100/-.

[10-30 — 10-40 a.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের কৃষি বিভাগের মন্ত্রী ৪৭, ৪৮ এবং ৫৫ নং দাবি এবং কৃষি বিপণন বিভাগের মন্ত্রী ৫৮ নং দাবি সম্পর্কে যে দাবি এই হাউসে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট মোশনগুলোকে সমর্থন করছি। আমি এই আলোচনায় অংশ নিয়ে প্রথমেই বলতে চাই যে, এই রাজ্যের কৃষিনীতি, কৃষি গবেষণা, চাষ এবং চাষীদের প্রকৃত আর্থ-সামাজিক অবস্থার সঙ্গে এই চারটি ডিপার্টমেন্টের কোনও যোগসূত্র নেই। এছাড়া আজকের দিনের সবচেয়ে বড় সমস্যা পরিকাঠামোর অবস্থাটা এমন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে যে, শুধু এই রাজ্যে নয়, আগামী দিনে ভারতবর্ষকে যথেষ্টভাবে বেগ দেবে। আন্তর্জাতিক প্রতিযোগিতার ক্ষেত্রে আমাদের রাজ্যে কৃষিপণ্যে যেটুকু আপেক্ষিক সুযোগ সুবিধা ছিল এবং তার সাথে বৈদেশিক মুদ্রা অর্জন করার জন্য যে ব্যবস্থা, সেই রাস্তাঘাট, বিজ্ঞান ভিত্তিক শস্য সংরক্ষণ, বন্দর পরিকাঠামো এবং সবচেয়ে বড় কথা রপ্তানি বাণিজ্যের খবরাখবর আমাদের রাজ্যের কেউই রাখেন না। এটা হল আমার সবচেয়ে বড় অভিযোগ। আজকে বর্তমান আঞ্চলিক বৈষম্যের পরিপ্রেক্ষিতে একথা অস্বীকার করার কোনও উপায় নেই যে, যে রাজ্য মুক্ত অর্থনীতির সুযোগ নিয়ে যতদূর সম্ভব পরিকাঠামোতে এগিয়ে যাবে, সেই রাজ্য কৃষিপণ্যের বাণিজ্যে প্রতিযোগিতাতে স্থান পাবে। পরিকাঠামোতে আমাদের দৃষ্টিভঙ্গির যদি পরিবর্তন না হয়, পরিকাঠামোর বিষয়ে আমরা যদি সমস্যার সমাধান করতে না পারি, তাহলে কিন্তু আমরা ক্রমশ হেরে যাব। আজকে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তে ঘুরে এলেও একথা কেউ অস্বীকার করতে পারবে না যে আমাদের এই রাজ্যের পরিকাঠামোর ত্রুটি অনেক থেকে গেছে। আমি এখানে মন্ত্রী মহাশয় দুজন আছেন, তাদেরকে আবেদন করতে চাই যে, আপনাদের যে পরিকাঠামোগত সমস্যা তার আশু সমাধান যদি না করেন তাহলে এই আগামী শতাব্দীতে পশ্চিমবঙ্গের কৃষি বিভাগ অন্য রাজ্যের থেকে হটে যাবে এবং পশ্চিমবঙ্গ হিসাবের বাইরে চলে যাবে। আজকে আমাদের অস্বীকার করার উপায় নেই যে, এই রাজ্যের মাটি উর্বর এবং প্রাকৃতিক সুযোগ অন্য রাজ্যের তুলনায় অনেক বেশি। কিন্তু দুঃখের বিষয় হল এই সুবিধাকে আমরা বাণিজ্যিক প্রগতিশীলতায় পর্যবসিত করার জন্য সরকার কোনও প্রচেষ্টা করেননি এবং আমরা সেটা দেখতে পাচ্ছি না। সেইকারণে যা দরকার ছিল রাস্তাঘাট, যোগাযোগ ব্যবস্থা, জলসেচ, বিদ্যুৎ এবং সার প্রয়োগের ক্ষেত্রে ট্রেনিংয়ের দরকার এবং গবেষণার দরকার, যেগুলো আমাদের রাজ্যে ক্রমশ কমে যাচ্ছে। এবং

যারফলে আজকে এই কৃষি ক্ষেত্রে উৎপাদন বেড়েছে ঠিকই কিন্তু সেটাকে কতদিন ধরে রাখতে পারবেন সেই বিষয়ে সংশয় থেকে গেছে। আজকে পরিকাঠামোর অবস্থার অবনতির জন্য আমাদের রাজ্যে চাষীদের কি অবস্থা সেই প্রসঙ্গে আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করতে চাই। এটা সর্বজনস্বীকৃত যে এই রাজ্য আলু উৎপাদনে রেকর্ড মাত্রায় পৌঁছে গেছে। কিন্তু আমি আপনার কাছে জানতে চাইছি যে, চাষীরা আলু রেকর্ড উৎপাদন করলেও আমরা সেই আলুচাষীদের কোনও সুরাহা করতে পেরেছি কিনা। আজকে যেটা বড় প্রশ্ন সেটা হচ্ছে যে, আলুর গড় উৎপাদন হেক্টর প্রতি ১৭ হাজার কেজি সারা ভারতবর্ষে, সেখানে আমাদের রাজ্যে ২৪ হাজার কেজি পার হেক্টর। এই রাজ্যে সবচেয়ে বেশি আলু উৎপাদন হয় আমাদের কৃষিমন্ত্রী যে জেলায় থাকেন হুগলি জেলায়। হুগলি জেলার ধনিয়াখালি, তারকেশ্বর, সিঙ্গুর, হরিপাল এলাকায় এবং হাওড়া জেলার তৎসংলগ্ন এলাকা উদয়নারায়ণপুরের কিছু অংশে হেক্টর প্রতি ৩১,৭৯৫ কেজি আলু উৎপাদন হয়। কিন্তু দুঃখের বিষয় যে, আমাদের সরকারের দূরদৃষ্টিতার অভাবে, কৃষি বিপণন দপ্তরের দূরদৃষ্টিতার অভাবে এবং পরিকাঠামোর অভাবে এই রেকর্ড আলু উৎপাদনকারী মানুষেরা এবং ক্ষুদ্র চাষীরা বছরের পর বছর একটা বড় বিপদের মধ্যে পড়ছে। প্রশাসন নিশ্চয় খবর রাখেন যে, গত বছর হরিপাল, তারকেশ্বর এবং সিঙ্গুর এসব জেলায় কেজি প্রতি ৬৭ পয়সায় মাত্র আলু চাষীদের আলু বিক্রি করতে হয়েছে। আর কলকাতাতে তা সত্ত্বেও আলুর দাম বাজারে ছিল ২.৫০ টাকা। আজকে জিজ্ঞাসা করতে চাই যে, রেকর্ড আলু উৎপাদন হলেও আলু চাষীদের বেনিফিটের ব্যাপারে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা এবং সাধারণ ক্রেতাদের বেনিফিটের কি ব্যবস্থা নিচ্ছেন। আমরা দেখছি এরমধ্যে ফড়েরা ঢুকে পড়ে খুব ব্যবসা করে নিচ্ছে। যার ফলে চাষীরা মার খাচ্ছে। আপনি আপনার জবাবি ভাষণে এর উত্তর দেবেন। আমাদের রাজ্যে আলুর উৎপাদন বাড়ছে, আলুর কনজাম্পশনও নিশ্চিতভাবে পর্যাপ্ত, কিন্তু তা সত্ত্বেও শুধু দপ্তরের দূরদর্শিতার অভাবে প্রশাসনের নিষ্ক্রিয়তার জন্য আজকে এইরাজ্যের আলু অন্য রাজ্যে চলে যাচ্ছে। সাধারণ মানুষকে ১০ টাকায় আলু কিনে খেতে হচ্ছে, আর পশ্চিমবাংলার বিধায়করা চিৎকার করছেন, জিনিসপত্রের দাম বেড়ে গিয়েছে, এর কে জবাব দেবে? আপনি এক্ষেত্রে আপনার দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না। আমি নিশ্চিতভাবে এই কথা বলতে পারি। আমি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করব, আমেরিকাতে কোনও রাজ্যে কোনও শস্য উৎপাদন যদি রেকর্ড পরিমাণ হয়ে যায়, তবে চাষীরা বাড়তি শস্য উৎপাদন যেটা করে তাহলে সেই বাড়তি শস্য চাষীরা নষ্ট করে দেন বাজার নিয়ন্ত্রণের জন্য। কিন্তু আমাদের রাজ্যে চাষীরা ছোট ছোট জোত আমার যা জানা আছে, ১.৫ হেক্টর এক একটা জোত, লক্ষ লক্ষ চাষী ক্ষুদ্র চাষী এদের কোনও পেশাগত অরাজনৈতিক সংগঠন নেই,

যার ফলে অর্থনীতির ভাষায় যাকে বলা হয় ফেলিওর টু সারভাইভ দি প্রাইস শক। অর্থাৎ জিনিসপত্রের দাম বেড়ে যাওয়ার ফলে অর্থাৎ উৎপাদনকারীর চাষীর জিনিসের দাম বেড়ে যাওয়ার ফলে আঘাত সহ্য করার ক্ষমতা আমাদের চাষীদের নেই। এর ফলে তারা আত্মহত্যা করছে। এই ব্যাপারে আপনি অবহিত নিশ্চয়। আপনি নিশ্চয় জানেন, আমাদের দেশে রেকর্ড উৎপাদন করেও চাষীরা আত্মহত্যা করছে, কারণ পরের বছরে তার কোনও মূলধন নেই, কি মূলধন নিয়ে পরের বছরে সে চাষ করবে? এই পরিস্থিতি আমাদের রাজ্যে নেই, কিন্তু যাদের আছে, বেশি আছে তারা এই চাষীদেরকে গৌণ হতে বা একটা শৌখিনতায় পর্য্যবসিত করেছে। রেকর্ড উৎপাদন করেও আত্মহত্যার সামিল হয়. প্রশাসনিক গাফিলতি, সরকারের নিষ্ক্রিয়তা, সরকারের দৃষ্টিভঙ্গির অভাবের জন্য এই সরকারের বাজেটের বরাদ্দকে সমর্থন করা আমার পক্ষে সম্ভব নয়, তাই আমি এর বিরোধিতা করছি।

এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, তিনি নম্বর অনুচ্ছেদে, ৬০-এর দশকের মাঝামাঝি থেকে অধিক ফলনশীল ধান এবং গম চাষের সূচনা হওয়ায় এবং সেচ ব্যবস্থার উন্নতি ঘটায় উৎপাদনের মাত্রা যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। আমিও মনে করি এই কথা একেবারে সত্য, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এই কথা স্মরণ করিয়ে দিতে চাই, ৬০-এর দশকে কেবলমাত্র এই রাজ্যে বিপ্লব ঘটেনি, তৎকালীন কেন্দ্রীয় সরকারের সবুজ বিপ্লবের ফলে সারা ভারতবর্ষে উৎপাদনে বিপ্লব ঘটেছিল, পশ্চিমবাংলা সেখান থেকে পিছোয়নি, পশ্চিমবাংলার উৎপাদন নিশ্চিতভাবে হয়েছিল। আমি একটি কথা আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, আপনি একটা জায়গায় বলেছেন, দপ্তরের কর্মিদের কর্মকুশলতার কথা, আমিও এই কথা স্বীকার করি। কিন্তু আমাদের রাজ্যের চাষীরা ব্যক্তিগত উদ্যোগে নিজেদের পুকুর থেকে জল নিয়ে, স্বামী, স্ত্রী, ছেলে, মেয়ে সবাই মিলে যেভাবে তারা চাষ করে এই রাজ্যের উৎপাদন বাড়িয়েছে, আপনি যদি সেই চাষীদের কথা স্বীকার না করেন তাহলে ইতিহাস আপনাকে কখনও ক্ষমা করবেনা, অনেক সময় আমাদের যেমন হাইকোর্ট অবমাননার দায়ে পড়তে হয়, তেমনি আপনাকেও ইতিহাস অবমাননার দায়ে পড়তে হবে। কিন্তু তা সত্ত্বেও আমাদের রাজ্যের চাষীরা যে ব্যক্তিগত উদ্যোগে কাজ করছে, এই কথা নিশ্চয় আপনি অস্বীকার করবেন না, আমার কথাটা মেনে নেবেন।

[10-40 — 10-50 a.m.]

আমাদের রাজ্যে উৎপাদন নিশ্চয় রেকর্ড় পরিমাণ হয়েছে, মন্ত্রী চিৎকার করছেন বামফ্রন্টের সদস্যরাও চিৎকার করছেন, আমিও স্বীকার করে নিচ্ছি, কিন্তু অন্যান্য রাজ্যে যে হয়নি, এটা ঠিক নয়। আমি একটা উদাহরণ দিয়ে বলতে চাই, কন্ট্রিবিউশন অব্

ওয়েস্ট বেঙ্গল টু অল ইন্ডিয়া প্রোডাকশন। ১৯৮০-৮১ সালে আমরা অল ইন্ডিয়াতে চাল কন্ট্রিবিউট করতে পেরেছি ১৩.৯ পারসেন্ট। ১৯৮৫-৮৬ সালে সেটা কমে গিয়ে দাঁড়িয়েছে ১২.৫ পারসেন্ট ; ১৯৯০-৯১ সাল থেকে একটা গতি এসেছিল কখনও ১৪, কখনও ১৫, কখনও ১৫.৪ পারসেন্ট হয়েছে ; আবার ১৯৯৬-৯৭ সালে আমরা ১৫.৫ পারসেন্ট কন্ট্রিবিউট করতে পেরেছি বা অন্যান্য রাজ্যে যে চাল উৎপাদন হচ্ছে না এটা ঠিক নয়। ১৯৮০-৮১ সালে আমরা অল ইন্ডিয়াতে গম কন্ট্রিবিউট করতে পেরেছি ১.৩ পারসেন্ট, ১৯৯৬-৯৭ সালে সেটা কমে গিয়ে দাঁড়ায় ১.২ পারসেন্ট। পালসেস ১৯৮০-৮১ সালে কন্ট্রিবিউট করতে পেরেছি ২.২ পারসেন্ট, আমরা এখন কন্ট্রিবিউট করছি ১.২ পারসেন্ট। রেপসীড এবং মাস্টার সীডস আমরা ১৯৮০-৮১ সালে ৪ পারসেন্ট কন্ট্রিবিউট করতে পেরেছিলাম আর ১৯৯৬-৯৭ সালে আমরা করছি ৪.৭ পারসেন্ট। ১৯৮০-৮১ সালে আমরা ২০.৪ পারসেন্ট আলু কন্ট্রিবিউট করতে পেরেছি, এখন অর্থাৎ ১৯৯৬-৯৭ সালে করছি ৩৩.৮ পারসেন্ট। ১৯৮০ সালে আমরা চা কন্ট্রিবিউট করতে পেরেছি ২৩.৪ পারসেন্ট, আর এখন আমরা কন্ট্রিবিউট করতে পারছি ২১.২ পারসেন্ট।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, আমাদের রাজ্যে ইনটেনসিটি অব দি প্রোডাকটিভিটি বেড়েছে, কিন্তু আরেকটা বিষয় আপনাদের ভীষণভাবে নজর দিতে হবে যে আমরা ইউটিলাইজেশন অব্ ল্যান্ড ইন ওয়েস্ট বেঙ্গল কিন্তু সেই পরিমাণে বাড়েনি। আমাদের উৎপাদনশীলতা বেড়েছে, কিন্তু জমিকে আমরা যদি বেশি করে ব্যবহার করতে পারতাম তাহলে টোটাল প্রোডাকশন আরও বাড়ানো যেত। আমি আপনাদের উদাহরণ দিয়ে বলতে চাই ১৯৮০-৮১ সালে, ৮,৮৯৪ হেক্টর ল্যান্ড আমরা ইউটিলাইজ করতে পেরেছিলাম, ১৯৯৬-৯৭ সালে ৮,৬৯৬ লক্ষ হেক্টর ল্যান্ড আমরা ইউটিলাইজ করছি, এটা আমি স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স পৃষ্ঠা ৭৩ থেকে বলছি। আমি পশ্চিমবঙ্গ সরকারের তথ্য থেকে বলছি ১৯৮০-৮১ সালে আমরা ১০ লক্ষ ১৭ হাজার ১৯৩ হেক্টর এরিয়া আমরা ইরিগেটেড করতে পেরেছিলাম, আর ১৯৯৬-৯৭ সালে প্রভিশনাল রেজাল্ট দেখা গেছে ১০ লক্ষ ১ হাজার ৩৫৯ হেক্টর এরিয়া আমরা ইরিগেটেড করছি। আমি দুটি রাজ্যের মধ্যে একটা কম্পারেটিভ স্ট্যাডি এই হাউসে প্লেস করতে চাই, ১৯৮০-৮১ সালে আমাদের রাজ্যে চাল উৎপাদন হয়েছিল ৭৪.৬৬ লক্ষ মেট্রিক টন, আর পাঞ্জাবে তখন ছিল ৩২.৩৩ লক্ষ মেট্রিক টন ; ১৯৯৪-৯৫ সালে আমাদের প্রোডাকশন বেড়ে হয়েছে ১২২.৩৩ লক্ষ মেট্রিক টন, আর পাঞ্জাবে তখন হয়েছে ৭৭.০৩ লক্ষ মেট্রিক টন। আমাদের পশ্চিমবাংলাতে আমরা ৬৩.৮৮ পারসেন্ট ইনক্রিজ করতে পেরেছি, আর পাঞ্জাবে ইনক্রিজ হয়েছে ১৩৮.২৬ পারসেন্ট। ১৯৯৪-৯৫ সালে আমাদের রাজ্যে গম উৎপাদন হয়েছে ৫৭.৫০ পারসেন্ট, সেখানে পাঞ্জাবে ইনক্রিজ হয়েছে ৭৬.৩৯ পারসেন্ট। ফুড গ্রেইনস্ অফ পারসেন্টেজ পশ্চিমবাংলায় ইনক্রিজ হয়েছে

৬০.৮৫ পারসেন্ট, আর পাঞ্জাবে হয়েছে ৮৩.৯০ পারসেন্ট। পাঞ্জাবের চেয়ে কিন্তু আমাদের রাজ্যে উৎপাদন বাড়েনি। ১৯৮০-৮১ সালে আমাদের রাজ্যে উৎপাদনশীলতা ছিল ১,৪৪২ কেজি পার হেক্টর, সেখানে পাঞ্জাবে ২,৭৩৩ কেজি পার হেক্টর। ১৯৯৪-৯৫ সালে আমাদের রাজ্যে হয়েছে ২,১২০ কেজি পার হেক্টর, পাঞ্জাবে হয়েছে ৩,৩৮৩ কেজি পার হেক্টর। আমাদের রাজ্যে পারসেন্টেজ বেড়েছে ৪৭.০১ পারসেন্ট আর পাঞ্জাবে বেড়েছে ৩৮.৮৭ পারসেন্ট। আমি শুধু বলতে চাই, আমাদের রাজ্যের মেইন ক্রপ যে চাল, উৎপাদনশীলতায় সেখানে আমরা পাঞ্জাব থেকে কম আছি। তবে এর মধ্যে একটা সুনির্দিষ্ট লক্ষ্য দেখা যাচ্ছে। ৮০-৮১ সালের পর ৯৪-৯৫ তে রেট অব ইনক্রিজ একটু ভালো। এটা যদি ধরে রাখতে পারি, তাহলে আগামী দিনে পার হেক্টর উৎপাদন আরও বেড়ে যাবে। অনেকের মুখেই শোনা যায়, আমাদের রাজ্য চাল উৎপাদনে রেকর্ড সৃষ্টি করেছে। এতে আত্মতুষ্ট হওয়ার কারণ নেই, অন্যান্য রাজ্যের তুলনায় আমরা এখানে পিছিয়ে আছি। মাননীয় মন্ত্রীকে বলব, আমাদের এটা অনুধাবন করতে হবে যে, আমাদের এখনও অনেক দূর যেতে হবে।

আর একটি ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীর কাছে উত্তর চাইছি। ১৯৯০-৯১ সালে আমাদের রাজ্যে একটা নতুন প্রকল্প চালু হল, জাতীয় জল বিভাজিকা উন্নয়ন প্রকল্প। আমাদের মাত্র ৩০ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা আছে, আর ৭০ শতাংশ জমিতে সেচ নেই। আমাদের রাজ্যের টোটাল প্রোডাকশন ৫০ পারসেন্ট আসে সেচসেবিত জমি থেকে, আর বাকিটা আসে ঐ ৭০ পারসেন্ট বৃষ্টির উপর নির্ভরশীল জমি থেকে। আমাদের রাজ্যে বিপুল মানব সম্পদ আছে। বৃষ্টির জলকে যদি ঠিকমতো কাজে লাগানো যায়, তাহলে অনেক কর্মসংস্থানও হতে পারে। এই হাউসে উল্লেখ করতে চাই, শুধু সমন্বয়, প্রয়োগ এবং পরিচর্চার অভাবে আজকে এতবড় একটা গুরুত্বপূর্ণ প্রকল্প আমাদের রাজ্যে থমকে গেছে। এখানে উল্লেখ করতে চাই যে, তৎকালীন কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য রাজ্যকে ২৪ কোটি ৭১ লক্ষ টাকা দিয়েছিল। আর ৯০-৯১ থেকে গত বছর পর্যন্ত এই প্রকল্পের জন্য রাজ্য সরকার খরচ করতে পেরেছে মাত্র ৯ কোটি ৭১ লক্ষ টাকা। স্যার, এটা পরিতাপের বিষয় নয়? উল্লেখ করার বিষয় নয়? আমাদের লজ্জার বিষয় নয়? জেলা-পরিষদ এবং পঞ্চায়েত সমিতির গাফিলতিতে এই ১৫ কোটি টাকা খরচ হয়নি, তার হিসাবও হয়নি। যখন শুরু হয়, তখন ঠিক হয়, আমাদের রাজ্যের ১৬টি জেলায় ১৬৫টি ব্লকে ১ লক্ষ ৫৬ হাজার ৫২১ হেক্টর জমিতে চাষ হবে। আমি জানি না মাননীয় মন্ত্রী উত্তর দেবেন কিনা, এই প্রকল্পে আমরা কত জমি চাষ করতে পেরেছি? আরও দুঃখের বিষয় হল, নবম পঞ্চবার্ষিক পরিকল্পনায় রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকারের কাছে ২২৫টি ব্লকে চালু করার জন্য এই প্রকল্পে পাঠিয়েছিল। কেন্দ্রীয় সরকার পরিষ্কারভাবে বলে দিয়েছে, ৯০-৯১ সালের জাতীয় জল বিভাজিকা উন্নয়ন প্রকল্পের টাকা নয়-ছয়

হয়েছে। ১৫ কোটি টাকার হিসাব না দিলে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য রাজ্য সরকারকে একটি পয়সা দেবে না। আমি জানতে চাই, কার অপরাধে, কিসের অপরাধে এটা হল? বৃষ্টি নির্ভরশীল এলাকায় এখনও কতটা করতে পেরেছেন? আমার হিসাব অনুযায়ী মাত্র ৩০ শতাংশ এলাকা সেচসেবিত করতে পেরেছেন। ৭০ শতাংশ এলাকায় সবটায় করতে পারবেন না। কিন্তু একটা পরিকল্পনা তো থাকবে? এটাতে আপনার এবং আপনার দপ্তরের দূরদৃষ্টির অভাব। আমাদের ইস্টার্ন জোনের প্রোডাকটিভিটি গ্রোথ আমরা হারিয়ে ফেলব।

[10-50 — 11-00 a.m.]

আমি মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে বিশেষভাবে অনুরোধ করব যে, আপনার জবাবি ভাষণে নিশ্চয় এই ব্যাপারে বলবেন। আমি বিশ্বাস করি যে, আমাদের পশ্চিমবঙ্গে শিল্পের এখনও সূর্যোদয় ঘটতে পারে, সেটার নাম হচ্ছে পাট। পশ্চিমী দেশগুলিতে একটা দূষণ বিরোধী আন্দোলন শুরু হয়েছে। তারা স্লোগানে বলছেন যে, কৃত্রিম তন্তুর ব্যবহার ছেড়ে দিয়ে প্রাকৃতিক তন্তু ব্যবহারের দিকে ফিরে আসা। আজকে মার্কিন যুক্তরাষ্ট্র, অস্ট্রেলিয়া প্রভৃতি দেশ কৃত্রিম তন্তু ছেড়ে দিয়ে পাটের দিকে ঝুঁকে পড়ছে। আর আমাদের দেশের ব্যবসায়ীরা যারা পুঁজি লগ্নি করে, আমাদের রাজ্যের প্রযুক্তিবিদরা বলছেন যে, না, আমরা কৃত্রিম পণ্য দিয়ে আমরা আমাদের দেশ চালাবো। আমি স্যার, উল্লেখ করতে চাই যে, সারা পৃথিবীতে একটা গবেষণা হয়েছে এবং তাতে বেরিয়ে এসেছে যে, যে সমস্ত চাষীরা কৃত্রিম তন্তু ব্যবহার করে সারাদিন, তাদের স্বাস্থ্যের প্রচন্ড ক্ষতি হয়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, আসুন সবাই মিলে ওই আন্দোলনে সামিল হোন। যাতে আর কেউ না কৃত্রিম তন্তু ব্যবহার করেন। আমাদের পাটজাত যে প্রাকৃতিক তন্তু তাকে ব্যবহার করব। আমি মনে করি যে, সরকার এবং মালিক পক্ষ যদি ঠিক সময়ে নজর দিতেন এবং সরকারের যদি সদিচ্ছা থাকত, তাহলে আমাদের দেশের পাটশিল্পের অবক্ষয় রোধ করা যেত। আমি স্যার, এই ব্যাপারে ৪টি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। এক পাট চাষে উৎপাদন বৈচিত্র সাধন করা দরকার। দুই কারখানার প্রাচীন যন্ত্রপাতির অপসারণ করা দরকার। তিন—কাঁচা পাটের দামের অস্থির বিচরণ রোধ করা দরকার। চার—পাট চাষীকে ন্যায্য দাম থেকে বঞ্চিত না করে আন্দোলন করা দরকার। আমি বিশ্বাস করি যে, পাট চাষীরা যদি ন্যায্য মূল্য পেতেন, তারা নিজেরাও জানেন না যে, তারা কি দাম পাবেন। এই পাট চাষীদের যদি ন্যায্য দাম দেওয়া যেত, তাহলে আমরা পাট চাষকে অনেকটা এগিয়ে নিয়ে যেতে পারতাম। এছাড়া আমাদের রাজ্যের মানুষের অনেক উপকার হত এবং আমাদের দেশের ঘুমিয়ে পড়া অর্থনীতির অনেক উন্নতি হতে পারত আর একটা জিনিসের প্রতি আমি মন্ত্রী

মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে রাসায়নিক সারের ব্যবহার খুব বেশি পরিমাণে বেড়ে যাচ্ছে। রাসায়নিক সারের ব্যবহার দুটো কারণে ক্ষতি করে যাচ্ছে। একটা হচ্ছে অসম্ভব দাম বেড়ে যাচ্ছে, ক্ষুদ্র ক্ষুদ্র চাষীরা কিনতে পারছে না। আর একটা হচ্ছে এই যে পরিবেশ দূষণ হয়ে যাচ্ছে রাসায়নিক সারের ব্যবহারের জন্য এতে এই সরকারের কোনও তৎপরতা নেই, আমি আপনাকে অনুরোধ করছি যে, জৈব সারের ব্যবহার এখানে ফিরিয়ে আনুন। এই রাজ্যে যেমন মিনিকিট দেওয়ার ব্যবস্থা আছে তেমনি করে মিনিকিটের মাধ্যমে ক্ষুদ্র চাষীদের ঘরে ঘরে জৈব সার পৌঁছে দিয়ে এই ব্যবস্থার যাতে উন্নতি করা যায়, সেদিকে দৃষ্টি রাখবেন। আর একটা অর্থকরী ফসল এখানে হচ্ছে যেটা এখানে বৈদেশিক মুদ্রা এনে দিতে পারে—সেটা হচ্ছে পান। এই ব্যাপারে সরকারের কোনও দৃষ্টি নেই। আমি বলছি যে, সারা ভারতবর্ষে ৮০ রকমের পান চাষ হয়। পশ্চিমবঙ্গে হয় ৩০ রকমের পান। সারা ভারতে ৮০-৮৫ হাজার একর জমিতে পান চাষ হয়। আর পশ্চিমবাংলায় ৫৫ হাজার একর। ৬০ পারসেন্ট পানচাষ হয় মেদিনীপুরে। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে বামফ্রন্ট সরকার তাদের ২১ বছরের রাজত্বে এই পানচাষের সংরক্ষণের কি ব্যবস্থা করতে পেরেছেন? বৃষ্টির মধ্যে পানচাষীরা পান নিয়ে যাচ্ছে ট্রলি করে। কোনও সংরক্ষণের ব্যবস্থা নেই। মালিক বলে দিল আজ পান কেনা হবে না। তারা কাঁদতে কাঁদতে ফিরে এল। কেউ কেউ পান ফেলেও দিল। আমি উল্লেখ করতে চাই আমাদের রাজ্যে ৫৫০ কোটি টাকার পান রপ্তানি হয় কিন্তু দুর্ভাগ্যের বিষয় তাদের গবেষণার কোনও ব্যবস্থা নেই। সংরক্ষণের ব্যবস্থা নেই, সার প্রয়োগের কোনও ব্যবস্থা নেই। তারা নিজেদের উদ্ভূত, নিজেদের মাথা থেকে আবিষ্কৃত হয়ে যা করছে সেটাই চলছে আমাদের রাজ্যে। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, আমাদের রাজ্যে একটা উন্নত মানের কৃষি বিশ্ববিদ্যালয় আছে কিন্তু সেখানে গবেষণা কিছুই হচ্ছে না। গবেষণাখাতে যে টাকা দেওয়া হচ্ছে সে টাকা খরচ করতে পারছে না। এই রাজ্যের কৃষিনীতিতে প্রকৃত চাষীদের কোনও মঙ্গল হচ্ছে না তাই আমি বাজেটকে সমর্থন করতে পারছি না, এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[11-00 — 11-10 a.m.]

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি এবং কৃষি বিপণন মন্ত্রীদ্বয় যে বাজেট পেশ করেছেন, তাকে সমর্থন করছি। সমর্থন করে যেটা বলতে চাই মাননীয় সদস্য সঞ্জীব বাবু যা বলেছেন তার জন্য তাকে ধন্যবাদ দিচ্ছি। তিনি প্রকারান্তরে আমাদের রাজ্যের কৃষি খাতে এবং বিপণন খাতে যে উন্নতি হয়েছে সেটা স্বীকার করে নিয়েছেন। তার সঙ্গে কিছু ত্রুটির কথাও তিনি উল্লেখ করেছেন তার

জন্যও তাকে ধন্যবাদ। আমি যে কথা বলতে চাই যে আমাদের রাজ্যের ভূমি এবং জলবায়ুর ক্ষেত্রে কিছু বিভিন্নতা আছে। পাহাড়ি অঞ্চলের ক্ষেত্রে এক রকম জলবায়ু, সমতলের জলবায়ু, ভূমি একরকম আবার আমাদের সুন্দরবন এলাকায় জলবায়ু লবণাক্ত। আমি প্রথমেই বলে নিতে চাই যে আমি সুন্দরবনের মানুষ এবং গ্রামবাংলার মানুষ। গ্রামের ৭০ ভাগ মানুষ কৃষির উপর নির্ভলশীল। আমি সুন্দরবনের ব্যাপারে কিছু দাবি, কিছু সুপারিশ মন্ত্রী মহাশয়ের কাছে রাখব। আমি বলতে চাই যে সুন্দরবন এলাকায় ভূতলের যে জল, মাটির নিচে যে জল রয়েছে তা ব্যবহার করে চাষ করার প্রচন্ড অসুবিধা। সেজন্য ভূ-পৃষ্ঠের জলকে ব্যবহার করে যাতে চাষ করা যায় সে ব্যবস্থা করা দরকার। এরচেয়ে বিকল্প কোনও ব্যবস্থা নেই। বামফ্রন্ট সরকার হাজামজা খাল খনন করে এবং জল বিভাজিকা প্রকল্পের মাধ্যমে ব্যবস্থা করার চেষ্টা করেছেন। যদিও এই জল বিভাজিকা প্রকল্প সমস্ত ব্লকে পৌঁছয়নি। সমস্ত ব্লক এর আওতায় আসেনি। সেজন্য লবণাক্ত এলাকায় সেই জল যাতে ব্যবহার করা যায়, আমি সেই সুপারিশ রাখছি এবং কিছু পরিকাঠামোমূলক ব্যবস্থা গড়ে তোলা দরকার। সুন্দরবনে গ্রামের গরিব মানুষ খাদ্যশস্য উৎপাদন করছে। গরিব মানুষ জমি পেয়েছে। যে জমি এতদিন জমিদার, জোতদারদের হাতে ছিল। ভূমি সংস্কার এর মাধ্যমে যে কৃষি নীতি, সেই নীতির ফলে আজকে গ্রামের গরিব মানুষ সেই জমি তারা পুত্রসম পালন করে চায করেছে। ফসল ফলিয়েছেন। তার জন্য আজকে ফসলের উৎপাদন বেড়েছে, একথা অস্বীকার করার কোনও উপায় নেই। সুন্দরবনের জমিতে যে ফসল উৎপাদিত হচ্ছে, একথা স্বীকার্য। সুন্দরবনের জমিতে কেবল ধান ছাড়া অন্য ফসল উৎপাদিত হত না, এখন সেখানে ধান ছাড়াও অন্য ফসল উৎপাদিত হচ্ছে। তরি-তরকারি, সবজি থেকে সব কিছু চাষ হচ্ছে, পাট চাষ হচ্ছে আলু চাষ হচ্ছে। সেখানে ফসল সংরক্ষণ করার জন্য এবং বিপণন ব্যবস্থা গড়ে তোলার জন্য প্রকৃতপক্ষে কোনও ব্যবস্থা নেই। আমাদের রাজ্যে শহরাঞ্চল বাদে যে গ্রামাঞ্চল আছে সেখানে ভালো ব্যবস্থা নেই, এই বিষয়ে আরও যত্নবান হতে হবে। সংরক্ষণ ব্যবস্থা যদি ভালোভাবে গড়ে না তোলা যায়, তাহলে দেশে বিশেষকরে সুন্দরবন অঞ্চলে চাষীরা সংরক্ষণ করতে পারছে না, তার ফলে বাজার পাচ্ছে না। এই ব্যবস্থা সেখানে গড়ে তুলতে হবে। মার্কেটের যে ব্যবস্থা সেটাকে আরও সুন্দরভাবে পরিকল্পনা করে গড়ে তুলতে হবে। এর সঙ্গে চারপাশের রাস্তাঘাট নির্মাণের প্রয়োজন এ ব্যাপারে কৃষি ও বিপণন বিভাগকে ভাবতে হবে। পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার যে কৃষকদের ৬০ বছর বয়স হয়েছে তাকে কৃষি পেনশন দেওয়া শুরু করেছেন। শস্যবিমাও চালু হয়েছে। এই শস্যবিমা এবং কৃষক পেনশন এটাকে আরও বৃদ্ধি করবার ব্যবস্থা করতে হবে, এর সংখ্যাটা আরও বাড়াতে হবে। আমি উদাহরণ স্বরূপ বলছি, মনে করুন পশ্চিমবঙ্গে ১০০০ জনকে পেনশন দেওয়া হবে। যখন এটা ব্লকস্তরে যাচ্ছে তখন

হয়তো ৫০০ জন পাচ্ছে, ১০টা পঞ্চায়েত যখন এটা ভাগ হচ্ছে তখন সংখ্যাটা আরও সীমিত হয়ে যাচ্ছে। আমি মনে করি ব্যাপক মানুষের এই পেনশন পাওয়ার দরকার এবং শস্য বিমাও বেশি করে চালু করতে হবে। এই উন্নয়নের ধারা অব্যাহত রাখার জন্য যে পরিকল্পনার দরকার তা গ্রহণ করতে হবে। মাননীয় সদস্য সঞ্জীববাবু বলেছেন যে রাসায়নিক সার ব্যবহার করে জমির উর্বরতা শক্তি নষ্ট হয়ে যাচ্ছে। সেখানে জৈব সার কিভাবে ব্যবহার করা যায় সেটা তাদের শিক্ষা দিতে হবে। তাদের আধুনিক যন্ত্রপাতির সাহায্যে ফসল ফলাবার ব্যবস্থা শেখাতে হবে। তা নাহলে রাসায়নিক সার ব্যবহার করে জমিকে বেশি দিন টিকিয়ে রাখা যাবে না। প্রায়ই আমাদের রাজ্যে বন্যা, খরা বিভিন্ন প্রাকৃতিক বিপর্যয় দেখা দেয়, এই প্রাকৃতিক বিপর্যয় বা প্রাকৃতিক প্রতিকূলতার সঙ্গে নিয়ে বামফ্রন্ট সরকারের সদ্‌ইচ্ছা এবং কৃষিনীতি নিয়ে কৃষি ও বিপণন ব্যবস্থা গড়ে উঠেছে এই ২২ বছর ধরে। আমরা সেচের উন্নতি দেখি প্রধানত ভূমি সংস্কারের মাধ্যমে এবং তার উপরেই নির্ভর এই কৃষিনীতিকে গতিশীল করছে বামফ্রন্ট সরকার তার পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে। আমরা জানি শুধু ভূমি দিলেই ফসল হয় না, সেখানে কৃষকদের আর্থিক সাহায্য লাগে, এই সব সাহায্য বামফ্রন্ট সরকার ২১ বছর ধরেই করে আসছে। গ্রামে যে গরিব মানুষরা বাস করে, দারিদ্র্য সীমার নিচে যে সব মানুষ বাস করে তাদের উন্নতির জন্য এবং যারা ভূমিহীন মালিক ছিল তারা প্রশাসনের সাহায্যে লাভবান হয়েছে। আমরা জানি কৃষককে লোন দেওয়া হয়, ব্যাঙ্কের মাধ্যমে লোন নিয়ে কৃষকরা যাতে চাষের ষড়ঞ্জাম কিনতে পারে, আগে তারা থালা-বাটি-ঘটি বন্ধক দিয়ে টাকা ধার করে চাষের সরঞ্জাম কিনতো এবং জমির ফসল দিয়ে, টাকা দিয়ে, সেই ধার শোধ করত। কিন্তু আজকে কৃষকরা ব্যাঙ্কের মাধ্যমে লোন নিয়ে জমি চাষ করছে। আজকে চাষে বিজ্ঞান মনস্কতা লাভ করার পর আজকে আর কেউ হাল-বলদ দিয়ে চাষ করে না, রাজ্য সরকারের এবং ব্যাঙ্কের আর্থিক সাহায্য নিয়ে তারা আধুনিক যন্ত্রপাতি ব্যবহার করছে। আজকে উন্নত মানের বীজ, সার ব্যবহার করে, গতানুগতিক সেই বীজ, সার ব্যবহার করা হয় না। আজকে উন্নত মানের ধানের বীজ কৃষি গবেষণাগার তৈরি হচ্ছে এবং তা সংরক্ষণ করা হচ্ছে ও কৃষকদের হাতে পৌছাচ্ছে। এবং যথা সময়ে পৌছেছে বলে কৃষক সেই বীজে ভালো ধানের চারা উৎপন্ন করে বেশি ধান পাচ্ছে। অর্থাৎ আগের থেকে ৩-৪ গুণ বেশি ফসল আজকে কৃষক উৎপাদন করতে পারছে। সুতরাং এই ব্যবস্থার জন্য বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। ১৯৭৪-৭৫ সালে এই রাজ্যে কৃষি খাতে যে ব্যয়-বরাদ্দ হয়েছিল সেটার যদি আজকে তুলনামূলক বিচার করা যায় তাহলে দেখা যাবে কৃতিত্বটা কতটা। তাহলে বামফ্রন্ট সরকারের কৃষিনীতি এবং দৃষ্টিভঙ্গিটা বোঝা যাবে। তখন কৃষি খাতে বরাদ্দ ছিল ২০ কোটি ৮৮ লক্ষ ৫২ হাজার টাকা। আর আজকে ১৯৯৬-৯৭ সালে সব মিলিয়ে বরাদ্দ হয়েছে ১৮৮ কোটি ৯০ লক্ষ ৯২ হাজার

টাকা। সেদিনের সরকারের সঙ্গে আজকের সরকারের কৃষিনীতি ও দৃষ্টিভঙ্গি এবং বাজেটের একটা পার্থক্য স্পষ্ট বোঝা যাচ্ছে। আজকে শুধু কৃষি পেনশন নয়, বিজ্ঞানমনস্কতা তৈরি করা, ট্রেনিং; যন্ত্রপাতির দেওয়া, জমি উর্বর করার জন্য সেচ এবং তার সঙ্গে ১৮৮ কোটি ৯০ লক্ষ ৯২ হাজার টাকার ব্যয়-বরাদ্দ সব মিলিয়ে এই উন্নতি সম্ভব হয়েছে। মাননীয় সঞ্জীববাবু বলছিলেন। কিন্তু আমি বলব, হ্যাঁ, এর থেকে বেশি বরাদ্দ করতে পারলে ভালো হত আর কৃষি পেনশন দিতে পারলে সুবিধা হত। কিন্তু আর্থিক অসুবিধার সঙ্গে যে কাজ করা হচ্ছে তাতে এটা যথেষ্ট বলে মনে করি। আজকে গরিব মানুষ সেচের জন্য টাকা পান, সারের জন্য টাকা পান, বিভিন্ন জায়গা থেকে কৃষক আজকে ঋণ নিচ্ছেন। ব্যাঙ্ক, এস কে ইউ এস থেকে ঋণ নিচ্ছেন এবং ফসল তুলে তা শোধও করে দিচ্ছেন। খরা, বন্যা সত্ত্বেও আজকে তারা এটা করতে পারছেন। আজকে কৃষকেরা চেতনা সমৃদ্ধ হয়েছে। ১৯৯৫-৯৬ সালে আমাদের রাজ্যে ১১৮.২৭ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে। তারপরে ১২৬.৫৭ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে। এবং বিগত ১০ বছর ধরে আমরা চাল উৎপাদনে প্রথম স্থান অধিকার করে রয়েছি। কিন্তু যেহেতু এখানকার অধিকাংশ মানুষ চাল খায় তাই যত চাল প্রয়োজন তা এখনও উৎপাদন করা সম্ভব হয়নি। কিছু ঘাটতি রয়েছে। কিন্তু তা সত্ত্বেও আমরা এগিয়ে আছি। বামফ্রন্ট সরকারের কৃতিত্বে আজকে আমরা এই জায়গায় দাঁড়াতে পেরেছি। কিন্তু আমরা এখানেই থেমে যেতে চাই না। যতদিন পর্যন্ত আমাদের রাজ্যের মানুষের জন্য খোরাকের প্রয়োজন থাকবে ততদিন আমরা দাঁড়িয়ে থাকব না। এই জন্য বামফ্রন্ট সরকারের প্রচেষ্টার সাথে সবাই মিলে এগিয়ে চলব। এই বলে ব্যয়-বরাদ্দের সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের কৃষি বিভাগ এবং কৃষি বিপণন মন্ত্রী ১৯৯৮-৯৯ সালের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করতে পারছি না এবং আমাদের সদস্যদের আনা কাট মোশনের সমর্থন করে বক্তব্য রাখছি। মাননীয় কৃষি এবং কৃষি বিপণন মন্ত্রী তাদের ব্যয়-বরাদ্দ পেশ করতে গিয়ে নিজেদের দপ্তরের সফলতার দাবি করেছেন। পূর্ববর্তী বক্তা নৃপেনবাবু ওনাদের ভূয়সী প্রশংসা করেছেন। রাজ্যের কৃষি ক্ষেত্রে, উন্নয়নের ক্ষেত্রে ওনার ভুল বক্তব্যে মনে হচ্ছিল গত ২১ বছরে এই কৃষি দপ্তর, কৃষি বিপণন দপ্তর যেন তাদের লক্ষ্যে পৌঁছে গেছেন। আমাদের ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর কথায় এখানে নাকি বহুমুখী চাষের ব্যবস্থা করা হয়েছে। কিভাবে এই উপলব্ধি এল জানি না। এরকম অনেক গল্প বিধানসভায় বাজেট অধিবেশন হয়েছে। উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে একজন সদস্য বলেছিলেন,

মাননীয় মন্ত্রীর বক্তব্যে আমার মনে হচ্ছিল, ঝড়ে বক মরে, ফকিরের কেরামতি বাড়ে। কৃষি উৎপাদনের ক্ষেত্রে কৃষকরা যে উৎপাদন করল সেই উৎপন্ন ফসলের সংরক্ষণের ব্যবস্থা করা এবং সেই ফসলের জন্য বাজার ব্যবস্থা কৃষি ও কৃষি বিপণন দপ্তর করতে পারেননি। এবং এই ব্যাপারটা গত বছর হুগলি, বর্ধমান, হাওড়ার আলু চাষীরা উপলব্ধি করেছেন। কৃষি দপ্তর তাদের জন্য কোনও ব্যবস্থা করতে পারেননি এবং কৃষকরা খুব দুর্দশার মধ্যে পড়েছিলেন। কৃষকরা কৃষিপণ্য উৎপাদন করছেন, আর কৃষি দপ্তর বলছেন, আমরা উন্নত মানের বীজ সরবরাহ করেছি। এব্যাপারে মাননীয় নরেন দে মহাশয়কে বলি যে, আপনার দপ্তরের কৃষি বিজ্ঞানীরা নতুন নতুন বীজ উৎপাদনের চেষ্টা করছেন কিন্তু সুদূর উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গ পর্যন্ত সীড ফার্মগুলোর চেহারা যদি একবার নিজে গিয়ে দেখে আসেন তাহলে ভাল হয়। কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়ের জন্য প্রতি বছর যে টাকা অনুমোদন হয় সেই টাকা সবটুকু প্রতি বছর খরচা হয় না। কি কারণে এটা খরচা হয় না? একটা গবেষণা ক্ষেত্রে টাকা ফেরত চলে যায়। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এই পবিত্র বিধানসভায় এই ব্যাপারে বলবেন। আমি বিস্তৃতভাবে বলব না। আমার পূর্বতন বক্তা মাননীয় সঞ্জীব দাস মহাশয় তথ্য সম্বলিত বক্তব্য রেখেছেন। আমি তার পরের বাকি অংশের দিকে যাচ্ছি। পাট চাষের ব্যাপারে আপনারা বলেছেন যে, এব্যাপারে আপনারা একটা উন্নত পরিকল্পনা গ্রহণ করেছেন। তাহলে এব্যাপারে আপনারা উপলব্ধি করেছেন পাটের বাজার দরের চিরাচরিত অস্থিরতা দূর করার জন্য আপনারা এখন পরিকল্পনা নিয়েছেন এবং অন্যান্য কর্মসূচির ব্যবস্থা করেছেন। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, মহারাষ্ট্রে যদি তুলা চাষীদের জন্য কটন কর্পোরেশন হতে পারে তাহলে আমাদের এখানে জুট কর্পোরেশন হতে পারবে না কেন? আজকে কেন্দ্রীয় সরকার জুট কর্পোরেশন করল। পাটচাষীরা তাদের উৎপাদিত ফসল যদি বিক্রি করতে চায় তাহলে তারা বাজারদর পান না। তাদের জন্য স্ট্যান্ডার্ড রেটও বেঁধে দেওয়া হয় না। কিন্তু আমরা রাজ্য সরকারকে একথা বলতে চাই যে, আপনারা ২১ বছর ধরে ঢাকঢোল পিটিয়ে বলেছেন যে, আপনারা নাকি কৃষকের বন্ধু, আপনারা নাকি মেহনতি মানুষের বন্ধু, আপনারা নাকি ক্ষেতমজুরের বন্ধু। আপনারা এই যে কুম্ভিরাশ্রু বর্ষণ করলেন কিন্তু কৃষকদের কল্যাণের জন্য আপনারা কিছু করলেন না। বেঙ্গল জুট কর্পোরেশন করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাবতে বলব, কৃষি দপ্তরকে এটা নিয়ে নতুন করে চিন্তা-ভাবনা করতে বলব। পাট চাষীদের স্বার্থে বেঙ্গল জুট কর্পোরেশন গঠন করা উচিত।

[11-20 — 11-30 a.m.]

আজকে যদি রাজ্য সরকার বেঙ্গল জুট কর্পোরেশনের মধ্যে দিয়ে পাট সংগ্রহ করে, তাহলে দেখবেন পশ্চিমবাংলার যে ১০টি জেলায় পাট উৎপাদন হয়—দিনাজপুর,

মুর্শিদাবাদ, নদীয়ার কিছু অংশ এবং অন্যান্য জেলার পাট চাষীরা আপনাদের আশীর্বাদ করবে। কিন্তু এখন পর্যন্ত আপনারা সেই ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। মাননীয় কৃষিমন্ত্রী, আপনি প্রতি বছরই বক্তব্যে বলেন, ধান উৎপাদনে আমরা প্রথম। ধান উৎপাদনের ঢাকঢোল পেটান। সারা ভারতবর্ষের নিরিখে চিরকালই পশ্চিমবাংলায় ধান তথা চাল উৎপাদন বেশি হয়। আমাদের পূর্ব পুরুষরা ধান উৎপাদন করেছেন, এখনও রাজ্যের কৃষকরা ধান উৎপাদন করছে। দক্ষিণ-২৪ পরগনার সুন্দরবন এলাকার মানুষরা আজকে পঙ্কজ ধান ২৮ থেকে ৩০ মণ পর্যন্ত উৎপাদন করতে সক্ষম হয়েছে। কিন্তু এতে কৃষি দপ্তরের কোনও কৃতিত্ব নয়। কৃষক বাঁচার তাগিদে, রুটি যোগাড়ের তাগিদে, ক্ষুধা মেটাবার জন্য ঘর্মাক্ত কলেবরে চাষ করে উৎপাদন করছে। অথচ কৃষি দপ্তরের কাছ থেকে সে কোনও সাহায্যই পাচ্ছে না। কৃষি দপ্তর এখনও মাটির কাছাকাছি সেই কৃষকের কাছে গিয়ে পৌঁছয়নি। সুতরাং এক্ষেত্রে কৃষি দপ্তরের কোনও কৃতিত্ব নেই, বরঞ্চ এটা আপনার ব্যর্থতার ইতিহাস। একটা বিষয়ে আপনার সঙ্গে আমি একমত, হ্যাঁ আজ ২০ বছরেও সেচসেবিত এলাকা বাড়ানো সম্ভব হয়নি। ফলে এখনও আমাদের প্রকৃতির ওপর নির্ভর করতে হচ্ছে। অনেক সময়ই প্রাকৃতিক দুর্যোগ ফসলের ক্ষতি করছে। প্রাকৃতিক দুর্যোগের কারণে ধান নষ্ট হয়ে যাচ্ছে। এক ধরনের সবুজ পোকা পূবেল হাওয়ায় ধান গাছে এসে বসে ধান নষ্ট করছে। মাননীয় মন্ত্রী আপনার দপ্তরের এক্সটেনশন অফিসার ব্লকে ব্লকে আছে, তাদের কাছে গিয়ে চাষী যখন এর থেকে রক্ষার কি কীটনাশক ওষুধ আছে জানতে চাইছে তখন তারা বলছেন, আমাদের জানা নেই, এলাহিই ভরসা। আমি প্রথমে ভেবেছিলাম, এই নামে বোধ হয় কোনও মেডিসিন আছে। তারপরে শুনলাম যে তারা ঈশ্বরই ভরসা বলেছেন। হ্যাঁ, এখন পর্যন্ত সেই ঈশ্বরের ওপরই নির্ভর করে বাংলার কৃষককে থাকতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার বক্তব্যে জৈব সারের কথা বলেছেন। এ কথা ঠিক যে, একটা সময় ছিল যারা পৃথিবীতে রাসায়নিক সার ব্যবহারের মধ্যে দিয়ে উৎপাদন বাড়াবার চেষ্টা করা হয়েছিল। আমাদের পশ্চিমবাংলায়ও সেই চেষ্টা হয়েছিল। যে মাটি আমাদের মা, তার ধারণ এবং বহন শক্তির কথা চিন্তা না করে উৎপাদন বাড়াবার জন্য আমরাও ঐ পথ বেছে নিয়েছিলাম। মায়ের শক্তিকে স্থিতিশীল রাখার কথা আমরা ভাবিনি, রাসায়নিক সার প্রয়োগ করে মাকে কর্ষণ করেছি এবং তার মধ্যে দিয়ে উৎপাদন বাড়াবার চেষ্টা করেছি। ফলে মা রুগ্ন হয়ে গেছেন। আজকে শুধু আমাদের কৃষি দপ্তরই জৈব সার ব্যবহার করার কথা বলছে না। সারা পৃথিবীই জৈব সার ব্যবহারের কথা বলছে। সঞ্জীববাবুও সেই একই কথা একটু আগে বলে গেছেন। জৈব সার সরবরাহ করার সাথে সাথে আমার প্রস্তাব হচ্ছে কৃষকদের ডেকে সেমিনার করে, সিম্পোজিয়াম করে জৈব সার ব্যবহার করার দিকে কৃষকদের মোটিভেট করুন। কেমন করে জৈব সার ব্যবহার করতে হবে তা তাদের শেখাবার

ব্যবস্থা করুন। আমাদের সুন্দরবন এলাকায় সুবাবুল নামে একটা গাছ আছে। ঐ গাছগুলো পুকুর পাড়ে রোপণ করলে ঐ গাছের পাতা পুকুরে পড়ে মাছ চাষের কাজে লাগে। আবার ঐ একই গাছের পাতা শুকিয়ে পশুকে খেতে দিলে তার উৎপাদন শক্তি বাড়ে এবং ঐ একই গাছের পাতা চাষের কাজে লাগে। আজকাল আধুনিক প্রযুক্তির অভিনব কায়দায় অনেক কিছু করা হচ্ছে। পশুকে চিকিৎসার জন্য চিকিৎসালয়ে নিয়ে গিয়ে তার ওপর মেডিসিন ব্যবহার করা হচ্ছে। আমাদের বাবা দাদারা চাষবাসের সঙ্গে যুক্ত ছিলেন। গরুর পিঠে ঘা হলে তারা বলতেন—হুকোর জল ঢেলে দাও ঘা শুকিয়ে যাবে। সেই মতো আজকে আমরা রাসায়নিক সার থেকে জৈব সারের দিকে ফিরে যাচ্ছি। সুতরাং আজকে জৈব সার ব্যবহারের বার্তা আরও বেশি করে কৃষকদের কাছে পৌঁছে দেওয়ার প্রয়োজন আছে। এবিষয়ে আপনি কৃষি গবেষণা কেন্দ্রের কথা উল্লেখ করেছেন। কিন্তু আমরা কি দেখছি? কৃষি গবেষণার নামে আমাদের কাকদ্বীপে একটা কৃষি গবেষণা কেন্দ্র আছে। আমি যে মহকুমার বিধায়ক সেখানে আমি দেখেছি মাঠগুলি ফাঁকা পড়ে আছে। কি করে ওরা বুঝতে পারি না। বেতনসর্বস্ব বাজেট হলে বলার কিছু নেই। আমরা জানি যে সঙ্কট আছে। আমরা দেখেছি ৯৬-৯৭ সালে যত টাকার বাজেট আপনি পেশ করেছিলেন তত টাকা আপনি পাননি। কিসের জন্য পাননি? দপ্তরের গাফিলতি? কাজ করতে পারেননি, না স্কীমের অভাব ছিল? না কি অর্থমন্ত্রীর কৃপা দৃষ্টি থেকে আপনি বঞ্চিত হয়েছিলেন সেটা জানাবেন। পাট ছাড়াও পশ্চিমবঙ্গের পান অন্যতম চাষ আমরা দেখছি এ ক্ষেত্রেও আপনারা পান চাষীদের উদ্বুদ্ধ করতে পারছেন না। এখানে কৃষি বিপণন মন্ত্রী আছেন, গতবার আমরা দেখলাম আলু চাষীরা আলু চাষ করে যখন বাজার না পেয়ে হাহাকার করছে তখন মন্ত্রী বীরেনবাবু বেনারস বেড়াতে চলে গেলেন। তিনি বললেন, আমি বাংলাদেশে যাব আলু বিক্রি করতে। আলু চাষীদের যেমন আপনারা সর্বনাশ করেছেন পান চাষীদেরও সেইরকম আপনারা সর্বনাশ করছেন। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা পান চাষের অন্যতম জায়গা এবং এই পান চাষে পশ্চিমবাংলা একটা বিরাট ভূমিকা পালন করছে। অধিকাংশ পানই কিন্তু মেদিনীপুর জেলা এবং দক্ষিণ ২৪ পরগনা দক্ষিণ সুন্দরবন এলাকাতে হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, আপনি কটা পানের মার্কেট করতে পেরেছেন? সুন্দরবনের পান চাষীদের ডায়মন্ডহারবার হয়ে হলদিয়ার পথে মেদিনীপুরে যেতে হয় পান নিয়ে। এই পান ঠিক মতন সংরক্ষণের অভাবে, বাজারের অভাবে অনেক সময় চাষীরা তার সঠিক মূল্য পান না। প্রতিটি পান উৎপাদনকারী এলাকাতে আপনি যদি একটি করে পানের মার্কেট করতে পারতেন, বিশেষ করে মহকুমা শহরগুলিতে যদি একটি করে পানের মার্কেট করতে পারতেন তাহলে চাষারী পান চাষে উদ্বুদ্ধ হত। পশ্চিমবাংলায় পান চাষ অধিকাংশই চাষীরা তাদের নিজেদের উদ্যোগে করেন, সরকারি সহায়তায় করেন না। এই পান বিদেশে পর্যন্ত

রপ্তানি করে দেশের আর্থিক পুঁজি বাড়াতে সাহায্য করলেও এই পান চাষের ব্যাপারে কৃষি দপ্তর বা কৃষিজ বিপণন দপ্তরের কোনও ভূমিকা আমরা দেখতে পাচ্ছি না। তারপর আমরা দেখছি যে আপনি ফুল চাষের কথা বলেছেন। ভাঙ্গড় কিম্বা কোলাঘাটের ফুল চাষীরা কিন্তু সংরক্ষণের অভাবে ফুলের ভাল বাজার পাচ্ছে না। তারপর চা যা আমাদের দেশের অর্থনীতিতে বিশেষ গুরুত্ব বহন করে সেখানে দেখছি ৩৪টি চা বাগান বন্ধ হয়ে আছে। চা উৎপাদনের ক্ষেত্রে এই কৃষি দপ্তরের তেমন কোনও ভূমিকা নেই যদিও চা বাগানগুলিতে মুখ্যমন্ত্রীর সহায়তায় কোনও অনাবাসী শিল্পপতিকে আবাসন করতে দেওয়া হচ্ছে। এইসব কারণে এই বাজেট-এর বিরোধিতা করে এবং আমাদের দলের আনা কাট মোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী হরিপদ বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রী যে গণমুখী ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীদলের বন্ধুরা এই বাজেট সম্বন্ধে আলোচনা প্রসঙ্গে বললেন যে বামফ্রন্ট তার ২১ বছরের রাজত্বে কৃষি ক্ষেত্রে ব্যর্থতার পরিচয় দিয়েছে। এই প্রসঙ্গে বলতে গিয়ে প্রথমেই আমি যে কথাটি বলব সেটি হচ্ছে "চোরের মুখে রামনাম।" এইজন্য বলব যে বিরোধীপক্ষের বক্তারা তাদের বক্তব্যের শুরুতে বললেন যে, ৬০-এর দশকে কেন্দ্রীয় সরকার সবুজ বিপ্লবের ডাক দিয়েছিলেন। সেই সময়ে প্রধানমন্ত্রী আর একটা ডাক দিয়েছিলেন সেটা হচ্ছে গরিবী হটাও। উনি যত জোরের সঙ্গে এই আওয়াজ তুলেছিলেন তার থেকে দ্রুত গতিতে বিপরীত ঘটনা ঘটেছে। অর্থাৎ গরিবী কমেনি, সেটা আরও বেড়েছে এবং সবুজ বিপ্লবের কি অবস্থা সারা দেশে হয়েছিল সেটা আজকে বিচার্য বিষয়। ৬০ দশকে আমরা বামপন্থীরা সেই সময়ে চিন্তা করেছিলাম যে ভারতবর্ষে শিল্পে সঙ্কট অবধারিত। এই সঙ্কট থেকে মুক্তি পেতে হলে ভূমি সংস্কারের উপরে গুরুত্ব দিতে হবে। সেজন্য বামপন্থীরা আন্দোলন সংগঠিত করেছিল। ৬০ দশকের কথা আপনাদের নিশ্চয়ই মনে আছে। ১৯৬৬-৬৭ সালে খাদ্য আন্দোলন যারা করেছিল সারা দেশে তাদের গুলিবিদ্ধ হতে হয়েছিল এক মুঠো অন্নের জন্য। তখন আপনাদেরই কংগ্রেস সরকার ছিল। আমরা সেই সময়ে জমির আন্দোলন সংগঠিত করেছিলাম। তারপরে সরকারে আসার পরে ভূমি সংস্কারের কাজ ব্যাপকভাবে করার মধ্যে দিয়ে কৃষির উন্নয়ন করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধীরা যে কথা বলেছেন যে আমাদের কৃষিতে অবনতি হয়েছে, ওদের সময়ে রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন, তার পরবর্তীকালে পি ভি নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী ছিলেন, সেই সময়ে আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা ধান উৎপাদনে প্রথম স্থানে অধিকার করে

পুরস্কার নিয়ে এসেছি। পরবর্তীকালে ১০ বছর ধরে আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করে আসছি। এটা ওদের চোখে ভাল লাগছে না। আজকে এটা ঠিক যে, ভারতবর্ষের কৃষিতে নতুন একটা টার্নিং পয়েন্ট আমাদের সামনে এসেছে। অর্থাৎ গ্যাট চুক্তির পরে ভারতবর্ষে নতুন টার্নিং পয়েন্ট এসেছে, এই জন্য বলছি যে নতুন পরিস্থিতি তৈরি হয়েছে। সেই পরিস্থিতির জন্য দায়ী কংগ্রেস। আজকে এই যে বাসমতি পেটেন্ট আমেরিকা নিয়ে নিল, এর ফলে আমাদের দেশ ক্ষতিগ্রস্ত হবে। নিম আর হলুদের পরে বহু শতাব্দীর ঐতিহ্যবাহী সুগন্ধী বাসমতী চালের উপরে দস্যুরা হাত বাড়িয়েছে আমেরিকার কোম্পানী। টেক্সাসের বাইসটেক কোম্পানি ২রা সেপ্টেম্বর ১৯৯৭ সালে মার্কিন যুক্তরাষ্ট্রের প্রচলিত আইন অনুযায়ী তাদের উদ্ভাবিত বাসমতী চালের উপরে ২০টি দাবি বিশিষ্ট পেটেন্ট বের করে নিয়েছে। এর ফলে আমাদের দেশ ১২ শত কোটি টাকা যেটা চাল রপ্তানি করে পেত সেটা আর পাবে না। আজকে এর জন্য দায়ী কংগ্রেস। গ্যাট চুক্তি যখন হল তখন তারা এর বিরোধিতা করেন নি। আমার মনে পড়ে যখন আমাদের দেশ পরাধীন ছিল সেই সময়ে নবাব সিরাজদৌল্লা ব্রিটিশ সাম্রাজ্যবাদের পায়ে আমাদের দেশকে তুলে দেননি। তিনি লড়াই করে বীরের মতো প্রাণ দিয়েছিলেন। আর প্রণব মুখার্জি সেই গ্যাট চুক্তির সময় মার্কিন সাম্রাজ্যবাদীর কাছে নতজানু হয়ে দেশকে বিকিয়ে দিয়েছেন এবং তার কুফল শুরু হয়েছে। আমাদের দেশের একটা নতুন টার্নিং পয়েন্ট এসেছে। এই পয়েন্ট যে জায়গায় নিয়ে যাবে—আজকে বহুজাতিক সংস্থাগুলি ঢুকছে এবং কৃষি ব্যবস্থাকে পঙ্গু করে দিচ্ছে। গ্যাট চুক্তির মধ্যে দিয়ে দেশের কৃষক বীজ তৈরি করতে পারছে না। আমাদের দেশে গত ১৫ বছর ধরে বহুজাতিক সংস্থা যে বীজ পাঠাচ্ছে, গ্রীন এক্সপ্রেস কপির বীজ, হাই ব্রিড টমাটোর বীজ, এগুলি এমন ভাবে তৈরি করা যে একবারের বেশি দুই বার অঙ্কুরউদগম হবে না। আজকে ১ কেজি কপির বীজের দাম ১৫ থেকে ২০ হাজার টাকা। ওরা যে কৃষি নীতি আমাদের দেশের উপর চাপিয়ে দিয়েছে তার কুফল আমাদের দেশ কোথায় নিয়ে গিয়ে দাঁড় করাবে সেটা আপনারা বুঝতে পারছেন। কৃষির যে প্রধান উপকরণ সার, বীজ, জল যার উপর দিয়ে আমরা এগোতে চাইছি, তাতে ভারতবর্ষের কৃষি বন্ধ্যা হয়ে যাবে। আসলে ওরা ভারতবর্ষের কৃষিকে বন্ধ্যা করে দিয়ে এখানে সখের বাগান করতে চাইছেন এবং নিজেদের উদ্বৃত্ত গম পাঠিয়ে আমাদের পর মুখাপেক্ষী করতে চাইছেন। বীজ, সার জল এগুলো হল কৃষির প্রধান উপকরণ। আজকে সেই সারের দাম হু হু করে বেড়ে যাচ্ছে। তারফলে চাষে কস্ট অফ প্রোডাকশন বেড়ে যাওয়ায় চাষী দাম পাচ্ছেন না। এই হচ্ছে ভারতবর্ষের অবস্থা। তাই আজকে কর্ণাটক, অন্ধ্র এবং পাঞ্জাবের চাষীরা আত্মহত্যা করছেন। তাই বিষয়টা নিয়ে আলোচনা করা প্রয়োজন এই কারণে যে, আমাদের রাজ্যে পাটের মরশুম শুরু হয়েছে। আজকে পাটের একটা ভয়াবহ পরিস্থিতি। কৃষকরা রক্ত জল করে পাট

ফসল ফলাচ্ছেন, কিন্তু দাম পাচ্ছেন না। পাট ফলিয়ে তাকে কেটে আঁটি বেঁধে শুকিয়ে তারপর জলে ঢুবিয়ে পচিয়ে পাট ছাড়িয়ে ধুয়ে পরিষ্কার করে তাকে শুকিয়ে মাথায় করে সেই পাট তারা বাজারে আনবেন, কিন্তু সেই পাটের দাম তারা পাবেন না। অন্ধ্রে তুলা-চাষীরা আত্মহত্যা করেছেন, পাটের দাম না পেলে এখানকার চাষারীও আত্মহত্যা করবেন। তাই এই বিষয়ে আলোচনা হওয়া দরকার। আজকে জে সি আই-এর অবস্থা কি? তারা দীর্ঘদিন পাট কিনছিলেন না। নরসিমা রাও-এর সময় এক টাকার পাটও কেনা হয়নি। তা নিয়ে আমরা বামপন্থীরা আন্দোলন করায় জে সি আই-কে ৩৩ কোটি টাকা দেওয়া হয়েছিল এবং তার মধ্যে দিয়ে যে বিবর্তন ঘটেছিল তাতে জে সি আই শেষ পর্যন্ত ১২০ কোটি টাকার পাট কিনেছিলেন এবং তার মধ্যে দিয়ে জে সি আই-এর ২০ কোটি টাকা লাভ হয়েছিল। এবারেও আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন নিবেদন করেছি, কিন্তু তারা এখনও জে সি আই-কে কোনও টাকা বরাদ্দ করেননি। আর আমাদের যে কেন্দ্রীয় সরকার রয়েছেন তারা এই বছর পাটের দাম নির্ধারণ করেছেন, টি ডি-৫ এর দাম নির্ধারণ করেছেন ৭২৫ টাকা প্রতি কুইন্টাল। যেখানে কুইন্টাল প্রতি উৎপাদন খরচ দাঁড়াচ্ছে ৮০০-৮৫০ টাকা, সেখানে টি ডি-৫ এর এই দর নির্ধারণ করেছেন। আজকে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি যে, কুইন্টাল প্রতি পাটের ন্যূনতম দর ১০০০ টাকা নির্ধারণ করা হোক। এক্ষেত্রে শুধুমাত্র দাম নির্ধারণ করলেই হবে না, তাদের সঙ্গে ৮০ লক্ষ গাঁট পাট কেনার যে শর্ত ছিল সেই পরিমাণ পাট তাদের কিনতে হবে। তা না হলে এখানকার পাটচাষীদের সবনাশ হয়ে যাবে। তার জন্য আমার দাবি, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে একটা ডেপুটেশন দেবার জন্য আপনার মাধ্যমে এই বিধানসভা থেকে একটি সর্বদলীয় কমিটি তৈরি করা হোক। সেই কমিটি দিল্লিতে ডেপুটেশন দিতে গিয়ে কেন্দ্রীয় বস্ত্রমন্ত্রীর কাছে পাটের ন্যূনতম দর কুইন্টাল প্রতি ১০০০ টাকা করা এবং অন্ততপক্ষে ৮০ লক্ষ বেল পাট কেনার দাবি জানাবে। আমি এই আবেদন আপনার মাধ্যমে করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আর একটি বিষয় তুলতে চাইছি। সেটা হচ্ছে, আমাদের রাজ্যে পিঁয়াজের চাষ হয়, কিন্তু সেটা সংরক্ষণ করার ব্যবস্থা আমাদের রাজ্যে নেই। আমি শুনেছি, আমাদের সরকারের তরফ থেকে অফিসাররা নাসিকে গিয়েছিলেন সেখানকার ওনিয়ন রিসার্চ সেন্টারে। সেখানে আলাপ-আলোচনার পর বিহার থেকে এখানে সীড এসেছিল এবং বলাগড়ের বিস্তির্ণ এলাকায় তার চাষ হয়েছিল। সেখানে বিজ্ঞানীদের সঙ্গে আলোচনাকালে বিজ্ঞানীরা বলেছেন যে, আমাদের রাজ্যেও নাকি বর্ষাকালে পিঁয়াজের চাষ হতে পারে এবং ছয় মাস সেটা স্টোর করে রাখা যেতে পারে। আমরা দেখছি, প্রতি বছর একটা সময় পিঁয়াজের দাম বেড়ে যায়। মাননীয় উপাধ্যক্ষ মহশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষি মন্ত্রীকে বলতে চাই, আমাদের রাজ্যে পিঁয়াজ চাষ বাড়ছে, এই

পিঁয়াজকে সংরক্ষণ করার জন্য কোল্ড স্টোর যাতে তৈরি করা যায় তার ব্যবস্থা তিনি যেন করেন। আমাদের কৃষি বিপণনে যত বাজার আছে তার মাত্র ২ শতাংশ বাজার কৃষি দপ্তরের নিজের আওতায় আছে, বাকি সব ব্যক্তিগত মালিকানায়। এতে যে অবস্থা দেখা যায় তা হল রাস্তা-ঘাটে সমস্ত বাজার বসে যাচ্ছে। তার ফলে অ্যাকসিডেন্ট হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি যে কথা বলতে চাই তা হল এই বাজার ব্যবস্থাকে আরও ভাল করার প্রয়োজন আছে, বাজার আরও বেশি বেশি করে সরকারি ব্যবস্থাপনায় আনা উচিত। বিশেষ করে শহরে এবং জেলা শহরগুলির বাজারকে সরকারি নিয়ন্ত্রণে আনা উচিত। আমি শিয়ালদহ দিয়ে আসি, সেখানে সবজির বাজার বসে, মানুষ সেখান দিয়ে চলাচল করতে পারে না, ট্রেনে করে যারা আসে তাদের নাক টিপে আসতে হয় এত দুর্গন্ধ সেখানে বার হয়। এই বাজারগুলিকে ইস্টার্ন বাইপাসের দিকে নিয়ে যাওয়া যায়, শহরের বাজারগুলিকে শহরের মধ্যে না রেখে দূরবর্তী কোনও স্থানে নিয়ে যাওয়া যায় তাহলে ভাল হয়। তাহলে জন-জীবন অনেক সুফল পাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চা কে কৃষিজাত পণ্য হিসাবে গণ্য করা হয়েছে, তাহলে এগ্রিকালচার মার্কেটিং চা এর উপর থেকে ট্যাক্স কালেকশন করছে না কেন? এছাড়া আমি বলতে চাই যে ১৮০টি চা বাগান উত্তরবঙ্গে অবৈধভাবে গড়ে উঠেছে। চা বাগানের মালিকরা কৃষিজমি গ্রাস করছে। চা বাগানের মালিকরা রায়তি জমি, তফসিলি জাতি এবং উপজাতিদের জমি, বর্গাদারদের জমি, পাট্টাদারদের জমি গ্রাস করছে চা বাগানের জন্য। প্রাকটিক্যালি যে অবস্থা দাঁড়াচ্ছে, তিস্তা ব্যারেজ হওয়ার যে সুফল সেই সুফল আমাদের কৃষকরা পাবে কিনা সন্দেহ দেখা দিয়েছে। তিস্তা ব্যারেজের জল চা বাগানের কাজে চলে যাবে। আমি মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে বলতে চাই, উত্তরবঙ্গে অবৈধ চা বাগান যাতে বন্ধ করা যায় তার ব্যবস্থা নেওয়া হোক। আমি আর একটা কথা বলতে চাই তা হল আমাদের যে কৃষি ফার্মগুলি রয়েছে সেই ফার্মগুলি আরও ভালভাবে যাতে চালু করা যায় তার ব্যবস্থা করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী রবীন মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের কৃষি দপ্তরের মন্ত্রী ১২১ কোটি ৫২ লক্ষ ৪৮ হাজার টাকার ব্যয় মঞ্জুরির দাবি করেছে এবং কৃষি বিভাগের জন্য ১৫ কোটি ৬১ লক্ষ ৭৫ হাজার টাকার ব্যয় মঞ্জুরির দাবি করেছেন আমি তার বিরোধিতা করছি এবং সমগ্র বাজেটের বিরোধিতা করছি। আমাদের দলের আনা কাট মোশনগুলিকে সমর্থন করে আপনার সামনে আমি বক্তব্য রাখছি। কৃষি উন্নয়নের নাম করে বামফ্রন্ট সরকার যে প্রচার চালাচ্ছে সেটা ভুল। এই রাজ্যে কৃষি উৎপাদন যে বৃদ্ধি হয়েছে, আমি

মনে করি এই উৎপাদন বৃদ্ধির মূল কারণ কৃষকদের হাড়ভাঙা পরিশ্রম এবং প্রকৃতির আশীর্বাদ ছাড়া কিছু নয়। কৃষি দপ্তরের এমন কোনও পরিকাঠামো নেই, যে পরিকাঠামোর ফলে কৃষি দপ্তর বলতে পারে যে কৃষি উৎপাদনের সহায়তা করেছে। ধানের ক্ষেত্রে বলুন, পাটের ক্ষেত্রে বলুন, গমের ক্ষেত্রে বলুন প্রতিটি ক্ষেত্রে এই দপ্তরের চরম ব্যর্থতা। কৃষকদের সঙ্গে পরিকাঠামো না থাকার ফলে, বাজার না থাকার ফলে, কৃষি পণ্য পরিবহন ব্যবস্থা না থাকার ফলে আজকে চাষীরা উপযুক্ত মূল্য পাচ্ছে না এটা সকলেই ভাল করে জানেন। আজকে কৃষি দপ্তরের দুজন মন্ত্রী আছেন, আজকে পশ্চিমবাংলায় যে পরিস্থিতি চলছে সেই পরিস্থিতির কয়েকটি দৃষ্টান্ত রাখছি। একটু আগে মাননীয় বিধায়ক অধ্যাপক সঞ্জীব দাস বলেছেন যে, ৮ম যোজনায় রাজ্যে ৯৫,২৫০ হেক্টর জমিতে শুখা মরশুমে চাষের জল দেবার জন্য একটি প্রকল্পে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে ২৫ কোটি টাকা দিয়েছিল। এই প্রকল্পটির নাম ছিল ন্যাশনাল ওয়াটার শেড ডেভেলপমেন্ট প্রোজেক্ট ফর রেনফেড এরিয়াস। এই বিপুল পরিমাণ টাকা কোথায়, কিভাবে খরচ করা হল তার কোনও হিসাব রাজ্য সরকার গত এপ্রিল মাস পর্যন্ত কেন্দ্রীয় সরকারকে দিতে পারেনি। এর থেকে এটাই সন্দেহ হচ্ছে যে কৃষি দপ্তর এই অর্থের সদ্ব্যবহার করতে পারেনি। এই অর্থ নয়ছয় হয়েছে এবং কৃষকের সর্বনাশ করা হয়েছে। এই প্রকল্পটি কি, না শুখা মরশুমে, যখন বৃষ্টি হয় তখন সেই বৃষ্টির জলকে ধরে রাখার জন্য বিভিন্ন গ্রামে বিভিন্ন এলাকায় পুকুর খনন করতে হবে। এই জল ধরে রাখার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কৃষি দপ্তরকে এই টাকা দেয়। এই প্রকল্প রূপায়নে বহু দুর্নীতি এবং গাফিলতি আছে। এই অপরাধের ফলে এবং ২৫ কোটি টাকা খরচ না করার ফলে নবম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার একটা টাকাও দেয়নি। সেজন্য আমি সুনির্দিষ্টভাবে কৃষিমন্ত্রীর কাছে জানতে চাই, এই ২৫ কোটি টাকার কত টাকা কোন জেলায় কোন ব্লকে খরচ করা হয়েছে তার সুনির্দিষ্টভাবে উত্তর দিলে আমি খুশি হব। আজকে কৃষকের সর্বনাশ করা হয়েছে। ১৬টি জেলায় কৃষকরা এই প্রকল্পের মধ্যে আসতে পারেনি। রাজ্য সরকারের কৃষি দপ্তরের দৃষ্টিভঙ্গি এমন যে, পশ্চিমবাংলার সবচেয়ে বেশি লাভজনক কৃষিপণ্য হচ্ছে নারকেল। অন্ধ্রপ্রদেশে যান, কেরালায় যান, বিভিন্ন সমুদ্র উপকূলবর্তী এলাকায় যান, সেখানে নারকেল, মালা এবং তার ছোবড়াকে কাজে লাগিয়ে কিভাবে ইন্ডাস্ট্রি হিসাবে নারকেলকে ব্যবহার করা হচ্ছে তা দেখতে পাবেন। মন্ত্রী মহাশয় অন্ধ্রপ্রদেশ এবং কেরালায় গিয়ে দেখে আসুন, তারা নারকেলকে কিভাবে কাজে লাগাচ্ছে। আমাদের এখানে ৩৫ হাজার হেক্টর জমিতে ৬০ লক্ষের উপরে নারকেল গাছ আছে এবং তা থেকে ৯০ কোটি নারকেল পাওয়া উচিত। কিন্তু আমরা পাই মাত্র ১৪ কোটি। বাকি নারকেলগুলো অপ্রয়োজনে ডাব হিসাবে ব্যবহৃত হয়ে জাতীয় সম্পদকে কৃষি দপ্তর ধ্বংস করছে এবং নারকেলের ভ্রূণকে হত্যা করছে।

এরফলে ব্যাপক সম্পদ নষ্ট হচ্ছে। এই নারকেলকে যদি ঠিকমতো কাজে লাগানো যেত তাহলে পশ্চিমবাংলায় বিভিন্ন রকমের পরিকাঠামো তৈরি হতে পারত। নারকেলকে কেন্দ্র করে পাপস বলুন, গালিচা বলুন, বিভিন্ন রকমের সম্পদ পশ্চিমবঙ্গ সরকারের কৃষি দপ্তর তৈরি করতে পারত এবং বহু বেকারের কর্মসংস্থান এর মাধ্যমে করা সম্ভব হত। সেই ব্যাপারে কৃষিমন্ত্রী তার বাজেট বক্তৃতায় উল্লেখ করেননি। এই সম্পদকে রক্ষা করার জন্য কোনও বক্তব্য সুনির্দিষ্ট ভাবে বলা হয়নি। আপনারা জেনে রাখুন, কৃষি জমিগুলোকে ব্যাপকভাবে ধ্বংস করা হচ্ছে। কৃষি মাফিয়ারা, যারা বড় বড় জমিদার এবং বড় বড় জোতদার—উত্তরবঙ্গের তিস্তা কমান্ড এরিয়াতে পাট এবং ধান ছাড়া অন্য চাষ বেআইনি—তারা তিস্তা কমান্ড এরিয়ার মধ্যে জমিগুলো জোর করে দখল করে সেখানে চা বাগান বানাচ্ছে। কৃষিমন্ত্রী এবং কর্মকর্তারা এখানে আছেন, শুনে রাখুন, সেখানে কৃষি দপ্তর চুপ করে বসে আছে। কর্মকর্তারা জেলা প্রশাসন সবাই চুপ করে বসে আছে—কৃষি দপ্তরের মাফিয়ারা চা বাগানের মালিকদের হাতে জমিগুলোকে তুলে দিচ্ছে। ফলে ধান উৎপাদন ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। উত্তরবঙ্গে তিস্তা কমান্ড এরিয়ার মধ্যে চাযের ব্যাপারে যে সুনির্দিষ্ট বক্তব্য রেখেছেন কৃষিমন্ত্রী সেইকারণে তার কাছে এই গুরুত্বপূর্ণ বিষয়ে কি ব্যবস্থা নিচ্ছেন জানতে চাইছি। এছাড়া পাটের ব্যাপারে কৃষিমন্ত্রীর সঙ্গে কথাও বলেছি। আজকে পাট পশ্চিমবঙ্গে সারা ভারতবর্ষের মধ্যে রেকর্ড চাষ হয়। কিন্তু আমরা দেখছি কি আজকে পাট চাষীরা তাদের ন্যায্য মূল্য পাচ্ছে না। মাননীয় কৃষিমন্ত্রী তার বাজেট বইতে বলেছেন যে পাটচাষে ব্যবহৃত কৃষি জমির পরিমাণ, পাটের উৎপাদন এবং উৎপাদন হারের পরিপ্রেক্ষিতে সমগ্র দেশের মধ্যে প্রথম স্থান হল পশ্চিমবঙ্গের। সমগ্র দেশের মোট পাট উৎপাদক জমির ৬৫ পারসেন্ট এরও বেশি অংশ এই রাজ্যের এবং এই জমি থেকেই সমগ্র দেশের ৭০ পারসেন্ট পাট উৎপাদন হয়। মাননীয় কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রীর কাছে সুনির্দিষ্টভাবে জানতে চাইছি যে, এই যে পাট উৎপাদন হচ্ছে, এই পাট চাষীরা সরকারের কাছ থেকে গত দু বছর ধরে উপযুক্ত মূল্য কুইন্টাল প্রতি পাচ্ছে না কেন? আজকে বছরের পর বছর ধরে নদীয়া, মুর্শিদাবাদ প্রভৃতি জায়গায় পাট চাষীরা তাদের ন্যায্য মূল্য পাচ্ছে না। গত দু বছর ধরে জে সি আই অর্থাৎ জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া পাট কিনছে না। ফলে পশ্চিমবঙ্গের চটকলগুলোর মালিকদের মাফিয়ারা কম দামে চাষীদের কাছ থেকে পাট কিনে চটকলগুলো চালাচ্ছে। পাট চাষীরা কুইন্টাল প্রতি ৩০০-৪০০ টাকা কম দামে পাট বিক্রি করতে বাধ্য হচ্ছে। এতে পাট চাষীদের পাট চাষের প্রবণতা কমে আসছে। পাট চাষীরা যাতে উপযুক্ত মূল্য পায় তার জন্য জে সি আইকে সরকার বলুন।

শ্রী সুনীতি চট্টরাজ ঃ স্যার, হাউসে কোরাম নেই।

[ 27th June, 1998]

(এমন সময়ে বেল বেজে ওঠে।)

[11-50 — 12-00 Noon]

**শ্রী রবীন মুখার্জি ঃ** আজকে দুবছর ধরে পাট চাষীরা তাদের উপযুক্ত মূল্য পাচ্ছে না। সেই ব্যাপারে আমি রাজ্যের কৃষিমন্ত্রীর কাছে সুনির্দিষ্টভাবে জানতে চাইছি যে পাট আজকে চাষীদের কাছ থেকে কেনার ক্ষেত্রে রাজ্য সরকার কোনও রকম পদ্ধতি গ্রহণ করবেন কি না। এই ব্যাপারে কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রীর কাছে সুনির্দিষ্টভাবে জানতে চাইছি। স্যার, আমি আজকে যে কথাটা বলতে চাইছি, সেটা হচ্ছে, আমি বিধায়ক হিসাবে যে জেলা থেকে নির্বাচিত হয়ে বিধানসভায় এসেছি, সেই জেলাতে গত বছরে কৃষি বিপণন মন্ত্রীও জানেন, কৃষি মন্ত্রীও জানেন, ব্যাপক পরিমাণে আলু চাষ হয়েছে এবং গত বছরে আপনি নিশ্চয় লক্ষ্য করেছেন, এই আলু চাষের ফলে রেকর্ড পরিমাণে আলু উৎপাদন হয়েছে। কিন্তু আমি দেখতে পাচ্ছি, আলু সংরক্ষণের ব্যাপারে হিমঘরের যে প্রয়োজন কৃষিমন্ত্রী সেটা উপলব্ধি করেছেন, উনি বলেছেন, ৯৭ সালে পশ্চিমবঙ্গে আলু উৎপাদন হয়েছে ৭২ লক্ষ মেট্রিক টন, পক্ষান্তরে হিমঘরের ধারণ ক্ষমতা ৩০ লক্ষ মেট্রিক টন। আমি ওনার কাছ থেকে জানতে চাইছি, যেখানে ৩০ লক্ষ মেট্রিক টন আলু হিমঘরে রাখার ক্ষমতা আছে, সেখানে এই বাকি আলুগুলি তাহলে কোথায় যাবে? আলু চাষীরা যে মার খাচ্ছে উৎপাদিত মূল্য তারা পাচ্ছে না, মাঠে যে লক্ষ লক্ষ টন আলু পচলো, কোল্ড স্টোরেজেও আলু পচল, পচা আলু রাস্তায় ফেলে দেওয়া হল, পরিবেশ দূষণ হল, এই ব্যাপারে কৃষি বিপণন মন্ত্রী সুনির্দিষ্টভাবে ওনার বক্তৃতায় বলবেন। উনি আগের বছরে সারা ভারতে ঘুরেছেন, ওনার কৃষি দপ্তরের অফিসাররা ঘুরেছেন, এবং বিদেশ ভ্রমণ করেছেন বার্মা, রেঙ্গুন, দিল্লি, মাদ্রাজ, বোম্বে, অন্ধ্রে; এক্ষেত্রে কৃষি দপ্তরের অফিসারদের প্লেন-এর ভাড়া বাবদ কত টাকা খরচ হল? আমাদের আলু চাষীরা মার খেল, গরিব আলু চাষীরা মূল্য পেল না, ওনার দপ্তরের অফিসাররা সারা ভারত ঘুরে এলেন, পৃথিবী ঘুরলেন, আলুর মার্কেট নির্মাণের ঘরের জন্য, সেখানে সারা ভারতবর্ষ ঘুরে, পৃথিবী ঘুরে কত টাকা খরচ হয়েছে বলুন? কৃষকের টাকা দিতে পারলেন না, ক্ষেতমজুরেরা তারা আলু চাষ করেও পয়সা পেল না, আপনি অনেক কথা বলেছেন, অনেক চেষ্টা করেছেন, কিন্তু আপনার এই চেষ্টা ব্যর্থতার আকার নিয়েছে। মাননীয় মন্ত্রী কৃষকদের জন্য যে পরিকল্পনাগুলি করতে গিয়েছিলেন, আলু সংরক্ষণের জন্য, আলু এক্সপোর্ট করার জন্য আন্ত রাজ্য পাঠাবার ব্যাপারে যে চেষ্টা আপনি করতে গিয়েছিলেন সেই পরিকাঠামো গড়ে উঠল না। আলু নিয়ে যাওয়ার জন্য ট্রান্সপোর্ট-এর ব্যবস্থা নেই, ঠান্ডা গাড়ির ব্যবস্থা নেই, এক্সপোর্ট করার জন্য আপনার সেই ধরনের ব্যবস্থা নেই, আপনি বলেছেন, সারা পৃথিবীতে পশ্চিমবঙ্গ থেকে আলু এক্সপোর্ট করব, সারা ভারতবর্ষে

আলু এক্সপোর্ট করব। আজকে আলু চাষী তারা মার খাচ্ছে, কৃষকদের কাছ থেকে, উৎপাদনকারীদের কাছ থেকে মার্কেট ফিস নিয়ে রাস্তা করছেন, কোথায় কতটা করছেন—সব শহরে। আমি দায়িত্ব নিয়ে বলছি, আপনি মার্কেট ফিস নিয়ে কত রাস্তা করেছেন, আলু চাষীদের কাছ থেকে মার্কেট ফিস নিয়ে কোথায় কতটা রাস্তা করেছেন, কয়টা টিউবওয়েল করেছেন, কয়টা স্কুল করেছেন? সবই তো করেছেন শহরে। আপনাদের দলের এলাকায় রাস্তাঘাট করেছেন, যেখানে প্রচন্ড গ্রাম, আলু চাষীরা, সবজি চাষীরা যে রাস্তা দিয়ে আসে, সেখানে মোরাম করার দরকার ছিল, সেই রাস্তাগুলি গুরুত্ব না দিয়ে, শহর এলাকায় টিউবওয়েল বসাচ্ছেন রাস্তা করছেন। আপনার মন্ত্রীর জয় সুনিশ্চিত করার জন্য এই কাজ করেছেন। আমি ভেবেছিলাম, আপনি গ্রামের লোক, গ্রামের উন্নতির জন্য কিছু করবেন। যাইহোক ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে, বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য রাখলাম।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী বাচ্চামোহন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৪৭, ৪৮, ৫৫ এবং ৫৮ নম্বর দাবির খাতে যে ব্যয়-বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব রেখেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করি এবং বিরোধী পক্ষের আনীত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আজকে এটা স্বীকার করতে হবে যে পশ্চিমবাংলায় কৃষিক্ষেত্রে উৎপাদন অনেকখানি বেড়েছে। আমরা যদি ষাটের দশকের কথা স্মরণ করি তাহলে দেখতে পাব ১৯৬৬-৬৭ সালে পশ্চিমবাংলায় গরিব মানুষরা খাদ্যের জন্য আন্দোলন করেছিল, সেই সময় বাজার থেকে তারা চাল, গম কিনতে পারেনি। এখন কিন্তু আর সেই অবস্থা নেই। কাজেই স্বীকার করতে হবে আমাদের পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বেড়েছে, ডালশস্য তন্তুজাতীয় খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে। এর ফলে আমাদের কৃষি ক্ষেত্রে একটা লক্ষ্যণীয় পরিবর্তন আমাদের এই রাজ্যে দেখছি। কিন্তু সাথে সাথে এটাও বলা দরকার যে কৃষির উন্নতির সঙ্গে কৃষকের উন্নতি অঙ্গাঙ্গিভাবে জড়িত। আমরা দেখতে পাচ্ছি কৃষিক্ষেত্রে দিন দিন যে অবস্থা শুরু হয়ে গেছে এবং কেন্দ্রীয় সরকারের যে ব্যবস্থা, তাদের অর্থনীতি, বাজারনীতির জন্য গ্রামে-গঞ্জে যারা সাধারণ কৃষক তাদের উন্নতি খুব একটা হচ্ছে না। গ্রামে-গঞ্জে কিছু কিছু সম্পন্ন চাষী আছে তাদের উন্নতি আমরা লক্ষ্য করছি। এটার মূল কারণ হচ্ছে আমাদের কৃষি ক্ষেত্রে যে সমস্ত উপকরণ দরকার নেই উপকরণগুলো সহজভাবে পাওয়া যাচ্ছে না। এটা যাতে সহজে পায়, সেই ব্যবস্থা আমাদের কি করে করা যায় সেটা ভাবতে হবে। শুধু কৃষি উৎপাদন হলেই হবে না, খাদ্যশস্য যা উৎপাদিত হচ্ছে সেটার সুষ্ঠভাবে বিপণন ব্যবস্থা থাকা দরকার। আজকে বলতে হচ্ছে পশ্চিমবঙ্গে, যারা পাট চাষী তারা পাট বিক্রি করার সুযোগ পাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের সংস্থা জে সি আই তারা সঠিক সময়ে পাট কেনে

না, এবং সঠিক দামও তারা দেন না। আমরা জানি জে সি আই পাট কেনে সাপোর্টিং প্রাইসে। দাম কম থাকার জন্য জে সি আইকে চাষীরা পাট বিক্রি করছে না, ফড়িয়াদের কাছে পাট বিক্রি করছে এবং তারা উৎপাদন খরচও পাচ্ছে না। এমতাবস্থায় আমাদের চিন্তা-ভাবনা করা দরকার এবং মাননীয় সদস্য একজন বললেন, জে সি আই যাতে সঠিক সময়ে এবং সঠিক দামে পাট কেনে তার জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ দেওয়া হোক ও বাণিজ্যিক মূল্যে পাট কেনা শুরু হোক। এমতাবস্থায় পাট চাষীরা যাতে তাদের উৎপাদিত পাটের ন্যায্য লাভজনক দাম পায় এবং উৎপাদন খরচের বেশি পায়, সেটা সুনিশ্চিত করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে পাট কেনার বন্দোবস্ত করার কথা ভেবে দেখতে হবে।

দ্বিতীয় কথা হচ্ছে সবজি চাষ। সবজি চাষ পশ্চিমবাংলার ক্ষেত্রে যেমন বেড়েছে, তেমনি উত্তরবাংলার ক্ষেত্রেও বেড়েছে। কিন্তু সে সবের সংরক্ষণ এবং বিপণনের সুবন্দোবস্ত না থাকার ফলে চাষীরা মার খাচ্ছে। যেমন গতবার আলু চাষারী মার খেয়েছে পর্যাপ্ত হিমঘরের অভাবে। পর্যাপ্ত হিমঘর আমাদের রাজ্যে, বিশেষ করে উত্তরবঙ্গে নেই। বিপণন ব্যবস্থার উন্নতিও এক্ষেত্রে অত্যন্ত জরুরি। মাননীয় মন্ত্রী এই উভয় দিকে দৃষ্টি দেবেন, এই আশাকরি। যা তথ্য পেয়েছি, তাতে দেখছি, সারা পশ্চিমবাংলায় মাত্র ৪৪টি প্রিন্সিপাল মার্কেট বিপণন কেন্দ্র আছে এবং তার অধীনে সাব-মার্কেট আছে ৪৯৬টি যা প্রয়োজনের তুলনায় অত্যন্তই অপ্রতুল। এটা বৃদ্ধি করা প্রয়োজন। কৃষিজ পণ্যের বিপণনের যদি ব্যবস্থা ঠিক না থাকে, তাহলে কৃষকরা তাদের উৎপাদিত ফসলের ন্যায্য দাম পায় না। কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই প্রস্তাব রাখছি যে, বিপণন ব্যবস্থার উন্নতি ঘটাতে হবে। বিশেষ করে উত্তরবাংলায় আমরা দেখছি সেখানে মাত্র কয়েকটি নিয়ন্ত্রিত বাজার আছে, প্রয়োজনের তুলনায় যা পর্যাপ্ত নয়। উত্তরবঙ্গ এমন একটি জায়গা, যেখানে থেকে কৃষিজ পণ্য পরিবহন করে দূরবর্তী জায়গায় নিয়ে যাওয়ার সুযোগ-সুবিধা অত্যন্ত কম। কাজেই, কৃষকের উন্নতির স্বার্থে কৃষিজ পণ্যের বিপণন ব্যবস্থার উন্নতি জরুরি।

সঙ্গে সঙ্গে আর একটি জিনিস আমরা দেখতে পাচ্ছি, কাঁচামাল থেকে প্রক্রিয়াকরণ ব্যবস্থার অপ্রতুলতা। এই ক্ষেত্রে রাজ্য সরকারকে দৃষ্টি দিতে হবে, প্রক্রিয়াকরণ ব্যবস্থার উন্নতি করতে হবে।

সঙ্গে সঙ্গে কৃষি উপকরণের দিকটাও চিন্তা করতে হবে কৃষকদের উন্নতির একটি গুরুত্বপূর্ণ দিক এইটি। আজকে দেখা যাচ্ছে, কেন্দ্রীয় সরকারের মুক্ত বাজার অর্থনীতির জন্য ধনিক শ্রেণীর অনুপ্রবেশ হচ্ছে। উদাহরণ হিসাবে বলা যায়, উত্তর বাংলার কৃষি জমিগুলি সঙ্কুচিত হচ্ছে, সেখানে অবৈধ চা বাগান, অবৈধ ইঁট ভাটা ইত্যাদি তৈরি হচ্ছে, আর ভূমিহীন কৃষকদের সংখ্যা বাড়ছে। এটা একটি বিরাট সমস্যা। আমাদের রাজ্যে

কৃষকদের বিশেষ করে উত্তরবাংলার কৃষকদের কথা আমি বলছি। উত্তরবাংলায় জমির উর্বরতা কম, কৃষি যন্ত্রপাতির অপ্রতুলতা, কৃষি মূলধনের অভাব যা ছোট চাষীর একান্ত প্রয়োজন এইসব কারণে কৃষকরা বাধ্য হয়ে চা বাগানের মালিকের কাছে, ইট ভাটার মালিকের কাছে জমি বিক্রি করছে। ফলে কিছু সংখ্যক চাষী দিনের পর দিন ভূমিহীন চাষীতে পরিণত হচ্ছে। আমরা ভূমি-সংস্কার করেছি, কিন্তু দেখা যাচ্ছে কৃষকরা বাধ্য হয়ে তাদের জমি অন্যের হাতে তুলে দিচ্ছে। সেই জমি পুনরায় হস্তান্তরিত হবার জায়গায় যদি যায়, তাহলে কৃষকদের স্বার্থ পূরণ করতে পারছি না, এটা ধরে নিতে হবে। এই দিকে দৃষ্টি দেওয়ার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাক্ষানন্দন দাস মহাপাত্র ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়, যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থাপন করছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাইছি। সময় আমার খুবই অল্প। তাই ডিটেলসে বলার আমার সুযোগ নেই। আজকে এখানে ভূমি সংস্কারকে ভিত্তি করে গ্রামোন্নয়ন এবং কৃষোন্নয়ন এর কর্মযোগ্য চলেছে তাতে দেখা যাচ্ছে—লাস্ট স্যাম্পেল সার্ভে যেটা হয়েছিল সেখানে দেখেছি যে, পশ্চিমবাংলায় দানাশস্য গ্রহণের পরিমাণ মাথাপিছু বেড়েছে, ১৪.২ কেজি থেকে ১৫.৪ কেজিতে। অন্যদিকে গোটা ভারতে পরিমাণ হ্রাস পেয়েছে। সারা ভারতে যেখানে ১৪.৮ কেজি ছিল ৩০ দিনে, সেখানে হয়েছে ১৪ কেজি। এখানে যদি শস্য উৎপাদন না ঘটত তাহলে মানুষের কাছে এই বর্ধিত পরিমাণ খাদ্যশস্য পৌঁছানো সম্ভব হত না। মাননীয় মন্ত্রী এখানে নেই, আমি তার কাছে এই তথ্যের হিসাব চাইছি। এটা আমার কাছে বোধগম্য হচ্ছে না। পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন বাড়ছে ক্রমাগত সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। কখনও কখনও প্রাকৃতিক কারণে কোনও কোনও বছর সামগ্রিকভাবে কোনও একটা বিশেষ উৎপাদন মার খেয়েছে এই বিষয়ে সন্দেহ নেই। কিন্তু নিরবিচ্ছিন্ন যে তথ্যগুলি এখানে হাজির করেছেন, এই ব্যাপরে আমি বুঝতে পারছি না। আগের বছর আপনার দেওয়া হিসাবে দেখছি যে, ১৯৯৬-৯৭ সালে, ১ হাজার একর জমিতে আমন চাষ হয়েছে। আবার আপনি নিজেই স্বীকার করেছেন এবং আপনার দপ্তর যে ডকুমেন্ট দিয়েছে, তাতে বলা হচ্ছে যে, প্রতিকুল আবহাওয়ার জন্য ঘাটতি হচ্ছে। ১৯৯৬-৯৭ সালে আউসের ক্ষেত্রে উৎপাদন দাঁড়িয়েছে ৭৮ হাজার মেট্রিক টন। বোরোতে উৎপাদন হচ্ছে ১ লক্ষ ২২ হাজার মেট্রিক টন। অথচ আপনি ডিমান্ড করছেন যে, একমাত্র আমনের ক্ষেত্রেই উৎপাদন বেড়ে দাঁড়িয়েছে ৭০ সামথিং মেট্রিক টন। এটা কিভাবে অঙ্ক কযে বের করা যায়, আমি জানি না। আপনারই দেওয়া হিসাব ১ হাজার ৭৭৮ কোজি পার হেক্টর রেট অফ প্রোডাকশন। সেটা ১৯৯৬-৯৭ সালে বেড়ে দাঁড়িয়েছে ২ হাজার কেজি পার হেক্টর। আমি স্বাভাবিক ভাবে বলতে চাই যে, এই ব্যাপারটা আপনি বুঝিয়ে বলবেন। কারণ জনগণের কাছে

আমাদের এই হিসাব দিতে হয় আমি কয়েকটা সুপারিশ আপনার কাছে রাখছি। আপনি যে বিষয়গুলি স্বীকার করেছেন যে, সয়েল টেস্টিং এর ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এই ব্যাপারে গুরুত্ব দেওয়া দরকার। এর আগে যখন দিল্লিতে যুক্তফ্রন্ট সরকার ছিল, তখন এখানে প্রতিটি ব্লকে ব্লকে সয়েল টেস্টিং করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছিল। কিন্তু এখন যুক্তফ্রন্ট সরকারও নেই এবং আপনার বাজেট ভাষণের মধ্যেও এই কথা লেখা নেই। আমরা উপলব্ধি করি যে, যদি পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লকে ব্লকে সয়েল টেস্টিং সেন্টার গড়ে তোলা না যায়, তাহলে এটা চাষীদের পক্ষে অসুবিধা হবে। কারণ তাদের মাটি নমুনা নিয়ে ১০০ কিলোমিটার দূরে সরকারি সয়েল টেস্টিং সেন্টারে সয়েল টেস্ট করতে যেতে হবে। এটা কখনও সম্ভব নয়। সুতরাং সরকারের সেইদিকে নজর দেওয়া দরকার। সরকারি উদ্যোগে হয়ত সবটা করা যাবে না। কিন্তু গ্রামে গ্রামে যে সমস্ত বেকার, মোটামুটি জ্ঞান আছে, এইরকম ছেলে, তাদের স্পেশ্যাল ট্রেনিং দিলে, তারাই ব্লকে ব্লকে গিয়ে এই ব্যাপারে সাহায্য করতে পারবে। এবং তারা সয়েল টেস্টিং-এর কাজটা এগিয়ে নিয়ে যাবে। আপনারা বলছেন যে, রাসায়নিক সারের ব্যবহারের ফলে মাটির উৎপাদিকা শক্তি নষ্ট হয়েছে। কিন্তু সার ব্যবসায়ীদের সুপারিশ মেনেই চাষীদের চলতে হচ্ছে তার থেকে যদি চাষীকে বাঁচাতে হয় তাহলে আপনাকে সয়েল টেস্টিং ব্যাপারে কার্যকর পদক্ষেপ গ্রহণ করতে হবে। আমি আরেকটা কথা বলতে চাই হাইব্রিড ভ্যারাইটি সীডস প্রান্তিক চাষী এবং বর্গাদাররা চাষ করতে চান না। কারণ এই হাইব্রিড ভ্যারাইটির ধান তিন চার মাস পর্যন্ত চাল করা যায় না। চাল করতে গেলে ভেঙে যায়, খুদ হয়ে যায়। পুরো, গোটা চাল হয় না। যার ফলে প্রান্তিক চাষী, বর্গাদাররা তারা এই হাইব্রিড ধান চাষ করতে চান না। আমাদের অভিজ্ঞতা থেকে আমরা জানি যে এই সমস্ত প্রান্তিক চাষী, বর্গাদাররা ধান ওঠার সঙ্গে সঙ্গে তাদের ফসল বিক্রি করতে হয়। তারা একটা, দুটো হাট তারা ধান বিক্রি করেছে কিন্তু দেখা যাচ্ছে চাল ভেঙে যাচ্ছে, খুদ হয়ে যাচ্ছে। পরের হাটে আর চাল বিক্রি হচ্ছে না। গবেষণাগারে এই ব্যাপারটা দেখতে হবে। এই হাইব্রিড ভ্যারাইটিতে উৎপাদন হয়তো বেড়েছে কিন্তু তাতে চাষীরা উপকার পাবে না। আপনাকে বার বার বলা হয়েছে। আপনি একেবারেই নজর দিচ্ছেন না। আপনি অবহেলা করছেন। ক্রপ ইনসিওরেন্সে আপনি ১ কোটি টাকা কমিয়ে দিয়েছেন। কমিয়ে ৬০ লক্ষ করেছেন। বিমার গুরুত্ব নিশ্চয়ই মন্ত্রী মহাশয় উপলব্ধি করবেন। আমি আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার বিমা সংক্রান্ত ব্যাপারে চিন্তা করেছিলেন। বর্তমানে বি জে পি সরকার সেটা অস্বীকার করেছেন। আপনার বাজেটে আপনি বিমা সংক্রান্ত বরাদ্দ কৃর্ত অর্থ কমিয়ে দিন, অঞ্চল ভিত্তিক ক্রপ ইনসিওরেন্স করার জন্য আপনাকে উদ্যোগ নিতে হবে। আমাদের সরকারপক্ষের প্রথম বক্তা বলেছেন বার্ধক্য ভাতার কথা। সারা পশ্চিমবাংলায় ২৭ হাজার মানুষ বার্ধক্যভাতা পাচ্ছেন। সর্বশেষে

আমি বলব আমাদের মেদিনীপুর জেলায় একটি কৃষি বিশ্ব বিদ্যালয় গড়ার উদ্যোগ নিন।

[12-10 — 12-20 p.m.]

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রী যে বরাদ্দ হাজির করেছেন তাকে সমর্থন জানাই। সমর্থন জানাতে গিয়ে বলি যে এগ্রিকালচার রিসার্চের মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে গত বছরের তুলনায় আপনি ১২ কোটি টাকা বাড়িয়েছেন। ক্রপ হাসব্যান্ড্রি, সয়েল অ্যান্ড অয়েল কনজারভেশনে এক কোটি টাকা কমিয়ে দিয়েছেন। আর এক দিকে এগ্রিকালচার রিসার্চ এডুকেশন ২ কোটি ১৫ লক্ষ টাকা, সয়েল অ্যান্ড ওয়াটার কনজারভেশনে আরও দু কোটি টাকা বাড়ানো দরকার। সঞ্জীববাবু এগ্রিকালচারে পাঞ্জাবের সঙ্গে ওয়েস্ট বেঙ্গলের তুলনা করেছেন। আমি এই কথা বলছি যে ৮০ সাল থেকে আমাদের খাদ্যশস্য উৎপাদন দ্বিগুণ হয়েছে। আমাদের এখানে ১২৬ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে সেখানে পাঞ্জাবে ৭৭ লক্ষ টন চাল উৎপন্ন হয়। শুধু গমের ক্ষেত্রে পশ্চিমবাংলায় যখন ৮ লক্ষ টন গম উৎপন্ন হয় তখন পাঞ্জাবে ১৩৫ লক্ষ টন গম উৎপন্ন হয় কারণ পাঞ্জাব হচ্ছে হুইট গ্রোয়িং এরিয়া। ভূমিসংস্কারের ফলে আমাদের এটা সম্ভব হয়েছে। তার সঙ্গে প্রান্তিক চাষীরা ১০ লক্ষ একর জমি পেয়েছে, ২৫ লক্ষ পরিবার। সেই পরিবার তাদের নিজস্ব প্রচেষ্টাতে এই খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি করেছে। স্যার, আমি আরেকটা কথা বলছি যে নোনা জল কোস্টাল এরিয়া মানে সুন্দরবন এবং মেদিনীপুরের বিভিন্ন জায়গায় সুইড ভালোভাবে কাজ করতে পারছে না। সেখানে সার্ফেস ওয়াটার ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট যদি জল তুলে দেয় তাহলে সেখানে ভালো ব্যবস্থা হতে পারে এবং ক্ষুদ্র সেচের ব্যবস্থা হলে সমস্যা মিটবে। আমাদের ক্রপ ইনটেনসিটি বেড়ে ১৬২ পারসেন্ট হয়েছে। কিন্তু পাঞ্জাবের তুলনায় কিছু কম, পাঞ্জাবে ১৮২ পারসেন্ট হয়েছে। কিন্তু উন্নত মানের ধান চাষ করে ২০৫ পারসেন্ট বেড়েছে। আদিসপ্তগ্রামে হাইব্রিড ধান হয়। সেখানে ক্রপ প্যাটান সম্বন্ধে বলা আছে যে খেসারির চাষ যদি ঠিক ধান চাষের পরে পরেই করা যায় তাহলে চাষীরা উপকৃত হবে। কারণ হচ্ছে খেসারিতে লথারিজম-এটা ক্ষতিকর, সেজন্য পশ্চিমবঙ্গ বেকার এখন একটা নির্মলা ভ্যারাইটি বের করেছে তাতে এই ক্ষতিটা হয় না। এটার উপর বেশি জোর দেওয়ার জন্য বলছে। সীড সাপ্লাইয়ের ব্যাপারে বলি-স্টেট এবং ন্যাশনাল সীড কর্পোরেশন ভালোভাবে সীড সরবরাহ করছে। কিন্তু আমাদের এখান থেকে মানে স্টেটের ফার্ম থেকে হচ্ছে না, এটা বিভিন্ন জায়গা থেকে আনিয়ে করা হচ্ছে এবং এই জন্য বীজ উৎপাদনের দিক থেকে অসুবিধা হচ্ছে। আমাদের বীজ উৎপাদনের ক্ষেত্রে সেন্ট্রাল এবং স্টেটের রিলেশন ভালো নয়, তাহলে আমরা আই সি এ আর থেকে যে ফাউন্ডেশন সীড আনতে এবং ডেভেলপমেন্ট করতে পারি তাহলে ভালো হয়। আমাদের ১২১টি সীড

ফার্ম আছে, তার মধ্যে ১১টা হর্টিকালচারে এবং ৩টি ইউনিভার্সিটিকে দেওয়া হয়েছে। কিন্তু বাকিগুলির অবস্থা খুব খারাপ, সেখানে জল নেই, ফেন্সিং নেই। এই ফার্মগুলির ডেভেলপ করার জন্য সরকার যদি স্টেট ফার্ম কর্পোরেশন করেন তাহলে ভালো হয়। একথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে শেষ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ১৯৯৮-৯৯ সালের জন্য মাননীয় খাদ্যমন্ত্রী এবং এগ্রিকালচার মার্কেটিং ৪৭, ৫৫নং ডিমান্ড তার উপর যে বাজেট প্লেস করেছেন আমি তার বিরোধী করছি এবং কংগ্রেসের আনা কাটমোশনের সমর্থন করছি। স্যার, পশ্চিমবঙ্গে পুলিশ বাজেট সাড়ে ৬০০ কোটি টাকার, আর এগ্রিকালচারের মতো গুরুত্বপূর্ণ দপ্তরের বাজেট মাত্র ১২১ কোটি ৫২ লক্ষ ৪৮ হাজার টাকার। এর কারণ আমরা জানি যেহেতু এই দপ্তরের যিনি মন্ত্রী তিনি সরাসরি সি পি এমের নেতা নন, তাই এ ব্যাপারে একটা বৈষম্য আমরা বারে বারেই লক্ষ্য করছি বাজেটে। ফরওয়ার্ড ব্লক, আর এস পি দলগুলির অবস্থা হয়েছে ঘর জামাইয়ের মতো। জ্যোতি বসু যা দেন তাতেই তাদের সন্তুষ্ট থাকতে হয়, তারা বিরোধিতা করতে পারেন না। ১৯৭৯ সালে ফিনান্সিয়াল অ্যাপ্লিকেশন অফ পাওয়ার অ্যান্ড রুলস, তাতে বলা আছে যে এগ্রিকালচার ডিপার্টমেন্টের সেক্রেটারি কোনও স্কীমে ৫ লক্ষ টাকা পর্যন্ত স্যাংশন করতে পারে। তখন অসীমবাবু এমবার্গো করে দিলেন, এই অধিকার খর্ব হয়। এই বিধানসভার ভিতরে একটা রেস্তোরা আছে, আমি বাংলাদেশের ছেলে তাই ভাতের সাথে কাঁচা লঙ্কা খেতে অভ্যস্ত। আমি ওখানে ভাত খেতে বসে কাঁচালঙ্কা চাইলাম, বারে বারে চাওয়ার পর ওরা বলল পাওয়া যাবে না, কাঁচালঙ্কা ৮০ টাকা কেজি তাই বন্ধ হয়ে গেছে। ষাটের দশকে আমরা জানি এই বামফ্রন্ট, সরকারের বিরুদ্ধে অভিযোগ তুলেছিল এবং প্রফুল্ল সেনকে বলেছিল কাঁচকলা মন্ত্রী। আমরা এই মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, আজকে পশ্চিমবাংলার গ্রাম-বাংলার মানুষের খাদ্য হচ্ছে কচু। এই কচুর দর ২- টাকা। তাহলে আজকে এই মন্ত্রীকে কচু মন্ত্রী বলা ঠিক হবে কিনা, আমি জানি না। আজকে পোস্ত ২২০ টাকা, সরষের তেল ৫২ টাকা, পিঁয়াজ ১৪ টাকা, টমেটো ৩৫ টাকা হয়ে গেছে। আর এর পরেও বলছেন এগ্রিকালচারে উন্নতি হয়েছে। এখানে আরেকটা কথা বলা হয়ে থাকে যে, পশ্চিমবাংলায় নাকি বেশি ধান উৎপাদন হয়। কিন্তু এক্ষেত্রে কৃষি দপ্তরের বাগাড়ম্বর দেখে বলতে হয় মাচ ওডো অ্যাবাউট নাথিং। পশ্চিমবাংলার মানুষের বরাবরের প্রধান খাদ্য চাল। স্বাভাবিকভাবেই পশ্চিমবাংলায় টোটাল ফুড গ্রেনস প্রোডাকশনের ৯২ শতাংশই রাইস। কিন্তু শুধুমাত্র চাল উৎপাদন করলেই হবে না। মানুষ শুধুমাত্র ভাত সেদ্ধ খেয়ে থাকবে না। তার সঙ্গে আনুসঙ্গিক অনেক কিছু লাগে এবং তা অন্য রাজ্য

থেকে আনতে হয়। এত চাল উৎপাদনের কথা বললেও সেন্ট্রাল পুলে আপনারা ১৫.৫ পারসেন্ট রাইস কন্ট্রিবিউট করে থাকেন। এই চাল উৎপাদনের ক্ষেত্রে ওনি বলে থাকেন, এটা নাকি ভূমি সংস্কার ও পঞ্চায়েতের অবদান। কিন্তু এই মন্ত্রীর বাজেটে দেখেছিলাম, গতবারে উনি বলেছেন, এগ্রিকালচারের উন্নতির জন্য ভূমি সংস্কারের প্রসংশা করেছেন। কিন্তু এই বাজেটে ল্যান্ড রিফর্মস নিয়ে কোনও কথা বলা হয়নি। স্যার, আজকে পশ্চিমবাংলায় চাল উৎপাদন নিয়ে যারা বড় বড় কথা বলেন তাদের একটা কথা বলতে চাই যে, এখন বিজ্ঞাপনের যুগ, আমরা স্যাটেলাইট সাইবার স্পেস, ইন্টার নেটের যুগে বাস করছি। আগে ছিল মনোক্রপ, এখন হয়েছে মাল্টিক্রপ। এখন হাইইল্ড সীড পাওয়া যাচ্ছে। তার পরেও যদি চাল উৎপাদন না হয় তাহলে আমাদের কিছু বলার নেই। আজকে আপনারা চাল উৎপাদনের ক্ষেত্রে বড় বড় কথা বলছেন এবং আরও বলছেন, আপনারা নাকি এবিষয়ে রেকর্ড সৃষ্টি করেছেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ যখন রেশনে চাল আনতে যায় তখন এখানকার চাল পায় না কেন? তখন তাদের পাঞ্জাব, হরিয়ানার চাল দেওয়া হয় কেন? আর, তার কোয়ালিটি তা আমাদের সকলেরই জানা। এর কারণ খুঁজলে দেখবেন, এই পশ্চিমবঙ্গ সরকারের সক্রিয় সহায়তায় পঞ্চায়েতের মাধ্যমে প্রত্যেকদিন হাজার হাজার টন চাল বাংলাদেশে চলে যাচ্ছে। পশ্চিমবাংলায় উৎপাদিত চাল পশ্চিমবাংলার মানুষ পাচ্ছে না, রাইস স্মাগলাররা তা বাংলাদেশে চালান করে দিচ্ছে। একথা পশ্চিমবাংলার মানুষ মাত্রেই জানে।

স্যার, আমি যে এলাকায় বাস করি সেটা পশ্চিমবাংলার ক্ষেত্রে লার্জেস্ট জুট প্রডিউসিং ডিস্ট্রিক্ট। গত বছর আমরা দেখলাম পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে জে সি আই-র মাধ্যমে বন্ড দেবার জন্য দেওয়া হল। কিন্তু প্রকৃত পাটচাষীরা সেই বন্ড পেলনা। সেগুলো পঞ্চায়েত প্রধানরা ফড়েদের হাতে বিক্রি করে দিল। ফলে পাটচাষীরা এই বন্ড পেয়ে সঠিক দামে পাট বিক্রি করার সুবিধা থেকে বঞ্চিত হল। পশ্চিমবঙ্গে পাট কেনার জন্য জে সি আই-র ৪৩টা সেন্টার ছিল। সেগুলো এই সরকার বন্ধ করে দিয়েছে। সেন্ট্রাল জুট প্যাকেজিং কমিটি তারা ঠিক করেছে সুগারের ক্ষেত্রে ২০ পারসেন্ট জুট ব্যাগ ডাইলিউট করে দেওয়া হবে, সিমেন্টের ক্ষেত্রে সেন্ট পারসেন্ট করে দেওয়া হবে। ফলে আগামীদিনে পশ্চিমবঙ্গের পাট চাষীদের ক্ষেত্রে একটা ভয়ঙ্কর ভবিষ্যৎ অপেক্ষা করছে। তাই আমি মাননীয় সদস্য হরিপদ বাবুর সঙ্গে এবিষয়ে একমত হয়ে বলতে চাই, এই বিধানসভা থেকে একটা সর্বদলীয় কমিটি করে কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেশনে যাওয়া হোক। তা নাহলে আগামী দিনে পশ্চিমবঙ্গের পাটচাষীদের ভয়ঙ্কর অবস্থার মধ্যে পড়তে হবে। স্যাকিং মেটেরিয়ালসের ক্ষেত্রে ৬.৮০ লক্ষ মেট্রিক টন পাটের দরকার। পশ্চিমবঙ্গে ৯৯ পারসেন্ট জুট মিল অবস্থিত। সেখানে জুটের ক্ষেত্রে নতুন করে ভাবনা-চিন্তা করতে হবে। কর্ণাটকে স্পিনিং মিলে জুট ব্যবহার করা হচ্ছে।

ডাইভারসিফিকেশন ঠিকমতো না করা হলে আগামীদিনে পশ্চিমবঙ্গে জুট চাষীদের অবস্থা ভয়ংঙ্কর হয়ে উঠবে। আমরা যে কথা বলতে চাই যে তা হল, পশ্চিমবঙ্গ সরকারকে একটা কথা জানিয়ে রাখা দরকার যে, শুধু এগ্রিকালচারের কথা বললে হবে না। এগ্রিকালচার, এগ্রিকালচার মার্কেটিং, ইরিগেশন এগুলো সব রিলেটেড ব্যাপার। একটার সঙ্গে আরেকটা যদি কো-অর্ডিনেশন ঠিকমতো না থাকে তাহলে কোনওদিনই এগ্রিকালচার দপ্তরের কোনও উন্নতি হতে পারে না। এই রাজ্যে সেচ ব্যবস্থার মাধ্যমে বর্ষার সময় জল পাওয়া যায়। কিন্তু লিন সিজনে বা ড্রাই সিজনে এখানে জলের ব্যবস্থা থাকে না। এখানে টোটাল রাইস প্রোডাকশনের ২৭ পারসেন্ট বোরো চাষ হয়। কিন্তু গতবার বোরো চাষের ক্ষেত্রে বাঁধগুলো থেকে ঠিকমতো জল দেওয়া হয়নি এবং জল না দেওয়ার খবরও আগে থেকে চাষীদের জানানো হয়নি। এর ফলে ৫০০ কোটি টাকার বোরো চাষ ক্ষতিগ্রস্থ হয়েছে। আগামীদিনে যদি এগ্রিকালচার, এগ্রিকালচার মার্কেটিং এবং ইরিগেশনের মধ্যে টোটাল কো-অর্ডিনেশন আরও উন্নত না করা যায় তাহলে আগামীদিনে পশ্চিমবঙ্গের পাটচাষীদের আরও সমস্যার মধ্যে পড়তে হবে। এখানে একটা হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে, পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে এক লক্ষ পাম্প সেটের ব্যবস্থা করেছেন। যেখানে চাষের জমির পরিমাণ ১ কোটি ৩০ লক্ষ হেক্টর, এখানে ২.৫ পারসেন্ট হারে জনসংখ্যা বাড়ছে, এখানে এগ্রিকালচার প্রোডাকশন বাড়ছে ১.৮ পারসেন্ট হারে সেখানে ঐ যে হিসাবটা দিয়েছেন তাতে একটা ডিসক্রিপ্যান্সি দেখা যাচ্ছে। মহারাষ্ট্রে প্রত্যেক বছর ক্ষুদ্র সেচের ক্ষেত্রে ৫০-৬০ হাজার নতুন পাম্পসেটের জন্য ইলেক্ট্রিসিটি কানেকশন দেওয়া হচ্ছে। আরেকটা কথা যেটা বলতে ভুলে গিয়েছিলাম সেটা হল যে, এগুলোর সঙ্গে বিদ্যুতের ব্যাপারটা জড়িত। এগ্রিকালচার প্রোডাকশনের জন্য বিদ্যুতের ব্যাপারটা মাথায় রাখতে হবে। বিদ্যুতের ক্ষেত্রে প্রোডাকশন বেড়েছে। কিন্তু ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে ঘাটতি রয়েছে। পশ্চিমবঙ্গের চাষীরা বিদ্যুৎ পাচ্ছেন না। আমরা জানি বোরো চাষের সময় সাবমারসিবল পাম্প, লোয়ার পাওয়ার ফ্যাক্টরে কাজ করে। তখন সিস্টেম ভোল্টেজ নামিয়ে আনতে হয়, নতুবা সেখানে লাইন ট্রিপ হয়ে যায়। ফলে সেখানকার চাষীরা বিদ্যুৎ থেকে বঞ্চিত হয়। চাষীদের যদি এইসব সুবিধাগুলো দিতে না পারেন তাহলে পশ্চিমবঙ্গে চাষের উন্নতি হতে পারে না। ক্ষুদ্র চাষের ক্ষেত্রে আর আই ডি এফ(২), তারা এখানে কোটি কোটি টাকা দিতে চাইল। তার বদলে তারা তাদের গাইড লাইনে বলল যে, টোটাল প্রোজেক্ট কস্টের ১৫ পারসেন্ট বেনিফিসিয়ারীদের দিতে হবে। আর ১০ পারসেন্ট দেবে স্টেট গভর্নমেন্ট আর বাকি ৭৫ পারসেন্ট ন্যাবার্ড দেবে। কিন্তু আপনারা আর আই ডি এফ(২) এর গাইড লাইন ঠিকমতো ফলো করতে পারলেন না। গ্রামবাংলার যারা বেনিফিসিয়ারি হবে তাদের আপনারা ঠিকমতো মোটিভেট করতে পারছেন না। কিন্তু আমার মতে আর আই ডি এফ(২) এর ক্ষেত্রে যারা বেনিফিসিয়ারি হবে তারা

৫০ পারসেন্ট টাকা দেবেন, রাজ্য সরকার ২৫ পারসেন্ট টাকা দেবেন আর বাকি টাকা যদি ন্যাবার্ড দেয় তাহলে এই সমস্যা থাকে না।

[12-30 — 12-40 p.m.]

এইভাবে গ্রামবাংলার চাষীদের ক্ষুদ্র সেচের মাধ্যমে শত শত কোটি টাকার উন্নতির সম্ভাবনা ছিল। সেই সম্ভাবনা থেকে গ্রামবাংলার মানুষরা বঞ্চিত হয়েছে। আমাদের তিস্তা প্রকল্প ঠিকমতো চালু হলে উত্তরবঙ্গে চাষের ক্ষেত্রে ব্যাপক উন্নতি সাধিত হত। আমরা দেখছি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের প্রকল্পগুলি চালু হয়ে গেছে, সেই প্রকল্পগুলি থেকে সেখানকার চাষীরা সেচের জল পাচ্ছে। অথচ হাজার হাজার কোটি টাকা খরচ করে ২১ বছর পরেও তিস্তা প্রকল্পের মাধ্যমে আমরা মাত্র ৫ শতাংশ এলাকায় সেচের ব্যবস্থা করতে পেরেছি; ৯৫ শতাংশ এখনও পারিনি। আমাদের সেচ প্রকল্প ফ্লপ করেছে। বৃহৎ সেচ ফ্লপ করছে, মাইনর ইরিগেশন ফ্লপ করছে, ইলেক্ট্রিসিটি ফ্লপ করছে। এই যদি অবস্থা হয় তাহলে এখানে কি করে এগ্রিকালচারের উন্নতি সম্ভব! এটা আমার মাথায় ঢুকছে না। তাই তো আমি বলছি, এ রাজ্যে এই সরকার সর্বক্ষেত্রে ব্যর্থ। গ্যাট নিয়ে ডঃ অশোক মিত্র অনেক বড় বড় কথা বলেছিলেন। তিনি বলেছিলেন, ভারত সরকার নাকি গ্যাট নিয়ে রাজ্যকে ব্ল্যাকমেলিং করতে পারে। অবশ্য এখন আর গ্যাট নেই, ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন হয়েছে। আমরা বলেছিলাম ইন্টারন্যাশনাল ট্রেডে যখন ভারতবর্ষের মাত্র হাফ পারসেন্ট কন্ট্রিবিউশন তখন আমাদের তরফ থেকে কোনও রকম দর করা চলে না। যখন আমেরিকা তার বস্ত্র শিল্পে এমবার্গো করেছিল তখন সেটা গ্যাট মানেনি। ফলে সেটা উঠে গিয়েছিল। গ্যাটের মাধ্যমে ভারতবর্ষের সামনে গ্লোবাল ভিলেজ তৈরি হয়েছে। তার মধ্যে প্রবেশ করতে পারলে ভারতবর্ষ সারা বিশ্বের সঙ্গে কারবার করতে পারবে। যখন আমরা এই কথা বলেছিলাম তখন এ রাজ্যের অর্থমন্ত্রী পেটেন্ট রাইট নিয়ে এগ্রিকালচার রাইট নিয়ে ভুল তথ্য পরিবেশন করে পশ্চিমবাংলার মানুষদের বিভ্রান্ত করেছিলেন। বামপন্থীরা গ্রামবাংলায় গিয়ে বলেছিলেন, এখন থেকে চাষ করতে হলে আমেরিকার পারমিশন নিতে হবে। জমিতে সার ব্যবহার করতে হলে আমেরিকার পারমিশন নিতে হবে। তাদের ঐসব কথা আজকে ভুল প্রমাণিত হয়েছে। তাই বলছি, পশ্চিমবাংলার মানুষকে এই সরকারের পক্ষ থেকে কখনই সঠিক কথা বলা হয়নি। এগ্রিকালচারের ক্ষেত্রে এই সরকার সম্পূর্ণ ব্যর্থ। এই কথা বলে আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে, এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রী মহোদয়ের আনা বাজেটকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের

বিরোধিতা করছি। স্যার, কাট মোশনগুলো উল্টো পাল্টাভাবে লেখা হয়েছে। সেগুলো ভুলে ভরা। একটা কাট মোশনে লেখা হয়েছে আলু চাষীদের স্বার্থ রক্ষায় সরকার উদাসীন। আজকে যখন আলুর দাম ৮/১০ টাকা কেজি তখন বিরোধী দলের বন্ধুরা আমাদের মন্ত্রী কলিমুদ্দিন শামসের গলায় আলু ঝুলিয়ে দিয়ে প্রতিবাদ জানাচ্ছেন। আবার সেই সময়ই কাট মোশনের মাধ্যমে আলু চাষীদের স্বার্থ রক্ষায় বাজেটের তীব্র বিরোধিতা করছেন! অদ্ভুত ব্যাপার! স্যার, ১৯৯৭-৯৮ সালের যে সমস্ত আর্থিক সমীক্ষা বেরিয়েছে তাতে আমরা দেখছি যে, গোটা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলায় ভূমি সংস্কার হয়েছে। এই ভূমি সংস্কার বামফ্রন্ট সরকারের একটা গর্বের বিষয়। ভূমি সংস্কারের ফলেই পশ্চিমবাংলার কৃষিতে জোয়ার এসেছে। ১৯৯২ সালের সমীক্ষায় আমরা দেখেছি গোটা ভারতবর্ষে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে যে জমি আছে তা মোট চাষযোগ্য জমির মাত্র ৩৫ শতাংশ। আর সে জায়গায় পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ফলে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে ৬৯% জমি আছে। আরও যেসব তথ্য বিভিন্ন সমীক্ষা রিপোর্টের মধ্যে দিয়ে প্রকাশিত হয়েছে তাতে আমরা দেখছি যে, আমাদের সরকারের হাতে যত জমি ন্যস্ত হয়েছে তার মধ্যে ১০ লক্ষ ২৪ হাজার একর জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন করা হয়েছে। তাতে ২৫ লক্ষ ৭ হাজার দরিদ্র কৃষক উপকৃত হয়েছেন এবং এরমধ্যে ৫৬ শতাংশই হচ্ছে তফসিল জাতি, উপজাতির মানুষ। আমরা যৌথ পাট্টা বিলি করেছি এবং সেই যৌথ পাট্টা প্রাপকের সংখ্যা হচ্ছে ৪ লক্ষ ৩ হাজার। সেই যৌথ পাট্টা স্বামী, স্ত্রী মিলে পেয়েছেন। তারপর বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে ১৪.৮১ লক্ষ। এবারে আমি সেচ ব্যবস্থার কথায় আসছি। এখানে বিরোধীপক্ষ থেকে সঞ্জীববাবু বক্তৃতা করতে গিয়ে বললেন পশ্চিমবঙ্গের নাকি মাত্র ৩০ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা হয়েছে। উনি যে হিসাবটা দিলেন সেটা ৭০-এর দশকের হিসাব, যে সময় ওরা এখানে রাজত্ব করতেন। বর্তমানে বামফ্রন্টের আমলে যা হয়েছে তাতে দেখা যাচ্ছে ৫০ শতাংশের বেশি চাষযোগ্য জমিতে সেচের ব্যবস্থা করা গিয়েছে এবং সেই হিসাবে দেখা যাচ্ছে এখানে ৪৪.৩৪ লক্ষ হেক্টর জমিতে সেচের ব্যবস্থা হয়েছে। বিরোধীপক্ষের বন্ধুরা নিশ্চয় এটা স্বীকার করবেন না, তারা চাইবেন উল্টো পাল্টা কথা বলে এটাই দেখাতে যে বামফ্রন্ট সরকার কিছুই করেননি। আর এল আই ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল, ক্লাস্টার স্যালো, মিনি ডিপ টিউবওয়েল ইত্যাদিতে বিদ্যুৎ সংযোগ দিয়ে তার মাধ্যমেও সেচের ব্যবস্থা হয়েছে। বামফ্রন্ট সরকারের ২১ বছরের এই কৃতিত্বের চিত্রটা ওরা দেখতে পাচ্ছেন না। স্যার, কংগ্রেসের আমলে আমরা দেখেছি যে ওরা এতো ফলন পশ্চিমবঙ্গে ফলাতেন যে আমাদের জোয়ার, ভুট্টা, মাইলো, যবের আটা খেতে হত। বর্তমানে গ্রামবাংলা থেকে যেসব সদস্যরা এখানে এসেছেন তারা জোয়ার চোখেও দেখেননি, ভুট্টাও দেখছেন না, তা তাদের খেতেও হচ্ছে না। তারপর ক্ষুদ্র

সেচের ক্ষেত্রে এখানে যে ব্যবস্থা করা হয়েছে তাতে ক্ষুদ্র সেচের পরিচালনার দায়িত্ব দেওয়া হয়েছে পঞ্চায়েত স্তরে উপকৃত কৃষকদের উপর। এরপর আমি বীজের কথায় আসছি। কৃষির ফলন বাড়াতে গেলে উন্নত মানের বীজের প্রয়োজন। ১৯৮৫-৮৬ সালে যেখানে মোট চাষ এলাকার ৩৯ শতাংশ ছিল উন্নতমানের বীজের আওতায় বর্তমানে তা ৭৮ শতাংশ অতিক্রম করেছে। ১৯৯৭-৯৮ সালে ধান বীজ ২ হাজার মেট্রিক টন এবং গম বীজ ৬,১৬৭ মেট্রিক টনে ভরতুকি দিয়ে চাষীদের মধ্যে বিলি করা হয়েছে। মিনিকিট বিতরণ করা হয়েছে ১৯৯৭-৯৮ সালে তন্ডুলের ক্ষেত্রে ২ লক্ষ ৯০ হাজার ১৯৮ টি, ডাল শস্যের ক্ষেত্রে ৬৬ হাজার ৪১৫ টি, তৈলবীজের ক্ষেত্রে ২ লক্ষ ৩৪ হাজার ৮২৭টি, সবজি ও অন্যান্য মিলিয়ে ১ লক্ষ ৯৮ হাজার ৮১৫টি। গ্রামপঞ্চায়েত স্তরে এগুলি বিলিবন্টন করা হয়েছে। সারের ব্যাপারে আমরা দেখেছি যে ৯০-এর দশকের প্রথম দিকে কেন্দ্রীয় সরকার সারের উপর ভরতুকি তুলে দিয়েছিলেন। অপর দিকে সুষম ভারসাম্যমূলক সার ব্যবহারের ক্ষেত্রে ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলির মধ্যে প্রথম স্থানে আছে আমাদের পশ্চিমবঙ্গ। এইসব কারণে এই বাজেটকে সমর্থন করে, কাট মোশনগুলির বিরোধিতা করে শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডিমান্ড নং ৫৮ আমি সমর্থন করছি এবং এর উপর যে সমস্ত কাটমোশন এসেছে তার বিরোধিতা করছি। মান্নান সাহেব এখানে নেই, উনি অনেক কথা বলেছেন, তার উত্তরও আমি নিয়ে এসেছি, সময় থাকলে পড়ে দিতাম। উনি যা বলেছেন তার কোনওটাই ঠিক নয়। হিমঘরের অভাবে হাজার হাজার আলু চাষী ক্ষতিগ্রস্ত হয়েছেন—এটা অস্বীকার করছি না। হিমঘরের প্রসঙ্গে আমি পরে আসছি। মাননীয় সদস্য সঞ্জীবকুমার দাস অনেক পড়াশুনা করে এসেছেন, ভাল বক্তৃতা দিয়েছেন, তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। তার অধিকাংশ কথার আমি বিরোধিতা করছি না। তিনি বলেছেন যে পরিকাঠামো নেই। আমিও বলছি যে সত্যি পরিকাঠামো নেই। আপনি আমার ৪ কোটির বাজেটকে অনুমোদন করতে পারছেন না। আপনি যদি ৪ কোটি, ৬ কোটি টাকার বাজেটকে সমর্থন করতে না পারেন তাহলে পরিকাঠামো বাড়বে কি করে? আপনি যদি বলতেন যে, এই টাকা সমর্থন করতে পারছিনা, আরও টাকা বাড়ানো উচিত ছিল পরিকাঠামোর জন্য তাহলে বলব যে একটা গঠনমূলক বক্তৃতা রেখেছেন। আপনি বলেছেন যে পরিকাঠামো নেই। আমিও বলছি যে পরিকাঠামো যা থাকার-দরকার তা নেই। আমি ৫০ পয়সার মন্ত্রী—একথা বললে আবার কাগজে তাই ছেপে দেবে। আমি গত বছর যে টাকা পেয়েছি, আর যা খরচ করেছি তাতে মাথাপিছু ৫০ পয়সা একজন চাষীর জন্য খরচ করা যায় না। কি পরিকাঠামো

করব? আপনি বললেন যে লিঙ্ক রোড করতে হবে, ভাল কথা। লিঙ্ক রোডের জন্য কত টাকা আছে। সঞ্জীববাবু ভাল কথা বলেছেন। আপনি ভারতবর্ষের সঙ্গে, পৃথিবীর সব থেকে বৃহৎ রাষ্ট্র আমেরিকার সঙ্গে তুলনা করেছেন। আপনি কি বলেছেন? আপনি বলেছেন, ওখানে ফসল যদি বেশি হয় তাহলে সমুদ্রে ফেলে দেয়। আমাদের এখানে কি তা সম্ভব? ভারতবর্ষের পশ্চিমবঙ্গে কি সেটা সম্ভব? একবার যখন আলু পচে যাচ্ছিল, আমরা কম দামে আলু কিনতে পেরেছিলাম। আজকে আলুর দাম বাড়ছে, এখন পর্যন্ত ১০ পারসেন্ট বেড়েছে। উত্তরবঙ্গের আলুর গুদামগুলি খোলেনি। আপনি বললেন যে আমেরিকায় অনেক উৎপাদন হলে ফেলে দেয়। আমরা কি ফেলে দিতে পারি, সেই ক্ষমতা কি আমাদের আছে? আপনি আমেরিকার সঙ্গে তুলনা করেছেন পশ্চিমবাংলার প্রত্যন্ত গ্রামকে। এটা সম্ভব নয়। আপনি ঠিক বলেছেন, গতবার রেকর্ড উৎপাদন হয়েছিল। সারা ভারতবর্ষে হয়েছিল, আমাদের এখানেও হয়েছিল। আমাদের এখানে হিসাব ছিল ৭২ লক্ষ, শেষ খবর এসেছে ৮৪ লক্ষ মেট্রিক টন আলু হয়েছে। আমাদের রাখার ক্ষমতা হচ্ছে ৩০ লক্ষ মেট্রিক টন। আমরা ওয়ান হাফ বাড়াবার চেষ্টা করেছি। আমার পক্ষে সম্ভব নয়। এই যে বাজেট, এই বাজেটে আমি করতে পারব না, লোক যদি এগিয়ে না আসে। উত্তরবঙ্গে নেই। আমরা সেখানে ভাড়া বাড়িতে করতে চেয়েছি কিন্তু কেউ যাচ্ছে না। ২ কোটি টাকা দিতে রাজি হয়েছি, কিন্তু তাও কেউ যাচ্ছে না। আমরা বাড়াবার চেষ্টা করছি। চাপাডাঙ্গায় আমাদের জমি আছে, আমরা সেখানে লোক নিয়ে করবার চেষ্টা করছি। আমরা উত্তরবঙ্গে ৬টি করেছি, আরও করার চেষ্টা করছি। ৮২ লক্ষ মেট্রিক টন আলু, এটা কেউ রক্ষা করতে পারবেনা আমেরিকাও করতে পারত কিনা আমি জানি না। তারপরে আপনি বলেছেন যে আলু বাইরে চলে যাচ্ছে। আমিও বলছি যে আলু বাইরে চলে যাচ্ছে। আমরা এটা কি করে রোধ করব। আলু বাইরে যাবে না, আমি আটকে দেব। কোন আইনে আটকে দেব, আলু বাইরে যেতে দেব না? তা যদি হয় তাহলে সরিষার তেল কি করে আসবে? আমি জোর করে বন্ধ করতে পারি না। আমি যদি জোর করে বন্ধ করি তখন কি সরিষার তেল আসবে? এই জিনিসগুলি আপনাদের ভাবতে হবে। একটা জিনিস বলি, আপনারা কেউ কেউ বলেছেন যে, এখানে জিনিসের দাম বেড়ে গেছে। জিনিসের দাম বেড়েছে ঠিকই, কিন্তু এটা কি শুধু পশ্চিমবঙ্গেই বেড়েছে? আপনি ট্রেনে করে অনেক জায়গা ঘুরতে ঘুরতে আসছেন। আপনি যখন উড়িষ্যার মধ্যে দিয়ে আসছেন তখন ঘুমিয়ে আসছেন, যখন মধ্যপ্রদেশের মধ্যে দিয়ে আসছেন তখনও ঘুমিয়ে আসছেন। আর যখন হাওড়ার দিকে আসছেন তখন আপনার ঘুম ভেঙ্গে গেল। আপনি জেগে উঠেই বলতে শুরু করলেন যে সব জিনিসের দাম বেশি। আজকে আমি জোর করে বলতে পারি, সারা ভারতবর্ষের মধ্যে এখনও পর্যন্ত আমাদের আলুর দাম সবথেকে কম আছে। এটা আমার বাহাদুরির কিছু নয়। তবে আলু

যে বাইরে চলে যাচ্ছে, সেটা যাতে না যায় সেটা ভেবে দেখছি। আমি আপনাদের একটি কথা বলি যে, মাত্র এক কোটি টাকা খরচ করে অমরত্বের দাবি করতে পারি না। আমি নিজেও স্যাটিসফাইড নই যে, আমি সবকিছু করতে পেরেছি। তবে আমরা লিঙ্করোড যা করেছি সেটা যথেষ্ট করেছি, কিন্তু আমাদের আরও করতে হবে এটা সবাই জানেন। রবীনবাবু বলছিলেন যে, ট্রাকে ডাকাতি হচ্ছে। আমি এরজন্য দুঃখিত। কিন্তু আপনারা এত উস্কে দিয়েছেন যে, ডাকাতরা ভয় পাচ্ছে না। আপনারা বলেছেন যে, গতবার সারা ভারতে এবং বাইরে অফিসার পাঠিয়ে টাকা খরচ হয়েছে, কিন্তু কিছুই করতে পারিনি। আমরা দুজন অফিসারকে বাংলাদেশ এবং নেপাল পাঠিয়েছিলাম। তার জন্য কিছু টাকা খরচ হয়েছে ঠিকই, কিন্তু তার জন্য কিছু দামও পেয়েছি। এতে যদি বলেন দেশ ঘুরে বেড়াচ্ছেন, বলার কিছু নেই। নেপালে আলু পাঠাবার জন্য তারা গিয়েছিলেন এবং তারফলে ১৮০ ট্রাক আলু গতবার নেপালে গিয়েছিল। তবে বাংলাদেশে আলু পাঠাতে পারিনি। একটি কথা আপনাদের জেনে রাখা দরকার যে, পাট ক্রয়ের জন্য কংগ্রেস রাজত্বে জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া গঠিত হয়েছিল। এখানে অনেকেই পাট সম্বন্ধে বলেছেন, কিন্তু জে সি আই গঠনের পর ৮ বছর তারা কোনও পাট কেনেনি। তারফলে ২,৪০০ লোক বসে ছিলেন। ব্যাপারটা নিয়ে আমরা অনেকবার দিল্লিতে গিয়েছি, কিন্তু কংগ্রেস সরকার টাকা দেননি। গতবার বস্ত্রমন্ত্রীর সঙ্গে কথা বলে আমরা পাট কেনার ব্যবস্থা করেছিলাম। ৩৩ কোটি টাকা তারা দিয়েছিলেন এরজন্য। এখানে সর্বদলীয় কমিটি গঠনের কথা বলেছেন। এই সর্বদলীয় কমিটি গঠন করা দরকার, কারণ এবারেও যদি পাট চাষী মার খেয়ে যান· তাহলে এরপর থেকে তারা যাতে অন্য চাষে চলে যান সেটা আমাদের দেখতে হবে। রাজ্যে ৮০ লক্ষ বেলের মত পাট হওয়ার কথা ছিল, কিন্তু এখন ১২০ লক্ষ বেলের মতো পাট উৎপাদিত হচ্ছে এবং তারফলে চাষী পাটের দাম পাচ্ছেন না। তাই এই বিষয়ে আপনাদের সহযোগিতা চাই। আশাকরি, আপনারা সাহায্য করবেন। হরিপদবাবু বলেছেন যে সমস্ত হাট বেসরকারি আছে সেইগুলিকে নিয়ে নিতে। এখন আমাদের যে আইন আছে তাতে আমরা হাট নিতে পারব না, আইন বদল করার প্রয়োজন আছে। এই ব্যাপারে একটা কমিটি করা হয়েছে। এখন বেসরকারি যে হাট আছে সেটা ক্ষতিপূরণ দিয়ে নেওয়া যাবে না। এই সমস্ত হাটে চাষীদের সুযোগ সুবিধা দেবার ব্যবস্থা আছে। প্রতিটি বেসরকারি হাটকে লাইসেন্স দিতে হবে। এই ব্যাপারে আপনাদের সকলের সহযোগিতা চাইছি। আশাকরি এই ব্যাপারে আপনারা আমাকে সহযোগিতা করবেন। হরিপদবাবু বাজার সরানোর কথা বলেছেন। কলকাতার মেছুয়া বাজার হাওড়ায় তুলে নিয়ে যাওয়ার কথা হয়েছে, তাতে ব্যবসায়ীরা রাজি আছে। শিলিগুড়িতে সমস্ত বাজার বাইরে নিয়ে চলে গিয়েছি। আর একটা কথা হরিপদবাবু বলেছেন চা-এর এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স নেবার ব্যাপারে। এই ব্যাপারে আমি

এখনও পর্যন্ত জানি না, খোঁজ নিয়ে দেখব। এখানে পিঁয়াজ স্টোর করা সম্ভব নয়। যাই হোক যারা গঠনমূলক আলোচনা করেছেন তাদের আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কৃষি বাজেটকে আপনাদের সমর্থন করা উচিত ছিল কারণ আমরা খারাপ কাজ কিছু করিনি, ভালই কাজ করেছি। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী নরেন্দ্রকুমার দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি যুক্তি সঙ্গত কারণে। কেন করছি সেই ব্যাপারে আমি পরে বলছি। আমাদের কৃষি দপ্তরে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করা হয়েছে তার জন্য সকলের সমর্থন চাইছি। প্রথমে কাট মোশনে আব্দুল মান্নান সাহেব বলেছেন, রাজ্যের পাট চাষীর স্বার্থ রক্ষায় সরকার ঔদাসীন এবং ব্যর্থ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পাট চাষ এখানে যাতে বাড়ে এবং তার আঁস যাতে সুন্দর হয় তার জন্য কৃষি দপ্তর এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় প্রতিনিয়ত গবেষণা করে চলেছে এবং সেই গবেষণা লব্ধ ফল কৃষকদের দরজায় পৌঁছ দেবার জন্য সব সময় তৎপর রয়েছে। তাছাড়াও কতকগুলি কাজ নিয়মিতভাবে করা হচ্ছে গবেষণা ছাড়াও। সহায়ক মূল্যে পাটের শংসিত বীজ কৃষকদের কাছে পৌঁছে দেওয়া, সহায়ক মূল্যে চাষের যন্ত্রপাতি কৃষকদের সরবরাহ করা, বিনা মূল্যে অত্যাবশ্যক উদ্ভিদ খাদ্যের মিনিকিট ও ছত্রাক কালচার চাষীদের মধ্যে বিতরণ, পাতায় স্প্রে করার জন্য ইউরিয়া সরবরাহ মূল্যে ভরতুকি দেওয়া। কতকগুলি প্রোগ্রামের মধ্যে দিয়ে, কেন্দ্রীয় সরকারের বিশেষ পাট উন্নয়ন কর্মসূচি এবং আমাদের নিবিড় পাট জেলা কর্মসূচি-এর মধ্যে দিয়ে আমরা কাজ করে চলেছি। তাতে উৎপাদন বৃদ্ধি হয়েছে। আমি তার একটা পরিসংখ্যান দিচ্ছি। ১৯৯৩-৯৪ সালে আমাদের এই রাজ্যে ৫৫.৬৮ লক্ষ বেল পাট উৎপাদন হয়েছিল, ১৯৯৭-৯৮ সালে সেই উৎপাদন বেড়ে হয়েছে ৭৫.৪৯ লক্ষ বেল। শুধু তাই নয় এর জন্য যে শ্রম দিবস সৃষ্টি হয়েছে তা হল ৪ কোটি ২৫ লক্ষ। এটা কম কথা নয়। এটা যদি বলা হয় সরকারের ঔদাসীন্যতা তাহলে অভিধানে ঔদাসীন্যর অর্থ বদল করতে হবে। তবে একটা কথা ঠিক যে পাট চাষীরা পাটের নায্য দাম পায় না। গতবার আমরা দেখেছি যে পাট কেনার ক্ষেত্রে জে সি আই হাত গুটিয়ে বসেছিল। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে যাতে জে সি আইকে টাকা দেওয়া হয় পাট কেনার জন্য তার উদ্যোগ গ্রহণ করেছিলাম। তার জন্য জে সি আই কিছু টাকা পেয়েছিল। তাও যে কটা পার্চেজিং সেন্টার করার কথা ছিল তা করেনি। তারা ১০ লক্ষ ৮০ হাজার ২৯৩ কুইন্টাল পাট কিনেছে। কিন্তু সমস্যাটা অন্য জায়গায়। আমরা পাটের ব্যবহার যদি না

বাড়াতে পারি এবং আইন করে সিন্থেটিককে বন্ধ করতে না পারি তাহলে এই সমস্যার স্থায়ী সমাধান সম্ভব নয়। আমি যখন খাদ্য দপ্তরে ছিলাম তখন কেন্দ্রীয় সরকারকে চিঠি লিখেছিলাম। এবারেও আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে এবারে চিঠি দিয়েছেন। আইন করে পাটের থলির ব্যবহার যদি না বাড়ানো যায় তাহলে চাষীদের উন্নতি হবে না। তাছাড়া এর দূষণের ক্ষেত্রেও একটা ভূমিকা আছে। আমরা যে সমস্ত দেশকে উন্নত দেশ বলি, সেখানে হেলথ হ্যাজার্ডস গ্রাউন্ডে সিন্থেটিকের ব্যবহার কমিয়ে দেওয়া হয়েছে এবং পাটের ব্যবহার বেড়েছে। আর আমাদের এখানে সেটাকে এখনও আইন করে বন্ধ করতে পারছি না। পাটের ব্যবহার আমরা যদি বাড়াতে পারি তাহলে পাটচাষী এবং সামগ্রিকভাবে দেশের উন্নয়ন হবে। এরপর সৌগতবাবুর কাট মোশনের বিষয়ে বলব। উনি বলেছেন failure of the Government to implement central scheme of crop insurance in the this state. আমাদের রাজ্য শুধু নয়, সারা দেশে ৮৫ সাল থেকে হয়েছে, আমাদের এখানেও ক্রপ ইনসিওরেন্স চালু হয়েছে। ধান, গম, জোয়ার, ভুট্টাবীজ, ডাল শস্য এগুলোকে আমাদের এখানে বিমার আওতায় আনা হয়েছে। আমাদের এখানে কোনও গাফিলতি নেই। আমরা নিয়মের মধ্যেই আছি। তবে নিয়মের মধ্যে ত্রুটি আছে। আমরা ৯১ সালে খরিফে ক্ষতিপূরণ দিয়েছি বিমার জন্য ১৩ লক্ষ ৯৩ হাজার ১৫৫ টাকা। ১৯৯৬ সালে সেটা বেড়ে হয়েছে ৩৫ লক্ষ ৩০ হাজার ৩৭২ টাকা। শুধু এই তথ্য থেকেই বোঝা যাবে সরকারের কাজ কি হচ্ছে। কিন্তু সমস্যাটা হচ্ছে একটি ব্লককে মিনিমাম ইউনিট ধরা হয় এবং পাঁচ বছরে সেই জায়গায় যে উৎপাদন হয় তার ৮০ ভাগের কম যদি উৎপাদন হয় তাহলে কৃষকরা ক্ষতিপূরণ পায়। কিন্তু এমন ঘটনাও ঘটে, একটা ব্লকে একটি বা দুটি গ্রামে ভয়ানকভাবে ক্ষতি হয়ে গেল—বন্যা হোক, খরা হোক, ঘূর্ণীঝড় হোক বা শিলাবৃষ্টি হোক—তাতে অ্যাভারেজ আসছে না, ৮০ ভাগের কম উৎপাদন হচ্ছে না। আমরা এইজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেছিলাম যে, ব্লককে মিনিমাম ইউনিট করবেন না। গ্রাম পঞ্চায়েতকে মিনিমাম ইউনিট করুন এবং আরও কয়েকটি ক্রপকে এরমধ্যে ইনক্লুড করুন, তাহলে এই সমস্যার সমাধান হবে। তখন চতুরানন মিশ্র ছিলেন। কথাটা অনেকটা এগিয়েছিল। তারপর বিজেপি এসেছে। এদের উপরে ভরসা নেই। সরকার থাকবে কিনা জানি না। অশোক দেব মহাশয় যে কাট মোশন দিয়েছেন তাতে বলেছেন যে 'রাজ্যের গরিব চাষীদের ব্যাঙ্ক লোন দিতে সরকারের ব্যর্থতা।' কমার্শিয়াল ব্যাঙ্ক এবং কো-অপারেটিভ ব্যাঙ্ক যেগুলো আছে, সেগুলো থেকে ব্যাঙ্ক লোন দেওয়া হচ্ছে। আমার সময় কম, আমি সেজন্য এত তথ্য দিতে চাই না। আমরা ১৯৯৫-৯৬ সালে যে টাকা দিয়েছি তা থেকে ১৯৯৬-৯৭ সালে এবং ১৯৯৭-৯৮ সালে ক্রমশ বেড়েছে। ব্যাঙ্ক-এর ব্যাপারে কিছু প্রবলেম আছে। আমরা তাদের সঙ্গে বসছি। ব্যাঙ্ক

লোন অত্যন্ত জরুরি। হরিয়ানা, পাঞ্জাব রাজ্যের কৃষকরা যে ব্যাঙ্ক লোন পায়, আমাদের রাজ্যের কৃষকরা তাদের থেকে কম পায়। প্রোডাকশনের ক্ষেত্রে এই ব্যাঙ্ক লোন-এর একটা গুরুত্বপূর্ণ ভূমিকা থাকে। আমাদের রাজ্যে ব্যাঙ্ক লোন পাওয়ার ক্ষেত্রে যে পরিকাঠামো আছে, সেই পরিকাঠামো থেকে যেটুকু সুবিধা নেওয়া যায়, সেই সুবিধা নেওয়ার ক্ষেত্রে আমাদের কোনও গাফিলতি নেই। এই সুবিধা আরও বেশি করে নেওয়ার জন্য আমরা চেষ্টা করছি। মান্নান সাহেব যে কাট মোশন দিয়েছেন—রাজ্যে ডাল, সরিষা বিভিন্ন রকমের তৈলবীজ, পিঁয়াজ ইত্যাদি ফসলের উৎপাদন বৃদ্ধির জন্য উন্নত ধরনের গবেষণার ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতা।

[1-00 — 1-10 p.m.]

গবেষণা আমাদের রাজ্যেও হচ্ছে। কৃষি দপ্তর এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের উদ্যোগে গবেষণা হচ্ছে। অনেক কিছু গবেষণা লব্ধ ফসল আমরা পেয়েছি যেগুলো কৃষকদের কাছে পৌঁছে দিচ্ছি। বহরমপুরের বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের কলাই, মুগ, ছোলা, সর্ষের বীজ আবিষ্কার করে কৃষকদের জন্য একটা একজিবিশন গ্রাউন্ড করা হয়েছে, তাদেরকে উৎসাহিত করা হচ্ছে, কলাইয়ের ক্ষেত্রে সারদা, গৌতম, মুগের ক্ষেত্রে পান্না, ডব্লিউ বি এন ২০২, ছোলার ক্ষেত্রে অনুরাধা আর মসুরের ক্ষেত্রে সুব্রত। আর সর্ষের ক্ষেত্রে ভাগীরথী, সরমা, সুপ্রিয় এসবকে ব্যবহার করা হচ্ছে। এরপরেও বলবেন গবেষণা করা হয়নি? আপনারা গবেষকদের প্রশংসা না করতে পারেন কিন্তু নিন্দা করতে পারেন না। দিনের পর দিন নতুন নতুন বীজ আবিষ্কারের ফলে কৃষকদের ফলন বেড়ে যাচ্ছে। এরপরেও বলছেন কোনও গবেষণার ব্যবস্থা নেই। আমাদের গবেষণা কাজের জন্য ৬টি বিভিন্ন ক্রপ ভিত্তিক গবেষণাগার করা হয়েছে। ৬টি জোনাল গবেষণাগার করা হয়েছে এবং ৫২টি সাব-ডিভিশনাল গবেষণাগার করা হয়েছে। প্রত্যেকটি জায়গাতেই কাজ হচ্ছে। কোন কোন এগ্রো-ক্লাইমেটিক জোনে ফলন হবে সেটা তারা দেখছেন এবং ফলন ঠিকমতো হচ্ছে কিনা গবেষকরা দেখছেন, এরপরও বলছেন যে গবেষণার কোনও ব্যবস্থা নেই। একটা বিষয়ে মান্নান সাহেব তার কাট মোশনের আবার বলেছেন যে, রাজ্যের কৃষিক্ষেত্রে বহুমুখী সুসংহত উন্নয়নের প্রয়োজনীয়তা ব্যবস্থা করে কৃষকদের স্বার্থ রক্ষায় সরকারের ব্যর্থতা। আরও কয়েকটি কাট মোশন তিনি দিয়েছেন। সেই কাট মোশনগুলোর উত্তর আমার জবাবের মধ্যে দিয়েই তার উত্তর এসে যাবে। একটা কথা বলে রাখি কৃষি দপ্তর যে কাজই করুক বা না করুক গবেষকরা যে কাজই করুন আর না করুন, আমাদের কৃষকদের পশ্চিমবঙ্গে একটা উল্লেখযোগ্য ভূমিকা আছে। পশ্চিমবঙ্গের কৃযকরা অন্য রাজ্যের কৃষকদের থেকে অনেক বেশি উন্নতমানের। তাদের মেধা, তাদের কর্মশক্তি এটা প্রশংসারযোগ্য। মান্নান সাহেবের কাট মোশনের উত্তরে জানাই যে, বহুমুখী

সুসংহত উন্নয়নের জন্য আমরা আমাদের উৎপাদনকে বাড়াতে কৃষকদের উপকরণ পৌঁছে দিয়ে আসছি এবং নিয়মিতভাবে এটা করছি। আমি বাজেটে বলেছি যে উৎপাদনের ক্ষেত্রে আমাদের যে ২২১টি খামার আছে, সেই খামারগুলোর পরিকাঠামোগত অনেক ত্রুটি আছে। আমরা সেখান সংশোধনের জন্য উদ্যোগ নিচ্ছি। আমরা দীর্ঘদিন হাইকোর্ট কেস চলার ফলে এ ডি ও নিয়োগ করতে পারিনি। সেই বাধা দূর হয়েছে। আমরা সম্প্রতি ২০০ জন অফিসার নিয়োগ করেছি, খামারগুলোতে লোক দিতে পেরেছি। খামারগুলোকে কিছু টাকাও বরাদ্দ করতে পেরেছি। পরিকল্পনার ক্ষেত্রে উন্নতির জন্য বীজ উৎপাদনের কাজ নিয়মিতভাবে হচ্ছে এবং আমাদের উৎপাদনও বাড়ছে। 'ফলে ন পরিচয়তে'। পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য, ধান আমাদের এখানে অনেক বেড়েছে। মোট যে খাদ্যশস্য গতবার ছিল তা হচ্ছে ১ কোটি ৩৭ লক্ষ টন, এইবারে সেটা বেড়ে ১ কোটি ৪২ লক্ষ টন হয়েছে। অর্থাৎ ৫ লক্ষ টন বেড়েছে। তারপরে সার প্রয়োগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটা রাজ্য যেখানে নাইট্রোজেন ফসফেট এবং পটাশ সম অনুপাতে যে হাওয়া দরকার মানে ৪ : ২ : ১, সেখানে পশ্চিমবঙ্গ সবচেয়ে কাছের। অন্য রাজ্যে এটা হয়নি। এটা হয়েছে কৃষকদের নিয়মিতভাবে প্রশিক্ষণ দেওয়ার মাধ্যমে এবং রাজ্যে যেখানে ৪ : ২ : ১ হওয়া দরকার, আমাদের রাজ্যে একমাত্র রাজ্যে যেখানে ৩ : ৭; ১ : ৬ এবং ১; এই রেশিও আমরা মেইনটেইন করতে পেরেছি। এটা কোনও রাজ্যে হয়নি। এবং পাঞ্জাব হরিয়ানায় যেখানে সবুজ বিপ্লব জেনে রাখুন সেখানে সারে অনিয়মিত ব্যবহার, সেখানে নিয়ম মানা হয় না। এবং যার ফলে নিট রেজাল্টটা হচ্ছে এখন সেখানে পাঞ্জাবে গ্রোথ রেট হচ্ছে, প্রোডাকশন পারসেন্টেজ এর গ্রোথ রেট হচ্ছে, তাদের ওখানে মাইনাস হয়ে গেছে। একটা তথ্য দিচ্ছি ওয়েস্ট বেঙ্গলের বোরোতে আমাদের গ্রোথ রেট যেখানে ৫.৬১ সেখানে পাঞ্জাবে মাইনাস ০.২৫। অর্থাৎ কেমিক্যাল সার ইন্ডিসক্রিমেন্টলি রান্ডাম ব্যবহার করার ফলে সেখানে ক্ষতি হচ্ছে। আমাদের রাজ্যে কেমিক্যাল সারের ব্যবহারটা যদি ঠিক প্রপোরশোনেটলি করতে পারি, তাহলে মানুষের স্বাস্থ্যহানি হয় না। তার সঙ্গে আমরা অবশ্যই জৈব সার, গ্রীন ম্যানিওর এইগুলি ইন্ট্রোডিউস করার চেষ্টা করছি এবং বলে রাখি এই প্রসঙ্গে, বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় একটা ছত্রাক আবিষ্কার করেছে যার মধ্যে দিয়ে আমরা মাটির স্বাস্থ্য ভাল রাখতে পারি। আমরা সেটাকে কৃষকদের কাছে পৌঁছে দেওয়ার চেষ্টা করছি। এবং জৈব সারের ব্যবহারের ক্ষেত্রেও গুরুত্ব দিচ্ছি। যদিও আমাদের এই রাজ্যে আমরা ঠিকমতো সার ব্যবহারে নাইট্রোজেন ফসফেট-এ আমরা গুরুত্ব দিচ্ছি, এই ব্যাপারে আমাদের রাজ্যই প্রথম। প্রসঙ্গত এবারে যখন ইউরিয়ার দাম বাড়ানোর কথা হল, এই বি জে পি সরকারের প্রথম দিন ইউরিয়া সার কেজিতে ১ টাকা, পরের দিন ৫০ পয়সা। এই ব্যাপারে আমি ফ্যাক্স করে মিঃ সোহনপাল কৃষি মন্ত্রীর কাছে পাঠিয়েছিলাম, উনি আমাকে রাত্রি বেলায় টেলিফোন করেছিলেন বলেছিলেন আমি আপনার ফ্যাক্স পেয়েছি। আমি বলেছিলাম

ইউরিয়ার দাম বাড়াবেন না। বিশেষ করে পশ্চিমবঙ্গে যেখানে মার্জিনাল স্মল ফার্মার বেশি, সেক্ষেত্রে ইউরিয়ার দাম বাড়ালে তাদের অসুবিধা হবে। উনি আমাকে যুক্তি দিলেন যে ইউরিয়া হচ্ছে নাইট্রোজেন, নাইট্রোজেন ফসফেট ও পটাশ এর ঠিক প্রপোরশনেট ব্যবহারের জন্যে ইউরিয়ার দাম বাড়ানো দরকার। কারণ ইউরিয়া বেশি ব্যবহার করছে। আমি বললাম দাম বাড়ালেই সমস্যার সমাধান হবে না। পেট্রোলের দাম বাড়িয়ে পেট্রোলের ব্যবহার কমানো যায়নি। আর আমাদের রাজ্যে পশ্চিমবাংলায় ইউরিয়ার দাম কম থাকা সত্ত্বেও আমরা প্রপোরশনেটলি ব্যবহার করছি। আমাদের সুবিধা এটা নির্ভর করে, আপনি কৃষকদেরকে কতটা প্রশিক্ষণ দিতে পারছেন, সেটার উপর জোর দিন। এছাড়াও কৃষকরা কীটনাশকের ব্যবহারে যাতে পোকামাকড়ে ফসলের ক্ষতি না করে এটায় বিপদ আছে। দুষণের সমস্যা আছে এবং হেলথ হ্যাজার্ড এর সমস্যা আছে। তার জন্য আমাদের যে আই পি এম লিটিগেটেড বেস্ট ম্যানেজমেন্ট এর যে প্রোগ্রাম চলছে এতে কৃষকরা উৎসাহী, শত্রু পোকা, বন্ধু পোকা এইগুলিকে চিহ্নিত করা, শত্রু পোকাকে তাড়িয়ে দেওয়া তাতে দূষণ হচ্ছে না, এবং ইকোলজিক্যাল ইমব্যালান্স এর যে প্রবলেম সেটাও থাকছে না। এইজন্য আমাদের এবারে এই সমস্ত কাজগুলি সার বীজ জলের ব্যবহার পোকামাকড় এর জন্য ব্যবস্থা করা এই সামগ্রীগুলি করা, গবেষণা ইত্যাদি করা এবং কৃষি ঋণ এর সমস্যার সমাধান সেইগুলির সুষ্ঠভাবে করার ফলে আমাদের এখানে সমস্ত বিষয়ে সমস্ত জিনিসে উৎপাদন বেড়েছে। আমি আগে যেটা বলেছি, ধান ১ কোটি ১৮ লক্ষ টন ছিল, ৯৫-৯৬তে ৯৭-৯৮তে ১ কোটি ৩০ লক্ষ টন হয়ে গেছে। গম ৭ লক্ষ টন ছিল ৯ লক্ষ টন হয়েছে, ডালও দেড় লক্ষ টন ছিল, এখন প্রায় ২ লক্ষ টন হয়েছে। খাদ্যশস্য বেড়েছে, তৈলবীজও বেড়েছে এবং আমাদের এখানে সেচের ব্যবস্থা মোট সাড়ে ৫৪ লক্ষ হেক্টর জমিতে আছে, কিন্তু আমরা চাষ করি সাড়ে ৮৮ লক্ষ অর্থাৎ ১৮৫ ভাগ আমরা চাষ করি। এটা কেন হচ্ছে? সেচ ব্যবস্থা সম্প্রসারণের ফলে ৮০ পারসেন্ট জমি আজকে সেচের আওতায় এসেছে। সেচ ব্যবস্থার ফলেই আজকে আমরা এটা করতে পেরেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে এতে আমরা আত্মসন্তুষ্ট নই। কারণ এটা আমাদের আরও বাড়াতে হবে। আমাদের জনসংখ্যা ২.১ পারসেন্ট হারে বেড়েছে এবং নবম পরিকল্পনার সময় আমাদের জনসংখ্যা যা হবে তার জন্য ১৭০ লক্ষ টন খাদ্যশস্য আমাদের উৎপাদন করতে হবে। যেটা এই বছরে ১৪২ লক্ষ টন আছে। অর্থাৎ ৩০ লক্ষ টন খাদ্যশস্য আমাদের নাইন্থ প্ল্যানে বাড়াতে হবে। এইজন্য আমাদের কৃষি বিজ্ঞানী এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় কাজ করছে। আমরা বছরখানেক আগে আমাদের রাজ্যের পনেরোজন কৃষি বিজ্ঞানীকে নিয়ে এই বৈঠক করছি। তারা মূল্যবান সাজেশন আমাদের দিয়েছেন। আমরা চেষ্টা করছি, নাইন্থ প্ল্যানের শেষে আমাদের রাজ্যের জনসংখ্যা যা হবে সেই চ্যালেঞ্জ মোকাবিলা করতে আমরা সক্ষম হচ্ছি। এই

কথা বলে আমরা সমস্ত কাট মোশনের যুক্তিসঙ্গত বিরোধিতা করে আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 2-00 p.m. (including adjournment)]

**Demand No. 47**

**Mr. Deputy Speaker :** Now I am taking up the Demand No. 47. There are eight cut motions to Demand No. 47. All the cut motions are in order and have already been moved.

The motion of Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar, Shri Ashok Kumar Deb and Shri Nirmal Ghosh that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs 1,21,52,48,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 47, Major Heads : "2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) and 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings & Horticulture and Vegetable Crops)".

(This is inclusive of a total sum of Rs. 40,50,00,000 already voted on account)

was then put and agreed to.

**Demand No. 48**

**Mr. Deputy Speaker :** Now, I am taking up the Demand No 48. There are two cut motion to Demand No. 48. All the cut motions are in order and have already been moved.

The motion of Shri Abdul Mannan that the amount [illegible] Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,19,24,000 be granted for expenditure during the year 1998-99 under

Demand No. 48. Major Heads : "2402—Soil and Water Conservation and 4402—Capital Outla on Soil and Water Conservation".

(This is inclusive of a total sum of Rs. 3,72,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 55**

**Mr. Deputy Speaker** : Now, I am taking up the Demand No. 55. There is one cut motion to Demand No. 55. The cut motion is in order and has already been moved.

The motion of Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 40,57,45,000 be granded for expenditure during the year 1998-99 under Demand No. 55, Major Heads : "2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 13,52,00,000 already voted on account),

was than put and agreed to.

**Demand No. 58**

The motions of Shri Abdul Mannan (cut motion Nos.1-6) and Shri Ashok Kumar Deb (cut motion No. 7) that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr Asim Kumar Dasgupta that a sum of Rs. 15,61,75,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 58, Major Heads :"2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes.

(This is inclusive of a total sum of Rs. 5,20,00,000 already voted on account.) was then put and agreed to.

(At this stage the House was adjourned the 2-00 p.m.)

(After recess)

[2-00 — 2-10 p.m.]

**Demand No. 51**

**Mr. Deputy Speaker :** Now discussion under Demand No. 51. There are 12 cut motions to Demand No. 51. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Ashok Kumar Deb (Nos. 1-3)<br>Shri Gopal Krishna Dey (Nos. 4-7)<br>Shri Nirmal Ghosh (No. 8)<br>Shri Abdul Mannan (No. 9)<br>Shri Saugata Roy (Nos. 10-12) | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-. |

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী, ৫১ নম্বর ব্যয় বরাদ্দ অনুযায়ী যে ৫৭ কোটি ৩৭ লক্ষ ৯৫ হাজার টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব রেখেছেন, আমি তার বিরোধিতা করে আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। মৎস্য চাষের ক্ষেত্রে যে পরিকাঠামো করা উচিত, মন্ত্রী মহাশয়, নিশ্চয় সেগুলি করতে পেরেছেন। এক্ষেত্রে তাকে সমর্থন করা যায়। এইক্ষেত্রে তাকে সমর্থন করা যায়। ৯৬-৯৭ সালের সামগ্রিকভাবে মৎস্যচাষের যে লক্ষ্য ছিল ৯ লক্ষ ৩০ হাজার টন, তার উৎপাদন ৯ লক্ষ ৫৭ হাজার টন হওয়া সত্ত্বেও বাজারে যোগানের ফারাকটা বুঝতে পারা যায়। উৎপাদন বাড়লেও, এর যে সুফল আমরা যারা মাছ খাই—মাছে ভাতে বাঙালি, তারা সেটা টের পান। মৎস্য বাজেটে উৎপাদনের যে লক্ষ্যমাত্রা ছিল সেটা হয়তো সন্তোষজনক হয়েছে কিন্তু মৎস্যজীবিদের যে জলাশয় হওয়া উচিত ছিল, তা হয়নি, তার থেকে যে মাছ উৎপাদন হওয়া উচিত ছিল তা হয়নি। মাছের বীজকেন্দ্রে যদি অসুবিধা থেকে যায় তাহলে মাছ ঠিকমতো বাঁচতে পারে না। ৯৫-৯৬ সাল পর্যন্ত মাছ চাষের এলাকায় প্রায় ১ লক্ষ ১ হাজার ৩০০ হেক্টর জলাশয় উনি করেছেন। এটা আরও বেশি হওয়া উচিত ছিল। যেটা হয়নি। নোনাজলে মাছ চাষ খুবই লাভজনক। চিংড়ি, বাগদা চিংড়ি এইগুলো চাষ করা হয়। ৮৭-৮৮ সালে যেখানে

চিংড়ি উৎপাদন ছিল ৫৫ কোটি টাকার মতো। ৯৫-৯৬ সালে প্রায় ৩৫৪ কোটি টাকার মতো আয় হয়েছে। এটা নিশ্চয় খুব ভাল লক্ষ্যণ। আমরা দীক্ষা প্রকল্পে গিয়ে দেখেছি। সেখানে চিংড়ি, বাগদা চিংড়ির যে প্রকল্পগুলো তৈরি হয়েছে, সেগুলো যদি উন্নতমানের হত তাহলে আরও লাভজনক হত। সেখানে ঠিকমতো অর্থের যোগান যদি থাকত, তাহলে সেটা আরও ভাল হতে পারে বলে আমার মনে হয়। এই মৎস্যচাষ পাহাড়ি এলাকায় পর্যন্ত মৎস্যমন্ত্রী যেভাবে করেছেন সেটা প্রশংসনীয়। সেখানে তো পুকুর করা যায় না। সেখানে তো অসংখ্য ঝর্না আছে, সেই ঝর্নার জল আটকে, মাছ চাষের জন্য ২ হাজার ৫৭২টা ঝর্নাকে উনি প্রকল্পের মধ্যে এনেছেন। মাছ চাষের ব্যবস্থা করেছেন। এটা খুব ভাল। ডি জি এইচ সি এই সমস্ত ব্যবস্থায় ঋণ দিয়ে চাষীদের উদ্বুদ্ধ করেছেন। ময়লা জলে মৎস্য চাষের প্রকল্প, নবদ্বীপ এবং শ্রীরামপুরে সী ওয়েজ থেকে যেগুলো করা হচ্ছে সেগুলোতে তো নিশ্চয়ই সুফল পাওয়া গিয়েছে। আরও বেশি অর্থ এবং প্রযুক্তি প্রয়োগ করলে আমার মনে হয় এটা আরও ভালভাবে পরিকল্পিতভাবে করা যাবে। বাজারে মৎস্য সমবায় এর সংখ্যা হচ্ছে ১,০৬৯ এবং কেন্দ্রীয় মৎস্য সমবায়-এর সংখ্যা হচ্ছে ২০। বেনফিশ করে মন্ত্রী নিশ্চয়ই লাভবান হয়েছেন। কিন্তু এগুলিকে ব্যাপকভাবে সব জায়গায় করা হয়নি। মাননীয় মন্ত্রী মৎস্য চাষীদের উৎসাহিত করবার জন্য সামুদ্রিক ঝড়ে যদি মৎস্য চাষী মারা যায় তাহলে তাদের এককালীন ৩৫ হাজার টাকা এবং আহত হলে সাড়ে ১৭ হাজার টাকা দেওয়ার ব্যবস্থা করেছেন। কিন্তু কত জনকে দেওয়া হয়েছে বা কতজন উপকৃত হয়েছে সেটা মন্ত্রী তার বাজেট ভাষণে নিশ্চয়ই বলবেন। মৎস্যচাষীদের ছেলেমেয়েদের মেধাবি যারা মেডিক্যাল কলেজে পড়ে তাদের ১০ হাজার করে টাকা দেওয়ার ব্যবস্থা করেছেন। এই স্টাইপেন্ড সাহায্য কত জন পেয়েছে কত জন উপকৃত হয়েছে তার সংখ্যাটাও আপনার জবাবি ভাষণে জানাবেন। আপনি সমবায় সমিতিতে বেনিফিসিয়ারি কমিটি বিভিন্ন জায়গায় করেছেন। আমার কাছে অভিযোগ এসেছে সেখানে কিছু কিছু জায়গায় দলবাজি করে করা হয়, এটা সমর্থনযোগ্য নয়। কারণ সমস্ত স্তরের দলমত নির্বিশেষে মৎস্যজীবী সম্প্রদায় থেকে যাদেরকে বাছা হয় এটা মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। মাছ উৎপাদন হয় কিন্তু এটা কাঁচা জিনিস, এটার বাজার এবং সংরক্ষণ করা উচিত, বিশেষ করে যেখানে সামুদ্রিক মাছ এবং বন্দর আছে সেখানে মাছের সংরক্ষণে যে পরিমাণ স্থানের প্রয়োজন সেইভাবে ব্যবস্থা নেই। এছাড়াও আমি বলব সারা রাজ্যে ৩৩৪টি ব্লকে যে সমস্ত ফিশারিজের অফিসাররা আছেন তাদের দেখে মনে হয় সারা বছরই তারা বসে থাকেন, সারা বছর ব্লক পর্যায়ে মৎস্য উন্নয়ন করবার কোনও পকিরল্পনা নেই। শুধু মাত্র ঝড়ের সময় নাহলে ইলেকশনের সময় ব্লক পর্যায়ে তারা নিযুক্ত থাকেন। তাই আমি বলতে চাই ব্লক স্তরে মৎস্য চাষের জন্য যে সমস্ত বোরা, বীজ এগুলি যেন সব জায়গায় হয়।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** এখানে মাননীয় মৎসামন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনীত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমাদের সুস্থ্যতার জন্য প্রোটিন মাছ সরবরাহ করে যে সমস্ত মানুষ শ্রমের সঙ্গে যুক্ত সেই শ্রমনিবিড় প্রকল্পগুলির আজকে এই মৎস্য দপ্তরের উদ্যোগে সৃষ্টি হয়েছে। সাফল্যের চাবি কাঠি হচ্ছে পঞ্চায়েত। তাদের হাত ধরে আমরা এগিয়ে চলেছি। তাই মৎস্য চাষে আমরা পুরস্কার পাই, তাই বিরোধী সদস্যরা বিরোধিতা করার জন্য কিছুই পান না। তারা যে লিখিত কাট মোশন দিয়েছেন সে ব্যাপারে বলব। কৈ মাছ যিনি ধরেন তাকে দেখে, যিনি রাঁধেন তাকে দেখে। কিন্তু যিনি কৈ মাছ খান তাকে কৈ মাছ দেখতে পায় না। আসলে বিরোধী সদস্যদেরও সেই নীতি। তারা এমন কাজ করেছিলেন যাতে করে কায়েমী স্বার্থে, পুঁজিপতিদের গহ্বরে সব কিছু চলে গিয়েছিল। তারা উন্নয়নের তো কিছুই দেখতে পারেন না। তাই তারা আজকে আবার ছাঁটাই প্রস্তাব দিয়েছেন এবং জলাশয়, মাছের দাম সম্বন্ধে প্রশ্ন তুলেছেন। কিন্তু এটা ভুলে গেলে চলবে না যে, পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরে নয়। তাই স্বাভাবিক কারণেই ইউরিয়া, পেট্রোল, ডিজেলের দাম বাড়ায় সঙ্গে সঙ্গে মাছেরও দাম বেড়ে যায়। কিন্তু আমি গ্যারান্টি দিয়ে বলতে পারি এখনও ৬-৭ টাকা করে মাছ পাওয়া যাচ্ছে এবং ঐ সমুদ্র উপকূলবর্তী এলাকার মানুষ ২৫০ থেকে ৫০০ গ্রাম মাছ প্রতিদিন খাচ্ছে। আর ফসফরাস, ইউরিয়া, ইত্যাদি সস্তায় পাওয়া গেলে আরও সস্তায় মাছ দেওয়া যাবে। আমাদের রাজ্যে মাছের দাম অন্যান্ন জিনসের থেকে তুলনামূলকভাবে কম। কেউ ভাজা মৌরল্যা মাছের কাঁটা বেছে খাওয়ার চেষ্টা করলে যে অবস্থা হওয়ার কথা ওদেরও সেই অবস্থা হয়েছে। শঙ্করপুরে গিয়ে দেখেছি, সেখানে ৩০ টন আইসের উৎপাদন ব্যবস্থাটাকে আরও ১০ টন বাড়িয়ে দেওয়া হয়েছে। ফ্রেজারগঞ্জেও ঐ রকম ব্যবস্থা করা হয়েছে। সুতরাং পরিকাঠামোর দিক থেকে আমাদের কোনও ঘাটতি নেই। ওদের সময় একজন মন্ত্রীর ঘাড়ে সমস্ত দপ্তরের দায়িত্ব ছিল। যার জন্য তারা মৎস্যের ব্যাপারে ভাববার উপায় ছিল না। আবার, কেন্দ্রে মৎস্য দপ্তরের জন্য আলাদা কিছু নেই এবং ভাববার অবকাশ নেই। গত ১২ তারিখে আমাদের মাননীয় রাজ্যপাল মাছের ব্যাপারে একটা নতুন অভিজ্ঞতা নিয়ে এলেন এবং বললেন, গোটা ভারতবর্ষ পশ্চিমবঙ্গের কাছে এ ব্যাপারে ২০ বছর পিছিয়ে আছে। মাননীয় সদস্য সৌগতবাবুও গিয়েছিলেন। সেখানে একই সাথে মাছ চাষ এবং পর্যটন শিল্প চলছে এবং ডলার আসছে। তাই মাননীয় মৎস্য মন্ত্রীর বাজেটের বিরোধিতা করার মতো কিছুই আমার পূর্ববর্তী বক্তা পাননি। তার দল ছাঁটাই প্রস্তাব আনলেও তিনি কিন্তু একপ্রকার স্বীকার করে নিয়েছেন যে, সব ভালো আছে। বেনিফিসিয়ারি করার ক্ষেত্রে দলবাজির অভিযোগ সত্য নয়। ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোজেক্টের ক্ষেত্রে পূর্বাঞ্চলে আমরা প্রথম। মাননীয়

মন্ত্রী উদ্বোধন করেছিলেন— টি ভি, পেপার, ইত্যাদিতে প্রচারও হয়েছে। আজকে লোকে ১০০ গ্রামের' গলদা ধরে বিক্রি করে অন্যান্য বাজার করে নিয়ে যাচ্ছে। মাছের কোনও অভাব নেই। আজকে মাছ চাষের সঙ্গে বিভিন্ন উন্নয়নমূলক কাজ করতে পারছি। মাছ চাষীদের পেনশন স্কীম এবং বিভিন্নভাবে সাহায্য করার ব্যবস্থা আছে। কখনও টর্নেডো হলে মৎস্য দপ্তরের আধিকারিকরা সেই টর্নেডো বিধ্বস্ত ক্ষতিগ্রস্থ মানুষের পাশে গিয়ে দাড়ান। আজকে এই সমস্ত কিছুর ফলস্বরূপ পশ্চিমবঙ্গ মৎস্য চাষের এগিয়ে চলেছে এবং এই গতি স্তব্ধ হতে পারে না। তাই এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী মেহবুব মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মৎস্য দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপিত করা হয়েছে তাকে আমি সমর্থন জানিয়ে দুই একটি কথা বলতে চাই। মৎস্য বাঙালির প্রিয় খাদ্য। এই কথা মনে রেখে মৎস্য দপ্তরের সাথে প্রশাসন এবং পঞ্চায়েতের মধ্যে সমন্বয়সাধনের জন্য বামফ্রন্ট সরকারের উল্লেখযোগ্য সাফল্য এসেছে। মৎস্য উৎপাদনে পশ্চিমবঙ্গ সমগ্র দেশের মধ্যে শ্রেষ্ঠ স্থান অধিকার করেছে। অষ্টম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় মৎস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ছিল ৯.৩৩ লক্ষ মেট্রিক টন, সেখানে উৎপাদন হয়েছে ৯.৩৭ লক্ষ মেট্রিক টন। শুধু মৎস্য উৎপাদনই নয় মৎস্য বীজ উৎপাদনেও পশ্চিমবঙ্গ শ্রেষ্ঠ স্থান অধিকার করেছে। বামফ্রন্ট সরকারের আমলে মৎস্য চাষের যে অগ্রগতি লক্ষ্য করা যায় তার জন্য মাননীয় মন্ত্রীকে অভিনন্দন জ্ঞাপন করছি। তিনি মৎস্য চাষীদের জন্য এফ এফ ডি এ, বি এফ ডি এ গড়ে তুলে মৎস্য চাষীদের উন্নয়নের ব্যবস্থা করেছেন। তিনি মৎস্য চাষীদের জন্য বার্ধক্য ভাতা, বিমা চালু করেছেন। আমরা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে দেখছি যে, সমুদ্র উপকূলের নোনা জলে মাছ চাষের মধ্যে দিয়ে ব্যাপক হারে বৈদেশিক মুদ্রা অর্জিত হয়েছে এবং তার একটা স্ট্যাটিসটিকস্ দিলে আপনারা বুঝতে পারবেন। ১৯৯৫-৯৬ সালে বিদেশে চিংড়ি রপ্তানি হয়েছে ১৩ হাজার ৮৯০ মেট্রিক টন এবং এতে ৩৫৪ কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জিত হয়েছে। ১৯৯৬-৯৭ সালে বিদেশে চিংড়ি রপ্তানি হয়েছে ১৬ হাজার মেট্রিক টন এবং এতে ৪১৫ কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জিত হয়েছে। আমি দুই-একটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আধুনিক বৈজ্ঞানিক প্রশিক্ষণকে কাজে লাগিয়ে, পিটুইটারি হরমোন প্রয়োগ করে গ্রামাঞ্চলে যে সব পতিত পুকুরগুলো আছে সেগুলোতে যাতে ব্যাপক হারে মাছ চাষ করা যায় সেদিকে নজর দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। মিঠা জলে চিংড়ি মাছ চাষ করা হয়। মৎস্য চাষের মাধ্যমে গ্রামের ভবঘুরে বেকারদের জন্য যাতে

কর্মসংস্থানের ব্যবস্থা করা হয় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় নজর দেবে। সমুদ্র পার্শ্ববর্তী এলাকা থেকে বিষাক্ত বর্জ্য পদার্থ জলে এসে মিশছে। এব্যাপারে আইন প্রয়োগ করা উচিত। বর্ধমান জেলার দামোদরের আশেপাশের থেকে সায়ানাইড, দস্তা, সীসা ইত্যাদি বিষাক্ত পদার্থ, বর্জ্য পদার্থ জলের মধ্যে এসে মিশছে। অনেক পুকুর ও জলাশয়ে দেখা যাচ্ছে যে ডি ডি টি ইত্যাদি কীটনাশক দ্রব্য ব্যবহার করা হচ্ছে। এর ফলে পুকুরের জল দূষিত হয়ে যাচ্ছে এবং মাছের রোগ সৃষ্টি হচ্ছে। এর ফলে মাছের পরিমাণ কমছে এবং মাছের মড়ক লাগার সম্ভাবনা আছে। আরেকটা জিনিস, বিভিন্ন জায়গায় যে সব জমি আছে সেই জমিগুলোকে পুকুরে পরিণত করা হচ্ছে, এর ফলে জলের পরিমাণ বাড়ছে কিন্তু এতে প্রচুর ভূমি নষ্ট হচ্ছে। আরেকটা বিষয় আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের নজরে আনতে চাই। সেটা হল রেল লাইনের ধারে যে সব জলাশয়গুলো আছে সেগুলোতে যাতে ঠিকমতো মৎস্য চাষ করা যায় তার জন্য সেই জলাশয়গুলোর সংস্কারের প্রয়োজন আছে। আরেকটা জিনিস হল, মৎস্য চাষীরা এক অভিনব পন্থায় মাছ ধরার উদ্যোগ নিয়েছে, সেটা হচ্ছে মৎস্য চাষীরা পুকুর, জলাশয় এবং নদীতে বিষ প্রয়োগ করছে। বীবিষ প্রয়োগ করে সেই মাছ তারা বাজারে নিয়ে আসছে। বিভিন্ন জায়গায় গরিব মানুষরা, অশিক্ষিত মানুষরা সেই মাছ খেয়ে ডিসেনট্রিতে ভুগছে। এ দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের নজর [illegible] এই ধরনের অসাধু ব্যবসায়ীদের যাতে শাস্তি বিধান করা হয় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য রাখবেন। এছাড়া আমরা দেখছি যে সামুদ্রিক মাছের উৎপাদন যথেষ্ট উন্নত হচ্ছে। প্রতি বছর উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। মাছ চাষের মধ্যে দিয়ে সমুদ্র উপকূলের [illegible] জীবনযাত্রার মানের উন্নতি ঘটছে, বেকারদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হচ্ছে। আমরা জানি তামিলনাড়ুর সামুদ্রিক তটরেখা ১০০০ কিলোমিটার ওড়িষ্যার ৪৮০ কিলোমিটার, অন্ধ্রের ৯৭৯ কিলোমিটার, গুজরাটের ১০০০ কিলোমিটার, কেরালার ৫৯০ কিলোমিটার এবং পশ্চিমবঙ্গের মাত্র ১৫৭ কিলোমিটার। পশ্চিমবঙ্গে সামুদ্রিক তটরেখা [illegible] সারা দেশের মধ্যে পশ্চিমবঙ্গে সামুদ্রিক মাছ উৎপাদনের গড় হার সব থেকে বেশি। মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তা উন্নয়ন কর্মসূচি তরান্বিত করার বাজেট। এই বাজেট মৎস্যজীবীদের স্বার্থের বাজেট। মাছ উৎপাদনে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ শীর্ষ স্থানে আছে। এই স্থান বজায় রাখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে, বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মৎস্য মন্ত্রীর আনীত বাজেটকে সমর্থন করে দু একটি কথা বলব। আমরা জানি আমাদের মৎস্য বিভাগের সাফল্যের কথা বলার অপেক্ষা রাখে না। সেইজন্য আজকে বিরোধী পক্ষও কিছু বলছে না। যাই হোক, এই সাফল্যের জন্য আমি মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয়কে

ধন্যবাদ জানাচ্ছি। তিনি মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য যে সমস্ত পদক্ষেপ গ্রহণ করেছেন এবং মৎস্যজীবীদের আর্থিক ও সামাজিক অবস্থার উন্নতির জন্য যে ব্যবস্থাগুলি করেছেন তার জন্য আমি তাকে আর একবার অভিনন্দন জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি শুধু একটা কথা বলব যে, আমার কেন্দ্র বরানগরে একটা বিশাল লেক আছে এবং সেখানে একটা মৎসজীবী সমবায় সমিতি আছে। সেই সমবায় সমিতি সেই লেকে ভাল ব্যবসা করছে। সেই লেকের জমিটা ছিল আর আর ডিপার্টমেন্টের। আর আর ডিপার্টমেন্ট সেটা বরানগর মিউনিসিপ্যালিটিকে দেয়। কিন্তু ঐ মৎস্যজীবী সমবায় সমিতি মিউনিসিপ্যালিটির সঙ্গে কোনও রকম বোঝাপড়ায় না আসার ফলে বিষয়টা একটা বিরাট ক্ষয়-ক্ষতির দিকে চলে যাচ্ছে। লেকের পূর্ব দিকের রাস্তাটা ভেঙ্গে গেছে। সেদিকে আর মাত্র এক ফুট, দেড় ফুট রাস্তা আছে। সেখানে একটা স্কুল আছে। সেটা সারদা বিদ্যাপীঠ নামে একটা মেয়েদের স্কুল। সেখানে সারদা আশ্রম নামে মেয়েদের একটা হস্টেলও আছে। সেই স্কুলের দেওয়ালের গায়ে গিয়ে লেকটি ঠেকতে চলেছে। আগামী বর্ষায় স্কুলের দেওয়াল ভেঙে পড়ার সম্ভাবনা আছে। লেকের উত্তর-পূর্ব দিকে যে সমস্ত বসত বাড়ি ঘরগুলো আছে সেগুলোও ভেঙে পড়তে চলেছে। ওখানে উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। সেইজন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ তিনি অবিলম্বে ওখানে মিউনিসিপ্যালিটি এবং সমবায় সতিমিকে নিয়ে বসে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। বর্ষার আগেই এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। লেকের পূর্ব দিকের পাড় যদি অবিলম্বে বেঁধে না দেওয়া যায় তাহলে রাস্তা ভেঙে পড়বে, বসতবাড়ি ভেঙে পড়বে। তখন ক্ষয়-ক্ষতির কমপেনসেশন সরকারকে দিতে বাধ্য হতে হবে। তাই আমি তার কাছে আবেদন করছি, তিনি অবিলম্বে এবিষয়ে প্রচেষ্টা গ্রহণ করুন। দ্বিতীয় কথা হচ্ছে, নোনা-জলে মৎস্য চাষের কথা এখানে বলা হয়েছে। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের উদ্যোগের প্রতি আমার কোনও আপত্তি নেই। কিন্তু নোনা জলে যে সমস্ত ব্যবসায়ীরা মাছ চাষ করে কোটি কোটি টাকায় মুনাফা অর্জন করছে, বৈদেশিক মুদ্রা অর্জনে সাহায্য করছে, তারা ক্ষুদ্র চাষীদের বঞ্চিত করছে। বে-আইনিভাবে ভেস্ট জমি দখল করে নোনা-জলে মাছ চাষ করে, একদিকে চাষীদের যেমন বঞ্চিত করছে, অপর দিকে সরকারকে কোনও রকম রেভিনিউ না দিয়ে সরকারের ক্ষতি করছে। এ বিষয়ে আইন করে কোনও ব্যবস্থা গ্রহণ করা যায় কিনা তা একটু মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। এই কটি কথা বলে, বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ কবছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় মৎস্য দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন এবং এই মৎস্য ব্যয় বরাদ্দের বিতর্কে

মৎস্যমন্ত্রী অংশ গ্রহণ করেছেন, আমি এই ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে এর উপর যে ১২টি কাট মোশন এসেছে সেগুলিকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই বাজেটের উপর আমাদের দলের তরফে যিনি নির্দিষ্ট বক্তা ছিলেন তিনি আসেন নি তাই আমাকে বলতে হচ্ছে, স্যার, বাজেট বক্তৃতাটা পড়তে গিয়ে আমার হাসি পাচ্ছিল। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বলেছেন যে, 'যুগান্তকারী সাফল্য সম্ভব হয়েছে।' যুগান্তকারী সাফল্য বলতে কি বুঝিয়েছেন উনি তা আমি বুঝতে পারছি না। যে রাজ্যে অর্থাৎ পশ্চিমবঙ্গে অন্ধ্রপ্রদেশ থেকে মাছ না এলে বা দু দিন ট্রাক ধর্মঘট হবার জন্য মাছ না এলে এখানকার বিয়ে বাড়ির অনুষ্ঠান পর্যন্ত বন্ধ হয়ে যায় সে রাজ্যের মৎস্যমন্ত্রী বলছেন যে এখানে যুগান্তকারী সাফল্য মৎস্য দপ্তর দেখিয়েছে। এই যদি সাফল্যের নিদর্শন হয় তাহলে ব্যর্থতা বলে কোনও শব্দ আছে বলে আমার মনে হয় না। অর্থাৎ সাফল্য ও ব্যর্থতা সমার্থক হয়ে যাচ্ছে। স্যার, গত বছর ওর প্ল্যান বাজেটে ছিল ৪৫ কোটি টাকা কিন্তু ওয়ার্ল্ড ব্যাঙ্কের একটা এমবার্গো থাকার জন্য সেটা কমে দাঁড়ায় ১৫ কোটি টাকায়। আমাদের অর্থমন্ত্রীর এতই দরাজ হাত যে তারমধ্যে উনি পেয়েছিলেন মাত্র ৯ কোটি টাকা। মন্ত্রী মহাশয়রা যে অঙ্কের ব্যয় বরাদ্দ পেশ করেন এবং পাশ হয় এবং কার্যক্ষেত্রে যে টাকাটা রিলিজ করা হয় অর্থ দপ্তর থেকে সেখানে যদি দেখা যায় পাশ হওয়া ব্যয় বরাদ্দের থেকে সেটা কম বা সংখ্যাটা অন্য তাহলে বাজেট পেশ করা এবং পাশ করার অর্থ কি তা আমি বুঝতে পারছি না। আলোচনার সময় একটা অ্যামাউন্ট নিয়ে আমরা আলোচনা করলাম পরবর্তী সময় যদি দেখা যায় সেই অর্থ সংশ্লিষ্ট দপ্তর পাচ্ছে না তাহলে কিন্তু আলোচনা করার কোনও অর্থ হয় না। সব দপ্তরের ক্ষেত্রেই একথা প্রযোজ্য। মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয় প্রতি বছরই তার দপ্তরের সাফল্যের কথা বলেন। উনি বলেন, আমাদের এখানে মাছের উৎপাদন বেড়েছে, মাছের দাম বাড়েনি ইত্যাদি। এবারও বলেছেন যে মাছের উৎপাদন বেড়ে হয়েছে ৯.৩৭ লক্ষ মেট্রিক টনস। মাননীয় মন্ত্রী মহাশয় প্রতিবারই বলেন যে মাছ উৎপাদনে রেকর্ড করেছেন ইত্যাদি। আপনারা ২১ বছর এখানে ক্ষমতায় আছেন তারমধ্যে প্রথম ৫ বছর বাদ দিলে অর্থাৎ যে সময়টা আপনি সি পি এমের বিরোধী ছিলেন, বিরোধী আসনে বসতেন সেই সময়টা বাদ দিলে বাকি পুরো সময়টাই আপনি মৎস্যমন্ত্রী এতদিন একনাগাড়ে এ রাজ্যে কেউ মৎস্যমন্ত্রী ছিলেন না। একদিন সি পি এমের বিরোধিতা করলেন পরের দিন ট্রেজারি বেঞ্চে গিয়ে বসলেন। এখানেও আপনি রেকর্ড করেছেন। সব ব্যাপারেই আপনার রেকর্ড রয়েছে। এ রাজ্যে পুকুর আছে ১০ লক্ষ। তারমধ্যে আপনি এই ২১ বছরে মাত্র এক লক্ষ পুকুরকে এফ এফ ডি এ প্রকল্পের মধ্যে নিয়ে এসে সেখানে মাছ চাষ করার ব্যবস্থা করেছেন। বাকি ৯ লক্ষ করতে পারেন নি। ২১ বছরে যদি ১০ লক্ষের মধ্যে এক লক্ষকে করতে পারেন তাহলে ১০ লক্ষকে করতে কতদিন সময়

লাগবে মন্ত্রী মহাশয় হিসাব করে দেখবেন কি? ২১০ বছর ততদিন কে কোথায় থাকবে মন্ত্রী মহাশয়? স্যার, মন্ত্রী মহাশয় প্রায়ই নদী, সমুদ্রে মাছ ছাড়া এবং মাছ চাষের কথা বলেন। এই সবই অন্ধকারের ব্যাপারে নদী, সমুদ্র কত মাছ ছাড়া হল কেউ তা বুঝতে পারেন না। আপনি এ পর্যন্ত কত টাকা ব্যয় করেছেন সেটা বলুন? নদী, পুকুর এখন কয়েক বছর বন্ধ হয়ে আছে। তার মধ্যে নদী এবং সমুদ্রতে রিভার ভ্যালি স্কীমে আপনি কিছু মাছ ছেড়েছিলেন। এই টাকাটা সম্পূর্ণ অপচয় হয়েছে এবং সমস্ত চুরি হয়েছে বললে কম বলা হবে, এই টাকাটা সম্পূর্ণভাবে তছরূপ করা হয়েছে। এই টাকার কোনও হিসাব নেই। এই হিসাব কোনওদিন ধরা যাবে না। এটা কোনও সি এ জিও পারবেনা, কোনও অডিটর কিছু করতে পারবে না। পুকুর এবং সমুদ্রে মাছ ধরার জন্য আন্তর্জাতিক স্তরে যতই আন্দোলন হোক, তাদের সততা, আর আমাদের ডিপার্টমেন্টের সততা বা সরকারের সততার মধ্যে অনেক তফাৎ আছে। আপনি এটা বন্ধ রাখুন, এটা উল্লেখ করার দরকার নেই। আমরা ভক্তিবাবু যখন মন্ত্রী ছিলেন তখন একবার শুনেছি যে পাহাড়ে মাছ চাষ হবে। এখন ১০ নম্বর অনুচ্ছেদে আবার এই সব কথা বলা হয়েছে যে পাহাড়ে মাছ চাষ হবে। কিন্তু পাহাড়ে কোথায় মাছ চাষ করবেন? আমরা একটা জিনিস দেখছি, এখন অবশ্য সুবিধা হয়েছে, সবই ডি জি এইচ সি-র হাতে ছেড়ে দিচ্ছেন। আপনি এখানে কতকগুলি জায়গার কথা বলেছেন যে এই সব জায়গায় মাছ চাষ কেন্দ্র গড়ে তোলা হচ্ছে। যেমন ইয়াংয়ে একটা মৎস্য খামার গড়ে তোলা হয়েছে এবং এই দপ্তর সেখানে কারিগরি এবং আর্থিক সাহায্য করছেন। আগে যখন ভক্তিবাবু মন্ত্রী ছিলেন তখনও একবার পাহাড়ে মাছ চাষ করার কথা বলা হয়েছিল। আমরা বাজেট ভাষণে যেটা শুনেছিলাম কিন্তু বাস্তবে তার কোনও অস্তিত্ব দেখিনি। আমরা প্রতিবারই এই জিনিস দেখছি। মাননীয় মৎস্যমন্ত্রী আপনি কয়েকদিন আগেও মাননীয় রাজ্যপালকে দিয়ে একটা উদ্বোধন করালেন। আপনার ছবি যারা টি ভি দেখেন, তারা প্রায়ই দেখেন যে আপনি উদ্বোধন করছেন। প্রায়ই দেখা যায় যে, আপনি কোথায়ও না কোথায়ও উদ্বোধন করছেন। ফাউন্ডেশন নয়, শুধু উদ্বোধন করছেন। আমরা যদি হিসাব নিয়ে দেখি তাহলে দেখব যে ভারতবর্ষে আর কোথায়ও এত উদ্বোধন হয়নি। কিন্তু আমরা দেখছি যে উদ্বোধনের পরে আর কিছু দেখা যায় না। আমরা দীঘার কাছে গেস্ট হাউস যেখানে আছে তার পাশে প্রোণ হ্যাচারি দেখতে গিয়েছিলাম। আমি, সুব্রতবাবু আমরা সকলে গিয়েছিলাম পাবলিক অ্যাকাউন্টস কমিটিতে। সেটা দেখে আমাদের ভাল লেগেছিল। তার ৬ মাস পরে আমরা আর একটা কমিটিকে নিয়ে সেখানে যাই। তখন গিয়ে দেখি যে সেখানে কিছু নেই। সেখানে গোবর থেকে শুরু করে সব কিছু রয়েছে। প্রোণ হ্যাচারির কোনও অস্তিত্ব সেখানে নেই। কেউ বলে না দিলে সেটা বোঝা যাবে না যে এটা একটা প্রোণ হ্যাচারি। আপনি খালি উদ্বোধন করেন এবং তার ৩ মাস পরে

দেখা যায় যে তার আর কোনও অস্তিত্ব নেই। টাকা-পয়সা ব্যয় করে একটা করা হল কিন্তু তারপরে আর কিছু দেখা যায় না। আপনার ৪টি ওয়ার্ল্ড ব্যাঙ্কের স্কীম আছে। দুটো সাউথ ২৪ পরগনায়, দুটো মেদিনীপুরে। তারমধ্যে একটা হচ্ছে দাদনপাত্রে আপনার জেলাতে। আপনি বলুন যে, দাদনপাত্রে আপনি কোনও ইলেক্ট্রিফিকেশনের ব্যবস্থা করতে পেরেছেন? আপনি ইলেক্ট্রিফিকেশনের ব্যবস্থা করতে পারেননি। আপনার সঙ্গে বিদ্যুৎ দপ্তরের যোগযোগের অভাব আছে এবং তার ফলে আপনি কিছু করতে পারেননি। আপনি কি করবেন? এই রকম উদ্বোধন অনেক হবে, রাজ্যপালকে দিয়ে উদ্বোধন করাবেন, টিভিতে ছবি টবি অনেক দেখা যাবে, কিন্তু তারপরে বাস্তবে তার আর কোনও অস্তিত্ব থাকে না। এই জিনিস আমরা বেশির ভাগ ক্ষেত্রে দেখতে পাই। আজকে বেনফিস যেটা সাফল্য পেতে পারত, মানুষের মাছের চাহিদা কিছুটা এর মাধ্যমে পূরণ করা যেত, কিন্তু তাদের গাড়ির অভাব এত বেশি যে সেটাও হচ্ছে না। আপনি বিভিন্ন জায়গায় গেস্ট হাউস করে টাকাগুলি অপচয় করছেন। তার থেকে যদি কিছু গাড়ি বাড়াতে পারতেন তাহলে কিছু লোকের উপকার হত।

আমি আর একটা ব্যাপারে বলব যদিও এটা সরাসরি আপনার ডিপার্টমেন্টের নয়, কিন্তু যেহেতু ফিশারম্যানদের স্বার্থ রক্ষা করার দায়িত্ব আপনার সেজন্য বলছি। এই ব্যাপারে আমি সুন্দরবন এলাকার বিষয়ে একটু দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকায় যারা মাছ চাষী তাদের ফরেস্ট ডিপার্টমেন্ট থেকে একটা কার্ড ইস্যু করা হয়। ব্রিটিশ আমল থেকে যারা কার্ড পেয়েছেন তারা বছরের পর বছর সেই কার্ড রিনিউ করে যাচ্ছেন। তাদের মধ্যে অনেকে কলকাতায় কোনও সরকারি বা বেসরকারি অফিসে ভাল কাজ করছেন। কিন্তু সেই কার্ড প্রতি বছর ফরেস্ট ডিপার্টমেন্ট থেকে রিনিউ করে ফিশারম্যানদের ভাড়ায় দেওয়া হচ্ছে এবং তার বিনিময়ে তাদের কাছ থেকে তারা একটা টাকা নিচ্ছে। এটা এক ধরনের শোষণ, এটা বন্ধ করা উচিত। এটা আপনি বন্ধ করার চেষ্টা করুন। যারা প্রকৃতপক্ষে মাছ ধরে না তাদের সেই কার্ড দেবার প্রয়োজনীয়তা নেই, যারা মাছ ধরে তাদের এটা দেওয়া হোক।

আর একটা কথা হচ্ছে, ট্রলারের জন্য লোন দেওয়া হয়। এটা দেখা যাচ্ছে শঙ্করপুরে, আপনার জেলায় বেশি হচ্ছে, কিন্তু আরও অনেক জায়গাতেও হচ্ছে। আমরা দেখছি যে এখানে সাধারণ ফিশারম্যানরা কিছু করতে পারছে না। কারণ এখন ফিশিংয়ের ব্যাপারে বড় বড় ইন্ডাস্ট্রি জড়িয়ে পড়েছে। তারা ট্রলারের একটা মনোপলি নিয়ে নিচ্ছে, সাধারণ ফিশারম্যানরা তার সুযোগ নিতে পারছে না। নিয়ে গিয়ে তারা নিজেরা মাছ ধরছেন। আসল ফিশারম্যান যারা তারা কর্মচারী হিসাবে সেখানে কাজ করছেন। পরিশ্রম তারা করছেন, লাইফ রিস্ক নিয়ে তারা মাছ ধরছেন, কিন্তু মুনাফা তারা পাচ্ছেন না; মুনাফা

কামাচ্ছেন বড় বড় ইন্ডাস্ট্রিয়ালিস্টরা। আজকে আপনি তাদের শোষণমুক্ত করতে পারছেন না। সেখানে ট্রলারগুলো কেন মনোপলি পাবে? তাতে কজন জেনুইন ফিশারম্যান আছেন? বড় বড় শিল্পপতি যারা তারাই আজকে ঐ ফিশিং-এর সাথে জড়িত। আজকে সায়েন্টিফিক ওয়েতে স্যাটেলাইট বলে দিচ্ছে কোথায় কোথায় মাছ পাওয়া যাবে এবং তারা সেই সুযোগে ট্রলার নিয়ে গিয়ে সেখানে মাছ ধরছেন। তারফলে গরিব ফিশারম্যান তারা মাছ পাচ্ছেন না। মন্ত্রী এখানে বাহবা নেবার চেষ্টা করেন, কিন্তু সেটা আপনার প্রাপ্য নয়। যেদিন আমাদের মৎস্যমন্ত্রী সত্যিই সেটা করতে পারবেন সেদিন আপনাকে আমরা বাহবা দেব, কারণ অন্ধ্র থেকে কোনও কারণে মাছ না এলে আমাদের মাথায় হাত পড়ে যায় কোথায় মাছ পাব ভেবে। এখানে মাছের উৎপাদন যা হচ্ছে তাতে আমাদের বাইরে থেকে মাছ আমদানি করতে হচ্ছে। এইভাবে যদি রাজ্যে মাছ আমদানি করতে হয় তাহলে আমাদের ফিশারম্যানরা কোথায় যাবেন? এই কথা বলে আমাদের কাট মোশনকে সমর্থন করে এবং আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের কাট মোশনকে অগ্রাহ্য করে কয়েকটি কথা ওদের বলতে চাই। ওদের বক্তব্যে

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**শ্রী আব্দুল মান্নান :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, উনি আমাদের কাট মোশনের বিরোধিতা করতে পারেন, কিন্তু অগ্রাহ্য করে তার অবমাননা করতে পারেন না।

**শ্রী কিরণময় নন্দ :** ঠিক আছে, আমি তার বিরোধিতাই করছি। ওদের বক্তব্যের জবাব খুব একটা বেশি দিতে চাই না এই কারণে যে, যতদিন ধরে আমি এখানে রয়েছি এবং যতবার ফিশিং বাজেট নিয়ে আলোচনা হয়েছে ততবারই ওদের কাছ থেকে একই কথা বার বার শুনেছি এবং তার উত্তর দিয়েছি। ওদের বক্তব্যগুলি যদি বিধানসভার প্রসিডিংস থেকে পড়ে দেখেন তাহলে নিজেরাই বুঝতে পারবেন যে, যে কথাগুলো ওরা বলছেন সেই কথাগুলো বিরোধিতা ওরা নিজেরাই করে গেছেন। এদেরই একজন সদস্য শ্রী সৌগত রায়, তিনি একবার ফিশিং বাজেটে বলতে উঠে ফিশিং ডিপার্টমেন্টের উচ্ছ্বসিত প্রশংসা করে গেছেন। ওদেরই আর একজন সদস্যের বক্তৃতা শুনেছিলাম; সেখানে তিনি এই ডিপার্টমেন্টকে সমর্থন করে গেছেন। ওদের সিদ্ধার্থশঙ্কর রায় যখন ছিলেন, তিনি বলেছিলেন ফিশিং ডিপার্টমেন্টের বিরোধিতা করতে চাই না, কারণ এই ডিপার্টমেন্ট ভাল কাজ করছে। মান্নান সাহেব এখানে যেসব কথা বলেছেন সেটা কিছুটা ধারণার অভাব

থেকে এবং কিছুটা পড়াশুনা না করে না জেনে বলেছেন। যেমন বলেছেন এক লক্ষ পুকুরের কথা। এই পরিসংখ্যান তিনি কোথা থেকে পেয়েছেন? কোনও জায়গায় এক লক্ষ পুকুরের কথা বলা হয়নি। সোয়া-লক্ষ হেক্টর মানে এক লক্ষ পুকুর নয়। পশ্চিমবঙ্গে আড়াই লক্ষ হেক্টরে পুকুর-টুকুর ইত্যাদি আছে এবং সেখানে ১০ থেকে ১১ লক্ষ পুকুর—এটা ঠিক আছে। কিন্তু এক লক্ষ পুকুর কালচারের মধ্যে এসেছে—এটা ভুল। আর আমরা যা উৎপাদন করি তার মধ্যে একটা দৃষ্টিভঙ্গি থাকে। গত লোকসভা নির্বাচনের আগে আমাদের দলের প্রচারের উদ্দেশ্যে আমি উত্তরপ্রদেশের নৈনীতালে গিয়েছিলাম। তদানিন্তন পূর্ববাংলা থেকে যেসব উদ্বাস্তুরা এসেছিলেন তাদের মধ্যে অনেকে নৈনীতালে গিয়ে আশ্রয় নিয়েছেন। সেখানে তাদের যে জমি দেওয়া হয়েছিল সেগুলো জঙ্গল এলাকা। তাদের অভিজ্ঞতা গিয়ে কি শুনলাম? তাদের হাতে জমি নেই। চাষ হচ্ছে, ব্যাপক চাষ হচ্ছে, প্রচুর উৎপাদন হচ্ছে। কিন্তু এক-একজনের হাতে দেড় হাজার, দু হাজার বিঘা জমি আছে। এই উৎপাদন আমরা কিন্তু চাই না, আমরা চাই উৎপাদনের সঙ্গে সাধারণ মানুষকে যুক্ত করতে। আমাদের যুগান্তকারী সাফল্যটা এখানেই। মৎস্য উৎপাদনের সঙ্গে মৎস্য চাষী মৎস্যজীবী যুক্ত ছিল। মৎস্যজীবী যারা, যারা মাছ চাষ করত, মাছ ধরত, ক্যাপচার ফিশারি, সেইজন্য দেখবেন তাদের বাড়ি গড়ে উঠেছে, বসতি গড়ে উঠেছে অধিকাংশ নদীর পাড়ে, অধিকাংশ বিল-বাঁওরের পাড়ে। অর্থাৎ মৎস্য শিকারটা তাদের জীবিকা ছিল, চাষটা তাদের জীবিকা ছিল না। আমাদের সাফল্যটা এখানেই। আজকে যারা মাছ শিকার করে জীবিকা চালাতেন তাদের আজকে মৎস্য চাষের সঙ্গে যুক্ত করেছি। এটাই হচ্ছে সবচেয়ে বড় সাফল্য। এই যে উৎপাদনটা আজকে বেড়েছে এই উৎপাদন বাড়ার পেছনে এটাই একটা কারণ যে সাধারণ মানুষের সঙ্গে উৎপাদন ব্যবস্থাটাকে যুক্ত করা সম্ভব হয়েছে। যা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে নেই। এটা আমার কথা নয় এটা কেন্দ্রীয় সরকারের কৃষি দপ্তর স্বীকার করেছে। তারা পশ্চিমবাংলাকে একটা মডেল হিসাবে গ্রহণ করেছে। আপনারা একটা কথা বারে বারে বলেন যে বড় মাছ ভারতবর্ষের অন্য রাজ্য থেকে পশ্চিমবাংলায় আসছে কেন? কোনও সময়ের জন্য আমি এটা অস্বীকার করছি না। কোনও সময়ের জন্য আমাদের বাজেট বক্তৃতায় এই কথা বলা নেই যে আমরা সেলফ সাফিসিয়েন্ট বা সেলফ সাপোর্টেড হয়ে গেছি, আমাদের যা প্রয়োজন সবটা আমরা উৎপাদন করতে পেরেছি। কিন্তু একটা কথা আপনাদের বলি যে সারা ভারতবর্ষের যে গড় উৎপাদন তার তুলনায় পশ্চিমবাংলার গড় উৎপাদন অনেক বেশি। এই সমস্ত মৎস্য চাষীদের বা মৎস্যজীবীদের যুক্ত করে আরও আমরা উৎপাদন করতে পেরেছি এই বড় বড় বিল-বাঁওরা যেগুলি ক্যাপচার ফিশারি ছিল—আপনারা অবাক হয়ে যাবেন আমাদের কাছে পরিসংখ্যান আছে, কেন্দ্রীয় সরকারের যে সংস্থা, ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন, তার সহায়তায় আমরা এই বড়

বড় বিল বাঁওরায় মাছ চাষ করছি। পশ্চিমবাংলায় প্রায় ৫ হাজার হেক্টর এলাকায় উৎপাদন হচ্ছে এবং যা পরিসংখ্যান আছে তারা যে সেল করেছে, সেল প্রসিড সেটা যুক্ত করেছে। গোটা ভারতবর্ষে যেখানে এই ধরনের বিল-বাঁওরায় উৎপাদন প্রতি হেক্টর ৫০ কেজি সেখানে আমাদের উৎপাদন হচ্ছে ৮০০ থেকে ১০০০ কে জি এবং প্রোসিডিংস থেকে যে তথ্য পেয়েছি তার থেকে অমি আপনাদের বলছি। বড় মাছ আমাদের মৎস্য চাষীরা উৎপাদন করে না এবং যেটা উৎপাদন করে সেটা বাজারে আসে না। ব্যাপারটা কি জানেন? পশ্চিমবাংলার সাফল্যটা এখানেই। অন্ধ্রপ্রদেশ বলুন, গুজরাট বলুন, মহারাষ্ট্র বলুন, মধ্যপ্রদেশ বলুন, উত্তরপ্রদেশ বলুন, গোটা ভারতবর্ষে মাছ চাষ বন্ধ হয়ে যেত যদি পশ্চিমাবাংলায় এই মৎস্যবীজ উৎপাদন না হত। গোটা ভারতবর্ষে মৎস্য বীজের যে চাহিদা তার ৭৫ ভাগ পশ্চিমবাংলা পূরণ করে। এটা কি বলব যে এটা আমাদের কৃতিত্ব নয়? সমস্ত বীজ আজকে আমাদের বাইরে থেকে আমদানি করতে হয়, এগ্রিকালচারের প্রায় সব সীড বাইরে থেকে আনতে হয়, কিন্তু একটা জায়গা, গোটা ভারতবর্ষের শতকরা ৭৫ ভাগ যা প্রয়োজন আমরা পশ্চিমবাংলা থেকে মিটিয়ে দিই। এই ৭৫ ভাগ ভারতবর্ষকে মেটাতে যদি না পারতাম তাহলে কিন্তু গোটা ভারতবর্ষের মাছ চাষ বন্ধ হয়ে যেত। আপনারা যদি বলেন, কেন পশ্চিমবাংলার বাইরে ভারতবর্ষে অন্য রাজ্যে ফিশ সীড যায়? কেন যাবে না? এই অ্যাপ্রোচগুলিই তো খারাপ। কেন অন্ধ্রপ্রদেশ থেকে পশ্চিমবাংলায় মাছ আসবে, কেন ওখান থেকে চাল আসবে কেন ওখান থেকে গম আসবে, এই অ্যাপ্রোচগুলিই খারাপ। আজকে গোটা ভারতবর্ষ জুড়ে যা চলছে সেখানে আমাদের মতো সদস্যদের এই অ্যাপ্রোচ থাকা উচিত নয়। যেখানে যে রাজ্যে যে অসুবিধা রয়েছে, যে যে রাজ্যে অভাব রয়েছে, অন্য রাজ্যের যদি সারপ্লাস থাকে তাহলে সেখান থেকে আসবে। অন্য রাজ্য থেকে আমাদের এখানে যেমন মিষ্টি জলের মাছ আসে, আমাদের রাজ্য থেকে সমুদ্রের মাছ ভারতবর্ষের অন্য রাজ্যে চলে যায়। আমাদের এখানে সমুদ্রের যে মাছ ধরা পড়ে সেটা ভারতবর্ষের অন্য রাজ্যে যাবে কেন, উড়িষ্যায় যাবে কেন অন্ধ্রপ্রদেশে যাবে কেন শুকনো হয়ে ত্রিপুরায় যাবে কেন, এই সব কথা বলতে পারব না। ভারতবর্ষ এক, সমস্ত রাজ্য নিয়ে আমাদের দেশ। যে রাজ্যের যেটা সারপ্লাস আছে সেটা অন্য রাজ্যে যাবে। ওরা মিষ্টি জলের মাছ খায় না, আমরা খাই, সেইজন্য আমাদের এখানে ওরা ওই মাছ পাঠিয়ে দেয়। আমাদের এখানে সমুদ্রের যে মাছ ধরা পড়ে, আমাদের রাজ্যের মানুষ সমুদ্রের সব ধরনের মাছ পছন্দ করে না, সেই জন্য আমাদের রাজ্য থেকে অন্য রাজ্যে যায়। তাতে অন্যায়টা কি হল? আমি গত বারের বাজেটে আপনাদের বক্তব্যে শুনেছি যে আপনারা বলছেন অন্ধ্রপ্রদেশ থেকে বড় বড় মাছ এখানে আসে কেন। আমাদের এখানে যে বড় বড় মাছ উৎপাদন হয় সেটা ফিশ সীড প্রোডাকশনের জন্য চাষীরা রেখে দেয়। এখানে অনিলবাবু, মাননীয় ডেপুটি স্পিকার

বসে আছেন, ওনার এলাকা ওন্দাতে জানেন ৬০ কোটি টাকার ফিশ সীড রপ্তানি হয়? প্রতি বছর কেবলমাত্র ওনার কনস্টিটিউয়েন্সি থেকে ৬০ কোটি টাকার ফিশ সীড রপ্তানি হচ্ছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে। আর এই যে ৬০ কোটি টাকার ফিশ সীড একটা জায়গা থেকে রপ্তানি হচ্ছে তাতে তো বড় মাছ দরকার। নৈহাটির এম এল এ এখানে আছেন, একটু আগে তিনি বলছিলেন, পুরো কল্যাণী হাই ওয়ে দিয়ে চলে যান, দেখবেন দুপাশে এখন লোকেদের একমাত্র কাজ হচ্ছে সেখানে স্মল স্কেল ইন্ডাস্ট্রির মতো গড়ে উঠেছে, ফিশ সীড উৎপাদন করা এবং সেখানে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মানুষ আসছে এবং সেখান থেকে ফিশ সীড কিনে নিয়ে যাচ্ছে। এই যে সীডটা আজকে তৈরি হচ্ছে এই সীডটা তৈরি করার জন্য তো গুড ফিশ তৈরি করার দরকার আছে। অতএব আমাদের যারা ফার্মার তারা গুড ফিশটা বাইরে বিক্রি করে না।

[2-50 — 3-06 p.m.]

ওরা তো ওখানে সীডটা প্রোডাকশন করে না, আমাদের এখান থেকে নিয়ে যায়। ওরা বড় মাছটা বিক্রি করে আর আমাদের যারা মৎস্য উৎপাদন করে, যাদের আমরা মৎস্য উৎপাদনের সঙ্গে যুক্ত করেছি তারা এটা উৎপাদন করে। আমি বিরোধী দলের নেতাদের বলব, বিরোধী দলের সদস্যরা একবার যাবেন, গোদাবরীর পাড়ে ওরা সমস্ত ফিশ ফার্ম গড়ে তুলেছে। আমি দেখতে গিয়েছিলাম যে, কি করে ওরা এইসব বড় মাছগুলো উৎপাদন করছে। অনেক রাস্তা, তিন চারশো কিমি আমি গাড়ি করে ঘুরে দেখেছি। ওরা গোদাবরীর পাড়ে সমস্ত এগ্রিকালচারাল ল্যান্ডকে কনভার্ট করেছে। কনভার্ট করে ওরা ফিশ ফার্ম গড়ে তুলেছে এবং যারা ওখানে ফিশ ফার্ম গড়ে তুলেছে তারা কেউই গরিব মৎস্য চাষী বা মাঝারি মৎস্যচাষী বা মৎস্যজীবী নয়। প্রত্যেকের হাতে এত টাকা যে, তারা ঐ গোদাবরীর জল নিয়ে ওখানে ফিশ ফার্ম গড়ে তুলে তাদের বড় বড় মাছটা তৈরি করছে। আমাদের এখানে তো ফিশ ফার্ম নেই। আমাদের প্রায় সমস্ত ট্রাডিশনাল ফিশারিতে চাষ হয়। এখানে আমরা বিভিন্ন জায়গা থেকে যেগুলো গড়ে তুলেছি, সেগুলো একটা মডেল ফিশ ফার্ম হিসাবে গড়ে তুলেছি। বড় বড় বিলে আজকে আপনার সায়েন্টিফিকভাবে এমনি করে বড় মাছ তৈরি করা সম্ভব নয়। কারও ব্যক্তিগত পুকুরে এই রকম মাছ তৈরি করা সম্ভব নয়। কিন্তু আপনি যদি এই ধরনের ফার্ম তৈরি করেন, এগ্রিকালচারাল ফার্মের মতো ফিশ ফার্ম, তাহলে এটা সম্ভব। আজকে অন্ধ্রপ্রদেশে এগ্রিকালচারাল ফার্মকে কনভার্ট করে সেখানে ফিশারি গড়ে তোলা হয়েছে। আমাদের রাজ্যে তো এগ্রিকালচারাল ফার্মকে কনভার্ট করে ফিশারি গড়ে তোলার জন্য কোনও মানুষকে আমরা এনকারেজ করি না। বরঞ্চ আমরা বলেছি যে এগ্রিকালচারাল ল্যান্ডকে কনভারসন করা যাবে না। অতএব দুটো জিনিসের পার্থক্যটা বুঝতে হবে। সেই জায়গায়

দাঁড়িয়ে আমাদের যারা ফিশ ফার্মার, তারা আজকে কিছু এগ্রিকালচারাল ল্যান্ডে যেমন দুবার তিনবার করে ধান চাষ হয় বা অন্য চাষ হচ্ছে, ঠিক একটা জমিতেও তিনবার করে মাছ চাষ করছে। তিনবার করে, অর্থাৎ তিনমাস চার মাস একটা চাষের ডিউরেশন। আপনি তিন চার মাসের ডিউরেশনে কি করে সেখানে বড় মাছ তৈরি করবেন? আজকে যদি কোনও মৎস্য চাষীকে আমরা বলি যে, এক বছর আপনি কোনও মাছ ধরতে পারবেন না, তাহলে কোনও মৎস্য চাষী কিন্তু মাছ চাষ করতে আসবেন না। কারণ যারা এরসঙ্গে যুক্ত তাদের আর কোনও রকম অল্টারনেটিভ সোর্স অফ ইনকাম নেই। এর উপরে নির্ভর করেই তাদের চাষ করতে হচ্ছে। তিন মাস চারমাস চাষ করে মাছের যে সাইজ বা আয়তন হওয়া দরকার, আজকে দেখুন, আমাদের বাজারে কিন্তু সেই মাছের অভাব নেই। আড়াইশো গ্রাম, তিনশো গ্রাম, চারশো গ্রাম পাঁচশো গ্রাম মাছ, যেগুলো সাধারণ কনজিউমার কিনতে পারে, সেগুলো বাজারে পাওয়া যায়। আজকে বড় মাছ তৈরি হলে কজন সাধারণ মানুষ তা কিনতে পারবে? আমরা যখন প্রোডাকশন করব, সেই প্রডাকশনের পিছনেও আমাদের একটা ফিলোজফি থাকবে যে, আমাদের এখানে গরিব মানুষ, সাধারণ মানুষ যাদের পার্চেজিং পাওয়ারটা কম আছে, তারাও যাতে আজকে এই প্রোটিন খাদ্যটা কিনতে পারে, তার জন্য সেই মাছের উৎপাদন বেশি করতে হবে। সেই শিক্ষাটা আমরা দিই। আর যাদের পার্চেজিং পাওয়ারটা বেশি আছে, তাদের কিন্তু অসুবিধা নেই। বড় মাছের দাম বেশি হলেও তা কেনার ক্ষেত্রে তাদের কোনও অসুবিধা নেই। এই ফিলোজফিটা নিয়ে আজকে কিন্তু আমরা উৎপাদনের সঙ্গে সাধারণ মানুষকে যুক্ত করেছি। আপনি ট্রলারের কথা বলতে গিয়ে বললেন যে সমুদ্রে মাছ ধরতে এই ট্রলারগুলো যা ব্যবহৃত হচ্ছে তা নাকি বড় বড় মালিকদের, আমরা তাদের এনকারেজ করছি। এখন যদি বলি তথ্যটা যদি আপনি কোনখান থেকে শুনে থাকেন, ভুল তথ্য আপনি শুনেছেন। আমাদের সমুদ্রে যারা মাছ ধরছেন, সেখানে কোনও শিল্প কল-কারখানার বড় বড় মালিক একজনও নেই। সমুদ্রে আমাদের এখানে যারা মাছ ধরছেন তারা সাধারণ মৎস্যজীবী, আর আমরা যাদেরকে দিচ্ছি, পঞ্চায়েত যাদেরকে বেনিফিশিয়ারি সিলেকশন করে দিচ্ছে—গ্রামে কেউই ইন্ডাস্ট্রিয়ালিস্ট থাকে না, গ্রামে সাধারণ মানুষ থাকেন, যারা এগ্রিকালচারের সঙ্গে যুক্ত, নতুবা ফিশারির সঙ্গে যুক্ত সেই সমস্ত বেনিফিশিয়ারি সিলেকশন হচ্ছে থ্রু পঞ্চায়েত। জেলা পরিষদ রেকমেন্ড করছেন, সভাধিপতি সই করছেন। একটা কমিটি তৈরি করা হয়েছে প্রত্যেকটা জেলাতে। সেখানে থেকে বেনিফিশিয়ারির যে নাম আসছে, তাদেরকে আমরা ট্রলার দিচ্ছি প্রোজেক্টাকে আমরা এমনভাবে তৈরি করেছি—১২ লক্ষ টাকা একটা ট্রলার আজকে তৈরি করতে খরচ পড়ে, সেটা তিনলক্ষ টাকায় একটা ফিশারমেন গ্রুপ পেয়ে যাচ্ছে। তাদের আর টাকা শোধ করতে হচ্ছে না। তিনলক্ষ টাকার বিনিময়ে ১২ লক্ষ টাকার ট্রলার তারা

আজকে পেয়ে যাচ্ছে। গোটা ভারতবর্ষের আর কোনও রাজ্যে এমন প্রকল্প যে, ১২ লক্ষ টাকার একটা ট্রলার তিনলক্ষ টাকায় একটা ফিশারমেন গ্রুপ বরাবরের জন্য পেয়ে যাচ্ছে, এটা আর কোথাও নেই, ভারতবর্ষের কোনও সমুদ্র উপকূলবর্তী রাজ্যে এই প্রকল্প নেই। এই কারণে এনসিডিসি, যাদের সহায়তায় আমরা এই প্রকল্পগুলো গড়ে তুলেছি, প্রত্যেক বছর তারা এমনি করে আমাদের একশোটা করে ট্রলার, যখন যা টাকা দরকার তা তারা দিচ্ছেন। ১৯৮২ সালের আগে আমাদের সমুদ্রে একটাও ট্রলার ছিল না। আজকে একজন মাননীয় সদস্য বললেন যে, আমাদের কোস্ট লাইন সবচেয়ে ছোট। আপনি আনন্দিত হবেন যে, গোটা ভারতবর্ষের মধ্যে এত ছোট কোস্ট লাইন, এখানে সবচেয়ে বেশি মেকানাইজড বোট চলে। পাঁচ হাজারের বেশি মেকানাইজ বোট আমাদের এই ১০০ কিমি কোস্ট লাইনে চলছে। ফিশারমেন যারা কান্ট্রি ফিশিং বোট নিয়ে ফিশিং করত তাদেরকে আমরা এই মেকানাইজড স্কীমের মাধ্যমে যুক্ত করেছি। আর ঐ বড় বড় ট্রলারের যে কথা বলছেন, সেগুলো তো কেন্দ্রীয় সরকারের পলিসি ছিল যে বড় বড় ট্রলার, বহুজাতিক কোম্পানির ট্রলার নিয়ে আসবেন, তার সঙ্গে জয়েন্ট ভেঞ্চার হবে, বিদেশি ট্রলার আসবে, মাছ ধরবে। আমরা তার বিরোধিতা করেছি এবং বাধ্য হয়ে কেন্দ্রীয় সরকার তুলে নেয়। আপনি পাহাড়ে মাছ চাষের কথা বললেন। হ্যাঁ, পাহাড়ে মাছ চাষ হচ্ছে। মিরিকে যাবেন তো, দেখবেন সেখানে মাছ চাষ হচ্ছে। মিরিকে ট্যুরিস্টরা যায়, তাদের কাছে মিরিক লেক একটা বড় আকর্ষণ। আমি একটা ছোট উদাহরণ দিয়ে বলছি আমাদের মাননীয় (*****) এটা বেশি দূরের কথা নয়। ওখানে অন্য জায়গায় প্লেন ল্যান্ডর মাছ ছাড়া যাবে না। মাননীয় সদস্য তো কমিটির সদস্য আছেন এবং কোনও কমিটির চেয়ারম্যানও বোধহয় আছেন, যাবেন দয়া করে দার্জিলিংয়ের হিল এরিয়াতে, বিভিন্ন ব্লকে গিয়ে ঝোরোগুলো দেখবেন। ওখানকার ঝোরো খুবই লুক্রেটিভ ওখানকার হিল পিপলদের কাছে। কি লুক্রেটিভ ওই ঝোরো ফিশারিজ, এসব তো বললেই হবে না। বিরোধীরা যতই বিরোধিতা করার করুন কিন্তু স্টেট ডেভেলপমেন্টটা কি অন্য রাজ্যের থেকে পৃথক। তবে আমি কখনও একথা বলি না যে আমাদের যে চাহিদা আছে তা সবই আমরা মিটিয়ে দিতে পেরেছি। আপনি যে অর্থের পরিসংখ্যান দিলেন আমি আপনার সঙ্গে একমত যে, বাজেটে যে অর্থ বরাদ্দ হয়, সেই বরাদ্দের যে টাকা আমাদের পাওয়ার কথা তা অনেক সময়ে আমরা পাই না। গত বছরে আর আই ডি এফ থেকে আমাদের প্ল্যানে কোটি টাকা স্যাংশন হয়েছিল, সেই টাকাও আমরা আর আই ডি এফ থেকে পাইনি। তাতে কি করা যাবে, এখন যা পাচ্ছি তাই দিয়েই কাজ করতে হবে। রাজ্য সরকারের টাকার যদি অভাব থাকে তো উপায় নেই। তারপরে আপনি ইনফ্রাস্ট্রাকচারের কথা বললেন। যে ইনফ্রাস্ট্রাকচার আমরা এই ছোট বাজেটের মধ্যে

Note . Expunged as ordered by the Chair.

তৈরি করেছি দেখতে পারেন ভারতবর্ষের তা কোথাও আছে? আমরা দুটি হার্বার শেষ করে ৩টে তৈরি করছি। দশটি আইস প্ল্যান্টের কাজ পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় যথা একটা কুচবিহার থেকে শুরু করে দীঘা পর্যন্ত এই ১০টি আইস প্ল্যান্ট আমরা তৈরি করেছি। আমরা বিভিন্ন জায়গায় ১১টা মডেল ফিশারম্যান ভিলেজ করে দিয়েছি। কাজেই ১০ হাজার ফিশারম্যানদের বাড়ি তৈরি করে দিয়েছি। বিভিন্ন জায়গায় যেখানে যেখানে আমাদের স্কোপ আছে, আমরা ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে দিয়েছি। আমাদের শুধু তো মৎস্য উৎপাদন করা কাজ নয়, তার সাথে সাথে যে ওয়েল ফেয়ার স্কীম আছে, যা ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্য এখানে আছে, যে ফিশারমেনরা একটা পেনশন পায়। আমাদের রাজ্যে আমরা সেটা করতে পেরেছি। আমাদের রাজ্য ছাড়া আর কোনও রাজ্যে নেই। যারা বৃদ্ধ ফিশারম্যান, তারা তো মাছ ধরতে পারে না, সেখানে কি করা যাবে—তাদের তো আর জমি-জমা নেই, তারজন্যই আমাদের পেনশন স্কীমের ব্যবস্থা করতে হয়েছে। আগে একশো টাকা করে পেত, এখন ৩০০ টাকা করে পাবে। মৎস্যজীবীরা মাছ ধরতে গিয়ে নিখোঁজ যদি হয়ে যায় তার জন্য আমরা ইনস্যুরেন্স স্কীমের ব্যবস্থা করেছি। এই প্রসঙ্গে মাননীয় সদস্য প্রশ্ন করেছেন কতজন মৎস্যজীবী এই সুযোগ পেয়েছেন। এই ব্যাপারে আমরা যে ইনস্যুরেন্স স্কীমের ব্যবস্থা করেছি তাতে কোনও মৎস্যজীবী মাছ ধরতে গিয়ে নিখোঁজ হয়ে যায়, আর ফিরে না আসে তাহলে তার পরিবারকে এককালীন ২৫ হাজার টাকা পাবে। এই স্কীম ১৯৮৪ সালে প্রথম আমরা শুরু করি। আমরা এই স্কীম নেওয়ার পরে কেন্দ্রীয় সরকার অনেক জায়গায় এই স্কীম শুরু করেছে, ফিফটি ফিফটি শেয়ারে। ওরা আমাদের ৫০ পারসেন্ট টাকা দেন আর আমরা ৫০ পারসেন্ট টাকা দিই।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রীর বক্তব্যের সাবস্টেন্সে আমি বলছি রুল ৩২৮ আমি কোট করছি। ৩২৮(৬) এ মেম্বার হোয়াইল স্পিকিং শ্যাল নট কি কি করতে পারেন না, সেখানে বলছে the presidents or the Governor's name for the perpose of influencing the debate.

উনি বলেছেন গভর্নর রিপোর্ট দিয়েছেন মাছ চাষের উপরে, সেখানে তিনি গভর্নরের নাম করে কোট করেছেন। আমার মনে হয় এটা হাউসের প্রসিড নয়। হ্যাঁ, উনি বলেছিলেন গভর্নর গিয়েছিলেন এবং রিপোর্ট দিয়েছেন। স্যার, এটা বাদ দিয়ে দেওয়া উচিত।

মিঃ ডেপুটি স্পিকার ঃ ঠিক আছে আমি এটা বাদ দিতে অনুরোধ করছি।

শ্রী কিরণময় নন্দ ঃ গভর্নর যেটা লিখেছেন সেটা আমি পড়েছি। ওকে বাদ দেবেন

কি যোগ করবেন সেটা বড় কথা নয়। বড় কথা যেটা হচ্ছে পাহাড়ে মাছ চাষ নিয়ে সৌগতবাবু ব্যঙ্গ করেছেন। তার উত্তরে আমি সৌগতবাবুকে বলেছি মাত্র। তারপরে ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীম নিয়ে বললেন মাননীয় মান্নান সাহেব, আমরা গর্বিত এখনও [illegible] কি করা যাবে? ভারতবর্ষে ৬টে রাজ্যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীম শুরু হয়েছে। কোনও রাজ্যে এখনও এক হেক্টর জমি নিয়ে মাছ চাষের জন্য পুকুর তৈরি হয়নি, আমরা কিন্তু করে ফেলেছি। সৌগতবাবু আপনি তো গিয়েছিলেন উদ্বোধন অনুষ্ঠানে সাবজেক্ট কমিটির চেয়ারম্যান হিসাবে। এই বছরেও ওয়ার্ল্ড ব্যাঙ্কের ব্যান ছিল কেন্দ্রীয় সরকারের উপরে, আমরাও তাতে বাদ নই, কিন্তু আমরা এতে বসে থাকিনি। যে সম্পদ আমাদের রাজ্য তৈরি করছে তাতে আমরা কারুর দয়া দাক্ষিণ্যের উপরে নির্ভর করে বসে থাকি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সবার অনুমতি নিয়ে আমি আরও ৫ মিনিট সময় বাড়িয়ে দিলাম। আশাকরি এতে সভার সম্মতি আছে।

(সভার সম্মতিক্রমে আরও ৫ মিনিট সময় বাড়ানো হল।)

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্য মান্নান সাহেবকে বলি, আপনি যে, দাদনপাত্রের কথা বললেন, সেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোজেক্ট এর কাজ শেষ হয়নি। আমার দৃঢ় বিশ্বাস, আমরা ডিসেম্বর মাসের মধ্যে প্রোজেক্ট এর কাজ শেষ করে দিতে পারব। বিদ্যুৎ পাওয়া যাবে, তবে যেখানে যেখানে কাজ শুরু করেছি বিদ্যুৎ এর অসুবিধা নেই। সৌগতবাবু ওখানে চেষ্টা করেছিলেন, আমরাও চেষ্টা করেছিলাম, আমরা সেগুলি থেকে এনারজাইসড করতে পেরেছি। কিন্তু যেটা আমি বলছি এখন এগুলিতো আমাদের রাজ্যের পক্ষে ভাল, ওয়ার্ল্ড ব্যাঙ্ক যে রিপোর্ট পাঠিয়েছে, ওদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক এর কনসালটেন্ট মিঃ ফালকো, তিনি বলেছেন, it is heartening to observe that West Bengal has successfully implemented the World Bank assisted fish culture project in two sides.

আমাদের ২টি সাইড কমপ্লিট হয়ে গেছে। যা ভারতবর্ষের কোথাও ১ হেক্টর পুকুরেও হয়নি। সেখানে আমাদের ২টি সাইড কমপ্লিট যেখানে একটা উৎপাদন হয়ে গেছে—দীঘাতে। আর একটি উৎপাদন হবে ক্যানিং। সেটা আমরা জুলাই মাসে করে দেব। ওয়ার্ল্ড ব্যাঙ্ক এর রিপোর্টেও অনেক কথা, ওরা বলেছেন। তবে ওদের যিনি কনসালটেন্ট তিনি তো উচ্ছসিত প্রশংসা করেছেন। আপনারা যে ধরনের কাজ প[illegible] করেছেন এটা গোটা ভারতবর্ষের কাছে একটা উল্লেখযোগ্য হয়ে থাকবে। কি করা যা[illegible] কাজ করলে লোকে ভাল বলবে কিছু করার নেই। আপনার পছন্দ এগুলি নাও হতে পারে, কিন্তু আমাদের এগুলি করতে হবে। আর ঐ যে হ্যাচারির কথা বললেন দীঘাতে,

জানবেন এটা আমাদের একটা এক্সপেরিমেন্টাল ফার্স্ট টাইম। আমাদের এখানে চিংড়ি মাছের হ্যাচারি হয় বলা যায়—আমি আপনাকে বলছি, কালকে আপনি আমার সঙ্গে যাবেন, আপনি গিয়ে যদি বলেন ওখানে হ্যাচারি নেই, আমি আপনার সমানে ঐখানে প্রেসকে ডেকে বলব যে আমরা ব্যর্থ, আপনি সত্য। কালকেই চলুন। যদি একটু সময় থাকে, এগুলি জানতে হবে। সারা বছর ধরে চিংড়ি মাছের হ্যাচারি হয় না, একটা সময় পুকুর শুকিয়ে ফেলতে হয়। সেগুলিকে ট্রিটমেন্ট করতে হয়। যাতে আবার পরবর্তীকালে প্রোডাকশন এর যোগ্য করা যায়, সেটা করতে হয়। আর আমাদের যে হ্যাচারি আপনি জেনে রাখুন ঐ পুকুরের চিংড়ি মাছের হ্যাচারি নয়। আমাদের হ্যাচারি হচ্ছে ইন্ডোর। আপনি কার পুকুর দেখে এসেছেন জানি না, কারণ পুকুরে আমাদের চিংড়ি মাছ হয় না। আমাদের কেন, কোনও হ্যাচারিতে পুকুরে চিংড়ি মাছের ডিম বোনা হয় না। এটা কনস্ট্রাকশনের মধ্যে হয়। অতএব আপনি যে পুকুর দেখে এসেছেন শুকনো সেখানে চিংড়ি মাছ পাবেন না। তাই আপনাকে আমি বলছি, হ্যাচারি আছে সেখানে, প্রোডাকশন হয়, ঐখানে মাঝে জলের একটা সমস্যা ছিল, সেটাও পরীক্ষা করে আমরা মিটিয়ে ফেলেছি—এটা হচ্ছে আমাদের মডেল হ্যাচারি। যারা হ্যাচারি করবে তাদের শেখার জন্য। ঐ হ্যাচারিতে কাজ শিখে পশ্চিমবাংলায় ১১-১২ টি জায়গায় এই ধরনের হ্যাচারি তৈরি হয়েছে। আজকে এটা ঠিকই মাছের দাম বৃদ্ধি নিয়ে বললেন, হ্যাঁ মাছের দাম বেড়েছে। আমি বলব না দাম বাড়েনি, একটু তাকিয়ে দেখুন বাজারের দিকে এগ্রিকালচার এর বাজেট শুনছিলাম, আমার কাছে একটা পরিসংখ্যান আছে, আমার দপ্তরের নয়, স্ট্যাটিসটিক্যাল ব্যুরো থেকে বলছি, ৯৭ সালে অ্যাপ্লাইড ইকনমিক অ্যান্ড স্ট্যাটিসটিকস বলে একটা রিপোর্ট দিচ্ছে, আপনারাও বিধানসভায় দেখেছেন, ৯৭ সাল পর্যন্ত এখানে ফিশ প্রাইস বেড়েছে ১৪.৫ শতাংশ, মাংসর দাম বেড়েছে ৪৭.৫ শতাংশ, মিল্ক বেড়েছে ৩৫.৩৭ শতাংশ রাইস বেড়েছে ৩৯ শতাংশ। আমি এটা ব্যর্থ বলছি না। জ্যোতিবাবু বলেছেন, সেটা বলছি, একটা জিনিসের দাম কখনও কম হয় না সবগুলির সঙ্গে কো-রিলেটেড। সেই জায়গায় দাঁড়িয়ে যেটা মাছের দাম বেড়েছে, কিন্তু বাড়লেও গতি সেখানে মন্থর। আমাদের পশ্চিমবাংলায় যে রিসোর্স আছে, সেটাকে কাজে লাগিয়ে উৎপাদনটা বাড়ানো, সাধারণ মানুষকে যুক্ত করা, পরিবেশের ভারসাম্য রক্ষা করা। ফিশ আমাদের এমপ্লয়মেন্ট জেনারেশনের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ দপ্তর। মাছ খাওয়া নয়, এতে এমপ্লয়মেন্ট জেনারেশন অল্প টাকায়, কম জায়গায় হতে পারে সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা কাজ শুরু করেছি। যদি আমাদের দপ্তরের আর্থিক স্বচ্ছলতা থাকে, যদি আমাদের সাপোর্ট ঠিক থাকে, বিভিন্ন পরিকল্পনা যেগুলি নিয়ে আমরা এগুচ্ছি, আমাদের দৃঢ় বিশ্বাস আপনাদের সকলের সহযোগিতা নিয়ে পশ্চিমবাংলায় আমরা আরও এক ধাপ এগিয়ে যেতে পারব। এই কথা বলে আমি বিরোধী পক্ষের আনা কাট মোশনের বিরোধিতা

করে, মাননীয় সদস্যদের অনুরোধ করব যে বাজেট উপস্থাপিত হয়েছে তাকে আপনারা সমর্থন করবেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 51

The motions of Shri Ashok Kumar Deb (1-3), Shri Gopal Krishna Dey (4-7), Shri Nirmal Ghosh (8), Shri Abdul Mannan (9) & Shri Saugata Roy (10-12) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 57,37,95,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries".

(This is inclusive of a total sum of Rs. 19,15,00,000 already voted on account)

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3-06 p.m. to 11-00 a.m. on Monday, the 29th June 1998, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 29th June, 1998 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 11 Ministers 3 Ministers of State and 99 Members.

[11-00 – 11-10 a.m.]

**TAKING OF OATH**

**Mr. Speaker :** It there are member to take oath they may take now.

(At this stage Shri Shobhan Deb Chattopadhyay and Shri Bhakta Ram Pan took Oath

**পশ্চিমবঙ্গ বিধানসভা**
**সদস্যের শপথ বা প্রতিজ্ঞা**

পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যরূপে নির্বাচিত আমি, **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়**, ঈশ্বরের নামে শপথ করিতেছি যে, আমি বিধিদ্বারা প্রতিষ্ঠিত ভারতের সংবিধানের প্রতি প্রকৃত বিশ্বাস ও আনুগত্য পোষণ করিব, আমি ভারতের সার্বভৌমত্ব ও সংহতি রক্ষা করিয়া চলিব এবং যে কর্তব্যভার আমি গ্রহণ করিতে চলিয়াছি তাহা বিশ্বস্তভাবে নির্বাহ করিব।

পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যরূপে নির্বাচিত আমি, **শ্রী ভক্তরাম পান**, ঈশ্বরের নামে শপথ করিতেছি যে, আমি বিধিদ্বারা প্রতিষ্ঠিত ভারতের সংবিধানের প্রতি প্রকৃত বিশ্বাস ও আনুগত্য পোষণ করিব, আমি ভারতের সার্বভৌমত্ব ও সংহতি রক্ষা করিয়া চলিব এবং যে কর্তব্যভার আমি গ্রহণ করিতে চলিয়াছি তাহা বিশ্বস্তভাবে নির্বাহ করিব।

**Mr. Speaker :** As there are no other members today we will go

with usual business.

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Nikhil Chakravorty, Chairman of Prasar Bharati Parsad and a veteran Journalist who breathed his last on 27th June, 1998. at G.B. Panth Hospital, New Delhi. He was 84.

Shri Chakravorty had his education in Presidency College, Calcutta. In 1943 he went to Oxford University for higher studies with history. There he entangled himself in a dispute making comment that the Sepoy Mutiny of 1857 in India was in fact a freedom struggle. While staying at London he was attracted to Communist ideology on his return to Calcutta he associated himself with Communist Party of India and also joined in the Party's Organ 'Peoples Age'. He founded 'The Indian Press Agency' in 1957. This Organisation transmitted features through postal. In 1962 he published a weekly 'Mainstream' to express his own opinion, idea and comments. He had intensive connection with Journalism since pre-independence. During emergency in 1975 he raised his voice and had used his pen as an arm to protest against the autocratic decision on Smt. Indira Gandhi. He was one of the pioneer critics against the excess done during that period. His such role adorned him with special honour. He was also acclaimed as a political columnist. In 1990 the Union Govt. wanted to crown him with 'Padma Bhusan' award but he humbly refused. He was appointed Chairman of Prasar Bharati Parsad since its formation in the last year and held that post till death. He was also the founder Chairman of 'NAMEDIA' an organisation of journalist of the non-aligned countries. He stood firmly for secularism and social justice

At the demise of Shri Chakravorty the country has lost a luminary figure in the field of Journalism.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(At this stage the Hon'ble Members rose in their seats for two minutes as a mark of respect to the deceased.)

Thank you ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the member of the bereaved family of the deceased.

**(At this stage, Shri Tapan Hore rose to speak something.)**

**Mr. Speaker :** Not allowed, not allowed. Now Question.

### Starred Questions
### (to which Oral Answers were given)

### সংখ্যালঘু উন্নয়ন ও অর্থ নিগম

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সংখ্যালঘু উন্নয়ন ও অর্থ নিগম কাজ শুরু করার পর থেকে ৩১.৫.৯৮ পর্যন্ত সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত কতজন বেকারকে স্বনিযুক্তি উদ্যোগের জন্য কি পরিমাণ অর্থ ঋণ হিসেবে দেওয়া হয়েছে;

(খ) উক্ত প্রকল্প রূপায়ণে ঐ সময়ে মোট কত টাকা ব্যয় করার লক্ষ্যমাত্রা ধার্য ছিল; এবং

(গ) ঋণ নেওয়ার জন্য উক্ত সময়ে কতজন বেকার আবেদন করেছেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) ৩১.৫.৯৮ পর্যন্ত ৬৮৭ জনকে মোট ৪,৭৪,২৪,৪৭৫ টাকা (চার কোটি চুয়াত্তর লক্ষ চব্বিশ হাজার চারশত পঁচাত্তর টাকা) ঋণ হিসাবে দেওয়া হয়েছে।

(খ) উক্ত প্রকল্প রূপায়ণে ঐ সময়ে মোট ৯,৭১,২৮,৬৬৫ টাকা (নয় কোটি একাত্তর

লক্ষ আঠাশ হাজার ছয়শত পঁয়ষট্টি টাকা) ব্যয় করার লক্ষ্যমাত্রা ছিল।

(গ) ঋণ নেওয়ার জন্য উক্ত সময় পর্যন্ত ১০,৯১৬ জন আবেদন করেছেন।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আপনি যে উত্তর দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি যে আপনার লক্ষ্যমাত্রা ছিল ৯ কোটি, ৭১ লক্ষ ২৮ হাজার ৬৬৫ টাকা কিন্তু আপনি বেকার যুবকদের লোন দিয়েছেন ৪ কোটি ৭৪ লক্ষ ২৪ হাজার ৪৭৫। আপনার লক্ষ্যমাত্রার অর্ধেক। ১০ হাজার ৯১৬ জন আবেদন পত্র জমা দিয়েছে। কিন্তু লোন দেওয়া হয়েছে ৬ হাজার ৮৭ জনকে। অর্থাৎ ৫০ পারসেন্ট। এই যে আপনার লক্ষ্যমাত্রা পূরণ হল না, এর কারণটা কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এর কারণ হচ্ছে টাকাটা কেন্দ্র থেকে আসে। টাকাটা এলে পরে সেটা দেওয়া হয়। টাকাটা এসেছে ৩১শে মার্চ ১৯৯৭ সাল। তারা দিয়েছেন ৪ কোটি ৬৫ লক্ষ ৫৪ হাজার ৫শো টাকা। শেষ পর্যন্ত এই টাকাটাই দেওয়া হয়েছে। দ্বিতীয় কিস্তি দিয়েছেন ১লা এপ্রিল ১৯৯৮ সাল। ১লা এপ্রিল যখন টাকাটা এল তখন পঞ্চায়েত ইলেকশন ঘোষণা হয়ে গেছে। সেজন্য কর্পোরেশন সিদ্ধান্ত করল যে পঞ্চায়েতের মধ্যে কাউকে লোন দেওয়া হবে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** টাকাটা তো আপনারা ১লা মে-র পরে দিয়েছেন। তাহলে কেন আপনার লক্ষ্যমাত্রা ঠিক সময়ে পূরণ হল না। এই লক্ষ্যমাত্রা পূরণ না হওয়ার কারণটা কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** টাকাটা পাওয়া যায়নি। ১লা এপ্রিল ১৯৯৮ সালে যখন টাকাটা এল তখন পঞ্চায়েত ইলেকশন ঘোষণা হয়ে গেছে.. কাজেই পঞ্চায়েতের মধ্যে কাউকে টাকাটা দিতে পারা যায়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই মাইনরিটি কমিশনের লোন পেতে গেলে একটা ফর্মে একটা কলাম আছে। সেই কলামে চেয়ারম্যান, পঞ্চায়েত প্রধান, এম.পি., এম.এল.এ. কাউন্টার সাইন করবেন, গ্যারান্টার হিসেবে সে টাকা যদি ঠিক সময়ে শোধ না করে তাহলে সেই টাকা আদায়ের ব্যবস্থা আমি করব। আপনি জানেন যে এই টাকা আদায়ের ব্যাপার জনপ্রতিনিধির পক্ষে অসম্ভব। আবার একদিকে গ্যারান্টার না পাওয়ার জন্য আবেদনকারীরা টাকা পাচ্ছে না। জনপ্রতিনিধিদের একটা এমব্যারাসিং অবস্থা। এই কলামটা তুলে দেওয়ার কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কোনও গ্যারান্টার দিতে হয় না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ফর্মে একটা কলাম আছে তাতে দেখতে পাবেন লেখা আছে যে আবেদনকারীরা টাকা পাওয়ার পর, শোধ না যদি দেয় তাহলে আমি আদায় করে দিতে বাধ্য থাকব, এটা সই করে দিতে হয়।

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমার কাছে ফর্ম আছে, আসুন দেখিয়ে দিচ্ছি ঐ রকম কোনও কলাম নেই।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কোন জেলায় কত দরখাস্ত জমা পড়েছে এবং কোন জেলায় কতজনকে টাকা দেওয়া হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কোনও জেলায় কত দরখাস্ত জমা পড়েছে সেটা এখন আমার কাছে নেই। আর, কোনও জেলায় কত দেওয়া হয়েছে সেটা আমি বলছি। বাঁকুড়ায় ৬১ জনকে, বীরভূমে ৪৯ জনকে, বর্ধমানে ২০ জনকে, কলকাতায় ৯২ জনকে, কোচবিহারে ৬ জনকে, দক্ষিণ দিনাজপুরে ১৮ জনকে, দার্জিলিং-এ ৬ জনকে, হুগলিতে ৫৩ জনকে, জলপাইগুড়িতে ১০ জনকে, হাওড়াতে ২৯ জনকে, মালদায় ৩৮ জনকে, মেদিনীপুরে ৬২ জনকে, মুর্শিদাবাদে ২৭ জনকে নদীয়া ৩৪ জনকে, উত্তর ২৪ পরগনায় ৭৩ জনকে, দক্ষিণ ২৪ পরগনায় ৪৫ জনকে, পুরুলিয়ায় ২৮ জনকে এবং উত্তর দিনাজপুরে ৩৬ জনকে টাকা দেওয়া হয়েছে অর্থাৎ মোট ৬৮৭ জনকে এই টাকা দেওয়া হয়েছে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** ম্যাক্সিমাম এবং মিনিমাম কত টাকা লোন দেওয়া হয়েছে? আর, কোন কোন ট্রেডে কতজনকে এই লোন দেওয়া হয়েছে? আর্টিজান, হ্যান্ডিক্যাপড, টেলারিং, প্রভৃতিতে কত লোককে লোন দেওয়া হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** ম্যাকসিমাম ১ লক্ষ এবং মিনিমাম ৫০ হাজার টাকা দেওয়া হয়। আর, কোন ক্যাটাগরিতে কত দেওয়া হয়েছে তার হিসাব আমার কাছে আছে। এটা পড়তে ১৫।২০ মিনিট সময় লাগবে। স্যার, আপনি যদি সময় দেন, অনুমতি দেন তাহলে আই ক্যান লেড ইট অন দি টেবিল অফ দি হাউস।

**শ্রী তপন হোড় ঃ** সংখ্যালঘু উন্নয়ন এবং অর্থ নিগমের যে হিসাব দিলেন তাতে আমার জিজ্ঞাস্য, সংখ্যালঘু বলতে কি শুধু মুসলমানদের বোঝানো হচ্ছে না কি, অ্যাংলো-ইন্ডিয়ান, বৌদ্ধ, শিখ, ইত্যাদি সম্প্রদায়ের লোকেদেরও এর মধ্যে ধরা হয়েছে? যদি এদেরকেও ধরা হয়ে থাকে তাহলে তাদের সংখ্যাটা আমাদের জানান।

**শ্রী মহম্মদ আমিন ঃ** সংখ্যালঘু মানে হচ্ছে নোটিফাইড মাইনরিটিস ডিভিসন।

কিন্তু দরখাস্তে আমরা সেই ভাবে এখনও ডিভিসন করিনি। সেটা জানতে চাইলে বলে দিতে পারি। কিন্তু তাহলে ১০ হাজার অ্যাপ্লিকেশনকে স্ক্রুটিনাইজ করতে হবে। তবে এটা বলতে পারি যে, এর বেশির ভাগই হচ্ছে মুসলমান।

**শ্রী জটু লাহিড়ি ঃ** আমি দেখছি হাওড়া জেলাতে ২৯ জনকে দেওয়া হয়েছে। আমার ধারণা হাজারের উপরে দরখাস্ত জমা পড়েছে। এটা কিসের ভিত্তিতে নির্ধারণ করা হয়? এটা কি লটারির মাধ্যমে করা হয়? ঐ ২৯ জনকে কিসের ভিত্তিতে দেওয়া হয়েছে?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী মহম্মদ আমিন ঃ** সিস্টেমটা হল এই যে, প্রত্যেকটা জেলায় মাইনোরিটিস ওয়েলফেয়ার কমিটি করা হয়েছে। এই কমিটিতে সভাধিপতি, চেয়ারম্যান, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকেন। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের ২ জন নমিনি, সভাধিপতির ২ জন নমিনি। এছাড়া ডিস্ট্রিক্ট প্ল্যানিং অফিসার, লেড ব্যাঙ্কের জেনারেল ম্যানেজার এই নিয়ে কমিটি করা হয়েছে। তারাই অ্যাপ্লিকেশন স্ক্রুটিনি করেন। এবং তাঁরা টেকনিক্যাল ভায়াবিলিটি এবং ফিনান্সিয়াল ভায়াবিলিটি দেখে রেকমেন্ড করে নিগমের কাছে পাঠান। তার ভিত্তিতে ডিস্ট্রিবিউশন হয়। আর হাওড়া জেলায় ১৯টা নয়, সেখানে ২৯টা দেওয়া হয়েছে।

**শ্রী মাজিদ আলি ঃ** আপনি বললেন হুগলি জেলায় ৫৩টা দিয়েছেন। কিন্তু ব্লক ভিত্তিক দিলে খুব ভাল হয়। যেমন পাণ্ডুয়া ব্লকে অনেক সংখ্যা লঘু বেকার আছে। কিন্তু ব্লক ভিত্তিক না দেওয়ার ফলে তাদের অনেকে পায়নি। এর ফলে চুঁচুড়া, চন্দননগরের মতো জায়গাগুলো এবং আশেপাশের গ্রামগুলো অবহেলিত হচ্ছে এই সব গ্রামের বেকার যুবকরা দরখাস্ত করেছেন কিন্তু তাঁরা পাননি। সুতরাং এগুলো ব্লক ভিত্তিক করার জন্য অনুরোধ করছি।

**শ্রী মহম্মদ আমিন ঃ** লোন স্যাংশন করার যে পদ্ধতি আছে, হতে পারে তাতে কোনও গ্রামের লোক পায়নি, আবার কোনও গ্রামে কম পেয়েছে। অ্যাপ্লিকেন্ট অনেক বেশি কিন্তু টাকার পরিমাণ অনেক কম। যদি ৮০ কোটি টাকা পাওয়া যেত তা হলে ১০ হাজার অ্যাপ্লিকেন্টকে দেওয়া যেত। টাকাটা দেয় কেন্দ্রীয় নিগম। তাঁরা যে পরিমাণ টাকা দেন তার ভিত্তিতে এটা করতে হয়।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** ৬৮৭ জনকে টাকা দেওয়া হয়েছে। তারা যে স্বনিযুক্তি প্রকল্প করছে তার ফিড ব্যাক নেওয়া হয়েছে কিনা, কোনও ধরনের স্বনিযুক্তি প্রকল্প দেওয়া হয়েছে এবং তারা লাভবান হচ্ছে কিনা, সেটা থেকে তারা উপকৃত হচ্ছে কিনা সেগুলো

জানতে চাই।

**শ্রী মহম্মদ আমিন ঃ** প্রকল্প হচ্ছে ২৬টা! কি কি প্রকল্প সেটা জানতে চাইলে বলতে পারি কিন্তু তাতে অনেক সময় লাগবে। এই প্রকল্পের ভিতর যাদের এক্সপার্টিস আছে সেটা দেখা হয়। তারপর টাকা ফেরৎ দেওয়ার সময় হয়েছে। কিছু কিছু টাকা ফেরৎ আসছে। কয়েক জায়গায় এনকোয়ারি করে দেখা হয়েছে যে, যারা পেয়েছেন তারা সেটা ভালভাবে ইউটিলাইজ করছেন কিনা। দেখা গেছে তাঁদের সমস্যার সমাধান হয়েছে। এতে আমরা আনন্দিত ও উৎসাহিত। একটা মেশিন সেট-আপ করা হয়েছে। প্রতি জেলায় যাঁরা টাকা পেয়েছেন তাঁরা কতটা কি করছেন সেটা জানতে সুবিধা হবে।

## ঋষি অরবিন্দের নামে আদালত কক্ষের নামাঙ্কন

***৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুর আদালতের যে কক্ষে ঋষি অরবিন্দসহ বিশিষ্ট বিপ্লবীদের বিচার হয়েছিল, সেই কক্ষটিকে শ্রী অরবিন্দের নামাঙ্কিত করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, এতদ্ সংক্রান্ত প্রাক্-স্বাধীনতা পর্যায়কালের বিচার সম্বন্ধীয় কাগজপত্র-দলিল-দস্তাবেজ সাধারণার্থে প্রদর্শনের কোনও ব্যবস্থা সেই কক্ষটিতে রাখা হবে কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গত ১৫ই আগস্ট, ১৯৯৭-এ শ্রী অরবিন্দের ১২৫তম জন্ম দিনে এবং স্বাধীনতার সুবর্ণ জয়ন্তীতে প্রাক্-স্বাধীনতা পর্যায়কালের স্মরণীয় বিচার সম্বন্ধীয় কাগজপত্র-দলিল-দস্তাবেজ ইত্যাদি নিয়ে ঐ কক্ষটির সংলগ্ন স্থানে একটি মিউজিয়াম উদ্বোধন করা হয়েছে—'স্মরণীয় বিচার সংগ্রহ' নাম দিয়ে। আগামী ১৫ই আগস্ট, ১৯৯৮ থেকে ঐ মিউজিয়াম সাধারণের প্রদর্শনার্থে উন্মুক্ত করে দেওয়া হবে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন এটা গর্বের কথা যে ১৯৯৭ সালের ১৫ই আগস্ট স্বাধীনতার সুবর্ণ জয়ন্তীতে আপনি স্মরণীয় বিচার সম্বন্ধীয় কাগজপত্র-দলিল-দস্তাবেজ নিয়ে মিউজিয়ামের উদ্বোধন করেছেন এবং 'স্মরণীয় বিচার সংগ্রহ' নাম দিয়ে ১৯৯৮ থেকে ঐ মিউজিয়াম সাধারণের প্রদর্শনার্থে খুলে দেবেন, এটা আমাদের

গর্বের বিষয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কত সালে এবং কত সময় ধরে শ্রী অরবিন্দ ঘোষের ঐ আলিপুর আদালতে বিচার হয়েছিল?

**শ্রী নিশীথ অধিকারী :** এটা আমার জানার কথা নয়।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** ঐ আদালতে শ্রী অরবিন্দ ঘোষ ছাড়া আর কোন্ কোন্ বিপ্লবীর বিচার হয়েছিল জানাবেন কি?

**শ্রী নিশীথ অধিকারী :** এটাও আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** ফলক স্তম্ভের মাধ্যমে বিপ্লবীদের সংক্ষিপ্ত ইতিহাস তুলে ধরার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী নিশীথ অধিকারী :** ঐ আদালতে আমাদের যে সমস্ত প্রাক্তন বিপ্লবীদের বিচার হয়েছিল তার নথিপত্র সেখানে রাখা হয়েছে। প্রায় ১৯০টি নথি আছে সেখানে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী বললেন, যে সমস্ত বিপ্লবীদের বিচার হয়েছিল, তার নথিপত্র, দলিল-দস্তাবেজ রাখা আছে। সেই বিপ্লবীদের হয়ে যারা সেদিন ওকালতি করেছিলেন—যেমন ঋষি অরবিন্দের হয়ে দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, তিনি বলেছিলেন, আগামী দিনে পৃথিবী জানতে পারবে, কার বিচার এখানে হয়েছিল—সেই সব জাতীয়তাবাদী আইনজীবীদের ক্রিয়াকলাপ বা স্মৃতি রাখা হবে, না শুধুই বিপ্লবীদের রাখা হবে?

**শ্রী নিশীথ অধিকারী :** মাননীয় সদস্যের সাজেশনস অত্যন্ত গুরুত্ব সহকারে বিবেচনা করে ওখানে রাখার চেষ্টা করব—যদি কিছু থাকে।

### Fish Production in the State

***99** (Admitted Question No. *463) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) Total amount of fish produced in the State in 1997-98;

(b) Total amount of fish consumed during the period;

(c) The different ways in which shortfall is met; and

(d) Steps taken to make State self-sufficient?

**Shri Kiranmay Nanda :**

(a) 9.50 lakh M.T.

(b) 10.10 lakh M.T.

(c) The shortfall is met partially through supply of table fish from other states of the country.

(d) Steps have already been taken to develop large water resources viz. reservoirs, beels and boars etc. to produce table fish under N.C.D.C. programme. Further, different production oriented schemes have been taken up to utilise all other available water resources including small water bodies by introducing live fish culture. In brackish water sector three B.F.O.A.'s have been set up in the coastal districts of the State to intensify production through sector to have more catch by introducing more numbers of mechanised beats under N.C.D.C. programme and by encouraging the private sector.

**Shri Saugata Roy :** Sir, Hon'ble Minister has very kindly intimated us that the shortfall in fish production is about 60,000 M.T. Now, on the one hand we hear that West Bengal is receiving First Prize in fish production from the Government of India, every year, on the other hand if you go to the Howrah Wholesale Fish Market you will see wholesale market totally collapses if any day supply from Andhra Pradesh is not arrived. Will the Minister-in-charge be pleased to answer this question.

[11-30 – 11-40 a.m.]

**Shri Kiranmoy Nanda :** Yes, there is a shortfall between demand and supply.

শ্রী সৌগত রায় ঃ কোনও ধরনের মাছ আমাদের এখানে পাওয়া যাচ্ছে না? সেই [illegible]র শর্টফলের কারণ কি?

শ্রী কিরণময় নন্দ ঃ আমি গতকাল আমার বাজেট ভাষণের সময়ই বিস্তারিত ভাবে

বলেছি যে, বড় মাছ আমাদের অন্য রাজ্য থেকে আমদানি করতে হয়।

**শ্রী সৌগত রায় ঃ** বড় মাছ, যা মিষ্টি জলে হয়, সেই মাছ আমাদের আমদানি করতে হচ্ছে। অথচ আমাদের রাজ্যের ৩৮ হাজার গ্রামে ১০ লক্ষের ওপর পুকুর আছে। সেই পুকুরগুলিকে ডেভেলপ করে সুইট ওয়াটার ফিশ উৎপাদনের জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে পুকুরগুলির কথা মাননীয় সদস্য বলছেন সেগুলি ব্যক্তিগত সম্পত্তি। আমাদের রাজ্যে সাধারণত গরিব মৎস্যজীবী সম্প্রদায়ের বেকার যুবকরাই মাছ চাষ করে থাকে। বড় মাছ বেশি উৎপাদন করতে হলে তা দীর্ঘদিন ধরে পুকুরে রাখতে হয়। এ ছাড়া আমাদের রাজ্যের বিভিন্ন এলাকায় দীর্ঘদিন পুকুরে মাছ রাখার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে—প্রতি বছর এখানে হয় খরা, না হয় বন্যা এবং বেশির ভাগ পুকুরের জল এগ্রিকালচারাল ল্যান্ডের সেচের কাজে ব্যবহার করা হয়। ফলে বড় মাছ চাষ করার মতো উপযুক্ত পরিমাণ জল সব সময় সব পুকুরে থাকে না। আবার বন্যার সময় পুকুরগুলি ভেসে যায়। এই অসুবিধার মধ্যে আমাদের রাজ্যের মৎস্যজীবীরা মাছ চাষ করছে এবং বছরে ২/৩ বার মাছ উৎপাদন করছে। দ্বিতীয়ত বড় মাছ উৎপাদনে খরচ বেশি হয় এবং আমাদের গরিব মৎস্যজীবীরা সেই খরচ বহন করতে পারে না এবং বাজারে বড় মাছের যা দাম সেই দাম দিয়ে আমাদের রাজ্যের সাধারণ মানুষরা মাছ ক্রয় করতে পারে না। ছোট ছোট মাছ উৎপাদন করে বাজারে নিয়ে গেলে তা সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার মধ্যেই থাকে এবং ছোট মাছে প্রোটিনের হার বড় মাছ অপেক্ষা বেশি থাকে। আর মৎস্যজীবীরা ছোট মাছ বিক্রি করে রিটার্ন তাড়াতাড়ি পায়। এখানে কিছু বড় মাছের চাষ নিশ্চয়ই হয় তা মূলত ইন্ডিউসড ব্রিডিং-এর জন্য, ফিশ সিড প্রস্তুত করার জন্য। আমাদের রাজ্য থেকে গোটা ভারতবর্ষে শতকরা ৭৫ ভাগ ফিশ সিড সরবরাহ করা হয়। এ বিষয়ে আমাদের বিভিন্ন রকম প্রোগ্রাম আছে। আমরা এন.সি.ডি.সি.-র সাহায্যে রিজার্ভার করে মৎস্যজীবী সমবায় সমিতির মাধ্যমে বড় মাছ উৎপাদনের প্রকল্প হাতে নিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** এ রাজ্যকে মৎস্য উৎপাদনে স্বনির্ভর করার কোনও লক্ষ আপনার আছে কি, যে এই সময়ের মধ্যে রাজ্যকে মৎস্য উৎপাদনে স্বনির্ভর করব?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের রাজ্যে মাছের যা চাহিদা তা নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পূরণ করার লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে। সেই উদ্দেশ্যে বিভিন্ন প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমাদের এলাকার নামখানায় এস.এফ.ডি.সি.-র পরিচালনায়

**প্রায় ১০০-টা বড় ট্যাঙ্ক আছে, সেগুলোয় বড় মাছ চাষের কোনও পরিকল্পনা আছে কি এবং মহারাজগঞ্জে এস.এফ.ডি.সি.-র বড় মাছ তৈরির যে কাজ চলছে তাকে আরও অ্যাক্টিভ করবেন কি?**

**শ্রী কিরণময় নন্দ ঃ মহারাজগঞ্জে এস.এফ.ডি.সি.-র যে সমস্ত** জলাশয়গুলি আছে সেখানে নোনা জলে মৎস্য চাষ করার কাজ চলছে। মিষ্টি জলেও তারা মৎস্য চাষ করে থাকেন, তবে তার পরিমাণ খুব বেশি নয়। আমাদের সমস্যা হচ্ছে, স্টেট ফিশারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন নিয়ে। প্রতি বছর সেখানকার স্টাফদের যেভাবে মাহিনা বাড়ছে, সরকারি কর্মচারীদের অ্যাট-পার করতে গিয়ে যা উৎপাদন হচ্ছে এবং যা বেতন দিতে হচ্ছে তাতে প্রত্যেক বছর একটা বিরাট অংশের টাকা ডেফিসিট থেকে যাচ্ছে। কর্পোরেশন ওয়েজ অ্যান্ড মিনসের টাকা সরকারের কাছ থেকে পায় না। নিজেদের উৎপাদন ব্যবস্থা থেকেই যে অর্থ রোজগার করে থাকেন তার মধ্য থেকেই চাহিদা পূরণ করতে হয়। সেই উৎপাদন করতে গেলে যে মূলধনের দরকার হয় সেই মূলধনের ক্ষেত্রে ঘাটতি আছে, তবে আপনার যে প্রস্তাব সেটা এস.এফ.ডি.সি.-র কাছে পাঠিয়ে দেব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ১০.১০ লক্ষ মেট্রিক টন মাছ আমরা কনজিউম করি। আপনি প্রতি বছর মাছ উৎপাদন করে দিল্লি থেকে মেডেল নিয়ে আসছেন। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, হিউজ মাছ বাইরে থেকে না আনলে আমাদের রাজ্যের চাহিদা মিটবে না। এর আগে যখন প্রশ্ন করেছিলাম তখন আপনি বলেছিলেন আপনার সঙ্গে বাজারে যেতে চাই। আপনি মাছ উৎপাদন করে পুরস্কার পাচ্ছেন, অথচ মাছ উৎপাদন করেও রাজ্যের চাহিদা মিটছে না। আপনি যে তথ্য দিচ্ছেন সেই তথ্য সঠিক নয়। রাজ্যের বাইরে থেকে কত মাছ আসছে তার পরিমাণটা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের এই রাজ্যে প্রায় ১ লক্ষ টন মাছ বাইরে থেকে আসছে।

**শ্রী মোর্সালীন মোল্লা ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বায়ো-টেকনোলজিতে এই নতুন বড় জাতের মাছ উৎপাদনের জন্য মীন তৈরি করছেন কি না—বিশেষ করে যে বড় জলাশয়গুলি সরকারের আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** সরকারি ভাবে যেসব জলাশয়গুলি আছে সেইসব জলাশয়গুলিতে মৎস্যজীবীরা মৎস্যজীবী সমবায় সমিতি করে মৎস্য উৎপাদনে যুক্ত আছেন। এইসব সমবায় সমিতির যারা সদস্য তারা অত্যন্ত গরিব। তাদের ঐ মাছ বিক্রি করে প্রতিদিন রুজি-রোজগার চালাতে হয়। আমি মাননীয় সদস্য শ্রী সৌগত রায়ের প্রশ্নের উত্তরে

বলেছি, আমাদের রাজ্যে ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাছ থেকে সহায়তা নিয়ে বড় বড় যে জলাশয়গুলি আছে সেখানে প্রকল্প গ্রহণ করছি এবং আমরা চেষ্টা করছি যে জলাশয়গুলি আছে সেখানে বড় মাছ উৎপাদনের জন্য।

**শ্রী অসিত মিত্র ঃ** কিছুক্ষণ আগে মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, আমাদের রাজ্যে বড় মাছ উৎপাদনের পক্ষে সবচেয়ে বড় বাধা হচ্ছে অনেক জলাশয়গুলিতে বীজ সংরক্ষণের ব্যবহার করার জন্য বড় মাছ তৈরি করা যাচ্ছে না। আবার সেই সঙ্গে জানিয়েছেন, ছোট মাছে প্রোটিন বেশি বলে এই মাছ খেতে আমাদের রাজ্যের অধিবাসীরা অত্যন্ত আগ্রহী—এইসব কারণগুলি উনি বললেন। আমার মনে হয়, আপনার এই উত্তরটা সম্পূর্ণ অসত্য না হলেও আংশিক সত্য, তবে সম্পূর্ণ সত্য নয়। কারণ, আমাদের দেশে যেভাবে মৎস্য চাষ হচ্ছে তাতে করে এই রাজ্যের ছোট ছোট বীজ মাছ অর্থাৎ সিড—এই বাইরের রাজ্যে যাচ্ছে। তার ফলে আমাদের বে-সরকারি উদ্যোগে শতকরা ৯৫ ভাগ কিম্বা তার থেকেও বেশি মৎস্য চাষ হচ্ছে। তাতেই বেশি লাভ হচ্ছে এবং এটাই মূল কারণ। আমার মনে হয় আপনি ঠিক উত্তর দিতে পারেননি। আমি জানতে চাই, তাহলে কি আমাদের রাজ্যে বড় মাছের যে সমস্যা যে মাছ খেতে বাঙালিরা আগ্রহী সেই বড় মাছের সমস্যা থেকেই যাবে? এই ব্যাপারে সরকার চিন্তাভাবনা করবেন কি না, নিজস্ব ক্ষেত্রে সরকার কোনও উদ্যোগ নেবেন কি না?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** যারা চাষ করেন এটা তারা ভাল ভাবেই জানেন যে কোনও সময় কোনটা চাষ করলে তাদের আর্থিক লাভটা হবে। এগ্রিকালচারাল ক্রপে হোক, ফিশারিতে হোক সরকার এমন কোনও আইন করতে পারেন না যাতে মৎস্যজীবীদের বাধ্য করা যায় বড় মাছ তাদের করতেই হবে। তারা দেখবে কোনটাতে তাদের বেশি অর্থকরী লাভ। কারণ এটা বিক্রি করেই তাদের সংসারটা চালাতে হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিমবঙ্গে মৎস্য চাষে বহুজাতিক সংস্থাগুলির পুঁজি কি রকম বিনিয়োগ হয়েছে? বিনিয়োগের পরিমাণ কত, সেই বিনিয়োগ থেকে কত মাছ উৎপাদন হচ্ছে এবং কি কি মাছ মূলত উৎপাদন হচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের কোনও সরকারি জলাশয় বহুজাতিক সংস্থাকে দিইনি। তবে আমি শুনেছিলাম হিন্দুস্থান লিভার সুন্দরবনে একটা জায়গা চিংড়ি মাছ উৎপাদনের জন্য ক্ষেত্র তৈরি করেছিলেন। এখন সেটা পুরোপুরি বন্ধ আছে এটাই আমি জানি।

## পারিবারিক আদালতে বিরোধের মীমাংসা

***১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৮০০) শ্রী আবু আয়েশ মন্ডল ও শ্রী তাপস চ্যাটার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় বর্তমানে "ফ্যামিলি কোর্টের" সাহায্যে পরিবার-সংক্রান্ত বিভিন্ন বিরোধের মীমাংসা সুষ্ঠুভাবে সম্পন্ন হচ্ছে;

(খ) সত্যি হলে, কলকাতায় এই কোর্ট স্থাপনের পর ৩১-৫-৯৮ পর্যন্ত মোট কতগুলি পারিবারিক বিরোধের মীমাংসা সুষ্ঠুভাবে করা সম্ভব হয়েছে; এবং

(গ) বর্তমানে মোট কতগুলি বিরোধের মামলা মীমাংসার অপেক্ষায় পড়ে আছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৩১.৫.৯৮ পর্যন্ত মোট ১৬৬৫টি (এক হাজার ছয়শত পঁয়ষট্টি) পারিবারিক বিরোধের মীমাংসা করা হয়েছে।

(গ) মোট ১০০২টি (এক হাজার দুটি)।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৩১.৫.৯৮ পর্যন্ত এই ফ্যামিলি কোর্টে ১ হাজার ৬৬৫টি পারিবারিক বিরোধের মীমাংসা হয়েছে এবং এক হাজার দুটি মীমাংসার অপেক্ষায় পড়ে আছে। মামলাগুলির যাতে দ্রুত মীমাংসা করা যায় সেইজন্য কলকাতায় ফ্যামিলি কোর্ট যেটা আছে তাছাড়া আর কোনও ফ্যামিলি কোর্ট করার পরিকল্পনা আছে কিনা, থাকলে পরিকল্পনাটা কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** হ্যাঁ, কলকাতায় আরও একটি ফ্যামিলি কোর্ট স্থাপন করার পরিকল্পনা আছে এবং সেটা শীঘ্রই হবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমাদের রাজ্যে যে সমস্ত শহরগুলিতে দু লক্ষের বেশি জনসংখ্যা সেখানে একটি করে ফ্যামিলি কোর্ট স্থাপন করার কথা। জনসংখ্যার এই নিরিখে আমাদের রাজ্যের কোন কোন জেলার কোন কোন শহর এই ফ্যামিলি কোর্ট স্থাপনের আওতার মধ্যে আছে সেটা জানাবেন কি এবং সেগুলি স্থাপন করার কোনও পরিকল্পনা আছে কিনা? কোন কোন শহরে এটা স্থাপন হতে পারে জানাবেন কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** বর্তমানে হাওড়াতে খুব অল্প দিনের মধ্যে একটি ফ্যামিলি

কোর্ট স্থাপন করার কথা চিন্তা করা হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এন.ডি.পি.এস. অ্যাক্ট অনুসারে আমাদের রাজ্যে আরও কিছু আদালত স্থাপন করার কথা মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে উল্লেখ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এটা কার্যকর করার ক্ষেত্রে কোনও পদক্ষেপ নেওয়া হয়েছে কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এর জন্য আলাদা প্রশ্ন করতে হবে। এন.ডি.পি.এস.-র সঙ্গে ফ্যামিলি কোর্টের কোনও সম্পর্ক নেই।

**শ্রী অশোককুমার দেব ঃ** যে উদ্দেশ্য নিয়ে ফ্যামিলি কোর্ট স্থাপন করা হয়েছিল দেখা যাচ্ছে যে ফ্যামিলি কোর্টে সেই কাজ হচ্ছে না। ফ্যামিলি কোর্টে আইনজীবীরা যেতে পারেন না। এর ফলে কিছু ককাসের দ্বারা গরিব মহিলারা বিভ্রান্ত হচ্ছেন, অনেকে সঠিকভাবে তাদের রায়টা পর্যন্ত পাচ্ছেন না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আগে আমি জানিয়েছিলাম। আমি তাই, আপনার কাছে জানতে চাই, এই সব বন্ধ যদি না করতে পারেন তাহলে নুতন ফ্যামিলি কোর্ট চালু করেও আগামী দিনে সত্যিকারের যারা রায় পাবেন, গরিব মানুষ, তারা সেই রায় পাবেন না। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের মতামত জানতে চাই?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** ফ্যামিলি কোর্ট আইনটি কেন্দ্রীয় সরকারের। সেই আইনে বলা আছে যে সেখানে আইনজীবী যেতে পারবেন না। এবং সেটা অনুযায়ী আমাদের করতে হবে। আমরা আলাদা করে আইনের বাইরে কিছু করতে পারি না। আর আইনজীবীদের যাওয়ার অবস্থা বর্তমানে নেই। বিচারকদের হাতে ক্ষমতা দেওয়া আছে। তারা যদি কোনও মামলায় মনে করেন যে সঠিক ভাবে মামলা উপস্থাপিত হচ্ছে না, তাহলে অ্যামাইকাসকুরী দিতে পারেন। ফলে এই গোটা ব্যাপারটা বিবেচনার জন্য বিচারকের হাতে ছেড়ে দেওয়া হয়েছে এবং সেই মোতাবেক কাজ হচ্ছে। এই রকম কোনও অভিযোগ এখনও আমাদের কাছে নেই যে, ফ্যামিলি কোর্টে গরিবরা ঠিক বড় লোকেদের সঙ্গে পেরে উঠছে না। এই রকম অভিযোগ নেই, এলে নিশ্চয়ই বিবেচনা করা হবে।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি বলছেন যে, কলকাতা এবং হাওড়ায় হবে। হাওড়া জেলার পরে অন্য কোনও জেলায় এই ফ্যামিলি কোর্ট হবার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** ক্রমশ প্রত্যেক জেলায় যেখানে, যে শহরে ২ লক্ষের

উপরে মানুষ আছে, সেখানে ফ্যামিলি কোর্ট হবার কথা এবং আমরা পরপর এই ব্যাপারে পদক্ষেপ নেবার পরিকল্পনা রেখেছি।

### আসানসোলে স্টেডিয়াম নির্মাণ

***১০১।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৩) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার আসানসোলে স্টেডিয়াম নির্মাণকল্পে ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ আর্থিক বছরে সরকারের তরফ থেকে আর্থিক সহায়তার পরিমাণ কিরূপ; এবং

(খ) উল্লিখিত কাজের অবস্থান বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ থেকে ১৯৯৬-৯৭ আর্থিক বছর পর্যন্ত কোনও আর্থিক সহায়তা সরকারের তরফ থেকে দেওয়া হয়নি। ১৯৯৭-৯৮ আর্থিক বৎসরে সরকারের পক্ষ থেকে ৫ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে।

(খ) (১) মাঠের উত্তর-পশ্চিম দিকের ভি.আই.পি. গ্যালারির কাজ সম্পূর্ণ হয়েছে।

(২) গোটা মাঠটিকে লোহার আলম্বসহ কাঁটাতার দিয়ে ঘেরা হয়েছে।

(৩) মাঠটিকে ঘাস বিছিয়ে সেটিকে খেলার উপযুক্ত করা হয়েছে।

(৪) মাঠে একটি ক্রিকেট পীচ তৈরি করা হয়েছে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, স্টেডিয়ামের যে প্ল্যান, সেই প্ল্যানটা কাকে দিয়ে করিয়েছিলেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** স্টেডিয়াম কমিটি এই প্ল্যানটি করিয়েছিলেন একটা কন্সালটেন্সিকে দিয়ে, এস.কে.সেন অ্যান্ড অ্যাসোসিয়েট।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই রাজ্য সরকার ৫ লক্ষ টাকা ১৯৯৭-৯৮ সালে দিয়েছে। রাজ্য সরকারের এই অনুদান ছাড়া আরও কেন্দ্রীয় সংস্থা, কেন্দ্রীয় সরকারের কোনও টাকা এতে দেওয়া হয়েছে কি না, আর যাকে দিয়ে স্টেডিয়ামের প্ল্যান করিয়েছিলেন, তাকে প্ল্যান করা বাবদ কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রাজ্য সরকার এটা গোড়াতে অনেক টাকা দিয়ে জ
অধিগ্রহণ করে, ৫৬ লক্ষ টাকা দেয়। এখনও জমি অধিগ্রহণের জন্য কেন্দ্রীয় সর
সঙ্গে যে কথা হয়েছে, আমরা সেটা মকুব করার কথা বলেছি, তা না হলে আ
আরও ২০ লক্ষ টাকা দিতে হবে। রাজ্য সরকার ছাড়াও ওখানে কোল ইন্ডিয়া লি
৫০ লক্ষ টাকা দিয়েছে ১৯৯৪-৯৫ সালে। ১৯৯৫-৯৬ সালে প্রাইভেট সেক্টর—
ছোটখাটো সংস্থার পক্ষ থেকে ২৮ হাজার ৫০০ টাকা দিয়েছে। ডিস্ট্রিক্ট প্লান ফা
লক্ষ টাকা দিয়েছে। ১৯৯৬-৯৭ সালে প্রাইভেট সেক্টর ১৩ হাজার ৫০০ টাকা দি
ডি.পি.এফ. থেকে আবার ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ডি.পি.এফ. থেকে তিনবার
দেওয়া হয়েছে। সব মিলিয়ে এখন পর্যন্ত কনস্ট্রাকশন বাবদ ৯১ লক্ষ টাকা খরচ হ
জমি অধিগ্রহণ বাবদ রাজ্য সরকার ৫৬ লক্ষ টাকা ক্রীড়া দপ্তরের পক্ষ থেকে ডি
দেওয়া হয়েছে। কন্সালটেন্সিতে কত টাকা দেওয়া হয়েছে সেটা আমার কাছে এখন
নোটিশ দিলে দিয়ে দেব।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন—'আমি যখন ওখানে
করতে চাই, দেখি কি একটা ঝুলছে। লিফট সিস্টেমটা সম্পূর্ণ হয়নি'। পরিপূর্ণ স্টেডি
কাজ বলতে মাঠে ঘাস জন্মালে এবং পীচ করলেই হয় না। আমার প্রশ্ন, স্টেডি
কাজ কবে নাগাদ প্রকৃত অর্থে সম্পূর্ণ হবে জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কবে নাগাদ সম্পূর্ণ হবে সেটা আমি কেন, কেউই
পারবেন না। তবে সেখানে খেলার উপযোগী ব্যবস্থা হয়ে গেছে। আমরা এখন
স্টেডিয়াম কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে ওখানে জেলা স্তরে আই.এফ.এ. লিগ
শিল্ড পর্যায়ের খেলাগুলি যাতে হতে পারে তার ব্যবস্থা করার। এই ব্যাপারে
মাননীয় বিধায়ককে অনুরোধ করব, এ ব্যাপারে আপনি একটু উদ্যোগ নিন।

**শ্রী অমর চৌধুরি ঃ** আপনি জানেন, বরানগরে সিঁথির মোড়ে যে সার্কাস ম
আছে সেটা একটা বিশাল জায়গা। আর উত্তর ২৪ পরগনার বরানগর অঞ্চল কল
সংলগ্ন। আমার প্রশ্ন, ঐ ময়দানটি অধিগ্রহণ করে সেখানে খেলার জন্য একটি স্টে
করতে পারেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি বরানগর পৌর কর্তৃপক্ষকে বারবার অনুরোধ
যে, ঐ জায়গাটি সম্পর্কে তথ্যানুসন্ধান করে সেটিকে অধিগ্রহণ করে রাজ্য সর
গার ব্যবস্থা করুন, সেখানে খেলার স্টেডিয়াম করবার জন্য যা করণীয় সেটা
সরকার করবে। তাই বরানগর পৌর কর্তৃপক্ষের সঙ্গে যদি মাননীয় বিধায়ক

যোগাযোগটা আরও একটু ভাল করে করেন, আরও একটু উদ্যোগ নেন, তাহলে আমি তাঁকে স্বাগত জানাব।

## রাজ্যে ক্রীড়া বিদ্যালয় স্থাপন

***১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬১) শ্রী তপন হোড় ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রতি জেলায় একটি করে ক্রীড়া বিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনাটির রূপরেখা কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** সম্প্রতি ফিফার প্রেসিডেন্ট ব্লেটার একটা মন্তব্য করেছেন এই বিশ্বকাপ খেলা চলাকালীন। তিনি বলেছেন যে, ভারতবর্ষ এতবড় একটা দেশ, সেই দেশ থেকে বিশ্বকাপ ফুটবলে খেলতে পারছে না এটা দুঃখের। বিষয়টা তিনি দেখবেন বলে মন্তব্য করেছেন বলে আমি পড়েছি। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ ফুটবল এবং বিভিন্ন খেলাধূলার ব্যাপারে পীঠস্থান। সেখানে দাঁড়িয়ে বলছি, প্রতিটি জেলার আদিবাসী অধ্যুষিত এলাকা এবং পাহাড়ের আদিবাসী অধ্যুষিত এলাকার মানুষদের খেলাধূলার ব্যাপারে ইনভলভ করতে হবে। তাহলে এই ধরনের বিদ্যালয়টা অপরিহার্য হয়ে যাচ্ছে। আপনি এই ব্যাপারে আগামী দিনে কোনও উদ্যোগ নিতে পারবেন কিনা জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যদিও বিষয়টা অপ্রাসঙ্গিক নয় কিন্তু সাময়িক। যে ভাবে বিশ্বকাপ ফুটবল চলছে—মাননীয় বিধায়করা গভীর রাত পর্যন্ত খেলাগুলি নিশ্চয়ই দেখছেন সেই জন্য এখন একটু আগ্রহ হয়েছে। এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারকে চিঠি পাঠিয়েছি। আমি মনে করি কিছু দায়-দায়িত্ব রাজ্য সরকারের যেমন আছে তেমনি সিংহ ভাগ দায়িত্ব হচ্ছে ফুটবল প্রশাসন আই.এফ.এ. এবং কেন্দ্রীয় সরকার। আমাদের এশিয়া থেকে ৪টি দল বিশ্বকাপ ফুটবলের মূল পর্বে গিয়েছে। সেখানে আমাদের ভারতবর্ষের দল না থাকাটা যথেষ্ট অগৌরবের। এশিয়ান গেমস যখন শুরু হয় তখন প্রথম খেলায় আমরা এশিয়া চ্যাম্পিয়ান হই এবং আরও একবার চ্যাম্পিয়ান হয়েছিল ১৯৬২ সালে। আমরা দুবার যখন এশিয়ার দেশগুলির মধ্যে শ্রেষ্ঠ হয়েছি তাহলে এশিয়া থেকে যে ৪টি দল ফুটবলের মূল পর্বে গিয়েছে তাহলে আমরা কেন ৪টির মধ্যে একটা হতে পারব

না। এটা যথেষ্ট অগৌরবের। আমি একক ভাবে দায়-দায়িত্ব কারও ঘাড়ে দিতে চাই না এবং আমরা নিজেরাও নিজেদের দায়িত্ব মুক্ত করতে চাই না। কারণ ফুটবলটা কলকাতায় শুরু হয়েছে এবং এটা ১২৫ বছর আগে শুরু হয়েছে। তাই আমাদেরও নৈতিক দায়িত্ব আছে। আপনি বলছেন যে গ্রাম থেকে গ্রামান্তরে খেলাকে নিয়ে যাওয়ার ব্যাপারে। সেই পরিকাঠামো আমরা তৈরি করেছি। কিন্তু তার সঙ্গে আনুসঙ্গিক ব্যবস্থা থাকা দরকার। সব মিলিয়ে শ্রম অর্থ নিষ্ঠা সমস্তগুলির দরকার। খেলার মাঠে দরিদ্র ঘরের ছেলেরা আসেনা। এখন পর্যন্ত ফুটবল মাঠে কলকাতা এবং সমস্ত জায়গার মাঠে মধ্যবিত্ত ঘরের ছেলেদের নিয়ে মাঠ ভর্তি। আমাদের রাজ্যে ৩৪ টি স্কুল আছে, পারমানেন্ট স্কুল নয়, পারমানেন্ট কোচিং ক্যাম্প, মেদিনীপুর বাঁকুড়া পুরুলিয়া আদিবাসী এবং চা-বাগান এলাকার ছেলেদের এর মধ্যে আনার চেষ্টা করছি। ফুটবল প্রশাসনটা এমন ভাবে আছে সেখানে ঠিক ভাবে হস্তক্ষেপ বলতে কেন্দ্রীয় সরকারের দপ্তর পক্ষ থেকে একটা ব্যবস্থা নেওয়া যায়। এ. আই. এফ. এ, আই. এফ. এ এবং রাজ্য স্তরে অ্যাসোসিয়েশন তাদের সঙ্গে আমাদের এখানে অনেক বেশি খেলাধুলা হয় বলে রাজ্য সরকারের সঙ্গে গতানুগতিক একটা যোগ আছে। বহু রাজ্যে এই সংস্থাগুলির সঙ্গে খেলার সঙ্গে প্রত্যক্ষ সম্পর্ক নেই। সেই কারণে ফুটবল প্রশাসন বহু রাজ্যে ভিন্ন ধারায় চলে। তাদের দৃষ্টি আকর্ষণ বিশেষ ভাবে করা প্রয়োজন।

**শ্রী তপন হোড়ঃ** বিশ্বকাপ ফুটবল খেলা দেখার জন্য প্রতি বছর আপনি পশ্চিমবাংলা থেকে একটা টিম পাঠাচ্ছেন। এবারেও একটা টিম গিয়েছে। কত জনের টিম গিয়েছে বলবেন। যাঁরা এই টিমে গিয়েছেন তাঁরা এখানে এসে ফুটবলের ভাল পরিকাঠামো তৈরি করবার জন্য, পরিকাঠামোর আরও উন্নতি করবার জন্য প্রশিক্ষণের আরও গভীরতা বাড়াবার জন্য তাঁরা ভুমিকা নেবেন কি না বলবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তীঃ** এটা শুধু অংশগ্রহণের জন্য পাঠানো হয়েছে। এটা বিশ্বময় একটা বড় ঘটনা, আমাদের রাজ্য থেকে কিছু খেলোয়াড়কে পাঠানো হয়েছে। এটা আনন্দের ব্যাপার যে প্রাক্তন পুরুষ খেলোয়াড় ৮ জনকে পাঠানো হয়েছে, সেই সঙ্গে ৪ জন প্রাক্তন মহিলা খেলোয়াড়কে পাঠানো হয়েছে এবং তার সঙ্গে আমাদের সচিব আছেন। রাজ্য সরকারের একটা দল যাচ্ছে, স্বাভাবিক ভাবে একজন সচিবকে সেখানে পাঠানো দরকার। আমাদের পাঠানোর উদ্দেশ্য হল অংশগ্রহণ। বিশ্বের একটি বড় ঘটনায় অংশগ্রহণ এটা। ওঁরা ফিরে এসে অনেক কিছু করবেন এমন কিছু ভাবনা থেকে আমরা কিছু করিনি। ৩২টি দেশ খেলছে, চাম্পিয়ন হবে একটি দেশ। তাহলে বাকি ৩১টি দেশ খেলছে কেন? স্বাভাবিক ভাবে অংশগ্রহণের একটি ব্যাপার আছে। অংশগ্রহণকে বিভিন্ন দিক থেকে দেখা যায়। বিশ্বের এই ঘটনা থেকে আমাদের অভিজ্ঞতা বাড়বে। খেলার

মান উন্নয়নের জন্য ওঁরা এমন কিছু করবেন, আমরা এমন উদ্দেশ্য নিয়ে পাঠাইনি। তবে স্বাভাবিকভাবে আমরা যাঁদের পাঠিয়েছি, তাঁরা প্রাক্তন বড় খেলোয়াড়। তাঁদের সময়ে তাঁরা শ্রেষ্ঠত্বের দাবি করতে পারতেন। সেই উদ্দেশ্যেই তাঁদের রাজ্য সরকারের পক্ষ থেকে একটা স্বীকৃতি দেওয়া হয়েছে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে প্রশ্নটি ছিল, ক্রীড়া স্কুল তিনি করবেন কিনা খেলার উন্নতির জন্য। এটা অনেক জলটলের ব্যাপার। আমরা যখন খেলাধূলা করতাম তখন সব রকম খেলাধূলায় নেতৃত্ব থাকতো স্কুলগুলোর দিক থেকে। আজকে স্কুলে গেম টীচার আছে এই ব্যাপারে ছাত্রদের কাছ থেকে ফিঃ নেওয়া হয়, কিন্তু কোনও খেলা হচ্ছে না। ক্রীড়া দপ্তর স্কুলের সঙ্গে যোগাযোগ করে স্কুলের ছাত্রদের কাছ থেকে যে টাকা নেওয়া হচ্ছে, সেগুলোকে যাতে কাজে লাগানো যায়, ছাত্ররা যাতে খেলাধূলা করে—গেম টীচার পার্টি কোটা থেকে আসে যে কোনওদিন ফুটবলে লাথি পর্যন্ত মারেনি, ক্রিকেটের ব্যাট পর্যন্ত ধরতে জানে না—তাদের সরিয়ে দিয়ে সেখানে সত্যিকারের আজকে যারা ভাল খেলাধূলা করছে, খেলাধূলার পরে তারা যাতে ভালভাবে চাকুরি পায়, এটা দেখে সঠিক ভাবে এটা কি আপনি শুরু করবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় বিধায়ক নিশ্চয়ই জানেন, যে বিষয়ে উনি প্রশ্নটি করলেন এটি শিক্ষা দপ্তরের সঙ্গে যুক্ত একটি বিষয়। ক্রীড়া প্রশাসন একটা ভঙ্গিমাতে চলে। আবার রাজ্য সরকারের দায়দায়িত্ব ক্রীড়া পরিকাঠামো তৈরি করা। আমরা স্কুলকে কোনওদিক থেকে দেখিনা তা নয়। রাজ্যের মধ্যে ১৭,৫০০ যে স্কুল আছে, সেখানে যে আর্থিক অবস্থা তাতে ক্রীড়া বিভাগ বা শিক্ষা বিভাগের পক্ষ থেকে কিছু করা সম্ভব নয়। কিন্তু আপনি শিক্ষক নিয়োগের যে কথা বলেছেন, তার একটা চলতি বিধি ব্যবস্থা ছিল, তাকে পরিবর্তন করবার কথা মাননীয় বিধায়ক যা বললেন, আমি তাঁর সঙ্গে একমত যে, এটা পরিবর্তন করা উচিত। স্থানীয় ট্যালেন্টদের, স্বীকৃত ট্যালেন্টদের ব্যবহার করা উচিত। এটা করার ক্ষেত্রে স্কুলগুলো হচ্ছে আদর্শ জায়গা। খেলাধূলার ক্ষেত্রে স্কুল এবং কলেজ বড় ভূমিকা নিয়ে থাকে। খেলোয়াড় তৈরি এবং খেলাধূলার ব্যাপারে আমি ক্ষেত্রান্তরে কথা বলব এবং শিক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করব।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় ক্রীড়ামন্ত্রী হুগলির বাঁশবেড়িয়ায় শম্ভুনাথ মল্লিক প্রতিষ্ঠিত জাতীয় শক্তি সংঘ নামে যে অর্গানাইজেশন আছে সেখানে গিয়েছিলেন। আজকে যে প্রস্তাব একজন বিধায়ক দিয়েছেন, মাননীয় বিধায়ক তপন হোড় মহাশয় প্রস্তাব করেছেন, রাজ্যের প্রতি জেলায় একটি করে ক্রীড়া বিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা

সরকারের আছে কিনা। আমরা জানি, 'সাই' বা স্পোর্টস অথরিটি অফ ইণ্ডিয়া এই সংস্থাকে স্বীকৃতি দিয়েছে। কোচিং ক্যাম্পের জন্য বাঁশবেড়িয়ায় শম্ভুনাথ মল্লিক প্রতিষ্ঠিত এই 'জাতীয় শক্তি সংঘকে' অনুমোদন দেওয়ার কোন কথা আপনি চিন্তা করছেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ওরা নিজস্ব উদ্যোগে একটা সংস্থা পরিচালনা করেছেন। শম্ভুনাথ মল্লিক মহাশয়ের তত্ত্বাবধানেই ওটা হয়েছিল। রাজ্য সরকার বিভিন্ন সময়ে আর্থিক সাহায্য করেছে। এই ব্যাপারে কোন সুনির্দিষ্ট প্রস্তাব থাকলে রাজ্য সরকারের পক্ষ থেকে সেটা নিশ্চয় করবে। আপনি বোধহয় জানেন একটা সুইমিং পুল তৈরি করার ব্যাপারে রাজ্য সরকার এগিয়ে এসেছে। এই ব্যাপারে সুনির্দিষ্ট প্রস্তাব থাকলে সুপারিশ করবেন বিবেচনা করব।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা সাপ্লিমেন্টারি যে, আপনি আর্থিক অবস্থার জন্য স্পোর্টস স্কুল তৈরি করতে পারবেন না জানি, কিন্তু বিভিন্ন ব্লক বা গ্রামের থেকে ভাল খেলোয়াড় তুলে আনার জন্যে বিভিন্ন জায়গাতে পঞ্চায়েতের সহযোগিতা নিয়ে এবং জেলা পরিষদের সহযোগিতা নিয়ে কোচিং ক্যাম্প বা ট্রেনিং ক্যাম্প করার কোনও পরিকল্পনা গ্রহণ করবেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রাজ্যের গ্রামাঞ্চলের স্পোর্টস যুব কল্যাণের সঙ্গে যুক্ত করা হয়েছে। আর শহাঞ্চলে স্পোর্টস সাধারণভাবে পরিচালনা করে ক্রীড়া বিভাগ। এই ব্যাপারে সুনির্দিষ্ট প্রস্তাব থাকলে কোন একটা জায়গাতে ভাল খেলোয়াড় পেলে পরে ক্রীড়া বিভাগের পক্ষ থেকেও উদ্যোগ নিতে কোনও বাধা নেই। আপনার যদি এই ব্যাপারে কোনও প্রস্তাব থাকে জানাবেন।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, কলকাতা শহরে ক্রিকেট, টেনিস, প্রভৃতির কোচিং ক্যাম্প চলছে। ইভেন ফুটবলেরও কোচিং ক্যাম্প কলকাতা শহরে চলছে। এই কলকাতা শহরেই লিয়াণ্ডার পেজ টেনিসের ক্ষেত্রে ইন্টারন্যাশনাল খেতাব নিয়ে এসেছে। সৌরভ গাঙ্গুলিও কলকাতার। টাকা ফুটবল অ্যাকাডেমির মতো স্পোর্টস অ্যাকাডেমি দেশের অনেক জায়গায় হয়েছে। সরকার কোনও রকম প্রাইভেট সংস্থা দিয়ে বা মাল্টি-ন্যাশনাল কর্পোরেশনের মাধ্যমে স্পোর্টস অ্যাকাডেমি খোলার জন্য, যেখানে ক্রিকেট, টেনিস, ফুটবল প্রভৃতি অনেক রকম খেলা হবে, কোনও পরিকল্পনা আছে কিনা। সরকার টাকা ফুটবল অ্যাকাডেমির মতো স্পোর্টস অ্যাকাডেমি করার চিন্তা-ভাবনা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা ভারত সরকার বিগত দশকে পরিকল্পনা নিয়েছিলেন, কিন্তু বিভিন্ন কারণে ওটা করা হয়ে ওঠেনি। অ্যাকাডেমি করা নানা কারণে ফলপ্রসূ

হয়নি। আমাদের রাজ্যে রাজ্য সরকারের তত্ত্বাবধানে এইরকম ৪৮টি স্পোর্টস সংস্থা আছে। ওই ৪৮ বিভাগকে নিয়ে অ্যাকাডেমি করা বা তাদের প্রশিক্ষণের ব্যবস্থা করা তাদেরকে নিয়ে করার কতগুলো সুবিধা বা অসুবিধা আছে এবং রাজ্য সরকারের পক্ষ থেকেও করা অনেক ক্ষেত্রে সম্ভব নয়। স্পোর্টসের নিজস্ব গোষ্ঠী আছে, অ্যাকাডেমি আছে তাদের সর্বভারতীয় সংস্থা আছে, তাদের সঙ্গে যোগসূত্র রেখে করতে হয়। এই মুহূর্তে আমি বলতে পারি যে বেঙ্গল ফুটবল অ্যাকাডেমি আমাদের প্রাক্তন খেলোয়াড়রা করেছেন। এরা সংঘবদ্ধভাবে গোষ্ঠী চালাচ্ছে। রাজ্য সরকার সেইভাবে তাদেরকে সাহায্য করবে বলে অঙ্গীকার করেছে। আমরা রাজ্য সরকারের তরফ থেকে তাদের সংগঠনকে মাঠ দেওয়ার দরকার, সেই মাঠ দেব বলে অঙ্গীকার করেছি। তাদের আনুসাঙ্গিক খেলোয়াড় তৈরি করার জন্যে জিমনাস্টিক দেওয়া হবে। তাদের আনুষ্ঠানিকভাবে কাজের জন্য যে অফিসের দরকার, সেই জায়গা আমরা দেব। এগুলো সবই বিনা মূল্যে দেওয়া হবে। আগামী ২ বছরের মধ্যে এই কাজ চালু করতে না পারলে তাদের আমরা যা যা দিয়েছি সেসব ফিরিয়ে নেব। তবে আমার বিশ্বাস এই কাজ তারা শুরু করবে আগামী পুজোর পরেই। বড় আকারে বেঙ্গল ফুটবল অ্যাকাডেমি ওরা কাজ চালু করবেন, এটা আমার নিজের ধারণা। কলকাতায় এবং পশ্চিমবঙ্গে এই ফুটবল নিয়ে মাতামাতি একটু বেশি হয়, অন্যান্য খেলাধূলার থেকেও। সেইদিক থেকে যেহেতু ওরা এগিয়ে এসেছে, সেইজন্য, বেঙ্গল ফুটবল অ্যাকাডেমিকে আমি স্বাগত জানাচ্ছি, রাজ্য সরকারও সর্বতোভাবে কলকাতা ফুটবলকে উজ্জীবিত করতে সাহায্য করবে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table.)

### "বেনফিশ"-এর বিক্রয়কেন্দ্র

***১০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪২) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় বেনফিশ-এর কতগুলি ভ্রাম্যমাণ বিক্রয়কেন্দ্র (গাড়ি) আছে;

(খ) কলকাতায় বেনফিশের পাকা দোকানের সংখ্যা কত; এবং

(গ) তন্মধ্যে, কতগুলি চালু অবস্থায় আছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ছয়টি।

(খ) বাইশটি।

(গ) দশটি।

## বিশ্বকাপ ফুটবলে রাজ্যের ক্রীড়ামোদী দর্শক

***১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮) শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বকাপে ফুটবল (১৯৯৮) খেলায় দর্শক হিসাবে উপস্থিত থাকার জন্য কতজন ক্রীড়ামোদীকে (নামসহ) ফ্রান্সে পাঠানো হয়েছে; এবং

(খ) উক্ত ব্যাপারে কি পরিমাণ অর্থ ব্যয়িত হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশ্বকাপ ফুটবলের কয়েকটি খেলা দেখবার জন্য রাজ্যের ক্রীড়া দপ্তর অতীতদিনের ১২জন (৮জন পুরুষ ও ৪ জন মহিলা) প্রখ্যাত জাতীয় আন্তর্জাতিক স্তরে অংশ গ্রহণকারী ফুটবল খেলোয়াড়দের, দপ্তরের সচিব সহ পাঠানোর সিদ্ধান্ত নিয়েছেন। যথা—

১) শ্রী সুমন্ত চৌধুরি, সচিব, ক্রীড়া দপ্তর।

২) শ্রীমতী কুন্তল ঘোষদস্তিদার

৩) শ্রীমতী শুক্লা দত্ত

৪) শ্রীমতী শান্তি আইচ মল্লিক

৫) মিস চৈতালী কর

৬) শ্রী সুকুমার সমাজপতি

৮) শ্রী অশোককুমার চ্যাটার্জি

৯) শ্রী মনোরঞ্জন ভট্টাচার্য

১০) শ্রী শিবাজী ব্যানার্জি

১১) শ্রী কৃশানু দে

১২) শ্রী সুদীপ চ্যাটার্জি

১৩) শ্রী প্রশান্তকুমার ব্যানার্জি

(খ) আনুমানিক ষোল লক্ষ টাকা।

**উলুবেড়িয়া স্টেডিয়ামের রক্ষণাবেক্ষণ**

***১০৫**। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮) **শ্রী সঞ্জীবকুমার দাস** ঃ ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া স্টেডিয়ামের রক্ষণাবেক্ষণের দায়িত্ব উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটিকে দেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত খাতে ১৯৯৭-৯৮ সালে কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(গ) ১৯৯৮ সালের ৩১শে মার্চ পর্যন্ত বরাদ্দকৃত অর্থের কত অংশ খরচ করা হয়েছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ক্রীড়া দপ্তর থেকে মোট দুলাখ টাকা বরাদ্দ করা হয়েছে।

(গ) উলুবেড়িয়া মিউনিসিপালিটির সংগৃহীত তথ্য থেকে জানা যায় যে, উক্ত মিউনিসিপ্যালিটি এখনও পর্যন্ত কোনও অর্থ ব্যয় করতে সমর্থ হয়নি।

**স্বনিযুক্তি প্রকল্পের জন্য ঋণ**

***১০৬**। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়** ঃ ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি রাজ্যে স্বনিযুক্তি প্রকল্পের জন্য ঋণ পেতে ইচ্ছুক বেকার যুবক-যুবতীদের ঋণদানের ক্ষেত্রে অসহযোগিতা করছে; এবং

(খ) সত্যি হলে, এই অবস্থার নিরসনকল্পে সরকার কি উদ্যোগ গ্রহণ করেছে?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সম্পূর্ণ সহযোগিতা সব ব্যাঙ্ক থেকে পাওয়া যাচ্ছে না, আংশিক সহযোগিতা পাওয়া যাচ্ছে।

(খ) অবস্থার নিরসনে ব্যাঙ্ক ও অর্থলগ্নিকারি সংস্থার সঙ্গে ব্লক স্তর থেকে রাজ্যস্তর

পর্যন্ত বিভিন্ন কমিটি নিয়মিত ভাবে বৈঠক করে। বিষয়টি কেন্দ্রীয় সরকারের গোচরেও রাখা হয়েছে।

**বিদ্যুতায়নে রাজ্যকে কেন্দ্রীয় সরকারের ঋণ**

***১০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৬০) **শ্রী অশোককুমার দেব ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে গ্রামীণ বৈদ্যুতীকরণের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্য সরকারকে ঋণ প্রদানের ব্যবস্থা আছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গ্রামীণ বৈদ্যুতীকরণের জন্য কেন্দ্রীয় সরকার সরাসরি কোনও ঋণ দেয় না। কেন্দ্রীয় সরকারি সংস্থা রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন থেকে এই কাজের জন্য ঋণ পাওয়া যায়।

**রাজ্য বিদ্যুৎ পর্ষদকে বিভাজন**

***১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদকে বিভাজিত করে একটি অংশকে পশ্চিমবঙ্গ গ্রামীণ বিদ্যুৎ উন্নয়ন সংস্থা হিসাবে গঠনের কথা সরকার বিবেচনা করছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত সংস্থাটি গঠনের রূপরেখা কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। জেলাগুলির গ্রামাঞ্চলে বৈদ্যুতিকরণ এবং বিদ্যুৎ সরবরাহের উন্নয়নের উদ্দেশ্যে একটি পৃথক বিদ্যুৎ উন্নয়ন নিগম গঠনের প্রস্তাব আছে।

(খ) পরিকল্পনাটির রূপরেখা এখনও চূড়ান্ত হয়নি।

**কলকাতা-ঢাকা বাসরুট**

***১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা-ঢাকা বাসরুট চালুর প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত প্রস্তাবটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বাসরুট চালু করার আগে ভারত এবং বাংলাদেশ সরকারের মধ্যে একটি প্রোটোকল স্বাক্ষরিত হতে হবে। প্রোটোকলের বিষয়বস্তু আলোচনার পর্যায়ে আছে।

(খ) এই বিষয়ে রাজ্য সরকারের পক্ষে কিছু বলা সম্ভব নয়।

**দ্বিতীয় হুগলি সেতুর টোল ট্যাক্স**

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৯) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দ্বিতীয় হুগলি সেতুর উপর যাতায়াতকারি বিভিন্ন গাড়িগুলির প্রাথমিক অবস্থায় কত টোল ট্যাক্স দিতে হত;

(খ) বর্তমানে উক্ত টোল ট্যাক্সের পরিমাণ (গাড়িভিত্তিক) কত; এবং

(গ) ১৯৯৭-৯৮ সালে আদায়ীকৃত টোল ট্যাক্সের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক পর্যায়ে অর্থাৎ ১৯৯২ সালের অক্টোবরে গাড়িভিত্তিক টোল ট্যাক্স নিম্নলিখিত হারে ধার্য ছিল—

| | | |
|---|---|---|
| (১) | লরি, বাস, ট্রাক্টর এবং এইরকম ভারী গাড়ি | ৩৫ |
| (২) | মিনি বাস, ম্যাটাডোর, টেম্পো-ট্রাক, পিক্ আপ ভ্যান, জিপ-ট্রেলার ইত্যাদি | ১৫ |
| (৩) | মটরগাড়ি, ট্যাক্সি, জিপ, ষ্টেশন ওয়াগন, টেম্পো অটো রিক্সা, তিন চাকার গাড়ি এবং এই ধরনের হাল্কা গাড়ি | ৪ |
| (৪) | স্কুটার, মোটর সাইকেল ইত্যাদি | ১ |

(খ) বর্তমানে অর্থাৎ নভেম্বর ১৯৯৫ সাল হইতে গাড়িভিত্তিক টোল-ট্যাক্সের হার নিম্নরূপ—

| | | |
|---|---|---|
| (১) | ট্রেলার সহ ট্রাক | ৭০ |
| (২) | ট্রাক, বাস অথবা ট্রেলার বিহীন ট্রাক, এবং এই ধরনের জন্য ভারী গাড়ি | ৪০ |
| (৩) | মিনি বাস, ম্যাটাডোর, টেম্পো-ট্রাক, পিক আপ ভ্যান, জিপ ইত্যাদি হাল্কা গাড়ি | ২০ |
| (৪) | মটর গাড়ি, ট্যাক্সি, জিপ, স্টেশন ওয়াগান, টেম্পো, অটো রিক্সা, তিন চাকার গাড়ি বা এ ধরনের হাল্কা গাড়ি | ৭ |
| (৫) | স্কুটার মটর সাইকেল ইত্যাদি | ২ |

(গ) ১৯৯৭-৯৮ সালে আদায়ীকৃত টোল ট্যাক্সের মোট পরিমাণ ৯,১৬,০৯,২৬৯ টাকা।

## Unstarred Questions
## (to which Written Answers were laid on the Table)

### চাপসরা ও রাজ্যধরপুরে উপ-স্বাস্থ্যকেন্দ্র

১। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার শ্রীরামপুর-উত্তরপাড়া ব্লকের মধ্যে চাপসরা ও রাজ্যধরপুর এলাকায় উপ-স্বাস্থ্যকেন্দ্র দুটিতে কোনও ডাক্তার ও নার্স নেই; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উপ-স্বাস্থ্যকেন্দ্র দুটিতে আপাতত কোনও ডাক্তার নেই। কিন্তু চাপসরা উপ-স্বাস্থ্যকেন্দ্রে ২ জন এবং রাজ্যধরপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে ৪ জন নার্স আছেন।

(খ) ঐ দুটি উপ-স্বাস্থ্যকেন্দ্রে সত্বর চুক্তির মাধ্যমে ডাক্তার নিয়োগের চেষ্টা চলছে।

### হীরাপুরে পরিবেশ দূষণ

২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হীরাপুর বিধানসভা এলাকার অন্তর্গত বার্ণপুর ইস্পাত কারখানার পরিত্যক্ত জল বর্ষাকালে ইস্কো কারখানার শ্রমিকদের বাড়িতে ঢুকে পরিবেশ দূষিত করে—এ সম্পর্কিত কোনও সংবাদ সরকারের গোচরে আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে পরিবেশ দূষণ রোধে এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## পানাগড়ে উড়ালপুল

৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৮) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় পানাগড় উড়ালপুলের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(খ) উক্ত কাজে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পানাগড় উড়ালপুলের কাজ চলছে। কাজ শেষ করার সম্ভাব্য তারিখ এখনই বলা যাচ্ছে না।

(খ) প্রকল্পটির মোট প্রস্তাবিত ব্যয় ৪,৬২,১১,৭০০ (চার কোটি বাষট্টি লক্ষ এগার হাজার সাত শত) টাকা মাত্র। এর মধ্যে রেলওয়ে ওভার ব্রিজের জন্য পূর্বরেল কর্তৃপক্ষ ব্যয় করবেন ২,৩১,০৫,৮৫০ টাকা এবং ভূতল পরিবহন মন্ত্রক পশ্চিমবঙ্গ পূর্ত (সড়ক) বিভাগকে ২,৩১,০৫,৮৫০ টাকা ব্রিজ সংলগ্ন রাস্তা নির্মাণের জন্য মঞ্জুর করেছেন।

## আসানসোল পিপলস কো-অপারেটিভ ব্যাঙ্ক

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৪) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার আসানসোলে আসানসোল পিপলস কো-অপারেটিভ ব্যাঙ্কটি দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে;

(খ) সত্যি হলে, বন্ধ থাকার কারণ কি; এবং

(গ) উক্ত ব্যাঙ্কটি খোলার ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা নিয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলোচ্য ব্যাঙ্কটি বর্তমান বছরের মার্চ মাসের প্রথম সপ্তাহ থেকে বন্ধ আছে।

(খ) বন্ধ থাকার কারণ হল যে, উক্ত ব্যাঙ্কের তহবিলে আমানতকারিদের ফেরত দেবার মতো টাকা না থাকা।

(গ) সম্প্রতি সরকারি নির্দেশে বর্ধমানের ভারপ্রাপ্ত সমবায় উপ-নিয়ামক সরেজমিন তদন্ত করেন এবং উক্ত তদন্ত রিপোর্ট অনুযায়ী ব্যবস্থা নেবার প্রস্তাবগুলি সরকারের সক্রিয় বিবেচনাধীন।

**তদন্ত কমিশন**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯০) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৯৮ সালের ৩১শে মার্চ রাজ্য সরকার বিভিন্ন ঘটনায় কতগুলি তদন্ত কমিশন নিয়োগ করেছেন (বছরভিত্তিক);

(খ) উক্ত কমিশনগুলির জন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত কমিশনের রিপোর্টের ভিত্তিতে কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়ে থাকলে, তা কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| (ক) | ১৯৭৭ | — | ৪ | ১৯৮৮ | — | ১ |
| | ১৯৭৯ | — | ১ | ১৯৯০ | — | ১ |
| | ১৯৮০ | — | ১ | ১৯৯২ | — | ৩ |
| | ১৯৮১ | — | ২ | ১৯৯৪ | — | ১ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১৯৮২ | — | ১ | ১৯৯৬ | — | ১ |
| ১৯৮৪ | — | ৩ | | | |
| ১৯৮৫ | — | ২ | মোট | — | ২৩টি |
| ১৯৮৭ | — | ২ | | | |

(খ) ১৯৯৮ সালের মার্চ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ২,৬১,০০,২১২ (দুই কোটি একষট্টি লক্ষ দুই শত বারো) টাকা।

(গ) ১৫টি কমিশনের রিপোর্ট সরকারের কাছে জমা পড়েছে, সব কটি রিপোর্ট বিধানসভায় উপস্থাপিত হয়েছে এবং কমিশনের সুপারিশ অনুযায়ী প্রতি ক্ষেত্রে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

### মেদিনীপুরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৪) **শ্রী অজিত খাঁড়া ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলায় ভগবানপুর ১নং ব্লকে ও বিভীষণপুরে অবস্থিত প্রাথমিক স্বাস্থ্যকন্দ্রে কিছুদিন যাবদ কোনও ডাক্তার নেই; এবং

(খ) সত্যি হলে, সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে ২ জন চিকিৎসক অস্থায়ীভাবে নিয়োজিত আছেন।

### Fly-over from Golpark to Gariahat

**7.** (Admitted Question No. 692) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-Charge of the Transport Department be pleased to state—

(a) whether the Government has any contemplation to have a fly-over from Golpark to Gariahat junction; and

(b) if so, what is the justification of having the same?

**Minister-in-Charge of the Transport Department :**

(a) Yes, but not exactly from Golpark rather it will be over Gariahat crossing along North-South direction.

(b) The proposed fly-over has been undertaken with a view to alleviating the heavy traffic congestion and improving road safety.

## হুগলির কারবালা মাঠ

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭২২) **শ্রী রবীন মুখার্জি ঃ** সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চুঁচুড়া পৌরসভার অন্তর্গত মুসলিমদের একমাত্র কবরস্থান কারবালার মাঠটিকে পাঁচিল দিয়ে ঘেরার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনাটির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## উলুবেড়িয়া উত্তরকেন্দ্রে ডিপ টিউবওয়েল

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৩) **শ্রী রামজনম মাঝি ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া উত্তরকেন্দ্রের (জোয়ারগড়ী, তেহট্ট, কাঁটাবেড়িয়া (১/২), বানীবন, রঘুদেবপুর ও বাসুদেবপুর। চাষীদের স্বার্থে ডিপ টিউবওয়েল বসানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর. আই. ডি. এফ-২ পরিকল্পনায় হাওড়া জেলায় ১৫টি মধ্যম ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ প্রকল্প স্থাপনের পরিকল্পনা আছে।

এখন পর্যন্ত হাওড়া জেলা স্থান নির্বাচন কমিটি ১০টি প্রকল্পের স্থান নির্বাচন অনুমোদন করেছে। তার মধ্যে উলুবেড়িয়া উত্তরকেন্দ্রের জোয়ারগড়ী, তেহট্ট, কাঁঠাবেড়িয়া (১/২), বানীবন, রঘুদেবপুর ও বাসুদেবপুর অঞ্চলগুলির থেকে কোনও প্রস্তাব আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

**ধর্মীয় স্থান দর্শনের ব্যবস্থা**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৪) **শ্রী অজয় দে ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মায়াপুর, ফুলিয়া ও শান্তিপুরের ধর্মীয় স্থানগুলি দর্শনের জন্য বাসে ভ্রমণের যে ব্যবস্থা ছিল তা বর্তমানে চালু আছে কি না;

(খ) না থাকলে,

(১) তা বন্ধ হওয়ার কারণ কি; এবং

(২) উক্ত ব্যবস্থা পুনরায় চালুর ক্ষেত্রে কোনও পরিকল্পনা আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে চালু নেই।

(খ) (১) ব্যবস্থাটি তেমন লাভজনক হচ্ছিল না। এটাই অন্যতম কারণ।

(২) বর্তমানে পুনরায় চালুর ক্ষেত্রে কোনও পরিকল্পনা সরকারের নেই।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received only one notice of Adjournment Motion from Shri Sudhir Bhattacharjee on the subject of change in of time Schedule of C.T.C. buses playing between Esplanade-Kakdwip Esplanade-Bisalakshitola and Esplañade-Nainan

The subject matter of the Motion relates to day-to-day administration of the concerned Department and does not call for adjournment of the business of the House.

The Member may invite attention of the Minister concerned through Mention, Calling Attention etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read the text of his Motion as amended.

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মিঃ স্পিকার স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

গত ১৪.১২.৯৭ তারিখ থেকে ক্রমান্বয়ে সি. টি. সি. বাসে ছিনতাই-এর ঘটনায় প্রাণভয়ে বাসের ড্রাইভার-কনট্রাক্টররা রাতে বাস বন্ধ করার হুমকি দিলে জি. এম. আলিপুরে পুলিশকর্তাকে এ ব্যাপারে ব্যবস্থা নেবার কথা জানান, স্মারক সংখ্যা ২৮৯০ তাং ২.৪.৯৮ ও ১৭.৪.৯৮। কর্তৃপক্ষ কোনও ব্যবস্থা না নেওয়ায় ধর্মতলা-কাকদ্বীপ বাস সন্ধ্যা ৭.৩০ মিঃ-এর পরিবর্তে দুপুর ২-০০টায় এবং ধর্মতলা-বিশালক্ষ্মীতলা বাস সন্ধ্যা ৭-৩০ মিঃ এর পরিবর্তে ৬-৩০ মিঃ এ ধর্মতলা নৈনান বাস সন্ধ্যা ৬টায় সময়সূচি করা হয়। এর ফলে যাত্রীসাধারণ অত্যন্ত দুর্ভোগ ভোগ করছে। শহর ও গ্রামের মধ্যে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়েছে।

[12-10 – 12-20 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day, I have received six notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | Name |
|---|---|---|
| i) | Non-upgradation of Natidanga Subsidiary Hospital to Primary Health Centre. | : Shri Chittaranjan Biswas |
| ii) | Non-electrification of some Mouzas under Mathurapur Block I & Block II in South 24-Parganas | : Shri Satya Ranjan Bapuli |
| | Alleged firing on some persons on | |

| | | | |
|---|---|---|---|
| | 27.6.98 at Madhyam Satkone village in Debra Assembly Constituency area | : | Shri Sk. Jahangir Karim |
| iv) | Construction of a over-bridge at Mourigram Railway Crossing on Andul Road | : | Shri Jatu Lahiri |
| v) | Bank-erosion of the river Pulher at Gangaram-tole, Ramayanpur etc. under Ratua Assembly Constituency area | : | Shri Samar Mukherjee |
| vi) | Complication arisen for reservation in the post of Gram Pradhan | : | Shri Shyamadas Banerjee |
| | | : | Shri Shashanka Shekhor Biswas |

I have selected the notice of Shri Satya Ranjan Bapuli on the subject of non-electrification of some mouzas under Mathurapur Block-I & II South 24-Parganas

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** On 2nd July 1998, Sir.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Labour Department to make a statement on the subject of reported closure of Hastings Jute Mill at Rishra in Hooghly district on and from 20.6.98.

**(Attention called by Shri Abdul Mannan and Shri Jyoti Chowdhury on the 22nd June, 1998.)**

**Shri Santi Ranjan Ghatak :**

Mr. Speaker Sir,

I beg your permission to place before the House the following statement in reply to the calling attention motion raised by Shri Abdul Mannan and Shri Jyoti Chowdhury, MLAs.

Management of Hastings Jute Mills, Rishra declared suspension of work in the mill with effect from 20.6.98 on the ground of (1) alleged labour indiscipline and (2) non-fulfilment of production and productivity as agreed upon by the unions. The unit employs about 5000 workmen. According to management, through successive agreements dt. 5.8.94, 1.8.97, 20.12.97 the unions had agreed to achieve certain norms of production and productivity in each section and department and inspite of repeated appeals and notices by the management, the situation did not improve. Consequently management declared lock-out in the mill with effect from 20.6.98.

A tri-partite meeting was already fixed by the Labour Commissioner on 26.6.98 in which the representatives of the management did not turn up whereas the unions participated. The unions however, submitted that there are certain difficulties in achieving the agreed norms of production. The matter is, however, being pursued and separate discussion with the management is being arranged soon.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট দিয়েছেন সেটা দেখে আমার মনে হচ্ছে খবরের কাগজে এবং নোটিশ বোর্ডে ম্যানেজমেন্ট যে বক্তব্য বলেছেন, এটা হচ্ছে তার হুবহু কপি। এটা তথাকথিত শ্রমিক দরদী সরকারের স্টেটমেন্ট বলে মনে হল না। চুক্তি অনুযায়ী প্রোডাকশন হচ্ছে না এবং তিনটে এগ্রিমেন্ট তারা ফেইল করেছে, রাজ্য সরকারের নোটিশের মধ্যে সেগুলো আনা হয়েছিল কি? ম্যানেজমেন্ট এবং বিভিন্ন ট্রেড ইউনিয়ন, যেমন-আই.এন.টি.ইউ.সি., সি.আই.টি.ইউ., এ.আই.টি.ইউ.সি. তারা ম্যানেজমেন্টের এই স্টেটমেন্টের বিরোধী। ইউনিয়নগুলোর বক্তব্য রাজ্য সরকার শুনেছেন কি? সেই বক্তব্যগুলো কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি বলতে পারি এইসব এগ্রিমেন্টগুলো বাইপার্টাইট এগ্রিমেন্ট হয়েছিল, এটা হচ্ছে এক নম্বর। দু নম্বর হচ্ছে, মাঝে মাঝেই গোলমাল হত, মান্নান সাহেব সব জানেন। আমি অনেকবার বলেছি ওদের আপনি সামলান।

রিপ্রেজেন্টটেটিভ ট্রেড ইউনিয়ন, রেসপেকটিভ ট্রেড ইউনিয়ন, এদের আমরা বলেছি আপনারা একটু এগিয়ে আসুন। যাই হোক, তারপরে ম্যানেজমেন্ট সাসপেনশন অফ ওয়ার্ক করেছে। তারপরে মিটিং ডাকা হয়েছিল, ওরা আসেনি। আবার ওদের সঙ্গে আলোচনার ব্যবস্থা হচ্ছে।

**শ্রী জ্যোতি চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, বর্তমান মালিক সঞ্জয় কাজোরিয়া এই মিলটি নেওয়ার পরে কতজন পার্মানেন্ট শ্রমিক রিটায়ার করেছে এবং সেই জায়গায় স্পেশ্যাল বদলি, বদলি লোক নেওয়া হয় এবং কতজনকে ভাউচারে ভাগ-বাটোয়ারা করে নেওয়া হয়?

[12-20 – 12-30 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এইগুলো আসে না। মাননীয় সদস্য জানেন স্যার, বাঙুররা এই মিলটি একেবারে বন্ধ করে ফেলে রেখেছিল। তারপর বর্তমান কোম্পানির সাথে কথা বলে দেওয়া হয়। ওরা যেটা বলে, সেটাই গভর্নমেন্ট বিশ্বাস করে—তা আমরা বলিনি। ওরা যেটা বলেছে, তার উপর মিটিং ডাকা হয়েছিল, ওরা আসেনি। আবার মিটিং ডাকা হয়েছে দু-পক্ষের। অন্য একটি কথা, এখানে বলছি না, প্রাইভেটলি বলেছি মান্নান সাহেবকে—এই প্রশ্নের সঙ্গে জড়িত নয়। আমি বলেছি, আপনারা একটু সহযোগিতা করুন, যাতে মিলটা ঠিকমতো চলে। দোষ যদি ম্যানেজমেন্টের থাকে দেখতে হবে, যদি ওয়ার্কারদের থাকে দেখতে হবে, আমাদের মধ্যে যদি দোষ থাকে বলবেন।

**মিঃ স্পিকার ঃ** একাধিক জন যদি একটা কলিং অ্যাটেনশনে সই করে, তাহলে It will be deemed to have been given by the first signatory. একটা কলিং অ্যাটেনশনে একটাই প্রশ্ন হতে পারে, একাধিক হতে পারে না। সুব্রতবাবু বলুন, আপনার কি পয়েন্ট অফ অর্ডার?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এই উত্তর যেটা ডিস্ট্রিবিউট, করেছেন মাননীয় মন্ত্রী, তাতে একটা বড় অসঙ্গতি আছে। প্রথমেই বলছেন, 'Management declared suspension of work in the mill effect from 20.6.1998'. আর শেষের দিকে বলেছেন, Management declared lockout in the mill with effect from 20.6.1998. লক আউট এবং সাসপেনশন অফ ওয়ার্ক এক,—এটা তো ভুল।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সুব্রত বাবু, আপনি ভাল করেই জানেন, ৯০ অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট হয়েছে, তাতে বলা আছে, সাসপেনশন মিনস লক আউট। আমরা তার মধ্যে কোনও পার্থক্য করি না।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Sixth Report of the Subject Committee on Education, Information Cultural Affairs, Sports & Youth Services, 1997-98

**Shri Padmanidhi Dhar :** Sir, I beg to present the Sixth Report of the Subject Committee on Education, Information & Cultural Affairs, Sports & Youth Services, 1997-98 on the action taken on the Third Report relating to the Teachers' Pension (1996-97).

## LAYING OF REPORT

### Annual Report and Accounts of the greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1996-97

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1996-97.

## MENTION CASES

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫শে জুন আমাদের রাজ্যে ৩টি উপনির্বাচন হল বিধানসভা কেন্দ্রের এবং গত শনিবার এই কেন্দ্রগুলির ভোট গণনার কাজ শেষ হল। তিনটির মধ্যে চণ্ডীতলা এবং বৌবাজারে বামফ্রন্ট প্রার্থী জয়ী হলেন, আর রাসবিহারীতে গত লোকসভা নির্বাচনে তৃণমূল কংগ্রেসে নেত্রী ৫৭ হাজার ভোট পেয়েছিলেন। এই কদিনেই ভোট ২৫ হাজার কমে ৩১ হাজারে দাঁড়িয়ে গেল। স্যার, সমতা, মমতা, জয়ললিতার হাত ধরে এই যে বি. জে. পি. সরকার চলেছে, যার বয়স একমাস হয়েছে, তারা যে জনবিরোধী ব্যবস্থা নিচ্ছে, এরই বিরুদ্ধে জনগণ সুস্পষ্ট রায় দিয়েছে এবং তাদের জেহাদের বহিঃপ্রকাশের পাশাপাশি রূপ এই নির্বাচনে প্রমাণিত হয়েছে। কংগ্রেসের প্রতি ঘৃণা ও ক্ষোভ এখনও বিন্দুমাত্র কমেনি। তাই তারা তৃতীয় স্থানে থেকেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৩ কেন্দ্রের নির্বাচক মণ্ডলী যে চেতনার পরিচয় দিয়েছে, তারজন্য তাকে অভিনন্দন জানাই এবং সাথে সাথে যারা এই ঘটনায় সাহায্য করেছে, তাদের সকলকেই অভিনন্দন জানাই।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে আপনি জানেন যে, এই ১০০ দিন

পার হয়ে বি. জে. পি কেন্দ্রীয় সরকারে আছে। তারপর কতগুলি জিনিস হচ্ছে যে, রেলের ভাড়া বেড়েছে, পেট্রোলের দাম বেড়েছে, ডিজেলের দাম বেড়েছে। প্রত্যেক জিনিসের দাম হু হু করে বেড়ে যাচ্ছে। আজকে বাজারে যাওয়ার উপায় নেই। এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে। এই যে জনবিরোধী নীতি তার বিরুদ্ধে আমাদের লাগাতার যে সংগ্রাম তাকে এই তিনটি উপনির্বাচন আরও সোচ্চার করেছে। আজকে রাজ্যের মানুষ তিনটি উপ নির্বাচনের মধ্য দিয়ে প্রমাণ করেছে যে, কেন্দ্রে যে বি. জে. পি. সরকার আছে এবং তার সহযোগী শক্তি তৃণমূল আছে, তাদের সম্পর্কে মোহমুক্তি ঘটেছে এবং এই যে জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে এবং পোখরানের সাফল্যের পিছনে এবং তার একটা যে পাপ, সেই পাপ, সেটাকে সাধারণ মানুষ বুঝতে পেরেছেন। কংগ্রেস সম্পর্কেও মানুষের মোহমুক্তি ঘটেছে। আজকে পশ্চিমবঙ্গের মানুষ বি. জে. পি তৃণমূলের ষড়যন্ত্রকে উপেক্ষা করে এই জিনিস প্রমাণ করেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারলাম না যে, হঠাৎ রবীন বাবু বিধানসভায় ধন্যবাদ দেবার জায়গা করলেন কেন। আমরা জানি যে, আপনাদের কাছে একটা দায়িত্ব দেওয়া হয়েছিল—কত করে ছাপ্পা ভোট দেওয়া যায়। আজকে নির্বাচন হলে সব সময় সরকারপক্ষ জেতে। অথচ আপনারা সব জায়গায় কায়দা করেন। এখানে কৃতিত্বের কিছু নেই। সময় আসবে, অপেক্ষা করুন। ২ হাজার ১ সালে তখন আপনারা এদিকে বসবেন এবং ওদিকে আমরা থাকব।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী রবীন ঘোষ ঃ** স্যার, একশো দিন পার না হতে হতেই আজকে পশ্চিমবাংলার মানুষ তাদের রায় দিয়েছেন। পশ্চিমবাংলার মানুষ কিছুটা হয়ত ভুল করেছিলেন। তারা হয়তো ভেবেছিলেন যে তৃণমূল তাদের অনেক কিছু করে দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে পশ্চিমবাংলা বেশি দিন কোনও ব্যক্তিকে স্থায়ী করেনি এবং আজকে যে বামফ্রন্টের পক্ষে মানুষ আছে দুটো নির্বাচন তা প্রমাণ করেছে। রাসবিহারী কেন্দ্রেও ভোটের সংখ্যা অনেক কম হয়েছে। আগামী দিনে দেখবেন যে তৃণমূল নির্মূল হয়ে যাবে। পশ্চিমবাংলার মানুষ অন্যায়কে বরদাস্ত করে না। পশ্চিমবাংলার মানুষ সাম্প্রদায়িকতাকে বরদাস্ত করে না। তারা বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠা করেছে। তাই আমি মনে করি আমাদের মধ্যে আরও ঐক্য গড়ে তুলতে হবে। আমাদের বামপন্থীদের আরও বেশি করে গরিবমানুষের কাছে যেতে হবে। তৃণমূলের সাম্প্রদায়িকতা আরও বেশি করে মানুষের কাছে তুলে ধরতে হবে। দুঃখের কথা ১১৩ বছরের দল কংগ্রেস, ক্ষুদিরাম, বিনয়, বাদল, দীনেশ-এর কংগ্রেস, আজকে তারাও সাম্প্রদায়িক শক্তিকে মদত দিচ্ছে। তাই আমি কলকাতা, পশ্চিমবঙ্গের জনগণকে ফরওয়ার্ড ব্লকের পক্ষ থেকে, বামফ্রন্টের

পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি।

**श्री राम जनम मांझी** : आदरणीय अध्यक्ष जी, मै आपके माध्यम से पुर्त मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूँ। सर, आप जानते है हावड़ा के अन्दर उतर उलबेड़िया केन्द्र की भयावह अवस्था है। रास्ता की खराव अवस्था होने के कारण लोगों को काफी कठिनाइयां हो रही है। बहुत से एसे कारखाना है जो सड़क की खराव अवस्था के कारण बन्द के कगार पर है। और रास्ता की खराव अवस्था के कारण विगत दिनों एक सायकिल पर सवार लड़का औम प्रकाश जायसवाल की सड़क दुर्घटना मे मृत्यु हो गयी। पुलिस के हस्तक्षेप के बाबजुद लोरी को पकड़ा नही जा सका। रास्ता की जो अवस्था है कभी भी कोई दुर्घटना घट सकती है। रास्ता के बीच मे पानी जमा हुआ है। सर, उलबेड़िया केन्द्र इण्डसट्रियल इलाका है। रास्ता के खराव अवस्था के कारण लोरी नही जाना चाहता है। सर, फुलेश्वर जुट मिल, कनोड़िया जुट मिल इत्यादि इसी केन्द्र के अन्तर्गत पड़ता है। सर, मिल मालिकों का मिल बन्द करने के बहानों मे एक बहाना रास्ता का खराव अवस्था भी रहता है। मै माननीय मंत्री से अनुरोध करता हूं कि रास्ता का मरम्मत जल्द-से-जल्द हो एसी व्यवस्था करेगें।

**শ্রী সুনীলকুমার ঘোষ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পর পর তিনটি নির্বাচন হয়ে গেল লোকসভা, পঞ্চায়েত এবং কয়েকটি বিধানসভার উপনির্বাচন। সেখানে কংগ্রেস ধরাশায়ী তাদের অস্তিত্ব নেই, বি. জে. পি. অস্তিত্বহীন এবং তৃণমূল কংগ্রেস নির্মূল হয়ে গেছে। আমার নির্বাচনী ক্ষেত্র ধুবুলিয়াতে গত ১৭ই জুন রাত্রি ১টার সময় আমাদের কর্মী শ্যামল দে সে তার বারান্দায় শুয়েছিল। তৃণমূল কংগ্রেসের গুণ্ডা রাতের অন্ধকারে তাকে তুলে নিয়ে যায় এবং ঝোপের আড়ালে ধারালো অস্ত্র দিয়ে বেপরোয়াভাবে কোপাতে থাকে, তার ফলে মুমূর্ষু অবস্থায় জেলা হাসপাতালে চিকিৎসাধীন রয়েছে, সে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। এটা অবধারিত যে ওই শ্যামল দে কে বাঁচানো যাবে না। কারণ এমন ভাবে তাকে কোপানো হয়েছে তার মাথার খুলির একটা অংশ ফেটে গেছে, অচিরেই তার মৃত্যু হবে। স্যার, ওঁরা যেভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করছে—তার প্রকৃত দোষীদের শাস্তি এবং যাতে নির্দিষ্ট সময়ের মধ্যে ধরা পড়ে তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি** : স্যার, আপনার মাধ্যমে আমি ট্রান্সপোর্ট মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি। আমি এর আগেও মেনশন করেছিলাম, আসানসোল শহরে এস. বি. এস. টি. সির ডিপো আছে। উনি আগে একটা পরিকল্পনা করেছিলেন টাউন সার্ভিস চালু করবেন বলে, কিন্তু দুর্ভাগ্যবশত সেখানে ৭,৮ বছর হয়ে গেল টাউন সার্ভিস চালু হল না। ৬টার পর রানীগঞ্জ, বরাকর, দুর্গাপুর, সিউড়ী যাওয়ার কোনও বাস

নেই। ওখান থেকে ১০ কিঃমিঃ দূরে রানিগঞ্জ, ৩০ কিঃমিঃ দূরে দুর্গাপুর, ৮০ কিঃ মিঃ দূরে বর্ধমান সেখানে যাবার কোনও বাস নেই, বাস পাবেন না। যেখানে আমরা অন্যান্য রাজ্যের বাস বেশি রাত পর্যন্ত চলতে দেখি। কিন্তু সন্ধ্যার ৬টার পরে আসানসোল শহর থেকে পাশের শহরে যাবার কোনও বাস পাবেন না। টাউন সার্ভিস অবিলম্বে চালু করুন, আর ৮,৯ টার পর্যন্ত যেন মানুষ পাশের শহরে যাবার বাস পায়, যেন যেতে পারে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বজবজ কেন্দ্রে জলের প্রচণ্ড ক্রাইসিস দেখা দিয়েছে। বজবজ পৌরসভায় এমন অবস্থা দাঁড়িয়েছে যে আগামী এক বছরে জল পাবে কি না সন্দেহ আছে। মন্ত্রীকে বারবার বলেছি কিন্তু তাঁর দৃষ্টি আকর্ষণ করতে পারিনি। যদি অবিলম্বে জলের ব্যবস্থা না হয় তাহলে আরও প্রচণ্ড সঙ্কট দেখা দেবে। আমি আশা করি বিভাগীয় মন্ত্রী অবিলম্বে যাতে মানুষ জল পেতে পারে তার ব্যবস্থা করবেন। আমরা অন্য কিছু চাই না, শুধু জল চাইছি, বাঁচতে গেলে জলের দরকার। মন্ত্রী মহাশয়রা সামনে বসে আছেন। আমি বলতে চাই, জল না হলে মানুষের চলে না, প্রচণ্ড অসুবিধা হয়। আশা করি মন্ত্রী মহাশয় এবিষয়ে দৃষ্টি দেবেন।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আবার একটা কেলেঙ্কারী, প্রায় ১ কোটি টাকার ওষুধ কেলেঙ্কারী। ই. এস. আই. দপ্তরে ৭০ লক্ষ টাকার যক্ষ্মা রোগের প্রতিষেধক লুপিন ল্যাবরেটরি থেকে কেনা হয়েছে। ই. এস. আই. দপ্তরের আমলা এবং ডাক্তারদের হাত করে ঐ ঔষুধের এক্সপায়রি ডেট শেষ হওয়ার দু-মাস আগে লুপিন ল্যাবরেটরি ই. এস. আই.-কে বিক্রি করল। এই ৭০ লক্ষ টাকার ওষুধ পাওয়ার পর তা গুদামে রেখে দেওয়া হল এবং এক্সপায়রি ডেট ওভার হয়ে গিয়ে তা নষ্ট হয়ে গেল। আবার ১০ লক্ষ টাকার ওষুধ হেলথ ইউনিটে পাঠানো হল এবং সেগুলোও রোগীদের না দিয়ে গুদামে রেখে নষ্ট করা হল। আমি আজকে জানতে চাইছি, ঐ ৭- লক্ষ টাকার ওষুধ নষ্ট হওয়ার কারণ কি? আমি খবর পেয়েছি এবিষয়ে যুক্ত দুজন লোককে সাসপেণ্ড করা হয়েছে। এই ওষুধ কেলেঙ্কারীর সঙ্গে যুক্ত কো-অর্ডিনেশন কমিটির লোকেরাও। তাই স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে এই কোটি টাকার ওষুধ কেলেঙ্কারীর সঙ্গে যুক্ত লোকেদের বিচার চাইছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি প্রায় একযুগ হল এই বিধানসভায় উল্লেখ করে যাচ্ছি যে,

আমার নির্বাচনী এলাকা করিমপুর অত্যন্ত ক্রিটিক্যাল জায়গা। একদিকে মুর্শিদাবাদ এবং অন্য দিকে বাংলাদেশের সীমান্ত। এখানকার আইন-শৃঙ্খলার অবস্থা বরাবর খারাপ। তার উপর আবার এবারে পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে লক্ষ্য করছি নথীডাঙ্গায় কংগ্রেস নেতৃত্বে যে সমস্ত সমাজবিরোধী পঞ্চায়েত দখল করেছে তাতে আইনশৃঙ্খলা আরও খারাপ এবং ভয়াবহ হবে। তাই আবার আবেদন, দ্বিতীয় ব্লকে একটা থানা এবং মুরুটিয়া হোগলবেড়ীয়াতে একটা করে পুলিশ ফাঁড়ি করা হোক।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর যাদবপুরের সন্তোষপুর থেকে একটা এম. এস. বাস গড়িয়া থেকে হাজরা পর্যন্ত আসত। সেটা বন্ধ হয়ে রয়েছে। আবার, সাগর একটা পর্যটন কেন্দ্র হওয়া সত্ত্বেও গঙ্গাসাগরের ৪৪ নম্বর রুটের বাস বন্ধ হয়ে আছে। ৯০ জন শ্রমিক অনাহারে দিন কাটাচ্ছে। আবার, রামগঙ্গা থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত বে-সরকারি বাস চালাবার প্রতিশ্রুতি দেওয়া হলেও তা আজও চালানো হয়নি। এই বিষয়গুলো দেখতে অনুরোধ করছি।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র পূর্বস্থলীর ১৫টা গ্রাম-পঞ্চায়েতের মধ্যে ১০টা গ্রাম-পঞ্চায়েতেই গঙ্গার ভাঙ্গনের কবলে পড়েছে। এর ফলে হাজার হাজার বীঘে চাষের জমি নষ্ট হয়ে যাচ্ছে। এতে প্রতি বছর শয়ে শয়ে মানুষের বাস্তু ভিটে ভেঙে যাচ্ছে। সেখানকার মানুষরা আজকে গৃহহীন হয়ে পড়েছে। যে যে গ্রামপঞ্চায়েতেগুলো গঙ্গার ভাঙনে পড়েছে সেগুলো হল—ঝাউডাঙ্গা, কালিকাপুর, অগ্রদ্বীপ, সন্তোষপুর, তামাঘাটা, মেঘতল, কমলনগর, কাষ্ঠশালিচর, দেবনগর ও চরবিষ্ণুপুর। গঙ্গার ভাঙ্গন রোধ না করলে এই গ্রামগুলো নিশ্চিহ্ন হয়ে যাবে। অবিলম্বে এই গঙ্গার ভাঙন রোধ করার জন্য আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আব্দুল সালাম মুন্সী ঃ** (উপস্থিত নেই)

**শ্রী মন্মথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এশিয়ান ফিনান্স ইনভেস্টমেন্ট লিমিটেড নামে একটা সংস্থার কয়েক লক্ষ গ্রাহক আছেন। তাঁরা প্রতারিত হতে চলেছেন। এই গ্রাহকদের কোটি কোটি টাকা এই এশিয়ান ফিনান্স ইনভেস্টমেন্ট লিমিটেডের কাছে জমা আছে। কিন্তু সময় উত্তীর্ণ হয়ে গেছে, কিন্তু তা সত্ত্বেও গ্রাহকরা সেই টাকা পাচ্ছেন না। বারে বারে আবেদন করা সত্ত্বেও গ্রাহকরা টাকা পাচ্ছেন না। এর ফলে এজেন্টরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়েছেন। কারণ তাঁরা বিভিন্ন জায়গা থেকে গ্রাহকদের কাছ থেকে টাকা সংগ্রহ করেছিলেন। এখন

গ্রাহকরা টাকা পাচ্ছেন না বলে এজেন্টরা যে কোনও মুহূর্তে গ্রাহকদের দ্বারা আক্রান্ত হতে পারেন। সুতরাং এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য এবং তদন্ত করার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক মহকুমায় রূপনারায়ণপুরে প্রতাপখালি খাল আছে। এই খালের দ্বারা তমলুক মহকুমার নন্দীগ্রাম ব্লকের নরঘাট বিধানসভার ব্যাপক অঞ্চলে চাষ হয়। এখানে নারায়ণপুরে ব্রিটিশ আমলে তৈরি একটা স্লুইস গেট জরাজীর্ণ অবস্থায় পড়ে আছে। এটা কোনও কাজ করে না। যার ফলে জলস্ফীতি হলে বিরাট এলাকা প্লাবিত হয়। এখানে যারা চাষ করে তারা দো-ফসলী চাষ করে। কিন্তু চাষীরা চাষের জন্য ঐ নদীর জল ভাল করে ব্যবহার করতে পারে না। নারায়ণপুরের স্লুইস গেটটা নতুন করে নির্মাণ করার পরিকল্পনা হয়েছে। তার ডিজাইন আছে, কিন্তু এখনও ডিজাইনটা অ্যাপ্রুভ হয়নি। ঐ স্লুইস গেটটা নির্মিত হলে নরঘাট বিধানসভা, তমলুক বিধানসভা ও মহিষাদল বিধানসভা এলাকার ব্যাপক উপকার হবে। সুতরাং অবিলম্বে ঐ স্লুইস গেটটা নির্মাণ করার জন্য আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস :** (উপস্থিত নেই)

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাধ্যমিকের রেজাল্ট বেরিয়েছে। প্রথম দশ জনের মধ্যে ৪ জনই আমাদের বীরভূম জেলার স্কুল থেকে পাশ করেছে। আর প্রথম হয়েছে কুচবিহারের জেনকিন্স স্কুল থেকে। দেখা যাচ্ছে যে শিক্ষার প্রসার ঘটেছে। স্যার, মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট আমাদের আশান্বিত করেছে। বাচ্চা বাচ্চা ছেলে-মেয়েরা লেখা-পড়া করে আমাদের শিক্ষার ঐতিহ্যকে এগিয়ে নিয়ে যাচ্ছে, এতে কোনও সন্দেহ নেই। ২১ বছর ধরে শিক্ষার যে পরিকাঠামো এ রাজ্যে তৈরি হয়েছে তার ফলেই এই সাফল্য সম্ভব হয়েছে। কিন্তু এই সাফল্যের পাশাপাশি আবার সমস্যাও তৈরি হয়েছে এবং আমি তার প্রতিই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সমস্যাটি হচ্ছে, ভর্তির সমস্যা। আমি বোলপুরের বিধায়ক হিসাবে দেখছি বিশ্বভারতীতে ভর্তি হতে গেলে কমপক্ষে ৮০% নম্বরের প্রয়োজন হচ্ছে। ৮০%-এর নিচে যারা ভর্তি হওয়ার ক্ষেত্রে সমস্যা দেখা দিচ্ছে। বীরভূম জেলায় এবং অন্যান্য জেলায় বহু ছাত্র-ছাত্রী এবারে ৮০% নম্বর পেয়েছে। তারা ভর্তি হবার সুযোগ পাচ্ছে, কিন্তু তার নিচের ছাত্রছাত্রীরা সেই সুযোগ থেকে যাতে বঞ্চিত না হয় তার জন্য অবিলম্বে কিছু মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করা দরকার। তাই আমার সরকারের কাছে আবেদন অবিলম্বে অগ্রাধিকারের ভিত্তিতে

মাধ্যমিক স্কুল গুলিকে উচ্চ মাধ্যমিক স্কুলে রূপান্তরিত করা হোক এবং উচ্চ মাধ্যমিক স্তরে ছাত্র-ছাত্রীদের ভর্তির সমস্যা দূর করা হোক।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি** : স্যার, আমরা কিছু দিন ধরে এখানে নজরুলের জন্ম শতবার্ষিকী নিয়ে আলোচনা করছি। এই প্রসঙ্গে আমি বলছি যে, আমাদের রাজ্যে বিশ্বভারতী ফার্স্ট প্যাসেঞ্জার নামে একটা ট্রেন চালু আছে, সেটা কলকাতা তথা হাওড়া থেকে বহু মানুষকে বিশ্বভারতী নিয়ে যায়। অনুরূপভাবে হাওড়া থেকে সীতারামপুর পর্যন্ত—চুরুলিয়া হয়ে, দোমানি হয়ে, অণ্ডাল হয়ে—একটা ট্রেন নজরুলের শতবার্ষিকী হিসাবে নজরুলের নামে নজরুল ইসলাম ফার্স্ট প্যাসেঞ্জার চালু করার ব্যবস্থা করা হোক। তাহলে বহু মানুষ নজরুল ইসলামের জন্ম স্থান চুরুলিয়ায় যাবার প্রেরণা পাবে। আমরা দেখছি আমাদের রাজ্যে যা কিছু হয় সবই কলকাতা কেন্দ্রিক। এমন কি নজরুলের জন্ম শতবার্ষকী নিয়ে যা কিছু হতে চলেছে সবই কলকাতাকে কেন্দ্র করে। নজরুল যেখানে জন্মেছিলেন, যেখানে পড়াশুনা করেছিলেন সেখানকার কোনও উল্লেখ থাকছেনা। তাই আমি বলছি নজরুল ইসলামের নামে সীতারামপুর থেকে হাওড়া পর্যন্ত একটা ট্রেন চালাবার ব্যবস্থা করা হোক ভায়া অণ্ডাল, চুরুলিয়া, দোমানি। ইতিপূর্বে আমি এখানে উল্লেখ করেছি, চুরুলিয়ার নজরুলের পরিচিত, যাঁরা একদিন নজরুলের সঙ্গে পড়াশুনা করেছিলেন এমন যাঁরা এখন আছেন তাঁদের নজরুল জন্ম শতবার্ষিকী কমিটির সঙ্গে যুক্ত করা হোক। অবিলম্বে চুরুলিয়া হাওড়া ফার্স্ট প্যাসেঞ্জার নজরুল ইসলামের নামে চালু করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দীর্ঘদিন ধরে যে সমস্ত গরিব ছেলেরা সাউথ ইস্টার্ন রেলের বিভিন্ন ট্রেনে হকারি করে জীবনধারণ করছিল সেই সমস্ত হকারদের ওপর কেন্দ্রে বি. জে. পি সরকার হবার পর অমানুষিক অত্যাচার নেমে এসেছে। ভারতবর্ষ স্বাধীন হবার পর চাকরি-বাকরি না পেয়ে যারা নিজেদের জীবন বিপন্ন করে রেলে হকারি করে কোনও রকমে বেঁচে থাকার চেষ্টা করছে তাদের ওপর গত কয়েক মাস ধরে আর. পি. এফ., জি. আর. পি. এফ. খড়গপুরে, উলুবেড়িয়া প্রভৃতি স্থানে অত্যাচার করছে। আজকে দ্রব্য মূল্য বৃদ্ধির ফলে এমনিতেই বহু মানুষ খেতে পাচ্ছেনা, কল-কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, বেকার যুবকরা চাকরি পাচ্ছেনা। এই অবস্থায় কিছু বেকার যুবক জীবন রক্ষায় হকারিকে জীবিকা হিসাবে বেছে নিয়ে রেলে হকারি করছে। এই বি. জে. পি সরকার আসার পর থেকে তাদের উপর এইভাবে অত্যাচার হচ্ছে। এই অত্যাচার যদি বন্ধ না হয় তাহলে তারা রেল অবরোধ করতে বাধ্য হবে এবং এরজন্য

রেল প্রশাসন দায়ী থাকবে। তাই আমি এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪-পরগনা জেলায় দিনের পর দিন খুন বেড়ে যাচ্ছে। গত ২ দিন আগে কাগজে দেখলাম পর পর ৫টি খুন হয়েছে। আমি এই বিষয়ে অনেকবার স্বরাষ্ট্রমন্ত্রীকে বলেছি, এই হাউসে অনেকবার বলেছি। কিন্তু দেখা যাচ্ছে বলেও কোনও লাভ হচ্ছে না। দিনের পর দিন খুনের সংখ্যা বেড়ে যাচ্চে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে বলব, অবিলম্বে যেন এই ব্যাপারে অ্যাকশন নেওয়া হয়। কারণ প্রশাসন এখানে কোন কিছু কাজ করছে না। প্রশাসনকে বললে তারা বলছে, আমাদের করার কিছু নেই, হাত-পা বাঁধা, স্বাভাবিক কারণেই, আপনি যদি কিছু বলেন, কোনও কাজ হবে না। স্যার, আমরা সুষ্ঠু পরিবেশ চাই এবং ন্যায় বিচার চাই। এলাকার মানুষ খুন হচ্ছে, নিরীহ মানুষ খুন হচ্ছে, অথচ প্রশাসন আছে বলে মনে হয় না। দক্ষিণ ২৪ পরগনা জেলার যারা এম. এল. এ আছেন তারা সবাই স্বীকার করবেন যে, কুলপি থেকে শুরু করে দিনের পর দিন খুন, সন্ত্রাস এবং রাহাজানি বাড়ছে। আগামী দিনে এইসব ঘটনা যদি বন্ধ না হয় তাহলে অটোমেটিক্যালি বিপ্লব হবে, কারণ জনসাধারণ প্রচণ্ড ক্ষেপে আছে। প্রশাসনের কাছ থেকে তারা কোনও সাহায্য পাচ্ছে না। যারা মার খাচ্ছে, তারা গ্রেপ্তার হচ্ছে, আর যারা মারছে তারা পুলিশের আশে-পাশে ঘুরে বেড়াচ্ছে, তারা গ্রেপ্তার হচ্ছে না। তাই আমি এই বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি.

**শ্রী শেখ জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, বর্ষা আগত, কৃষকেরা চাষাবাদে ব্যস্ত। আমাদের মেদিনীপুর জেলায় সারা জেলা জুড়ে কৃষকেরা, ক্ষেত-মজুরেরা মজুরি বৃদ্ধির আন্দোলনে তারা আন্দোলন করছে। গত ২৭ তারিখে শনিবার বিকাল ৫টার সময়ে আমার ডেবরা বিধানসভা কেন্দ্রে মধ্যম সাতকণা গ্রামে একদল ক্ষেতমজুর যখন তাদের জীবন-জীবিকার স্বার্থে ন্যূনতম মজুরির দাবি নিয়ে মিছিল করছিল সেই সময়ে ঐ গ্রামের বি. জে. পি তথা তৃণমূল কংগ্রেসের জোতদাররা বন্দুক উঁচিয়ে তাদের উপর এলো-পাতাড়ি গুলি চালায়। এর ফলে ৯ জন ক্ষেত-মজুরকে রক্তাক্ত অবস্থায় হাসপাতালে ভর্তি করতে হয়েছে। তারা এখন মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। তৃণমূল কংগ্রেস, বি. জে. পি যেভাবে নির্বাচনে লোকসভার নির্বাচন, পঞ্চায়েত নির্বাচন এবং উপ-নির্বাচনে ধরাশায়ী অবস্থায় পড়েছে, যত তারা মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হচ্ছে ততই তারা খুন, সন্ত্রাস কায়েম করার চেষ্টা করছে। আমি মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে

ঐসব ব্যক্তিদের গ্রেপ্তার করার ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে ভূমি রাজস্ব দপ্তরের ল্যাণ্ড রেজিস্ট্রি অফিসগুলি কি নিয়মে চলছে তা আশ্চর্যজনক ব্যাপার। আশ্চর্য হয়ে যেতে হয় যে এই অফিসগুলি কিভাবে চলে! যাদের ১০ শতকের নিচে জমি আছে, সে সেই জমি বিক্রি করার জন্য খদ্দের পাচ্ছে না। শালী জমির স্ট্যাম ডিউটি ডাঙ্গা জমির মূল্যে দিতে হচ্ছে। একজন গরিব মানুষ তার ২/৫ কাটা জমি বিক্রি করার জন্য সে খদ্দের পাচ্ছে না। কারণ ক্রেতারা ঐ মূল্যে স্ট্যাম ডিউটি দিয়ে নিতে চাইছেন না। ১ বিঘা জমির যা স্ট্যাম্প ডিউটি, ২/৫ কাটা শালী জমি বিক্রি করতে গেলেও তাই লাগবে। এ যেন, গবু চন্দ্র রাজার, হবু চন্দ্র মন্ত্রী,—আমরা কোন রাজত্বে বাস করছি? পশ্চিমবঙ্গে আপনারা যা করছেন তাতে গরিব মানুষগুলি নিঃশেষ হয়ে যাবে। গরিবরা তাদের ২/৪ কাঠা জমিও বিক্রি করতে পারবে না। মন্ত্রী মহাশয় এ দিকে দৃষ্টি দিন।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্যের অর্থমন্ত্রী মহাশয় এবং শিল্পমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬.৬.৯৮ তারিখে ডানলপের অ্যানুয়াল জেনারেল মিটিং কলকাতায় কলামন্দির হলে অনুষ্ঠিত হয়ে গেল। সেই মিটিং-এ ছাবারিয়ার অলটারনেটিভ ডিরেক্টার ছাবারিয়ার মেয়ে কামাল ওয়াসির ছাবারিয়া, তিনি এসেছিলেন। রাজ্যের পুলিশ তাকে ভি. আই. পি. মর্যাদায় গার্ড দিয়ে কলকাতার বুকে তাদের অ্যানুয়ার জেনারেল মিটিং করালো। স্যার, রাজ্যের অর্থমন্ত্রী একদিকে বলছেন যে এদের বিরুদ্ধে ক্রিমিন্যাল কেস আছে এবং সেন্ট্রাল গভর্নমেন্টকে আমরা বলছি যাতে এদের গ্রেপ্তার করা হয় অপর দিকে রাজ্যের পুলিশই তাকে গার্ড দিয়ে নিয়ে ঘোরালো। স্যার, বামফ্রন্ট সরকার মুখে বলেন যে তারা শ্রমিক দরদী সরকার অথচ আমরা দেখলাম এই বামফ্রন্টের আমলেই ছাবারিয়ারা শ' ওয়ালেসকে শেষ করল, ডানলপকে শেষ করল এবং শ্রমিকদের রক্ত শোষণ করেও এখানে তাদের অ্যানুয়াল জেনারেল মিটিং করে গেল এবং পুলিশ সেখানে গার্ড দিল। কলকাতা পুলিশের ডি. সি. থেকে আরম্ভ করে বড় বড় কর্তারা সেখানে হাজির থেকে এবং তাকে ব্যক্তিগত দেহরক্ষী দিয়ে এখানে তাদের অ্যানুয়াল জেনারেল মিটিং করালো। আমার প্রশ্ন, রাজ্যের পুলিশ কেন ছাবারিয়ার মেয়েকে গ্রেপ্তার করল না? ডানলপের ডাইরেক্টার বোর্ডের মেম্বারদের কেন গ্রেপ্তার করল না? স্যার, আপনি জানেন, ডানলপের

যে আর্থিক কেলেঙ্কারির ব্যাপার তা আই. ডি. বি. আই.-এর মাধ্যমে বি. আই. আরের কাছে প্লেসড হয়েছে। সেই আর্থিক কেলেঙ্কারির অভিযোগ রাজ্য সরকারও বি. আই. এফ. আরের কাছে করেছে, বিভিন্ন ফাইনান্সিয়াল অর্গানাইজেশনও করেছে কিন্তু তবুও আমরা দেখলাম এই সরকার তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিল না। এই ছাবারিয়ারা শুধু শ' ওয়ালেস নয়, বেঙ্গল কেমিক্যাল, ডানলপ সহ ৬টি কোম্পানিকে শেষ করে দিয়েছে। এই যেখানে অবস্থা সেখানে তাদের মালিকরা কলকাতায় এসে মিটিং করে গেল এবং রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশ দিয়ে তাদের পাহারার ব্যবস্থা করলেন। স্যার, এই সরকার ছাবারিয়াদের সরকার। এ দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্যণ করছি। স্যার, আপনার হয়ত স্মরণে আছে যে এই হাউসে প্রথমে কংগ্রেস দলের তরফ থেকে এবং পরে গভর্নমেন্ট চিফ হুইপ রবীনবাবুর সম্মতিতে একটি সর্বদলীয় প্রস্তাব পাস হয়েছিল পশ্চিমবাংলার একটি বিরাট সংখ্যক মানুষ চাঁই সম্প্রদায়ের মানুষদের তফসিল জাতিভুক্ত করার ব্যাপারে। স্যার, এই হাউসে সেই সর্বদলীয় প্রস্তাব পাস হওয়া সত্ত্বেও দুঃখের বিষয় কেন্দ্রীয় সরকারের কাছে সেই প্রস্তাব পাঠিয়ে এবং কেন্দ্রীয় মন্ত্রকের সাথে যোগাযোগ করে সেই চাঁই সম্প্রদায়ের মানুষদের তফসিল জাতিভুক্ত করার মধ্যে দিয়ে তাদের আর্থ-সামাজিক অবস্থার উন্নয়নের ব্যাপারে কোনও ভূমিকা এখনও গ্রহণ করা হয়নি। স্যার, উত্তরবঙ্গের এই হিমালয়ান ট্রাইবাল সম্প্রদায়ের মানুষগুলি যারা পরবর্তীকালে মালদহ ও মুর্শিদাবাদের এসেছিলেন তাদের সম্পর্কে এর আগে বারবার প্রশ্ন করা সত্ত্বেও সঠিক উত্তর পাওয়া যায়নি। তারপর তাদের সম্পর্কে বিধানসভায় সর্বসম্মত প্রস্তাব পাস হল কিন্তু তাতেও আমরা দেখছি তাদের সম্পর্কে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হল না। স্যার, অবহেলিত চাঁই সম্প্রদায়ের কয়েক লক্ষ মানুষ পবিত্র এই বিধানসভার সর্বসম্মত প্রস্তাবের দিকে তাকিয়ে বসে আছে। তারা জানতে চান যে সেই প্রস্তাব রূপায়নের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করার ব্যাপারে এবং তা কার্যকর করার ব্যাপারে রাজ্যের মন্ত্রিসভা কি ভূমিকা নিচ্ছেন। স্যার, আপনার মাধ্যমে আমি মন্ত্রিসভার কাছে আবেদন রাখছি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে অবহেলিত চাঁই সম্প্রদায়ের মানুষগুলিকে তফসিল জাতিভুক্ত করে তাদের আর্থ সামাজিক অবস্থা-র উন্নয়নের ব্যাপারে অবিলম্বে পদক্ষেপ নিন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কিছু সময় আগে এই সভায়

তপন বাবু বেশ চেঁচাচ্ছিলেন। আমরা আরও বেশি জোরে চেঁচাতে পারি। তপন বাবু কি জানেন যে স্কুল ফাইনাল পরীক্ষায় পৌনে তিন লক্ষ ছাত্রছাত্রী পাশ করেছে, আর উচ্চ মাধ্যমিক স্কুল আছে মাত্র ১৫২৫টি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার যেটা দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে, এই ১৫২৫টি উচ্চ মাধ্যমিক স্কুলে এই ছাত্রদের ভর্তি করাতে গেলে প্রত্যেকটি স্কুলে ১৭২ জন করে ছাত্র ভর্তি করবে, কিন্তু ৫০ থেকে ৭০টির বেশি ছাত্রছাত্রী ভর্তি করে না। আমার এলাকায় যে সব ছাত্ররা লেখাপড়া করে স্কুল ফাইনাল পাশ করছে তাদের অভিভাবকরা আমাদের বলছে, তোমাদের ভোট দিয়েছি, আমাদের ছেলেরা কোন স্কুলে ভর্তি হবে সেটা বলে দাও। কাজেই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই সব ছাত্রগুলিকে ভর্তি করার ব্যবস্থা দেওয়া হোক। দ্বিতীয় একটি কথা আপনার মাধ্যমে জানাতে চাই। স্যার, ভূতের মুখে রাম নাম। সেটা কি রকম দেখুন। বি.জে.পি., বি.জে.পি. বলে এরা চিৎকার করছেন। ১৪ বছর আগে ব্রিগেড গ্রাউন্ডে জ্যোতিবাবু এবং অটলবিহারী বাজপেয়ী এক সঙ্গে মিটিং করেছিলেন। আজকে ওরা বি.জে.পি. বলে চিৎকার করছেন। জ্যোতিবাবু সনিয়া গান্ধীকে ফোন করে বলেছেন যে আপনি আমাদের বাঁচান, আপনি গভর্নমেন্ট ফর্ম করুন, আমরা লিখিত প্রতিশ্রুতি দিচ্ছি। এরা আবার বলছেন যে পশ্চিমবাংলায় কংগ্রেস শুয়ে পড়েছে। কংগ্রেস যদি শুয়ে পড়ে তাহলে আপনারা সেই কংগ্রেসের ল্যাজ ধরে পার হতে চাচ্ছেন কেন? তৃতীয়ত এই উপ-নির্বাচনের ফলাফলে আপনারা আত্মহারা হয়ে গেছেন। আপনারা কোথায় কোথায় জিতেছেন? চন্ডিতলা এবং বৌবাজারে ছাপ্পা ভোট মেরে জিতেছেন। আপনারা রিগিং করে, ছাপ্পা ভোট মেরে জিতে এসে বলছেন যে মানুষ আমাদের পাশে আছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উত্থাপন করতে চাই। আমাদের এই পশ্চিমবঙ্গে ৩টি উপ-নির্বাচন হয়ে গেছে। আমি আমাদের এই তিনটি উপ-নির্বাচনের ভোটারদের অভিনন্দন জ্ঞাপন করছি। পশ্চিমবাংলার কৃষ্টি, পশ্চিমবাংলার যে সংস্কৃতি, পশ্চিমবাংলার ঐতিহ্য সেটা আজকে রক্ষিত হয়েছে। সেজন্য এই তিনটি উপ-নির্বাচন কেন্দ্রে যে সব ভোটার আছেন তারা নিশ্চয়ই আমাদের ধন্যবাদ পাবার যোগ্য এবং আমরা তাদের ধন্যবাদ জানাচ্ছি। স্যার, আমরা দেখছি যে এক শ্রেণীর মানুষ রাজনীতির নাম করে পশ্চিমবাংলার বুকে মিথ্যাচার, ভ্রষ্টাচার করে চলেছে। তৃমমূল কংগ্রেসের তরফ থেকে আজকে যে ভাবে মিথ্যাচার, ভ্রষ্টাচারকে প্রশ্রয় দেওয়া হচ্ছে তাতে শুধু পশ্চিমবঙ্গ নয়, পশ্চিমবঙ্গ সহ সমস্ত মানুষ যারা আছেন তাদের মাথা হেঁট হয়ে গেছে। থ্যাংকস টু দি পিপল, থ্যাংকস টু দি ভোটারস অফ দি কন্সটিটিউয়েন্সি যে তারা ওদের পরাজিত করেছেন। আজকে মুখ্যমন্ত্রী হবার স্বপ্ন যিনি দেখছেন, তার পরিচয় হচ্ছে তিনি মিথ্যাচার, ভ্রষ্টাচার পশ্চিমবাংলার এই

ভোটকেন্দ্রের ভোটার এটা প্রমাণ করে দিয়েছেন যে এখানে মিথ্যাচার এবং ভ্রষ্টাচারের কোনও জায়গা নেই। সেজন্য এই ভোটকেন্দ্রের মানুষদের আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে ফুলহার নদীর ভাঙ্গনে সেখানে চারটি গ্রামের প্রায় ২০০০ পরিবারের ঘর বাড়ি ভেঙ্গে গেছে। মন্ত্রী মহাশয়কে বারবার বলা সত্ত্বেও তিনি কোনও ব্যবস্থা করছেন না। আমার বক্তব্য, যারা আন-প্রোটেকটেড এরিয়ায় রয়েছেন তাদের দায়িত্ব তিনি নিতে পারবেন না বলে বলেছেন, এটা কেন? ঐ এলাকার মানুষেরাও তো পশ্চিমবঙ্গের অধিবাসী, তাদেরও তো বাঁচবার অধিকার আছে। মালদহ জেলার ঐ আন-প্রডাকটেড এরিয়ার...

**মিঃ স্পিকার ঃ** এটা কি হল? যে ব্যাপারে মেনশন নোটিশ দিয়েছেন সেখানে বলছেন অন্য ব্যাপার নিয়ে। এটা হবে না। বসুন।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ইরিগেশন মন্ত্রী এবং ইরিগেশন রাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ওখানে হিজলী টাইডাল ক্যানাল রয়েছে। এটা খেজুরী এবং হিজলী থানাকে কভার করেছে। ক্যানালটি লম্বায় ১৩ কিলোমিটার। খালটি ব্রিটিশ আমলে তৈরি হয়েছিল। ওটা নোনা জল অধ্যুষিত অঞ্চল বলে সার্ফেস ওয়াটার ইনভেস্টিগেশন ডিপার্টমেন্ট বলেছে যে, ওখানে আন্ডার গ্রাউন্ড ওয়াটার নেওয়া যাবে না। তাই সুইট ওয়াটার ধরে রাখবার জন্য ঐ ক্যানালটি সংস্কার করার আবেদন জানিয়েছিলাম এক বছর আগে এবং মন্ত্রী গণেশবাবু এর গুরুত্ব উপলব্ধি করে সংস্কারের কথা বলেছিলেন। খালটি সংস্কার করলে হাজার হাজার বিঘা জমি চাষযোগ্য হতে পারে আর.এল.আই.-এর মাধ্যমে এবং তারফলে কলমদান, চিঙ্গরদনিয়া, টিকাশী এবং নন্দিগ্রাম থানার রায়পাড়া গ্রামগুলির উন্নতি হতে পারে। তারজন্য ঐ ক্যানালটি সংস্কার করার ব্যাপারে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আবেদন জানাচ্ছি।

[1-10 – 2-00 p.m.(Including Adjournment)]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত নির্বাচনের পর যাদবপুরের এক গুন্ডানেতা সি.পি.এম.-এর সমাজ বিরোধীদের নিয়ে মথুরাপুরের বিভিন্ন জায়গায় অত্যাচার চালাচ্ছে। তারফলে সন্তাননগর এবং আরও বিভিন্ন জায়গা থেকে অনেক মানুষ ঘর ছাড়া হয়েছেন, লক্ষ্মীনারায়ণপুরে মানুষ ঘরছাড়া হয়েছেন। বিষয়টা আমি এস.ডি.পি.ও.-কে বলেছি এবং তাঁকে অনুরোধ করেছি যে, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর পুলিশ বাহিনী দিয়ে যেন সি.পি.এম.-এর ঐ গুন্ডা বাহিনী এবং সমাজবিরোধীদের গ্রেপ্তার করা

হয়। গতকাল এই নিয়ে ১০০০ লোক মথুরাপুরে ডেপুটেশন দিয়েছেন। ওখানে পুলিশ সি.পি.এম.-কে সাহায্য করছে সরাসরি। তারজন্য পুলিশ মন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এমনিতেই রাজ্যের মানুষ বিভিন্ন সমস্যায় জেরবার। এবারে মাধ্যমিক পরীক্ষার ফলাফল বার হয়েছে, ৬৯ পারসেন্ট পাশ করেছে। এই ব্যাপারে আমরা বারে বারে বলেছি যে মাধ্যমিকে পাশ করা ছেলেমেয়েরা ভর্তি হতে পারছে না। পাশ করার পর মাধ্যমিকের ছাত্রছাত্রীদের অভিভাবকরা হন্যে হয়ে ঘুরছে কোথায় তাঁদের ছেলেমেয়েদের ভর্তি করাবে। নানা স্কুলে গিয়ে বিরাট বিরাট লাইন দিয়ে ফর্ম সংগ্রহ করছে, কিন্তু ভর্তি হতে পারবে কিনা তাদের জানা নেই। আমরা আশা করেছিলাম এই সমস্যা সমাধানে সরকার এগিয়ে আসবে। আমরা মাননীয় শিক্ষামন্ত্রীকে নানা ভাবে বলেছি, দরবার করেছি, কিন্তু কোনও ফল হয়নি। উচ্চ মাধ্যমিকে ফল আর কিছু দিনের মধ্যে হবে, এই ব্যাপারে আগে থেকে ব্যবস্থা নেওয়া হোক। আবার কিছু জায়গায় যেখানে উন্নিত করেছেন সেখানে কোথাও সায়েন্স দেওয়া হল, আর্টস দেওয়া হল না, আবার কোথায় আর্টস দেওয়া হল সেখানে সায়েন্স দেওয়া হল না। মাননীয় শিক্ষামন্ত্রীকে বলব এই ব্যাপারে অবিলম্বে সিদ্ধান্ত নেওয়া দরকার।

## Presentation of Business Advisory Committee Report

**Mr. Speaker :** I beg to present the Revised Programme of Business for the 30th June, 1998 and Programme of Business from the 1st July to the 3rd July, 1998 (As adopted by the House on the 36th Report of the Business Advisory Committee presented on the 29th June, 1998). The Committee met in my chamber on 26th June and recommended the following programme of business

| Date | | Item | Department | Time |
|---|---|---|---|---|
| 30.6.98 Tuesday | (i) | Demand No. 30 | Education Department | 4 hours |
| | (ii) | Demand No. 45 | | |
| | (iii) | The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1998 (Introduction, Consideration and Passing) | | $\frac{1}{2}$ hour |
| 1.7.98 Wednesday | (i) | Demand No. 26 | Municipal Affairs Department | |

| Date | Item | Demand | Department | Time |
|---|---|---|---|---|
| | (ii) | Demand No. 90 | | 2 hours |
| | (iii) | Demand No. 37 | Urban Development Department | |
| | (iv) | Demand No. 24 | | |
| | (v) | Demand No. 53 | | |
| | (vi) | Demand No. 75 | | |
| | (vii) | Demand No. 76 | | |
| | (viii) | Demand No. 87 | Commerce & Industries Department | 3 hours |
| | (ix) | Demand No. 88 | | |
| | (x) | Demand No. 93 | | |
| | (xi) | Demand No. 94 | | |
| | (xii) | Demand No. 95 | | |
| | (xiii) | Demand No. 96 | | |
| | (xiv) | Demand No. 97 | | |
| | (xv) | Demand No. 92 | Public Undertakings Department | |
| 2.7.98 Thursday | (i) | Demand No. 18 | Home (P&AR) Department | 4 hours |
| | (ii) | Demand No. 19 | | |
| 3.7.98 Friday | (i) | Demand No. 59 | | |
| | (ii) | Demand No. 60 | Panchayat & Rural Development Departments | 3 hours |
| | (iii) | Demand No. 62 | | |
| | (iv) | Demand No. 63 | | |
| | (v) | Demand No. 1 | Parliamentary Affairs Deptt. | |
| | (vi) | Demand No. 3 | Home (C&E) Department | |
| | (vii) | Demand No. 4 | Judicial Department | |
| | (viii) | Demand No. 5 | Home (C&E) Department | |
| | (x) | Demand No. 6 | Finance (Taxation) Department | |
| | (x) | Demand No. 8 | Finance (Taxation) | |

| | | |
|---|---|---|
| | | Department |
| (xi) | Demand No. 9 | Finance (Taxation) Department |
| (xii) | Demand No. 10 | Excise Department |
| (xiii) | Demand No. 11 | Finance (Taxation) Department |
| (xiv) | Demand No. 13 | Finance (Taxation) Department |
| (xv) | Demand No. 14 | Finance (Audit) Department |
| (xvi) | Demand No. 16 | Finance (Budget) Department |
| (xvii) | Demand No. 20 | Finance (Audit) Department |
| (xviii) | Demand No. 22 | Home (Jails) Department |
| (xix) | Demand No. 27 | Home (Civil Defence) Deptt. |
| (xx) | Demand No. 28 | Finance (Audit) Department |
| (xxi) | Demand No. 29 | Finance (Taxation) Department |
| (xxii) | Demand No. 31 | Sports & You[illegible]vices Deptt. |
| (xxiii) | Demand No. 36 | Housing Department |
| (xxiv) | Demand No. 38 | Information & Cultural Affairs Department |
| (xxv) | Demand No. 40 | Refugee Relief & Rehabilitation Department |
| xxvi) | Demand No. 41 | Scheduled Castes & Tribes Welfare and O.B.C. Department |
| (xxvii) | Demand No. 42 | Social Welfare Department |
| (xxviii) | Demand No. 43 | Social Welfare Department |
| (xxix) | Demand No. 46 | Finance (Taxation) Department |

| | | | |
|---|---|---|---|
| (xxx) | Demand No. 49 | Animal Resources Development Department | 1 hour |
| (xxxi) | Demand No. 50 | Animal Resources Development Department | |
| (xxxii) | Demand No. 52 | Forest Department | |
| (xxxiii) | Demand No. 56 | Food Processing & Horticulture Department | |
| (xxxiv) | Demand No. 57 | Co-operation Department | |
| (xxxv) | Demand No. 64 | Hill Affairs Department | |
| (xxxvi) | Demand No. 65 | Development & Planning Deptt. | |
| (xxxvii) | Demand No. 73 | Cottage & Small Scale Industries Department | |
| (xxxviii) | Demand No. 74 | Industrial Reconstructions Department | |
| (xxxix) | Demand No. 82 | Environment Department | |
| (xxxx) | Demand No. 83 | Development & Planning Deptt. | |
| (xxxxi) | Demand No. 84 | Tourism Department | |
| (xxxxii) | Demand No. 85 | Development & Planning Deptt. | |
| (xxxxiii) | Demand No. 89 | Environment Department | |
| (xxxxiv) | Demand No. 99 | Finance (Budget) Department | |

**N.B. : There will be no Mention Cases on Wednesday, the 1st July, 1998.**

Now I request the Minister-in-charge of the Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that the Thirty-Sixth Report of the Business Advisory Committee as presented today, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No 39

**Mr. Deputy Speaker :** Now discussions under Demand No. 39. There are 38 cut motions to Demand No. 39. All the cut motions are in order and taken as moved.

Shri Abdul Mannan (No.1)
Shri Ashok Kumar Deb (No.2)
} Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

Shri Gyan Singh Sohanpal (Nos.3-4)
Shri Abdul Mannan (Nos. 5-9)
Shri Ashok Kumar Deb (Nos.10-16)
Shri Nirmal Ghosh (Nos. 17-18)
Shri Sanjoy Bakshi (Nos. 19-21)
Shri Saugata Roy (Nos. 22-26)
Shri Tapas Banerjee (No. 27)
Shri Shyamadas Banerjee (Nos.28-29)
Shri Sudhir Bhattacharjee (No. 30)
Shri Deba Prasad Sarkar (No. 31)
Shri Tushar Kanti Mandal (No. 32)
Shri Ramjanam Manjhi (Nos. 33-37)
Shri Rabindranath Chatterjee (No.38)
} Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আপনি দেখুন, একজন মাত্র মন্ত্রী, কেবলমাত্র শ্রম দপ্তরের মন্ত্রী ছাড়া আর কোনও মন্ত্রী এখানে উপস্থিত নেই। আমাদের মেম্বাররা না থাকলে হাউসে কোরাম হবে না। আপনি এখুনি মন্ত্রীদের আনার ব্যবস্থা করুন, নইলে অন প্রোটেস্ট আমরা চলে যাব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মন্ত্রীরা আছেন, তাঁরা আসছেন, আপনি শুরু করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় শ্রমমন্ত্রী রয়েছেন। উনি বাজেট বরাদ্দের জন্য এখানে ৫৩ কোটি ৩৮ লক্ষ টাকার দাবি পেশ করেছেন। আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দেওয়া কাটমোশনের সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকার যখন প্রথম গঠন করেন তখন ঘোষণা করেছিলেন, এই সরকার শ্রমিকদের, শ্রমিক এবং কৃষকদের সরকার। আজকে তাঁর সঙ্গে সহকর্মীদের উপস্থিতি নতুন করে আমাদের মনে করিয়ে দিচ্ছে যে শ্রমিক এবং সাধারণ খেটে খাওয়া মানুষদের কতবড় ভাঁওতা তাঁরা দিয়েছিলেন। আমি যখন এখানে বিরোধিতা করছি তখন মাননীয় মন্ত্রী মহাশয় যেন এটা মনে না করেন যে আমি বিরোধিতার জন্যই বিরোধিতা করছি বা বিরোধী দলে আছি বলে বিরোধিতা করছি। কারণ আমি জানি, ওঁর অনেক বাধ্যবাধকতা আছে—একদিকে কোর্ট আছে, আর একদিকে আছে কেন্দ্রীয় সরকার। বর্তমান কেন্দ্রীয় সরকারের তো শ্রম আইন পরিবর্তন করে শ্রমিকদের জন্য ন্যূনতম কিছু করার বাসনা নেই। উনি এইসব অসুবিধার কথা বলবেন এটা আমাদের জানা। কিন্তু এই সমস্ত সমস্যার সমাধান করতে গেলে, এই সমস্যা থেকে উত্তীর্ণ হতে গেলে যে কাজগুলো করা যেত, আমি তার কয়েকটি সাজেশন দেব। তাতে আপনাদের কিছু কিছু উদাসীনতাও বলব, রাজনৈতিক কারণও আছে। স্যার, যখন এই বক্তৃতা দিচ্ছি তখন এক ভয়াবহ চিত্র বিশেষ করে সংগঠিত শ্রমিক কর্মচারীদের ক্ষেত্রে এবং অসংগঠিত শ্রমিক কর্মচারীদের একত্রিত ভাবে ভয়ানক নৈরাজ্য আমাদের ছেয়ে ফেলেছে। আমরা জানি সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে গ্লোবাল মার্কেটে আমদানির। নয়া শিল্পনীতিতে নতুন করে আমাদের অর্থনীতিতে সাংঘাতিক প্রভাব এবং বিরূপ প্রভাব ফেলেছে। আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আই এম এফের কাছ থেকে ক্রমাগত ধার নেওয়া হচ্ছে। আমরা বারেবারে বলে এসেছি ধার নিয়ে একটা সংসার চলে না, সেখানে ধার করে একটা সরকার বা দেশ অনির্দিষ্টকালের জন্য ভাল চলতে পারে না। ধীরে ধীরে তার ফল হচ্ছে। ল্যাটিন আমেরিকার তাহলে আজকে এই অবস্থা হত না, সেখানে আজকে রাস্তায় রাস্তায় স্টারভেশন ডেথ হচ্ছে, আত্মহত্যা এবং মাফিয়া রাজ বহুক্ষেত্রে একটা সাংঘাতিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। বড় লোক দেশগুলো ধার করলে তার প্রতিক্রিয়া এক রকম আর গরিব দেশগুলোর বিরূপ প্রতিক্রিয়া বাড়তে বাধ্য। আজকে মুদ্রাস্ফীতি দেখা গেছে ৬ কোটি পয়েন্ট সামথিং। এটা এক রকমভাবে অসত্য কথা বলা হয়েছে। আমাদের যে তথ্য জানানো হয়েছে তাতে সিঙ্গল ডিজিট মুদ্রাস্ফীতি দেখিয়ে দিয়েছেন। আসল তথ্য হল যে ডবল ডিজিট অনেক দূরে চলে গেছে। আমি যখন এই বক্তব্য করছি তখন আমাদের এই মুদ্রাস্ফীতি এক ভয়ঙ্কর আকার ধারণ করেছে। কি দরকার আছে আমাদের এই ঠাণ্ডা ঘরে বসে বক্তৃতা করার যখন একটার পর একটা কারখানা ভয়ঙ্কর চিত্র ধারণ করছে। এই দপ্তরের মন্ত্রী

দীর্ঘ ২১ বছর ধরে মন্ত্রীত্বে থেকে রেকর্ড সৃষ্টি করেছেন। ২১ বছরের অনেক সমস্যার তিনি রেকর্ড করেছেন, তাই আজকে শ্রমিকদের আত্মত্যাগের কথা তাঁকে বলতে হবে এবং স্বীকার করতে হবে। আমি ব্যক্তিগতভাবে মাননীয় মন্ত্রী কতখানি সৎ সেইদিকে যাচ্ছি না। কিন্তু সামগ্রিকভাবে যে চিত্র দাঁড়িয়েছে সেখানে এক রকম একটা নজির সৃষ্টি করেছে। আমরা এখানে দাঁড়িয়ে যখন বক্তৃতা করছি তখন পশ্চিমবঙ্গে প্রায় ২০০ কোটি টাকা আমাদের অর্জিত শ্রমিকদের টাকা প্রভিডেন্ট ফাণ্ড এক ধরনের ফাটকাবাজ মালিকরা মেরে দিচ্ছে। বর্তমানে সেটা কমে ১৮৮ কোটি ১৩ লক্ষ টাকাতে দাঁড়িয়েছে। আইন কিছু কিছু জায়গায় করেছেন। কিন্তু সেই আইন প্রয়োগ করতে হাইকোর্টের কারণে সেই আইন ইমপ্লিমেন্ট করতে পারেননি। কিন্তু অনেক সময়ে ব্যাপকভাবে আঁটঘাট বেঁধে আইন প্রয়োগ করেছেন, সেক্ষেত্রে রেহাই করা যাবে। কিন্তু দীর্ঘদিন ধরে আফটার রিটায়ারমেন্ট বেনিফিট ন্যূনতম পাবলিক সেক্টর কোম্পানিগুলো এবং প্রাইভেট সেক্টর কোম্পানিগুলোতেও পাওয়া যাচ্ছে না। তার মধ্যে অন্যতম হচ্ছে জুট, সেখানে সাংঘাতিক অবস্থা। স্টেট পাবলিক সেক্টরেও অনুরূপভাবে প্রভিডেন্ড ফাণ্ড, গ্র্যাচুয়েটির সুবিধা পাওয়া যাচ্ছে না। স্যার, আপনি অবাক হয়ে যাবেন যে, তারসঙ্গে ই. এস. আই একেবারে সাংঘাতিকভাবে বেড়ে চলেছে ডিফল্টার কেস আজকে ৯৯ কোটি ৪২ লক্ষ টাকার ডিফল্টার দেখা যাচ্ছে। এই টাকাটা শ্রমিকদের পাওনা টাকা, এই টাকাটাকে আজকে এরিয়ার করে রেখেছেন। ডিফল্টারদের বিরুদ্ধে আইন মোতাবেক ব্যবস্থা নেওয়ার দাবি করছি। আজকে ১ লক্ষ ৪৪ হাজার শ্রমিক আবার নতুন করে কাজ হারিয়েছে। কাজ দেওয়া তো দূরের কথা, কাজ হারিয়েছেন। একই সঙ্গে বেকারি যখন দেখছি ৫৮ লক্ষ ছাড়িয়ে গেছে আপনার আমলে যেটা ভয়ঙ্কর আকার নিয়েছে। সেই সময়ে শ্রমিক ১ লক্ষ ৪৪ হাজার নতুন করে বেকার হচ্ছে। আপনার অর্থমন্ত্রী তো আবার নতুন করে স্কীম চালু করেছেন।

[2-10 – 2-20 p.m.]

১ লক্ষের উপর মানুষ যারা চাকরি হারিয়েছেন তাদের একটা ভাতা দেবেন ৫০০ টাকা করে, এতে আমার আপত্তি নেই, ভাল স্কিম করেছেন। কিন্তু কিস্তিতে কিস্তিতে এই লিস্ট কেন বের করছেন? আমার অনুরোধ এবং দাবি এখন বোধহয় ৩৫/৪০ হাজারের একটা লিস্ট বের করেছেন, যেহেতু বেকার ১ লক্ষ ৪৪ হাজার সেইজন্য পুরো লিস্টটা একসঙ্গে বের করবার ব্যবস্থা করুন। এই দাবি আমি রাখলাম। এই দাবি শুধু আমার নয়, বহু ট্রেড ইউনিয়ন থেকেও এই দাবি করা হয়েছে, স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, মন্ত্রী উদ্যোগ নিলে এখনও বাঁচাতে পারেন মেটাল বক্স এর মতো সংস্থাকে সেখানে ২২০ জন লোক অনাহারে বা আত্মহত্যা করে মারা গিয়েছেন—এখানে শুধু আই. এন. টি. ইউ. সি.-র লোক নয়, সিটুর লোকও মারা গিয়েছে। সেই কারখানার

মালিক কি স্নাম কৃষ্ণা তিনি কারখানার সমস্ত জমিগুলি বিক্রি করে দিতে চলেছেন। এক্ষেত্রে আপনার আইন থাকুক বা না থাকুক, আপনার হাতেই তো আইন, শ্রমিক যেখানে খেতে পাচ্ছে না, মেটাল বক্স এর মতো কারখানায় সেখানে শ্রমিকের প্রোটেকশন আপনি দেবেন না? মালিক জমি বিক্রি করে দিচ্ছে, সেই মালিক যাতে জমি বিক্রি করতে না পারে, সেই ব্যবস্থা আপনি করুন। এক বিন্দু যদি আশা থাকে, সেখানে যদি জমি বিক্রি করে দেয়, তাহলে ন্যূনতম আশাও আর থাকবে না। ডানলপের মতো কারখানায় মনু ছাবারিয়া ৯শত কোটি টাকার সম্পত্তি মেরে স্থাবর ও অস্থাবর মিলিয়ে সে দুবাইয়ে বসে আছে। শ'ওয়ালেশ এর মতো অনেক কারখানায় সমস্ত শ্রমিকদের একই অবস্থা করেছে। ডানলপের মতো কারখানায় যেখানে ৯ হাজার শ্রমিক আছে তারা আজকে অনাহারে অর্দ্ধাহারে দিন কাটাচ্ছে, তারা কয়েকমাস ধরে বেতন পাচ্ছেন না। আপনারা ডানলপের গেটে গিয়ে এক রকম কথা বলছেন, আর এখানে আর এক রকম কথা বলছেন। সেখানে গেটে গিয়ে বলছেন কারখানা খুলে দেবেন, আর বিধানসভায় বলছেন, আমাদের হাত পা বাঁধা। কেন্দ্রীয় সরকার যদি অধিগ্রহণ করে আমাদের হাতে দেয় তাহলে আমরা নেব। পঞ্চায়েত নির্বাচনের মুখে এক রকম বলবেন, আর নির্বাচন হয়ে গেলে আর এক রকম কথা বলছেন। কেন আপনাদের এই দ্বিচারিতা? মাননীয় শ্রমমন্ত্রী আপনার বাজেট বক্তৃতা থেকে আমি পড়ছি। আপনার লেবার ইন ওয়েস্ট বেঙ্গল '৯৭ সাল থেকে উল্লেখ করছি, ২৭৬ পাতাতে দেখছি, যেখানে বি. আই. এফ. আরে. কেস চলে যায় '৯৮ সালের ৩১ তারিখ পর্যন্ত আছে ৩৪টি। প্রাইমাফেসিতে ওয়াইণ্ডিং আপ করে দেওয়া হয়েছে ৬টি। ফাইনাল অর্ডার ফর ওয়াইণ্ডিং আপ করে আছে, লিস্ট দিয়েছেন, প্রায় ৫১টি। রিজেক্টেড ড্রপ নট মেইনটেনেবিল ২১টি, ফ্যাক্টরি আউট সাইড স্টেট—৮টি, পেণ্ডিং কেস বি. আই. এফ. আর.-এ আছে ডানলপ সমেত ২২টি। তার মানে ১৩৪টি পাবলিক সেক্টর, প্রাইভেট সেক্টর মিলিয়ে কারখানার শ্রমিক কর্মচ্যুত হয়েছেন। এটা লেবার ইন ওয়েস্ট বেঙ্গল-এ আপনি উল্লেখ করেছেন, কিন্তু আপনার বাজেট বক্তৃতাতে ১৩৪টি কোম্পানিতে কর্মহীন লোকেদের ব্যাপারে কোন কথা উল্লেখ করেননি। শ্রমমন্ত্রী হিসাবে আপনার কাছ থেকে এটা আমার জানার অধিকার আছে, সদস্যদেরও জানার অধিকার আছে, যে কথা আপনি লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে লিখেছেন পাবলিক সেক্টর, প্রাইভেট সেক্টর মিলিয়ে বি. আই. এফ. আরে আছে একদম অনিশ্চিয়তার মধ্যে, সেই কথা বাজেট বক্তৃতাতে নেই এবং নতুন যে আইন সিক্কা সেটার আপনি প্রোটেস্ট করেছেন কিনা জানিনা, হয়ত ট্রেড ইউনিয়ন নেতা হিসাবে করেছেন, কিন্তু লেবার মিনিস্টার হিসাবে করেছেন কিনা জানিনা। এটা একটা সর্বনাশা আইন, এই আইন যদি পাস হয়ে যায় তাহলে আর কোনওদিন অ্যাপিল করার কোনও রাইট থাকবে না, আপনি হাইকোর্টে যেতে পারবেন না আবেদন করতে। বি. আই. এফ. আর কোয়াসি

জ্যুডিসিয়ারী সংস্থা, কিন্তু সিব্বা সম্পূর্ণ জ্যুডিসিয়ারি সংস্থা। আমাদের পশ্চিমবাংলা হচ্ছে, ট্রাডিশনাল ইণ্ডাস্ট্রিয়াল স্টেট, আমাদের রাজ্য সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত হবে। আপনি জুটের ব্যাপারে প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলেন, আমি আপনার সাথে প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলাম। বার বার আমরা জুটকে বাঁচাবার কথা বলেছি, কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না। তাদের তৈরি আইনগুলো যাতে ইমপ্লিমেন্ট হয় তার ব্যবস্থা তারা করছেন না। অ্যাজ এ পার্মানেন্ট ইনস্টিটিউট, ফাণ্ডামেন্টাল রাইট সংবিধানের মধ্যে যেটা আছে, সেই প্রোটেকশন দেবে বলে তারা ঘোষণা করেছেন, আজকে সেটাও তারা করছেন না। এর ফলে আজকে জুটের সঙ্গে যুক্ত ত্রিশ হাজার মানুষের অর্থনীতি ধ্বংস হবে। ডানলপের ব্যাপারে, জুটের ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি লিখলেন, এটাই কিন্তু শেষ কথা নয়। আপনি যদি মনে করেন লেবার মিনিস্টার হিসাবে আপনার কিছুই করার নেই, তাহলে এই ডিপার্টমেন্ট রেখে লাভ কি, তুলে দিন। হ্যাঁ, একটা জায়গাতে আপনার কিছু করার নেই, এই ব্যাপারে আমরা বার বার কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি, ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের টোটাল খোলনলচে পাল্টাবার ব্যবস্থা করতে। আমরা বার বার বলেছি পৃথিবীর অন্যান্য দেশের সঙ্গে সঙ্গতি রেখে ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন অ্যাক্ট করা দরকার। আপনি নিজে তার জন্য ভুক্তভোগী। রাজীব গান্ধীর আমলে সাংমাজীর চেষ্টায় এই ব্যাপারে কিছুটা সহযোগিতা ছিল, তারপর ঐ সরকার চলে যাওয়ায় আবার অবস্থাটা পাল্টে গেছে। আপনার বক্তৃতায় আপনি ই. এস. আই. সম্পর্কে বলেছেন, কিন্তু ই. এস. আইয়ের ব্যাপারে নির্দিষ্টভাবে কত খরচ হবে সেই ব্যাপারে আপনি কিছু উল্লেখ করেননি। আপনার বক্তৃতার ১৫ নম্বর পৃষ্ঠায় আপনি স্বীকার করেছেন, ই. এস. আই. শ্রমিকদের কোনও উপকারে লাগছে না। এই স্বীকার করার জন্য কিন্তু আপনাকে ধন্যবাদ জানাব না, এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেওয়া উচিত ছিল বলে আমি মনে করি। আপনার বক্তৃতায় আপনি বলেছেন ই. এস. আই হাসপাতালের সুযোগ নেই এমন কোনও বিশেষ ধরনের চিকিৎসার প্রয়োজন হলে বিমাকারিদের চিকিৎসার জন্য পাঠানো হয়, ঐ ধরনের বিশেষ চিকিৎসার সুযোগ রয়েছে আমাদের রাজ্যের এমন সরকারি হাসপাতালে অথবা রাজ্যের বাইরে ক্রিশ্চিয়ান মেডিক্যাল কলেজ ভেলোর, শঙ্কর নেত্রালয়—মাদ্রাজ, টাটা মেমোরিয়াল হাসপাতাল, মুম্বাই এবং এ. আই. এম. এস. দিল্লি-র ন্যায় হাসপাতালে। ই. এস. আই হাসপাতালগুলিতে চারশর উপরে ওযুধের লিস্ট থাকা দরকার, কিন্তু আপনি লিস্ট করেছেন নব্বই থেকে পঁচানব্বইটি ওষুধের, কিন্তু হাসপাতালগুলিতে চল্লিশ থেকে বিয়াল্লিশটা ওষুধ রাখা হয়। এক একটা ই. এস. আই. হাসপাতাল মোটামুটি ইমপ্রুভ করেছে, যেমন মানিকতলা ই. এস. আই. হাসপাতাল ইমপ্রুভ করেছে, কিন্তু বজবজ ই. এস. আই হাসপাতালটিকে পশু চিকিৎসার হাসপাতাল বললে ভুল হবে, এত খারাপ তার অবস্থা।

[2-20 – 2-30 p.m.]

ই. এস. আই. সম্পর্কে আপনি যে স্টেটমেন্ট করেছেন, আপনার বক্তৃতার সঙ্গে তার সঙ্গতি খুঁজে পাচ্ছি না। এটা বলবেন। আপনার বক্তৃতায় যে ইনফরমেশন দিয়েছেন, ইকনমিক রিভিউয়ের সাথে তার অসঙ্গতি দেখা যাচ্ছে অনেক জায়গায়। আর্থিক সমীক্ষা ১৯৯৭-৯৮ সালে অর্থমন্ত্রীর বক্তব্যের সঙ্গে আপনার বহু জায়গায় পরিসংখ্যানের সঙ্গতি নেই এবং একই সঙ্গে স্ব-বিরোধী। বিদ্যুৎবাবুর শিল্প বাজেট-এর সঙ্গেও আপনার বক্তৃতার সঙ্গতি নেই। আপনার বক্তৃতার প্রথম পাতায়, তিন নং অনুচ্ছেদে মাল্টি ন্যাশনালদের সম্পর্কে অনেক কথা বলছেন। বলেছেন,—'রাজ্যের রুগ্ন শিল্পগুলিকে যথাযথভাবে পুনর্বাসন বা পুনরুজ্জীবিত করা হয়নি। এই অর্থনৈতিক নীতির জন্য সম্ভাব্য রুগ্নশিল্প আরও রুগ্ন হয়েছে। আমি বলতে বাধ্য হচ্ছি যে, অধিকাংশ ক্ষেত্রেই বহুজাতিক কোম্পানি এবং ভারতীয় একচেটিয়া পুঁজিপতিদের আরও এবং আরও বেশি মুনাফা অর্জনের বাসনাই বর্তমান পরিস্থিতির জন্য দায়ী। ১৯৬ সালে কেন্দ্রে আসীন যুক্তফ্রন্ট সরকার তার পূর্বতন সরকারের অনুসৃত আর্থিক এবং শিল্পনীতি সংক্রান্ত কাঠামোর মধ্যে কাজ করতে বাধ্য হয়েছিল এবং সেইজন্য তারা বিশেষ অসুবিধার সম্মুখীন হয়েছিল। আপনি বহু জাতিক ব্যবস্থাকে, মাল্টি ন্যাশনাল, ট্রান্স ন্যাশনাল ব্যবসাকে আক্রমণ করেছেন। কিন্তু বিদ্যুৎবাবু তার বাজেট বক্তৃতায় দেখুন, তিনি কিন্তু মাল্টি-ন্যাশনালদের আহ্বান করেছেন। শুধু আহ্বানই নয়, বিভিন্ন জায়গায় মাল্টি-ন্যাশনালরা যাতে আসেন, তার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। এবং তারজন্য বিশেষ গর্ব অনুভব করেছেন। বলছেন, 'গত ১০-১১ ডিসেম্বর, ১৯৯৭তে কলকাতায় ভারত-মার্কিন যৌথ বাণিজ্য পর্ষদ আয়োজিত 'মার্কিন বিনিয়োগ শীর্ষ আলোচনা দ্য ইমার্জিং ইস্ট' অনুষ্ঠিত হয়। ভারত-মার্কিন যৌথ বাণিজ্য পর্ষদ কর্তৃক আয়োজিত এই সভাই ছিল এযাবদকালের মধ্যে বৃহত্তম, যাতে একশোরও বেশি মার্কিন কোম্পানির প্রতিনিধিরা উপস্থিত ছিলেন। তাহলে দেখা যাচ্ছে, একই সরকারে থেকেও আপনার সঙ্গে অর্থমন্ত্রীর, আপনার সঙ্গে ইণ্ডাস্ট্রি মিনিস্টারের বক্তব্য-র ফারাক থেকে যাচ্ছে। এ থেকেই বোঝা যায় এই সরকার কত বেশি নড়বড়ে, পরষ্পরের প্রতি কো-অর্ডিনেশনের অভাব। এর জন্যই আমাদের এত বেশি ভুগতে হচ্ছে। একদিকে পুঁজিপতিরা রয়েছে, আর একদিকে রয়েছে ফাটকাবাজরা। কলিং অ্যাটেনশনের উত্তরে এক জায়গায় বলছেন, মিলগুলো যেখানে বন্ধ হয়ে গেছে, সেখানে নাকি তার জন্য শ্রমিক কর্মচারীরা দায়ী। তারা নাকি প্রোডাকশন এবং প্রোডাকটিভিটি দিচ্ছে না। কিন্তু রিজার্ভ ব্যাঙ্ক তার সমীক্ষায় বলছে যেসব কোম্পানি বন্ধ হয়ে গেছে, তার ২ পারসেন্টের জন্য দায়ী হচ্ছে শ্রমিক-কর্মচারী, ট্রেড ইউনিয়ন, আর বাকি ৯৮ পারসেন্টের জন্য দায়ী আদারস ফ্যাক্টর। জি. পি. এফ. বন্ধ করে দিচ্ছে, আর বলছে ওয়ারকাররা দায়ী এই বন্ধের জন্য। সমস্ত জায়গায় ইল্লিগাল লকআউট করে চলে যাচ্ছে। আমাদের ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে

স্ট্রাইক, লে-অফ, লকআউট, ক্লোজারের কথা আছে। কিন্তু কোথায় আছে সাসপেনশন অফ ওয়ার্ক-এর কথা? আমাদের কংগ্রেস সরকারের সময় লকআউটকে বেআইনি করা হয়েছিল। সেটাকে এড়াবার জন্য সাসপেনশন অফ ওয়ার্ক করা হয়েছে। আপনারা কেন সাসপেনশন অফ ওয়ার্ককে লকআউট-এর মতো বেআইনি ঘোষণা করে বন্ধ করছেন না। এটা করতে পারলে তো ফাটকাবাজদের উপর কড়া ব্যবস্থা নিতে পারতেন। এটা তো একটা স্টেট আকট হয়ে যায়, সাসপেনশন অফ ওয়ার্ক। যদি লক আউটকে স্টেট গভর্নমেন্ট বেআইনি বলতে পারে, তাহলে সাসপেনশন অফ ওয়ার্ককে বেআইনি বলতে পারছে না কেন? কোথায় আপনাদের বাধা? আপনাদের আইন নেই। আইন আপনারা করতে পারেননি। কারণ অতীতে লক আউটকে বেআইনি বলে ঘোষণা এই সরকারই করেছিল। আপনার কাছে আমি আর্জি করছি না, বিশেষ ভাবে বলছি যে, আপনি এর উপযুক্ত জবাব দেবেন। যদি ব্যবস্থা নিতে পারেন, তাহলে অবিলম্বে সেই ব্যবস্থা আপনি বলবেন। আপনি হাত গুটিয়ে বসে থাকবেন কেন? এটা খুবই গুরুত্বপূর্ণ কথা। কারণ ধারাবাহিকভাবে আপনাদের কাছে উত্তর পাই, যখন আপনি কোনও মিটিং ডাকেন, প্রথমেই বেশ কয়েকটা মিটিং-এ বলেন মালিকপক্ষ কেউ আসছে না। মিটিং করে তাহলে কোনও লাভ নেই? আপনি এর উপর কেন আইন মাফিক ব্যবস্থা নেবেন না? এখানে যে আইনটা আছে, আপনাদের তো কোম্পানি লস্টের ব্যাপার আছে। আপনি বিশেষজ্ঞদের পরামর্শ নিতে পারেন। অনেক বছর আপনি মন্ত্রী আছেন। মালিক আসবে না। আসতে বাধ্য করাতে পারবেন না? আবার এলেও আপনার সুপারিশ মানতে তারা বাধ্য হবে না। আপনার সুপারিশ অগ্রাহ্য করবার অধিক ক্ষমতা হয়ে গেছে এই মালিকদের। এটা দুটো ক্ষমতাই আছে দীর্ঘ ২১-২২ বছর ধরে। কেন আজকে কাট ছাঁট করে দিচ্ছেন? আপনার অসুবিধা কোথায়? সংবিধানের অসুবিধা থাকলে নিশ্চয় আমি এই কথা বলব না। কিন্তু এক্ষেত্রে আইনজ্ঞদের পরামর্শ নেওয়া উচিত। কারণ এই যে বটল নেকগুলি হয়ে আছে। আপনি সবচেয়ে বেশি ভুক্তভুগী। আপনি যখনই ত্রিপাক্ষিক মিটিং ডাকেন, তখনই মালিকপক্ষ ইচ্ছামতো হাজির হয়। এই হাজির হতে বাধ্য হওয়া এবং আপনাদের সুপারিশ মানতে যাতে বাধ্য হতে পারে, তারজন্য আপনি আমাদের উপযুক্ত জবাব দেবেন। যাতে আমরা বুঝতে পারি। আপনি আইন তৈরি করতে অপারগ। যদি আইনের অসুবিধা পজিটিভ আকারে থাকে, ইতিবাচক জবাব আপনদের কাছে পাই। আমি নিশ্চয় আপনাকে বলব না, যে জায়গায় বললে আইন তৈরি হবে না, নিশ্চয় সেই জায়গায় আমি চাপ দেব না। কিন্তু আপনি আইন তৈরি করতে পারেন নি। সেখানে আমি আইন তৈরি করা দরকার বলে মনে করি। বহু জায়গায় আপনি জমি বিক্রি করতে দিচ্ছেন। এইখানে এই জায়গায় দাঁড়িয়ে অর্থমন্ত্রী বলেছিল যে, জমি বিক্রি করবেন কারখানার ভিতরে বা আশেপাশে, সে মালিক যদি হয়, তাহলে সমস্ত টাকা বিনিয়োগ করতে হবে ওই কারখানার ব্যবসা

সংক্রান্ত ব্যাপারে। সে পি এফের এরিয়া হোক সেই ই এস আই এর এরিয়া হোক, শ্রমিকদের না দেওয়া বঞ্চিত টাকা হোক, অথবা ডিয়ারনেস এর না দেওয়া টাকা হোক। অথবা কারখানা মর্টগেজ ব্যাপারেই হোক। আজকে বরানগর, থেকে আরম্ভ করে মোহিনী মিলের জায়গা থেকে আরম্ভ করে আমাদের এলাকাতেও এই জিনিস হয়েছে। আমি জানি না। আপনি আছেন কিনা আপনি সৎ মানুষ হয়ত আপনি নেই। কিন্তু দুবৃত্তদের মধ্যে আপনাদের পার্টির লোক আছে। আজকে ১২টা টেক্সটাইল বন্ধ। আজকে টেক্সটাইলের জমি বিক্রি করে দিচ্ছেন। আপনি পারলে এগুলির ব্যাখ্যা দেবেন। যাই হোক কোন ভুল বোঝাবুঝির অবকাশ নেই। এই করতে করতে হাত বাড়িয়ে চলে গেছে। মুখ্যমন্ত্রীর একজন ঘনিষ্ঠ মানুষ দীপঙ্কর চ্যাটার্জি স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, শিলিগুড়ির একেবারে প্রপারের উপর ওখানকার একজন সরাসরি মন্ত্রীকে অভিযোগ করছি। ওই শিলিগুড়ি থেকে যিনি প্রতিনিধিত্ব করছেন, তাঁর সহযোগিতায়, দীপঙ্কর চ্যাটার্জিকে টোটাল চা বাগান, হাউসিং কমপ্লেক্স করার জন্য, এই সরকারের, এই মুখ্যমন্ত্রীর আপনজনকে এবং এই মন্ত্রীর উদ্যোগে দিয়ে দেওয়া হয়েছে ৪০৬ একর জমি চাঁদবানি টি এস্টেটের। কেন কয়েক হাজার চাঁদবানি চা বাগানের জমি কেন আজকে প্রোমোটারের হাতে চলে যাবে? কলকাতার জমি প্রোমোটারের হাতে দিতে দিতে কলকাতা শেষ করে শিলিগুড়িতেও ধাওয়া করা হয়েছে। একেবারে পুরানো চা বাগান চাঁদবানি চা বাগান, ৪০৬ একর জমি দিয়ে দিচ্ছেন, ভাবতে পারেন? সেই জমি দিয়ে দেওয়া হচ্ছে তাকে প্রোমোটিং করবার জন্য। শিলিগুড়ির উপর যদি আজকে প্রোমোটিং এর ব্যবসা চলে, তাহলে চা বাগানের লোকগুলি না খেতে পেয়ে মরবে এবং উত্তরবঙ্গের মানুষকে আরও প্ররোচনা দেওয়া হচ্ছে। উত্তরবঙ্গের মানুষের মধ্যে যে আগুন জ্বলছে, সেই আগুনকে আরও প্ররোচনা দেওয়া হচ্ছে। আজকে একটা চাঁদবানি নয়, একটা চাঁদবানি হয়ে যাওয়ার পরে কয়েক ডজন চাঁদবানি হয়ে যাবে। আজকে শিলিগুড়ির একর একর জমি আজকে দিয়ে দেবেন। আজকে আমি আশা করি আপনি আমার প্রশ্নের জবাব দেবেন। আমার প্রশ্নের জবাব দেওয়া মুশকিল আছে। আমি আপনাকে যেটা বললাম যে, চা বাগান যা আছে, তাকে ফাইনান্স করুন। গার্ডেনকে ভালভাবে মেনটেন করার চেষ্টা করুন। কিন্তু গার্ডেন এবং তারসাথে যে সমস্ত মানুষ যুক্ত আছে, তাদের সর্বনাশ করে কয়েকজন প্রোমোটারকে ওর ভিতরে ঢোকাবেন না। একটা চাঁদবানি যদি আজকে পথ দেখায়, স্মুথ প্রোমোটিং করতে পারে, তাহলে ডজন ডজন চাঁদবানি হবে, তার ভবিষ্যতবাণী করে দিয়ে গেলাম আমি। আমরা বারেবারে আপনাকে বলি, আজকে পুনরাবৃত্তি করি এই সমস্ত কথা বলার জন্য যে, এখানে যে স্টেট অ্যাডভাইসারি কমিটি আছে, সেই কমিটির সারা বছরে একটা মিটিং নেই। এটার জন্য শ্রমমন্ত্রী সম্পূর্ণ নিজে দায়ী। একটা মিটিং এর নাম করে শুধু বোনাসের আগে মিটিং ডাকেন এবং মিটিং ডেকে বোনাস ঘোষণা করে দিয়ে চলে যান।

আর আমরা কিছু কাজুবাদাম এবং দুই কাপ চা খেয়ে বাড়ি চলে যাই। আমি এই মিটিংটা অন্তত বছরে ৪ বার ডাকার কথা বতে চাই। এদের গুরুত্ব সবচেয়ে বেশি দিন। এই যে লেবার পলিসি তৈরি হবে কে করবে?

[2-30 – 2-40 p.m.]

এই স্যাট কমিটি যদি ঘনঘন ডাকি এবং অ্যাডভাইসরি কমিটির থ্রু দিয়ে যদি আপনি লেবার পলিসি নির্দিষ্ট করে তৈরি করতে থাকেন তাহলে অনেক অভিযোগ এই সরকার থেকে আমরা তুলে নিতে পারব। আমরা একটা জায়গা পাব যেখানে আপনাদের পরামর্শ দিতে পারব যে এই পদ্ধতিতে গেলে একটা সমস্যার সমাধান হবে। এতবড় একটা সমস্যা তৈরি হয়েছে আপনি একা এর মোকাবিলা করতে পারবেন না। সরকারের সাথে, সরকারের বাইরের শ্রমিক কর্মচারীরা যদি না আসে, তাহলে এই দায়িত্ব, নৈরাজ্য এর থেকে মুক্ত হবার আপনার পথ নেই। স্যার, আমি আপনাকে বলি কিভাবে শ্রম বিরোধ সংক্রান্ত বিষয়গুলো পেণ্ডিং হয়ে আছে। যদি আপনি দেখেন তাহলে শ্রম বিরোধ-এর ব্যাপারটা দেখলে আপনি অবাক হয়ে যাবেন। শুধু শ্রম কমিশনের কাছে ১৯৮৫ সালের ৬ হাজার ৩৮৫টা বিরোধ এসেছিল—ডিসপ্যুট। নিষ্পত্তি হয়েছে ৩ হাজার ৭৩টা মাত্র অর্থাৎ ৪৮.১৩ শতাংশ। ১৯৯৬ সালের ডিসপ্যুট এসেছিল শ্রমকমিশনে ৫ হাজার ৮০৭টি মিটেছে মাত্র ২ হাজার ৩৫২টা অর্থাৎ ৪০.৫৬ শতাংশ। বিরোধগুলো তো রয়ে যাচ্ছে। বিরোধগুলো আরও রয়ে যাচ্ছে, কোথায় দেখুন। সপ্তম শিল্প ট্রাইব্যুনালে জমে থাকা মামলা, ৯৭ সালে ২ হাজার ৩৭৯টা, ৯৬ সালে ২ হাজার ৫৫টা, ৯৫ সালে ২ হাজার ৮৬২টা। আজকে এই গুলো নিষ্পত্তি হচ্ছে না। পাহাড় জমে যাচ্ছে ডিসপ্যুটের এক একটা প্রতিষ্ঠানে। সারা ভারতে সে তুলনায় অনেক কম। বিভিন্ন জায়গায় পড়ে থাকা, জমে থাকা মামলার সংখ্যার রেশিও সারা ভারতের তুলনায় অনেক বেশি। আমাদের এখানে নাকি সংগঠিত শ্রমিকদের সরকার, আমরা বলে থাকি। সেখানে আজকে কেন পড়ে থাকবে এই মামলা। কেন পড়ে থাকবে? আমি লক আউট ধর্মঘট সম্পর্কে দু-একটা কথা বলতে চাই। আজকে এই বাজারী অর্থনীতিতে তারাই ভুখা মরছে, তারাই প্রায়শ্চিত্ত করছে, ৯০ ভাগ শ্রমিক কর্মচারী আজকে প্রায়শ্চিত্ত করছে। কোন পাপ করেছে তারা? আজকে আমাদের চোখের সামনে এই একচেটিয়া মালিকরা, শুধু আমাদের শ্রমিক কর্মচারীদের দায়ী করে দিয়ে আজকে কারখানা লক আউট, সাসপেনশন চালাতে থাকবে। একদিন আসবে যেদিন একটা অ্যানারকিজম তৈরি হবে। সেদিন বেশি দূরে নেই। লক আউট হয়েছে ৯০ সালে ১৭৯টা, শ্রমিক সংখ্যা ছিল ৮২০.৭৫। আবার ৯৩ সালে ১৪০.৭৫। ক্রমশ বাড়ছে। স্বাভাবতই স্যার, আমি শেষ কথা বলে যাচ্ছি যে আগামী দিন বড় ভয়ঙ্কর করবেন, নতুন আইনকে ইমপ্লিমেন্ট করবেন। যেমন সহযোগিতা আগেও

করেছি আগামী দিনেও করব যদি উপযুক্ত আইন আপনারা পাস করেন এবং ঔদাসীন্য কাটিয়ে যদি এগিয়ে যাবার চেষ্টা করেন।

**श्री लगन देव सिंह :** माननीय डिपुटी स्पीकर सर, सबसे पहले मै माननीय श्रम मंत्री ने सदन मे जो डिमान्ड नम्बर ३९ जो बजट पेश किए है, इस बजट का समर्थन करता हूं। साथ ही कांग्रेस के साथी, कांग्रेस की ओर से सुब्रतो मुखार्जी ने जो बक्तव्य रखे है उसका विरोधिता कर रहा हूं। विरोधिता इसलिए कर रहा हूं क्योकि आज जो परिस्थिति देश की है इस परिस्थिति मे एक अंग राज्य सरकार, बामफ्रन्ट सरकार और इस सरकार द्वारा जो बजट पेश किया जा रहा है उस पर इस देश की परिस्थिति का प्रभाव नही पडेंगा एसा नही होसकता। यह असंभव है। सुब्रत बाबु ट्रेड युनियन के नेता है सब बातो को अच्छी तरह जानते हुए भी जिस तरह से वक्तव्य रखे वह, हमलोगों को, सदन को बखुबी गुमराह करने के लिए ही इस तरह का वक्तव्य रखे है यह कोई अस्वाभाविक बात नही है। साथ ही आंपको याद होगा १९९१ साल मे जिस समय कांग्रेस की सरकार ने ।।सोरगुल।।

**(Noise)**

**Mr. Dy. Speaker :** Mr. Atish Sinha, will your member shout like this? (interruption) Mr. Mukherjee when you were speaking, everybody was listening to you. Don't try to protect him and if he interrupts in this way

**(Noise)**

Please sit.

**Shri Atish Chandra Sinha :** The hon'ble member has called our member Shri Subrata Mukherjee as 'বেয়াকুব' Is this a parliamentary word?

**মিঃ ডেপুটি স্পিকার :** লগনদেও সিং আপনি বসুন।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** হিন্দীতে গালাগালি দিয়েছেন, স্যার, বেয়াকুব বলেছেন,

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি দেখি যদি এটা থাকে আমি বাদ দিয়ে দেব। There is a process in the House. এই হাউসে একটা প্রসেস আছে, এই হাউসে যদি কেউ অসত্য কথা বলেন, গালাগালি করেন, এটার প্রতিবাদ করার একটা পদ্ধতি আছে। You

can raise it. In that case I will allow you to say. He is always interrupting. লগনদেও সিং আপনি বলুন।

**श्री लगन देव सिंह** : माननीय डिपुटी स्पीकर सर, कांग्रेस के साथियो से कहना चाहता हुं कि आपलोग ध्यान से ममझने की कोशिश करे। मोजुदा परिस्थिति मे जो हालात है जिसपर विचार करना होगा। १९९१ मे कांग्रेस की सरकार थी दिल्ली मे उस समय आई०एम०एफ० और विश्व बैंक के दबाव में आर्थिक सुधार के नाम पर जो नीति अपनाया गया आज खुशी की बात है कि उस नीति के खिलाफ ही बाबु बोल रहे थे। उस समय कांग्रेस सरकार ने आर्थिक सुधार के नाम पर पब्लिक सेक्टर का नीजीकरण एवं सिक इण्डस्ट्रीज को राहत देने के बदले, बचाने के वदले बन्द की नीति अपनाई गई। साथ ही आपको कहना चाहता हूं मिल-जुलकर पहल करनी होगी। मैने जो कहा वह मेटर आफ रिकांडस। आपको यह कहना चाहता हूं कि जो दिल्ली मे आपकी जो नीति थी वर्तमान केन्द्रीय सरकार भी वही नीति का अनुसरण कर रही है, उसी नीति पर चल रही है। और बजट प्लेस मे देखा वही रिफलेकसन पर चल रही है। और यही सब कारण है वामफ्रन्ट सरकार चाहकर भी बहुत आगे कुछ करने मे असमर्थ हो जाती है। केन्द्रीय सरकार का मजदुर बिरोधी नीति के कारण असुविधा होती है। सुब्रत बाबु हमारी सरकार की कुछ नीति को स्वीकार भी किए है। मै एक बात कहना चाहता हूं मजदुरो का इण्डास्ट्रीयल रिलेसन बेहतर है। जहां पर ट्रेड युनियन मजदुरो के हक के लिए आन्दोलन कर रही है। आज आप विहार चले जाए, उतर प्रदेश, मध्य प्रदेश चले जाए। वहां मजदुर अपने हक के लिए आन्दोलन नही कर सकती। मैंगस्टार के जरिए मिल मालिक मजदुरों का शोषण करते हैं आज भी बंगाल इन्जिनियरिंग मे, जुट मे, टेक्सटाइल के क्षेत्र मे मजदुरो ने आन्दोलन के जरिए कुछ सुविधाए हासिल किया है जो देश के अन्य भागो मे नही है। लेकिन समस्या है कि राज्य सरकार की क्षमता सीमित होती है। और उस सीमित क्षमता के अन्दर मजदुरो के लिए काफी किया। विरोधी सदस्यों का यह आरोप सही नही है कि यह डिपार्टमेन्ट कुछ नही कर पा रही है। मजदुरो की समस्याए है लेकिन मजदुरो की हालत मे इम्प्रुभमेन्ट हुआ है। इसमे लेवर डिपार्टमेन्ट का योगदान है। आपलोग जो आरोप लगाए है वह सही नही हैं। पिछले दिनों ७५ हजार मजदुरों को जो लाक-आउट के बजह से परेशान थे डिपार्टमेन्ट की पहल एवं श्रम मंत्री की सक्रियता के कारण लाभ हुआ है। इसलिए मै कहना चाहता हूं कि आप जो आरोप लगाए है कि श्रम मंत्रालय का कोई काम नही है, कोई इसकी नही सुनता है, यह बात ठीक नही हैं।

मै श्रम मंत्री एवं हाउस का ध्यान इन्जिनियरिंग की ओर दिलाना चाहता हूं। इन्जिनियरिंग उधोग के क्षेत्र मे समस्याए है। सेन्ट्रल गवर्नमेन्ट की गलत नीति के कारण आज वेगन बनाने की कम्पनियां गम्भीर समस्याओं से जुझ रहा है। वेगन वनाने की कम्पनिया ब्रेथवेट, जेसप परेसानियों को झेल रही है। आज इसे रेलवे की ओर से आर्डर नही मिल रहा है। और यह कम्पनियां वन्द होने के कगार पर है। केन्द्रीय सरकार इस ओर कोई ध्यान नही दे रही है।

[2-40 – 2-50 p.m.]

हावड़ा औधोगकि नगरी है। यहां छोटे-छोटे सैकड़ो कारखाने पड़े है। इन कारखानो मे रोलिंग मिल की भरमार है। लेकिन आज रोलिंग मिल बन्द होने के कगार पर हैं। एक ओर राव मेटेरियल की क्राइसिस ओर दुसरी तरफ प्रेसर रेट बढ़ाने से मिल बन्द होने के कगार पर है। इसमे काम करने वाले मजदुरों की हालत काफी खराव है। इन्हे पी०एफ० या ई०एस०आई या अन्य कोई राहत नही मिलती है। केन्द्रीय सरकार की ओर से किसी प्रकार का कोई प्लानिंग नही है। इस ओर हमारी सरकार को विशेष नजर देना होगा। दुसरी समस्या ढ़लाई कारखानों की हैं। हावड़ा शहर ढ़लाई कारखानों से भरा हैं। यहां परिवेष दुषण की समस्या से कई कारखाने बन्द हो गये है। ढ़लाई कारखानो मे उपयोग में आने बाले रोव मेटेरियल की समस्या कम है। पर रिक्री की समस्या इसको बन्दी के कगार पर पहुंचा दिया हैं। अधिकांश जगह रेलवे और टेलिफोन के माल तैयार होते थे। यहां मजदुरो की हालत काफी खराव है। मै माननीय श्रम मंत्री से निवेदन करूँगा कि वो विशेष पहल करते हुए इन छोटे-छोटे उधोगों को बचाने के लिए कारगर कदम उठाए। इसके साथ-ही-साथ स्माल इण्डस्ट्रीज की अलग समस्या हैं। ये जो छोटे छोटे कुटीर उधोग है इनकी एक समस्या रोव मेटेरियल की समस्या है तो दुसरी समस्या खपत की है। एक समय सेफिल्ड नाम से विख्यात हावड़ा आज समस्याओं से जुझ रहा है। आज इन छोटे छोटे कुटीर उधोगों को बचाने के लिए केन्द्रीय सरकार और राज्य सरकार की प्रोटेकसन की आवश्यकता हैं। केन्द्र सरकार की गलत वाणिज्य और आर्थिक नीति का असर इन उधोगों पर पड़ रहा है। केन्द्रीय सरकार को टाटा, बिड़ला को किस तरफ अधिक लाभ पहुचाया जा सके इसकी चिन्ता न कि इन छोटे-छोटे कुटीर उधोगो को बचाने की चिन्ता। इस ओर श्रम मंत्री से पहल करने का अनुरोध करुगा जिससे इन कुटीर उधोगों को बन्द होने से बचाया जा सके एवं इनमें काम करने बाले मजदुरो की रोजी-रोटी चल सके। इस ओर हमारी सरकार को विशेष नजर देना होगा। इससे भी हमारे विरोधी सदस्य इनकार नही कर सकते कि कुछ क्षेत्रों मे हमारी सरकार काफी मजदुरों की सुविधा के लिए सराहनीय काम किया है। यह बहुत ही खुशी की बात है कि

बिड़ी मजदुरों के हितों के लिए सरकार ने सराहनीय काम किया है, बिड़ी मजदुरों के हितों मे काम हुआ हैं। राज्य सरकार बिड़ी मजदुरो, और बिड़ी से जुडें कामगारों ४ लाख ८७ हजार मजदुरों मे से ४ लाख १३ हजार मजदुरों के बीच एडेन्टीटी कार्ड दिया गया है। उनके लड़को को पड़ने की सुबिधा किया गया है। उनके परिबारों के लिए राहत का काम किया गया है, इन्सयोरेन्स की सुविधा किया गया है। मगर दुसरी ओर लोडिंग-अनलोडिंग से जुड़े लाखों मोटिया मजदुरों की ओर किसी का ध्यान नही जाता है। मेडिकल और पी०एफ० की सुविधा तो दुर इनको जीवकोपार्जन की सामान्य सुविधा नही मिल पाती है। इस ओर हमारी सर्वहारा सरकार को देखना होगा। आप चुप रहिए। आपलोगों के कथनी और करनी एक नही है। टेन्डल एक्ट मे इनकी सुविधाओं के लिए काफी कुछ कहा गया है मगर अभी भी वह रुपांतरित नही हुआ है। रिक्सा व ठेला चालकों की भी कुछ अपनी समस्या है। आप जानते है कि हमारी सरकार मजदुरों के लिए काफी कुछ किया है लेकिन अभी भी कुछ छोटी-मोटी समस्या रह गयी है, इसे भी देखना होगा। मै माननीय श्रम मंत्री का ध्यान रिक्सा चालको, ठेला चालको की ओर दिलाना चाहता हुं। वहरमपुर, वर्दमान, सिलिगुड़ी आदि शहरो मे रिक्सा और ठेला के उपर ट्रान्सपोर्टेशन किया जाता है। प्रायः यह देखा जाता है। १५ वर्ष २० वर्ष रिक्सा चलाने के बाद रिक्सा चालक टी०बी० के शिकार हो जाते है। इसके लिए किसी प्रकार की कोई सुविधा नही है। इसलिए मै माननीय मंत्री से अनुरोध करुगा कि इन छोटी-मोटी समस्याओ को पहल कर कोई सुविधा की इन मजदुरों के लिए एसी कोई स्कीम हो जिसके आधार पर इन रिक्सा श्रमिकों को कुछ प्रोत्साहन दिया जा सके। जिस तरह की सुविधा विड़ी मजदुरो को दी जा रही है, मेडिकल बगैरह की सुविधा दिया जा सके इस ओर मंत्री महोदय पहल करेंगे।

इसके साथ ही मै अनइम्पलाइमेन्ट की ओर विशेष नजर दिलाना चाहता हूं। इससे मंत्री महोदय भी चिन्तत हैं और सरकार भी। मंत्री महोदय ऐसी व्यवस्था करेंगे जिससे इम्पलाइमेन्ट की अनिवार्यता जरुरी हो। कभी-कभी देखा यह जाता है कि कोई लड़का सर्विस पा गया है फिर भी इम्पलाइमेन्ट एक्सचेन्ज मे नाम दर्ज है इस ओर मजर देने की आवशयकता है। इसके साथ ही पी०एफ० ओर ई०एस०आई० मे मिस मैनेजमेन्ट के कारण श्रमिको को इसके सुविधा से कभी-कभी बंचित हो जाना पड़ता है। होता यह है कि मालीक पी०एफ० मे पैसा जमा ही नही करते है। सरकार के चाहने के बाद भी सेन्ट्रल गवर्नमेन्ट की गलत नीति ओर कानुनी आड़ लेकर मालिक बच जाते है। ई०एस०आई० सिस्टम कुछ पेचीदा है। वर्तमान मे यह ५०% सेन्ट्रल गवर्नमेन्ट और ५०% राज्य सरकार का ज्वाइन्ट भेन्चर है। इसी तरह का समझोता

है। परन्तु अब सेन्ट्रल गवर्नमेन्ट का इन्टेन्सन है कि १००% स्टेट गवर्नमेन्ट इसका वहन करे। इस तरह की मुशकिलों के कारण राज्य सरकार को परेसानिया होती है। यह मुमकिन नही है। इसलिए जिस तरह से ई०एस० आई द्वारा सुविधा मजदुरों को प्रदान किया जाना चाहिए वह संभव नही हो पा रहा है। इसलिए हम सबों को केन्द्रीय सरकार पर दबाब डालना होगा जिससे आने वाले दिनो मे मजदुरों को बेहतर सुविधा मिल सके। आज जो पुरे देश की परिस्थिति है, पुरे देश का जो औधोगिक ढ़ाचा है वह चरमरा गया है। एक बार फिर केन्द्र सरकार की जन विरोधी नीति के खिलाफ एक वन्ध होकर आन्दोलन करना होगा। मजदुरो को तभी उसका हक मिल सकेगा। इसके साथ ही जो आन्दोलन तीसरा जुलाई को पुरे इण्डस्ट्रीयल क्षेत्र मे होने जा रहा है इसे पुरा समर्थन कर इसमे दल और मत विभेद भुलाकर शामिल होगे यही आशा के साथ अपनी वात खत्म करता हूं।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী জ্যোতি চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী তাঁর দপ্তরের ব্যয়-বরাদ্দ পাস করানোর জন্য যে বিবৃতি রেখেছেন, আমি তার বিরোধিতা করছি। উনি পশ্চিমবঙ্গের শ্রমিকের যে চিত্র তুলে ধরতে চেয়েছেন তার সঙ্গে বাস্তবে কোনও মিল নেই। এটা অন্ধের হস্তী দর্শনের সমান। মাননীয় শ্রমমন্ত্রী নিশ্চয়ই জানেন, বর্তমানে শ্রমিকরা এই রাজ্যে বামফ্রন্টের মালিক ঘেঁষা নীতির ফলে দিশেহারা হয়ে পড়েছে। কয়েক বছর আগে মার্কসবাদী বন্ধুরা কারখানার দেওয়ালে-দেওয়ালে লিখতেন, শ্রমিক শ্রেণী লড়াইয়ের হাতিয়ার। আজকে কিন্তু দেখছি, মালিক শ্রেণী তাদের লড়াইয়ের হাতিয়ার হয়ে দাঁড়িয়েছে। মাননীয় শ্রমমন্ত্রী পশ্চিমবঙ্গে মালিক-শ্রমিক সম্পর্কের শান্তিপূর্ণ সহবস্থানের কথা বলেছেন। কিন্তু পরিসংখ্যানে তা প্রমাণ করে না। মাননীয় মন্ত্রী মহাশয় কর্ম-বিরতির যে পরিসংখ্যান দিয়েছেন সেটা হচ্ছে ১৭৪। এটা গত বছরের তুলনায় বেশি। তাছাড়া যেসব কারখানায় ৫০ জনের কম শ্রমিক কাজ করেন যাদের নোটিশ দিয়ে কারখানা ক্লোজার করতে হয় না, ছাঁটাই করতে হয় না—মাননীয় মন্ত্রীর নজরে থাকলেও পরিসংখ্যানে তা আনেননি। উনি লে-অফের কথা বলেননি। কিন্তু সরকারি সূত্রের পরিসংখ্যান থেকে দেখা যায়, ৫ হাজার ৯৩০টি লে-অফের ঘটনা ঘটেছে এবং ছাঁটাই হয়েছে ৫ হাজার ২১৪টি অথচ আপনার বক্তব্যে কোথাও এটা আমরা দেখতে পাইনি। আপনি বলেছেন, ১৯৯৭ সালে শিল্প-বিরোধ হয়েছে ৫ হাজার ৭২৪ আর নিষ্পত্তি হয়েছে ২ হাজার ৭৮৪। এই পরিসংখ্যান দেখলেই বোঝা যাবে আপনার দপ্তর কতটা তৎপর। আসলে, তাঁকে আমি দোষ দেব না, এই কন্সিলিয়েশন অফিসাররা মালিক পক্ষকে ডেকে পাঠালে তারা বেশির ভাগ সময়ে তাদের ডাকে সাড়া দেন না। এমন কি মন্ত্রী

মহাশয়ের ডাকেও সাড়া দেন না। এর জন্য অর্থাৎ এই মালিক পক্ষকে মিটিং-এ আনতে যাতে বাধ্য করা যায় সেইরকম আইন সরকার করতে পারেননি।

মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে শ্রম আদালত, ইন্ডাস্ট্রিয়াল ট্রাইব্যুনালে হাজার হাজার মামলা জমা হয়ে আছে। স্যার, আমাদের রাজ্যে শ্রম আদালত, ইন্ডাস্ট্রিয়াল ট্রাইব্যুনালের সংখ্যা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। গতবারের বাজেটে দুটি শ্রম আদালতের জন্য টাকা ধার্য ছিল কিন্তু তা স্যাংশন করানো যায়নি এবং সেই দুটি কোর্টও চালু হয়নি। অর্থমন্ত্রী ও শ্রমমন্ত্রীর লড়াই-এর জন্য এটা চালু হল না কিনা তা আমরা জানি না কিন্তু বাস্তবে দেখছি সেই দুটি শ্রম আদালত চালু হয়নি। স্যার, অবাক ব্যাপার, শ্রম আদালত বসে দুটার সময়। বিচারপতিরা অন্য জায়গায় কাজ সেরে এখানে আসেন। এটাই একমাত্র সংস্থা যেখানে দুটো থেকে কাজ আরম্ভ হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের এদিকে নজর আছে কিনা জানি না। এই হচ্ছে বাস্তব চিত্র। স্যার, আপনি জানেন, শ্রম সম্মেলনের সিদ্ধান্ত অনুযায়ী ৫ বছরের ন্যূনতম মজুরির পরিবর্তন করা একান্ত প্রয়োজন এবং বাধ্যতামূলক কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে অসংগঠিত ক্ষেত্রে দেখা যাচ্ছে ১৫ বছর, কোন কোন ক্ষেত্রে ২০ বছরেও ন্যূনতম মজুরির পরিবর্তন হয়নি। তারপর সারা দেশে ৫৯ ধরনের কাজের জন্য ন্যূনতম মজুরি ধার্য করা আছে। কিন্তু পশ্চিমবঙ্গে মাত্র ৪২ ধরনের কাজের জন্য এই ন্যূনতম মজুরি ধার্য বা ঠিক করা আছে। এর থেকেই বোঝা যাচ্ছে শ্রমিকদের প্রতি এই সরকার কতটা উদাসীন। আমাদের রাজ্যে কনট্রাক্টর লেবারের আইন আছে। আমরা দেখতে পাচ্ছি নতুন ছোট ছোট যেসব কারখানা হচ্ছে সেখানে স্থায়ী কর্মী বলে কেউ থাকছেন না, সবই কনট্রাক্টর লেবার। বড় এবং মাঝারি কারখানাতেও বেশিরভাগ জায়গাতে স্থায়ী এবং দীর্ঘমেয়াদী কাজে কনট্রাক্টর লেবার নিযুক্ত করা হচ্ছে। ১০/১৫ বছর এই সমস্ত জায়গাতে কাজ করেও তারা পার্মানেন্ট হচ্ছে না, কনট্রাক্টর লেবার হিসাবে কাজ করে যাচ্ছে। বড় বড় কারখানাতে নতুন করে আবার কনট্রাক্টর প্রবেশ করছে মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিচ্ছি, আমাদের রাজ্যে যে দু/তিনটি মুখ্য ইণ্ডাস্ট্রি আছে—জুটের কথা ধরুন, জুটমিলগুলিতে পার্মানেন্ট কর্মী সংখ্যা ক্রমশ কমছে এবং অপর দিকে ভাউচারওয়ালা কর্মী সংখ্যা এবং বদলি কর্মী সংখ্যা বাড়ছে। এই ধরনের কর্মী বাড়তে বাড়তে মোট কর্মীর ৩০/৫০ শতাংশ তারাই হয়ে গিয়েছে।

[3-00 – 3-10 p.m.]

তাহলে শ্রমিকদের অসহায় অবস্থার কথা আপনি নিশ্চয়ই উপলব্ধি করতে পারতেন। মহারাষ্ট্রের সরকার যখন শ্রমিকদের স্বার্থে, তুলো চাষীদের স্বার্থে কটন কর্পোরেশন করতে পেরেছেন কংগ্রেস আমলে, তখন জুটমিলগুলি পশ্চিমবঙ্গে থাকা সত্ত্বেও আপনি জুট কর্পোরেশন করতে পারছেন না কেন? আজকে সেজন্য জুট নিয়ে ফাটকা হচ্ছে,

বছরে একবার করে জুটমিল বন্ধ হয়ে যাচ্ছে। এই জুট মিলের মালিকরা, ই. এস. আই. এবং পি. এফ মিলিয়ে সারা পশ্চিমবাংলার মেজর জুটমিলের মালিকরা ৩ শত কোটি টাকা শ্রমিকদের আত্মসাৎ করে বসে আছে। রাজ্য সরকারের শ্রম দপ্তর ৫ কোটি টাকা ই. এস. আই এবং পি. এফ মিলিয়ে আত্মসাৎ করে বসে আছে, সেই টাকা এখনও জমা পড়েনি। আজকে পশ্চিমবঙ্গে শ্রমিকদের কি অবস্থা তার একটা চিত্র আমি তুলে ধরছি। আজকে আমাদের এখানে ১২টি কটন ইণ্ডাস্ট্রি এন. টি. সি'র, এই সম্পর্কে সরকার সঠিক ভূমিকা দেখাতে পারছেন না। তারা বহুদিন ধরে নীরব ছিলেন। আজকে কেন্দ্রীয় সরকার এই কারখানাগুলি দিয়ে দিতে চাচ্ছেন, কোনও লায়েবিলিটিজও রাখতে চাইছেন না, তা সত্ত্বেও রাজ্য সরকার নিতে চাচ্ছেন না। আমি আপনাকে অনুরোধ করব যে, এন. টি. সি'র এই ১০ হাজার শ্রমিক কর্মচারীর কথা চিন্তা করে যত তাড়াতাড়ি সম্ভব তাদের বাঁচাবার জন্য চিন্তা-ভাবনা করুন। এর সঙ্গে আমি আর একটা কথা আপনাকে মনে করিয়ে দিতে চাই। এই যে শ্রম কল্যাণ পরিষদ আছে, সেখানে প্রায় ১০০ জন কর্মচারী ২২ বছর কাজ করছেন, কিন্তু তারা আজও সরকারি চাকরির স্বীকৃতি পায়নি। তাদের পানিশমেন্ট হয় সরকারি আইন অনুযায়ী, অন্যান্য সব কিছু হয় সরকারি আইন অনুযায়ী কিন্তু তারা আজ পর্যন্ত সরকারি চাকুরির স্বীকৃতি পায়নি। যদি সরকারের মনোভাব হয় বে-সরকারি মালিকের মতো তাহলে এটা অত্যন্ত দুঃখের কথা। তারা আজও সরকারের ক্যাজুয়াল হিসাবে খাটছে। আমি অনুরোধ করব যে, আপনি এই বিষয়গুলির প্রতি একটু দৃষ্টি দেবেন এবং সামগ্রিকভাবে শ্রমিকদের কথা ভাববেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন, তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে কিছু বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে আজকে শিল্প সঙ্কট প্রচণ্ড ভাবে দেখা দিয়েছে এবং তারই ফলে লে অফ, ছাঁটাই একটা ভয়ানক আকার ধারণ করেছে। সারা দেশে ৪ লক্ষের উপরে কারখানা বন্ধ রয়েছে।

[3-10 – 3-20 p.m.]

সেখানে শিল্পপতিরা বলছেন যে, শিল্পে মন্দা, শিল্পে উৎপাদিত পণ্যের বাজার নেই। কিন্তু একথা ঠিক নয় যে, বাজার নেই। কথাটা সম্পূর্ণ মিথ্যা। শিল্পে উৎপাদিত পণ্য সামগ্রীর যথেষ্ট বাজার আমাদের দেশের মধ্যেই রয়েছে। আজকে যে কারখানাগুলি ধুঁকছে, দুই-একটি উদাহরণ দিই তাহলে বুঝতে পারবেন, কাপড়ের কলগুলো ধুঁকছে। আমাদের দেশে এখনও অনেক মানুষ আছে যাদের দুই-একখানার বেশি কাপড় নেই। আমাদের দেশে বহু মায়েরা রয়েছেন যারা কাপড়ের কথা ভাবতে পারেন না, একখানা

ফাটা কাপড় দিয়ে তাদের চালাতে হয়। এরকম মানুষের সংখ্যা আমাদের দেশে লক্ষ লক্ষ, কোটি কোটি। এরা যদি দু-তিনখানা মোটা কাপড় কিনতে পারতেন তাহলে দেশের মধ্যে যে চাহিদা হত তার ফলে বন্ধ কারখানাগুলি খুলতে পারত। আজকে সাইকেল ইণ্ডাস্ট্রি ধুঁকছে, এদিকে মোটর সাইকেল চালু হয়েছে। কাজেই সাইকেলের চাহিদা নেই এটা ঠিক নয়। কাজের মানুষ বাজারে আসছেন, ছাত্রছাত্রীরা স্কুল কলেজে যাচ্ছে। এক্ষেত্রে তাদের সাইকেলের প্রয়োজন রয়েছে। কাজেই কোটি কোটি মানুষের মধ্যে সাইকেলের যে চাহিদা রয়েছে সেগুলো যদি তারা কিনতে পারতেন তাহলে সাইকেল ইণ্ডাস্ট্রি চলতে পারত। কাজেই দেশের মধ্যে বাজার রয়েছে। কারখানার মালিকরা বলছেন যে, বাজার নেই, কিন্তু আমরা বলছি, বাজার আছে, কিন্তু তাদের ক্রয়ক্ষমতা নেই। আজকে দেশের ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করেন, কিন্তু তাদের হাতে জমি নেই। স্বাধীনতার ৫০ বছর পরে আজও ভূমি সংস্কার হয়নি, অথচ কৃষির গর্ভেই শিল্পের বিকাশ ঘটে। আমাদের দেশে মুষ্টিমেয় মানুষের হাতে জমি রয়েছে। ভূমি সংস্কার হয়নি বলে এখনও লক্ষ লক্ষ বিঘা জমি জোতদারদের হাতে রয়ে গেছে। পশ্চিমবঙ্গের পাশেই বিহার রাজ্য। সেখানে এক একজন জোতদারের হাতে লক্ষ লক্ষ বিঘা জমি রয়েছে। তাদেরই একজন বিনোবা ভাবের ভূদান যজ্ঞে ৫০ হাজার একর জমি দেবার পর তার হাতে ৪০ হাজার একর জমি রয়ে গেছে। ওখানে নব পরিণীতা স্ত্রীকে তুলে দিতে হয় জোতদারের হাতে। উঁচু পিঁড়িতে তারা বসতে পারেন না সেখানে। কাজেই যতদিন পর্যন্ত ভূমি সংস্কার না হবে, যতদিন পর্যন্ত ঐসব জমি গরিব মানুষের মধ্যে বন্টন করা না যাবে, ততদিন পর্যন্ত মেহনতি মানুষ ক্রয় ক্ষমতা ফিরে পাবেন না এবং ততদিন পর্যন্ত শিল্পের সঙ্কট আরও খারাপ জায়গায় পৌছাবে। আমাদের রাজ্যের কয়েকটি মিল সম্পর্কে বলছি যে, বাউরিয়া কটন মিল বন্ধ হয়ে রয়েছে। সাইনাপ ইনভেস্টমেন্ট বন্ধ হয়ে রয়েছে ফুলেশ্বরে, কাজোরিয়া জুটমিল বন্ধ হয়ে যাওয়ার অবস্থায় পৌছেছে। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে ডানবার কটন মিল বহুদিন যাবদ বন্ধ হয়ে রয়েছে। বহু শ্রমিক মারা গেছেন সেখানে। ঐ মিলের শ্রমিকরা ভীষণ সঙ্কটের মধ্যে রয়েছেন, পঞ্চায়েত নির্বাচনের আগে ২৭শে মে অন্নপূর্ণা কটন মিল বন্ধ হয়ে গেছে। দ্বিপাক্ষিক ত্রিপাক্ষিক আলোচনা কয়েকবার হল অদ্যাবধি মিল খোলার কোন রাস্তা আমি দেখতে পাচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যাতে এই মিলগুলি খোলা যায় তার ব্যবস্থা তিনি যেন করেন। তাহলে কাজহীন শ্রমিকরা কাজ পাবে, তাদের সুরাহা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে সংগঠিত শ্রকিমদের থেকে অসংগঠিত শ্রমিকদের সংখ্যা বেশি তারাই আমাদের দেশে সব চেয়ে বেশি নিষ্পেষিত এবং নিপীড়িত। আমাদের দেশের ট্রেড ইউনিয়ন আন্দোলনের দীর্ঘ ইতিহাস আছে, দীর্ঘ সংগ্রামের ইতিহাস আছে। বহু সংগ্রাম এবং লড়াই-এর মধ্যে দিয়ে ট্রেড ইউনিয়ন

আন্দোলনের মধ্যে শ্রমিকরা বিভিন্ন দাবি-দাওয়া আদায় করে নিয়েছে। কিন্তু এটা লক্ষ্ণীয় যে, আমাদের দেশে অসংগঠিত শ্রমিকদের নেতৃত্ব দেওয়ার ক্ষেত্রে যে দায়বদ্ধতা—সংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে ট্রেন ইউনিয়নের যেটা ছিল—সেটা আমাদের দেশে ঘটেনি। একটা ট্রেন লাইন দিয়ে একটা ট্রেন যাচ্ছে, তার একটা ইঞ্জিন ১৫/২০টা বগি নিয়ে যাচ্ছে। এই ট্রেনের ইঞ্জিনটা যদি ট্রেড ইউনিয়ন ধরি এবং বিভিন্ন যে বগি নিয়ে যাচ্ছে তাদের যদি বিভিন্ন সংস্থার শ্রমিক ধরি বিভিন্ন ডিপার্টমেন্টের শ্রমিক ধরি তাহলে দেখা যাবে ১৫টি বগি যদি ইঞ্জিন নিয়ে যায় তাহলে দুটি সংগঠিত ক্ষেত্রে এবং অসংগঠিত ক্ষেত্রে হবে ১২-১৩টি। আমাদের দেশে যে অসংগঠিত শ্রমিক আছে তার মধ্যে বেশির ভাগ হচ্ছে কৃষি শ্রমিক এবং শিশু শ্রমিক। তাদের আজ পর্যন্ত সংগঠিত করে তাদের জন্য কেন্দ্রীয় স্তরে কোনও আইন আজ পর্যন্ত করা গেল না। তারা কঠিন অবস্থায় দিন কাটাচ্ছে। ক্ষেতমজুরদের সুযোগ-সুবিধা সুনিশ্চিত করতে আমরা কেন্দ্রীয় সরকারকে বারে বারে বলেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আজও দাবি করছি যে কেন্দ্রীয় সরকার যেন ক্ষেত-মজুরদের জন্য আইন প্রণয়ন করেন। এই জন্য বলছি, সব থেকে নিষ্পেশিত নিপীড়িত এবং বঞ্চিত হল এই ক্ষেতমজুর। তারা বছরে ১০০ দিনের বেশি কাজ পায় না। আমাদের পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এবং ভূমিসংস্কারের মধ্যে দিয়ে আমাদের এই রাজ্যে তারা বছরে ২০০ দিন কাজ পাচ্ছে। আমাদের দেশে এই জাতীয় শ্রমিকদের মধ্যে ৯ কোটির উপর মহিলা শ্রমিক রয়েছে। এটা ঘটনা যে আমাদের দেশ ৫০ বছর স্বাধীন হয়েছে, যখন একজন মহিলার স্বামী অসুস্থ, যখন সেই মহিলা সন্তানসম্ভবা, যখন তার ছেলেমেয়েরা ক্ষিদের তাড়নায় ভাত দাও ভাত দাও চিৎকার করছে তখন সেই মহিলাকে মাঠে ক্ষেতমজুরি করতে যেতে হয়। তখন তাকে এক মাঠ থেকে ধানের বীজ উপড়ে অন্য মাঠে যেতে হয়, মাঠেই তার প্রসব বেদনা ওঠে এবং মাঠেই তার প্রসব হয়। স্বাধীনতার ৫০ বছর হয়ে গেল ৯ কোটি মহিলাকে কৃষি শ্রমিকের কাজ করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে আইন প্রণয়ন করা দরকার এদের জন্য। আমি দাবি করছি এই আইনগুলি করা দরকার। সেইগুলি হল, ট্রেড ইউনিয়ন অধিকার, কাজের গ্যারান্টি, ন্যূনতম মজুরি দেওয়ার গ্যারান্টি, বিরোধ নিষ্পত্তির জন্য কার্যকর প্রশাসনিক ব্যবস্থা, পুরুষ ও মহিলাদের সম কাজ সম বেতন, মহিলাদের গর্ভাবস্থায় বিশেষ সুযোগ, দুর্ঘটনা ও মৃত্যুজনিত ক্ষতিপূরণ, চিকিৎসার সুযোগ, ৬০ বছর বয়েসে পা দিলে ক্ষেতমজুরদের পেনশন, সামাজিক নিরাপত্তা তহবিল, কল্যাণ তহবিল, সকলের কাজের সুনিশ্চিত ব্যবস্থা করার জন্য বিশেষ তহবিল এবং ক্ষেতমজুরদের জন্য পৃথক শ্রম দপ্তর। কেন্দ্রীয় সরকার এই সমস্ত বিষয়গুলি যাতে আইনের আওতায় আনেন তার জন্য দাবি জানাচ্ছি।

[3-20 – 3-30 p.m.]

এর সাথে সাথে যে কথাটি বলব, আমরা দীর্ঘদিন ধরে ক্ষেতমজুর আইন, পৃথক ক্ষেতমজুর আইনের জন্য দাবি করে আসছি। এর পিছনে আমাদের যুক্তি হল, ১৯৭৪ সালে বামপন্থীরা ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে কেরালায় এগ্রিকালচারাল ওয়ার্কার্স অ্যাক্ট চালু হয়। এই আইনের সঙ্গে সঙ্গতি রাখার পরপরই এটা কার্যকর হয়েছে। ত্রিপুরাতে বামপন্থীরা ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে এগ্রিকালচারাল ওয়ার্কার্স অ্যাক্ট ১৯৪৮ সালে চালু হয়। তাহলে পশ্চিমবাংলায় এই আইন চালু করার ক্ষেত্রে অসুবিধা কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন করছি, আমাদের রাজ্যে কেরালা এবং ত্রিপুরার মতো একটা আইন প্রণয়ন করা হোক। এই আইনের মধ্যে এই বিষয়গুলো থাকা প্রয়োজন—গ্রামে পৃথক ভাবে শ্রম দপ্তর খুলে পঞ্চায়েত স্তরে রুর‍্যাল লেবার ইন্সপেক্টর, ব্লকস্তরে রেজিস্ট্রেশন অফিসার এবং আইডেন্টিটি·কার্ড দেবার ব্যবস্থা করা, জেলাস্তরে কনসিলিয়েশন অফিসার, রাজ্যস্তরে এগ্রিকালচারাল ওয়ার্কর্স ট্রাইব্যুনাল করা হোক। কাজের গ্যারান্টি দেওয়ার ক্ষেত্রে এগ্রিকালচারাল কোর্ট গঠন করা হোক, যেখান থেকে সরকারি ও বেসরকারি ক্ষেত্রে শ্রমিক সরবরাহ করা হবে। বড় কৃষক, শ্রমিক, রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার মিলিত ভাবে একটা তহবিল করবে। সেখান থেকে যখন কাজের ব্যবস্থা করা যাবে না, তখন জীবনধারণের জন্য খাদ্য ও সমতুল্য অর্থ দেবে। বার্ধক্য ভাতা, বিমা ব্যবস্থা থাকবে। এমন একটা সার্বিক আইন প্রণয়নের জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন করছি। মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব রেখেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের শ্রমমন্ত্রী ১৭৮০ কোটি টাকার যে বাজেট প্রস্তাব পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাটমোশনের সমর্থনে বক্তব্য রাখছি। শ্রমমন্ত্রী এখানে রয়েছেন। বহু সময়ে ওঁর কাছে আমাদের যেতে হয় যেহেতু শ্রমিক এলাকা থেকে আমরা এই বিধানসভায় এসেছি আজকে এই কথা বলতে আমার বিন্দুমাত্র লজ্জা হচ্ছে না যে, রাজ্যের শ্রম দপ্তর শ্রমিক শোষণের একটি কারখানায় পরিণত হয়েছে। আজকে এই শ্রমিকদের উপরে মালিকরা যে অত্যাচার চালাচ্ছে, শ্রম দপ্তর তাকে সমর্থন করে যাচ্ছে আজকে আমি এখানে যখন বক্তব্য রাখছি তখন পশ্চিমবাংলার শতশত শ্রমিক অনাহারে আত্মহত্যা করছে। আমি আপনার বাজেটের বিরোধিতা করে বক্তব্য রাখতে এসেছি। সারা রাজ্যে প্রায় দু'লক্ষ চটকল শ্রমিক আছে। ৪৯টি চটকল এবং দু'লক্ষ চটকল শ্রমিকের সঙ্গে জড়িত লক্ষ লক্ষ পাটচাষী। চটকলগুলিতে ন্যূনতম যে শ্রমিক থাকা

উচিত ছিল তা নেই। স্থায়ী শ্রমিকদের হঠিয়ে দিয়ে স্পেশ্যাল বদলী এবং স্লিপ প্রথায় কাজ করানো হচ্ছে, এটা আপনার গোচরে আছে। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, এখানে আপনি দেখিয়েছেন যে, আপনি একটা কমিটি করেছিলেন ২/১/৯৫ তারিখে। এই কমিটিকে আপনি বলেছিলেন এক মাসের মধ্যে রিপোর্ট দিতে। ওয়ান ম্যান ছিল এই কমিটিটা এই কমিটির কর্তা ছিলেন, আপনি যাঁকে অনুসন্ধান করে রিপোর্ট দেবার জন্য বলেছিলেন, তাঁর নাম ছিল অরিজিৎ চৌধুরি। সেই কমিটির কথা এই হাউসে বলুন। স্লিপ প্রথায় যেটা বলা যায় মধ্যযুগীয় প্রথা, সেই প্রথাতে এখনও শ্রমিকদের ৩৫টাকায় খাটাচ্ছেন। এইভাবে ৩৫টাকা দিয়ে স্লিপ প্রথায় শ্রমিকদের বলা হচ্ছে—তোমরা স্লিপ প্রথায় কাজ চাও তো কর। এই জিনিস কখনোই বরদাস্ত করতে পারা যায় না। এই জিনিস কি করে আপনার শ্রমমন্ত্রী থাকাকালীন হতে পারে জানি না। আপনার আমলাদের যে পুষে রেখেছেন তাদের হাজার হাজার টাকা বেতন বাড়ছে। আর চটকলে যেখানে ৫ হাজার শ্রমিক ছিল, সেটা কমে এসে এখন ৩ হাজারে দাঁড়িয়েছে। আজকে চটকলে শ্রমিকদের কাজ করতে গেলে স্লিপ প্রথার ভিত্তিতে কাজ করতে হয়, এর চেয়ে লজ্জার আর ঘৃণার আর কি থাকতে পারে। এই অবস্থার মধ্যেও আপনারা বলেন যে আপনারা কি শ্রমিক দরদী। আজকে ৩৫ টাকা হারে শ্রমিকদের কাজ করতে হচ্ছে আপনি যে ওয়ান ম্যান কমিটি করেছিলেন, তার রিপোর্ট কি হল সেটা আপনি আপনার বাজেটের জবাবি ভাষণে উত্তর দেওয়ার সময়ে বলবেন। আপনি আপনার বাজেট বক্তৃতায় এই কমিটির রিপোর্ট প্লেস করে তার উত্তর দেবেন। আজকে কারখানা বন্ধ হলে, কারখানা লক আউট হলে, ওয়ার্ক সাসপেনশন হলে তো আপনি শ্রমমন্ত্রী, আপনার কাছেই কৈফিয়ত চাইব। কিন্তু অত্যন্ত আশ্চর্যের সঙ্গে দেখলাম যে ডানলপ কারখানা বন্ধ হল ৮ই ফেব্রুয়ারি, সেদিন সকালে আমি আপনাকে প্রথমে ফোনে ওই খবর জানালাম। এমন একটা আপনার শ্রম দপ্তরের অফিসারদের বসিয়ে রেখেছেন যে, তারা জানলপ কারখানা বন্ধ হল সেই খবরটা আপনাকে দেয়নি। আপনার ডিস্ট্রিক অফিসার রয়েছে, এ এল সি, ডি এল সি, লেবার কমিশনার, লেবার সেক্রেটারি রয়েছেন তারা কেউ আপনাকে খবর দিল না যে ডানলপ কারখানা বন্ধ হয়ে গেছে। ঘটনাটা শুনুন—সব সদস্যরা জানুন—৮ই ফেব্রুয়ারি কারখানা বন্ধ হল। আর ডানলপের মালিক মনু ছাবারিয়া ১২ই জানুয়ারি, ১৯৯৮ সাল, কারখানাটি বি আই এফ আরে যাওয়ার জন্যে অ্যাপ্লাই করেন। সেটা আপনিও জানেন, মুখ্যমন্ত্রীও জানেন, ইণ্ডাস্ট্রিয়াল মিনিস্টার, শিল্প পুনর্গঠন মন্ত্রীও জানেন। ১২ই জানুয়ারি ৯৮ সাল, বি আই এফ আরে যাওয়ার জন্যে কারখানার মালিক ঘোষণা করলেন, আর ৮ই ফেব্রুয়ারি কারখানা বন্ধ হল। ৩১শে মার্চ আই ডি বি আই ডানলপ অপরেটিং এজেন্সি হিসাবে রিপোর্ট দিতে বলল বি আই এফ আরকে যে, হোয়েদার ডানলপ ইজ সিক অর নট। আর ৮ই এপ্রিল যে মিটিং হল সেটা কি অস্বীকার করতে পারবেন যে,

ওই মিটিংয়ে আপনার মন্ত্রিসভার আজকে অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত ছিলেন, ওই মন্ত্রিসভায় নরেন দে ছিলেন, ওই মন্ত্রিসভায় বিদ্যুৎ গাঙ্গুলি ছিলেন। আপনারা সকলে সেখানে ছিলেন এবং আমাকেও ডেকেছিলেন। সেখানে আপনাদের দলের রূপচাঁদ পালও ছিলেন, সেখানে মুখ্যমন্ত্রী ঘোষণা করলেন যে ডানলপ কারখানাটিকে ম্যানেজিরিয়াল টেকওভার বা অস্থায়ী অধিগ্রহণ করা হবে। অধিগ্রহণ করে নতুন প্রোমোটার খোঁজা হবে। নতুন প্রোমোটারের হাতে অধিগ্রহণের কাজ এগিয়ে যাবে এইভাবে মিটিং-এ একথা বললেও আপনারা জানতেন যে ১২ই জানুয়ারি কারখানাটি বি আই এফ আরে পাঠানোর জন্য মনু ছাবাড়িয়া অ্যাপিল করেছেন, ৮ই ফেব্রুয়ারি কারখানাটি বন্ধ হল আর ৩১শে মার্চ আই ডি বি আই জানতে চাইল বি আই এফ আরের কাছে এবং ৮ই এপ্রিল মাননীয় মুখ্যমন্ত্রী সবার সঙ্গে মিটিং করলেন। তার মানে সমস্ত ঘটনাই আপনাদের নলেজে ছিল এবং মুখ্যমন্ত্রীরও গোচরে ছিল। তিনি জেনেশুনে কি করে বললেন যে ডানলপ অধিগ্রহণ করব এবং প্রেসকে ডেকে বললেন যে ডানলপ অধিগ্রহণ করা হবে। অথচ এই সভাতেই সুব্রতবাবুও ছিলেন, এই সভাতেই শিল্প পুনর্গঠন দপ্তরের মন্ত্রী মৃণাল ব্যানার্জি কি কথা বললেন—কারখানাটি বি আই এফ আরে বিচারাধীন আছে। এইভাবে রাজ্যের মুখ্যমন্ত্রী রাজ্যের অর্থমন্ত্রী, কৃষিমন্ত্রী, লোকাল বিধায়ক, এবং লোকাল এম. পি-দের কাছে ঘোষণা করলেন যে ডানলপ ম্যানেজেরিয়াল টেকওভার করব।

[3-30 – 3-40 p.m.]

আপনি বলুন, সঠিক তথ্য এই হাউসে বাজেট বক্তৃতাতে দেবেন। এর রহস্য কি, রহস্য কোথায়? ছাবারিয়ার সঙ্গে কিসের আঁতাত? দীর্ঘ ৪ বছর ধরে ডানলপকে শোষণ করল, এক্সপ্লয়েট করল, শ'ওয়ালেশকে শোষণ করল, বেঙ্গল কেমিক্যালকে শেষ করল, সারা পশ্চিমবাংলায় ৫টি কারখানাকে সাইফন করে টাকা আত্মসাৎ করে দুবাইতে গিয়ে বসে আছে। আপনিও জানেন, যিনি মুখ্যমন্ত্রী তিনি ঘোষণা করে দিলেন, আমরা ম্যানেজেরিয়াল টেক-ওভার করব, তার কি হল, আজকে এর জবাব দেবেন, আপনার বিন্দুমাত্র লজ্জা লাগছে না, সেই সভায় আপনিও ছিলেন। আপনি শ্রমমন্ত্রী, ট্রেড ইউনিয়ন-এর লোকেরা আপনার কাছে জানতে গেলে আপনি বলছেন এটা অসীম দাশগুপ্ত দেখছেন। শ্রম দপ্তর তাহলে কে চালাচ্ছে! আপনি চালাচ্ছেন না অসীম দাশগুপ্ত চালাচ্ছেন? শ্রমমন্ত্রী জানেন না, অসীমবাবু ঘোষণা করে দিলেন আমি বন্ধ কারখানার শ্রমিকদের ৫ শত টাকা করে দেব। সেই ৫শত টাকা কোথায়, কোন শ্রমিক সেই টাকা পেয়েছে? উনি বললেন, আমরা ৪৬ হাজার শ্রমিকের একটা তালিকা করেছি। কোনও শ্রমিক সেই টাকা কি পাবে, তাহলে কবে থেকে সেই টাকা পাবে? আপনি নিশ্চিতভাবে বলুন এইভাবে ধাপ্পা দেবেন না। শ্রমিক শেষ হয়ে যাচ্ছে, আপনারা তাদের হত্যা করছেন, তারা আজকে

আত্মহত্যার পথে সামিল হয়েছে, শ্রমিকরা এখন লড়াইয়ের হাতিয়ার নয়, শ্রমিকের উপর শোষণ অত্যাচার, ব্যাভিচার, নির্যাতন চলছে মালিক শ্রেণীর—আপনাদের প্রশ্রয়ে, আপনাদের সহায়তায়। বি. আই. এফ. আরে. ডানলপের ব্যাপারে যে লাস্ট হিয়ারিং হল, সেখানে আই. ডি. বি. আই. রিপোর্ট দিল ডানলপের আর্থিক কেলেঙ্কারী নিয়ে এবং কয়েক শত কোটি টাকা মনু ছাবারিয়া এখান থেকে সাইফনিং করেছে। শুধু ডানলপের ক্ষেত্রে নয়, শ'ওয়ালেশেও ঘটেছে, বেঙ্গল কেমিক্যালেও ঘটেছে, এই রকম ৫টি কারখানা থেকে বহু টাকা সাইফন করে সে পালিয়ে গিয়েছে। আপনার নিশ্চয় শ্রমমন্ত্রী হিসাবে জানা আছে, ডানলপকে বি. আই এফ আর যে কথা বলেছে রিভাইভাল প্যাকেজ দিতে হবে, কে দেবে? ছাবারিয়া বলছে আমি মালিক, রাজ্য সরকার বলছে আমি মালিক। বি. আই. এফ. আর. বলছে, রিভাইভাল প্যাকেজ সেকশন, সিকা অ্যাক্টে ১৭ (৩) আই. ডি. বি. আই. এর রিপোর্ট অনুসারে ডানলপ কর্তৃপক্ষ বি. আই. এফ. আর.এর বোর্ডের কাছে রিভাইভাল প্যাকেজ প্লেস করুক। সেকশন ১৭(৩)-এ পরিষ্কার বলা আছে, রিভাইভাল প্যাকেজ ব্যাঙ্কার এবং ফিনান্সিয়াল অর্গানাইজেশনের অ্যাপ্রুভ হওয়া দরকার। কিন্তু আমি জানি ব্যাঙ্কার এবং ফিনান্সিয়াল অর্গানাইজেশন তারা পরিষ্কার বলেছে, ছাবারিয়ার মতো দুই নম্বরীর রিভাইভাল প্যাকেজ অ্যাপ্রুভ করব না। যেখানে ব্যাঙ্কার রিভাইভাল প্যাকেজে আপত্তি করেছে, ফিনান্সিয়াল অর্গানাইজেশন আপত্তি করেছে, সরকার আপত্তি করেছে, সেখানে আপনার সরকার বি. আই এফ আর এ রিভাইভাল প্যাকেজ দিয়ে কিছু করবেন কিনা সেটা পরিষ্কারভাবে বলুন। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন ডানলপ একটা আন্তর্জার্তিক প্রতিষ্ঠান, সেই ডানলপের ব্যাপারে একটা শ্বেতপত্র প্রকাশ করুন, তার সর্বশেষ পরিস্থিতি কি? আপনি সেই কথা শ্রমিক শ্রেণীকে জানালেন না। স্যার, গত ২৬ তারিখে কলকাতায় কলামন্দিরে ডানলপের এ. জি. এম. হল, সেই এ. জি. এমে মনু ছাবারিয়ার মেয়ে তিনি অলটারনেটিভ ডাইরেক্টর হলেন এবং এই লেবার সেক্রেটারি যার বন্ধু পি. রাও, সারা কলামন্দিরকে পুলিশ দিয়ে ব্যারিকেড করে কলকাতার ১ ডজন ডি. সি. ও ছিলেন, সেখানে তারা এ. জি. এম. করতে দিলেন। লজ্জার কথা স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন। মাননীয় শ্রমমন্ত্রী এখানে বসে আছেন, ওনারা বলছেন ছাবারিয়া নেই, ছাবারিয়ার মেয়ে-জামাই, ম্যানেজমেন্ট সব দেশ থেকে পালিয়ে গেছে। অথচ কলকাতার বুকে বুকে কলামন্দিরে ছাবারিয়ার মেয়ে এ.জি.বি. করে গেল, প্রেস স্টেটমেন্ট করল, ইকনমিক টাইমস, স্টেটমেন্ট সমস্ত কাগজে তা বেরল অল্টারনেটিভ ডিরেক্টরের স্টেটমেন্ট। তিনি বলেছেন সেখানে আমরা রিভাইভাল প্যাকেজ জমা দেব। এইকথা বলে তারা সরকারকে চ্যালেঞ্জ জানাচ্ছে। ডানলপের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী একটা শ্বেতপত্র প্রকাশ করুন। ডানলপের ব্যাপারে আমরা এই হাউসে আজকে পরিষ্কার করে জানতে চাই। ই.এস.আই. হাসপাতালে আজকে সত্তর লক্ষ টাকার ওষুধ কেলেঙ্কারি হয়েছে, এক্সপায়ারি ডেটের ওষুধ

কেনা হয়েছে। এই ব্যাপারে ওখানকার কো-অর্ডিনেশন কমিটির নেতারা অভিযুক্ত। এই ব্যাপারে আপনাকে পূর্ণাঙ্গ তদন্ত করতে হবে। তদন্ত করে শুধু আপনি দুজন ডাক্তারকে সাসপেন্ড করেছেন। স্টোরকিপারের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি কেন? আমরা টাকা দিই তার বিনিময়ে হাসপাতালে চিকিৎসা পাই। কিন্তু গৌরহাটি ই.এস.আই. হাসপাতালে আজকে দশ বছর হল কোনও ডাক্তার নেই। আপনি শ্রমমন্ত্রী হিসাবে, ই.এস.আই. দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে এখানে বসে আছেন, আপনি এই ব্যাপারে বলবেন না। ছায়া বেরা যখন এই দপ্তরের মন্ত্রী ছিলেন তখন তিনি ব্যান্ডেলে একটি মিটিং করতে গিয়েছিলেন, সেখানে ডিরেক্টর, লেবার ডিপার্টমেন্টের অফিসাররা উপস্থিত ছিল, তখন তিনি বলে এসেছিলেন আল্টাসোনোগ্রাফি মেশিন, জেনারেটর, আরও নানা যন্ত্র সেখানে বসানো হবে। কিন্তু আজও সেই সমস্ত জিনিস সেখানে বসানো হল না কেন? আরেকটি কথা বলেই আমি শেষ করব, শ্রম ট্রাইব্যুনালে আজকে এক একটি মামলা দশ, পনেরো বছর ধরে চলছে। এই মামলাগুলোর যাতে দ্রুত নিষ্পত্তি হয় তার জন্য আপনি ব্যবস্থা করবেন। আপনার ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শ্রমমন্ত্রী শান্তিরঞ্জন ঘটক, শ্রীমতী ছায়া বেরা এবং বংশগোপাল চৌধুরি মহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলব। মাননীয় শ্রমমন্ত্রী আমাদের এখানকার বর্তমান যে সমস্যা তা কত গভীর হয়েছে তার কারণ সম্পর্কে তিনি তৃতীয় অনুচ্ছেদে যে কথা বলেছেন—যুক্তফ্রন্ট সরকারের পূর্ববর্তী সরকার কর্তৃক অনুসৃত উদারনীতি, বে-সরকারিকরণ এবং খোলাবাজার অর্থনীতি দেশে মুদ্রাস্ফীতি, শিল্পে লক-আউট ও বন্ধ, ক্রমবর্ধমান বেকারি এবং কর্মহীনতা সৃষ্টি করবে। আমাদের আশঙ্কা সত্যে পরিণত হয়েছে। এরজন্যই আজকে সমস্যা বেড়ে যাচ্ছে এবং এই ব্যবস্থার মধ্যে আমাদের করণীয় কি তা মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণের ৬ নম্বর অনুচ্ছেদে বলেছেন। আমাদের আশঙ্কা যে, আগামী দিনে শ্রমিক-কর্মচারীরা আরও প্রতিকূল অবস্থার সম্মুখীন হতে পারেন। এই পরিস্থিতিতে দেশের জনসাধারণের বিশেষ করে এই রাজ্যের ও নিজেদের স্বার্থ রক্ষার্থে শ্রমিক-কর্মচারীদের ঐক্যবদ্ধভাবে সংগ্রাম চালিয়ে যেতে হবে। সেইজন্যই আজকে তিনি সংগঠিত এবং অ-সংগঠিত শ্রমিকদের আলাদাভাবে বিচার করবার চেষ্টা করেছেন। আরেকটা কারণ আমার মনে হয়েছে, যেটা মাননীয় মন্ত্রী মহাশয় লেখেননি, এখানকার যে বড় বড় শিল্প রয়েছে, যারা এখান থেকে মুনাফা করে সেই টাকা অন্য জায়গায় লগ্নি করছেন।

[3-40 – 3-50 p.m.]

তারা আধুনিক শিল্পে লগ্নি করে, কিন্তু পশ্চিমবা. [illegible] করে না। আমাদের এখানকার কাজের সুযোগ কম হওয়ার অন্যতম কারণ এটা একটা। মাননীয় মন্ত্রী মহাশয় ৫ থেকে

৯ নং অনুচ্ছেদে শ্রমিক-মালিক বিরোধ সংক্রান্ত পরিসংখ্যান বা খতিয়ান দিয়েছেন, তা আর উল্লেখ করতে চাই না। ১৩ নং অনুচ্ছেদের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এখানে অ-সংগঠিত শ্রমিকদের সম্বন্ধে বলা হয়েছে। এখানে দেখতে পাচ্ছি, ন্যূনতম মজুরি আইনের অধীনে কৃষিক্ষেত্রে ১৫,৯৮২টি পরিদর্শন হয়েছিল। ৮৮টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়। আবার, দোকান ও সংস্থা আইনের অধীনে ১,৪৬,১৯৫টি পরিদর্শন করা হয়েছে, তার মধ্যে ৮,১৮২টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে। আমার কথা হল, অ-সংগঠিত শ্রমিকদের স্বার্থ রক্ষার জন্য যে পরিকাঠামো আছে, সেখানে পরিদর্শনের তুলনায় অভিযোগ দায়ের করা এবং নিষ্পত্তি হওয়ার সংখ্যা খুবই কম দেখতে পাচ্ছি। জানি না এর কারণ কি। দোকান, সংস্থা আইন প্রয়োগ বলুন, কন্ট্রাক্ট লেবার আইন প্রয়োগ বলুন, বিড়ি শ্রমিক আইন প্রয়োগ বলুন, প্রতিটি ক্ষেত্রেই প্রয়োগ কম দেখতে পাচ্ছি। গ্র্যাচুইটি প্রদান আইনের ক্ষেত্রেও দেখতে পাই ৩৮৪টি আবেদন পত্র মীমাংসা করেছেন। কিন্তু কত আবেদন পড়েছিল, তার উল্লেখ এখানে নেই। এই অবস্থার মধ্যে অ-সংগঠিত শ্রমিকদের স্বার্থ যেন আরও বেশি করে রক্ষা করা হয়, সেদিকে নজর দিতে হবে। আমি জানি না এক্ষেত্রে ইন্সপেক্টরদের সংখ্যা কম না তাদের কর্মে গাফিলতি আছে। এই বিষয়টি দেখতে অনুরোধ করছি।

আমি আপনাকে ধন্যবাদ জানাই যে, আমাদের পশ্চিমবাংলার মূল শিল্পগুলি সম্বন্ধে আপনি আলাদা আলাদা ভাবে বিচার করার চেষ্টা করেছেন। সেখানে চা, পাট, ইঞ্জিনিয়ারিং শিল্পের সমস্যা এবং তার সমাধানের আলোচনা করেছেন। মালিক শ্রমিক সম্পর্কের উন্নতি করার কথাও আলোচনা করেছেন। এখানে একটি কথা উল্লেখ করতে চাই, রাসায়নিক শিল্প পশ্চিমবাংলায় একটা বড় শিল্প ছিল, এই সম্পর্কে আপনি কিছু উল্লেখ করেননি। আমি আশা করব, এই সম্বন্ধে আপনি আমাদের তথ্য দেবেন এবং এই শিল্পের যে সম্ভবনা এখানে আছে, তার উল্লেখ করবেন। আমরা জানি, এই শিল্পগুলির মধ্যে অনেকগুলিই কেন্দ্র বা রাজ্য সরকারের অধিগৃহীত, সেইগুলো এর মধ্যে আসে না।

পাট শিল্প নিয়ে এখানে আগেও আলোচনা হয়েছে। দেখতে পাচ্ছি, পাট শিল্পে শ্রমিক সংখ্যা কমে মাত্র ২ লক্ষে এসেছে। কিন্তু পাট শিল্পের উৎপাদন বেড়েছে, আয় বেড়েছে, মুনাফা বেড়েছে। এক্ষেত্রে পি.এফ., ই.এস.আই.-এর টাকা শ্রমিকরা দিয়ে দিলেও মালিকরা তাদের অংশ দেন না।

আপনি ২২ নাম্বার অনুচ্ছেদে যথার্থভাবে সেটা উল্লেখ করেছেন। আপনি লিখেছেন যে, ১৮৮.৩১ কোটি টাকা অনাদায়ী প্রভিডেন্ট ফান্ডের ছিল। এর মধ্যে ১১৫.২৪ কোটি টাকা ছিল পাট শিল্পের বকেয়া। ৩১.৮.১৯৯৭ তারিখে ই.এস.আই.-তে চাঁদা বাবদ বকেয়া ৯৪.৯৩ কোটি টাকার মধ্যে ৬১.৬৮ কোটি টাকা পাট কলগুলিতে অনাদায়ী ছিল—এইকথা

এখানে লেখা আছে। স্যার, আমার কথা হল এই শ্রমিকদের টাকা দেওয়া সত্ত্বেও তারা টাকার সুবিধা পাচ্ছে না। আজকে শ্রমিকদের ই.এস.আই.-এর সুযোগ হতে বঞ্চিত করলে চলবে না। তাদের ন্যায্য সুযোগ দিতে হবে। কলকারখানার মালিকদের খামখেয়ালীপনা কি বন্ধ করা যায়, সেই ব্যাপারে আপনাকে ভাবতে অনুরোধ করছি। এবার আমি বস্ত্র শিল্পে আসছি। এন.টি.সি.-র অধীনে ১২টি মিলের বর্তমান অবস্থা নিয়ে আপনি এখানে আলোচনা করছেন। এখানে বলেছেন যে, কেন্দ্রীয় সরকার প্রস্তাব দিয়েছেন যে, যদি রাজ্য সরকার ওই মিলগুলির দায়িত্ব গ্রহণ করতে এবং শ্রমিক স্বার্থ রক্ষা করতে ইচ্ছুক থাকেন তাহলে নামমাত্র মূল্যে অথবা বিনামূল্যে রাজ্য সরকার ওই মিলগুলি অধিগ্রহণ করতে পারেন এবং সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ঋণ মকুব করতে এবং শ্রমিকদের বিধিবদ্ধ প্রাপ্য টাকার দায়িত্ব গ্রহণ করতে ইচ্ছুক আছেন। রাজ্য সরকার এই প্রস্তাবটি বিবেচনার জন্য রেখেছেন। এই ব্যাপারে রাজ্য সরকার কি চিন্তাভাবনা করেছেন সুনির্দিষ্ট ভাবে, সেটা নিশ্চয় আপনার জবাবি ভাষণে বলবেন। তবে একটা কথা হচ্ছে যে, এইসব মিলগুলি চালানোর জন্য যদি প্রয়োজনীয় অর্থ সুনিশ্চিত করা যায়, তাহলে বর্তমান পরিচালনমন্ডলীর পক্ষে মিলগুলি চালানো সম্ভব হবে বলে বলেছেন, কিন্তু আমি আপনার সঙ্গে সহমত হতে পারছি না। এই বর্তমান যে মালিক পক্ষ আছে, পরিচালন মন্ডলী আছে, তাদের পক্ষে সঠিক ভাবে মিল পরিচালন করা সম্ভব কিনা সেটা তাদের কাছে বিবেচনার জন্য অনুরোধ করব। এবার চা শিল্পে আসছি। চা শিল্পের অনেক শ্রমিকরা নতুন সমস্যায় পড়েছে, আপনি জানেন যে, তারা আজকে বিদ্যুৎ থেকে বঞ্চিত হচ্ছে। তারা বিদ্যুতের সুযোগ পাচ্ছে না। এইদিকে আপনি দৃষ্টি দেবেন। এই কথা বলে এই বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন, তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আজকে তাঁর বাজেট ভাষণের পঞ্চম অনুচ্ছেদে বলেছেন, যে, উদার নীতি এবং খোলা বাজারের অর্থনীতির ফলে শিল্প ব্যবস্থার পরিবর্তন হওয়া সত্ত্বেও, যা শ্রমিকদের স্বার্থ ক্ষুন্ন করেছে, রাজ্যে শিল্প সম্পর্ক শান্তিপূর্ণ সহৃদয় ও সহজ ছিল। অর্থাৎ শিল্প সম্পর্ক সহজ শান্তিপূর্ণ এবং তিনি তার জন্য কৃতিত্বের দাবি করেছেন। এটা অত্যন্ত লজ্জার কথা যে, আজকে শ্রমমন্ত্রীর ভাষণে এই কথা শুনতে হচ্ছে। অথচ রাজ্যে শ্রমিকদের উপর সবচাইতে বেশি আক্রমণ মালিকতরফ থেকে নেমে এসেছে। সারা ভারতের মধ্যে এখানে শ্রমিকরা সব থেকে বেশি বঞ্চিত। পশ্চিমবাংলায় শ্রমিকদের ই.এস.আই.-এর টাকা, প্রভিডেন্ট ফান্ডের বকেয়া টাকা সারা ভারতের মধ্যে শীর্ষস্থানে। পশ্চিমবাংলায় শ্রমিকরা ন্যায্য মজুরি থেকে বঞ্চিত। অত্যন্ত বে-আইনি ভাবে শিল্পের মাধ্যমে, ভাউচারের মাধ্যমে অত্যন্ত সামান্যতম

মজুরিতে কাজ করতে হচ্ছে। অথচ শ্রম দপ্তর নির্বাক।

[3-50 – 4-00 p.m.]

শ্রম দপ্তর যখন নির্বাক, সমস্ত দিক থেকে পশ্চিমবাংলা আক্রান্ত হচ্ছে। যখন ট্রাইপারটাইট এগ্রিমেন্টগুলো একটার পর একটা ভায়োলেট করে মালিকরা শ্রমিকদের উপর আক্রমণ নামিয়ে নিয়ে আসছে, শ্রমিকদের উপর সর্বাধিক আক্রমণ হচ্ছে তখন সেখানে শ্রমিকদের পাশে দাঁড়িয়ে, বামফ্রন্ট সরকার মালিকদের এই আক্রমণের বিরুদ্ধে তাদের সংগ্রামের হাতিয়ার হিসাবে দেখছেন এবং বলছেন যে পশ্চিমবঙ্গে শিল্পে শান্তি অবস্থান করছে। আজকে তারা যে শান্তির কথা বলছেন, সে শান্তি কাদের ওয়েলকাম করবে, কাদের স্বাগত জানাবে? কাদের? পশ্চিমবঙ্গের মালিকপক্ষকে, দেশি বিদেশি শিল্পপতিদের যারা আজকে বিনা বাধায় অবাধে বামফ্রন্ট সরকারের সহযোগিতায় শোষণ করতে পারছে। আজকে এই শান্তি সেই মালিকদের কাছে শান্তি। আর শ্রমিকদের কাছে এই শান্তি শ্মশানের শান্তি, কবরের শান্তি। আবার তারা শান্তির জন্য কৃতিত্ব দাবি করছে। এটা লজ্জার কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে প্রভিডেন্ট ফান্ড। ১৯৯৭-৯৮ সালে সারা ভারতে ছিল ৪০৫ কোটি, সেখানে পশ্চিমবঙ্গেই বকেয়া দুশো কোটি টাকার উপর। ১৯৯৬-৯৭ সালে সারা ভারতে ৩৪৯ কোটি টাকা সেখানে পশ্চিমবঙ্গে ২১০ কোটি টাকার উপর। আজকে ই.এস.আই.-এর বকেয়া ৯৪.৯৩ কোটি টাকা। এইভাবে শ্রমিকদের ফাঁকি দেওয়া হচ্ছে, মিথ্যা অজুহাত তুলে। রুগ্নতার দোহাই দিয়ে কারখানাগুলোকে বি.আই.এফ.আর.-এ পাঠিয়ে দেওয়া হচ্ছে। পি.এফ.-এর টাকা ফাঁকি দেওয়া হচ্ছে। সমস্ত দায়িত্ব কেন্দ্রীয় সরকারের হাতে তুলে দেওয়া হচ্ছে। রাজ্য সরকারের হাতে কি কোনও অস্ত্র নেই? আজকে ইন্ডিয়ান পেনাল কোড অ্যাকশন কতগুলো ক্ষেত্রে তার সঠিক প্রয়োগ করেছেন তার জবাব নিশ্চয়ই শ্রমমন্ত্রী দেবেন। শ্রমিকদের উপর আক্রমণের বিরুদ্ধে বলিষ্ঠ ভাবে কি ব্যবস্থা নিয়েছেন? আজকে পশ্চিমবঙ্গে বেকারদের সংখ্যা উত্তরোত্তর বাড়ছে। বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এল তখন বেকারের সংখ্যা ছিল ১৭ লক্ষ। আর আজকে এই বেকারদের সংখ্যা ৫৭ লক্ষ। ১৯৪৮ সালে বেকার ভাতা চালু করেছিলে। তার জন্য পশ্চিমবাংলার মানুষের উপর বৃত্তিকর চাপিয়ে দিচ্ছেন। ক্রমশ বৃত্তিকরের ক্যাম্পাস বাড়ছে, স্পিয়ার বাড়ছে। একশো কোটি টাকার উপর বৃত্তিকর তুলছেন। আর বেকার ভাতা যেটা চালু করেছিলেন, মাত্র ৫০ টাকা করে। একেবারে নগণ্য টাকা। যে টাকা দিচ্ছেন সে টাকার পরিমাণ ১৪-১৫ কোটি টাকার মতো। জনগণের কাছ থেকে তুলছেন ১শো কোটি টাকা। বেকারদের প্রতি যদি এতটুকু দরদ থাকত তাহলে বেকার ভাতা স্কীমটাকে এনহ্যান্স করতেন। এনহ্যান্স করা দরকার। আজকে এটাকে কমিয়ে আনতে আনতে একেবারে নগণ্য জায়গায় নিয়ে এসেছেন। যারা বেকার, রেজিস্টার্ড

বেকার তারা যাতে এই স্কীমের আওতায় আসতে পারে সেই জায়গায় নিয়ে যেতে হবে। তা নাহলে বৃত্তিকর বাবদ যে টাকা জনগণের কাছ থেকে তুলছেন, এটা একটা প্রতারণা, একথা আমি বলব। আজকে এখানে শিশু শ্রমিকদের কথা বলা হয়েছে। শিশু শ্রমিকদের নিয়ে অনেক কথা শ্রমমন্ত্রী বলে থাকেন। কিন্তু আমরা কি দেখছি? শিশু শ্রমিকের সংখ্যা বাস্তবে তার থেকে অনেক বেশি। আজকে যত বিড়ি শ্রমিকের সংখ্যা আছে তার মধ্যে শতকরা ৩০ ভাগ হচ্ছে শিশু শ্রমিক। যেখানে শিশু শ্রমিক নিষিদ্ধ সেখানেও এই শিশু শ্রমিকদের নিযুক্ত করা হয়েছে। আজকে হোটেল রেস্টুরেন্টে শিশু শ্রমিকের যে সংখ্যা দিয়েছেন তার তুলনায় শিশু শ্রমিকের সংখ্যা অনেক বেশি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে নূনতম মজুরির ক্ষেত্রে বিড়ি শ্রমিকদের ক্ষেত্রে, ক্ষেত-মজুরদের ক্ষেত্রে এই সরকারের যারা ইমপ্লিমেন্টিং অথরিটি তারা কাজ করছে না। শ্রমিকরা বহু ক্ষেত্রেই ন্যূনতম মজুরি পায় না। তারা বঞ্চিত হচ্ছে, এ ব্যাপারে রাজ্য সরকারের দপ্তরের তরফ থেকে কার্যকর পদক্ষেপ নেওয়া হচ্ছে না যাতে তারা ন্যূনতম মজুরি পেতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে এমপ্লয়মেন্ট গ্যারান্টি স্কীম মানে ক্ষেত-মজুররা যাতে সারা বছর কাজ পায় তার জন্য একটা প্রস্তাব আনতে চেয়ে ছিলাম। এটা ভারতবর্ষের কিছু কিছু রাজ্যে যেমন মহারাষ্ট্রে এবং আর দু-একটি রাজ্যে এই মজুরির একটা স্কীম ইন্ট্রোডিউজ করেছে। আমি বলেছিলাম যে এই দায়িত্বটা সরকার নিক। কিন্তু রাজ্য সরকার তার দায়িত্ব নিলেন না। তারা প্রস্তাবটা পাল্টিয়ে দিয়ে কেন্দ্রীয় সরকার যদি এটা গ্রহণ করেন এই বলে তারা দায়িত্বটা ঘুরিয়ে দিলেন, দায়িত্বটা এড়িয়ে গেলেন। আজও সেই সারা বছর কাজের গ্যারান্টির স্কীম তারা নিলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্যালকাটা ট্রাম কোম্পানিতে ২৫০ জন শ্রমিককে ডিসচার্জ করা হয়েছে এবং এটা অগণতান্ত্রিক ভাবে এই ডিসচার্জ করা হয়েছে। সেই শ্রমিকরা গত ২ বছরে ১৫ দিন অ্যাবসেন্ট ছিলেন এই অজুহাতে তাদের ডিসচার্জ করা হয়েছে। তাদের কোনও শো-কজ করা হয়নি, তাদের চার্জশিট দেওয়া হয়নি, সেল্ফ ডিফেন্সে তাদের বক্তব্য রাখার অধিকার দেওয়া হয়নি। অত্যন্ত অগণতান্ত্রিক ভাবে সি.টি.সি.-র এই শ্রমিকদের ছাঁটাই করেছে। মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে তিনি কি ভাবছেন আমি জানতে চাইব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে পশ্চিমবঙ্গে যে ভাবে লক-আউট, ক্লোজার হচ্ছে, আমরা দেখছি এই আক্রমণ সবচেয়ে বেশি পশ্চিমবঙ্গের শ্রমিকদের উপরেই হচ্ছে। এখানে মালিকদের স্বর্গরাজ্য বিরাজ করছে, যেহেতু বামফ্রন্ট ক্ষমতায় আছে, তারা মুখে যাই বলুক, শ্রমিকদের বিরুদ্ধে মালিকদের স্বার্থে কার্যত যদিচ্ছা আক্রমণের সুযোগ করে দিচ্ছে। আজকে ৪ লক্ষ রুগ্ন কারখানা, বন্ধ কারখানা ৫০ হাজার, আজকে পশ্চিমবঙ্গে সাসপেনশনের নামে যেভাবে লক-আউট ঘোষণা করে অন্যায় ভাবে কারখানাগুলিকে বন্ধ করে শ্রমিকদের বছরের পর বছর বসিয়ে রাখছে তার বিরুদ্ধে সরকার কোনও ব্যবস্থা

বেকার তারা যাতে এই স্কীমের আওতায় আসতে পারে সেই জায়গায় নিয়ে যেতে হবে। তা নাহলে বৃত্তিকর বাবদ যে টাকা জনগণের কাছ থেকে তুলছেন, এটা একটা প্রতারণা, একথা আমি বলব। আজকে এখানে শিশু শ্রমিকদের কথা বলা হয়েছে। শিশু শ্রমিকদের নিয়ে অনেক কথা শ্রমমন্ত্রী বলে থাকেন। কিন্তু আমরা কি দেখছি? শিশু শ্রমিকের সংখ্যা বাস্তবে তার থেকে অনেক বেশি। আজকে যত বিড়ি শ্রমিকের সংখ্যা আছে তার মধ্যে শতকরা ৩০ ভাগ হচ্ছে শিশু শ্রমিক। যেখানে শিশু শ্রমিক নিষিদ্ধ সেখানেও এই শিশু শ্রমিকদের নিযুক্ত করা হয়েছে। আজকে হোটেল রেস্টুরেন্টে শিশু শ্রমিকের যে সংখ্যা দিয়েছেন তার তুলনায় শিশু শ্রমিকের সংখ্যা অনেক বেশি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ন্যূনতম মজুরির ক্ষেত্রে বিড়ি শ্রমিকদের ক্ষেত্রে, ক্ষেত-মজুরদের ক্ষেত্রে এই সরকারের যারা ইমপ্লিমেন্টিং অথরিটি তারা কাজ করছে না। শ্রমিকরা বহু ক্ষেত্রেই ন্যূনতম মজুরি পায় না। তারা বঞ্চিত হচ্ছে, এ ব্যাপারে রাজ্য সরকারের দপ্তরের তরফ থেকে কার্যকর পদক্ষেপ নেওয়া হচ্ছে না যাতে তারা ন্যূনতম মজুরি পেতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে এমপ্লয়মেন্ট গ্যারান্টি স্কীম মানে ক্ষেত-মজুররা যাতে সারা বছর কাজ পায় তার জন্য একটা প্রস্তাব আনতে চেয়ে ছিলাম। এটা ভারতবর্ষের কিছু কিছু রাজ্যে যেমন মহারাষ্ট্রে এবং আর দু-একটি রাজ্যে এই মজুরির একটা স্কীম ইন্ট্রোডিউজ করেছে। আমি বলেছিলাম যে এই দায়িত্বটা সরকার নিক। কিন্তু রাজ্য সরকার তার দায়িত্ব নিলেন না। তারা প্রস্তাবটা পাল্টিয়ে দিয়ে কেন্দ্রীয় সরকার যদি এটা গ্রহণ করেন এই বলে তারা দায়িত্বটা ঘুরিয়ে দিলেন, দায়িত্বটা এড়িয়ে গেলেন। আজও সেই সারা বছর কাজের গ্যারান্টির স্কীম তারা নিলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্যালকাটা ট্রাম কোম্পানিতে ২৫০ জন শ্রমিককে ডিসচার্জ করা হয়েছে এবং এটা অগণতান্ত্রিক ভাবে এই ডিসচার্জ করা হয়েছে। সেই শ্রমিকরা গত ২ বছরে ১৫ দিন অ্যাবসেন্ট ছিলেন এই অজুহাতে তাদের ডিসচার্জ করা হয়েছে। তাদের কোনও শো-কজ করা হয়নি, তাদের চার্জশিট দেওয়া হয়নি, সেল্ফ ডিফেন্সে তাদের বক্তব্য রাখার অধিকার দেওয়া হয়নি। অত্যন্ত অগণতান্ত্রিক ভাবে সি.টি.সি.-র এই শ্রমিকদের ছাঁটাই করেছে। মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে তিনি কি ভাবছেন আমি জানতে চাইব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে পশ্চিমবঙ্গে যে ভাবে লক-আউট, ক্লোজার হচ্ছে, আমরা দেখছি এই আক্রমণ সবচেয়ে বেশি পশ্চিমবঙ্গের শ্রমিকদের উপরেই হচ্ছে। এখানে মালিকদের স্বর্গরাজ্য বিরাজ করছে, যেহেতু বামফ্রন্ট ক্ষমতায় আছে, তারা মুখে যাই বলুক, শ্রমিকদের বিরুদ্ধে মালিকদের স্বার্থে কার্যত যদিচ্ছা আক্রমণের সুযোগ করে দিচ্ছে। আজকে ৪ লক্ষ রুগ্ন কারখানা, বন্ধ কারখানা ৫০ হাজার, আজকে পশ্চিমবঙ্গে সাসপেনশনের নামে যেভাবে লক-আউট ঘোষণা করে অন্যায় ভাবে কারখানাগুলিকে বন্ধ করে শ্রমিকদের বছরের পর বছর বসিয়ে রাখছে তার বিরুদ্ধে সরকার কোনও ব্যবস্থা

হয়েছে ৪৯৩-টা ক্ষেত্রে। বিড়ি শ্রমিকদের ক্ষেত্রে প্রসিকিউশন হয়েছে ২১-টা ৪,২৫৫-টা ইন্সপেকশনের পরিপ্রেক্ষিতে। এই রকমই অনেক তথ্য আমার কাছে আছে।ট্রান্সপোর্ট ওয়ার্কারদের ক্ষেত্রে ইন্সপেকশন হয়েছে ৪,৫৪৪-টা, প্রসিকিউশন হয়েছে ১২৭-টা ক্ষেত্রে। এটা থেকে একটাই কথা মনে হয়, তা হল, আপনার ডিপার্টমেন্ট এক্ষেত্রে নেগলিজেন্ট এবং ল্যাথার্জিক। এ বিষয়ে আপনাকে নজর দিতে অনুরোধ করব। কোথায় গ্যাপটা আছে সেটা দেখতে হবে। এত ইন্সপেকশন হবে আর প্রসিকিউশনের ক্ষেত্রে হিমালয়ান গ্যাপ [illegible] জাতীয় [illegible] ওয়েজ অ্যাক্ট, যেটা ৫০।৫৫-টা ট্রেডের জন্য ঠিক করেছেন [illegible] অন্যান্য ট্রেডের ক্ষেত্রে [illegible] আপনাকে বলব। ওয়েজ ফিকসেশনের অনেক কেস হাইকোর্টে আটকে আছে এবং মনে হয় সরকারি উকিলদের গাফিলতির জন্য কেসগুলো ঝুলে রয়েছে। ঐ কেসগুলো যাতে পারসু করে দ্রুত ভেকেট করা যায় তার জন্য আপনার কাছে বিষয়টা উপস্থিত করলাম। পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি সংখ্যায় খেটে-খাওয়া মানুষ যারা আছে আমি তাদের সম্বন্ধে কিছু বলব। এরা হলেন গ্রামীণ কৃষি-শ্রমিক। আমি এ বিষয়ে বারবার বলেছি। আপনার দপ্তর থেকে এরা নেগলেক্টেড হচ্ছে। ব্লকে যে সমস্ত লেবার ইন্সপেক্টর আছেন তারা রুর‍্যাল এগ্রিকালচার ওয়ার্কারসদের জন্য কোনও কাজ করেন না। আমি এ বিষয়ে আপনাকে নজর দিতে অনুরোধ জানাচ্ছি। স্টেট লেভেলে এবং ডিস্ট্রিক্ট লেভেলে কৃষি-শ্রমিকদের জন্য একটা অ্যাডভাইসরি কমিটি ছিল। মাঝে মাঝে তার মিটিংও হত। কিন্তু এখন আর স্টেট লেভেলে এবং ডিস্ট্রিক্ট লেভেলে সেই মিটিং হয় না। আমাদের রাজ্যে ৪৮ টাকা ৬০ পয়সা এগ্রিকালচার ওয়ার্কারদের ন্যূনতম মজুরি নির্ধারিত হলেও অনেক জায়গায়ই তা মানা হয় না। কিন্তু সে বিষয়ে সরকারের কোনও নজর আছে কিনা জানি না। এটা দেখা দরকার। আর, এগ্রিকালচারাল ওয়ার্কারদের ক্ষেত্রে ওয়েজ রিভিশন অত্যন্ত জরুরি। ওয়েজ রিভিশনের ক্ষেত্রে কৃষি দপ্তর এবং পঞ্চায়েতের পক্ষ থেকে একটা সার্ভেও করা হয়েছিল। পশ্চিমবাংলার এগ্রিকালচার ওয়ার্কারসরা যে সম্পদ সৃষ্টি করে আজকে তার বিচারে তাদের মূল্য হয়েছিল ১০০ থেকে ১১০ টাকা।

যেখানে ১০০ টাকা থেকে ১১০ টাকা একজন কৃষি শ্রমিক সম্পদ সৃষ্টি করেন, গ্রামে সেখানে ভয়ঙ্কর মূল্য বৃদ্ধির যুগে দাঁড়িয়ে তাদের বেসিক পে-টা এখনও সেই ১০. টাকা ২০ পয়সা থাকবে আর বাকি টি.এ. হিসেবে বেড়ে বেড়ে কিছু দাঁড়াবে এর কোনও জাস্টিফিকেশন নেই। ওদের যে বেসিক পে নেই রিভিসনটা বহু কাল ধরে হয়নি। ১৯৮২ সালের পর থেকে সেটার রিভিসন হয়নি। সেটার রিভাইস করার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। আমার আগের বক্তাও বলেছেন, আমাদের এই সরকারি বেঞ্চ থেকেও বলেছেন, আমিও আপনার কাছে দাবি করছি, আপনি জানেন যে, যুক্তফ্রন্ট সরকার দিল্লিতে যখন ছিলেন তখন তাঁদের কর্মসূচির মধ্যে কৃষি-শ্রমিকদের জন্য একটা সর্ব

কল্যাণমূলক আইন, একটা কমপ্রিহেন্সিভ অ্যাক্ট তৈরি করার কথা ছিল। বর্তমানে কেন্দ্রে যে বি.জে.পি. সরকার আছে তারা মূলত অ্যান্টি পিপল, অ্যান্টি লেবার এবং অ্যান্টি এগ্রিকালচার ওয়ার্কার, তাদের যে জাতীয় কর্মসূচি রয়েছে তাদের মধ্যে বিষয়টা একেবারে নেই। তারা এই জিনিস করবেও না। কিন্তু আমাদের রাজ্যের এ বিষয়ে আর কিছু করণীয় আছে কিনা সেটা দেখতে হবে। একথা ঠিক যে, আমাদের রাজ্যে কৃষি-শ্রমিকদের জন্য অনেক কল্যাণমূলক কাজ বিভিন্ন দপ্তরের মারফৎ হচ্ছে। কিন্তু আমি যেটা উল্লেখ করতে চাই সেটা হল, কল্যাণমূলক কাজ হচ্ছে সেটা এখনও ন্যূনতম আইনত অধিকার, সরকারের সদিচ্ছা, গুডউইলের উপর দাঁড়িয়ে তাদের ওয়েলফেয়ারটা হচ্ছে। কৃষি-শ্রমিকদের কাছে শুধু সরকারের সদিচ্ছা কেন তাদের জন্য শুধু দয়া বা কল্যাণ কেন, অধিকার, তাদের মর্যাদার প্রশ্নটা তো বিবেচনা করতে হবে। পশ্চিমবাংলার খুব সীমিত ক্ষমতা ঠিকই। ঠিক তেমনি করে সমস্ত রাজ্যগুলোরই তো সীমিত ক্ষমতা। কেরালার সীমিত ক্ষমতা, ত্রিপুরার সীমিত ক্ষমতা, কিন্তু সেখানে তারা অনেক আগে তাদের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে ন্যূনতম কিছু যদি আইন কৃষি-শ্রমিকদের জন্য রচনা করতে পারেন, তাহলে কেন পশ্চিমবাংলা, যখন আমরা ২১ বছর পেরিয়ে ২২ বছরে পদার্পণ করেছি তখন কেন পশ্চিমবাংলায় আমরা কৃষি-শ্রমিকদের স্বার্থে কিছু ন্যূনতম আইনানুগ অধিকার আমরা ক্ষেত মজুরদের দিতে পারব না? এই বিষয়টা আপনাকে বিবেচনা করার জন্য আমি অনুরোধ করব। এবং আমরা বরাবর যে বিষয়টা আপনাদের কাছে দাবি করে এসেছি, আজও করছি যে এই দপ্তরের গ্রামীণ শ্রমিকদের জন্য আপনাদের পৃথক একটা ডাইরেক্টরেট করা দরকার। কেননা অর্গানাইজড সেক্টর নিয়ে স্বাভাবিক ভাবে আপনার দপ্তর এত ব্যস্ত যে ৩৬৫ দিনের ২৪ ঘন্টাই অর্গানাইজড সেক্টরে ওয়ার্কারদের দিকে নজর দিতে হয়। যার ফলে গ্রামীণ শ্রমিকদের ক্ষেত্রে নানাবিধ যে সমস্যা দৈনন্দিন বাড়ছে সেদিকে নজর দেওয়া আপনার দপ্তরের পক্ষে সম্ভব হচ্ছে না। সুতরাং আমি আপনার কাছে দাবি করছি, গ্রামীণ শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য একটি ডাইরেক্টরেট আপনি করুন—এই দাবি করে আপনি পশ্চিমবাংলার এই জটিল পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে সারা দেশের আন্তর্জাতিক পরিস্থিতি, জাতীয় পরিস্থিতি এবং রাজ্যের এই জটিল পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আপনি যে কিছু কিছু ইতিবাচক ভূমিকা নিচ্ছেন শ্রমিকদের স্বার্থ রক্ষার করার জন্য সেজন্য ধন্যবাদ জানিয়ে আপনি ব্যয়বরাদ্দের যে দাবি উপস্থিত করেছেন সেই দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে যে বাজেট সমূহ কর্ম নিয়োগ খাতে যে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে আমি সেই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। কারণ আজকে যে দপ্তরের বাজেট পেশ করা হয়েছে সেই বাজেটটা একটা সম্পূর্ণ ব্যর্থ, ঘুমন্ত দপ্তরের বাজেট। শুধু এটা আমারই বক্তব্য নয়,

আজকের এই বাজেট আলোচনায় যাঁরা আলোচনা করলেন তাঁরা প্রায় অনেকেই খুব ক্রিটিকাল এই দপ্তরের প্রতি এবং সেটা তাঁদের কথার মধ্যে প্রমাণিত হয়েছে। আমি কেন এই দপ্তরকে ব্যর্থ, ঘুমন্ত বলছি সেটা আপনারা সাবজেক্ট কমিটি অন লেবারে আছে, এটা যদি পড়েন তাহলে দেখতে পারবেন, তিন পাতায় লেখা আছে,

From the papers published by the Labour Department it is seen that there are proposals for as many as 21 Plan Schemes involving the total amount of Rs. 8,69,00,000/- in the current financial year of 1998-99. On analysis of the said provision, the Committee finds that the Deptt. also took up 26 Plan Schemes in the previous year, out of which 13 schemes could not be implemented at all and that out of total Budget allocation of Rs. 7,46,00,000/- towards different plan schemes in the last financial year an amount of Rs. 2,03,32,000/- only, approximately 28% of the total provision, could be utilised.

[4-10 – 4-20 p.m.]

এর থেকে বোঝা যাচ্ছে যে, এই দপ্তরের পূর্ণ যে ক্ষমতা আছে সেই ক্ষমতা প্রয়োগ করার মতো ক্ষমতা এই দপ্তরের নেই। তাহলে এই দপ্তর রাখার মানে কি? এই দপ্তর থেকে কি লাভ যখন মানুষের জন্য কোনও কাজই করতে পারছেনা? তারপর লাস্ট প্যারায় দেখুন,

"Besides, during this year, 1997-98, out of budgetary fund of Rs. 222.50 lakhs towards the schemes mentioned below, a sum of Rs. 48.05 lakhs only had been spent for the purpose."

অর্থাৎ আপনি অর্ধেক টাকা খরচ করেছেন, আর অর্ধেক টাকা খরচ করতে পারেননি। আজকে এই দপ্তর নিয়ে মানুষের মধ্যে প্রচণ্ড ক্ষোভ রয়েছে। এই দপ্তর সত্যিকারের মানুষের কোনও কাজে লাগছে না। মাননীয় শ্রমমন্ত্রী, আপনি আপনার বাজেট বক্তৃতার শুরুতে বলেছেন গ্লোবাল ইকনমির কথা এবং তার জন্য নানান ধরনের সমস্যার কথা বলেছেন। এর পাশাপাশি আমরা দেখছি শিল্প দপ্তরের যিনি বাজেট পেশ করেছেন, তিনিও গ্লোবালাইজেশনের কথা বলেছেন। আমি গত ৭ বছর ধরে এই সভায় বলবার চেষ্টা করছি, আপনারা স্ববিরোধিতায় ভুগছেন। আপনাদের কোনও নির্দিষ্ট নীতি নেই, কোনও আদর্শ নেই। মানুষকে এক রকম কথা বলেন, ইমপ্লিমেন্ট করেন আর এক রকম। শিল্প দপ্তরের মন্ত্রী বলছেন, "এসো এসো আজ তুমি আমেরিকান, এসো এসো

ইংরাজ।" এই কথা বলে তিনি আজ দু'হাত তুলে তাদের আহ্বান জানাচ্ছেন, বুকে জড়িয়ে ধরছেন। আর আপনি এখানে গ্লোবালাইজেশনের বিরুদ্ধে কথা বলছেন। কোনটা আপনাদের নীতি তা নিজেরাই ঠিক করুন আগে, তারপর মানুষ বিচার করবে সত্যিই আপনারা কোনটা চাইছেন, আর কোনটা চাইছেন না। আমরা যারা এ রাজ্যে ট্রেড ইউনিয়ন করি, আজকে আমরা কি দেখছি, এখানে লগনদেওবাবু আছেন, রাজদেওবাবু আছেন, সুব্রতবাবু একটু আগে ছিলেন, এখন চলে গেলেন, আমরা এই ট্রেড ইউনিয়নের লোকেরা আজকে কোন পরিস্থিতি এখানে দেখতে পাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বুকে হাত দিয়ে বলুন তো আজকে কি আপনি সত্যিকারের শ্রমিক স্বার্থ এ রাজ্যে রক্ষা করতে পারছেন? এ রাজ্যে আমরা আজকে শ্রমিক স্বার্থ রক্ষা করতে পারছি না। আজকে এ রাজ্যে মালিকদের প্রচণ্ডভাবে ক্ষমতা বৃদ্ধি পেয়েছে, তারা বেপরোয়া হয়ে উঠেছে। বিভিন্নভাবে শ্রমিকদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত করছে—ই. এস. আই., পি. এফ. তো আছেই। পার্ক হোটেলে আমার ইউনিয়ন আছে। সেখানে আমি দেখছি মালিকের অত্যাচার মধ্যযুগীয় বর্বরতাকেও ছাড়িয়ে যাচ্ছে। মানুষের খেয়ে যাওয়া প্লেট থেকে একজন শ্রমিক ভুল করে একটা বিস্কুট খেয়ে ফেললে ৫০০ টাকা ফাইন দিতে হয়। ৩০০ বছর আগেও ভারতবর্ষে এ জিনিস ঘটত কিনা আমি জানি না। মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা দেখছি আপনার অফিসাররা বিভিন্ন জায়গায় মালিকদের প্রতিনিধিত্ব করছে। আপনার প্রতিটি অফিসার মালিকদের কাছ থেকে বিভিন্ন রকম প্যাকেট পায়। আমি তাজ বেঙ্গল হোটেলে ইউনিয়ন মিটিং করতে গিয়েছিলাম, সেখানে আগেই লেবার ডিপার্টমেন্ট থেকে খবর চলে গিয়েছিল এবং সেদিন রাত্রেই তাজ বেঙ্গলের মালিক একজন শ্রমিককে বেনারসে ট্রান্সফার করেছিল। যেখানে আজকে এই অবস্থা, সেখানে এই ডিপার্টমেন্ট রাখার কি দরকার, ডিপার্টমেন্ট তুলে দিন। আসলে আজকে আপনার অফিসাররা মালিকদের চাকর, আপনার চাকরি করেননা। আপনার ডিপার্টমেন্টে গেলে শ্রমিকদের কোনও সুরাহাই হয় না। শ্রমিক-মালিক কোন আলোচনার জন্য যখন এই বিভাগ থেকে উভয় পক্ষকে ডাকা হয় তখন দেখা যায় শ্রমিকরা সেখানে সময় মতো উপস্থিত হয়েছে, কিন্তু মালিকেদের পক্ষ থেকে এক ঘন্টা আগে চিঠি দিয়ে জানিয়ে দেওয়া হয়, তারা আসতে পারবেনা। যদি কখনো কোন মালিক আসেও, সে লেবার কমিশনারের সঙ্গে কথা বলেই চলে যায়, এ. এল. সি.-র সঙ্গে কথা বলেই চলে যায়। এই যে অবস্থা চলছে, এর কোনও প্রতিকার আছে? মাননীয় মন্ত্রী মহাশয়, এ সম্পর্কে কোন আইন আছে? আপনারা ২১ বছর ক্ষমতায় আছেন, এই ২১ বছরে এ সম্বন্ধে কোন আইন করেছেন? আইন করতে কি অসুবিধা আছে? এটা তো কেন্দ্রীয় সরকারের কোনও ব্যাপার নয়, তাঁদের অনুমোদনের প্রয়োজন নেই। বিভিন্ন ক্ষেত্রের শ্রমিকরা আপনার দপ্তরে বার বার গিয়ে কোনও প্রোটেকশন পায় না। এখানে অনেক সদস্য মিনিমাম ওয়েজ সম্বন্ধে অনেক কথা বললেন। অথচ

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি জানেন কলকাতা কর্পোরেশনে বেশ কিছু শ্রমিক দৈনিক ৩৩ টাকা মজুরিতে ৮ ঘন্টা করে কাজ করছে? সরকারি সংস্থায় যদি এই অবস্থা হয়, তাহলে বেসরকারি সংস্থায় যে কি হচ্ছে তা বলার অপেক্ষা রাখে না। বিভিন্ন বেসরকারি সংস্থায় আমরা দেখছি পার্মানেন্ট ওয়ার্কারের সংখ্যা ক্রমশঃ কমছে। বাটা কোম্পানিতে ১৩ হাজার কর্মচারী ছিল, আজকে সেখানে ৬ হাজার কর্মচারী আছে। তাহলে বাকিরা কোথায় গেল। গেস্টকিন উইলিয়ামসে যেখানে ১১/১২ হাজার কর্মচারী ছিল, আজকে সেখানে ২ হাজার ৩০০ কর্মচারী আছে। বাকি কর্মচারীরা কোথায় গেলেন? আই. সি. আইতে যেখানে ১২০০/১৩০০ কর্মচারী ছিল, আজকে সেখানে ৭০০ কর্মচারী আছেন, বাকিরা কোথায় গেল? কে এর কৈফিয়ত দেবে? আজকে কলকারখানা, অফিস-কাছারি সর্বত্রই শ্রমিক ছাঁটাই হচ্ছে। লিপটন-ব্রুকবন্ড ইন্ডিয়া লিমিটেড-এ সেখানে ২৫০০ কর্মচারী ছিল, আজকে সেখানে মাত্র ২১২ জন কর্মচারী আছেন। এইভাবে দিনের পর দিন মালিকরা চেষ্টা করছেন তাদের মুনাফা বৃদ্ধি করার জন্য বেপরোয়াভাবে শ্রমিকদের শোষণ করতে এবং তারা করছেনও। কিন্তু আপনার দপ্তর থেকে শ্রমিকদের প্রোটেকশন দেবার কোনও ব্যবস্থা নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে গেস্টকিন উইলিয়ামসের ব্যাপারে চিঠি দিয়েছি। ওখানে মালিকপক্ষ আরও ১ হাজার শ্রমিককে কমাতে চায়। আমি বিভিন্ন কারণে সরকারের কাছে চিঠি দিয়ে থাকি। কিন্তু এই সব জবাব দেয় না। ভারতবর্ষের প্রাচীন পত্রিকা, 'যুগান্তর' সাড়ে ৩ বছর ধরে বন্ধ হয়ে আছে। ওখানকার শ্রমিকরা আজকে আত্মহত্যার পথ বেছে নিতে বাধ্য হবেন। আমি মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কেও বলেছি। আমি আপনার ঘরে গিয়েও বার-বার অনুরোধ করেছি। আমি শিল্প মন্ত্রীর কাছে গিয়েও বলেছি। কিন্তু কোনও প্রতিকার নেই। তাই বলছি, শ্রমিক দপ্তর থাকা আর না থাকা দুই সমান। আমাদের কাছে, সাধারণ মানুষের কাছে, শ্রমজীবী মানুষের কাছে এই দপ্তরের কোনও মূল্য আছে বলে মনে করি না। আপনি কোনও মিনিমাম ওয়েজেস দিচ্ছেন না। সারা ভারতবর্ষে মিনিমাম ওয়েজ ৫৩ টাকা। সেখানে আপনি ঠিক করে দিয়েছেন ৪৩ টাকা কৃষি শ্রমিকদের ক্ষেত্রে। গ্রামের কৃষি শ্রমিকরা কোথাও ৪৩ টাকা পাচ্ছেন? কোথাও দিচ্ছে না। ৩১ টাকা, ৩২ টাকা কিম্বা ৩৩ টাকা দিচ্ছে, এর বেশি কোথাও দিচ্ছে না। এখানে অনেক গ্রামের সদস্যরা আছেন। তারা বলুন, কোথাও মিনিমাম ওয়েজ ৪৩ টাকা দেওয়া হচ্ছে? এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বসে আছেন। তাঁর কাছে লিখেও কোনও উত্তর পাওয়া যায় না শ্রমজীবী মানুষদের প্রোটেকশন দেবার জন্য। আর একটি ভয়াবহ ব্যাপার বলছি, সেটা হচ্ছে শিশু শ্রমিকদের ব্যাপারে। এই শিশু শ্রমিকরা এখন পর্যন্ত বিভিন্ন জায়গায় সকাল ৬টার সময়ে আসে আর রাত্রি ১২ টার সময়ে বাসন ধুয়ে দোকান বন্ধ করে চলে যায়। আপনার ডিপার্টমেন্টের এই ব্যর্থতার কথা সরকারিভাবে কমিটির রিপোর্টে তা স্বীকার করে নিয়েছে। এর পরেও

আপনার দপ্তরের কাছ থেকে কি প্রত্যাশা করতে পারি? আপনার দপ্তর শিশু শ্রমিকদের কোনও প্রোটেকশন দিতে পারছে না। এরপর আমি বিড়ি শ্রমিকদের কথা বলে আমার বক্তব্য শেষ করব। বিড়ি শ্রমিকদের উপর ভয়াবহ অত্যাচার করে মিডলম্যানরা। তাদের কাছে ১ হাজার বিড়ি বেধে নিয়ে গেলে তারা ৮০০ বিড়ির হিসাবে দাম পায়। এইসব বিড়ি শ্রমিকেরা বিড়ি বাঁধতে বাঁধতে তাদের বুকে টি. বি. ধরে যাচ্ছে। সরকার এইসব শ্রমিকদের জন্য তামাক দেবার ব্যবস্থা, ভাতা দেবার ব্যবস্থা পঞ্চায়েত মাধ্যমে কিম্বা সরকারি সংস্থার মাধ্যমে যদি করেন তাহলে এইসব মিডলম্যানদের হাত থেকে রক্ষা করতে পারেন। কারণ এইসব মিডলম্যানরা তাদের সর্বনাশের পথে এগিয়ে নিয়ে যাচ্ছেন। আপনার দপ্তরের কাছে থেকে এইসব বিড়ি শ্রমিকরা কোনও সুরাহা পাচ্ছে না। তাই সামগ্রিকভাবে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রঞ্জিৎ কুণ্ডু :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি প্রথমেই আমাদের মাননীয় শ্রমমন্ত্রী শ্রম বিভাগের যে বাজেটবরাদ্দর দাবি পেশ করেছেন ৫৩ কোটি ৩৮ লক্ষ টাকার, সেই বাজেটকে এবং তাঁকে সমর্থন জানাই এবং বিরোধীদের আনা যে কাট মোশন আছে তার আমি বিরোধিতা করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের রাজ্যে শ্রম-বিরোধ এবং রাজ্য সরকারের বর্তমান শ্রম বিচার, বর্তমান দেশে যে শিল্প চিত্র এবং তার পাশাপাশি আমাদের রাজ্যে শ্রমিকশ্রেণী এবং শ্রমজীবী মানুষদের যে একটা সঙ্কটজনক অবস্থার মধ্যে পড়তে হয়েছে। সেই বাস্তব অবস্থা সম্পর্কে আমাদের রাজ্য সরকারের শ্রমদপ্তর খুবই সচেতন এবং উদ্বিগ্ন এবং তার প্রতিকারের জন্য যথাসাধ্য চেষ্টা করছেন এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে, এই প্রশাসনিক কাঠামোর মধ্যে থেকে এবং সাংবিধানিক ক্ষমতার মধ্যে থেকে। শ্রমিকশ্রেণীর পক্ষে যথাসাধ্য চেষ্টা যে এই সরকার করার চেষ্টা করছেন তা বাজেট বক্তৃতার শেষ অনুচ্ছেদ পড়লেই মাননীয় সদস্যরা বুঝতে পারবেন। আমি অন্তত এই অনুচ্ছেদ পড়েই বোঝার চেষ্টা করেছি।

[4-20 – 4-30 p.m.]

আমার আগের একজন বক্তা মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতার এই অংশটা কোট করেছেন, "আমাদের আশঙ্কা যে, আগামী দিনে শ্রমিক-কর্মচারীরা আরও প্রতিকূল অবস্থার সম্মুখীন হতে পারেন। এই পরিস্থিতিতে দেশের জনসাধারণ-এর বিশেষ করে এই রাজ্যের ও নিজেদের স্বার্থ রক্ষার্থে শ্রমিক কর্মচারীদের ঐক্যবদ্ধভাবে সংগ্রাম চালিয়ে যেতে হবে। আগের মত রাজ্যের বামফ্রন্ট সরকার সর্বদাই শ্রমিক কর্মচারিদের পাশে দাঁড়াবেন।" অর্থাৎ সংগ্রাম চালিয়ে শ্রমিক শ্রেণীকে বেঁচে থাকতে হবে। বিরোধীদলের মাননীয় সদস্য সুব্রতবাবু তার বক্তৃতার সুচনাতেই বলেছেন যে গ্লোবালাইজেশন, নয়া অর্থনীতি, নয়া শিল্পনীতির যে আক্রমণ গোটা দেশের উপর পড়েছে তার প্রভাব এখানেও

পড়েছে। তিনি এটা স্বীকার করেছেন, তাকে আমি ধন্যবাদ দিচ্ছি। কাজেই এই অবস্থায় আমরা কি করে আশা করব যে এখানে একটা আদর্শস্থানীয় শ্রম সম্পর্ক, আদর্শ স্থানীয় অবস্থায় শ্রমিকরা অবস্থান করবেন? এটা কি করে আমরা আশা করতে পারি? তা সত্ত্বেও এই রাজ্যের বিভিন্ন বড় বড় শিল্প কারখানায় সংগঠিত ক্ষেত্রের শিল্প শ্রমিকদের অবস্থা অন্য রাজ্যের শ্রমিকদের সঙ্গে যদি তুলনা করে দেখি তাহলে দেখব এত আক্রমণের মধ্যেও এখানকার শ্রমিকদের অবস্থা ভালো। কারণ রাজ্যের বামফ্রন্ট সরকার এবং রাজ্যের শ্রম দপ্তর তাদের পাশে আছেন, তাদের নিয়ে চলার চেষ্টা করছেন এবং বুক দিয়ে তাদে[illegible]গলে রাখতে ও বাঁচতে সাহায্য করছেন। এই বাজেটের মধ্যে সেটাই প্রতিফলি[illegible] হয়েছে। আমরা দেখেছি যে বম্বে-মহারাষ্ট্রের সূতাকলগুলি—সংগঠিত ক্ষেত্রে প্রায় উঠে গেল। ওরা কটন কর্পোরেশন করেছেন রাজ্যে কিন্তু সেই কটন কর্পোরেশন করেও মহারাষ্ট্রের সুতাকলগুলি বাঁচানো যায়নি। সেগুলি সব পাওয়ারলুম সেক্টারে চলে গিয়েছে। সেখানে সংগঠিত ক্ষেত্র প্রায় উঠে গিয়েছে বলা যায়। আজ সেখানে প্রোমোটারি ব্যবসা শুরু হয়েছে এবং বিরাট বিরাট বিল্ডিং হয়েছে। আমাদের রাজ্যে পুরাতন যে শিল্প—চট শিল্প, তার উপর আমরা জানি যে নানান রকমের হামলা হয়েছে। চটশিল্প কার্যত এখন ফাটকাবাজদের হাতে চলে গিয়েছে। গত বছরটা একটু ভাল গিয়েছে, এ বছর এখন একটু ভাল অবস্থা চলছে কিন্তু এখানে শুধু মাত্র শ্রম আইনের দিকে তাকালে হবে না। আমাদের অভিজ্ঞতা থেকে আমরা বুঝেছি, যে ধরনের মালিকরা ফাটকাবাজরা আজকে মিলগুলি দখল করে নিয়েছে তাতে করে ঐ কোম্পানী আইনের ক্ষেত্রে একটু দৃষ্টি দিতে হবে। শ্রমমন্ত্রীর কাছে আমার অনুরোধ, কেন্দ্রীয় সরকারের সঙ্গে এ ব্যাপার নিয়ে আপনি কথাবার্তা বলুন। এই চটকলগুলি কি ভাবে তার মালিকানা পরিবর্তন করে দিচ্ছে ফাঁকি দেবার জন্য তা আমরা দেখেছি। যখনই তাদের ধরার চেষ্টা করা হচ্ছে তখনই তারা তার থেকে বাঁচার জন্য রাতারাতি মালিকানা পরিবর্তন করে দিচ্ছে। আর মালিকানা বলতে ঐ ডাইরেক্টার বোর্ডে যারা থাকেন তারা সব মাহিনা করা লোক, জেল খাটলেও তাদের কিছু যায় আসে না। আসল মালিককে সেখানে ধরা যায় না। এই হচ্ছে দেশের আইনের অবস্থা। এরই সুযোগ নিয়ে তারা বেপরোয়াভাবে তাদের কাজকর্ম চালিয়ে যাচ্ছে। তা সত্ত্বেও, এই অবস্থাতেও আমি উল্লেখ করতে চাই যে গত ১/১।। বছর অবস্থাটা একটু ভাল। তার আগে তো ভয়ঙ্কর একটা অবস্থা ছিল। এ সব সত্ত্বেও এখানে বেতন চুক্তি হয়েছে। চট শি[illegible] এ রাজ্যে বেশি ঠিকই কিন্তু অন্য কতকগুলি রাজ্য যেমন অন্ধ্র, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ, উড়িষ্যাতেও এই শিল্প রয়েছে। সেখানকার যে বেতন কাঠামো তার সঙ্গে আমাদের রাজ্যের বেতন কাঠামোর একটু তুলনা করে দেখুন কংগ্রেসি সদস্যদের এই অনুরোধ আমি করব। ওরা বললেন, সর্বনিম্ন বেতন বা বেতন কাঠামো যা আছে চট শিল্পে তা লাগু হচ্ছে না। আ[illegible] তো জানা নেই। তবে একটা

কারখানা—ঐ প্রেমচাঁদ, সেই জায়গায় দলমত নির্বিশেষে সমস্ত ট্রেড ইউনিয়ন, ঐ কারখানাটি কেউ চালাবে না, সেই অবস্থায় বাধ্য হয়ে আমরা বলেছিলাম—শ্রম দপ্তর করেনি, আমরা সমস্ত ট্রেড ইউনিয়নগুলি দলমত নির্বিশেষে এক হয়ে বলেছিলাম এটাকে বাঁচিয়ে রাখার জন্য একটু কম মজুরিতে চালাবার চেষ্টা করা হোক। সেখানে নতুন করে চেষ্টা হচ্ছে সঠিক মজুরি দিতে। কিন্তু তা সত্ত্বেও ফাঁকি আছে। এখানে মজুরি বেতন কাঠামো অনুযায়ী দিচ্ছে কিন্তু তা সত্ত্বেও ঐ 'ভাগা' এই সমস্ত আছে। এইসব ধরার জন্য একটি কমিটিও হয়েছে। কমিটি একটু উদ্যোগ নিয়ে এগুলি দেখলে ভাল হয়। ওয়ান ম্যান কমিটি—তারা ম্যানিং প্যাটার্ন কি হবে, বদলিওয়ালা, ভাগা, স্পেশ্যাল বদলি—তাদের কি হবে এই সমস্তগুলি দেখার দায়িত্ব তাদের রয়েছে। এই সমস্ত বিষয় দেখার দায়িত্ব রয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, এই সুযোগে তিনি এই ব্যাপারটা দেখুন যাতে তাড়াতাড়ি করে একটা ব্যবস্থা করা যায়। আমি যেটা বলতে চাই, জুট মালিকরা এখানে ই. এস. আই, পি. এফ. , গ্র্যাচুইটির টাকা কিছুই দিচ্ছে না। আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার তাদের এখানে ৫টি এবং বিহারে একটা এন. জে. এম. সি, এই ৬টি কারখানা তারা পরিচালনা করেন। সেখানে কেন্দ্রীয় সরকার পি. এফ-এর টাকা ২৯ কোটি ৬২ লক্ষ টাকা যেটা শ্রমিকদের টাকা, সেটা তারা জমা দেন নি। ই. এস. আই-এর ২৯ কোটি ২০ লক্ষ টাকাও তারা জমা করেনি। গ্র্যাচুইটির ২ কোটি ৪৪ লক্ষ টাকা, এটা যাদের অবসরের বয়স হয়েছে তাদের যদি অবসর গ্রহণ করিয়ে দেন তাহলে এটা অনেক বেড়ে যাবে। কিন্তু তাদের অবসর গ্রহণ করানো হচ্ছে না, তারা বসে আছেন। তারা কখনও মাইনা পান, আবার কখনও পান না, এই হচ্ছে অবস্থা। কেন্দ্রীয় সরকার, যে তাদের নিয়োগকর্তা, সেখানে যদি এই রকম একটা বে-পরোয়া চিত্র থাকে তাহলে বে-সরকারি মালিক, যাদের লক্ষ্য অতি মুনাফা করা তারা কোথায় যাবে, তাদের কি করে নিয়ন্ত্রণ করা যাবে? তাসত্ত্বেও নিয়ন্ত্রণ করা হচ্ছে। আমরা দেখছি যে, জে. এম. ডি. সি কেন্দ্রীয় সরকার তৈরি করেছেন। সেই জে. এম. ডি. সি'র কাজ হচ্ছে বিদেশি যে অর্ডার সেই অর্ডার সংগ্রহ করা, প্রচার করা, আমাদের মার্কেট তৈরি করা ইত্যাদি কাজ করা। এগুলি তারা করছেন, কিন্তু স্বার্থে করছেন? এখানে এন. জে. এম. সি'র সরকারি মিলগুলি ধুকছে, সেগুলি উঠে যাবে। বারবার বলছেন যে তুলে দিতে হবে। কিন্তু তার পাশাপাশি জে. এম. ডি. সি. বাইরের বাজার ধরে কাকে সাহায্য করছেন? এখানকার কয়েকটি বে-সরকারি চটকলের মালিকে সাহায্য করছেন। এই ব্যাপারে জে. এম. ডি. সি'র সঙ্গে এন. জে. এম. সি'র মোটামুটি একটা সংযোগ যদি আমরা রক্ষা করতে পারি এবং সেই ভাবে উৎপাদন ব্যবস্থার জন্য এন. জে. এম. সি-কে বাঁচিয়ে সেখান থেকে যে উৎপাদন হবে, ঐ বিশ্বের বাজারে বিক্রি করার মতো পণ্য সামগ্রী যদি সেখানে উৎপাদন করতে পারি তাহলে এন. জে. এম. সি বাঁচে, জে. এম. ডি. সি'র যে

স্বার্থকতা, জাতীয় স্তরে অর্থভাণ্ডারের যে স্বার্থকতা সেটা অনুভূত হতে পারে। কিন্তু সব খিরটা খেয়ে নিচ্ছে প্রাইভেট মালিকরা। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের অর্থনীতি। এর ফলে এই রকম একটা শিল্প নষ্ট হয়ে যাচ্ছে। শুধু জুট নয়, কটন টেক্সটাইলে আমরা কি দেখছি? কেন্দ্রীয় সরকারের যে ১২টি মিল আমাদের এখানে আছে, সেগুলি সম্পর্কে শেষ কথা হয়েছে যে, সেগুলি এখন তুলে দেবেন, না হয় পশ্চিমবঙ্গ সরকারকে নিতে হবে। অর্থাৎ ঐ ঝরঝরে মিলগুলি, যেগুলি চলবে না, সেগুলি রাজ্য সরকারকে নিতে হবে। অর্থাৎ এগুলির দায়িত্ব সব ছেড়ে দেওয়া হল। এর আগে বলেছিলেন যে, অতিরিক্ত জমি বিক্রি করবেন, অ্যামালগামেশন করবেন, অনেকগুলি মিলকে এক সঙ্গে মিলিয়ে দিয়ে কোনওরকমে বাঁচাবার একটা প্রকল্প তারা গ্রহণ করছেন। কিন্তু সেটাও নুতন সরকার আসার পরে তারাও কার্যকর করবেন না। তারা এখন বলছেন যে, সবটা দায়িত্ব ছেড়ে দেবেন। পাশাপাশি দেখছি যে এম. এম. সি তুলে দেবার কথা তারা বলছেন, তারা সাইকেল কর্পোরেশন তুলে দেবার কথা বলছেন। অর্থাৎ সেখানকার শ্রমিক, শ্রমজীবী মানুষ তারা সব নতুন করে বেকার হয়ে গেল। এই কর্মসংস্থানের ব্যবস্থাগুলি শেষ হয়ে যাবে। এই হচ্ছে বাস্তব চিত্র। সেজন্য বলি এই বাস্তব চিত্রের উপরে দাঁড়িয়ে আমরা কি বুকে হাত দিয়ে বলতে পারি, যে কোন দল হোক না কেন, এখানে ট্রেড ইউনিয়নের বড় নেতা সুব্রতবাবু আছেন, উনি বলুন তো যে, শ্রমিক শ্রেণীর যে অধিকার সেই অধিকার কি অবাধে প্রয়োগ করা যায়? শ্রমিক শ্রেণীর অধিকার রক্ষা করার জন্য, নুতন অধিকার আদায় করার জন্য যেটা আমরা আজ থেকে ২০/২৫ বছর আগে পারতাম সেই বাস্তব অবস্থা আজকে এই রাজ্যে আছে? আজকে এর জন্য দায়ী কে? বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে মানুষের পাশে দাঁড়ানো, শ্রমজীবী মানুষের পাশে দাঁড়িয়ে গতবার আমরা এগ্রিকালচার লেবারারদের জন্য একটা সামাজিক সুরক্ষা আইন করেছিলাম। এবারে ৫ শত টাকা করে বন্ধ কারখানার শ্রমিকদের দেওয়া হবে। শ্রমিকদের প্রতি যে মমত্ববোধ, তাদের প্রতি যে কর্তব্য বোধ তার প্রতি সাড়া দিয়ে ৫ শত টাকা করে মাসিক সাহায্য করার ব্যবস্থা করা হয়েছে। ই. এস. আই ইত্যাদি ব্যাপারে কিছু গোলমাল আছে প্রশাসনিক স্তরে, স্ট্যাণ্ডিং কমিটিটা একটু অ্যাকটিভ হওয়া দরকার, ঔষুধপত্রের ব্যাপারেও কিছু গোলমাল আছে, অসংগঠিত ক্ষেত্রে শ্রমজীবীর ব্যাপারে আমাদের রাজ্য সরকারের আর একটু যত্নবান হওয়া দরকার, সর্বনিম্ন ন্যূনতম বেতনের ব্যবস্থা করা দরকার। এগুলি যাতে কার্যকর হয় সেজন্য এগুলি দেখানোর জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে যে বাজেট শ্রমমন্ত্রী

মহাশয় পেশ করেছেন তার বিরোধিতা করে, আমাদের দলের কাটমোশনকে সমর্থন করে কিছু বক্তব্য রাখতে চাই। একটু আগে লগনদেওবাবু কিছু বাত কহ রহে থে। ইসীলিএ এক কহাবত হৈ ভুস্মাত তো রোতী হৈ সাথ সাথ অহিয়াত ভী রো রহী হৈ। আপনার বাজেট বক্তৃতাতে আপনি বলেছেন চটকলের শ্রমিকদের কথা। কুণ্ডুবাবুও চটকলের শ্রমিকদের অবস্থা কি দাঁড়িয়েছে সেটা বলছিলেন। ইতঃমধ্যে কয়েকটি চটকল বন্ধ হয়ে গেছে। আপনি জানেন গৌরীপুর, হেস্টিংস, ল্যাডলো, অকল্যাণ্ড চটকলগুলি বন্ধ। ঐসব চটকলগুলি প্রায় ২৫ হাজার শ্রমিক আজকে অনাহারে দিন কাটাচ্ছেন। আপনি জানেন, ঐসব চটকলগুলির ২০ পারসেন্ট শ্রমিক গ্র্যাচুইটি পাননি, ৫০ পারসেন্ট শ্রমিক প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পাননি। ঐ শ্রমিকদের ৫০ পারসেন্ট এখনও ই. এস. আই.-এর অন্তর্ভুক্ত হননি। আপনি বলেছেন যে, কনট্রাক্ট লেবারদের জন্য ট্রাইপার্টাইট কমিটি করেছেন। কিন্তু সেক্ষেত্রে সরকার ব্যর্থ হয়েছেন। আজ পর্যন্ত একটি মিটিং ছাড়া ঐ ট্রাইপার্টাইট কমিটির দুটো মিটিং হয়নি। আজকে ঐ চটকলগুলির ৯০ পারসেন্ট শ্রমিককে পার্মানেন্ট এবং ২০ পারসেন্টকে স্পেশ্যাল করতে হবে। এটা না করতে পারলে চটকলগুলির শ্রমিকদের কোনও মূল্য থাকবে না। ঐ ট্রাইপার্টাইট মিটিংয়ে এমন কোনও সিদ্ধান্ত হয়নি যে, যারা রিটায়ার করে যাবে তাদের পোস্টে লোক নেওয়া যাবে। তার ফলে লোক নেওয়া যাচ্ছে না। আজকে বাউরিয়া কটন মিল দীর্ঘ চার বছর ধরে বন্ধ। তার ফলে সেখানকার ২০-২৫ হাজার মানুষ অনাহারে দিন কাটাচ্ছেন। আপনি বলেছেন মহামান্য কলকাতা হাইকোর্ট থেকে তাকে দেউলিয়া ঘোষণা করা হয়েছে। তাই বাউরিয়া কটন মিলের জন্য প্রোমোটার খুঁজছেন, কিন্তু সেটা খুলতে পারেননি। কয়েক দিন আগে কমিশনার একটি মিটিং ডেকেছিলেন। সেখানে তিনি বলেছেন যে, সেখানে মালিককে খুঁজে পাওয়া যাচ্ছে না। তারজন্য এই বাজেটের আমি বিরোধিতা করছি। গত ৩রা মে ফুলেশ্বরের সাইনাপ ইনভেস্টমেন্ট বেআইনিভাবে লক-আউট ঘোষণা করা হয়েছে। আপনি বলেছেন যে, ঐ কারখানাটির অবস্থা খারাপ। আপনি কানোরিয়া জুটমিল নিয়ে যে ট্রাইপার্টাইট মিটিং ডেকেছিলেন সেই ট্রাইপার্টাইট মিটিং মালিকরা মানেননি। সেখানকার শ্রমিকরা মাইনে পাচ্ছেন না। হয়তো আগামী মঙ্গলবার তাদের মাইনে হতে পারে। এই অবস্থা চটকলগুলিতে চলছে। আপনি বলেছেন সমস্ত চটকলের মালিক ট্রাইপার্টাইট চুক্তি করে, সমস্ত মালিক এগ্রিমেন্টে সই করেছে। কি সই করেছে? সই করেছে সমান বেতন দেবেন। প্রেমচাঁদ জুট মিল, এমপায়ার জুট মিল অম্বিকা জুট মিল গৌরীশঙ্কর জুট মিল ওয়েজেস কাট করছে। আপনি জানেন যে অনেক জুট মিলের মালিক গ্র্যাচুইটি পেমেন্ট করছে না। প্রায় ১ কোটি ৮৮ লক্ষ টাকা মালিকরা গ্র্যাচুইটি পেমেন্ট শ্রমিকদের করছে না। আপনি বলেছেন যে গ্র্যাচুইটি পেমেন্ট করতে মালিকদের বলেছেন। কিন্তু এখনও পর্যন্ত চটকলের শ্রমিকরা গ্র্যাইচুইটি পেল না, রিটেয়ার হয়ে

চ‌ে গেল কেউ মরে গেল, তবুও গ্র্যাচুইটি পেল না ইউ. পি., বিহার থেকে লোক এসে এখানে পড়ে রয়েছে, মালিকরা তাদের কোনও কথা শোনে না, গ্র্যাচুইটি পেমেন্ট তাদের হল না। আপনি বলেছেন হেসিয়ান নিয়ে বিদেশে ‌‌ারকেট করেছে। ৮০ টন সেলিয়েন মালিকরা তৈরি করছে যার জন্য অন্যান্য ডিপার্ট‌েন্টের শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে। আবার হেসিয়ান ১০ পারসেন্ট তৈরি করছে সেকিন ১৫ পারসেন্ট তৈরি করছে এবং ডাইরেক্ট বাজারে বিক্রি করে দিচ্ছে ফলে শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে। আশা করি মালিকদের হাত থেকে শ্রমিকদের বাঁচাবার ব্যবস্থা করবেন। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রম দপ্তরের ব্য‌ বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। ওই দিকের মাননীয় সদস্যরা যখন এই দিকে বসতেন তখন বলতেন যে এখানে মালিক রাজ কায়েম হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আপনি কান পেতে শুনুন পশ্চিমবাংলার মানুষ আজকে কি বলছে। বলছে যে এই সরকার ছাঁটাই-এর সরকার, এই সরকার লক আউটের সরকার, এই সরকার মালিকদের সরকার। এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় দুটি জিনিস এনেছে, একটা হচ্ছে লক আউট। ডানলপ নিয়ে অনেক আলোচনা হয়েছে, কিছু করতে পেরেছেন লক আউট করেছে। এই ধারণাটা কি আপনার আগে ছিল না যে মালিকরা লক আউট করলে আপনাকে শাস্তি দিতে হবে? শাস্তি দেওয়ার মত যতটুকু অধিকার আপনার আছে, কটা ক্ষেত্রে আপনি প্রয়োগ করেছেন? আপনি প্রয়োগ করতে ভয় পান। আপনার সরকার আপনাকে কতটা এগিয়ে যেতে দেবে এই ভয়ে। আপনি সৎ মানুষ আপনার নিষ্ঠা সম্পর্কে ব্যক্তিগত ভাবে আমার কোন সন্দেহ নেই। আমি কয়েকটি কথা সংক্ষেপে বলছি। আপনি যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের ৮৫ শতাংশ টাকা আপনার দপ্তরের মাইনে এবং প্রশাসনকে চালাবার জন্য ব্যায় করবেন। বাকি কম-বেশি ৮ কোটি টাকা আপনি শ্রমিকদের কল্যাণের জন্য ধরে রেখেছেন। আপনি কি সাবজেক্ট কমিটির রিপোর্ট দেখেছেন? গতবার ৭ কোটি টাকার মত ধরা হয়েছিল, আপনি ২ কোটি টাকার কাছাকাছি ব্যয় করেছেন, বাকি টাকা খরচ করতে পারেননি। শ্রমিকদের কল্যাণের জন্য শ্রমিকদের অধিকার এবং মর্যদা রক্ষার ক্ষেত্রে আপনার দপ্তর টাকা খরচ করতে পারলেন না। প্রতিটি ক্ষেত্রে আপনি দেখেছেন অর্থ দপ্তর আপনার দপ্তরকে টাকা দেওয়ার ক্ষেত্রে মুখ ঘুরিয়ে নিয়েছে, প্রত্যাখান করেছে। এত বড় দপ্তর ৪[illegible] অ্যাসিসটেন্ট কমিশনারের পোস্ট খালি রয়েছে। কেন খালি রয়েছে, কিসের জন্য খালি রয়েছে, এত বড় দপ্তর কি করে চলবে আপনার যদি লোক না থাকে?

[4-40 – 4-50 p.m.]

আপনি দেখেছেন যে, এখানে বন্ধ কারখানাগুলোর কথা যা আমরা বলি, জুটমিলে যেখানে তিন লক্ষ শ্রমিক ছিল, আজকে তা কমে একলক্ষ পঁচিশ হাজারের মতো সংখ্যায় এসেছে। ছোটবড় মিলিয়ে কমপক্ষে চল্লিশ হাজারের মতো কারখানা আজকে পশ্চিমবাংলায় বন্ধ হয়ে আছে। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনার আলোচনা হয়েছে। আপনাকে এখানে আজকে বলতে হবে, এই কারখানা চালাবেন কি চালাবেন না, শ্রমিকদের আপনি রক্ষা করবেন, কি করবেন না? তারা বিনা পয়সায় কারখানাগুলো আপনাকে দিতে চায়, এগুলো আপনি চালাবেন কি চালাবেন না? সুতোকলগুলো আপনাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে। একের পর এক জুটমিল লক-আউট্‌ করে শ্রমিক ছাঁটাই করছে। সেখানে আপনার দপ্তর চুপচাপ বসে আছে। আমি একটা ছোট্ট ঘটনার কথা বলি। মেটাল বক্স—আপনি বলুন তো, '৯৭ সাল থেকে পি. এফ বন্ধ করে দিল। আপনার কাছে আইন আছে, তাকে গ্রেপ্তার করতে পারতেন, সে পালিয়ে গেল কোচিনে, এক লক্ষ ২০ হাজার স্কোয়ার মিটার জমি ৬ কোটি টাকায় বিক্রি করে নিয়ে চলে গেল। তাকে বাধা দিতে পারলেন না। এখানে সুব্রতবাবু বলেছেন কতজন শ্রমিক মারা গেছেন। আপনি বাউড়িয়া কটনমিল বলুন, মোহিনী মিল বলুন, বাসন্তি কটন মিল বলুন, হেস্টিংস জুটমিল বলুন, এগুলো সম্বন্ধে আপনাকে বলার অপেক্ষা রাখে না। এগুলো সম্বন্ধে আপনি জানেন। আজকে এ-১ সিটি হয়েছে। আইন পরিবর্তন করার কোনও কথা আপনার আছে? হাউস রেন্ট সম্বন্ধে এখানে কতবার বলা হয়েছে, সব ট্রেড ইউনিয়নগুলোও বলেছে আইন পরিবর্তন করার জন্য। আপনি হাউস রেন্ট পরিবর্তন করে হাউস রেন্টের ৫ পারসেন্ট কেন, এক পারসেন্ট বাড়াতে পারলেন না। সেই ব্যাপারে আপনার কি পরিকল্পনা আছে তা আপনি আমাদের জানাবেন। আপনি শুধু কেন্দ্রীয় সরকার পরিচালিত কারখানাগুলোর কথা বলছেন যে তারা কষ্টে আছে। কিন্তু বেসরকারি মালিক পরিচালিত কারখানার শ্রমিকরা কষ্টে আছেন, একথা ছেড়ে দিলাম, রাজ্য সরকার অধিগৃহীত কারখানাগুলো কি অবস্থায় আছে তা একবারও বললেন না। সেখানে শ্রমিকরা কত কষ্টে আছে। আপনি ব্রিটানিয়া দেখুন, স্যাক্সবি দেখুন, কৃষ্ণা গ্লাস দেখুন, কল্যাণী স্পিনিং মিল দেখুন, ওয়েস্ট দিনাজপুর মিলের শ্রমিকদের দেখুন। আপনি বারবার করে সরকার থেকে ফিরিস্তি বার করে বলেন যে রাজ্য সরকার শ্রমিকদের মাইনে দেবেন। তাদের জন্য একটা পে কমিটি হয় এবং তাদের প্রোটেকশন দেবার কথা হয়। কিন্তু এগ্রিমেন্ট যা হয় তা তারা মেনে চলে না। গত কুড়ি বছর ধরে এবং গত পাঁচ বছর ধরে আপনাদের অন্তর্গত রাজ্য সরকার পরিচালিত যে কারখানাগুলো আছে, সেখানে যে শ্রমিকরা আছেন, আপনি শ্রমমন্ত্রী হয়ে তাদের প্রোটেকশন দিতে পারলেন না। তারা রাজ্য সরকারি কর্মচারীদের হারে বেতন পাবে, না ইণ্ডাস্ট্রিয়াল যে এগ্রিমেন্ট আছে সেই অনুযায়ী বেতন পাবে, না কি হারে পাবে,

তারা কোথায় আছে, এই কথা আজকে আপনাকে বলতে হবে। ৫০'এর নিচে যে কারখানাগুলো আছে, ক্যাপিটাল ইনটেনসিভ কারখানা যেগুলো আছে, সেখানে শ্রমিকদের মজুরি কি হবে? ৮০ লক্ষ টাকা থেকে ৩ কোটি টাকা পর্যন্ত যে কারখানাগুলো আছে, যারা ৫০ জনের নিচে পর্যন্ত শ্রমিককে কাজ দেয়, তাদের জন্য আপনি মিনিমাম ওয়েজ করতে পারলেন না। ইণ্ডাস্ট্রি ওয়েজ এগ্রিমেন্ট তাদের জন্য আপনি করতে পারলেন না। অথচ কেন্দ্রীয় সরকারের ফিফথ পে কমিশনের রায় চলে আসার পর যে হারে মাইনে বেড়েছে, এই অবস্থায় আপনি পশ্চিমবাংলায় নতুন পথ যদি না দেখান, আপনার দেখানো উচিত ছিল, তাহলে তারা কোথায় যাবে? ২০০ কোটি টাকার পি. এফ., ১০০ কোটি টাকার কাছাকাছি ই. এস. আই.য়ের টাকা মেরে দিয়েছে, আপনি কতজনকে গ্রেপ্তার করেছেন? আপনি ৪০৬, ৪০৯ অ্যাপ্লাই করে তাদের গ্রেপ্তার করতে পারতেন। আপনি হাউসে আজকে জবাব দেবেন, কেন তাদের গ্রেপ্তার করতে পারেননি। যে জুটমিলগুলো বন্ধ করে দিল, ১৬টি জুটমিল আছে যেগুলো এগ্রিমেন্টের চাইতে কম দেয়, সেগুলোর জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন তা এখানে বলবেন। এগ্রিকালচারাল লেবারের কথা তো এখানে অনেক মাননীয় সদস্য বলেছেন। কৃষি শ্রমিক থেকে শুরু করে বিড়ি শ্রমিক, এরা ন্যূনতম মজুরি পায় না। আমরা বারবার করে আপনাকে বলেছি, আপনার সরকারকে বলেছি যে, পুরুষ এবং স্ত্রী শ্রমিকরা যাতে সমহারে বেতন পায়। আপনি সেই ব্যাপারে কি করেছেন? আন-অর্গানাইজড সেক্টরে যে লেবাররা আছে, কৃষিক্ষেত্রে শ্রমিকরা ২৩.৪০ টাকা মজুরি পায়, যেখানে ২৪ টাকা সামথিংয়ের কথা বলা আছে। তারা ন্যায্য মজুরি পায় না। মহিলা শ্রমিকদের কেন সমবেতনের জায়গায় আনতে পারলেন না, আজকে আপনি এইকথা আমাদের বলবেন। আপনি বিড়ি শ্রমিকদের জন্য একটা উদ্যোগ নিয়েছেন। আমরা আপনাকে উদ্যোগ নিতে বলেছিলাম। আপনি কি পেরেছেন ৫ লক্ষ বিড়ি শ্রমিকদের কোন নতুন পথ দেখাতে, তাদের পরিবারকে মেডিক্যাল বেনিফিট দিতে কিংবা তাদের পরিবারকে এই শ্রম কল্যাণ দপ্তরের মধ্যে আনতে পেরেছেন—আপনি পারেন নি, আপনি ব্যর্থ হয়েছেন। আপনাকে এই কথাগুলো বলতে চাইছি এইকারণে যে, আপনি যে বাজেট বরাদ্দ করেছেন কি জন্য করেছেন? শ্রমিকদের কল্যাণ করবেন বলে? যে শ্রমিকরা আপনার মুখ ছেয়ে থাকে আজকে কারখানা বন্ধ হলে তাদের জন্য কি ব্যবস্থা আপনি করতে পেরেছেন। এই দপ্তরে গেলে পরে বলে চলে যান ইণ্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন দপ্তরে, সেখান থেকে বলে চলে যান চীফ মিনিস্টারের সেক্রেটারিয়েট, আসলে কিছুই করতে পারেন না। এই গ্র্যাচুইটি অ্যাক্ট কংগ্রেস সরকার ১৯৭২ সালে চালু করেছিল। ওই কংগ্রেস সরকারই হাউস রেন্ট এনে সারা ভারতবর্ষে পথ দেখিয়েছিল। আপনারা একটা নতুন আইন তৈরি করতে পারেননি। দীর্ঘদিন ধরে অপেক্ষা করে আছে যে শ্রমিকরা, তাদের জন্য নতুন আইন করে কোন মুক্তির পথ দেখিয়ে বন্ধ কলকারখানা

খোলার ব্যবস্থা করতে পারেননি। সেই কারণে এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না। এবং আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী এবং কর্ম বিনিয়োগ দপ্তরের মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি এনেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমি দীর্ঘক্ষণ ধরে বিরোধীপক্ষের বক্তৃতা শুনলাম শুধু কল-কারখানার ব্যাপারে। কারখানা সরকারি বেসরকারি, অফিস, আদালত, পঞ্চায়েত এমন কি কৃষি শ্রমিকরা পর্যন্ত সামগ্রিকভাবে বিচার করলে এই দপ্তরের মধ্যে এবং এরমধ্যেই এদের সফলতা নির্ভর করবে। আজকে ১৯৯৭ সাল পর্যন্ত সংগঠিত ক্ষেত্রে ২৪.৭৯ লক্ষ লোকের কর্মসংস্থান হয়েছে। তারমধ্যে ৭.৯৯ লক্ষ লোকের কর্মসংস্থান হয়েছে বেসরকারি ক্ষেত্রে। ১৬.৮০ লক্ষ লোকের কর্মসংস্থান হয়েছে রাষ্ট্রায়ত্ত সংস্থায় সেটা ১৯৯৭ সালের জানুয়ারি মাসে ০.৬০ লক্ষতে বৃদ্ধি হয়েছে। নথিভুক্ত বেকার ১৯৯৬ সালে ৫৪.২৬ লক্ষ ছিল, সেটা ১৯৯৭ সালে দাঁড়িয়েছে ৫৭.৯৪ লক্ষতে, অর্থাৎ ২.৬৮ লক্ষ বৃদ্ধি পেয়েছে। সারা পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখানোর একটা পরিবেশ তৈরি হয়েছে। ভারতবর্ষের অন্য কোনও জায়গায় এই ধরনের পরিবেশ নেই। সত্তর দশকে যখন ওঁরা ছিল তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যুবক-যুবতীরা নাম লেখাতে যেতে পারত না। সেখানে এমন নাম লেখানোর একটা পরিবেশ তৈরি হয়েছে। এই রাজ্যে ৭০টি কর্মসংস্থান বিনিয়োগ কেন্দ্র হয়েছে। ৭টি ব্লক স্তরে আর ৪টি বিশ্ববিদ্যালয় স্তরে। তার মধ্যে কৃষি ক্ষুদ্র সেচ, বন মৎস্য গবেষণা বেশি হওয়ার ফলে ১৯৯৭-৯৮ সালে কর্মসংস্থান বেড়েছে। আই আর ডি পি, এস এস ডি পি এস এস ই পি এবং সেস্রুতে বিভিন্ন প্রকল্পের ফলে কর্মসংস্থান হয়েছে ১ লক্ষ ৩১ হাজার ৭৭৫ জনের মতো।

এই প্রসঙ্গে একটি কথা আমি মাননীয় মন্ত্রীকে বলতে চাই যে, সেস্রুর ক্ষেত্রে আপনাকে নজর দিতে হবে। সেখানে বেকার যুবক-যুবতীরা যেভাবে হয়রানি হচ্ছে সেটা ভাল করে দেখতে হবে। আমার বর্ধমান জেলায় রিভিউ কমিটি আছে ডিস্ট্রিক্ট লেবেলে, সেখানে আলোচনা করে দেখেছি যে, অনেক জায়গাতেই ব্যাঙ্কের স্টাফেরা সহযোগিতা করছেন না। জে আর ওয়াইতে এবং এ এস এসে মিলিয়ান ওয়েলস বৃদ্ধি পেয়েছে। এছাড়া পঞ্চায়েতের মাধ্যমে জরুরি পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে বেকারত্ব ঘোচাবার জন্যে উপযুক্ত পরিবেশ তৈরি করার জন্যে অনেক জায়গায় যেমন চন্দনগর, শিলিগুড়ি, বর্ধমান এবং হলদিয়াতে পলিটেকনিক কলেজ তৈরি হয়েছে। যারা উচ্চ শিক্ষা নিতে পারবে না, কারিগরি শিক্ষা নিতে চায়, তাদের জন্য এলাকা ভিত্তিক কারিগরি বিদ্যালয় স্থাপন করা হয়েছে এই দপ্তরের মাধ্যমে। মহিলাদের জন্য কারিগরি শিক্ষাক্রম চালু

হয়েছে। পশ্চিমবাংলায় ধর্মঘট, লক-আউট বিগত বছরগুলিতে কম। শ্রম বিরোধী সমস্যা দূরীকরণের ব্যাপারে নিয়োজিত যে সমস্ত প্রশাসনিক কর্তারা আছেন তারা চেষ্টা করছেন যাতে করে এই ব্যাপারটা মীমাংসা করা যায়। সর্বক্ষেত্রে এটা হচ্ছে না। ন্যূনতম মজুরি পরিদর্শনের ব্যবস্থা এখানে আছে। মামলাও হয়েছে আপনাদের আমলে কৃষি মজুরির বেতন কত ছিল—৫/৬ টাকা, যখন কংগ্রেসি সরকার এখানে ছিল। এখন বামপন্থী সরকারের আমলে ২৫ টাকা বেতন, এবং ২ কে. জি. চাল দেওয়া হচ্ছে। এই বেতন বৃদ্ধির ব্যাপারে আমরা আন্দোলন করছি, তৃণমূলের রণসেনারা, ভূমি সেনারা এইগুলি ভাঙার চেষ্টা করছেন। পশ্চিমবাংলার বেশ কিছু জায়গায় প্লাইউড ইণ্ডাস্ট্রি গড়ে উঠেছে, এদের মিনিমাম ওয়েজেস সরকার থেকে ঠিক হয়নি, এই ব্যাপারে আপনাকে দেখতে বলব। জওহর রোজগার যোজনায় এখানে ১০ শতাংশ কাজ হয়, ভারতবর্ষে ৬৯ শতাংশ কাজ হয়, সম্পদ এর পরিমাণ আমাদের যেখানে ৯৭.৫, সারা ভারতবর্ষে সেখানে ৭৩.৮১ শতাংশ। শ্রম দিবস পশ্চিমবঙ্গে ৬৪.১, ভারতবর্ষে ৩৮.৩ শতাংশ। এই কথা বলে আমি আর একবার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি হাউসের অনুমতি নিয়ে আরো ১৫ মিঃ সময় বাড়িয়ে নিচ্ছি। আশা করি সকলের মত আছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী পক্ষের সদস্যদের এবং আমাদের সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি তারা এখানে বিস্তৃত আলোচনা করেছেন। একটা সময় শ্রম বাজেট বা আর কিছু কিছু বাজেট সম্বন্ধে আগে আমাদের আগ্রহ বেশি ছিল আজকাল আগ্রহটা খানিকটা হয়ত কম, যাইহোক তবু আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি আর একটা অন্য জিনিস বলে নিই, এক নম্বর হচ্ছে, আপনারা জানেন আমাদের সহকর্মী আর একজন যিনি মিনিস্টার ইন চার্জ, ই. এস. আই., এমপ্লয়মেন্ট এবং সেল্ফ-এমপ্লয়মেন্ট-এর শ্রীমতী ছায়া বেরা তিনি দীর্ঘদিন ধরে অসুস্থ, আমি আশা করছি তিনি সুস্থ হবেন, তাঁর যে দপ্তর এটি '৯৬ সালে ভাগ হয়েছিল, যাতে কাজটা ভাল হয়, তিনি অসুস্থ হওয়ায় খানিকটা অসুবিধা হয়েছে। আমি ফেব্রুয়ারির '৯৮ থেকে আবার এই দপ্তরটি দেখছি। কিন্তু আমাদের দায়িত্বটা কালেকটিভ, সেইজন্য এর দায়দায়িত্ব সম্বন্ধে আমি সচেতন। আর একটা হচ্ছে ট্রেনিং-এর ব্যাপার, আমাদের আর একজন সহকর্মী বংশগোপাল চৌধুরি তাঁর খানিকটা বাজেট হচ্ছে লেবার এর সঙ্গে আছে, খানিকটা হচ্ছে হায়ার এডুকেশন এর সঙ্গে আছে। এর সঙ্গে যেটুকু আছে লেবারের ই. এস. আই.-এর বাজেট, আমাদের রুলস অনুযায়ী সেটা হেলথ এর সঙ্গে ই. এস. আই এর বাজেট আছে। আমার বাজেট বক্তৃতাতে ৪৭ নম্বর অনুচ্ছেদে একটা লেখার ভুল আছে, '৯৭-

'৯৮ সাল, এটা ভুল করে লেখা হয়েছে, এটা হবে '৯৬-'৯৭। ১৯৯৭-৯৮ এটা ভুল করে লেখা হয়েছে, এটা ১৯৯৬-৯৭ হবে। দ্বিতীয় কথা আমি বলছি, সাবজেক্ট কমিটির চেয়ারম্যান তার রিপোর্টে বলেছেন, যে লেবার এটা স্পেসিফিকালি আমাদের দপ্তরের। ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন বা শ্রমিকদের কিছু সুখ-সুবিধা দেখা, অথবা কারখানাগুলো যাতে ঠিকমতো নিয়ম-কানুন মেনে চলে ফ্যাক্টরি অ্যাক্ট মেনে সেটা আমরা দেখি। এছাড়াও আমাদের লেবার ওয়েলফেয়ার বোর্ড একটা আছে, আর ই. এস. আই, সেল্ফ এমপ্লয়মেন্ট ইত্যাদি। শিল্প বিরোধের জন্য কারখানা বন্ধ হয় সেটা আমাদের দপ্তরের আওতায় পড়ে। অন্য কারণে যেগুলো বন্ধ হয়, যেমন ডানলপ, ডানলপের ব্যাপারে রবীন বাবু এখানে বলেছেন—ডানলপের মালিক নোটিশে যেটা লিখলেন, শ্রমিকরা গোলমাল করছে, আসলে ব্যাপারটা হচ্ছে টাকা-পয়সার, টাকা সাইফোন করছেন। বেশিরভাগ ক্ষেত্রেই নোটিশে মালিকরা লেখে শ্রমিকরা গোলমাল করছেন। সুব্রতবাবু একটা আশঙ্কা প্রকাশ করেছেন, আমরা সেইভাবে বলিনা, এটা হচ্ছে অ্যালিজড বাই দি এমপ্লয়ার, আসল কারণটা হল কিন্তু ভিন্ন। শ্রমিকদের কাজকর্মের মধ্যে যদি কোনও বিরোধ হয় সেটা নিষ্পত্তি করা সহজ, কারখানা খোলানো যায়। কিন্তু ব্যাঙ্কের টাকা, অন্যান্য সোর্স থেকে টাকা, যদি বি. আই. এফ. আরে যায়, বা শিল্প নিয়ে যদি মামলা থাকে, অথবা সেটা যদি হাইকোর্টে যায় লিক্যুইডেশনের জন্য, তবে সেটা আমাদের আওতায় পড়েনা। তবে আমরা চেষ্টা করি, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বা অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে আলোচনা করে আমরা ব্যবস্থা নিই। আমাদের সঙ্গে রবীন বাবু বা সুব্রতবাবু একমত হবে, যে এখানে ওয়ার্কারসরা ইনভলভড। এটা হচ্ছে আমাদের কাছে সবচেয়ে বড় ব্যাপার। আমাদের এখানে যদি প্রোডাকশন হয়, অ্যাসেট তৈরি হয়, আমাদের স্টেট রেভিনিউ এই ব্যাপারটা ইনভলভড, এটা আমাদের দেখতে হবে। আমরা বুঝি সেদিক থেকে আলোচনার সময় আপনাদের সাইড থেকে কিছু অসুবিধা হয়। কংগ্রেসের অনেকের বক্তৃতা আমি শুনলাম। সুব্রতবাবু কিছু ভালো কথা বলেন, কিন্তু তার বক্তৃতার মূল সুর আমি মেনে নিতে পারছি না। যখন রাজ্য বাজেট নিয়ে আলোচনা হয় তখনও একই কথা হতে পারে, এইসবগুলো আলোচনার মধ্যে আসতে পারে যা এখানে আজকে বক্তৃতার সময় বলেছেন। আপনারা অনেকে পরামর্শ দিয়েছেন, আমি শুনেছি। আমি দেখব এই পরামর্শগুলো কিভাবে কাজে লাগানো যায়। যেমন সুবতবাবু বলেছেন, স্লাবের কেন বেশি মিটিং করেননা। আপনাকে কি পাওয়া যাবে সব সময়? বোনাসের ব্যাপারে, জুটের ব্যাপারে যখন মিটিং করি আপনি অনেক সময় যান। গত পরশুদিন আই. এল. ও-র ডাকা একটা মিটিঙে আমি গিয়েছিলাম মহিলা শ্রমিক কর্মচারিদের ব্যাপারে আলোচনার জন্য। ওনারও যাওয়ার কথা ছিল, কিন্তু উনি যাননি। আমি ওখানে বলেছিলাম, আমাদের একটা উপকার হয়েছে আই. এল. ও-র গর্ভনিং বডির মেম্বার সুব্রত বাবু হওয়ায় আমরা আশা করছি আই.

এল. এ-র একটা ব্রাঞ্চ অফিস অন্তত আমাদের কলকাতায় হবে। আমাদের ডাকেন, আমরা একটা বক্তৃতা করি, কিন্তু কাজ হয় না। এখন একটু কাজের আশা আছে। আমি ওকে সেই অনুরোধ করব, এদিক থেকে যদি একটু সাহায্য করেন—যদি অফিসটফিস হয়, তাহলে কিছু কাজকর্ম চলতে পারে।

[5-00 – 5-10 p.m.]

অনেকে বলেছেন, আমার যে দৃষ্টিভঙ্গি মাল্টি ন্যাশনাল ইত্যাদি বা আমাদের দেশের মনোপলি যারা করছে, তাদের কাজকর্মের ফলে আমাদের শিল্প যেভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে, তার সঙ্গে নাকি অন্যদের তফাৎ আছে। কোন তফাৎ নেই। মুখ্যমন্ত্রী বা অন্যান্যদের বক্তব্য দেখবেন, একই সব জিনিস। তবুও বলে দিয়েছি, আমরা যেখানে নেই, সেখানে যদি তারা আসতে চায়, কথাবার্তা বলে শর্ত ঠিক কর, শ্রমিকদের স্বার্থ দেখ, তাহলে ঠিক আছে। এটাই বক্তব্য। এর মধ্যে কোনও তফাৎ নেই। তফাৎ খুঁজে বেড়িয়ে সমস্ত জিনিসটা গুলিয়ে ফেলে লাভ কি?

অন্যান্য কয়েকটি কথাও বলেছেন। যেমন মিনিমাম ওয়েজ। এখানে আছে। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল দেখবেন, বাজেট বক্তৃতাতেও ফিগারস দিয়েছি, তার মধ্যে যাচ্ছি না। সময়ও কম। এরপর সুভাষ চক্রবর্তির বাজেট আছে। লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে আছে এবং আমার বাজেট বক্তৃতাতেও ফিগারস আছে, ডিটেইলস দিয়েছি। তা যদি পড়েন, আলোচনা করেন তাহলে দেখবেন একটা আর একটার পরিপূরক। সমস্ত অবস্থা পাবেন। মাননীয় সদস্য রঞ্জিতবাবু ঠিকই বলেছেন, আমরা বাস্তব অবস্থায় নেওয়ার চেষ্টা করেছি এবং মালিকদের আক্রমণ প্রতিকার করার চেষ্টা করেছি। আমরা দাবি করিনা সব কিছু করেছি। সুব্রত বাবুকে বলছি, যদি শ্রমিকদের সংগঠিত না করেন, তাহলে ভবিষ্যতে অবস্থা আরও খারাপ হবে। সকালবেলাতেও সুব্রতবাবুকে বলেছি—দীর্ঘদিনের স্বীকৃত ট্রেড-ইউনিয়ন, তাদের সতর্ক হওয়ার দরকার। আছে, কিছু মাসরুম ইউনিয়ন গড়ে উঠছে। তাদের আইন দ্বারা আটকানো যাবে না। শ্রমিকদের কাছে আসার ফুলঝুরি ছড়িয়ে দিলে তারা আসবেনই, কারণ দারিদ্র আছে খুবই।

এটা সুব্রতবাবুও জানেন, সব কিছুর জবাব দেওয়া যায় না। ন্যুনতম মজুরি প্রয়োগ করার চেষ্টা আমরা করেছি। কিন্তু কথা হচ্ছে হাইকোর্ট কেস। কে বললেন, উকিল-টুকিল ইত্যাদি ব্যাপার। তা আমি কি করব? বহু কেস বহুকাল ধরে হাইকোর্টে আছে, আপনাদের সময় থেকেও আছে, ব্রিফ খুঁজে পাওয়া যায় না, আমাদের খুঁজতে হয়। অ্যানামোলাস কেসও আছে। তার মধ্যেও চেষ্টা করেছি কতগুলোর মীমাংসা করতে। তারপর, ইমপ্লিমেন্টেশন সব জেলায় সবসময় হয় না। যারা জেলায় কাজ করেন, তারা জানেন।

দেবপ্রসাদবাবু বললেন, সব শ্রমিকরা সব বছরে কাজ পাবে, মজুরি পাবে—মহারাষ্ট্রে আছে বলছেন। তা, ওখানে গেলেই তো পারেন। ওর মধ্যে আমরা নেই। এই ফোর্স যদি কার্যকর হয়, তাহলেই মজুরি বাড়ানো যায়।

তারপর ধরুন বিড়ি। এর পরিকাঠামো পরিবর্তন হয়ে গেছে। আগে পুরুষ শ্রমিকরাই বিড়ি তৈরি করত। এখন কারখানা প্রায় উঠে যাচ্ছে, বাড়িতে বাড়িতে মেয়েরা তৈরি করছে, ডালাতে তৈরি হচ্ছে। এখন ডোমেস্টিক হয়ে গেছে। খুব কম মজুরিতে কাজ করে মেয়েরা। আবার বিহার থেকে সস্তার মজুর আসে। যার ফলে আমাদের নানারকম সমস্যা হয়। বিড়ি শ্রমিকদের ওয়েলফেয়ার ইত্যাদির কথা বললেন। আমি কি করব? বিড়ি—সেন্ট্রাল গভর্নমেন্টের যে কমিশনার আছেন, সেই কমিশনার হচ্ছেন একজন। আগে তিনি উড়িষ্যা থেকে সব চালাতেন। অনেক বলার পরে ওয়েস্ট বেঙ্গল এ তিনি অফিস করেছেন—কেন্দ্রীয় সরকারই করেছেন। কিন্তু এন্টায়ার নর্থ রিজিয়ন হচ্ছে তাঁর এবং আন্দামান পর্যন্ত বোধহয়। আমি যখনই খোঁজ করি, তখনই তিনি এখানে নয় ওখানে। বারেবারে বলেছি, এর আগের সরকারের কাছে বলেছি, দাবি করেছি বিভিন্ন স্কীম ইত্যাদির জন্য। সেই স্কীমগুলি পূরণ হয়নি। এই হচ্ছে অসুবিধা। পাওয়া যায়নি। সিনেমার যারা কর্মচারী আছেন, তাদের যে একটা ওয়েজ সিলিং, সেটা আমি বদলাতে পারি না। আমি প্রস্তাব পাঠাতে পারি। কেন এই ৩ হাজার টাকা থাকবে। বেশি কেন হবে না। ই এস আই এর যদি সাড়ে ৬ হাজার হয়, তাহলে এটা কেন হবে না? কোনও জবাব নেই। কোনও জবাব আমি পাইনি। এইসব অসুবিধা আছে। ওরা যখন আন্দোলন করেন তখন বসি ওদের কথা ভাবি। কতটা কি করা যায়, তার চেষ্টা করি। মজুরি, আমাদের এখানে জ্যোতিবাবু বললেন যে, আমাদের এখানে ভি ডি এর সঙ্গে লিঙ্ক আছে, কস্ট অফ মজুরির লিঙ্ক আছে। যার ফলে ডিয়ার নেস চার্জ বাড়ছে। যেখানে ভি ডি এ মানে মিনিমাম ওয়েজ, যেখানে কোর্টেতে ইনজাঙ্কশন নেই, সেখানে বাড়ছে সেটা। বেসিক যে প্যাকেটটা হচ্ছে, সেই প্যাকেটটার পরিবর্তন নিয়ে আমাদের একটা কমিটি আছে। আমরা আলোচনা করেছি। অনেক সময় আলোচনায় দেখা যাচ্ছে, তাতে যেটা দাঁড়াচ্ছে—সেটা ইনজেনারেল ইউনিফর্মলি সব জায়গায় সেটাকে প্রয়োগ করা যাবে কিনা। এটা একটা প্রশ্ন এসে দাঁড়িয়েছে। ইট ইজ বিয়িং ডিসকাশড। তার মধ্যেও কিছু কিছু পরিবর্তন হচ্ছে। এছাড়াও যেমন ওয়েস্ট বেঙ্গল সিকিউরিটি সার্ভিসেস সেখানে বহু ছেলে এসেছে। কম পয়সায় তাদের কাজ করানো হচ্ছে নানা রকম। সার্ভিস কণ্ডিশন ইত্যাদি কিছু নেই। আমরা চেষ্টা করছি, তাদের সার্ভে করে তাদের জন্য অন্তত ওয়েজ বা অন্যান্য কিছু কিছু অধিকার দেওয়া যায় কিনা। এই চেষ্টাগুলি আমাদের আছ। তারপর ওয়েলফেয়ারের কথা বললেন। আমি ঘাবড়ে গিয়েছিলাম লেবার ওয়েলফেয়ার হচ্ছে শ্রমিকদের টাকা, মালিকদের টাকা, সরকারি ম্যাচিং গ্র্যান্ট। এটা আলাদা পর্ষদ। এটা

সরকারি দপ্তর নয়—যে সরকারি কর্মচারী কি করে বলব? কিন্তু সরকারি কর্মচারীর বেনিফিটস আমরা দিই। কারণ এটা যখন প্রয়াত গোপাল দাস নাগ করে গেলেন তখন সরকারি কর্মচারী তুলে নিয়ে ডেপুটেশনে দিয়ে দিলেন ওখানে। তখন আরও কম ছিল আয়। সেই চেয়ারগুলো ভর্তি হয়ে গেল। আমরা যখন এলাম, তখন যে ওদের ফিরিয়ে আনব, তার সুযোগ নেই। এরপর নতুন কর্মচারী নিয়োগ করতে হল। দুটো ওয়েজ স্কেল রাখা যায় না। দুটো প্যাটার্ন রাখা যায় না। আমরা একটা প্যাটার্ন এই করেছি। এরা যেটা পায়, সেটা ওরা পায়। এগুলো করেছি। কিন্তু ফিনান্সিয়াল স্ট্রিংজেনসিস আছে। যার ফলে শ্রমিকদের জন্য আরও কিছু সুবিধা যাতে দেওয়া যায়, সেই সুবিধাগুলি হচ্ছে না। মাঝখানে কিছু আয় বাড়াবার চেষ্টা হয়েছে। আবার পে কমিটি হয়েছে। আমি জানি না কি হবে। এছাড়া হচ্ছে বজবজে আপনার চটকলের কথা বললেন, ওখানে ২ লক্ষ ২৫ হাজার ৮৭১ জন হচ্ছে পার্মানেন্ট ওয়ার্কার। তারপর স্পেশাল বদলি আছে এবং বদলি আছে। প্রবলেম যেটা হচ্ছে—চটকল এই যে পিরিয়ডটা বহু জায়গায় ৪০ পারসেন্ট দেশে চলে গেছে, দেশে যাবেই। সৌগত বাবু যখন দিল্লি যাবেন, তখন বলবেন। ওই আইন করার ক্ষমতা আমাদের নেই। আমরা বহুবার সাজেস্ট করেছি, আপনারাও ছিলেন। রামানুজম কমিটিকে আপনারা আমরা একসঙ্গে বলেছি—লক আউটকে বেআইনি করুন। আমরা সাসপেনশনাল ওয়ার্ক এবং লক আউট এই দুটোকে আলাদা রাখিনি। আমরা বলি যে এটা এক। আমাদের যে অ্যামেণ্ডমেন্ট আছে, এটা এক, এটা আপনারা জানেন। আপনি আসুন না, আবার যখন দেখা হবে, তখন আবার বলব যে এটা বেআইনি করুন। এটা আপনি ঠিকই বলেছেন যে ওই আই ডি অ্যাক্ট তার চেষ্টা হচ্ছে। ওদের করার কথা ছিল, সেটা তো শিকেয় ঝুলে গেছে কারণ সেন্ট্রাল ট্রেড ইউনিয়নস তারা বহু ব্যাপারে বিরোধিতা করলেন।

[5-10 – 5-20 p.m.]

তার জায়গায় ১০ হাজার স্পেশ্যাল বদলি হয়েছে। ১০ হাজার বদলি থেকে স্পেশ্যাল বদলি হয়েছে। **(এ ভয়েস ঃ ৯০/২০'র কথা বলুন।)** ৯০/২০ আছে এমন কথা আমি কোথাও বলিনি। আপনি চটকলের ইউনিয়নের সঙ্গে জড়িত আছেন কিনা, আমি জানি না। থাকলে ভাল। ৯০/২০ নেই। কমিটি তৈরি হয়েছে। ওয়ান ম্যান স কমিটি। মালিকরা আসেন। যেটুকু আছে। ১০ হাজার পারমানেন্ট হয়েছে। তাছাড়া প্রভিডেন্ট ফাণ্ড ইত্যাদি নিয়ে জয়েন্ট কমিটি—বাইপারটাইড কমিটি হয়েছে। প্রোডাকটিভিটি নর্মস কি আছে তাই নিয়ে ট্রেপারটাইড কমিটি হয়েছে। বিভিন্ন চটকলে বিভিন্ন রকমের ম্যানিং আছে রবীন বাবু জানেন না? হুগলি জেলায় কি হচ্ছে, ম্যানিং কোথায় কি আছে? পাবলিক সেক্টরে যে সমস্ত এন. জি. এলের মিল সেখানে কি ম্যানিং আছে। আমি কমিটি

করেছিলাম ইউনিফর্ম করার জন্য। এই ম্যানিং তো আমাদের স্টেট গভর্নমেন্ট, আমাদের লেবার ডিপার্টমেন্ট করে দেয় না যে এখানে কম, এখানে বেশি হচ্ছে এবং দ্যাট ইজ এফেকটিং এটা সুব্রত বাবু ভাল করেই বুঝবেন। বিভিন্ন জায়গায় সেটা প্রবলেম ক্রিয়েট করছে। গত এগ্রিমেন্টে তো আপনিও ছিলেন। রি-ডিপ্লয়মেন্ট করার কথা হয়েছিল। এটাতে প্রবলেম হচ্ছে। ট্রেনিং হবে। যদি কোনও সারপ্লাস থাকে পয়সা পাবে। তারপর রি-ডিপ্লয়মেন্ট হবে। অল দিজ প্রবলেমস। এইগুলো আলোচনা করার জন্য কমিটি আছে। তাছাড়া আপনি যেটা বলছেন, স্ল্যাব মিটিং। আমি এইটুকু বলি বিভিন্ন ইণ্ডাস্ট্রি ওয়াইজ মিটিং আমাদের হয়। আপনিও মাঝে মাঝে আসেন। জুটেই আসেনি বেশি। ইঞ্জিনিয়ারিঙে বেশি আসেন না। স্ল্যাবের মিটিঙ বেশি করে করার জন্য আপনি বলেছেন। আমি এই ব্যাপারে আপনার সঙ্গে কথা বলব। আমি ভাবব কিভাবে ইস্যু করা যায়। ই. এস. আই এর আমি সম্প্রতি খোঁজ পেয়েছি। আপনি যে ফিগার বলেছেন, আমার মনে হয় ফিগারটা বেশি আছে। আমি কিছু বলছি না, কারণ এটা ভিজিলেন্সে আছে। আমি কেসটা ভিজিলেন্সে পাঠিয়েছি। রেসপনসিবল্ দুজন অফিসারকে সাসপেণ্ড করা হয়েছে। বাকিটা তদন্ত হচ্ছে, ভিজিলেন্সে আছে। এর বেশি আমি কিছু বলছি না। লাইফ সেভিং ড্রাগ, ড্রাগ শর্ট এক্সপায়ারি, এটা ঘটনা। এটা হচ্ছে। আপনি যা শুনেছেন ঠিকই শুনেছেন। কিন্তু ফিগারটা বোধহয় ঠিক নয়। অঙ্কটা একটু কম আছে। কিন্তু এটা অত্যন্ত অন্যায়। কারণ এক্সপায়ার্ড ড্রাগ কেউ খায়, তার ভয়াবহ অবস্থা হবে। আর চা-বাগানের কথা যেটা সুব্রতবাবু বললেন, সে ব্যাপারে বলি, আপনি তো জানেন এটা আমার দপ্তর নয়। আমার দপ্তরের এক্তিয়ার নয়। আপনার কোনও বক্তব্য থাকলে আপনি তা যথাস্থানে বলতে পারেন। আপনি তো জানেন বন্ধ কারখানার জমি বিক্রি করা বা না করাটা এটা লেবার ডিপার্টমেন্টের ব্যাপার নয়। যদিও আমার কাছে আসে লেবার ডিপার্টমেন্টের অভিমত নেওয়ার জন্য। আমি পারমিশন দিই না। কর্পোরেশন যে কটা এসেছে নো অবজেকশনের জন্য। আমি বলেছি অবজেকশন আছে। কারণ শ্রমিকদের টাকা পয়সা বাকি আছে। আর এটা আমার নয়। সংশ্লিষ্ট ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলুন। ল্যাণ্ড রেভিনিউ আছে। ইণ্ডাস্ট্রি ডিপার্টমেন্ট আছে। ইণ্ডাস্ট্রিয়াল রি-কনস্ট্রাকশন আছে। আপনি জানেন। আমার আগে আপনি অ্যাসেম্বলিতে এসেছেন। ডানলপের কথা রবীন বাবু বলেছেন। ডানলপ সম্বন্ধে রবীনবাবুর বক্তব্য শুনলাম। আমি মিটিং ডেকে ছিলাম ৯ তারিখে কিন্তু ৮ তারিখে ওঁরা বন্ধ করে দিলেন, ওঁরা এল না। পরের মিটিংয়ে অসীমবাবু ছিলেন, যাঁরা এ ব্যাপারে উদ্যোগ নিয়েছিলেন তাঁদের মধ্যে রবীনবাবু ছিলেন, আমি ধন্যবাদ জানাই রবীনবাবুকে এর পরের মিটিংয়ে চীফ মিনিস্টারও ছিলেন। তিনি একটা কথা বলেছিলেন যে এই রকম একটা বড় কারখানা, এটা বন্ধ হয়ে যাবে, ম্যানেজমেন্ট টেকওভার করা যায় কি না। ম্যানেজমেন্ট টেক ওভার করতে গেলে কেন্দ্রীয় সরকারের

পারমিশন নিতে হয়। বি. আই. এফ আরে ওদের চিঠি আছে, সেখানে পিটিশন আছে, সেই পিটিশন রাজ্য সরকার অপোজ করেছে। ওরা এটাকে সিক ইণ্ডাস্ট্রি হিসাবে ডিক্লেয়ার করার জন্য বলেছিল, কিন্তু রাজ্য সরকার বলে এটা সিক নয়। মুখ্যমন্ত্রী সহ রাজ্য সরকার চেষ্টা করছেন এটার কি করে নিষ্পত্তি করা যায়। সম্প্রতি মিঃ রাওয়ের একটা স্টেটমেন্ট কাগজে বেরিয়েছে, তাতে বলেছেন যে এটা খেলার মাঠ নয় একটা কোম্পানি দখল করা। সুব্রতবাবু আপনি আপনার সাবজেক্ট কমিটির রিপোর্টে লিখেছেন আজকে শ্রমিকদের উপর কি ভাবে স্ট্রাইক, ক্লোজার, রিট্রেঞ্চমেন্ট ইত্যাদি আসছে। কারণ এই সমাজই হচ্ছে সেই রকম। মাননীয় কংগ্রেসিরা, বিরোধিতা যা বলেছেন আমি তার বিরোধিতা করছি, আমাদের বন্ধুরা কিছু সাজেশন দিয়েছেন আমি সেগুলি বিবেচনা করে দেখব করা যায় কি না। কাটমোশন সম্বন্ধে কিছু বলার নেই, সবকটা কাটমোশনই আমি দেখেছি, আমি সবটার বিরোধিতা করছি। আজকে শ্রমিকদের যে অবস্থা আছে আমাদের দেশের যে অবস্থা হচ্ছে সেটা বিবেচনা করা দরকার। আমি সুব্রতবাবুর সঙ্গে একমত যে একসঙ্গে কাজ করতে হবে। আমি যে প্রস্তাব দিয়েছি সেই প্রস্তাবকে সমর্থন করবেন। আমি অ্যাপিল করছি আমি যে বাজেট পেশ করেছি সেটা সকলে যাতে অনুমোদন করেন।

**Demand No. 39**

Motions of Shri Abdul Mannan (Cut motions No. 1), and Shri Ashok Kumar Deb (Cut motion No. 2) that the amount of Demand be reduce to Re.1/- and Shri Gyan Singh Sohanpal (cut motions No. 3 & 4), Shri Ashok Kumar Deb (Cut motion No. 10-13, 15 & 16) Shri Nirmal Ghosh (Cut motion No. 18), Shri Sanjoy Bakshi (cut motions No. 19-21), Shri Saugata Roy (cut motion No. 23-25) Shri Tapas Banerjee (Cut motion Nos. 27) Shri Shyamadas Banerjee (cut motion No. 28) Shri Sudhir Bhattacharjee (Cut motion No. 30), Shri Deba Prasad Sarkar (Cut motion No. 31), Shri Tushar Mondal (Cut motion No. 32), Shri Ramjanam Manjhi (Cut motion Nos. 33, 34, 36 & 37), Shri Rabindranath Chatterjee (Cut motion No. 38) that the amount of Demand be reduced by Rs.100, were then put and lost.

The motions (Cut motion Nos. 5-7, 14, 17, 22, 26, 29 & 35) that the amount of the Demand be reduced by Rs. 100, were then put and a division taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Kiriti

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Haripada

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Chakrabarty, Shri Subhas

Chatterjee, Shri Pratim

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Sibendra Narayan

Das, Shri Bidyut Kumar

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Rabin

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goala, Shri Rajdeo

Hafiz Alam Sairani, Shri

Id. Mohammad, Shri

Khanra, Shri Saktipada

Kundu, Shri Ranjit

Malik, Shri Shiba Prasad

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Mitra, Shri Biswanath

Mondal, Shri Rabindranath

Mukherjee, Shrimati Mamata

Nanda, Shri Brahmamoy

Pramanik, Shri Sudhir

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Roy Chowdhuri, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sen Gupta (Bose), Shrimati Kamal

Singh, Shri Lagandeo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Sk. Jahangir Karim, Shri

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abul Basar Laskar, Shri

Banerjee, Shri Shyamadas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Chakraborty, Shri Gautam

Deb, Shri Ashoke Kumar

Dey, Shri Gopal Krishna

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Khaitan, Shri Rajesh

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Subrata

Roy, Shri Pramatha Nath

Sinha, Shri Atish Chandra

**ABST**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 17, and the Noes 46, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 53,38,00,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment" during the year 1998-99. (This is inclusive of a total sum of Rs. 17,80,00,000 already voted on account)

was then put and agreed to.

[5-20 – 5-30 p.m.]

**Mr. Deputy Speaker :** Now, discussion on Demand No. 12,77,78,80 & 81.

**Demand No. 12**

| | |
|---|---|
| Shri Nirmal Ghosh<br>Shri Deba Prasad Sarkar | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-. |

**Demand No. 80**

| | |
|---|---|
| Shri Ashok Kumar Deb<br>Shri Sanjoy Bakshi<br>Shri Nirmal Ghosh<br>Shri Abdul Mannan<br>Shri Saugata Roy<br>Shri Tapas Banerjee<br>Shri Deba Prasad Sarkar<br>Shri Shyamadas Banerjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-. |

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী ১২,৭৭,৭৮,৮০ এবং ৮১ নম্বর দাবির যে ব্যয়বরাদ্দের দাবি এখানে রেখেছেন আমি তার বিরোধিতা

করছি এবং আমাদের কাট-মোশনকে সমর্থন করে বলছি যে, মানুষের জীবনযাপনের প্রত্যেক দিনে পরিবহন অতীব প্রয়োজন। কিন্তু আমরা দীর্ঘ কয়েক বছর ধরে দেখছি যে পরিবহন ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে এবং একথা পরিবহন মন্ত্রী নিশ্চয়ই জানেন। এখানে রাস্তা বাড়ুক,, রুট বাড়ুক, এখানে যত মাননীয় সদস্যরা আছেন তাঁদের প্রত্যেকের বাস্তব অভিজ্ঞতা যে, সরকারের পরিবহন ব্যবস্থা ক্রমশই ভেঙে পড়েছে। আমি এমন এমন রুটের ়থা বলতে পারি যেখানে মানুষ বাস ধরার জন্য লাইন দিয়ে সারিবদ্ধ ভাবে দাঁড়িয়ে থাকে। এইসব রুটে মানুষ বাসে করে কোথাও যাওয়ার জন্য যে বাসটা ফিরে আসছে সেই বাসে গিয়ে আগে থেকে উঠে পড়ে। মানুষ বাসে গাদাগাদি করে যাচ্ছেন। মানুষকে গরু, ছাগলের মতো গাদা বন্দী হয়ে সরকারি বাসে যাতায়াত করতে হচ্ছে। এভাবে পরিবহন মন্ত্রী প্রতি বছর ব্যয়বরাদ্দের দাবি বৃদ্ধি করছেন এবং সরকারি পরিবহন ব্যবস্থার লোকসান প্রতি বছর বেড়েই চলেছে। ভর্তুকি দিয়ে পরিবহন ব্যবস্থা চালাতে হচ্ছে। এতে যদি মানুষের সুখ-সুবিধাগুলো বাড়ত, পরিবহন ব্যবস্থার যদি উন্নতি হত তাহলে আজকে আমাদের কোনও ক্ষোভ থাকত না। যদি দেখা যেত ভর্তুকি দিয়েও মানুষের যাতায়াতের পথে যে স্বাচ্ছন্দ পাওয়ার দরকার সেই স্বাচ্ছন্দ মানুষ পাচ্ছেন, যদি দেখা যেত যে সরকারি পরিবহন ব্যবস্থার মাধ্যমে সেই কাজটা সার্থক হয়েছে তাহলে আজকে আমি এই ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করতাম। কিন্তু তা কি হয়েছে? মাননীয় পরিবহন মন্ত্রী তাঁর নিজের বাজেট বক্তৃতায় এখানে সি. এস. টি. সি.র ২১৬ টি রুটের কথা বলেছেন। গতবছরও বাজেট বক্তৃতায় তিনি এই ২১৬টি রুটের কথা বলেছিলেন। অথচ দেখা যাচ্ছে এক জায়গায় ১২৭টা দূরপাল্লার রুট করেছেন। গতবছর লোকাল রুট কলকাতার আশেপাশে যেখানে ১১০টা ছিল একই বাস রুটের সংখ্যা থাকা সত্ত্বেও দূরপাল্লার ১২৭টা হল, যেখানে লোকাল রুটের একটা রুট উনি তুলে দিয়েছেন। কিভাবে চালাচ্ছেন সি. এস. টি. সি.

[5-30 – 5-40 p.m.]

তাহলে বাসের সংখ্যা কত? এতগুলো রুটে দৈনিক কতগুলো বাস চলছে? সি. এস. টি. সি.-র ১২৭-টা দূরপাল্লার রুটে মোট বাস চলছে ২১৬টি। মাননীয় মন্ত্রী গত বছর বাজেট বক্তৃতায় বলেছিলেন—প্রতিদিন গড়ে ৮৬৫টি বাস রাস্তায় বেরয়। আমার কাছে খবর আছে, সি. এস. টি. সি.-র বিভিন্ন গ্যারেজে এবং ডিপোয় সামান্য কিছু যন্ত্রের অভাবে ৩০০ থেকে ৪০০ বাস পড়ে রয়েছে। সেগুলোকে রাস্তায় বের করা যাচ্ছে না। গড়ে দৈনিক ৭০০ থেকে ৮০০ বাস রাস্তায় বের হয় না। তাহলে আজকে ২১৬টা রুটে কি রুট প্রতি দুটো করে বাস চলছে? এই হিসাব থেকেই বোঝা যাচ্ছে গড়ে রুট প্রতি দুটো করে বাস চলছে। এই যদি অবস্থা হয় তাহলে মানুষ কিভাবে যাতায়াত

করবে? জীবন হাতে নিয়ে ঝুলতে ঝুলতে মানুষ বাসে চাপতে বাধ্য হচ্ছে আমাদের সরকারি পরিবহন ব্যবস্থার গুণে। আর্থিক সমীক্ষার অঙ্ক গুলো আমি খুব একটা বুঝিনা। তবুও আমি সি. এস. টি. সি.-র ক্ষেত্রে দেখছি—১৯৯৪-৯৫ সালে ১১৭টা নতুন বাস কেনা হয়েছিল এবং সে সময় চালু বাসের সংখ্যা ছিল ১২২২। ১৯৯৫-৯৬ সালে আবার নতুন করে ১৮১টা বাসের বডি তৈরি করা হয়েছিল; কিন্তু চালু বাসের সংখ্যা তখনও দেখানো হচ্ছে ১২২২। এটা কি করে হয় আমার বোধগম্য হচ্ছেনা। আবার ১৯৯৬-৯৭ সালে ৭২টা বাসের বডি তৈরি হল; এবারে আবার চালু বাসের সংখ্যা কমে গেল। কমে হল ১১৫০। তারপর ১৯৯৭-৯৮ সালের আনুমানিক হিসাবে বলা হয়েছে, ১৪০টা নতুন বডি তৈরি হয়েছে; কিন্তু মোট চালু বাসের সংখ্যা সেই ১১৫৬ই রয়ে গেল। এটা কি করে হয়? মাননীয় মন্ত্রী, স্টাফ এবং বাস রেশিও-র কথা বলেছেন। খুবই আনন্দের সঙ্গে ঘোষণা করেছেন যে, উনি সংখ্যাটা কমিয়ে আনতে এতই কৃতকার্য হয়েছেন যে ঠিক মত বাস চালাবার জায়গায় সংখ্যাটা নিয়ে এসেছেন। অবস্থাটা কি রকম? ১৯৯৪-৯৫ সালে ১৩.৭; ১৯৯৫-৯৬ সালে ১৩.৪৯; ১৯৯৬-৯৭ সালে ৯.৩ এবং ১৯৯৭-৯৮ সালে ৯। এটা কি করে হয়, যদি বাসের সংখ্যা আজও একই থাকে তাহলে কর্মী বা স্টাফের সংখ্যা উনি কি ভাবে কমালেন? মাননীয় মন্ত্রী মহাশয়, এটা আপনি দয়া করে আমাদের আপনার জবাবি ভাষণের মধ্যে দিয়ে একটু বলবেন। আজকে এখানে অনেকগুলো সরকারি পরিবহন সংস্থার কথা বলা হয়েছে। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, ভূতল পরিবহন ইত্যাদি অনেক নামে অনেকগুলো সরকারি পরিবহন সংস্থা খোলা হয়েছে এবং কিছু কিছু সংস্থার আয়ের কথাও মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উল্লেখ করেছেন। কিন্তু নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে গত বছর কত টাকা আয় হয়েছে তা উল্লেখ করেননি। কারণ উনি নিজেই জানেন যে, ওটা জলে যেতে বসেছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনকে তুলে দেবার ধান্ধা করছেন। বলুন? বর্তমানে পরিবহন সংস্থায় ৩৫ কোটি ৭৪ লক্ষ টাকা দেনা চলছে এবং সুদ দিতে হয় বছরে ৪ কোটি ৯৩ লক্ষ টাকা নর্থ বেঙ্গলের জন্য। সময় মতো কর্মিদের বিমা ও অন্যান্য খাতে টাকা দিতে পারে না। ৯৪৯ বাসের মধ্যে মাত্র ৫৮৩টি বাস চলছে।

**(এই সময়ে উপাধ্যক্ষ মহাশয় পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের চলমান মন্ত্রী যে চলমান বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলছি। আমি এর আগের বক্তার কথা শুনছিলাম। উনি বলার সময়ে বললেন, আমরা নাকি গরু-ছাগলের মতন বাসে যাই। উনি কি করে গরু-ছাগলের

মতন বাসে যান তা আমি জানি না। কলকাতা শহরের আশে-পাশে সি. এস. টি. সির বাস ২১৬টি যাতায়াত করছে। তাছাড়া যেসব বাসগুলি কলকাতা এবং শহরতলিতে সজীব রেখেছেন তাহল, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—সি. এস. টি. সি, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—এন. বি. এস. টি. সি, দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—এস. বি. এস টি. সি এবং কলকাতা ট্রাম-ওয়েজ কোম্পানি—সি. টি. সি। এ ছাড়া আছে ভূতল পরিবহন ব্যবস্থা। এরা যে শুধু বাস চালাচ্ছে তাই নয়, এদের ২২টি লঞ্চ চলছে। আজকে কংগ্রেসিদের আমি জিজ্ঞাসা করছি, আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন কটি লঞ্চ পরিবহনের কাজে ব্যবহার হত? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ভারত সরকার বারেবারে দীঘা এবং তমলুকে রেল সম্প্রসারণের কাজে অনীহা প্রকাশ করেছে। দীঘাতে যে রেল সম্প্রসারণ হওয়ার কথা ছিল, তা ওনারা তখন করেনি। আজকে দীঘা এবং তমলুকের লক্ষ লক্ষ মানুষ যাতায়াত করছে একমাত্র সরকারি পরিবহন ব্যবস্থার মাধ্যমে এবং এই সরকারি পরিবহনই তার ভারসাম্য রক্ষা করছে। সরকারি পরিবহন ছাড়া ঐ দীঘা ও তমলুকের মানুষের যাতায়াত করার কোনও উপায় ছিল না। নর্থ বেঙ্গল, সাউথ বেঙ্গল এবং শিলিগুড়ি কলকাতার সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলেছে। ১৯৭৭ সালের আগে কংগ্রেসিরা যখন ক্ষমতায় ছিলেন তখন নর্থবেঙ্গল, সাউথবেঙ্গল এবং শিলিগুড়িতে মাত্র ২০০ থেকে ২৫০টি বাস চলত। সেই জায়গায় এখন ৯০০টি বাস চলছে। বিভিন্ন রকম বাসের ব্যবস্থা আছে। শুধু কলকাতা নয়, কলকাতা শহরের আশ-পাশের জেলাগুলিতে যেখানে পাকা রাস্তা হয়েছে সেখানেও সরকারি পরিবহনের বাস চলাচল করছে। আমরা লক্ষ্য করেছি, বাড়ি থেকে বেরিয়েই দেখছি সরকারি পরিবহনের বাস আছে। আমি উত্তর-২৪ পরগনা জেলার মানুষ। তাই আমি উত্তর-২৪ পরগনা জেলার কথা বলছি। বারাসাত, বসিরহাট, ব্যারাকপুর, বনগাঁ প্রভৃতি অঞ্চলে ব্যাপক বাসের ব্যবস্থা আছে। কিন্তু সেই বাসগুলি চলাচলের ক্ষেত্রে একটা অসুবিধার সৃষ্টি করেছে। সকালের দিকে বেশিরভাগ বাস যদি কলকাতার দিকে আসে তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়। কারণ আমাদের পক্ষে ট্রেনের উপর ভরসা করে চলাচল করা একেবারেই অসম্ভব। সেইভাবে আমরা চলাচল করতে পারি না। এই ব্যাপারটা দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি। এ ছাড়া কাকদ্বীপ নামখানায় বাসের সংখ্যা বেড়েছে। চলাচলের ক্ষেত্রে যদি টাইমিংটা নির্দিষ্ট করে দেন তাহলে খুব ভাল হয়। অর্থাৎ সকালের দিকে বেশিরভাগ বাস যাতে কলকাতার দিকে আসে তাহলে মানুষের পক্ষে সুবিধা হয়। আর বিকালের দিকে অর্থাৎ রাত্রি ৯টা কলকাতা থেকে বিভিন্ন গ্রামাঞ্চলের দিকে যায় তাহলে আমাদের পক্ষে খুব সুবিধাজনক হয়। এই বিষয়টি দেখার জন্য অনুরোধ করছি।

মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নোত্তরের সময় এই হাউসের কথা দিয়েছিলেন যে বাংলাদেশ ও কলকাতার মধ্যে বাস চালানোর ব্যবস্থা করবেন। মানুষ আজ আমাদের প্রশ্ন করছেন

যে এই বাস কবে থেকে কি ভাবে চলবে। মানুষের এইসব প্রশ্নের জবাব আমরা দিতে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, আপনার জবাবি ভাষণের সময় এ বিষয়ে পরিষ্কার করে বলবেন। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আর একটি অনুরোধ করছি, কলকাতা থেকে বাংলাদেশে প্রথম যে বাসটি যাবে তাতে আমরা, মাননীয় সদস্যরা সেই বাসে শুভেচ্ছা সফরে বাংলাদেশে যাব। কারণ বাংলাদেশের সঙ্গে আমরা আমাদের বন্ধুত্ব অটুট রাখতে চাই, সুদৃঢ় করতে চাই। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এ দিকে নজর দেবেন। এই বলে পুনরায় বাজেটকে সমর্থন করে মাননীয় মন্ত্রী মহাশয় পশ্চিমবাংলায় মানুষের যাতায়াতের ব্যাপারে সুব্যবস্থা করবেন এই আশা নিয়ে শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহন দপ্তরের বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রী মহাশয় খুব সুন্দর ভাবে ছাপিয়ে আগামী দিনে কি লক্ষ্যমাত্রা আছে সেটা বলেছেন কিন্তু বিগত দিনগুলিতে পশ্চিমবঙ্গের মানুষরা যানবাহনের অসুবিধার জন্য কি নিদারুণ কষ্ট পেয়েছেন সেটা বলেননি। বাজেট-টা বেড়েছে ঠিকই কিন্তু বাসের সংখ্যা বাড়ে নি, বরং কমেছে। আমার এলাকায় এস-২৯ বাস যেটি ধর্মতলা থেকে চটা পর্যন্ত যাতায়াত করে সেই বাসটি প্রায় এক বছর হতে চলল বন্ধ হয়ে আছে। মন্ত্রী মহাশয়কে অনেকবার বলেছি, তিনি হাউসে বলেছেন যে তিন মাসের মধ্যে এটা চালু করবেন কিন্তু কত তিন মাস চলে গেল সেই বাসটি আজ পর্যন্ত চালু হয়নি। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই, শুধু কলকাতার চেহারাটা দেখলে হবে না, গ্রাম বাংলার চেহারাটাও দেখতে হবে। এখানে গ্রাম বাংলার মাননীয় সদস্য যারা আছেন তারা জানেন সেখানে বাসের সংখ্যা দিনের পর দিন কিভাবে কমছে। আগে সারা পশ্চিমবঙ্গে যে সংখ্যক বাস চলত আজকে দেখা যাচ্ছে তার সংখ্যা অনেক কমে গিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে অনেক বেশি রেভিনিউ আদায় হচ্ছে তাহলে আমার প্রশ্ন, বাসের সংখ্যা কমছে কেন? নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে দেখছি সেই সংস্থাটি দেনায় ডুবতে বসেছে। তাদের দেনার পরিমাণ হচ্ছে ৩৫ কোটি ৭৪ লক্ষ টাকা। বছরে তাদের খালি সুদ দিতে হয় ৪ কোটি ৯০ লক্ষ টাকা। আপনি কনডেম বাস বিক্রি করছেন বলেছেন। এই কনডেম বাস বিক্রির ব্যাপারে কখনও হাইকোর্ট, কখনও দূষণের দোহাই দিচ্ছেন। আমি আপনাকে বলছি, এ ব্যাপারে আপনার দলের কিছু লোক এবং আমলাদের এক অংশ জড়িত। তারাই এগুলি বিক্রি করাচ্ছে। গত বছরের আগের বছর আপনি ক্যাজুয়াল হিসাবে কিছু কর্মী নিয়োগ করেছিলেন। তারা হচ্ছেন ড্রাইভার। তাদের মধ্যে

৪৬ জনকে পার্মানেন্ট করেছেন, বাকিদের করেননি কেন বলবেন। বাসের সংখ্যা কমছে অথচ কর্মীর সংখ্যা বাড়ছে। এটা একটা অদ্ভুত ব্যাপার। বিভিন্ন জায়গায় মানুষ বাসে ঝুলে যাচ্ছে, অঘটন ঘটছে, বাসের সংখ্যা না বাড়লে এই অঘটন ঘটার সংখ্যা আগামী দিনে আরও বাড়বে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। দূরপাল্লার বাসে মানুষ যেতে ভয় পাচ্ছে। তার কারণ দূরপাল্লার বাসগুলিতে ছিনতাই, ডাকাতি লেগেই আছে। সেখানে পুলিশ দিয়েও কোনও কাজ হচ্ছে না। পুলিশদের সঙ্গে ডাকাতদের যোগসাজস না থাকলে এটা ঘটত না। আমি মনে করি ট্রামের একটা ঐতিহ্য আছে। সেই ট্রাম বাইরে চালালে কলকাতার ভীড়টা এড়ানো যাবে। তারপর ফেরি সার্ভিস চালিয়ে অনেক জায়গায় যাতায়াতের সুরাহা করা যেত কিন্তু সেটা করার চেষ্টা আপনি করছেন না। আপনি বাজেট বক্তৃতায় কত বাস কিনবেন সেটা লিখেছেন কিন্তু কবে কিনবেন সেটা বলেননি। আমরা যখন এলাকায় যাই তখন দেখি বাস, মিনিবাস, অটো কোনও দিকে কোনও শান্তি নেই। আমার মনে হয় মাঝে মাঝে আপনার নিজের লোক ঢোকাবার চেষ্টা করেন। আমি হাউসে বলেছিলাম যে বড় বড় গাড়িগুলি টাউনে আনবেন না। সেগুলি বাইরে রেখে ছোট ছোট গাড়িগুলি টাউনের মধ্যে আনবেন, তাতে কিছু বেকার ছেলের কর্মসংস্থান হবে, তারা মাল নিয়ে যাতায়াত করতে পারবে। কিন্তু আপনি তা করেননি। তারপরে উড়াল পুল যেখানে দরকার সেখানে আপনি করেননি। যেখানে দরকার নেই সেই জায়গায় করবেন। আপনাদের লোকেদের সুবিধা মতো এগুলি করবেন। মানিকতলায় উড়াল পুল করেছেন, সেখানে কেউ যাতায়াত করে না। কাজ করতে হবে এবং সেটা দেখাবার জন্য এগুলি করছেন। যেখানে কাজ করা দরকার সেখানে করতে পারছেন না। দীর্ঘদিন ধরে বলা হচ্ছে যে হাওড়া থেকে উলুবেড়িয়া পর্যন্ত একটা লঞ্চ সার্ভিস চালু করুন। কিন্তু আপনি করেননি। তারপরে গ্রামে অনেকগুলি রুটে বাস চলছে না। সন্ধ্যার পরে দেখা যায় যে অনেক জায়গায় বাস থাকে না। যেখানে দু-একটা বাস যা আছে সেগুলিও সময় মতো চলে না। গ্রামের মানুষ যদি কোনও কারণে অসুস্থ হয়ে পড়ে বা বাইরে কোনও কাজ থাকে তাহলে সে আর যেতে পারে না। শুধু কলকাতার কথা বললেই হবে না। যাদের প্রাইভেট বাসের লাইসেন্স দেওয়া হচ্ছে তাদের সরকারি নির্দেশে যেখানে বড় বাস যেতে পারে না সেখানে তাদের চালু করতে পারেন তাহলে মানুষের উপকার হয়। কিন্তু ইউনিয়ন বা সরকারি আমলা যারা তারা আপনার কথা শোনার চেষ্টা করে না। যদি করতেন তাহলে দিনের পর দিন পরিবহনের এই রকম অবস্থা হত না। আপনি মাঝে মাঝে কাগজে স্টেটমেন্ট দেন, অনেক কথা বলেন কিন্তু বাস্তবে সেগুলি কার্যকর করার চেষ্টা করেন না। বজবজ অছিপুর গঙ্গার ঘাটের উপরে উলুবেড়িয়ায় একটা ফেরি লঞ্চ চালু করার কথা বলেছিলাম। এটা চালু করলে মানুষের যাতায়াতের সুবিধা হয়। কিন্তু আপনি তা করেননি। তারপরে চড়িয়াল থেকে সাতগাছিয়া হয়ে মহিষগোট পর্যন্ত ভুটভুটি

চালু করার কথা বলেছিলাম। এটা চালু করলে এলাকার মানুষের যাতায়াতের সুবিধা হয়, তাদের অন্য যানের উপরে নির্ভর করতে হয় না। কিন্তু আপনি সেই কাজ করার কোনও চেষ্টা করেননি। আপনি হাউসে অনেক কথা বলেন কিন্তু রাইটার্স বিল্ডিংয়ের ঠান্ডা ঘরে বসলে সেই সব কথা ভুলে যান। আগামী দিনে এই কাজগুলি যদি করেন তাহলে একটা শান্তির পরিবেশ তৈরি হবে। তা না হলে আগামী দিনে আপনাদের এর ফল ভোগ করতে হবে। আশা করব আগামী দিনে এগুলি করার চেষ্টা করবেন। এই কথা বলে আমাদের দলের তরফ থেকে আনা কাট মোশনের সমর্থন করে, আপনার বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় ১৯৯৮-৯৯ সালের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের রাজ্যে এন.বি.এম.টি.সি., সি.টি.সি., ট্রাম কোম্পানি এবং সি.এস.টি.সি.-র বাস চালিয়ে যেখানে ভরতুকি দিতে হচ্ছে, সেখানে আমরা লক্ষ্য করছি যে বে-সরকারি বাস চালিয়ে বছরে ৫০।৬০ হাজার টাকা তারা আয় করছেন। কাজেই রাজ্য সরকারি বাসে ভরতুকি কি ভাবে কমানো যায় সেটা দেখতে হবে। তবে আমরা জানি যে রাজ্যের যে অবস্থা তাতে সরকারি পরিবহনে ভরতুকি দিতে হয়। তবে যাতে এই ভরতুকি কমানো যায় সেটাও দেখতে হবে। তার সঙ্গে সঙ্গে যাত্রী পরিবহনের ক্ষেত্রে যাত্রীদের স্বাচ্ছন্দের কথাও ভাবতে হবে। ধর্মতলা থেকে রাজ্যের বিভিন্ন জেলায় যখন আন্তরাজ্য বাসগুলি যাতায়াত করে সেখানে যাত্রীদের খুবই অসুবিধার সম্মুখীন হতে হয়। কারণ সেখানে যাত্রীদের বসার কোনও জায়গা থাকে না, বাস টার্মিনাসে পানীয় জলের কোনও ব্যবস্থা থাকে না, এক গ্লাস জল এক টাকা দিয়ে কিনে খেতে হয়। তাছাড়া আমাদের যে ডিপোগুলি আছে, সেখানে বাস দেখাশুনা করার জন্য যে কর্মী সংখ্যা আছে তাতে সি.এস.টি.সি.-তে ১৪.৭৮ থেকে কমিয়ে ১৯৯৬-৯৭ সালে ১২.৭৪ জন করা হয়েছে।

[5-50 – 6-00 p.m.]

তবুও আমরা দেখছি যে, বাসের দেখভাল ঠিকভাবে হচ্ছে না, কারণ বাসগুলি রাস্তায় নামার পর দেখা যায় যে, বাসগুলি সব নোংরা এবং সিট ছেঁড়া, জানালা ভাঙ্গা। তাই সরকারি বাসের দেখভাল যাতে ঠিকভাবে হয় সেটা দেখবার জন্য অনুরোধ করছি। আর দূরপাল্লার বাসের ক্ষেত্রে দেখতে পাচ্ছি, সামান্য কারণে অনেক দূরপাল্লার বাস ব্রেকডাউন হয়ে যায়, ফলে যাত্রীরা দুর্ভোগের মধ্যে পড়েন। তারজন্য আমার প্রস্তাব, কন্ডাক্টরদের মেকানিজ্মের ট্রেনিং দেওয়া হোক যাতে রাস্তায় বাসগুলি পড়ে না থাকে, যাতে যাত্রীদের হয়রানি না হয়। এছাড়া জেলাগুলিতে ডিস্ট্রিক্ট বাস সার্ভিস চালু করার

জন্য আমি প্রস্তাব রাখছি নর্থ বেঙ্গলে এন.বি.এস.টি.সি., সাউথ বেঙ্গলে এস.বি.এস.টি.সি. প্রভৃতি সংস্থার মাধ্যমে। এই পরিকাঠামো যদি তৈরি করা হয় তাহলে অনেক সুবিধা হয়। আর একটি ব্যাপার দেখছি, সরকারি বাসের সঙ্গে বে-সরকারি বাসের ছাড়ার সময়ে কোনও সমন্বয় থাকছে না। দেখা যাচ্ছে, সরকারি বাস ছাড়ার আগে বে-সরকারি বাস একই রুটে ছেড়ে যাচ্ছে। এসপ্লানেডে গেলে দেখতে পাবেন, সেখানে প্রাইভেট বাসের কর্মিরা ডেকে ডেকে দূরপাল্লার বাসের যাত্রীদের তুলে নিয়ে চলে যাচ্ছে, তারজন্য সরকারি বাসে লোক হচ্ছে না। এছাড়া কলকাতা মহানগরীতে দেখবেন, এক দরজার বাসে যাত্রীরা যে দরজা দিয়ে ওঠেন সেই দরজা দিয়েই নামেন এবং তারফলে অনেক যাত্রীর কাছ থেকে টিকিটের টাকা আদায় হয় না। তাই দিল্লির মতো পেছনের দরজা দিয়ে উঠে টিকিট কেটে ভেতরে ঢুকে গন্তব্যস্থলে সামনের দরজা দিয়ে নামার ব্যবস্থা করলে তাতে টাকা আদায়েও সুবিধা হবে, যাত্রীদেরও অসুবিধায় পড়তে হবে না। এছাড়া বিনা টিকিটের যাত্রীদের রুখতে সারপ্রাইজ চেকিং-এর ব্যবস্থা করা দরকার। কারণ আমরা দেখেছি, অনেক যাত্রীর কাছ থেকে টিকিট কাটা হয় না। ট্রান্সপোর্ট কর্পোরেশনের লসের অন্যতম কারণ এটা। তারজন্য অতর্কিত চেকিং-এর ব্যবস্থা গ্রহণ করা দরকার। এছাড়া গড়ে বেশি বিক্রির উপর বোনাস এবং কম বিক্রির উপর ছাঁটাই-এর ব্যবস্থা চালু করা দরকার। এছাড়া গ্যারেজে পড়ে থাকা বাসগুলি যদি বে-সরকারি ক্ষেত্রে চুক্তির ভিত্তিতে চালাতে দেওয়া হয় তাহলে ভাল হয়। দূষণের ব্যাপারে বলছি, ১৯৯৭ সালে ৭,৬২৫টি বাস পরীক্ষা করে দেখা গেছে যে, তার মধ্যে ২৫,৯৮০টি বাস দূষণের মাত্রা ছাড়িয়ে গেছে। তাই দূষণ নিয়ন্ত্রণে এক্ষেত্রে একটা দূষণ নিয়ন্ত্রণ সেল করা যায় কিনা যেখানে জনগণ অভিযোগ জানাতে পারবেন এটা ভাবতে বলছি। আর ঢাকা-কলকাতা বাস চলাচলের ক্ষেত্রে কতখানি অগ্রগতি ঘটেছে সেটা মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি এবং ঢাকা-কলকাতা বাস চলাচলের বিষয়টা নজরুল ইসলামের নামে উৎসর্গ করা হোক, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পরিবহন মন্ত্রী উত্থাপিত ব্যয়-বরাদ্দের আমি বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশনকে আমি সমর্থন করছি। মাননীয় পরিবহন মন্ত্রীর যে বাজেট বই সেটা আমি পুঙ্খানুপুঙ্খ ভাবে পড়ে দেখেছি। কিন্তু এতে সারা রাজ্যের পরিবহনের সঠিক চিত্র আপনি তুলে ধরেননি। আপনি যেটা তুলে ধরেছেন সেটা হল আপনার সরকার পরিচালিত রাষ্ট্রীয় পরিবহন সংস্থা এই রাজ্যে কি করেছে সেটা বলবার চেষ্টা করেছেন। আমাদের অভিজ্ঞতা কি? এই রাজ্যে পরিবহনের যে চাহিদা তার ৯০ ভাগ মেটায় বে-সরকারি বাসগুলি। এই বাস রুটের পারমিট কি ভাবে দেওয়া হচ্ছে কি ভাবে রুট ঠিক হয় এই চিত্র আপনি তুলে ধরেননি। সুভাষবাবুর কাছে আমাদের অনেক প্রত্যাশা ছিল, ১৯৯৬ সালের এই

বিভাগের দায়িত্ব দেওয়ার পর আমরা আশা করেছিলাম এবং আমাদের প্রত্যাশা ছিল সাবসিডি নির্ভর, অনুদান নির্ভর যে পরিবহন ব্যবস্থা চলছে তাকে তিনি কমিয়ে আনতে পারবেন। কিন্তু আমাদের অভিজ্ঞতা তা বলছে না। সুভাষবাবুকে আমি বেশি আক্রমণ করব না, ওনার দলের মধ্যেই উনি ভীষণ ভাবে আক্রান্ত, ভীষণ ভাবে কোণঠাসা, তাঁকে বেশি দেখাই যাচ্ছে না। সুভাষ বাবু তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন "প্রদত্ত অর্থ সংস্থানের মধ্যে সুনির্বাচিত প্রকল্প গ্রহণ ও সেগুলির সুষ্ঠু রূপায়ণের মাধ্যমে আমরা পরিবহনের ক্ষেত্রে ১৯৯৭-৯৮ সালে যথাযথ অগ্রগতি অর্জনে সফল হয়েছি"। কি অগ্রগতি করেছেন? এখানে যে সাবজেক্ট কমিটি আছে সেই সাবজেক্ট কমিটির রিপোর্ট-এ যে কথা বলা আছে তা অত্যন্ত হতাশা ব্যাঞ্জক। ১৯৯৭-৯৮ সালে যে সমস্ত সুপারিশ গ্রহণ করেছিলেন তার মধ্যে সব থেকে জোর দেওয়া হয়েছিল কর্মচারীদের সংখ্যা কমিয়ে লাভজনক জায়গায় নিয়ে যাওয়া। সেই ব্যাপারে আপনি ব্যর্থ হয়েছেন, পরিষেবা দিতে আপনি ব্যর্থ হয়েছে। আপনার কাছ থেকে প্রত্যাশা করেছিলাম অনেক, কারণ আপনি একজন দক্ষ প্রশাসক বলে মনে করে মানুষ। দক্ষিণবঙ্গে কোনও রেল যোগাযোগের ব্যবস্থা নেই, বাসের উপর নির্ভর করে যাতায়াত করতে হয় মানুষকে। এসপ্লানেড মূলত একটা সেন্ট্রাল বাস স্টান্ড। দয়া করে সেখানে গিয়ে একটু দেখে আসুন কি অবস্থা বর্ষা শুরু হয়ে গিয়েছে, সেখানে একেবারে কর্দমাক্ত অবস্থা। সেখানে বর্ষার জল জমে গিয়েছে। সারা রাজ্যের মানুষকে সেখানে গিয়ে বাসে উঠতে হয়। দক্ষিণবঙ্গে দীঘা থেকে শুরু করে নর্থ বেঙ্গলের শিলিগুড়ি থেকে শুরু করে যে সমস্ত বাস যায় এবং বিভিন্ন জায়গায় যে সমস্ত বাস যায় সারা বছর ধরে সেই বাসগুলিকে কোনও দিন পরিষ্কার করা হয়? সেই বাসে পোড়া বিড়ি থেকে শুরু করে সমস্ত কিছু পড়ে থাকে একেবারে নোংরা হয়ে থাকে। বাসের সমস্ত সিট ছেঁড়া, বসার উপায় নেই। এই হচ্ছে পরিবহনের অবস্থা আর আপনি বলছেন যথা সম্ভব চেষ্টা করছি। দক্ষিণবঙ্গের মানুষকে রোড পরিবহনের উপর নির্ভর করে থাকতে হয়, তাদের ট্রেনে করে যাতায়াতের ব্যাপার নেই। আপনি গিয়ে দেখুন এন.এইচ-৬ এবং এন.এইচ-৪১ কি অবস্থা। আপনি বলবেন এটা পূর্ত দপ্তরের ব্যাপার, কিন্তু আপনি পূর্ত দপ্তরের সঙ্গে এই বিষয়ে বসেছেন কি? ৫ ঘন্টা সময় লাগে দীঘা যেতে সেখানে সন্ধ্যা ৬টায় স্টার্ট করে ভোর ৬টায় গিয়ে পৌঁছেছে, সেখানে মহিলাদের এবং বাচ্ছা ছেলেমেয়েদের দুর্ভোগ চরম জায়গায় গিয়ে পৌঁছাচ্ছে। আমি আজকে এন.এইচ-৪১ দিয়ে এসেছে, আপনি গিয়ে দেখে আসুন কি অবস্থা হয়েছে, সেখানে বাসগুলি থমকে দাঁড়িয়ে আছে। বর্ষা শুরু হয়ে গেছে এখন যদি এই অবস্থা হয় তাহলে ঘোরতর বর্ষার সময় চরম অবস্থায় পৌঁছাবে। জ্ঞানসিং সোহনপাল মহাশয় যখন পরিবহন মন্ত্রী ছিলেন তখন দূরপাল্লার বাসে যাতায়াতের ব্যবস্থা করেছিলেন। আমরা দেখেছি ভারতবর্ষে যত সিটি আছে সেখানে রাষ্ট্রীয় সংস্থার বাস চলে, কোথাও সেটা লাভজনক অবস্থায় চলে না। লাভজনক বাস

হচ্ছে দূরপাল্লার বাস। সেই দূরপাল্লার বাস আপনি কাদের দিচ্ছেন? আপনার সরকার মাঝে মাঝে বড়াই করে বে-সরকারিকরণের বিরুদ্ধে কথা বলেন।

[6-00 – 6-10 p.m.]

আজকে আমাদের এই জায়গায় সরকারি বাসগুলো, সি.এস.টি.সি.-র বাসগুলো দূরপাল্লার বাস হিসাবেও যায়। আগের দিনে দূর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট ছিল, অধুনা সাউথ বেঙ্গল বলে, সেগুলোকে দূরপাল্লায় চালু করার ব্যবস্থা করা হয়েছিল। আজকে সিটিসি বাসগুলোর জন্য আপনাকে সাবসিডি দিতে হয়, অথচ তাকে লাভজনক জায়গায় নিয়ে যাওয়া যেত। আজকে পরিবহন ব্যবস্থার অবস্থা কি? ধীরে ধীরে স্টেট বাসগুলোকে প্রাইভেট মালিকদের হাতে তুলে দিতে চাইছেন। পরিবহন নীতির ক্ষেত্রে আজকে কি অবস্থা দেখুন। এখানে সুশান্তবাবু, রাষ্ট্রমন্ত্রী আছেন। মেদিনীপুরে আর.টি.এ. দশ বছর এক জায়গায় বসে আছে। কার স্বার্থ চরিতার্থ করছেন? সেখানে উৎকোচ গ্রহণের চূড়ান্ত অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমার হাতে একটা নোটিশ আছে, সেটা শুনলে স্যার, আপনি অবাক হয়ে যাবেন। কোনও নিয়মের পরোয়া না করে ১৭।৬।১৯৯৮ তারিখে একটি নোটিশ বেরিয়েছে। এটি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল, অফিস অফ দি ডি.এম., মেদিনীপুর-এর। সেখানে বলা হচ্ছে,—

Applications are invited for the interest of travelling passengers from the beonafied persons within 10 (ten) days from the date of publication etc.

আবার সেই একই নোটিশে অন্য জায়গায় বলা হচ্ছে,—

Any persons or any association aggrieved for issuance/grant the said permit routes as well as may file any objection etc.

আগে অবজেকশন চাওয়া হল না আমি রুট পাল্টাতে চাই। অবজেকশন চাওয়া হল না, অথচ অ্যাপ্লিকেশন নেওয়া হচ্ছে। আবার সেখানে অবজেকশন চাওয়া হয়েছে! আপনি বলুন, আর.টি.এ.গুলোর অবস্থা কি? সেইজন্য পরিবহন দপ্তর সম্বন্ধে আমি যে কথা বলতে চাই, আপনারা জানেন, বিশেষ করে সাবজেক্ট কমিটি বারম্বার আপনাদের হুঁশিয়ার করে দিয়েছে—গত বছরে দিয়েছে, এই বছরেও দিয়েছে। আজকে বাস স্ট্যান্ডগুলোর কি অবস্থা? আমি মেদিনীপুর জেলার মানুষ। আমাদের সময়ে মেদিনীপুরে বাস স্ট্যান্ড শুরু করা হয়েছিল, সেটি আজও শেষ হল না। কলকাতা থেকে দূরপাল্লার যে বাসগুলো দীঘার মধ্যবর্তী স্থানে যেখানে বাস দাঁড়ায়, সেখানে বাস স্ট্যান্ড হয়েছে।

কিন্তু আপনি যাত্রী সাধারণের অসুবিধার কথা খোঁজ নিয়েছেন? আপনি অন্য রাজ্যে যান, দেখবেন সেখানে বাস পরিবহনের ব্যবস্থা কি আছে। সেখানে কি চমৎকার ব্যবস্থা, বিশ্রামের ঘর আছে, স্নানের ঘর আছে। আপনি পশ্চিমবাংলায় সেই ব্যবস্থা করতে পারলেন না। আপনি শুধু বলবেন, আমার দপ্তর চলছে গৌরী সেনের টাকায়। সরকারি টাকায় বাস চলছে ভরতুকি দিয়ে। ভরতুকি দিয়ে আপনি চালাতে পারেন, কিন্তু পশ্চিমবাংলায় বাস যাত্রী সাধারণের জন্য কিছু করতে পারেননি। এবারে আমি ফেরি সার্ভিসের ব্যাপারে আসছি। যে ফেরি সার্ভিসগুলো ওখানে আছে, তা দিয়ে অগণিত মানুষ যাতায়াত করে। একটি মাত্র জেটি দিয়ে মানুষ যাতায়াত করে। তাই আমি বলব, আপনি অন্তত দুটি জেটির ব্যবস্থা করুন—একদিক দিয়ে মানুষ যাবে, আর একদিন দিয়ে আসবে। আপনি পরিবহন পরিষেবা দিতে ব্যর্থ হয়েছেন, সুখ স্বাচ্ছন্দ দিতে ব্যর্থ হয়েছে। তাই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আমরা জানি, আলোচনা ছাঁটাই প্রস্তাবের বক্তব্যের মধ্যেই সীমাবদ্ধ রাখতে হয়। কিন্তু সেইভাবে উনি বক্তৃতা করলেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, এটা পয়েন্ট অফ অর্ডারে আসে না। প্রসঙ্গিক কথা বলতেই পারেন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবহন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ১২, ৮০ এবং ৮১ নং দাবির উপরে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করে বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আমাদের সবার জনজীবনের স্বার্থে পরিবহন ব্যবস্থা খুবই গুরুত্বপূর্ণ। মানুষ তাঁর জীবিকার সন্ধানে যায়, তার সুবিধার জন্যে পরিবহন ব্যবস্থা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমাদের সরকারি ব্যবস্থা ছাড়াও বে-সরকারি ব্যবস্থা চালু আছে। আমাদের দেশের সরকারি যে পরিবহন ব্যবস্থা, তার ক্রমশ উন্নতি হয়েছে এবং বাসের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। আজকে উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, নর্থ বেঙ্গর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন চালু আছে। এছাড়া ভূতল পরিবহন ব্যবস্থাও চালু আছে। এই সংখ্যা আগের থেকে বৃদ্ধি পেয়েছে। আমাদের যে লোক সংখ্যা এবং দেশের মানুষের জীবন জীবিকার স্বার্থে এক প্রান্ত থেকে আরেক প্রান্তে যেভাবে ছুটে যেতে হয় তাতে বাসের সংখ্যা আরও বাড়ানো দরকার। আজকে লোক সংখ্যা অনুপাতে বাসের সংখ্যা পরিপূর্ণ হয়নি। মানুষকে আজকে এক প্রান্ত থেকে আরেক প্রান্তে যেতে হচ্ছে। পশ্চিমবঙ্গে রেল ব্যবস্থা অপ্রতুল। এক জায়গার থেকে আরেক জায়গা যেতে হলে বাসে যেতে হয়। কলকাতার থেকে উত্তরবঙ্গে যেতে হলে বাসে যেতে হয়। দক্ষিণবঙ্গের এবং উত্তরবঙ্গের

বিভিন্ন জেলাতে হেড কোয়ার্টসের সঙ্গে যোগাযোগ রাখা খুবই দরকার। আমাদের এই সরকারি বাসগুলো লাভ করে বেশি চলে না। দেশের মানুষের স্বার্থে এই সরকারি যান চলাচল ব্যবস্থা আরও বাড়াতে হবে। আরও বিভিন্ন জায়গায় মানুষের সুবিধার্থে বাস স্টান্ড, গ্যারেজ, বাস টার্মিনাস বাড়াতে হবে। পুনর্নবীকরণের কেন্দ্র যেখানে বাস মেরামতি হয়, বাসের চেসিস যেখানে মেরামতি হয়, সেই বেলঘরিয়া ডিপোতে আর চেসিস মেরামতি হয় না। অকেজো বাসগুলোর চেসিস বে-সরকারি সংস্থার থেকে কেনা হয় এবং বাসের বডিও আর ওখানে তৈরি হয় না, বাইরের থেকে কেনা হয়। এর ফলে সরকারি ব্যবস্থা নষ্ট হয়ে যাচ্ছে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে, সরকারি যে প্রিন্টিং প্রেস আছে, সেখানে সরকারি অনেক কাজ যেমন টিকিট তৈরির থেকে বাসে লেখা ইত্যাদি বিষয়গুলো সম্পন্ন হত, এখন সি.এস.টি.সি., নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট আর করে না। অন্য জায়গার থেকে প্রিন্টিং কাজ করানো হয়। এইভাবে বে-সরকারি সংস্থায় টাকা দিতে গিয়ে সরকারি ব্যয় বেড়ে যাচ্ছে। সুতরাং এই ব্যাপারে সরকারি ব্যবস্থাকে যাতে আরও বেশি করে কার্যকর করা যায় সেইদিকে লক্ষ্য রাখতে বলব। কলকাতা বাসের তুলনায় উত্তরবঙ্গের বাসের ক্ষেত্রে লোকসান অনেক বেশি, এর কারণ কি? এই কারণটা অনুসন্ধান করার জন্য আমি মাননীয় পরিবহন মন্ত্রীকে দেখতে বলব। আমাদের সরকারি বাস সুদূর গ্রামাঞ্চলে পর্যন্ত যেখানে ব্যাকওয়ার্ড এরিয়া অন্যান্য যানবাহনের যাওয়ার সুযোগ সুবিধা নেই, সেখানে আমাদের বাস চলে যাচ্ছে, এটা যাতে আরও বেশি বেশি করে চালু করা যায় সেইজন্য বলব। এবং যে নূতন রুটগুলি চালু হয়েছে, সেইগুলি যাতে ঠিকঠিক ভাবে চালু থাকে সচল থাকে তা দেখবার জন্য আমি অনুরোধ করছি।

[6-10 – 6-20 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, রাজ্যের পরিবহন মন্ত্রী ১৯৯৮-৯৯ সালের জন্য যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটের আমি বিরোধিতা করি এবং আমাদের আনীত কাট মোশনগুলিকে সমর্থন করি। স্যার, লক্ষ লক্ষ মানুষ সকাল থেকে যে ভাবে গ্রামাঞ্চল থেকে গাদাগাদি করে আসে তা আপনি চোখে না দেখলে বিশ্বাস করতে পারবেন না। জীবন জামিন রেখে তারা কলকাতায় আসে আবার বাড়ি ফিরে যায়। স্যার, ফলতা বিধানসভা রুটটি দীর্ঘ ১ মাস এর উপর বন্ধ, এখানে সি.এস.টি.সি.-র বাস চলে। আমি এই ব্যাপারে ১৭ তারিখে কলিং অ্যাটেনশন জমা দিই, ২২ তারিখে মন্ত্রী মহাশয়—সুভাষবাবুর দপ্তরের এক পো মন্ত্রী আছেন—তিনি উত্তর দিলেন, সমস্ত বাস চলছে। আমি সেদিন বিধায়ক হিসাবে ২৩ তারিখে জিরো আওয়ারে বললাম, বাস বন্ধ উনি বললেন ডিপার্টমেন্ট বলেছে বাস চলছে। আপনার কাছে অনুরোধ রাইটার্সে বসে ডিপার্টমেন্টের কথা শুনে উত্তর দেবেন না, আপনি নিজে

সেখানে দেখে আসুন। ১৯৮১ সালে ছাত্র আন্দোলনে ধ্রুব, তাপসকে গুলি করে মারল পুলিশ, তৎকালীন পরিবহন মন্ত্রী ৫টি বাস চালু করেছিল। আমি এখানে দাঁড়িয়ে বলছি, বাস বন্ধ। মন্ত্রী মহাশয় বলছেন না বাস চলছে আমার ডিপার্টমেন্ট বলেছে। আমি তারপর ২৪ তারিখে প্রিভিলেজ মোশন আনি, মন্ত্রীর বিরুদ্ধে, আমি অবাক হয়ে গেলাম সেই প্রিভিলেজ মোশন রিজেক্টেড হয়ে গেল। আমি জানি গণতন্ত্রের প্রকৃত স্থান বিধানসভা, লোকসভা। আজকে এই বিধানসভায় গণতন্ত্র কি রক্ষিত হচ্ছে? আজকে গোটা সভাকে মিসলিড করলেন, গোটা সভাকে [**] সরবরাহ করলেন [**] এই কথা বলতে আমার অত্যুক্তি হয় না। বাস বন্ধ, উনি বললেন বাস চলছে। এই পরিস্থিতি আজকে পশ্চিমবাংলায় হচ্ছে। আপনাদের একটা চোরাই দপ্তর আছে, মোটর ভেহিকেলস-এর নাম, আপনারা ভাল করেই জানেন, সেখানে পয়সা না দিলে ফাইল নড়ে না। আজকে রুটের বাসগুলি আপনার দপ্তর থেকে আর.টি.এ. থেকে লাইসেন্স নিচ্ছে, কিন্তু বাস সেখানে চলছে না, বাসগুলি রিজার্ভ করে চলে যাচ্ছে। অথচ সাধারণ মানুষের দুর্ভোগের শেষ নেই। রাস্তায় দাঁড়িয়ে তারা ঘন্টার পর ঘন্টা অপেক্ষা করেন। আজকে যে অবস্থা আপনারা পশ্চিমবাংলায় সৃষ্টি করেছেন, তার একটার পর একটা উদাহরণ আপনাদের সামনে দিতে পারি। কিন্তু আমার সময় অল্প। আপনাদের কাছে নির্দিষ্ট উদাহরণ দিয়ে বলি, কলকাতা থেকে টানা রিক্সাগুলি আপনারা তুলে দিলেন, মানুষের যাতায়াতের সুবিধার জন্য অটো রিক্সা করলেন, স্কুলে কলেজে ছাত্র-ছাত্রীরা যাবে, লোকে অফিসে যাবে, তাদের সুবিধার জন্য অটো রিক্সা চালু করলেন। আমি জানতে চাই এই অটো রিক্সার লাইসেন্সগুলি কারা দেয়, এইগুলি কারা পরিচালনা করে, কোনও মিটার ব্যবস্থা নেই, কেন এই মিটার ব্যবস্থা নেই, এই কথা পরিবহন মন্ত্রীর কাছে জবাবি ভাষণে জানতে চাই?

আমি আমার অ্যাডজর্নমেন্ট মোশনে বলেছি, ঐ সমস্ত জায়গাগুলোতে বার বার ডাকাতি হয়েছে। আমরা এই ব্যাপারে ডি.এম.-কে জানিয়েছি, রাইটার্সে জানিয়েছি। আপনারা কি করলেন, বাসের সময়গুলো এগিয়ে দিলেন। ক্যানিং-এর বাস আগে ধর্মতলা থেকে ছাড়ত রাত্রি সাড়ে সাতটার সময়, এখন সেটা দুটোর সময় ছাড়ছে, ধর্মতলা থেকে নৈনানের বাস আগে যেখানে রাত্রি সাড়ে সাতটার সময় ছাড়ত, এখন সেটা ছটার সময় ছাড়ে। ধর্মতলা থেকে বিশালাক্ষী তলার বাস আগে যেখানে সাড়ে সাতটায় ছাড়ত, এখন সেটা সাড়ে ছয়টায় করা হয়েছে। তাহলে গ্রামের মানুষগুলো কলকাতায় এলে যাবে কি করে। আমরা এস.পি.-কে জানিয়েছি, ডি.এম.-কে জানিয়েছি, কিন্তু চুরি, ডাকাতি বন্ধ করবার জন্য আপনারা কোনও ব্যবস্থা নিতে পারেননি। কন্ডাক্টার, ড্রাইভারদের নিরাপত্তার জন্য আপনারা কি ব্যবস্থা নিয়েছেন। পশ্চিমবাংলার প্রশাসনিক ব্যবস্থার এই হচ্ছে চিত্র। মোটর ভেহিকেলস ডিপার্টমেন্টে আজকে নক্কারজনক ঘটনা ঘটছে। পশ্চিমবাংলায় গ্রামে

Note : ** [Expunged as ordered by the chair]

এবং শিল্প এলাকায় যে সমস্ত ট্রেকারগুলো চলছে সেই ট্রেকারগুলোতে গাদাগাদি করে লোক ঢুকছে, যে কোনও সময় বিপদজনক ঘটনা ঘটতে পারে। ট্রেকারের চালেও অনেক সময় লোক বসে থাকে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, এই ট্রেকারগুলোর বৈধ লাইসেন্স আছে কিনা সেটা দেখারও কি কেউ নেই। আজকে টাকা নিয়ে এইসব দপ্তরগুলোতে কাজকর্ম চলছে। মোটর ভেহিকেলস ডিপার্টমেন্টের আর.টি.ও.-র সঙ্গে আপনার দপ্তরের কোনও গোপন আঁতাত আছে কি না। কলকাতার অটো রিক্সাগুলো আজকে কমরেডরা পরিচালিত করেন, তাই আজকে তাদের মিটার লাগাতে হয় না। আমি এর সঙ্গে আরেকটা কথা উল্লেখ করছি, যখন বাস ভাড়া বৃদ্ধি পেল তখন বর্তমান কাগজে বর্ধিত বাস ভাড়ার লিস্ট বেরল, যে শহরাঞ্চলে চার কিলোমিটার দেড় টাকা এবং জেলাগুলিতে পাঁচ কিলোমিটার দেড় টাকা। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে দস্তিপুর থেকে মজলিসপুর, তিন কিলোমিটার সেখানে ১.৭৫ পয়সা বাস ভাড়া নেওয়া হচ্ছে এবং হরিণডাঙ্গা থেকে সরারহাট আড়াই কিলোমিটার সেখানে ১.৭৫ পয়সা বাস ভাড়া নেওয়া হচ্ছে। এই ব্যাপারে আপনার দপ্তরের কাগজে দরখাস্ত করা হয়েছে, কিন্তু ওখানকার মানুষদের ঠকিয়ে বেশি বাস ভাড়া নেওয়া হচ্ছে। এই দপ্তরের পরিষেবা অত্যন্ত নিম্নমানের হয়ে গেছে। আজকে এই সমস্ত কারণে এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিথ্যাবাদী কথাটা বাদ যাবে।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পরিবহন মন্ত্রী যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করছি এই কারণে যে আজকে বামফ্রন্ট সরকার পরিবহন ব্যবস্থার এবং যোগাযোগ ব্যবস্থার উন্নতি করেছে।

[6-20 – 6-30 p.m.]

এই বামফ্রন্ট সরকার এই পরিবহন ব্যবস্থা ও যোগাযোগ ব্যবস্থার উপর যথেষ্ট গুরুত্ব আরোপ করেছেন। যার জন্য এই দপ্তরে দুজন মন্ত্রী নিয়োগ করেছেন। আমরা আগে দেখতাম, শহর এবং নগরকে কেন্দ্র করে পরিবহন ব্যবস্থা গড়ে উঠছে। কিন্তু আজকে সারা পশ্চিমবাংলায় যেভাবে পরিবহন-এর নেটওয়ার্ক তৈরি হয়েছে এবং শহর-নগরকে ছাপিয়ে যেভাবে পরিবহন ব্যবস্থার বিস্তৃতি ঘটেছে, তার জন্য ব্যক্তিগত ভাবে পরিবহন মন্ত্রীদের ধন্যবাদ ও অভিনন্দন জানাচ্ছি। আমি লক্ষ্য করলাম, বিরোধী বন্ধুরা, বিশেষ করে কংগ্রেসি বন্ধুরা সমালোচনা করলেন। আমি তাদের প্রশ্ন করছি—আজকে ৫০ বছর ধরে আপনারা কি করেছেন? ৫০ বছর ধরে ভারতবর্ষের পরিকাঠামোগত অবস্থার উন্নতির জন্য কি ব্যবস্থা নিয়েছেন? পরিবহন পরিকাঠামো ব্যবস্থার একটা

প্রধান স্তম্ভ। এর যদি বিস্তার ঘটানো না যায়, তাহলে অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতির বিকাশ কখনোই ঘটতে পারে না। আপনারা কোনও দিন সেইভাবে পরিকল্পনা করেননি, কিন্তু আজকে বামফ্রন্টের মন্ত্রীরা সেই ভাবে পরিকল্পনা করে এগোচ্ছেন। শুধু চিৎকার করলেই হবে না। বাস প্রতি উৎপাদনশীলতা ১৪০ থেকে ১৫০ কিলোমিটার করা হয়েছে। লোড ফ্যাক্টর ছিল ৮৯.৪০, তা ১০০ করা হয়েছে। প্রতিদিন মাথা পিছু কর্মচারীদের উৎপাদনশীলতা ১৪.৭৪ থেকে ১৭.৯৭ কিলোমিটারে বাড়ানো হয়েছে। এই যে উৎপাদন বেড়েছে, এটা তো পরিবহন ব্যবস্থারই কৃতিত্ব। এক্ষেত্রে যে ভাবে পরিকল্পিত ব্যবস্থা নেওয়া হয়েছে, আপনারা তা কোনও দিন পারেননি। আজকে পরিবহন ব্যবস্থার বিস্তৃতি শহর থেকে ছাড়িয়ে জেলায়, গ্রামে, ব্লকে, সমস্ত জায়গায় নিয়ে গেছে। এর এত বিস্তার ঘটেছে যে, এর সমস্যা সামলানো একটা কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। যার জন্য আজকে সি.এস.টি.সি., এন.বি.এস.টি.সি., এস.বি.এস.টি.সি., ভূতল নিগম, প্রভৃতি সংস্থাগুলিকে সঠিক ভাবে পরিচালনা করা সম্ভবপর হয়েছে এবং এর পরিষেবা মানুষ পাচ্ছে। আমরা দেখছি, গ্রামাঞ্চলের মানুষের অর্থনৈতিক বিকাশের ক্ষেত্রে—পঞ্চায়েতের মাধ্যমে কৃষি এবং কুটির শিল্পের বিকাশের ফলে মানুষের আয় বেড়েছে। এই আয় বাড়ার তাগিদেই মানুষ পরিবহনের কথা নিজেরা ভাবছে—আজকে পঞ্চায়েত ভাবছে, জেলা-পরিষদ ভাবছে। তাই ইট বিছানো রাস্তার উপর দিয়ে ট্রেকার, লরি বাস চলছে। এই বিষয়টা তো উল্লেখ করলেন না। কারও নজরে আনার চেষ্টা করবেন না। কিন্তু আমরা গ্রামের মানুষ জানি, পরিবহন ব্যবস্থার ব্যাপক বিস্তৃতি ঘটেছে এবং যাত্রী পরিষেবার উন্নতি হয়েছে। বাস প্রতি আয় বেড়েছে। কিন্তু দেখছি বাস প্রতি কর্মী সংখ্যা কমিয়ে আনা হচ্ছে আস্তে আস্তে। আপনারা তো সিগারেটের প্যাকেটের মধ্যে দিয়ে বিদ্যুৎ, সেচ এবং পরিবহন ব্যবস্থাতে অসংখ্য কর্মী না দেখেই নিয়েছিলেন। আজকে সেই বোঝা বইতে হচ্ছে। আজকে এই ২১ বছরের বামফ্রন্ট সরকারের পরিবহন মন্ত্রীদের ভাবতে হচ্ছে এবং আজকে তারা চেষ্টা করছেন যে, কি করে কর্মী সংখ্যা কমানো যায় এবং কর্মী সংখ্যা কমিয়েও আনা হচ্ছে ধাপে ধাপে। আজকে একটা কথা বলি যে, দূরপাল্লার যে সমস্ত বাস ডিপো থেকে ছেড়ে বেরিয়ে আসে, সেগুলি বেরোনোর আগে টেকনিক্যাল, মেকানিক্যাল চেক আপ হয় না। এটা না হলে মাঝ পথে বাস খারাপ হয়ে যায়। এতে যাত্রীদের দুর্ভোগের শেষ থাকে না। এই ব্যাপারে নজর দেবেন। এইকথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে :** স্যার, এই বাজেটের বিরোধিতা করে, আমাদের দলের আনা কাট মোশনের সমর্থন করে দু-চারটি কথা বলতে চাইছি। স্যার, মন্ত্রী তাঁর বাজেট ভাষণের মধ্য দিয়ে পরিবহন ব্যবস্থার সার্বিক পরিকাঠামোর কথা বলেছেন, সেই সম্বন্ধে বলি যে, পরিবহন মন্ত্রী এই ব্যবস্থাকে একটা রুগ্ন শিল্পে পরিণত করেছেন। আমি

মাননীয় মন্ত্রীকে বলব যে, হাইওয়েতে ট্রাফিক জ্যাম যে হচ্ছে, এটার জন্য শুধু আপনার দায়িত্ব নেই, আমার মনে হচ্ছে কোথাও যেন একটা দপ্তরের সমন্বয়ের অভাব। অর্থাৎ হাইওয়ে ট্রাফিক পুলিশ, পি.ডব্লু.ডি. এবং হোম মিনিস্ট্রি এবং স্টেট ট্রান্সপোর্টকে আমাদের ট্রান্সপোর্ট মিনিস্ট্রি-র মধ্যে একটা সমন্বয় সাধন করার দরকার আছে। যেমন—দুর্গাপুরে হাইওয়ের কাছে আমি দেখেছি যে, ৩টি ব্রেক ডাউন ভ্যান থাকে। হাইওয়েতে একটা গাড়ি খারাপ হয়ে গেলে ২-৩-৪ ঘন্টা পড়ে থাকে। সেই গাড়িকে সরিয়ে রাস্তা পরিষ্কার করার কোনও ব্যবস্থা থাকে না। আমি জানি যে, আপনি হাউসে থাকেন না, অনেক দিন দপ্তরে যান না বলে শুনেছি। দপ্তর চালাবার ক্ষেত্রে এত অনীহা কেন আপনার? আপনি কলকাতায় ট্রাফিক জ্যাম সরাবার জন্য ইতিপূর্বে আপনি বলেছিলেন যে, কলকাতায় ট্রাক ঢোকার ক্ষেত্রে যে রাস্তা আছে, সেটা বন্ধ করে কোনায় একটা ট্রাক টার্মিনাল করবেন বলেছিলেন। কিন্তু সেই ট্রাক টার্মিনাল করবেন বলেছিলেন। কিন্তু সেই ট্রাক টার্মিনাল কতটুকু এগল। আপনার পরিকাঠামোগত ত্রুটি রয়েছে। সেই ত্রুটির কারণেই আজকে আপনি সমালোচনার স্বীকার হয়েছেন। আমি বলতে চাই, পোখরানে যেদিন বোমা বিস্ফোরণ হল, আপনিই একমাত্র মন্ত্রী এই দলের মন্ত্রী হিসাবে আপনি বলেছেন যে, আপনি গর্বিত যদিও আপনার দলও আমরা আতঙ্কিত, শঙ্কিত। কারণ পশ্চিমবাংলার ঋণগুলি আমরা পাব কি না। জাপানের সহায়তায় ও.ই.সি.এফ.-র মাধ্যমে যে কাজ করার কথা বলেছেন, আমাদের ওভার ব্রিজ, সেকেন্ড ব্রিজের ক্ষেত্রে আপনি দায়িত্ব দিয়েছেন, সেই অর্থ আমরা পাব কিনা এবং—তার পরিপ্রেক্ষিতে আমাদের পরিবহন পরিষেবা হবে কিনা, অসুবিধা হবে কিনা সেটা আপনার কাছে জানতে চাই। আপনার পরিবহন দপ্তর এমন একটা জায়গায় পৌঁছেছে যে, আমি ডেপুটি স্পিকারের গাড়িতে [illegible]লাম, তাঁর গাড়িটা পর্যন্ত ভাল নেই। ভাঙ্গা চোরা গাড়ি সরবরাহ করা হয়। এই দিয়েই বুঝতে পারা যায় যে, পরিবহন দপ্তরের অবস্থা কোন জায়গায় দাঁড়িয়েছে। আপনার কাছে বলছি—আগেকার পরিবহন মন্ত্রী শ্যামল বাবু একটা গুরুত্বপূর্ণ কাজ করেছিলেন সি.এস.টি.সি.-র কর্মচারীদের পেনশন দেওয়া হয়েছিল। এই পেনশন কিছু লোক পেয়েছে, কিছু লোক পায়নি। তা নিয়ে হাইকোর্টে মামলা হয়েছে। জাস্টিসের অর্ডার আমার কাছে আছে। আমি এটা ডেপুটি স্পিকারের মাধ্যমে দেব। যেখানে বলা ছিল—ওই শ্রমিকদের সমস্ত পেনশনের টাকা দেওয়া হোক। আমি আপনার কাছে প্রত্যাশা করব, শ্রমিকদের আন্দোলনের সাথে যুক্ত বলে বামপন্থী বলে আপনারা শ্রমিক দরদের কথা বলেন। অথচ এই সি.এস.টি.সি.-র শ্রমিকরা আজকে পেনশন পাচ্ছে না। তাদের পেনশন অবিলম্বে দেওয়ার চেষ্টা করবেন। ভরতুকি দেওয়া সংস্থা সি.এস.টি.সি. আজকে কোথায় এসে দাঁড়িয়েছে। মাথা পিছু যাত্রী পিছু ২ টাকা ১৪ পয়সা করে সরবরাহ করতে হচ্ছে। ১৯৯৬-৯৭ সালে ৫৪ কোটি ৪৯ লক্ষ টাকা ভরতুকি দিয়েছেন। সে টাকা দিয়ে বেশির ভাগ অনুৎপাদক খাতে ব্যয় করা

হয়েছে। এতে পরিবহনের আর্থিক কাঠামো ভাল বলে আমি মনে করি না। এই বিধানসভায় গত বাজেট অধিবেশনে আপনি বলেছিলেন যে রামগঙ্গায় বে-সরকারি বাস চালু করবেন গরিব মানুষের স্বার্থে যেহেতু ভূতল পরিবহনের ভাড়া অনেক বেশি। রামগঙ্গা থেকে ডায়মন্ডহারবার বা লক্ষ্মীকান্তপুর, এক বছর পরেও এটা হয়নি। এই বিষয়ে আপনি নজর দেবেন। পাশাপাশি আপনাকে আমি কিছু কথা বলতে চাই, আজকে বাস পরিচালনার ক্ষেত্রে যাত্রী পরিষেবার ক্ষেত্রে একটা বিশাল অসুবিধা দেখা দিয়েছে। বাসে ডাকাতি হচ্ছে রাস্তার মাঝখানে ডাকাতি হচ্ছে। রামগঙ্গা থেকে ব্যবসায়ীরা আসেন, একটা বিশেষ জায়গায় ডাকাতি হচ্ছে। এমন কি মুর্শিদাবাদেও ডাকাতি হচ্ছে। এক সপ্তাহে ৫টা ডাকাতি হয়েছে। আপনি পরিবহন ব্যবস্থা, যাত্রী পরিষেবার ক্ষেত্রে কি পরিকল্পনা গ্রহণ করেছেন? আজকে এমন অবস্থা হয়েছে যে ট্রান্সপোর্ট পরিকাঠামোর ক্ষেত্রে যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করার কথা বলেছেন, জেলা ও মহকুমা স্তরে অধিকাংশ ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, মানুষ সেই জিনিস পাচ্ছে না। আপনি একটা জায়গায় জেলা ও মহকুমা স্তরে কিছু বাস স্টান্ড করার কথা বলেছেন, প্রস্তাব দিয়েছেন আমি বলব তেলেঙ্গানার স্মৃতি বিজড়িত কাকদ্বীপ মহকুমা শহরে সেখানে একটা বাস টার্মিনাস গড়ার প্রস্তাব এর সঙ্গে যুক্ত করা যায় কি? রামগঙ্গাতেও বাস স্টান্ড করা হবে, আমাদের জায়গা আছে, আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব এই বিষয়ে যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করুন। আপনারা মানুষের মৌলিক সমস্যা সমাধানে ব্যর্থ। সর্বশেষ আপনাকে বলছি যে অপারেশন সানশাইনের পর দলের মধ্যে আপনার সমালোচনা হয়েছে। আপনার মনে সংশয় থাকতে পারে, কিন্তু আপনার কর্মোদ্যোগে আমি বিশ্বাস করি, চেষ্টা করলে আপনি পারেন। আরেকটা কথা আমি বলতে চাই যে ভূতল পরিবহনের বাস যেখানে চলে সেখানে পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 – 6-40 p.m.]

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সরকারের পক্ষ থেকে ১২।৭৭।৭৮।৮০।৮১ নম্বরের দাবির অধীনে পরিবহন ব্যয় মঞ্জুরির দাবি পেশ করা হয়েছে তাকে সমর্থন করছি। বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। এই বাজেট বরাদ্দের বিষয় নিয়ে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের অনেক সদস্য বলেছেন। আমাদের সরকার পক্ষের বিভিন্ন সদস্য তাদের বক্তব্য রাখতে গিয়ে আমাদের পরিবহন দপ্তরের সাফল্যের জন্য পরামর্শ দিয়েছেন আর বিরোধীরা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করে তাদের বক্তব্য রেখেছেন। এটাই স্বাভাবিক। আমরা স্বাধীনতার পঞ্চাশ বছর পালন করছি, এই পঞ্চাশ বছরের ৪৫ বছরই কংগ্রেস দল দেশের শাসন ব্যবস্থা

পরিচালনা করেছেন।

৪৫ বছর ধরে কংগ্রেস দলের নেতৃত্বে শাসন ব্যবস্থা পরিচালিত হয়েছে, তাঁরা পরিবহনের ক্ষেত্রে কোনও জাতীয় নীতি গ্রহণ করতে পারেন নি, একথা কি আপনারা উচ্চারণ করেছেন? জাতীয় নীতি যদি না থাকে তাহলে সেই রাজ্যের রাজ্য সরকারকে তার নিজের অভিজ্ঞতায় দাঁড়িয়ে পথ চলা শুরু করতে হয়। আপনারা এখানে রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বিষয় নিয়ে বক্তব্য রাখলেন, কিন্তু তার নৈতিক অধিকার কি আপনাদের আছে? আপনারা দিল্লির সরকারে থাকার সময় এই পরিবহন ব্যবস্থাকে বে-সরকারি মালিকানার হাতে তুলে দেওয়ার জন্য সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। আপনারা এটা কার্যকর করতে পারেননি। আপনারা যেখানেই আছেন, সেই উড়িষ্যাতে রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা আজকে সম্পূর্ণ ভাবে বিপর্যস্ত। আমাদের পাশের রাজ্য বিহারে সেখানের অবস্থা আরও শোচনীয়। আপনারা কর্পোরেশনগুলি সম্পর্কে বলেছেন, এটা ঠিক যে কর্পোরেশনগুলির ক্ষেত্রে যে অবস্থা রয়েছে তার থেকে আরও ভাল হওয়ার দরকার। কিন্তু এই অবস্থা কাটিয়ে তোলার ক্ষেত্রে যেখানে বাধার সম্মুখীন হতে হয়, যেখানে পেট্রোলের দাম বাড়ছে, যন্ত্রপাতির দাম বাড়ছে এবং মূল্যসূচক বাড়ে, কর্পোরেশনের কর্মচারিদের বেতন দিতেই অনেক টাকা খরচ হচ্ছে—কর্পোরেশনের কর্মচারিদের সরকারি কর্মচারীর মর্যাদা তাদের আপনারা দেননি। আমাদের দায়িত্ব পালন করার ক্ষেত্রে আমরা দায়বদ্ধ। আমরা তাদের বর্ধিত বেতন দেওয়ার ক্ষেত্রে আমাদের সরকার দায়িত্ব পালন করে থাকে। স্বাভাবিক ভাবেই এখন যে খরচের যাত্রা বাড়ছে এটা কমিয়ে আনতে পারিনি। পাশাপাশি এটাও আপনাদের দায়বদ্ধতার মধ্যে আছে যে গত বছর যে আয় হয়েছিল আমাদের রাষ্ট্রীয় যে কর্পোরেশনগুলি রয়েছে সে ক্ষেত্রে আমাদের অবস্থানকে আমরা সামনের সারিতে আনতে পেরেছি, একথাটা আপনারা উল্লেখ করলেন না। এখানে বক্তব্য রাখতে গিয়ে আমার জেলার এক বন্ধু সদস্য বললেন ৪১ নং জাতীয় সড়ক, ৬ নং জাতীয় সড়কের কথা। আমরা ৬ লেনের রাস্তা করার জন্য দাবি করে আসছি। যেভাবে মানুষের প্রয়োজনীয়তা বাড়ছে, যেভাবে ট্রাফিক বাড়ছে তাতে জাতীয় সড়ক যদি প্রশস্ত না করা যায় তাহলে অবস্থার পরিবর্তন ঘটানো যাবে না। ওঁনারা করেননি, শুধু এটাই নয়, বিকল্প পরিবহন ব্যবস্থা হিসাবে রেলের ক্ষেত্রে যে ভাবে সম্প্রসারণ হওয়া উচিত ছিল সে ব্যাপারে পশ্চিমবঙ্গ কোন জায়গায় আছে? তার ব্যাখ্যা করার দরকার আমার নেই, তবে দীঘা, তমলুকে সেখানে একটা রেল অফিস করলেন, বুকিং অফিস করার জন্য চেয়ার-টেবিল ভাড়া করা হল, নির্বাচন পার হয়ে গেল আর চেয়ার টেবিল লরিতে চেপে চলে গেল। যে দরদ আজকে দেখাচ্ছেন যদি পুরনো দিনের কথা একটু বলতেন তাহলে ভাল হত। মেদিনীপুরের কথা একজন বললেন, উনি কি জানেন না কার পাপ আজকে আমাদের ভোগ করতে হচ্ছে? ওই বাস স্ট্যান্ডের মালিক কে? কেন আমরা বাস স্টান্ডের জায়গা

পাইনি, এ সব অনেক কথা বলা যায়। রিজিওনাল ট্রান্সপোর্ট অথরিটি এটা অটোনমাস বডি, এদের কিছু নিজস্ব ক্ষমতা আছে। জেলা শাসক হচ্ছেন এদের চেয়ারম্যান, এদেরও নিয়মের মধ্যে চলতে হয়। আর একজন সদস্য কলিং অ্যাটেনশনে তিনি এটা উত্থাপন করেছিলেন। তার উত্তরে সুভাষ বাবুর অনুপস্থিতিতে আমি উত্তর দিয়েছিলাম।

[6-40 – 6-50 p.m.]

আমি সেই কথা আজও বলছি। আমরা এটা জানি, বিরোধীরা যদি আমাদের সমালোচনা করে তাহলে বুঝতে হবে আমরা ঠিক আছি। আর, বিরোধীরা যদি আমাদের প্রসংশা করে তাহলে মনে হয় আমাদের পদস্খলন হয়েছে, অধঃপতন হয়েছে। তাই ওনাদের সমালোচনাই আমাদের কাম্য। আমি শুধু বিনয়ের সঙ্গে বলতে চাই, সেদিনও এই কথাই বলেছিলাম যে, ধর্মতলা পর্যন্ত বাসের যে কথা বলা হয়েছিল, তাতে ঐ রুটটা বর্ধিত করে বাবুঘাট পর্যন্ত, দুটো বাস। আর, তারাতলা পর্যন্ত তিনটে বাস নৈনান পর্যন্ত চলছে। অনেকে সুযোগ-সুবিধার কথা বলেছিলেন। এ বিষয়ে সুনির্দিষ্ট প্রস্তাব রেখেছিলেন। ঐ বাস চলাচলের ওয়েবিল আমার কাছে আছে আপনারা দেখে যেতে পারেন, এই মাসে কত চলেছে, আর, কত টাকা সেল হয়েছে। আমরা যা পারি জনগণকে বলি, যা পারি না তা জনগণকে বলি না। মিথ্যা ভাওতা আমরা দিই না। মানুষের সাথে প্রহশন করি না। আর সেই জন্যই ২১ বছর ধরে আমরা এই দিকে বসে আছি, আর, আপনারা ঐ দিকে বসে আছেন এবং আরও থাকতে হবে। আমরা যা পারব তা করব। না পারলে মানুষকে মিথ্যা আশা দেব না। আমার আরও অনেক কিছু বলার থাকলেও সময় শেষ হয়ে গেছে এবং মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয়ও বলবেন বলে আমি শুধু এটা বলে শেষ করব যে, আমাদের রাজ্যে যে পরিবহন ব্যবস্থা আছে তাকে কি করে আরও উন্নত করা যায়, এস.সি.এ. দপ্তরকে কি করে বিকেন্দ্রীকরণ করে জেলার মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় তা দেখা হবে। আয়ের উৎসের সম্প্রসারণ করার জন্য, আমাদের রাজ্যে চেক-পোস্ট চালু ছিল না, অন্য রাজ্যে ছিল। কিন্তু এবারে আমরা দুটো চেক-পোস্ট করেছি এবং আরও একটা করছি। আজকে পঞ্চায়েতের কর্মকান্ডের ফলে গ্রামাঞ্চলে জনজীবনের মধ্যে অর্থনৈতিক ভারসাম্য প্রক্রিয়া শুরু হয়েছে। আজকে যুগের পরিবর্তন ঘটেছে। মানুষের প্রয়োজনীয়তা বেড়েছে। মানুষের জীবন যাত্রা আগের থেকে অনেক দ্রুততর হয়েছে। সময়ের দাম বেড়ে গেছে। আর, তার সঙ্গে সঙ্গতি রেখে এবং আপনাদের সহযোগিতা ও পরামর্শ নিয়ে নিশ্চয় আমরা পরিবহনের ক্ষেত্রে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়েও তাকে সম্প্রসারিত করার দায়িত্ব পালন করতে পারব। এই কথা বলে আমাদের বাজেটের সমর্থন করে বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে, সবাইকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কাট-মোশনগুলো পর্যালোচনা করে দেখলাম সবগুলোই মূলত রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। তাই এগুলো আমি গ্রহণ করতে পারছি না এবং প্রত্যেকটার বিরোধিতা করছি। আমাদের রাষ্ট্রমন্ত্রী অধিকাংশ প্রশ্নেরই জবাব দিয়ে দিয়েছেন। আমি সংক্ষেপে শুধু কয়েকটা কথা বলব। যেগুলোর প্রয়োজন নেই তার উত্তর আমি দেব না। আমি কয়েকটি বিষয়ে সমগ্র সভার দৃষ্টি আর্কষণ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বাজেটের উপসংহারে আমি বলেছি, রাজ্যের ক্ষেত্রে কৃষির পরেই পরিবহনের সাথে যুক্ত বিষয়গুলোতে কর্মসংস্থানের সুযোগ বেশি রয়েছে। সুতরাং এবিষয়ে আমাদের মতো সামাজিক অবস্থা সম্পন্ন রাজ্যের ক্ষেত্রে জাতীয় পরিকল্পনা কমিশনের অগ্রাধিকার দেওয়া উচিত ছিল। কিন্তু দুর্ভাগ্যের হলেও এটা সত্য যে, সবচেয়ে বেশি কর্মসংস্থানের সুযোগ বহণকারি এই বিষয়ে কেন্দ্রীয় পরিকল্পনা কমিশনের পক্ষ থেকে গুরুত্ব দিয়ে ভাবা হয়নি। আজকে সমাজ জীবনের বেরোজগারের বিষয়টা সবাইকে কুরে কুরে খাচ্ছে। কিন্তু এটার দিকে কেন্দ্রের কোনও দৃষ্টি নেই। রাজ্যের ক্ষেত্রে পরিকল্পনা স্বাভাবিক ভাবেই মূলত কেন্দ্র থেকে হয়। আর, তার রূপরেখা এখান থেকে ঠিক হয়। সুতরাং রাজ্যের ক্ষেত্রে তার প্রতিফলন পড়েনি। রাজ্য প্রশাসনের বিভিন্ন ক্ষেত্রে পরিকল্পনা কমিশনের কাছে আমরা দৃষ্টি আকর্ষণ করেছি যে অগ্রাধিকারের ভিত্তিতে এই বিষয়গুলোকে বিবেচনা করতে হবে। এটা করলে পরে সামগ্রিক পরিকল্পনা আওতার মধ্যে আমাদের যে চাহিদা ও প্রত্যাশা আজকে যেখানে আছে নিরন্তর সেটা বাড়ছে। এই চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে আমরা সবটা না পারলেও কিছুটা এগোতে পারব। প্রযুক্তি এবং বিজ্ঞানের বিস্ময়কর সাফল্য সমাজের সর্বক্ষেত্রে পড়ছে। এটা প্রতি মুহুর্তে আমরা উপলব্ধি করছি। আপনারা অনেকেই হয়তো আমার মতো তাগিদ অনুভব করছেন—৮টার সময় বিশ্বকাপের ঐ খেলা দেখার জন্য। স্বাভাবিক ভাবে দেখা যাচ্ছে যে প্রযুক্তি কোথায় গেছে। ওখানে কে একটা বল মারবে, গোল করবে আর এখানে আপনার মেয়ে বা ছেলে গোল গোল বলে চিৎকার করে উঠবে। ৩০ বছর আগে এটা আমাদের স্বপ্নেও কল্পনা ছিল না। স্বাভাবিক ভাবে মানুষের প্রত্যাশা আকাঙ্খা এবং আশা এই বৃদ্ধিটা খুব স্বাভাবিক। একে আমি দোষ দিই না। উপরন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে পঞ্চায়েতি রাজ কায়েমের মধ্যে দিয়ে এক যুগান্তর সমাজ জীবনে বিশেষ করে অর্থনীতির ক্ষেত্রে এবং তার আনুষঙ্গিক সমস্ত কর্মকাণ্ডের ক্ষেত্রে পড়েছে এবং পঞ্চায়েতে আমরা জেতার পরে দেখবেন যে, গ্রামের যে রাস্তাগুলো ছিল ধান ক্ষেতের আলের উপর দিয়ে সেগুলো চওড়া এবং মাটির রাস্তা হল। দ্বিতীয় পঞ্চায়েতে আরও একটু সম্প্রসারিত হল, তখন মোরাম রাস্তা হল। আগে মানুষ হেঁটে চলত, গ্রামের মানুষ ১০ কিলোমিটার, ১২ কিলোমিটার হাঁটতে পারে বলে গর্ব করত। এর পরে সেখানে ভ্যান রিক্সা যেতে শুরু করল, সাইকেল যেতে শুরু করল, রিক্সা যেতে শুরু করল, তখন হাঁটার প্রবণতা কমে

গেল। পরের পঞ্চায়েত নির্বাচনের পর পাকা রাস্তা হল, রাস্তা আরও চওড়া হল, স্কুটার চলতে শুরু করল। ক্রমে ক্রমে কোনও কোনও রাস্তা একেবারে প্রত্যন্ত গ্রাম পর্যন্ত দেখা গেল। পাকা চওড়া রাস্তা হয়ে গেছে। তাই স্বাভাবিক ভাবে বাসের দাবি আসছে। এই চিত্র ভারতবর্ষের অন্য জায়গায় গেলে পাবেন না। এই হচ্ছে সাফল্য। এই এতবড় একটা আর্থিক সামাজিক সাফল্যের সঙ্গে মানুষের চাহিদা প্রযুক্তি এবং বিজ্ঞানের সঙ্গে আকৃষ্ট হয়ে যে বিরাট প্রত্যাশার সৃষ্টি হয়েছে সেই প্রত্যাশা পূরণের প্রশ্নে পরিবহন বিভাগ তার সঙ্গতি মতো চেষ্টা চালিয়ে যাচ্ছে। আমি বলব না আমাদের কোনও ক্রুটি নেই, আমি বলব না আমাদের কোন দুর্বলতা নেই, আমি বলব না আমাদের কোনও ঘাটতি নেই, খামতি নেই। অনেক বিষয়ে তর্কের খাতিরে হয়ত আমি এখানে বলব, ঠিকই করেছি। অনেক বিষয়ে আত্ম সমালোচনা আমাদের আছে। আত্ম-অনুসন্ধান করে বুঝেছি যে আমাদের করার অনেক কিছু আছে। কিন্তু আমরা যে ভাবে সরকার চাই সবটা আবার আমাদের ইচ্ছামতো হয় না। বাধা-বিপত্তি সবটাই যে বিরোধীদের থেকে আসে এমন দাবি আমি করব না। নানা সামাজিক আঙ্গিনাতে, নানা ঐতিহ্যের কারণে বাঙালী সমাজের কতকগুলো ধারা আছে, যে ধারা রাতারাতি বদলে দেওয়া যায় না। সেইরকম একটা জায়গায় দাঁড়িয়ে রাজ্য সরকার, পরিবহন বিভাগ চেষ্টা করছে কিন্তু সবটা যে গতিতে আমরা চাই সেই গতিতে আমরা করে উঠতে পারছি না। যেমন চলাচলের ক্ষেত্রে আজ থেকে ৩০ বছর আগে মহিলাদের সংখ্যা, যাতায়াতে এখানে ওখানে, বিয়ে-থা, এটা-সেটা, আত্মীয়-স্বজনের বাড়িতে যাওয়া এই পর্যন্ত সীমাবদ্ধ ছিল। আজকে মহিলা যাত্রী সংখ্যা এক তৃতীয়াংশ তো বটেই, এর বেশি বললে কিছু অস্বাভাবিক বলা হবে না। পুরুষ যাত্রী, মহিলা যাত্রী যাই বলুন না কেন যুগ এবং তালের পরিবর্তনে, রুচি এবং অভিরুচি, সংস্কৃতি পাল্টায়। আমাদের বাস গুলোর টার্মিনাস যেখানে ছিল—কি প্রাইভেট বাস বলুন, কি স্টেট বাস বলুন, কোনওরকম একটা বাস ছাড়ার জায়গা থাকলেই হত। সেখানে পয়ঃপ্রণালী আছে কিনা, সেখানে অন্যান্য প্রাতঃকৃত্য সম্পন্ন করার ব্যবস্থা আছে কিনা, পানীয় জল আছে কিনা, স্নানের ব্যবস্থা আছে কিনা, রাতে থাকার জায়গা আছে কিনা এগুলো কোনও ভাবনার মধ্যে ছিল না। আজকে আপনি পাথরে যদি একটা টার্মিনাস করেন, একেবারে সমুদ্রের গায়ে বলতে গেলে, সেখানে আপনাকে ভাবতে হবে এখানে যে যাত্রীরা আসবে তাদের বসার জায়গা, থাকার জায়গা, তাদের বাধ্যতামূলক প্রাকৃতিক কাজগুলোর জন্য কোনও ব্যবস্থা আছে কিনা। এই বোধ উপলব্ধি ৩০ বছর আগে যাত্রীদের ছিল না। ক্রমে এটা তীব্র হচ্ছে। প্রজন্ম পাল্টাচ্ছে, নতুন আলোতে আসছে, বিশ্বকে দেখছে হাতের মুঠোর মধ্যে। স্বাভাবিক ভাবে জীবন বোধ পাল্টে যাওয়ার ফলে যে চাহিদা বাড়ছে, এই চাহিদার সঙ্গে সঙ্গতি সবই রাখতে পারছি না। আমরা কিছুটা পেরেছি। আমরা প্রতারণা করি না, মিথ্যা কথা বলি না,

আমরা ভাঁওতা দিই না।

[6-50 – 7-00 p.m.]

বিশ্বব্যাপী চাহিদা বৃদ্ধির পরিপ্রেক্ষিতে সরকার বা রাষ্ট্রের দায়িত্ব এবং ক্ষমতার মধ্যে বিশাল ফারাক থেকে যাচ্ছে। এই ফারাকের ফলে একটা শূন্যতার সৃষ্টি হচ্ছে। তাই আজ রাজনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক, সমস্ত রকম অস্থিরতায় ভুগছে পৃথিবী। সে মস্কোর লেনিন-গার্ড থেকে শুরু করে লস অ্যাঞ্জেলস, ক্যালিফর্নিয়া, যেখানেই যান দেখবেন পরিবর্তনের অস্থির চিত্র। আজকে প্রযুক্তির গুণে সি. এল. এন. বি. বি. সি. বা আমাদের টি. ভি. যাই খুলুন—প্রতিদিন শুনতে পাবেন কোথাও রাজনৈতিক পট পরিবর্তন হয়েছে, কোথাও ধর্মীয় উন্মাদনা নিয়ে দাঙ্গা হচ্ছে, কোথাও রাষ্ট্রের পরিবর্তন ঘটছে। কোনও না কোনও জায়গায় প্রতিদিনই বড় রকমের কোনও না কোনও পরিবর্তন ঘটছে। তার ধাক্কা ভারতবর্ষেও আসছে। তার সবটার জন্য আপনারা বা আমরা দায়ী, তা নয়। গোটা বিশ্বই আজকে একটা অস্থির অবস্থার মধ্যে দিয়ে চলছে। আমাদের পাঞ্জাবে হানাহানি হচ্ছে। কাশ্মীরের ছিন্ন-ভিন্ন অবস্থা। আসাম জ্বলছে। আর্যাবর্ত থেকে দাক্ষিণাত্য, যে কোন স্থান যে কোন কারণে যে কোনও সময় চঞ্চল হয়ে উঠছে। এই রকম একটা জাতীয় পটভূমিকার ওপর দাঁড়িয়ে ৭ কোটি মানুষকে নিয়ে ২১ বছর ধরে বামফ্রন্ট সরকার চলছে। এখানে যত নির্বাচন হচ্ছে, লোকসভার নির্বাচন থেকে পঞ্চায়েত নির্বাচন পর্যন্ত সর্ব ক্ষেত্রেই মানুষ বামপন্থীদের পক্ষে আছে। মানুষ আমাদের সমর্থন করছে। কারণ আমরা ভাঁওতা দিই না। প্রতারণা করে, মিথ্যা কথা বলে ভোট নিই না এবং এটাই আমাদের সবচেয়ে বড় আত্ম-বিশ্বাসের জায়গা। এই কারণেই মানুষ আমাদের ভোট দেয়। এই কারণেই মানুষ আমাদের সমীহ করে। মানুষ আমাদের চায়। সম্প্রতি যে উপনির্বাচন হয়ে গেল, সেই নির্বাচনে অনেকে অনেক রকম চেষ্টা করেছিলেন—দিবারাত্র চেষ্টা করেছিলেন, কিন্তু মানুষ তাঁদের নাক ঘষে দিয়েছে। অবশ্য একজন জার্সি বদল করে তৃণমূলের হয়ে জিতে এসেছেন। তাঁকে আমার অভিনন্দন জানাচ্ছি। আমরা জানি পশ্চিমবাংলার মানুষের কি প্রত্যাশা এবং মানুষেরও আমাদের ওপর ভরসা আছে। আমি আপনাদের অনুরোধ করব, আপনারাও আমাদের ওপর ভরসা রাখুন। আমরা জানি আমাদের ওপর আপনাদের অনেক রকম প্রত্যাশা। আপনাদের প্রত্যাশা পূরণের সব রকম চেষ্টা নিশ্চয়ই এখন পর্যন্ত আমরা করে উঠতে পারি নি। কিন্তু অনেকটাই যাতে করতে পারি তার জন্য আমরা পরিকল্পনার বিন্যাস ঘটিয়েছি, বিভিন্ন প্রকল্পের প্রস্তাব আপনাদের সামনে উপস্থিত করেছি। সেগুলো আমরা কার্যকর করতে চাই এবং কার্যকরি করার জন্য এই বাজেট বরাদ্দের অনুমোদন চাই। বিরোধীদের সমস্ত রকম রাজনৈতিক এবং কূটনৈতিক বিরোধিতাকে মোকাবিলা করে আমরা পশ্চিমবাংলাকে গড়ব। আমাদের

এই বাজেটকে সমর্থন করে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমাদের বামপন্থী মাননীয় বিধায়করা যা আলোচনা করেছেন এবং যে সমস্ত প্রস্তাব দিয়েছেন তার সবটাই ফেলে দেওয়া যায় না। বিশেষ বিশেষ ক্ষেত্রের বিষয়ে আমি তাঁদের সঙ্গে আলোচনা করব। আমরা সত্যের সন্ধানে থাকব, এই আশা নিয়ে, মাননীয় স্পিকারকে ধন্যবাদ জানিয়ে, আমি আমার বাজেট বরাদ্দের প্রস্তাব আপনাদের অনুমোদনের জন্য উপস্থিত করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে জানতে চেয়েছিলাম, তিনি রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নতির জন্য কি কি ব্যবস্থা নেবেন। আমাদের সেসব প্রশ্নের কোনও জবাব না দিয়ে তিনি পাঞ্জাবের সন্ত্রাস, কাশ্মীরের সন্ত্রাস, মহিলারা বাসে বেশি চাপছেন ইত্যাদি কথা বললেন। পরিবহন মন্ত্রীর দপ্তর কি কি কাজ করেছে, সেসব কিছুই বললেন না। তিনি যদি সেসব আবার বলতে চান তাহলে আমরা তা শুনতে রাজি আছি। আমি পরিবহন মন্ত্রীর কাছে জানতে চাইছি, আপনার ডিপার্টমেন্ট কি কি করেছে বলুন। আপনি সেসব না বলে চলে গেলেন—মেয়েরা বাসে বেশি চাপছে। তা দিয়ে আপনার দপ্তরের কি দরকার? আপনি হাউসে উত্তর দিন, আপনার দপ্তর কি করেছে, না করেছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা বিরোধী দলের ব্যাপার নয়। এটা সংসদীয় গণতন্ত্রের একটা রীতি-নীতির প্রশ্ন। সংসদীয় রুচির প্রশ্ন। মন্ত্রীর যোগ্যতার প্রশ্ন।

(গোলমাল)

## Demand No. 12

The motions (cut motion Nos 1-2) that the amount of the Demands be reduced by Rs. 100/-

were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,39,50,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 2,13,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 77**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,82,55,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouses" during the year 1998-99.

This is inclusive of a total sum of Rs. 61,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 78**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 35,00,000 be granted for expenditure under Demand No. 78, Major Head : "3053—Civil Aviation" during the year 1998-99.

This is inclusive of a total sum of Rs. 12,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 80**

This motions (cut Motion Nos. 1-18) that the amount of the Demand be reduced by Rs. 100/-

were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 225,38,15,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 3056—Inland Water Transport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport and 7055—Loans for Road Transport".

This is inclusive of a total sum of Rs. 75,13,00,000 already voted

on account.)

was then put and agreed to.

## Demand No. 81

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,05,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services" during the year 1998-99.

This is inclusive of a total sum of Rs. 5,35,00,000 already voted on account.)

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7 p.m. till 11 a.m. on Tuesday, the 30th June, 1998 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 30th June, 1998 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 13 Ministers 5 Ministers of State and 125 Members.

[11-00 – 11-10 a.m.]

### TAKING OF OATH

**Mr. Speaker :** Mr. Ajit Pande, you may take your oath.

(At this stage Shri Ajit Pande took oath)

**পশ্চিমবঙ্গ বিধানসভা**
**সদস্যের শপথ বা প্রতিজ্ঞা**

পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যরূপে নির্বাচিত আমি, **শ্রী অজিত পাণ্ডে** ঈশ্বরের নামে শপথ করিতেছি যে, আমি বিধিদ্বারা প্রতিষ্ঠিত ভারতের সংবিধানের প্রতি প্রকৃত বিশ্বাস ও আনুগত্য পোষণ করিব, আমি ভারতের সার্বভৌমত্ব ও সংহতি রক্ষা করিয়া চলিব এবং যে কর্তব্যভার আমি গ্রহণ করিতে চলিয়াছি তাহা বিশ্বস্তভাবে নির্বাহ করিব।

### Starred Questions
### (to which Oral Answers were given)

### ন্যাশনাল টেক্সটাইলস কর্পোরেশন

***১১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে অবস্থিত ন্যাশনাল টেক্সটাইলস কর্পোরেশনের পরিচালনাধীন মিলগুলির পুনরুজ্জীবনের জন্য বি. আই. এফ. আর. রাজ্য সরকারের কাছ থেকে কোনও সহায়তা চেয়েছে কি না;

(খ) চেয়ে থাকলে, উক্ত সহায়তাগুলি কি কি; এবং

(গ) সরকার এজন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রাজ্য সরকারের কাছ থেকে বি. আই. এফ. আর সহায়তা চায়নি। এন. টি. সি. পরিচালিত বোধ হয় ১৪টি মিল—এগুলির যে রুগ্ন অবস্থা সে সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি? এই মিলগুলির ব্যাপারে অল পার্টি ডেলিগেশনও গিয়েছিল দিল্লিতে। এই মিলগুলির রুগ্ন অবস্থা দূর করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** এই মিলগুলি কেন্দ্রীয় সরকারের। এগুলিকে সুস্থ্য করার ব্যাপারে বা রিভাইভ করার ক্ষেত্রে রাজ্য সরকারের কাছ থেকে কেন্দ্রীয় সরকার যদি কোনও সাহায্য চায় বা আমাদের অংশ গ্রহণ করার ব্যাপার থাকে—সে ব্যাপারে আমরা বার বার প্রস্তাব দিয়েছি কিন্তু এখন পর্যন্ত এই ধরনের নির্দিষ্ট কোনও প্রস্তাব রিভাইভালের ক্ষেত্রে আসে নি। যদি আসে নিশ্চয় সেটা আমরা বিবেচনা করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার নির্দিষ্ট প্রশ্ন হচ্ছে, এই মিলগুলি সম্পর্কে নির্দিষ্ট কোনও প্যাকেজ তৈরি করে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে দিয়েছেন কি না? আপনার নিশ্চয় মনে আছে যে এর আগে দিল্লিতে যখন আপনাদের বন্ধু সরকার ছিল তখন এখান থেকে ডেপুটেশন দেওয়া হয়েছিল এবং তারা প্রপোজাল চেয়েছিলেন। এই মিলগুলির রুগ্নতা দূর করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যবস্থা কি নেওয়া হয়েছে, কি প্যাকেজ তৈরি করা হয়েছে জানাবেন কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আমি আগেই বলেছি যে এই মিলগুলি কেন্দ্রীয় সরকারের। রিভাইভালের প্রস্তাব আসতে হবে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। সাহায্যের ব্যাপারে আমাদের করণীয় কাজটা কি তারা যদি বলেন—আমরা বার বার দাবি তুলেছি, মুখ্যমন্ত্রী মহাশয় বারবার চিঠি লিখেছেন.....

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি নির্দিষ্ট প্রশ্ন করছি, নির্দিষ্ট উত্তর

দিন। আমি জানতে চাই, এই মিলগুলির পুনরুজ্জীবনের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং কি কি প্রস্তাব আছে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আমাদের দাবি হচ্ছে যে এগুলি মডার্নাইজ করতে হবে। এই দাবি বার বার কেন্দ্রীয় সরকারের কাছে আমরা রেখেছি। তারা একটা প্যাকেজ তৈরি করেছিলেন যাতে ১৮৮ কোটি টাকা লাগে কিন্তু সেই প্রস্তাব হচ্ছে জমি বিক্রি করে হবে। ১৮৮ কোটি টাকা জমি বিক্রি করে আসেনি কাজেই রিভাইভাল প্যাকেজের জন্য আমাদের দাবিও এখনও পর্যন্ত পূরণ হয়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা আপনার জানা উচিৎ। আমি স্পেসিফিক প্রস্তাবে জানতে চেয়েছি। আপনি বলছেন যে মডার্নাইজেশনের প্রোপোজাল থাকতে হবে। এই যে ১৪টি মিল, এই ১৪টি মিলের অবস্থা এক রকম নয়। এখানে কোথাও মডার্নাইজেশনের জন্য মেশিন দরকার, কোথাও শ্রমিক বেশি থাকলে ছাঁটাইয়ের প্রস্তাব আছে। আমি প্যাকেজ সম্পর্কে জানতে চেয়েছি, আর আপনি বলছেন মডার্নাইজেশনের কথা। পুনরুজ্জীবিত করতে গেলে কি কি ব্যবস্থা নেওয়া দরকার, পদ্ধতিগতভাবে কি করা উচিৎ, সে বিষয়গুলি রয়েছে। এই প্যাকেজ কেন্দ্রীয় সরকার আপনাদের কাছে চেয়েছিল, কিন্তু আপনারা দিতে পারেননি। আর স্পেসিফিক প্রশ্ন হচ্ছে, কেন্দ্রীয় সরকারের কাছে আপনারা কোনও গঠন মূলক প্রস্তাব দিয়েছেন কিনা সেটা বলুন?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** মাননীয় সদস্যকে এটা আমি বার বার বলছি, জানিনা আমি বোঝাতে পারছি কিনা। প্যাকেজ রাজ্য সরকার দেয়না। রাজ্য সরকারের অধীনে যে মিলগুলি আছে তার প্যাকেজ রাজ্য সরকার দেয়। আমরা মডার্নাইজেশনের দাবি করেছি। কাজেই কত টাকা তারা মবিলাইজ করতে পারবে, কি পারবে না, তাদের প্যাকেজ দিতে হবে। সেই প্যাকেজে যদি আমাদের এমপ্লয়ীজদের স্যাক্রিফাইস করার প্রস্তাব থাকে, আমাদের রিলিফ ইত্যাদি ইনসেনটিভ দেবার কোনও প্রস্তাব থাকে, আমরা সেটা দেব কি দেবনা, বা ইকুইটির দরকার হলে—যেমন অন্যান্য ক্ষেত্রে হয়েছে, ইসকো রাজ্য সরকারকে বলেছে যে ৬ পারসেন্ট ইকুইটি পার্টিসিপেট দরকার। আমরা সেটা বলেছিলাম যে, ঠিক আছে, আমরা পার্টিসিপেট করব। এই ধরনের কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসেনি। তারা রিভাইভ্যাল প্যাকেজ করেছিলেন, সেটা হচ্ছে, টোটাল ১২০টি মিল রয়েছে ভারতবর্ষে। এন. টি. সি'র জন্য ২ হাজার ৫ কোটি টাকা খরচ হবে। এই অ্যাসেট-এর টাকাটা আসছে জমি বিক্রয় করে। কিন্তু সেই জমি বিক্রয় হয়নি। ৮৩ পারসেন্ট জমি হচ্ছে বোম্বেতে। যেহেতু জমি বিক্রয় হয়নি, ঐ প্যাকেজ অনুযায়ী কাজ হয়নি। প্যাকেজ আসবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। কেন্দ্রীয়

সরকার যে প্যাকেজ করেছিল সেই প্যাকেজ কিন্তু ইমপ্লিমেন্টেড হয়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মহারাষ্ট্র সরকার একটা প্রস্তাব দিয়েছে। তাদের ওখানে যে মিল আছে—ম্যাক্সিমাম মিল মহারাষ্ট্রে আছে। এই রিভাইভালের জন্য তারা কিছু প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছে। এর আগেও দিয়েছিল যখন আপনাদের বন্ধু সরকার ছিল এবং তারপরে যখন কংগ্রেস ছিল, এখন কি করছে না করছে আমি জানিনা। আপনারা রাজ্য সরকারের পক্ষ থেকে সেই রকম স্পেসিফিক কোনও প্রস্তাব দেননি। আমার মনে হয় আপনি এই ব্যাপারে একটু এড়িয়ে যাচ্ছেন। আমি আপনার কাছে স্পেসিফিক ভাবে জানতে চাচ্ছি যে, এই ন্যাশনাল টেক্সটাইল কারখানাগুলির বর্তমান সমস্যা কি, রাজ্য সরকার কি কি সমস্যা অনুধাবন করছেন?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** মাননীয় সদস্য, আমি প্রশ্ন এড়িয়ে যাইনি। আমি হয় মাননীয় বিধায়ক মহাশয়কে বোঝাতে পারছি না, বা উনি বুঝতে পারছেন না। ব্যাপারটা হচ্ছে, কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্ব এড়িয়ে গিয়ে বলছেন যে, তারা এই কারখানা চালাবেন না। এই মিলগুলির লায়াবিলিটিজ ইত্যাদি রাইট অফ করতে রাজি আছি, এমপ্লয়ীজদের ভি. আর. এস দিতে রাজি আছি, কিন্তু মিলগুলির দায়িত্ব তারা নেবেন না। এই হচ্ছে মনোভাব, যেটা তারা রাজ্য সরকারকে জানিয়েছে। রাজ্য সরকার বার বার তাদের জানিয়েছে যে এগুলি সম্পর্কে তোমরা আমাদের বল, রাজ্য সরকারের কিছু করার থাকলে বল যে, এই প্যাকেজ আমাদের করতে হবে। কিন্তু সেইরকম কোনও প্যাকেজ তাদের কাছ থেকে আসেনি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এর সঙ্গে কত শ্রমিক জড়িত আছে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** এখানে প্রায় ১০ হাজার শ্রমিক আছে। পশ্চিমবাংলায় ১২টি এন. টি. সি আছে। তার মধ্যে ৫ হাজার ভি. আর. এস আছে, আর প্রায় ৪৮০-র মতো অন রোল শ্রমিক আছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর যদি আমি ঠিক বুঝে থাকি, আপনি বললেন যে, কেন্দ্রীয় সরকার এই এন. টি. সি মিলগুলি বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। আমি গতকাল দূরদর্শনে দেখছিলাম যে, কেন্দ্রীয় বস্ত্রমন্ত্রী কলকাতায় এসেছেন এবং এক সাংবাদিক সম্মেলনে ঘোষণা করেছেন যে, তিনটি এন. টি. সি. মিলকে ওঁরা খুলছেন। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আপনি মিলগুলি সম্পর্কে অ্যাংসাস, গতকাল কেন্দ্রীয় বস্ত্রমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন কি না, সেখানে কি কথা হয়েছে এবং মিলগুলি সম্পর্কে কি প্রস্তাব দিয়েছেন?

[11-10 – 11-20 a.m.]

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আমি দেখা করিনি। তিনি অসম যাওয়ার পথে কিছু কথা বলেছেন। এর আগে ১২ই মে ১৯৯৮ কেন্দ্রীয় টেক্সটাইল মিনিস্টার মিঃ কে. আর. রানা আমাদের মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়ে জানিয়েছেন যে, এই মিলগুলি তাঁরা চালাবেন না। ১২ই মে তারিখের অফিসিয়াল চিঠিতে তাঁরা বলেছেন যে, মিলগুলি তারা চালাবেন না, তার রাইট আপ দিয়ে দেবেন, ভি. আর. এস. দিয়ে দেবেন, স্ট্যাটুটারী বেনিফিট দেবেন। এ-ব্যাপারে রাজ্য সরকার কিছু করতে পারেন কিনা সেটা তারা দেখতে বলেছেন। তিনি গতকাল নাকি বলেছেন যে, কতগুলি মিল তারা চালাবেন। এটা নতুন ডেভেলপমেন্ট, চলতে চলতে এটা তিনি জানিয়েছেন। আমরা কেন্দ্রীয় টেক্সটাইল মিনিস্টারকে যে চিঠি দিয়েছি তার ফর্মাল উত্তর এখনও আসেনি, কাজেই গতকাল তিনি এসে যা বলে গেছেন সে ব্যাপারে আমরা ফর্মালী কিছু জানি না।

## মানবাধিকার কমিশন

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৭) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৭ সালের এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত রাজ্য মানবাধিকার কমিশন নির্দিষ্ট কোনও ঘটনায় রাজ্য সরকারের কাছে ব্যবস্থা গ্রহণের জন্য কোনও সুপারিশ করেছিল কি না;

(খ) করে থাকলে, মোট কয়টি ঘটনার জন্য সুপারিশ করা হয়েছিল; এবং

(গ) তন্মধ্যে, কতগুলি ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হয়েছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সুপারিশকৃত ঘটনার সংখ্যা ২০টি।

(গ) ২০টি ক্ষেত্রে সংশ্লিষ্ট ৪৩টি সুপারিশই গ্রহণ করা হয়েছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ২০টি ক্ষেত্রে সংশ্লিষ্ট ৪৩টি সুপারিশই গ্রহণ করা হয়েছে বলে যা বলেছেন সেই ৪৩টি সুপারিশের মধ্যে প্রধান প্রধান বিষয়গুলি কি ছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এরমধ্যে যেগুলো প্রধান ছিল সেগুলো হচ্ছে, কিছু ইমিডিয়েট

কমপেনসেশন দিতে বলা হয়েছিল যারা অভিযোগ করেছেন তাদের পরিবারের লোককে। তাতে একটা টাকার ব্যাপার ছিল। এরজন্য ৩ লক্ষ ৪৫ হাজার টাকা দিতে হয়েছে। দ্বিতীয় হচ্ছে, পুলিশের বিরুদ্ধে ডিপার্টমেন্টাল প্রসিডিংস করতে বলা হয়েছিল। সেইমতো আমরা ৩ জন পুলিশ অফিসার, দু'জন জেল অফিসিয়ালস, ৬ জন মেডিক্যাল অফিসার এবং একজন জি. ডি. এ.-র বিরুদ্ধে ডিপার্টমেন্টাল প্রসিডিংস করেছি। তৃতীয় হচ্ছে, পুলিশ অফিসারদের বিরুদ্ধে ক্রিমিনাল কেস শুরু করতে বলা হয়েছিল। সেইমতো ৭টি ক্ষেত্রে পুলিশ অফিসারদের বিরুদ্ধে আমরা ক্রিমিনাল কেস করেছি। এছাড়া একজন জেলার, একজন ওয়ার্ডারস এবং একজন মেডিক্যাল অফিসারের বিরুদ্ধে আমরা ক্রিমিনাল কেস করেছি। চতুর্থ হচ্ছে, এছাড়া কিছু সিনিয়র অফিসারদের সতর্ক করতে বলা হয়েছিল। সেইমতো ৬ জন সিনিয়র অফিসার, একজন একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট এবং ২ জন মেডিক্যাল অফিসারকে আমরা সতর্ক করেছি। এছাড়া ঐ অভিযোগগুলির ভেতর তিনটি অভিযোগের ক্ষেত্রে তাঁরা সি. আই. ডি. তদন্তের নির্দেশ দিয়েছিলেন। আমরা সেই তিনটি ক্ষেত্রে সি. আই. ডি. তদন্তের নির্দেশ দিয়েছি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে আমাদের রাজ্যে মানব অধিকার কমিশন ১৯৯৫ সালে গঠিত হয়েছিল। আমাদের রাজ্যে এই কমিশন প্রয়োগ করে যে সাফল্য পাওয়া গেছে সেটা আপনি তুলে ধরেছেন। সাজানো তথ্যের ভিত্তিতে পোস্ট মর্টাম রিপোর্ট এবং অপরাধ সংক্রান্ত রিপোর্ট বন্ধ করার জন্য রাজ্য সরকারকে জাতীয় মানব অধিকার কমিশন দুটি গুরুত্বপূর্ণ বিষয় কার্যকর করতে বলে। বিগত পুলিশ বাজেটের লিখিত ভাষণে, বলেছেন জাতীয় মানব অধিকার কমিশন দুটি গুরুত্বপূর্ণ বিষয় কার্য্যকর করতে বলেছেন। যেহেতু বিষয়গুলি সেখানে উল্লিখিত ছিল না, আমি জানতে চাই গুরুত্বপূর্ণ সেই বিষয়গুলি কি কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মানব অধিকার কমিশন সব রাজ্যেই দুটি নির্দেশ দিয়েছেন—যদিও সব রাজ্যে মানব অধিকার কমিশন নেই—তার মধ্যে একটা হচ্ছে যদি কোনও ঘটনায় এনকাউন্টার করতে গিয়ে কাউকে মেরে ফেলে তাহলে সেই সংশ্লিষ্ট পুলিশকে দিয়ে তদন্ত করানো যাবে না, তার উপরের কোনও অফিসারকে দিয়ে তদন্ত করাতে হবে এবং তার একটি হল মূল অভিযোগের যে পোস্ট মার্টাম রিপোর্ট আছে সেটা মানব অধিকার কমিশনকে জমা দিতে হবে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** সমস্ত স্তরের পুলিশ কর্মীদের মানব অধিকার লঙ্ঘন প্রতিরোধ করার জন্য তাদের সচেতন করার জন্য একটা আদর্শ মানব অধিকার কমিশন মডেল উদ্ভাবন করেছেন, বিগত বাজেট ভাষণে এটা উল্লেখ করেছেন। বর্তমানে এই বিষয়টা কোন স্তরে আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কারণ বেশির ভাগ সময় অপরাধ দমন করতে গিয়ে সেই পুলিশ যদি যথাযথভাবে ট্রেণ্ড না হয়, যদি তার প্রশিক্ষণ না থাকে এবং আইনের শাসনের সম্পর্কে পরিপূর্ণ ধারণা না থাকে তাহলে অপরাধী ধরতে গিয়ে এই মানব অধিকার লঙ্ঘন করে বসে। এই কারণে আমরা চাইছি একটা ট্রেনিং-এর ব্যবস্থা করতে। অপরাধী অপরাধ করতে পারে কিন্তু কিভাবে তাকে দমন করতে হবে সেই ট্রেনিংটা গুরুত্বপূর্ণ। একজনকে যখন প্রতিরোধের মুখোমুখি হতে হচ্ছে কি করতে হবে তাকে সেই ব্যাপারে একটা ট্রেনিং দরকার। দ্বিতীয় হচ্ছে প্রতিরোধের পরে আইন যেভাবে বলছে সেই ভাবে রেকর্ড রাখতে হবে সব কিছুর। এই দুটি বিষয়ের উপর জোর দেওয়া হয়েছে। এই ব্যাপারে শুধু পুলিশ বাজেট থেকে নয় হিউম্যান রাইট কমিশন তার বাজেট থেকে আমাদের একটা টাকা দিয়েছে। বলেছে পুলিশের উপযুক্ত প্রশিক্ষনের জন্য আমরা খানিকটা অর্থ সাহায্য দিতে পারি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যেটা জানতে চাই সেটা হচ্ছে অনেক সময় চুরি করার পর ডাকাতি করার পর খুন করার পর বাসে ছিনতাই করার পর পুলিশকে যখন জিজ্ঞাসা করা হয় আসামী ধরছেন না কেন, তখন তাঁরা অজুহাত দেন যে এই মানব অধিকার কমিশন হওয়ার পরে তথ্য যোগাড় করার জন্য রিম্যাণ্ড দিয়ে মারধোর করে কিছু আদায় করা যেত সেটা করতে পারছি না। এটা কতটা সত্য বলে আপনি মানেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় বিরোধী দলের নেতা একটা খুব স্পর্শকাতর প্রশ্ন তুলেছেন। তবে এই ব্যাপারে বলি এক ধরনের পুলিশ অফিসার আছেন যাঁরা মনে করেন শুধু শারীরিক বল প্রয়োগ করে পুলিশকে কাজ করতে হবে। আমরা ঠিক এটা সামগ্রিকভাবে পছন্দ করছি না। এই রকম হিউম্যান রাইটস কমিশন বলছে, কোনও সন্দেহজনক কিছু অপরাধী আছে যারা বেপরোয়া। তাদের শাস্তি দেওয়ার ক্ষেত্রে পুলিশকে আইনের সীমানার মধ্যে থাকতে হবে। পুলিশকে যদি তাদের ধরার জন্য এভরিথিং ইজ পারমিটেড এই অধিকার দেওয়া হয়, তাহলে তো ভয়ঙ্কর ব্যাপার হবে। সেজন্য আমরা মনে করছি ট্রেনিংটার উপরে জোর দিতে হবে। আপনি যেটা বললেন, পুলিশের একটা অংশ আছে যারা এগুলো জানে না যে কি অধিকার আছে। তারা একটা অজুহাত দেখায় যে, মানবাধিকার কমিশন আছে, সেজন্য আমরা ধরব না। মানবাধিকার কমিশন কিন্তু কোথাও বলেননি অপরাধীকে দমন করবে না। তারা যেটা বলেছেন, দমন করতে গিয়ে কতকগুলো মৌলিক জিনিস তোমাকে মেনে নিতে হবে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার একটি সাপ্লিমেন্টারি

প্রশ্ন, এই যে চম্পলা সর্দারের যে ঘটনা, এই ঘটনা কি মানবাধিকার কমিশনের অন্তর্ভুক্ত হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন, এটা মানবাধিকারের মধ্যে অন্তর্ভুক্ত হবে কিনা, সেটা আমাদের উপরে নির্ভর করেনা। মানবাধিকার কমিশনের কাছে সংশ্লিষ্ট ভদ্রমহিলা যাবেন কি যাবেন না, সেটি তিনি জানেন। আমি এর উত্তর দিতে পারব না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, একটা জিনিস খুব লক্ষ্য করা যাচ্ছে যে, যখনই মানবাধিকার লঙ্ঘন মনে করেন, নির্যাতিত ব্যক্তি যখন মানবাধিকার কমিশনের কাছে অ্যাপ্রোচ করেন, তখন দেখা যায় যে পুলিশ অফিসার দোষী—যিনি মানবাধিকার কমিশনের কাছে অ্যাপ্রোচ করেছেন তাঁকে সমগ্র পুলিশ প্রশাসনের বিরুদ্ধে লড়তে হয়—সেই কনসার্নড পুলিশ অফিসারকে একটা প্রোটেকশন দেওয়ার প্রবণতা দেখা যায়। এই ব্যাপারটা বন্ধ করতে সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই ঘটনাটা সঠিক নয়। হিউম্যান রাইটস কমিশন একটা সম্পূর্ণ স্বতন্ত্র সংস্থা হিসাবে কাজ করেন। পুলিশ প্রশাসনে সাধারণ নিয়মেই আত্মপক্ষ সমর্থনের চেষ্টা করেন। সেটা আইনের মধ্যেই আছে। যে কোনও অপরাধীই আত্মপক্ষ সমর্থন করতে পারেন। কিন্তু পুলিশ প্রশাসন তাঁকে সমর্থন করলেই মানবাধিকার কমিশন সেটা মেনে নিচ্ছেন, আমি এটা দেখেছি, অন্তত ৯০ ভাগ ক্ষেত্রে হয়নি। একশো ভাগ ক্ষেত্রে হয়নি আমি বলতে পারি এই অর্থে যে, মানবাধিকার কমিশনের তাঁদের নিজস্ব ইনভেস্টিগেটিং এজেন্সী আছে। তাঁরা নিজেরা তদন্ত করেন এবং নিজেরা একটা রায় দেন। যে ক'টা রায় হয়েছে, তার জন্য যে ক'জন পুলিশ অফিসারের বিরুদ্ধে ক্রিমিন্যাল কেস হয়েছে এবং ডিপার্টমেন্ট্যাল প্রসিডিংস হয়েছে, সেখানে কোনও অফিসার প্রভাবিত করতে পারেনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের দেশে ঔপনিবেশিক শাসনের সময় থেকে পুলিশের যে ধারা ছিল তা আজও অনেকখানি অব্যাহত আছে। যে ধারা পেয়ে থার্ড ডিগ্রি মেথড বা এই সমস্ত জিনিসগুলো যা ব্রিটিশ আমলে ছিল, আজকের দিনেও এই ধরনের অভিযোগ প্রায়শই পাওয়া যায়। শুধু তাই নয়, লকআপ ডেথ এইসব ঘটনা ঘটছে। ফলে মানবাধিকার রক্ষার বিষয়টি—পুলিশের এই আচরণে মানবাধিকার লঙ্ঘন, এই জিনিসটা ক্রমাগতই ঘটছে বলেই মানবাধিকার কমিশনের বিষয়টি আসছে। আমার বক্তব্য হচ্ছে, এই সমস্ত থার্ড ডিগ্রি মেথড যা হচ্ছে, আপনার ডিপার্টমেন্ট থেকে থার্ড ডিগ্রি মেথড অ্যাপ্লাই করে অপরাধ দমন করতে হবে, আপনি যেটি বললেন, পাল্টা শারীরিক নির্যাতন করে নয়—এই ব্যাপারে সুনির্দিষ্ট কোনও নির্দেশ আপনার দপ্তর থেকে

গেছে কিনা? সেখানে নির্দিষ্ট দায়িত্ব নিয়ে যাতে তাড়াতাড়ি অনুসরণ করে এটা পালন করা যায় তার জন্য কার্যকর কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা যতে করে এই একটা গুণগত পরিবর্তন দেখা যায়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য প্রশ্ন করেছেন দুটি। প্রথমটা বলতে পারি যে, আপনি যেটা এক কথায় মানবাধিকার লঙ্ঘনের ঘটনা বেড়েছে বলেছেন এটা ঠিক নয়। যদি অতীতের সঙ্গে মেলান, সত্তর দশকের সঙ্গে মেলান তাহলে দেখবেন মানবাধিকার লঙ্ঘন বেড়ে যাচ্ছে এই কথাটা ঠিক নয়। তখন নির্বিচারে খুন হত, জেলখানাগুলোয় গুলি করা হত, মিসায় গ্রেপ্তার হত। তখন কোথায় ছিল মানবাধিকার কমিশন। আমাদের রাজ্য সারা ভারতবর্ষের মধ্যে প্রথম মানবাধিকার কমিশন করেছেন। মানবাধিকার কমিশন ছাড়াও তো আদালত, হাইকোর্ট প্রভৃতি রয়েছে। এটা একটা আলাদা রক্ষা কবচ, সুতরাং অপরাধ বেড়ে চলেছে, মানবাধিকার লঙ্ঘন বেড়ে চলেছে এটা ঠিক আমি মানতে পারছি না। আর দ্বিতীয় হচ্ছে আমি আমাদের বিভাগ থেকে সব সময়ে এই কথা বলার চেষ্টা করেছি পুলিশ প্রশাসনকে যে, আইনি শাসন বলতে যা বোঝায় তাই করুন। ব্রিটিশ আমলের লিগ্যাসি যেটা ছিল সেটা বহন করার দরকার নেই। স্বাধীন দেশের স্বাধীন পুলিশ, সুতরাং ওই আমলে এমন কি কংগ্রেস আমলেও যেভাবে অত্যাচার হয়েছে সেইভাবে করবেন না। এটা আমাদের পদ্ধতি নয়। নতুন পদ্ধতিতে চেষ্টা করুন, এটা একটা দিক, কিন্তু আরেকটা হচ্ছে অপরাধীরা অত্যন্ত সংগঠিতভাবে, অত্যন্ত পরিকল্পিতভাবে আক্রমণ করছে। তাইজন্য পুলিশ বাহিনীকে খুব কঠিন অবস্থার মধ্যে কাজ করতে হচ্ছে।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন হল যে, যদিও আমি আপনাকে এই রাজ্যে সারা ভারতবর্ষের মধ্যে প্রথম মানবাধিকার কমিশন প্রতিষ্ঠা হয়েছে বলে ধন্যবাদ জানাচ্ছি, তবুও আপনার কাছে জানতে চাইছি যে, আমার কাছে খরব আছে যে, সন্দেশখালি থানার ও. সি এবং কয়েকজন পুলিশ অফিসারের বিরুদ্ধে মানবাধিকার অভিযোগ দায়ের হয়েছিল, দুটি অভিযোগই একই ধরনের। অ্যালেজড কালপ্রিট ধরে নিয়ে থানার মধ্যে ফেলে হাত উল্টে দিয়েছিল। ওই ঘটনাতে ও. সি. নিজে অভিযুক্ত ছিলেন। এই বিষয়ে কমিশন কিছু সুপারিশ করে থাকলে কি করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে বলতে পারি যে, এখানে প্রশ্ন করা হয়েছে সেটা ১৯৯৭ সালের এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত এবং তার তালিকা আমার কাছে আছে। পরবর্তী কালে কেউ মানবাধিকার কমিশনে প্রতিবাদ করেছেন কিনা বা না করেছেন এটা আমার জানার এক্তিয়ার নয়। মানবাধিকার কমিশন থেকে সিদ্ধান্ত আসলে তারা আমাদের নির্দেশ পাঠালে তখন আমরা জানি। এখন পর্যন্ত সন্দেশখালি সম্পর্কে

কোনও নির্দেশ বা রেকমেণ্ডেশন পাইনি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, আপনি বললেন যে যেসব পুলিশ অফিসার তাদের সীমা লঙ্ঘন করেছেন মানবাধিকার কমিশনের পক্ষ থেকে তাদেরকে কনভিকশন বা কমপেনসেসান দিতে বলা হয়েছে। এই টাকাটা কি আপনার দপ্তর থেকে দেওয়া হবে নাকি অ্যাকুইজড অফিসারের চাকুরির টাকা বা প্রভিডেণ্ড ফাণ্ডের থেকে দেওয়া হবে। আপনি তো বললেন এই টাকার হায়েস্ট ৩ লক্ষ মত হবে, এক্ষেত্রে টাকাটা কে দেবে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা রেকমেণ্ডেশন করেন হিউম্যান রাইটস কমিশন। আমার যতদুর মনে পড়ছে এই হিসাবটা দিয়েছিলাম ৩ লক্ষ ৪৫ হাজারের, এটা রাজ্য সরকারকেই দিতে হয়েছে। কিন্তু আমার যতদূর মনে হচ্ছে যেটা এখনও চূড়ান্ত হয়নি সেটা এইসময়ের পরে বা অন্য কিছু। একটি কথা তারা বলেছিলেন সংশ্লিষ্ট পুলিশ অফিসারকেই ক্ষতিপূরণ দিতে হবে এটাই আমার মনে পড়ছে। এই ব্যাপারে নির্দিষ্ট প্রশ্ন করলে উত্তর দিতে পারি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, মানবাধিকার কমিশন বর্ধমানের এস পি গৌরব দত্তের বিরুদ্ধে একটা তদন্ত করে এবং দোষী সাব্যস্ত করে। ওই এস. পি লেবেল ক্রসিংয়ের কাছে তার গাড়ি আটকে গেলে নেবে গিয়ে ট্রাক ড্রাইভারদের লাঠি পেটা করেন। সেইকারণে মানবাধিকার কমিশন তাঁকে দোষী সাব্যস্ত করেন। মাননীয় মন্ত্রীর স্টেটমেন্ট পড়লাম যে গতকাল তিনি বর্ধমান থেকে গেছেন এবং বলেছেন ওই এস পি গৌরব দত্তের অবশ্যই শাস্তি হবে। আমার স্টেটমেন্টটা পড়ে আশ্চর্য্য লাগছিল এই জন্য মন্ত্রী তো আগেই বলে দিয়েছেন মানবাধিকার কমিশনের সব রেকমেণ্ডেশন আমরা মেনে নিয়েছি। সেই রেকমেণ্ডেশন অনুযায়ী তাদের শাস্তি হবে। তাহলে মন্ত্রীকে আবার কেন বর্ধমানে গিয়ে বিবৃতি দিতে হল, বর্ধমানের এস. পি. গৌরব দত্তের শাস্তি হবে, এই ব্যাপারে কি কোনও সন্দেহ দেখা দিয়েছিল, এটা যদি মন্ত্রী ক্লারিফাই করেন তাহলে ভাল হয়।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে জানাই, বর্ধমানে গিয়ে ঐ রকম বিবৃতি দেওয়ার কোনও ইচ্ছা আমার ছিল না, সাংবাদিকরা প্রশ্ন করেছিলেন, তাই উত্তর দিয়েছি। হিউম্যান রাইটস কমিশন বর্ধমানের এস. পি. কে সরিয়ে দিতে বলেছেন, তিনি সরে যাবেন। একজন সরে গিয়ে আর একজনের দায়িত্ব নিতে যতটুকু সময় লাগবে। হিউম্যান রাইটস কমিশন বলেছেন, জুন মাসের মধ্যে সিদ্ধান্ত নেবেন, আজকে

জুন মাসের শেষ দিন, আমি সিদ্ধান্ত আগেই নিয়েছি। এখন একজন বেরিয়ে আসবেন, একজন যাবেন, এই যা সময়টা লাগবে। আমরা মানবাধিকার কমিশনের কোনও নির্দেশ, একটা নির্দেশও আংশিকভাবে লঙ্ঘন করিনি।

**মিঃ স্পিকার ঃ** বুদ্ধদেব বাবু এই রকম কি কোনও ব্যবস্থা নেই, মেম্বাররা আমার উপর যে অত্যাচার করে এই ব্যাপারে মানবাধিকার কমিশনে শাস্তি বিধানের ব্যবস্থা করা।

*113-Held over

## সেচসেবিত কৃষিজমি

***১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭১) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের শতকরা কতভাগ কৃষিজমি সেচসেবিত এলাকার অন্তর্গত;

(খ) মেদিনীপুর জেলার ক্ষেত্রে উক্ত জমির পরিমাণ কত;

(গ) রাজ্যে সেচ এলাকা বৃদ্ধির স্বার্থে সরকার কি কি ব্যবস্থা নিয়েছে; এবং

(ঘ) মেদিনীপুর জেলায় উক্ত পদ্ধতি গৃহীত হয়েছে কি?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ**

(ক) রাজ্যে শত করা ৩৫.৩১ ভাগ কৃষি জমি ক্ষুদ্রসেচ দ্বারা বেষ্টিত।

(খ) মেদিনীপুর জেলার শতকরা ৩৫.৩৫ ভাগ কৃষি জমি ক্ষুদ্র সেচ দ্বারা বেষ্টিত।

(গ) রাজ্যে সেচ এলাকা বৃদ্ধির স্বার্থে এই দপ্তর থেকে আর. আই. ডি. এফ-২ নং পরিকল্পনায় ১৫৯টি উচ্চক্ষমতা সম্পন্ন ৩৩টি মধ্যক্ষমতা সম্পন্ন ৩০টি নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ১,৪৫২টি অগভীর নলকূপ, ৮৫টি বৃহৎ এবং ৩৭৪টি ক্ষুদ্র নদী জলোত্তলন প্রকল্প স্থাপনের কাজ গ্রহণ করেছে। তাছাড়া ডেভেলপমেন্ট প্রজেক্ট ৭৬টি ক্ষুদ্র আর. এল. আই. প্রকল্পের এবং পশ্চিমবঙ্গ পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের আর্থিক সহায়তার বর্ধমান, বীরভূম ও মুর্শিদাবাদ জেলার মোট ১০৪টি এল টি. টি ডব্লু প্রকল্পের কাজ চলছে।

(ঘ) এই দপ্তরের অন্তর্গত আর. আই. ডি. এফ-২ নং পরিকল্পনায় মেদিনীপুর জেলার জন্য কোনও প্রকল্প ধার্য্য হয়নি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, রাজ্যে বৃহৎ এবং মাঝারি প্রকল্পের মাধ্যমে সেচ সেবিত কৃষি জমির হিসাব কত?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** রাজ্যে বৃহৎ ও মাঝারি প্রকল্পের মাধ্যমে সেচ সেবিত কৃষি জমির হিসাব আমার দপ্তরে নেই, এটা কৃষির এবং বৃহৎ সেচের দপ্তরে পাওয়া যাবে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বৃহৎ ও মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে মেদিনীপুর জেলায় সেচ সেবিত কৃষি জমির হিসাব কত?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** আমি দুঃখিত এই ব্যাপারে। বৃহৎ এবং মাঝারি সেচ দপ্তর-এ এই তথ্য পাওয়া যাবে, আমার দপ্তরে এই তথ্য নেই।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** সারা রাজ্যে আর. আই. ডি. এফ.(২) পরিকল্পনা সরাসরি যে ৩টি জেলা পরিষদে নিজেরা করার দায়িত্ব নিয়েছে তার পরিমাণ কত?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** সরাসরি যে তিনটি জেলাপরিষদ আর.আই.ডি.এফ. টু-র পরিকল্পনার অনুমোদন পেয়েছেন সেই জেলাগুলি হল মেদিনীপুর, বর্ধমান এবং দক্ষিণ দিনাজপুর। মেদিনীপুর জেলায় নিম্ন ক্ষমতা সম্পন্ন ১৯০টি গভীর নলকূপ, এটি জেনারেটর চালিত হবে, আর বিদ্যুৎ চালিত গভীর নলকূপ ৯৯টি, এস্কালেটর টিউবওয়েল ১৯টি চালু করার কথা। মেদিনীপুর জেলার ক্ষেত্রে জেলা পরিষদ ন্যাব্যার্ড থেকে এই অনুমোদন পেয়েছেন। বর্ধমান, জেলার ক্ষেত্রে জেলা পরিষদ ন্যাব্যার্ড কাছ থেকে অনুমোদন পেয়েছেন নদী জলোত্তলন প্রকল্প চারটি, নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ ৬৫টি, গভীর গুচ্ছ প্রকল্প ৩৯০টি, গভীর নলকূপ দুটি, দেবখালের জল সংরক্ষণের জন্য একটি পরিকল্পনা নেওয়া হয়েছে, একটি অসম্পূর্ণ নদী জলোত্তলন প্রকল্প, যা এর আগে সম্পূর্ণ হয়নি। অসম্পূর্ণ গভীর নলকূপ প্রকল্প সমাপ্তকরণ ১৫টি। দক্ষিণ দিনাজপুর জেলায় অগভীর নলকূপ ৪৫০'টি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে আর.আই.ডি.এফ.-টু-র মাধ্যমে কয়েকটি জেলায় সরাসরি জল সংরক্ষণের কাজ হয়েছে। আমরা যতটুকু জেনেছি আর.আই.ডি.এফ.-টুর স্কীমে আপনার দপ্তর থেকে ডি.পি.সি.সি.-র কাছে পাঠানোর পরে তার অ্যাপ্রুভাল হলে আর.আই.ডি এফ.-এর কাজকর্ম হবে। গত আর্থিক বছরে ১৭টি জেলার মধ্যে মাত্র দু-তিনটি জেলা থেকে আপনারা আংশিক রিপোর্ট পেয়েছেন। নতুন করে ঐ জেলাগুলি কোনও রিপোর্ট পাঠাচ্ছে কি? না, পরিকাঠামোগত ত্রুটির জন্য আর.আই.ডি.এফ. স্কীম তৈরি করে পাঠানোর জন্য আপনার দপ্তর কাজ করতে পারেনি? এই ব্যাপারে আপনি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** প্রত্যেক সদস্যই আমার বক্তব্য অ্যাপ্রিসিয়েট করবেন, যে গত বছর লোকসভার নির্বাচন এবং তারপরেই পঞ্চায়েতের নির্বাচন হয়। এই দুটি নির্বাচনের জন্য নির্বাচন কমিশন থেকে নতুন কাজ করার ব্যাপারে, নতুন প্রকল্প রূপায়িত করার ব্যাপারে অনেক বাধা নিষেধ ছিল। তাই আমাদের দপ্তরের অসুবিধা ছিল, সরকারের অসুবিধা ছিল। আরেকটা যেটা নিয়মের কথা বলেছেন, সাইট সিলেকশন ইত্যাদি এই কারণে একটা বাধা প্রাপ্তি হয়েছে। সাইট সিলেকশন করার পদ্ধতি হচ্ছে, প্রত্যেকটি জেলায় সাইট সিলেকশন করার ব্যাপারে একটা কমিটি আছে।

কৃষি বিভাগের অফিসার, আমাদের বিভাগের অফিসার এবং জেলা পরিষদের সভাধিপতি—প্রত্যেকটা জেলায়—এই সাইট সিলেকশন কমিটির সদস্য। কোন কোন সাইটে কোন কোন প্রকল্প রূপায়িত হবে, তার স্থান নির্বাচন করেন এরা। সুতরাং সাইট সিলেকশন নিয়ে যে তথ্য আপনি সাবজেক্ট কমিটিতে পেয়েছেন, সেই তথ্য এখন নেই, সাইট সিলেকশনের পরিমাণ অনেক বেড়েছে। আমি যাচ্ছি, আমার অফিসাররা যাচ্ছে জেলায় জেলায়, প্রশাসনের সঙ্গে বসছি, পঞ্চায়েতের সঙ্গে, জেলা পরিষদের সঙ্গে বসছি। আমি আপনাদের একটি কথা দিতে পারি যে, নির্দিষ্ট সময়ের মধ্যে আর.আই.ডি.এফ.-২র সাইট সিলেকশন কমপ্লিট করা যাবে এবং নির্দিষ্ট সময়ের মধ্যেই এর কাজ শেষ করা যাবে—এই সম্পর্কে আমার কোনও সন্দেহের অবকাশ নেই।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী গভীর এবং অগভীর নলকূপ স্থাপন করার কথা বললেন। আপনার নিশ্চয় মনে আছে, ১৯৯৭ সালের মার্চ মাসে আড়াই হাজার লোকের একটি দরখাস্ত আমি আপনার কাছে নিয়ে এসেছিলাম। আপনি বলেছিলেন, গুমা ১ নং ব্লকে এবং ১ নং পঞ্চায়েতে একটি অগভীর নলকূপ স্থাপন করবেন। দরখাস্তে লেখা ছিল, সেখানকার প্রায় ৬০০ একর জমিতে দীর্ঘদিন ধরে চাষ হচ্ছে না, সেখানে যদি একটি নলকূপ বসানো যায়, তাহলে ঐ জমিতে চাষ হবে। আপনি বলেছিলেন, এরকম একটি গুরুত্বপূর্ণ বিষয় যখন, তখন আমি অবশ্যই বিষয়টি দেখব এবং অনতিবিলম্বে যাতে সেটা বসে তা দেখব।—এই বিষয়ে বলবেন?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** এই বিষয়ে বলি, দুটো নির্বাচনের ফলে বাধা ছিল। আপনাকে আমি বলেছিলাম চেষ্টা করব। এর ভিত্তিতে জেলা পরিষদের সভাধিপতি এবং কর্মাধ্যক্ষের সঙ্গে বোধ হয় আপনার সামনেই টেলিফোনে কথা বলেছিলাম। তাদের নীতিগত কোনও আপত্তি নেই, আমারও নেই। এখন সুইড—যদি জল-বিজ্ঞানের দিক থেকে আপত্তি না আসে তাহলে এই প্রকল্প আর.আই.ডি.এফ.-২ এর অন্তর্ভুক্ত করা যাবে। মাঝখানে নির্বাচন একটু বাধ সেধেছিল। এবারে ধরেছি এবং নির্দিষ্ট সময়ের মধ্যেই

সবগুলো করে দেব—যদি ঐটি সুইডের অন্তর্ভূক্ত হয়।

**শ্রী শৈলজাকুমার দাস :** স্যার, যদিও প্রশ্নটা মেদিনীপুর জেলা সম্বন্ধে ছিল,,কিন্তু দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী সেই ভৌগোলিক সীমা অতিক্রম করে উত্তর দিচ্ছেন। আপনার এই জল-অনুসন্ধান উন্নয়ন বিভাগ হচ্ছে অতীতের ক্ষুদ্র সেচ দপ্তর। তার কাজের গতি পেয়েছিল যখন বিশ্বব্যাঙ্কের সহায়তায় এই রাজ্যে ক্ষুদ্র সেচের অনুসন্ধান করে জলসেচের ব্যবস্থা করেছিল। আপনি যার উপর নির্ভর করেছেন, ন্যাবার্ডের সহযোগিতায়, আর আই ডি. এফ টু এর মাধ্যমে, যেটা আপনি এড়িয়ে গেছেন এবং নির্বাচনকে টেনে এনেছেন। এটা কি ঘটনা নয় যে, বেনিফিশিয়ারিস ১৫ পারসেন্ট কন্ট্রিবিউশন দিতে হবে। তার মডালিটিস এখনও পর্যন্ত ঠিক হয়নি, তার জন্য ১৯৯৭-৯৮ এক বছর অতিক্রান্ত হয়ে গেছে, আপনার সাইট সিলেকশন হয়নি, যারজন্য এক বছর শেষ হল একটা কাজও হয়নি। আপনি জেলাগুলিকে সাইট সিলেকশনের কথা বলবেন, যাতে এই আর আই ডি এফের মাধ্যমে ন্যাবার্ডের সহায়তায় যাতে এই ক্ষুদ্রসেচ করা যায়?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য :** আপনার প্রশ্নটা আমি ঠিক বুঝতে পারলাম না। আপনি আবার প্রশ্নটা করুন।

**শ্রী শৈলজাকুমার দাস :** আপনি উত্তর দিয়েছেন ১৯৯৭-৯৮ সালে অর্থাৎ এই আর্থিক বছরে নির্বাচন দুটো থাকার জন্য আপনার দপ্তর ন্যাবার্ডের সহায়তায়, ন্যাবার্ড থেকে টাকা নিয়ে ঠিক সময়ে কাজ করতে পারেনি। আবার আপনি বলছেন যে, ঠিক সময়ের মধ্যে এই প্রকল্পগুলির কাজ হবে। কিন্তু আপনি জানেন কি যে, আপনার রাজ্যের কোনও একটা জেলা থেকে কোনও সাইট সিলেকশন হয়ে আসেনি? আর এই ১৫ পারসেন্ট বেনিফিসিয়ারিদের কন্ট্রিবিউশন তুলে দেওয়ার কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য :** মাননীয় সদস্য যে প্রশ্নটা করেছেন, তার উত্তরে এইকথা বলতে পারি যে, আপনি একটু পিছিয়ে আছেন। আপনি ইরিগেশন সাবজেক্ট কমিটির মেম্বার। আপনি একটু পিছিয়ে আছেন। বহু জেলা থেকে সাইট সিলেকটেড হয়ে ইতিমধ্যেই আমার দপ্তরে এসেছে। এটা হল এক নাম্বার। দ্বিতীয় নাম্বার হচ্ছে—আপনার বক্তব্যের মধ্যে আর একটা প্রশ্ন আছে সেটা হল ১৫ পারসেন্ট ইউজারস কন্ট্রিবিউশন। সেটা ন্যাবার্ডের শর্ত। এখনও মডালিটিস ঠিক হয়নি এইকথা ঠিক। এই কয়েক মাস আগে ফিনান্স ডিপার্টমেন্ট থেকে মডালিটিস জানিয়ে দিয়ে সারকুলার দেওয়া হয়ে গেছে এবং এটা সমস্ত জেলায় চলে গেছে। সুতরাং মডালিটিস যে আগে বাধা ছিল, সেটা আর নেই। আপনার আরও একটা প্রশ্ন ছিল যে, ১৫ পারসেন্ট ইউজারস কন্ট্রিবিউশন আমি দপ্তর থেকে তুলে দেবার ব্যবস্থা করতে পারব কিনা। এটা করার ক্ষমতা আমার নেই। তার কারণ ন্যাবার্ডের ঋণটা এই শর্তেই নেওয়া হয়েছে। এটা করার আমার অধিকার

নেই। এটা আমার এক্তিয়ারের বাইরে।

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** আপনি সুইড সম্পর্কে উল্লেখ করেছেন। আমি একটা স্পেসিফিক এরিয়া প্রবলেমের কথা বলছি। সেটা কোস্টাল এরিয়া যেটা স্যালাইন কোস্টাল বেল্ট- সুন্দরবন এবং মেদিনীপুর জেলার। সুইড ওয়াটার অ্যাকোয়াকীর মানে নিচের তলায় জল কোন স্তরে আছে। এমন কিছু দিয়েছেন যার জন্য স্পেসিফিক কোনও প্রকল্প নেওয়া হয়েছে কি, সুন্দরবনের লবণাক্ত জলের জন্য? নোনাজলের এরিয়াতে সেচের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে? তার জন্য কত পরিমাণ অর্থ ধার্য্য করা হয়েছে?

[11-50 – 12-00 Noon.]

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, তার উত্তর আমি বাজেট ভাষণে দিয়েছি। সমুদ্র উপকূলবর্তী লোনাজলের এলাকায় একটা বিশেষ প্রকল্প রচনা করা প্রয়োজন। এই এলাকায় সেচের কাজ খুবই কম হয়েছে। হয়নি বললেই চলে। সেজন্য একটা প্রকল্প রচনা করে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে, যখন যুক্তফ্রন্ট সরকার কেন্দ্রে ছিল, আমরা দিয়েছিলাম কিন্তু সে সরকার পড়ে গেল। তাঁরা আমাদের আশ্বাস দিয়েছিলেন। ১০/১২ দিন আগে আমরা বর্তমান কেন্দ্রীয় সরকারের সেচমন্ত্রী—সোমপাল তাঁর সঙ্গে প্রকল্পের ব্যাপারে আলোচনা করে এসেছি। তারাও আশ্বাস দিয়েছেন। এই প্রকল্প চালু করলে তিন, চারটি জেলা—দক্ষিণ ২৪ পরগনা, পার্ট অব মেদিনীপুর, এবং হাওড়া জেলার একটা অংশ। তিনটে জেলা দারুণভাবে উপকৃত হতে পারে। আমাদের পাঁচটা ডিপার্টমেন্ট আছে, এর একটা যুক্ত প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হবে সেটা হচ্ছে বৈদেশিক অর্থের সাহায্যের মাধ্যমে আমরা কার্যকর করব। কোস্টাল এরিয়া ডেভেলপমেন্ট প্রকল্পে যাতে এই এরিয়াগুলোকে সেচের আওতায় আনতে পারি, সেই চেষ্টা করব।

**শ্রী ইউনুস সরকার ঃ** আমি জানতে চাইছি সেচ সেবিত এলাকার মধ্যে কতটা সেচসেবিত এলাকা হয়েছে। আপনার দপ্তরের যে স্কীম বিশেষ করে ডীপ টিউবওয়েল, মিনি ডীপ টিউবওয়েল, ক্লাস্টার এইগুলো করার ক্ষেত্রে আপনার ক্রাইটেরিয়াটা কি?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** আপনার প্রথম প্রশ্নে উত্তর আমি দিয়ে দিয়েছি। (ক) প্রশ্নের উত্তর ছিল সেটা। রাজ্যের শতকরা ৩৫.৩১ ভাগ কৃষিজমি ক্ষুদ্র সেচ দ্বারা সেবিত। জমি কতটা, তার পরিমাণ কি আমি বলেছি আপনি খেয়াল করতে পারেননি।

**শ্রী মহম্মদ হান্নান ঃ** আমাদের রাজ্যে যে সমস্ত অসেচ জমি আছে তাকে সেচের আওতায় আনতে কত সময় লাগতে পারে দয়া করে বলবেন?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** এটা কয়েকটা ফ্যাক্টরের উপর নির্ভর করে, যেমন অর্থের যোগানের উপর, নির্ভর করে কেবলমাত্র রাজ্য সরকার যে অর্থ দেবেন তার দ্বারা এই সমগ্র পরিকল্পনাটি নেওয়া সম্ভবপর নয়। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যে পরিকল্পনাগুলি হাজির করেছি প্রায় ৬, ৭টি পরিকল্পনা এগুলি অনুমোদিত হচ্ছে কি না তার উপরেও নির্ভর করে। এই সমস্তগুলি পেলে তার ভিত্তিতে এই প্রশ্নের কংক্রীট উত্তর দেওয়া যায়। আমরা অনেক লড়ে লড়ে কাজ করছি।

## হিন্দুস্থান কেবলস্

***১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২) শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমানে রূপনারায়ণপুরে হিন্দুস্থান কেবলসের শ্রমিকরা তাঁদের প্রাপ্য মজুরি সময়মতো পাচ্ছেন কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ**

কখনও পাচ্ছেন, কখনও পাচ্ছেন না।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করেছিলাম হিন্দুস্থান কেবলস-এর শ্রমিকরা তাদের প্রাপ্য মজুরি ঠিকমতো পাচ্ছে কি না? আপনি বলেছেন কখনও পাচ্ছে, কখনও পাচ্ছে না। আপনি যে এলাকা থেকে এসেছেন সেই বর্ধমানের দুর্গাপুর এলাকা সেখানে আপনি ট্রেড ইউনিয়ন করতেন, সিটু করতেন, আজকে মন্ত্রী হয়েছেন, আমি আশা করেছিলাম এর উত্তর পাব। আমার কাছে যা খবর আছে ৬ মাস ওখানকার শ্রমিকরা বেতন পায়নি। এ সম্বন্ধে আপনার চিন্তা-ভাবনা কি? দুর্গাপুরে অনেকগুলি কারখানা বন্ধ হয়ে আছে, আসানসোলে সাবডিভিসনে রূপনারায়ণপুরে হিন্দুস্থান কেবলস, আর ইস্কোর কথা আপনারা জানেন। তাই আমার প্রশ্ন কত দিন এরা বেতন পায়নি এবং এদের বেতনের ব্যাপারে আপনার দপ্তর কি ভাবছে।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** এরা ৪ মাস ধরে বেতন পাচ্ছে না, মার্চ থেকে জুন। মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছেন, আমি দেখা করেছি, আমি চিঠি দিয়েছি, এই ৪ দিন আগে মিঃ বাদল এসেছিলেন, তাঁকে নিয়ে আলাদাভাবে কথা বলেছি, তিনি প্রতিশ্রুতি দিয়েছেন, কিন্তু হয়নি। এটা বি. আই. এফ. আরে যায় নি, কিন্তু শ্রমিকদের মাহিনার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। কেন্দ্রীয় সরকার যে টাকা দেয় সেটা ওয়ার্কিং ক্যাপিটাল হিসাবে, কিন্তু সেই ওয়ার্কিং ক্যাপিটাল থেকে মাহিনা হওয়ার ফলে সমস্যা দেখা দিয়েছে। এই বিষয়টা মিনিস্ট্রি টেক-আপ করেছে, শ্রমিক কর্মচারিদের ডেকেছি, ম্যানেজমেন্টকে ডেকেছি

আগামীকাল, সেখানে আলোচনা হবে তার পরে যা হবে বলা যাবে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** আপনি জানেন কারখানাটি আগে কি অবস্থায় ছিল, পরবর্তীকালে সেখানে যে সমস্ত অর্ডার আগে পেত সেগুলি ম্যানেজমেন্টের অপদার্থতার জন্য কারখানাটির আজকে এই অবস্থা হয়েছে। ম্যানেজমেন্টের বিরুদ্ধে এবং কারখানাটি যাতে সঠিকভাবে পরিচালিত হয় এবং টাকা পাওয়ার ব্যবস্থা যদি করা যায়—যে সমস্ত শ্রমিক ওখানে কাজ করেন সেই ৪টি ইউনিয়ন যৌথভাবে সিদ্ধান্ত নিয়েছে কারখানাটিকে সুন্দরভাবে চালানোর। কিন্তু ম্যানেজমেন্টের অপদার্থতার জন্য কারখানায় ঠিকমতো উৎপাদন হচ্ছে না এবং অর্ডার সাপ্লাই দিতে পারছে না। এ ব্যাপারে ম্যানেজমেন্টের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়ার চিন্তা-ভাবনা রাজ্য সরকারের আছে কি না?

**(No Reply)**

## Starred Questions
## (to which written Answers were laid on the Table.)

### রডন স্কোয়ারে সাংস্কৃতিক ও বাণিজ্যিককেন্দ্র

***১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩) **শ্রী তপন হোড় :** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতার রডন স্কোয়ারে নতুন করে একটি সাংস্কৃতিক ও বাণিজ্যিককেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কি; এবং

(গ) এজন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কলকাতার রডন স্কোয়ারে কোনও বাণিজ্যিক কেন্দ্র গড়ে তোলা হচ্ছে না। 'ক্যালকাটা কালচারাল সেন্টার' নামে শুধুমাত্র একটি সংস্কৃতি কেন্দ্র গড়ে তোলার প্রয়াস নেওয়া হয়েছে।

(খ) সঙ্গীত নাটক ভাস্কর্য চিত্রকলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের প্রবহমান ধারাকে সজীবতর করে তোলাই এর মূল লক্ষ্য। একটি বড় ও একটি ছোট প্রেক্ষাগৃহ, একটি মাঝারিমাপের সেমিনার তথা প্রদর্শনীকক্ষ এবং আনুষঙ্গিক ব্যবস্থাসহ আধুনিক সুবিধাবলী প্রদানই এই পরিকল্পনার অন্তর্গত।

(গ) এজন্য এখনও পর্যন্ত ২.৩৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

### আসানসোলে বন্ধ কাচ কারখানা

***১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪২) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আসানসোলের বন্ধ কাচ কারখানাটির সর্বশেষ-পরিস্থিতি কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি বর্তমানে আদালতের বিবেচনাধীন রয়েছে।

### রাজ্যে ডিমের চাহিদা

***১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বছরে হাঁস ও মুরগীর ডিমের গড় চাহিদা ও উৎপাদনের পরিমাণ কত; এবং

(খ) উক্ত চাহিদা পুরণে কোন রাজ্য থেকে কি পরিমাণ ডিম আমদানি করা হয়?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ডিমের উৎপাদন ২,৬৩৪ মিলিয়ন (১৯৯৭-৯৮ সনের হিসাব মতো) চাহিদার কোনও সমীক্ষা করা হয়নি।

(খ) এ ব্যাপারে কোনও সমীক্ষা না হওয়ায় কোনও সুনির্দ্দিষ্ট তথ্য দেওয়া এই মুহূর্তে সম্ভব নয়।

### আলুর মূল্যবৃদ্ধি

***১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী সৌগত রায় ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি কলকাতার বাজারে আলুর দাম প্রচণ্ড বেড়ে গিয়েছে; এবং

(খ) সত্যি হলে, প্রতিবিধানে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একথা সত্যি সম্প্রতি কলকাতার বাজারে আলুর দাম বেড়ে গিয়েছে।

(খ) (১) অন্যান্য বৎসরের সময়সীমার পূর্বেই হিমঘর খোলার ব্যবস্থা করে, রাজ্যসরকার বাজারে আলুর যোগান বাড়ানোর চেষ্টা করেছেন।

(২) স্থানীয় বাজারে আলুর যোগান এবং ভিন রাজ্যে আলুর চালানের উপর নজর রাখা হচ্ছে।

(৩) আলুকে 'অত্যাবশ্যক পণ্য' হিসাবে ঘোষণা করা যায় কিনা তা খতিয়ে দেখা হচ্ছে।

### রাজ্যে উগ্রপন্থী

***১২০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫২) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭ জানুয়ারি থেকে ৩০শে এপ্রিল ১৯৯৮ পর্যন্ত রাজ্যে উগ্রপন্থী সন্দেহে কত জনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৩ জন।

### বাগনানে পান বাজার

***১২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫১৬) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পান চাষীদের জন্য সরকারি উদ্যোগে বাগনানে কোনও পান বাজার তৈরি করার পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, উক্ত বাজারের জন্য অধিগৃহীত জমির পরিমাণ কত; এবং

(গ) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২১.৩ একর।

(গ) প্রকল্পটি বাস্তবায়িত করার জন্য প্রয়োজনীয় অর্থের সংকুলান হলেই কাজ শুরু হবে।

## সরকারি কাজে বাংলা ভাষা

***১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৯) **শ্রী অশোককুমার দেব ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি কাজে বাংলা ভাষা ব্যবহারে পরিকল্পনাটি কবে নাগাদ সম্পূর্ণভাবে কার্যকর হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সম্ভাব্য সকল ক্ষেত্রে প্রশাসনিক কাজে বাংলা ভাষা ব্যবহারের উদ্দেশ্যে পরিকাঠামোগত ভাবে যা যা করা প্রয়োজন তার অনেকটাই করা হয়েছে। আর পরিকল্পনাটির প্রকৃতই সম্যক রূপায়ণ যেহেতু কেবলমাত্র সরকারি আদেশনামা ও পরিকাঠামোগত ব্যবস্থা গ্রহণের উপর নির্ভর করে না—উপযুক্ত উপলব্ধি সঞ্জাত জনমত ও আগ্রহ ও এ ব্যাপারে অত্যন্ত প্রয়োজন, তাই সত্যিই সমস্ত সম্ভাব্য ক্ষেত্রে সরকারি কাজে বাংলা চালু করতে এখনও বেশ কিছু দিন লাগবে যদিও এ ব্যাপারেও অনেকাংশেই সাফল্য অর্জিত হয়েছে।

## রাজ্যে ডালের উৎপাদন ও চাহিদা

***১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬০) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে ডাল উৎপাদনের পরিমাণ ও চাহিদা কত ছিল?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে ডাল উৎপাদনের পরিমাণ ও চাহিদা ছিল যথাক্রমে প্রায় ১ লক্ষ ৮০ হাজার টন ও প্রায় ১১ লক্ষ টন।

## শস্যবিমা প্রকল্প

***১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০) **শ্রী আব্দুল মান্নান ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে রাজ্যে কতগুলি থানা এলাকায় শস্যবিমা প্রকল্প চালু আছে;

(খ) গত দুই বছরে রাজ্য সরকার উক্ত খাতে কত টাকা খরচ করেছে;

(গ) উক্ত প্রকল্পে কত সংখ্যক কৃষক পরিবার উপকৃত হয়েছে; এবং

(ঘ) কোন কোন ফসল উক্ত শস্যবিমা প্রকল্পের আওতায় আছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শস্যবিমা প্রকল্পটি প্রতিটি শস্যের ক্ষেত্রে একটি নির্দিষ্ট প্রজ্ঞাপিত এলাকার ভিত্তিতে চালু করা হয়েছে, প্রতিটি উন্নয়ন ব্লককে একক অঞ্চলে (ইউনিট এরিয়া) হিসাবে গণ্য করা হচ্ছে। বর্তমানে পশ্চিমবঙ্গে ৩৪৪টি উন্নয়ন ব্লকের মধ্যে আউশ ও আমন ধানের জন্য ৩৩৯টি ব্লক, বোরো ধানের জন্য ১৬৫টি ব্লক, গমের জন্য ১৫৬টি ব্লক এবং সরিষার জন্য ১৬৫টি উন্নয়ন ব্লককে প্রজ্ঞাপিত করা হয়েছে। অন্যদিকে ডালশস্য যথা মুসুর ও ছোলার ক্ষেত্রে উন্নয়ন ব্লকের বদলে কয়েকটি নির্দিষ্ট জেলাকে প্রজ্ঞাপিত করা হয়েছে। এই জেলাগুলি হ'ল, উত্তর ও দক্ষিণ দিনাজপুর মালদহ, মুর্শিদাবাদ ও নদীয়া।

(খ) বিগত দুই বছরে অর্থাৎ খরিফ ১৯৯৫, রবি ১৯৯৫-৯৬ এবং খরিফ ১৯৯৬ ও রবি ১৯৯৬-৯৭ সালে রাজ্যসরকার শস্যবিমার ক্ষতিপূরণ বাবদ মোট ৫ কোটি ২৫ লক্ষ ৯৬ হাজার ৪২৭ টাকা ৭৩ পয়সা খরচ করেছেন।

(গ) উক্ত প্রকল্পে বিগত দুই বছরে ১ লক্ষ ৩৮ হাজার ৪৮১ জন কৃষক উপকৃত হয়েছেন।

(ঘ) পশ্চিমবঙ্গে শস্যবিমার আওতায় খরিফ মরশুমে কেবলমাত্র আউশ ও আমন ধান এবং রবি মরশুমে বোরো ধান, গম ও সরিষাকে এই যোজনার অন্তর্ভূক্ত করা হয়েছে।

## সাপ্তাহিক প্রাণী স্বাস্থ্য শিবির

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৬-৯৭ ও ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে গ্রামের প্রত্যন্ত প্রান্তে "সাপ্তাহিক প্রাণী স্বাস্থ্য শিবির" পরিচালনা করা হয়েছিল কি না;

(খ) হয়ে থাকলে, মোট কতগুলি স্বাস্থ্য শিবির পরিচালিত হয়েছিল; এবং

(গ) উক্ত শিবিরগুলিতে মোট কত সংখ্যক প্রাণীর চিকিৎসা করা হয়েছিল (বছরওয়ারি)?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিগত ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে মোট প্রাণী স্বাস্থ্য শিবির পরিচালনার সংখ্যা যথাক্রমে

১৯৯৬-৯৭ সালে মোট সংখ্যা ১২,৬১৮

১৯৯৭-৯৮ সালে মোট সংখ্যা ১৩,১৪০

(গ) বিগত ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ সালে শিবিরগুলিতে মোট চিকিৎসিত প্রাণীর সংখ্যা যথাক্রমে ১০,০৯,৪০২ এবং ১০,৫৯,৭৬৮।

**ঘূর্ণিঝড়ে ক্ষয়ক্ষতি**

***১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬) শ্রী জ্যোতি চৌধুরি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের মার্চ মাসে মেদিনীপুর জেলায় দাঁতন সহ বিভিন্ন এলাকায় ভয়াবহ ঘূর্ণিঝড়ে ক্ষয়ক্ষতির পরিমাণ কত;

(খ) উক্ত প্রাকৃতিক দুর্যোগে কেন্দ্রীয় সরকারের কাছে কোন খাতে কত অর্থ চাওয়া হয়েছিল;

(গ) তন্মধ্যে প্রদানকৃত অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) বিভিন্ন খাতে কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শস্যাদি, গবাদি পশু, গৃহাদি, সরকারি সম্পত্তি প্রভৃতির ক্ষেত্রে ক্ষয়ক্ষতির পরিমাণ (আর্থিক মূল্যে) মোট ৩১,২১.৬০ লক্ষ টাকা।

(খ) ১।৪।৯৮ তাং-এ দেয় কেন্দ্রীয় সাহায্যের ১ম কিস্তির অর্থ দুর্যোগ ত্রাণ তহবিল থেকে এবং জাতীয় দুর্যোগ ত্রাণ তহবিল থেকে অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্য হিসাবে ৩০.১০ কোটি টাকা চাওয়া হয়েছিল।

(গ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে প্রাকৃতিক দুর্যোগের ত্রাণকাজের জন্য নির্দিষ্ট দেয় ১ম কিস্তির কেন্দ্রীয় সাহায্য অগ্রিম বাবদ ১০,৬৭.২৫ লক্ষ টাকা ১৯৯৭-৯৮ বছরে দুর্যোগ ত্রাণ তহবিল থেকে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে প্রদান করেছেন। কিন্তু এ পর্যন্ত জাতীয় দুর্যোগ ত্রাণ তহবিল থেকে কোনও অর্থ পাওয়া যায়নি।

(ঘ) এ পর্যন্ত ত্রাণ কাজে সংশ্লিষ্ট যেমন কৃষি (উৎপাদন), প্রাণী সম্পদ বিকাশ, মৎস্য, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন এবং ত্রাণ প্রভৃতি বিভাগগুলির অনুকূলে মোট ৪৫২.৪২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এরমধ্যে ত্রাণ বিভাগ থেকে ২৪৬.৪৪ লক্ষ টাকা ব্যয়িত হয়েছে।

## টর্নেডো

***১২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৭) **শ্রী তপন হোড় :** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের ১লা জানুয়ারি থেকে ৩০শে এপ্রিল পর্যন্ত রাজ্যে টর্নেডো ঝড়ে মৃতের সংখ্যা কত (জেলাওয়ারী হিসাব); এবং

(খ) উক্ত সময়ে আহত ব্যক্তির সংখ্যা ও ক্ষতিগ্রস্থ বাড়ির সংখ্যা কত?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যে টর্নেডো ঝড়ে মৃতের সংখ্যা মোট ৪৮।

| জেলার নাম | মৃতের সংখ্যা |
|---|---|
| মেদিনীপুর | ৪৮ |

এবং

(খ) উক্ত সময়ে আহত ব্যক্তির সংখ্যা ১,২১৫ ও ক্ষতিগ্রস্ত বাড়ির সংখ্যা ৫,৭০২।

## Allegations of rape of a Gram Panchayat Candidate

**129.** (Admitted Question No. *375) **Shri Saugata Roy :** will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether there has been allegations that a candidate for Gram Panchayat in Asatthaberia of Bhangur PS was raped on 21st May, 1998;

(b) if so, whether there is substance in the allegations; and

(c) the action taken by the Police in the matter so far?

**Minister-in-Charge of the Home (Police) Department :**

(a) Yes, there has been an allegation that a Gram Panchayat candidate in Asattahberia of Bhangar P.S. was raped on 21.05.98.

(b) Investigation held so far shows that the allegation is baseless.

(c) Investigation is still in progress.

## হিমঘর

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৩) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় :** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩০শে এপ্রিল ১৯৯৮ পর্যন্ত রাজ্যে হিমঘরের সংখ্যা কত (জেলাওয়ারী হিসাবসহ); এবং

(খ) বর্তমানে হিমঘরের চাহিদা কত?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩০শে এপ্রিল, ১৯৯৮ পর্যন্ত রাজ্যে হিমঘরের সংখ্যা ৩০৫টি।

**জেলাওয়ারী হিসাব নিম্নে দেওয়া হইল :**

| জেলা | হিমঘরের সংখ্যা |
|---|---|
| ১। বাঁকুড়া | ২৬ |
| ২। বীরভূম | ১৪ |
| ৩। বর্ধমান | ৭৮ |
| ৪। মেদিনীপুর | ৪০ |
| ৫। হাওড়া | ৭ |
| ৬। হুগলি | ১০৭ |

| | | |
|---|---|---|
| ৭। | উত্তর ২৪-পরগনা | ৪ |
| ৮। | দক্ষিণ ২৪-পরগনা | ২ |
| ৯। | নদীয়া | ৩ |
| ১০। | মুর্শিদাবাদ | ৫ |
| ১১। | মালদহ | ১ |
| ১২। | জলপাইগুড়ি | ২ |
| ১৩। | কুচবিহার | ৩ |
| ১৪। | কলকাতা | ১৩ |
| | মোট | ৩০৫ |

(খ) প্রশ্নটি অস্পষ্ট। তবে আলুর উৎপাদনের ওপর হিমঘরের স্থানের চাহিদা [illegible] করে। সাধারণভাবে আলু উৎপাদনের ৫৫ থেকে ৬০ শতাংশ ধারণ ক্ষমতা থাকলেই হিমঘরের সংখ্যা যথেষ্ট বা উপযুক্ত বিবেচিত হয়।

### বিধায়ক আক্রান্ত

***১৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৫) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৮ সালে বাগনানের বিধায়ক হাওড়া কুলগাছিয়ার কাছে বোম্বে রোডে আক্রান্ত হন; এবং

(খ) ঘটনাটি সত্যি হলে, উক্ত বিষয়ে সরকার কি ব্যবস্থা নিয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## মেদিনীপুরে ডাকাতি

***১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩২) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের ১লা মার্চ থেকে ৩১শে মে পর্যন্ত মেদিনীপুর জেলায় বাস ডাকাতি ও বাড়িতে ডাকাতির নথীভুক্ত ঘটনার সংখ্যা কটি; এবং

(খ) উক্ত ঘটনায় গ্রেপ্তার হয়েছে কত জন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাস ডাকাতি — ২টি এবং

বাড়িতে ডাকাতি — ১টি।

(খ) ৬ (ছয়) জন।

## রায়গঞ্জে সরকারি হাঁস খামার

***১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬) শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ দিনাজপুর জেলার রায়গঞ্জে কোনও সরকারি হাঁস খামার আছে কি না;

(খ) থাকলে, প্রতিষ্ঠার সময়ে উক্ত খামারে কত সংখ্যক হাঁস ছিল; এবং

(গ) ৩০/৪/৯৮ তারিখ পর্যন্ত উক্ত খামারে হাঁসের সংখ্যা কত?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণদিনাজপুর জেলায় কোনও সরকারি হাঁস খামার নেই। তবে উত্তর দিনাজপুর জেলায় রায়গঞ্জে একটি সরকারি হাঁস খামার আছে।

(খ) প্রতিষ্ঠার সময়ে ১৮১টি (এক দিনের হাঁস বাচ্চা) ছিল।

(গ) ৩০.৪.৯৮ তারিখ পর্যন্ত উক্ত হাঁস খামারে মোট হাঁসের সংখ্যা ৫৩২ টি

## আর্থ সামাজিক পুনর্বাসন

***১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯২) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে আর্থিক দিক থেকে দুর্বলতর মানুষদের আর্থ সামাজিক পুনর্বাসনের জন্য কোনও অনুদান দেওয়া হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, মোট কত জনকে উক্ত অনুদান দেওয়া হয়েছে; এবং

(গ) এজন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, ত্রাণ বিভাগ থেকে অনুদান দেওয়া হয়েছে,

(খ) মোট ৪,৯৩০ জনকে উক্ত অনুদান দেওয়া হয়েছে,

(গ) এরজন্য ব্যয়িত অর্থের পরিমাণ মোট ৬১,০০,০০০.০০ (একষট্টি লক্ষ টাকা)।

[12-00 – 12-10 p.m.]

**Mr. Speaker :** The Questions Hour is over. There is no adjournment motion today.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received 5 notices of Calling attention on the following subjects.

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged atrocities at Gongra village under Chapra Police Stn. Nadia on 31.5.98 | : | Shri Sushil Biswas |
| ii) | Execution of Subarnarekha Barrage Project | : | Shri Sailaja Kumar Das |
| iii) | Problem of admission to Class XI | : | Shri Abdul Mannan |
| iv) | Non-electrification of 17 wards under Asansol Municipal Corpn and 2 Wards under Kulti Municipality in Hirapur Assembly | | |

Constituency area : Shri Shyamadas Banerjee

v) Re-opening of Cheriot Jute Mill : Shri Ashok Kumar Deb

I have selected the notice of Shri Shyamadas Banerjee on the subject of 'Non-electrification of 17 wards under Asansol Municipal Corporation and 2 Wards under Kulti Municipality in Hirapur Assembly Constituency areas.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 2nd July, 1998.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Home (Police) Department to make a statement on the subject of Reported arrest of a person carrying uranium and heroin at Denduya under Salanpur P.S. in Burdwan District. (Attention called by Jyoti Krishna Chattoapdhyay and Shri Abu Ayes Mondal on the 18th June, 1998).

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

উপরেক্ত বিষয় প্রসঙ্গে বিধায়ক শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় এবং শ্রী আবু আয়েশ মণ্ডল মহাশয়দ্বয়ের আনা দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে নিম্নোক্ত বিবৃতি দিচ্ছি ঃ—

গত ১৪.৬.৯৮ তারিখে সন্ধ্যে ৬.০৫ মিঃ এর সময় সালানপুর থানার ও. সি., এস. আই. গৌর মুখার্জি তাঁর রূপনারায়ণপুর তদন্ত কেন্দ্রে থাকাকালীন একটি গোপন সূত্র থেকে জানতে পারেন যে পুরুলিয়া জেলার রঘুনাথপুর থানা এলাকার জনৈক মহেশ্বর সিং দেও কিছু হেরোইন ও জদুগোড়া থেকে সংগৃহীত উচ্চক্ষমতা সম্পন্ন বিস্ফোরক পদার্থ দেন্দুয়াতে কোন গোপন এজেন্টের হাতে তুলে দিতে নিয়ে যাচ্ছেন। তিনি সি. আই. চিত্তরঞ্জনকে বিষয়টি ফোনে জানান। তাঁরা দেন্দুয়া মোড়ের দিকে যত শীঘ্র সম্ভব রওনা হওয়ার সিদ্ধান্ত নেন।

ঐ দিন (১৪.৬.৯৮) সন্ধ্যে ৬.৪৫ মিঃ এর সময় ও. সি. সালানপুর, সি. আই. চিত্তরঞ্জন, অন্যান্য অফিসার ও লোকজন সমেত দেন্দুয়া মোড়ে উপস্থিত হন। তাঁরা ঐ স্থানে কিট-ব্যাগ হাতে এক ব্যক্তিকে দেখতে পান। ও. সি.-র গোপন সূত্রে পাওয়া বর্ণনার সঙ্গে ঐ ব্যক্তির সাদৃশ্য পাওয়া যায়। সি. আই. চিত্তরঞ্জন নিজের পরিচয় দেন এবং কয়েকজন সাক্ষীর উপস্থিতিতে ঐ ব্যক্তিকে তল্লাস করেন। ঐ ব্যক্তির ব্যাগ থেকে নিম্নোক্ত ২টি প্যাকেট পাওয়া যায় ঃ-

১) একটি প্যাকেটে ৩৫০ গ্রাম পাউডার পাওয়া যায় যা হেরোইন বলে সন্দেহ করা হয়।

২) অপর প্যাকেটটিতে ১ কিঃ ৮০ গ্রাম ইউরেনিয়াম বলে সন্দেহ করা পদার্থ পাওয়া যায়।

ঐ ব্যক্তি ঐ দুটি সন্দেহজনক হেরোইন ও ইউরেনিয়ামের প্যাকেট রাখার সপক্ষে কোনও প্রমাণ্য কাগজপত্র দেখাতে পারেননি।

স্থানীয় পুলিশ ঐ ব্যক্তি, মহেশ্বর সিং দেও কে গ্রেপ্তার করেন। তদানুসারে এন. ডি. পি. এস (নারকোটিক্স ড্রাগস অ্যাণ্ড সাইকোট্রোপিক সাবস্টান্স অ্যাক্ট) আইনের ২১/২৯ ধারা, বিস্ফোরক পদার্থ আইনের ৪ ও ৫ ধারা এবং ভারতীয় দণ্ডবিধির ৩৭৯/৪১১/১২০ (খ) ধারা অনুসারে সালানপুর থানার কেস নং ৫০/৯৮ তাং ১৪.৬.৯৮ শুরু করা হয়।

জেরার সময় অভিযুক্ত ব্যক্তি জানান যে তিনি পুরুলিয়া জেলার রঘুনাথপুর থানার উত্তম চৌধুরি ও বাসুদেব চন্দ্র-এর সহায়তায় এই চোরাগোপ্তা ব্যবসা চালান। কিন্তু সরবরাহকারী এবং গ্রহীতাদের নাম ও পরিচয় তিনি জানাতে পারেননি।

পরবর্তী পর্যায়ে স্থানীয় পুলিশ রঘুনাথপুর এবং অপর কয়েকটি জায়গায় তল্লাশি চালান। পূর্ববর্ণিত দুই ব্যক্তিকে ১৬.৬.৯৮ তারিখে গ্রেপ্তার করা হয়। তাদের উপযুক্ত কোর্টে চালানও দেওয়া হয়। ঐ দুই ব্যক্তি বা মহেশ্বর সিং দেওর বাড়িতে তল্লাশি করে অবশ্য আপত্তিজনক কোনও পদার্থ পাওয়া যায়নি।

পুলিশ অফিসারেরা ইউরেনিয়াম সন্দেহে বাজেয়াপ্ত করা প্যাকেটটা জদুগোড়ায় সত্যতা পরীক্ষার জন্য নিয়ে যান। ইউ. সি. আই. এল জদুগোড়ার উচ্চপদস্থ অফিসারেরা প্রাথমিক পরীক্ষার পর ঐ বস্তুটি ইউরেনিয়াম কিনা সে বিষয়ে সন্দেহ প্রকাশ করেন। ঐ বস্তুটির সঠিক পরিচয় জানতে বিশদ পরীক্ষায় কিছু সময় লাগবে।

অপর প্যাকেটটি যাতে হেরোইন আছে বলে আশঙ্কা করা হচ্ছে তা বিশদ পরীক্ষার

জন্য ডিরেক্টর, স্টেট ড্রাগস কন্ট্রোল অ্যাণ্ড রিসার্চ লেবরেটরী, কলকাতার নিকট পাঠানো হয়েছে। তাদের প্রতিবেদন এখনও পাওয়া যায়নি।

অভিযুক্ত ব্যক্তি মহেশ্বর সিংদেও জানান যে তিনি পুরুলিয়া জেলার রঘুনাথপুর থানার অন্তর্গত বাবুগ্রামের বাসিন্দা। তিনি একজন কৃষিজীবী। তিনি নাবালক পুত্র এবং স্ত্রীকে নিয়ে ওখানে বাস করেন। তিনি আদিতে কংগ্রেসের অনুগামী ছিলেন, পরে তৃণমূল কংগ্রেস প্রতিষ্ঠার পর ঐ দলের অনুগামী হন। তিনি আরও জানান যে উত্তম চৌধুরি রঘুনাথপুর পুরসভার কংগ্রেসি কাউন্সিলর, উত্তম চৌধুরি পরে তৃণমূল কংগ্রেসে যোগদান করেন। তাঁর বক্তব্য অনুসারে বাসুদেব চন্দ্র কোনও রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত নন।

এই ঘটনার পরিপ্রেক্ষিতে নিম্নোক্ত ব্যক্তিদের গ্রেপ্তার করা হয়।

১) মহেশ্বর সিংদেও, পিতা-দুর্গাপ্রসাদ সিংদেও, বাবুগ্রাম, থানা-রঘুনাথপুর, জেলা-পুরুলিয়া।

২) উত্তম চৌধুরি, পিতা-সুবল চৌধুরি, গ্রাম-রঘুনাথপুর, থানা-রঘুনাথপুর, জেলা-পুরুলিয়া।

৩) বাসুদেব চন্দ্র, পিতা বিমল চন্দ্র, রঘুনাথপুর, থানা-রঘুনাথপুর, জেলা-পুরুলিয়া।

কেসটির তদন্ত চলছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, মাননীয় মন্ত্রী যে বিবৃতি দিলেন এবং আমরাও সংবাদপত্রে এই খবর পড়েছিলাম যে, আজকে এই রাজ্যের বিভিন্ন জায়গায় বিশৃঙ্খলা সৃষ্টি হচ্ছে এবং তার সঙ্গে কংগ্রেস, তৃণমূল কংগ্রেস ও বি. জে. পি.র লোকেরা জড়িত। মাননীয় মন্ত্রী যে বিবৃতি দিলেন তাতে অপরাধীরা মারাত্মক অপরাধের সঙ্গে জড়িত—এরা দেশদ্রোহী, এরা বিহারের যদুগোড়া ইউরেনিয়াম কারখানা থেকে ইউরেনিয়াম পাচার করছে, হেরোইন আমাদের দেশে নিয়ে আসছে। এই সমস্ত অপরাধীদের বিরুদ্ধে যারা তৃণমূল কংগ্রেস, বি. জে. পি. এবং কংগ্রেসের সঙ্গে যুক্ত এবং একটা আন্তর্জাতিক চক্র এর সঙ্গে জড়িত আছে—এদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্যসরকার এবং মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিচ্ছেন সেটা জানতে চাই। এই চক্রকে গ্রেপ্তার করার জন্য এবং এ ব্যাপারে যথাযথ অনুসন্ধান ও তদন্ত করা হবে কিনা সে সম্বন্ধে আমি আপনার কাছে জানতে চাই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ ব্যাপারে ৩জনকে গ্রেপ্তার করা হয়েছে। হেরোইন ও ইউরেনিয়াম এই দুটো জিনি[illegible] কিন্তু একটা চোরা

ব্যবসা হচ্ছিল এবং সেই ব্যবসার সঙ্গে রঘুনাথপুর পৌরসভার কংগ্রেস কাউন্সিলার উত্তম চৌধুরির বিরুদ্ধে মামলা হয়েছে, তদন্ত চলছে। আর বাকি ২ জন সম্পর্কে পুলিশ খোঁজখবর নিচ্ছে। কোনও রাজনৈতিক কারণ বলে নয়, যেহেতু বেআইনি ব্যবসা চলছে সেজন্য আইনের ধারায় তদন্ত হবে এবং তদন্ত অনুযায়ী কাজ হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Home (Police) Department to make a statement on the subject of forensic report in connection with the incident of alleged outrage on Smt. Champala Sardar.

(Attention called by Shri Shyama Prasad Pal. Shri Bansi Badan Maitra, Shri Saktipada Khanra and Shri Himangshu Dutta on the 24th June, 1998)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

শ্রীমতী চম্পলা সর্দার এর ধর্ষণের প্রসঙ্গে বিধায়ক শ্রী শ্যামাপ্রসাদ পাল, শ্রী বংশীবদন মৈত্র, শ্রী শক্তিপদ খাঁড়া এবং শ্রী হিমাংশু দত্ত মহাশয়দের আনা দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে নিম্নোক্ত বিবৃতি দিচ্ছি।

গত ২১.৫.৯৮ তারিখে শ্রীমতী চম্পলা সর্দার অভিযোগ করেন যে, ভোর রাতে তার ঘর থেকে কয়েকজন ব্যক্তি তাকে তুলে নিয়ে গিয়ে ভয় দেখিয়ে গণধর্ষণ করে। তাকে প্রথমে বারুইপুর গ্রামীণ হাসপাতালে ও পরে সেখান থেকে বাঙ্গুর হাসপাতালে নিয়ে যাওয়া হয়।

হাসপাতালে তাকে পরীক্ষা করা হয় ও আরও পরীক্ষার জন্য ল্যাবরেটরীতে পাঠানো হয়। কেন্দ্রীয় সরকারের "সেন্ট্রাল ফরেন্সিক ল্যাবোরেটরীর" প্রতিবেদন জমা পড়েছে। এই রিপোর্ট থেকে জানা যায় যে রাসায়নিক পরীক্ষা এবং অনুবীক্ষণ যন্ত্রের সাহায্যে পরীক্ষা করে অভিযোগ প্রমাণিত হয়নি। ডি. এন. এ. টেষ্টেও শ্রীমতী সর্দারের স্বাভাবিক ফলই পাওয়া গেছে।

উপরোক্ত ল্যাবোরেটরীর পরীক্ষায় পাওয়া প্রতিবেদন থেকে বলা যায় যে অভিযোগের কোনও ভিত্তি নেই।

**শ্রী শক্তিপদ খাঁড়া :** মাননীয় মন্ত্রী মহাশয়, চম্পলা সর্দারের অভিযোগের ভিত্তিতে যে কয়েকজন সি. পি. আই. এম কর্মীকে গ্রেপ্তার করা হয়েছে তারা মুক্ত হয়েছে কিনা সেটা জানতে চাই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** না, তাঁরা মুক্ত হয়নি। ৩ জন গ্রেপ্তার হয়ে আছেন। আরও ২ জনকে গ্রেপ্তার করতে হবে। এব্যাপারে অভিযোগ ছিল দুটো—(১) শ্লীলতাহানির অভিযোগ, (২) মারধর করার অভিযোগ ছিল। তবে একটা প্রমাণিত হয়েছে যে তার বিরুদ্ধে কোনও শ্লীলতাহানির অপরাধ হয়নি। তাকে মারধোর করা হয়েছিল—এই জিজ্ঞাসাবাদ শেষ পর্যায়ে রয়েছে। এরপর পুলিশ আইনানুগ ব্যবস্থা করবে। এখন তিন-জন সি. পি. আই. (এম) কর্মী গ্রেপ্তার হয়ে আছে। আর দু জনকে গ্রেপ্তার করতে হবে।

[12-10 – 12-20 p.m.]

## PRESENTATION OF REPORT

### Presentation of the Third Report of the Committee of Privileges, 1997-98.

**Shri Anil Mukherjee :** Mr. Speaker, Sir, I beg to present the Third Report of the Committee of Privileges, 1997-98.

### Presentation of the Eighteenth Report of the Committee on Subordinate Legislation, 1997-98.

**Shri Biswanath Mitra :** Mr. Speaker, Sir, I beg to present the Eighteenth Report of the Committee on Subordinate Legislation, 1997-98.

### Presentation of the Sixth, Seventh, Eighth, Ninth, Tenth, Eleventh, Twelfth and the Thirteenth Report of the Committee on Public Accounts, 1997-98.

**The Chairman (Shri SATYA RANJAN BAPULI)** : Sir, I beg to present :

(i) The Sixth Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Transport Department of the Government of West Bengal;

(ii) The Seventh Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Transport Department of the Government of West Bengal;

(iii) The Eighth Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Transport Department of the Government of West Bengal;

(iv) The Ninth Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Social Welfare Department of the Government of West Bengal;

(v) The Tenth Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Irrigation and Waterways Department of the Government of West Bengal;

(vi) The Eleventh Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Irrigation and Waterways Department of the Government of West Bengal;

(vii) The Twelfth Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Housing Department of the Government of West Bengal; and

(viii) The Thirteenth Report of the Committee on Public Accounts, 1997-98, relating to the Public Works (Roads) Department of the Government of West Bengal;

**Presentation of the 24th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries.**

**Shri Saugata Roy :** Mr. Speaker, Sir, I beg to present the 24th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies etc. on the action taken on the Fourteenth Report of the Subject Committee on Agriculture and Food and Supplies etc. on the Department of Fisheries with special Referance to the World Bank

Aided Fish and Shrimp Culture Project and the Seventh Report of the Committee on the visit to Sundarbans.

## MENTION CASES

**শ্রী অসিত মিত্র** : মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা বিষয় উল্লেখ করছি। বামফ্রন্ট সরকার শিক্ষা সম্প্রসারণের ব্যাপারে এখানে তাঁদের বক্তব্য অনেকবারই রেখেছেন। বিদ্যালয়, উচ্চ বিদ্যালয় এবং কলেজ প্রতিষ্ঠার ব্যাপারেও তাঁরা তাঁদের বক্তব্য রেখেছেন। তাঁরা বলেছেন,—অনগ্রসর এলাকায় কলেজ প্রতিষ্ঠা করতে হবে, যেসব জায়গা দুর্গম সেসব জায়গায় কলেজ প্রতিষ্ঠা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই আবেদন করতে চাই যে, আমার বিধানসভা কেন্দ্র হাওড়া জেলার কল্যাণপুর বিধানসভা কেন্দ্রে একটা দ্বীপ আছে এবং সেটি অত্যন্ত দুর্গম এলাকা। এই এলাকায় এবারেও স্কুল ফাইনাল পরীক্ষায় ভাল রেজাল্ট হয়েছে এবং অন্যান্য পরীক্ষায়ও ভাল রেজাল্ট হয়। কিন্তু এই এলাকার ছাত্র-ছাত্রীদের উচ্চ শিক্ষার জন্য অনেক দূরের বাগনান বা আমতা কলেজে যেতে হয়। সে জন্য আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একান্ত অনুরোধ আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে ডি. এম. বি. হাই স্কুল সংলগ্ন এলাকায় অবিলম্বে একটা কলেজ স্থাপন করা হোক। ঐ এলাকায় একটা কলেজ স্থাপন করা হলে এলাকার দুস্থ ছাত্র-ছাত্রীরা উচ্চ শিক্ষালাভের সুযোগ পাবে।

**শ্রী জ্যোতি চৌধুরি** : মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকার শ্রীরামপুর শহর হুগলি জেলার প্রাণ কেন্দ্র। সেখান থেকে কলকাতায় রাষ্ট্রীয় পরিবহন সংস্থার দুটো বাস চলাচল করে—'এস. এস. ৪' বিধাননগর পর্যন্ত এবং 'এল ৩৫' হাওড়া হয়ে ধর্মতলা পর্যন্ত। কিন্তু হঠাৎ এই দুটি বাস বন্ধ করে দেওয়া হয়েছে। তার ফলে শ্রীরামপুর, রিষড়া, কোন্নগর উত্তরপাড়া প্রভৃতি শহর ও শহরতলী এবং গ্রামাঞ্চলের মানুষ যারা সড়ক পথে যাতায়াত করেন তারা খুবই অসুবিধায় পড়েছেন এবং তাদের দুর্ভোগ হচ্ছে। আমি দাবি করব, অবিলম্বে এই দুটি বাস পুনরায় চালু করার ব্যবস্থা করা হোক।

**শ্রী গৌতম চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার হচ্ছে ইংলিশবাজার। এই শহরটি উত্তরবঙ্গে ঢোকার সর্বপ্রথম শহর এবং অত্যন্ত প্রাচীন শহর। এই শহরে প্রায় পৌনে দু লক্ষ মানুষ বসবাস করেন। স্যার, বর্ষার সময় এই শহরের বিস্তীর্ণ এলাকার প্রায় লক্ষাধিক মানুষকে মাসের পর মাস জলের মধ্যে থাকতে হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমরা

সেখানকার বন্যা সম্পর্কে অনেকবার ডেপুটেশন দিয়েছি কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও ব্যবস্থা হয়নি। মাঝে মাঝে তিনি আমাদের আশ্বাসবাণী দেন, বিভিন্ন প্রকল্পের কথা বলেন যা রূপায়ণ করতে বেশ কয়েক কোটি টাকা খরচ হবে। স্যার, সেই কোটি কোটি টাকা খরচ করে ইংলিশবাজার শহরকে বন্যার হাত থেকে রক্ষা করার আগে আমার প্রস্তাব অনতিবিলম্বে কয়েক লক্ষ টাকা খরচ করে সেখানে ৪/৫টি বড় ধরনের পাম্প ফিট করে সেখানকার জমা জল পাম্প করে মহানন্দা এবং কালিন্দী নদীতে ফেলে জল নিষ্কাশনের ব্যবস্থা করা হোক। বড় বড় বিবৃতি বা আশ্বাসবাণী নয়, এই দুর্গত মানুষগুলিকে বন্যার কবল থেকে বাঁচানোর জন্য সেখানে বড় ধরনের পাম্পসেট বসানোর জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ রাস্তা সংস্কারের দাবি জানাচ্ছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র এবং কৃষ্ণনগর বিধানসভার কেন্দ্রের মধ্যে একমাত্র যোগাযোগকারি রাস্তা—কৃষ্ণনগরের ভালুকা থেকে শান্তিপুরের বাগআঁচড়া পর্যন্ত এই রাস্তাটির মধ্যে দুটি থানার ২১টি গ্রাম রয়েছে। সেখানকার প্রায় ৭০/৮০ হাজার মানুষ এই রাস্তাটি দিয়ে যাতায়াত করেন। বর্ষার সময় এই রাস্তাটি এতই দুর্গম হয়ে যায় যে সেখান দিয়ে যাতায়াত করা যায় না। এই রাস্তাটি গ্রামীণ উন্নয়ন দপ্তরের অধীনে আছে। তাদের হাত থেকে এই রাস্তাটি পূর্ত দপ্তরের অধীনে এনে অবিলম্বে এটি পীচের রাস্তা বা মেটাল রোড করার দাবি জানাচ্ছি। এই রাস্তাটি মেটাল রোড হলে নবদ্বীপ, শান্তিপুর, রাণাঘাটের মধ্যে যাতায়াত করা সুবিধা হবে এবং সময়ও কম লাগবে। সেখানকার মানুষদের স্বার্থে ঐ রাস্তাটিকে মেটাল রোড করার দাবি জানাচ্ছি।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র পুরুলিয়া শহরে এম. এম. হাইস্কুলে বিগত দিনে মর্নিং এবং ডে সেকশন চলত এবং তাতে বয়েজ এবং গার্লস স্কুল চালানো হত। পরবর্তীকালে স্কুল দুটি ভাগ করে দেওয়া হয়েছে। স্যার, বামফ্রন্ট সরকার মেয়েদের পড়াশুনার ব্যাপারে অগ্রণী ভূমিকা নিয়েছেন, উৎসাহ দিচ্ছেন। বেশি সংখ্যক মেয়ে আজকে উচ্চতর শিক্ষা লাভ করছেন। বর্তমানে সেখানে ছাত্রীদের ভর্তির ব্যাপারে কিছু সমস্যা দেখা দিয়েছে। এই প্রসঙ্গে তাই আমার প্রস্তাব, ঐ এম. এম. হাই স্কুল যেখানে পরিকাঠামো রয়েছে সেখানে কিছু শিক্ষিকা দিয়ে মেয়েদের জন্য আলাদা একটি মর্নিং স্কুল খোলার ব্যবস্থা করুন। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এ ব্যাপারে শীঘ্র ব্যবস্থা নিন।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী শীতলকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র

সাঁকরাইলে একটা নিউ আন্দুল এইচ.সি. স্কুল আছে। সেই স্কুলটি ১৯৪২ সালে প্রতিষ্ঠিত হয়েছিল। সেই স্কুল থেকে প্রতি বছর শুধু ফার্স্ট ডিভিসন নয়, স্টার মার্ক পেয়ে বহু ছাত্র পাশ করছে। কেউ ফেল করে না। সেই স্কুলটিকে এই মুহূর্তে উচ্চমাধ্যমিক স্কুলে পরিণত করা দরকার। আন্দুলের মতো একটা বর্ধিষ্ণু জায়গায়, সেখানে প্রচুর মানুষের বসবাস রয়েছে। এই সাঁকরাইলে ১৩৪টি বুথ আছে এবং তাতে মাত্র একটি উচ্চমাধ্যমিক বিদ্যালয় আছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে, এই স্কুলটিকে উচ্চমাধ্যমিক স্কুলে পরিণত করা হোক তাহলে ঐ এলাকার মানুষের উপকার হবে, ছেলেরা পড়াশুনার সুযোগ পাবে।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বারাবনি বিধানসভা কেন্দ্রে হিন্দুস্থান কেবল রয়েছে। সেখানে প্রতিটি কারখানা আজকে রুগ্ন অবস্থায় ধুকছে। সেখানে শ্রমিকরা প্রায় ৪ মাস থেকে ৬ মাস তাদের যে মান্থলি পে ব্যবস্থা আছে, সেখানে তারা কোনও পেমেন্ট পাচ্ছে না। তার উপরে সেখানে সে প্রোডাকশন ব্যবস্থা আছে। কাঁচামালের ব্যবস্থা আছে, রাস্তা করা বা সেখানে শ্রমিকদের বাঁচানো বা কারখানাকে বাঁচানোর কোনও ব্যবস্থা সরকার থেকে নেওয়া হচ্ছে না। তার ফলে দিনের পর দিন বেকার বেড়ে চলেছে। কারখানা যেখানে খুলবে সেখানে কারখানা তো খুলছেই না, অপর দিকে কারখানা দিনের পর দিন বন্ধ হতে চলেছে। আজকে অন্য রাজ্যে যেখানে ইউ.পি., এম.পি.-তে সেখানে শ্রমিকদের বাঁচাবার জন্য, রুগ্ন শিল্পগুলিকে বাঁচাবার জন্য সেই সরকার তাদের যে ট্যাক্স, সেই ট্যাক্স থেকে ছাড় দিচ্ছে, সেখানে কারখানাগুলিকে বাঁচানোর চেষ্টা করা হচ্ছে শ্রমিকের স্বার্থে, এলাকার মানুষের স্বার্থে। সেখানে পশ্চিমবঙ্গে যে হিন্দুস্থান কেবল কারখানা আছে বারাবনি বিধানসভা কেন্দ্রে, তাদের যে ট্যাক্স দিতে হয় সেই ট্যাক্স থেকে বাদ দেবার জন্য বার বার পশ্চিমবঙ্গ সরকারের আছে অনুরোধ করেছি কিন্তু সরকার সেটা করেননি। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে এই ট্যাক্স বাদ দেওয়া হোক তাহলে কাঁচামাল বাঁচবে, শ্রমিক বাঁচবে।

**শ্রী ভক্তরাম পান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রী ও রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রের ডানকুনি লেভেল ক্রসিংয়ে যে টি.এন.মুখার্জি রোড আছে সেখানে তিনটি গুরুত্বপূর্ণ রাস্তা যুক্ত হয়েছে—ওল্ড বেনারস রোড, এন.এইচ.-২ এবং দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে। এই রাস্তার উপর দিয়ে প্রতিদিন ৪,৮০০ গাড়ি চলাচল করে, এটা সাম্প্রতিক একটা সমীক্ষায় দেখা গেছে। এই রোড দিয়ে যাতায়াতের সুবিধার জন্য অসংখ্য সাধারণ মানুষ এই রাস্তা দিয়ে যাতায়াত করে। তার ফলে এখানে বিরাট যানজটের সৃষ্টি করে। কখনও প্রায় এক কিলো মিটারের উপরে রাস্তায় যানজটের সৃষ্টি হয়। ৫০ হাজার জনসংখ্যার এলাকা এই

ডানকুনি। এখানে মানুষ একটা ভীষণ অবস্থার মধ্যে আছে। যদি এই ডানকুনি লেভেল ক্রসিংয়ের উপরে একটা উড়াল পুল তৈরি করা হয় তাহলে মানুষের যাতায়াতের খুবই সুবিধা হয়। তাই, আমি আপনার মাধ্যমে ডানকুনি লেভেল ক্রসিংয়ের উপরে একটা উড়াল পুল করার জন্য পূর্তমন্ত্রী এবং রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের জনস্বাস্থ্য মন্ত্রী গৌতম দেবের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত লোকসভা নির্বাচনের আগে বাংলার শায়েন শা মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু আর্সেনিক জল প্রকল্প উদ্বোধন করেছিলেন। ঐ এলাকার পাশেই আমার এলাকা। আমি দেখলাম, আর্সেনিকের জন্য যে জল প্রকল্প করলেন সেই প্রকল্পের অধীনে যেসব এলাকাকে আনা হল তার থেকে ফলতা এলাকা বাদ গেল। অথচ তার গায়েই ফলতা এলাকা, তাকে সেই পরিশুদ্ধ জলের সুবিধা দেওয়া হল না। ঐ প্রকল্পের সঙ্গে ৬টি ব্লককে যুক্ত করা হয়েছে। তাই মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, ঐ প্রকল্পের সঙ্গে ফলতা ব্লককেও যুক্ত করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। সাম্প্রতিক কালে কলকাতা শহরে, বিশেষ করে দক্ষিণ কলকাতার সম্ভ্রান্ত মহিলারা নিজেদের ফ্ল্যাটের মধ্যে খুন হচ্ছেন, অথচ দিনের পর দিন পার হয়ে যাবার পরও পুলিশ সেসব খুনের কোনও ক্লু বের করতে পারছে না। তার ফলে কোনও খুনী অ্যারেস্ট হচ্ছে না। আপনি দেখুন স্যার, দুই দিন আগে, গত সোমবার দিন মধু আগরওয়াল বলে একজন মহিলা এলগিন রোডের একটি ফ্ল্যাটে খুন হয়েছেন। এখনও পুলিশ কোনও সাসপেক্টকে ধরতে পারেনি। তার দুই দিন আগে আমার বিধানসভা কেন্দ্রে শ্বেতা গলাচ বলে একজন মহিলা বর্ধমান রোডে নিজ ফ্ল্যাটে খুন হলেন। পুলিশ এখনও পর্যন্ত তার কোনও ক্লু পায়নি। তারপর কমলেশ শর্মা বলে একজন টালিগঞ্জে সত্যেন দত্ত রোডের এক মাল্টি স্টোরিড বিল্ডিংয়ে ১৭ই মে খুন হলেন। তাকে গলা টিপে মারা হল। এখন পর্যন্ত সেখানে কেউ অ্যারেস্ট হয়নি। তারপর গত ১লা এপ্রিল মনিকা সেন বলে এক মহিলার বডি নিউআলিপুরের জি-ব্লকের মিল্ক বুথের কাছে পাওয়া গেল। পুলিশ সেখানে কোনও ক্লু পায়নি বলে কেউ গ্রেপ্তার হয়নি। গত ডিসেম্বরে স্মিথ বলে এক দম্পতি খিদিরপুরে সুধীর বোস রোডে খুন হলেন। সেখানেও পুলিশ ক্লু পায়নি বলে কাউকে গ্রেপ্তার করতে পারেনি। তারপর গত এপ্রিলে সোনার দোশী বলে একজন খুন হলেন। সেখানেও ক্লু-র অভাবে পুলিশ কাউকে গ্রেপ্তার করেনি। এই জুনে মির্জা গালিব স্ট্রীটে মা ও মেয়ে একসঙ্গে খুন হলেন। সেখানেও কোনও ক্লু পাওয়া যায়নি বলে পুলিশ কাউকে গ্রেপ্তার করেনি। আমি যেখানে থাকি সেখানে গত বছর শান্তি চেরিয়ান বলে এক বিধবা খুন হলেন। সেখানেও পুলিশ কোনও ক্লু খুঁজে পায়নি। আমি যে ৮টি খুনের কথা বললাম সেগুলো সবই দক্ষিণ কলকাতায়

ঘটেছে এবং সমস্ত ক্ষেত্রে সম্ভ্রান্ত মহিলারা খুন হয়েছেন এবং সবাই ফ্ল্যাটের মধ্যে খুন হয়েছেন কিন্তু কোনও ক্ষেত্রেই পুলিশ কোনও ক্লু বের করতে পারেনি। আমার মনে হয়, এই ক্ষেত্রে পুলিশের ইনভেস্টিগেশনে কোনও ডিফেক্ট হচ্ছে। তার জন্য আমরা চাই, এই ব্যাপারে পুলিশ মন্ত্রী স্পেশ্যাল টাস্কফোর্স তৈরি করুন যাতে বিশেষ করে দক্ষিণ কলকাতার এইসব সম্ভ্রান্ত মহিলাদের যারা খুন করেছে তাদের খুঁজে বের করা যায়, কারণ আজকে কলকাতায় মাল্টি স্টোরিড বিল্ডিংয়ে বসবাসকারী মানুষের মনে এইসব খুনের পরিপ্রেক্ষিতে ভীতির সঞ্চার হয়েছে। কাজেই এই স্পেশ্যাল টাস্কফোর্স না করলে হবে না।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌর ও নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে নদীয়া জেলার আরংঘাটা, বগুলা এবং বেথুয়াডহরী এই তিনটি গঞ্জ বিশেষ ভাবে সম্প্রসারিত হচ্ছে। ১৯৯০ সালে ঐ গঞ্জগুলিতে যে জনসংখ্যা ছিল, আজকে সেই জনসংখ্যা দ্বিগুণ হয়ে গেছে। তাই ঐ তিনটি গঞ্জকে যাতে পৌরসভায় রূপান্তরিত করা হয় তারজন্য আমি প্রস্তাব রাখছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় ব্রাহ্মণী নদীতে বাঁধ ভাঙ্গার আশঙ্কা দেখা দিয়েছে। এই বাঁধ যদি জরুরি ভিত্তিতে নির্মাণ করা না হয়, ঠিক ভাবে মেরামতের কাজ না করা হয় তাহলে ১৫-২০টি গ্রাম ধূলিসাৎ হয়ে যাবে, ওই সমস্ত গ্রামে হাজার হাজার মানুষ বিপন্ন হয়ে পড়বে। বেশ কয়েক দিন ধরে মাঝে মাঝে বৃষ্টি হওয়ার ফলে ব্রাহ্মণী নদীতে বন্যার আশঙ্কা দেখা দিয়েছে। আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে বিগত ১ বছর যাবৎ এটা আমি বলে আসছি কিন্তু কোনও কাজ হচ্ছে না। এই মুহূর্তে যদি কাজ না করা হয় বর্ষার সময় করলে সেই কাজ সমস্তটাই নষ্ট হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাইছি বীরভূমের ব্রাহ্মণী নদীতে নদী বাঁধ ভাঙ্গার আশঙ্কা দেখা দিয়েছে, অতি সত্বর মেরামতের কাজ না করলে ১৫-২০টি গ্রামের মানুষ বিচ্ছিন্ন হয়ে পড়বে।

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের রাজ্যে যে সমস্ত আই.সি.ডি.এস কর্মিরা আছে, ওয়ারকার এবং হেলপার, আমরা সবাই জানি যে এদের বেতনক্রম তাদের কাজের তুলনায় অনেক কম। তা ছাড়া এই সংস্থায় যে সমস্ত মহিলারা কাজ করে তারা অত্যন্ত দুঃস্থ। বর্তমানে জিনিসপত্রের দাম হু হু করে বেড়ে যাবার জন্য তারা আর সংসার চালাতে পারছে না এই সমস্ত ওয়ারকার এবং হেলপারদের সংশ্লিষ্ট দপ্তর থেকে অতিরিক্ত ভাতা দেবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্পিকার স্যার. গত ২৫ তারিখে পশ্চিমবাংলায় ৩টি উপনির্বাচন হল। এই তিনটি উপনির্বাচনে বামফ্রন্ট সরকার এই নির্বাচন পরিচালনা করার দায়িত্ব যাঁদের হাতে দিয়েছেন তাতে আর একবার প্রমাণ হল যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকাকালীন কোনও ভাবে সুষ্ঠু ভাবে গণতান্ত্রিক ব্যবস্থা বজায় রেখে গণতন্ত্রের প্রতি পূর্ণ মর্যাদা রেখে নির্বাচন হবে না। আমার নিজের কেন্দ্রে আমি চোখের সামনে দেখলাম এবং খোঁজ নিয়ে জেনেছি বৌবাজার এবং চন্ডীতলায় হাজার হাজার আননোন ক্রিমিনাল এই সমস্ত নির্বাচন কেন্দ্রে নিয়ে এসে ভোট দেওয়াতে শুরু করে। বিকাল ৩টার পর অবাধে জাল ভোট দিতে শুরু করে দিল। বৌবাজার কেন্দ্রে দেখেছি জাল ভোট দেওয়া হচ্ছে, এক সঙ্গে ৩০-৪০ জন লাইনে দাঁড়িয়ে জোর করে ভোট দিয়ে চলে যাচ্ছে। ১৬ বছরের ছেলের ভোট ৮০ বছরের বৃদ্ধ দিয়ে যাচ্ছে। মহিলার ভোট ছেলেরা দিয়ে চলে যাচ্ছে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকবে আর নির্বাচন সুষ্ঠু ভাবে হবে এই কথা ভাবতে পারা যায় না। রাসবিহারী কেন্দ্রে আমরা দেখেছি জোর করে বিভিন্ন স্কুলে দরজাগুলি বন্ধ করে দিয়ে জেনুইন ভোটারদের হাত থেকে স্লিপ কেড়ে নিয়ে তাদের ফিরিয়ে দেওয়া হচ্ছে এবং সেই স্লিপে সি.পি.এম.-এর ক্যাডাররা জোর করে ভোট দিয়ে দিচ্ছে। এই ভাবে পশ্চিমবাংলার মাটিতে নির্বাচনকে প্রহশনে পরিণত করা হয়েছে। যে চিত্র আমরা দেখেছি বিগত পঞ্চায়েত নির্বাচনে সেই চিত্র আজকে এই তিনটি উপনির্বাচনে দেখলাম।

## ZERO HOUR

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা খেঁজুরি থানা অন্তর্গত হেঁড়িয়ায় মেচেদা দীঘা মুখবেড়িয়া এবং খেঁজুরির সংযোগ স্থলে গত দু মাস আগে একটি মহিলা এবং একটি শিশু মারা গেছে ভিড়ের মধ্যে এমন অবস্থার সৃষ্টি হয়েছিল। আমার দাবি হচ্ছে এর সংযোগস্থলে একটা ফ্লাস লাইটের ব্যবস্থা করা হোক। সে সম্পর্কে এই দুজন মন্ত্রীর কাছে আমি আবেদন জানাচ্ছি। কারণ ওখানে রাস্তাটির অবস্থা খুবই খারাপ অবস্থায় এসে দাঁড়িয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** (অনুপস্থিত)।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমি আমার সাবজেকটা চেঞ্জ করছি। এখানে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী আছেন। আজকের কাগজে দেখেছেন যে, গত কয়েক দিন ধরে শিয়ালদহ স্টেশনের প্লাটফর্মে কিছু দুস্কৃতি বিভিন্ন ভাবে হামলা করছে। এখন সাট্টা

ব্যবসা শুরু করে দিয়েছে। স্বভাবতই যারা ব্যবসা করে থাকেন এবং নিত্যযাত্রী যাঁরা যাতায়াত করেন, তাঁদের যাতায়াত করতে অসুবিধা হচ্ছে। যাত্রী সাধারণ রাত্রিবেলা বাড়িতে ফিরতে পারেন না। যারা মুটের কাজ করে তাদের কাছ থেকে টাকা-পয়সা ছিনতাই করে নিচ্ছে এই দুস্কৃতিরা। মোহনলাল বলে একজন যখন জি.আর.পি.-র সঙ্গে কথা বলে ফিরে আসছিল তখন তাকে রিভালবার ধরে বলেছে, আমাদের বিরুদ্ধে কমপ্লেন করতে পারবে না। আমরা মার্ডার কেসের আসামী। স্যার, এই রকম ঘটনা রাজ্যের বিভিন্ন স্থানে—হাওড়া, হুগলি এবং উত্তর চব্বিশ পরগনার বিভিন্ন এলাকাতে ঘটছে।

**(এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং অন্য বক্তা বলতে শুরু করেন।)**

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের প্রতি রেল দপ্তরের যে বঞ্চনা, বিশেষ করে হাওড়া এবং শিয়ালদহ ডিভিসনে নিত্যযাত্রীরা প্রতিদিন যে প্রচন্ড অসুবিধার মধ্যে পড়ছেন, সেই বিষয়ে কেন্দ্রীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রতিদিন সুবারবান ট্রেনগুলো লিলুয়া থেকে হাওড়া আসতে আধ ঘন্টা থেকে পঁয়তাল্লিশ মিনিট দাঁড়িয়ে থাকে। সারা ভারতবর্ষে রেলের আয়ের ২০ শতাংশ এই পশ্চিমবাংলা থেকে আসছে, অথচ রেলের উন্নয়ন খাতে বরাদ্দের ৫ শতাংশও নয়। যে সমস্ত রেকগুলো আছে, সেগুলো অধিকাংশই ভাঙ্গা। সেগুলোকে সারাবার কোনও ব্যবস্থা নেই। আমি রেলের এই অব্যবস্থার বিরুদ্ধে কেন্দ্রীয় রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরের মন্ত্রিবর্গের দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক পরীক্ষার ফলাফল প্রকাশিত হয়েছে। এখন অভিভাবকদের সন্দেহ আছে তাঁদের সন্তানদের ভর্তি করতে পারবেন কিনা। আমার পাথরপ্রতিমা এলাকায় ১৪টি বিদ্যালয় আছে। সেখানে একটি কলেজ স্থাপনের জন্য আমি আবেদন জানাচ্ছি। আমার এলাকায় শ্রীধরনগর শৈলেন্দ্র বিদ্যাপীঠ, জি-প্লট তটের বাজার বিবেকানন্দ বিদ্যাপীঠ এই দুটি হাইস্কুলকে হায়ার সেকেন্ডারী স্কুলে উন্নীত করা এবং ছোট রাক্ষসখালি জুনিয়র হাইস্কুলকে হাইস্কুলে রূপান্তরিত করার এবং মেহেরপুর তুলসীরানী বিদ্যাপীঠকে জুনিয়র হাইস্কুলে অ্যাপ্রোভাল দেবার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮০ সালে আমাদের ব্লক, করিমপুর, নদীয়া জেলা, আমার নির্বাচন কেন্দ্রে ভাগ হয়েছিল। নদীডাঙ্গা ১নং গ্রাম পঞ্চায়েতে ২ নং ব্লক এলাকায় একটা বিরাট এলাকা। সেখানে ৭০-৮০ হাজার লোকের বাস। সেখানে একটি সহায়ক স্বাস্থ্য কেন্দ্র আছে। সেটিকে উন্নীত করে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র করার জন্য প্রস্তাব আমরা পঞ্চায়েতের মাধ্যমে ১৯৮৪ সালে পাঠিয়েছিলাম। কিন্তু আজ পর্যন্ত তা কার্যকর করা

যায়নি। ঐ এলাকায় ডাক্তার নেই। মানুষ সামান্যতম পরিষেবার কাজ থেকে বঞ্চিত হচ্ছে। আমি আপনার মাধ্যমে আবেদন করছি, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই সহায়ক স্বাস্থ্য কেন্দ্র যেটি ১০ বেডের ছিল তাকে উন্নীত করে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হিসাবে গড়ে তোলার ব্যবস্থা করুন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার সৌভাগ্য যে এখানে তিনি উপস্থিত আছেন। মাননীয় মন্ত্রী মহাশয় ভাল করে জানেন যে, আমার কাঁথি মহকুমায় প্রভাতকুমার মহাবিদ্যালয় আছে। ১৯২৬ সালে ওই বিদ্যালয়টি প্রতিষ্ঠা লাভ করেছিল। সেই বিদ্যালয়ে প্রিন্সিপাল নেই। মিউজিক্যাল চেয়ারের মতো সিনিয়র ইনচার্জকে ৩-৪ মাস করে বসিয়ে রাখেন। ইন্টারভিউ বারেবারে করা সত্ত্বেও নিয়োগ করা হচ্ছে না। মাননীয় শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি এই ব্যাপারে আপনার হস্তক্ষেপ দাবি করছি। সম্প্রতিকালে ইন্টারভিউ নেওয়া হচ্ছে কিন্তু সেই ইন্টারভিউয়ের ভিত্তিতে প্রিন্সিপাল নিয়োগ হচ্ছে না। প্রভাতকুমার মহাবিদ্যালয় অতি প্রাচীন কলেজ হিসাবে খুব নাম আছে ওখানে একজন স্থায়ী প্রিন্সিপাল নিয়োগ করা হোক এই দাবি আমি রাখছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী কিরীটি বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বরী নদীর ভাঙ্গনের ফলে ওই এলাকার বিশেষ করে কানকাটা, পাটহুড়, কঠারডাঙ্গা এবং আমার বিধানসভা কেন্দ্র ছাতাদীহি এবং খুন্নিতে ব্যাপক ঘূর্ণি ঝড় এবং ভাঙ্গনের ফলে ক্ষতি হচ্ছে। অবিলম্বে যদি এর ব্যবস্থা নেওয়া না হয় তাহলে আগামী দিনে অনেক জায়গা নদী গর্ভের মধ্যে ঢুকে যাবে। সেইকারণে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে আবেদন করছি যাতে অবিলম্বে ওর পুনর্ব্যবস্থা করা হয়।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি জরুরি বিষয়ে। কয়েকদিন আগে আমার নির্বাচনী ক্ষেত্রে একটি নদী আছে মুন্ডেশ্বরী নদী, তার শাখার উপরে একটি হুড়হুড়ি খাল আছে। সেখানে ফেরি ঘাট দিয়ে নৌকা চলাচল করে। ওখানে ওই ফেরিঘাটে নৌকা ডুবিতে জীবনহানি হয়েছে। ওই ধরনের মৃত্যুর জন্য ওখানকার জেলা পরিষদ দায়ী এবং তাদের কাছ থেকে ক্ষতিপূরণের দাবি করছি। সম্প্রতি ওই এলাকায় নদী দিয়ে নৌকা চলাচল করে। তাঁতিপাড়া ফেরি ঘাটে নৌকা যে পারা পার হয় তাতে জেলা পরিষদ টাকা দিয়ে এর অনুমতি দিয়েছে। এই যে মৃত্যু হয়েছে এর ক্ষতিপূরণ ওই জেলা পরিষদকে দিতে হবে এই দাবি আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বছরে মাধ্যমিক পরীক্ষায় সর্বকালীন রেকর্ড বেশি সংখ্যক ছাত্রছাত্রী পরীক্ষায় বসেছে এবং পাশের হারও ভাল। সাড়ে ৩ লক্ষ ছাত্র-ছাত্রী পরীক্ষা দিয়েছে। কিন্তু এই ছাত্র-ছাত্রীদের অভিভাবকরা একটা উদ্বেগ এবং উৎকণ্ঠার মধ্যে পড়েছে। এইসব ছেলে মেয়েদের ভর্তির ব্যাপারে একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। যেসব মাধ্যমিক স্কুলগুলোর আপ-গ্রেডেশন হওয়ার কথা ছিল আগামী দিনে ওই সব স্কুলগুলো যাতে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করা যায় সেই দাবি আমি রাখছি। এই ছাত্র ভর্তির ব্যাপারে নামী নামী বিদ্যালয়গুলো ছেড়ে দিলাম, সাধারণ বিদ্যালয়গুলো পর্যন্ত ন্যূনতম নম্বর না হলে ভর্তি করতে চাইছে না। এই ব্যাপারে আগে থেকেই সংবাদপত্রে ঘোষণা করে দেওয়া হচ্ছে। এমন কি গ্রামের বিদ্যালয়গুলোও এই ধরনের বিজ্ঞপ্তি প্রকাশ করছে। এর উপরে আবার শিক্ষা দপ্তর থেকে বলা হয়েছে যে আগামী বর্ষের থেকে কলেজে ভর্তি হওয়া যাবে না। এই ব্যাপারে স্পষ্ট কোনও ঘোষণা না পাওয়া গেলেও স্কুলগুলোতে ভর্তি হতে খুব অসুবিধা হচ্ছে। সুতরাং অবিলম্বে আমার দাবি মাননীয় মন্ত্রীদের কাছে যে, সমস্ত ছাত্র-ছাত্রী যাতে উচ্চমাধ্যমিক স্তরে ভর্তি হতে পারে তার ব্যবস্থা করেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভার সামনে রাখছি। স্যার, আমাদের দেশে একটা রাজনৈতিক সমীকরণ লক্ষ্য করছি। গতকাল টি.ভি.-তে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী বলেছেন যে, কেন্দ্রে যদি কংগ্রেস সরকার গঠন করে তাহলে জ্যোতিবাবু সমর্থন করবেন। যে কংগ্রেস দলের নেত্রী সম্পর্কে কুরুচিপূর্ণ মন্তব্য করেছিলেন গত নির্বাচনের আগে, সেই ভদ্রমহিলা সরকার গঠন করলে উনি সমর্থন করবেন বললেন। আজকে দেশের সরকার ফেলা এবং গড়ার তিনি দায়িত্ব নিয়েছেন। যে জ্যোতিবাবু কংগ্রেস সরকার ফেলা এবং গড়ার বিরোধিতা করেছেন, তিনিই দায়িত্ব নিয়েছেন আজকে দেশের সরকারকে ফেলার। যিনি ওই মহিলা সম্পর্কে ওই ধরনের মন্তব্য করলেন, তিনি আজকে সরকার গড়লে সমর্থন করবেন বলছেন।

**শ্রী ইউনুস সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যে রেশন কার্ড এর যে সমস্যা, সেই সমস্যার ব্যাপারে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় আজ পর্যন্ত রেশন কার্ড-এর সমস্যার সমাধান হয়নি। অবিলম্বে এটা দেখা দরকার। এটা একটা সাধারণ সমস্যা, এটা দেখার জন্য খাদ্যমন্ত্রীর দিক থেকে প্রতিটি জেলায় সার্ভে করে দেখা দরকার। এই সমস্যার সমাধান করার জন্য আমি আপনার মাধ্যমে এই সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী রামজনম মাঝি ঃ** (অনুপস্থিত)।

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বছরে মাধ্যমিক ছাত্র-ছাত্রীদের ফল প্রকাশ হয়েছে, পশ্চিমবঙ্গ সরকার আরও ৪৫টি নূতন উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপনের সিদ্ধান্ত নিয়েছেন। সাথে সাথে আমি জানাচ্ছি, আমার যে ব্লক পোলবা, সেখানে একটি বিদ্যালয় ইয়াসিন মন্ডল শিক্ষা নিকেতন এটা যাতে উন্নীত হয় এবং পার্শ্ববর্তী ব্লকে অর্থাৎ সিঙ্গুর ব্লকে যাতে হরিশনগর উচ্চবিদ্যালয় ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত হয়, এই আবেদন আমি বিদ্যালয় শিক্ষামন্ত্রীর নিকট করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই বর্ষা আগেই শুরু হয়েছে সুন্দরবন অঞ্চলের বিস্তীর্ণ এলাকায়। গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গাতে এর ফলে সাপের উপদ্রব শুরু হবে, এবং গ্রামীণ হাসপাতালগুলিতে, প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে অ্যান্টি ভেনাম সিরাম করে মজুত রাখার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিকট এই দাবি করছি যাতে করে সাপের কামড়ের হাত থেকে মানুষকে বাঁচানো যায়। গ্রামাঞ্চলে যে বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্র আছে, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, রুর‍্যাল হাসপাতাল, এইগুলিতে অ্যান্টি ভেনাম সিরাম মজুত রাখতে হবে। যদিও সরকার বিভিন্ন জায়গাতে জীবনদায়ী ঔষধ অনেক দিয়েছেন, সেই সমস্ত ঔষধ রোগীরা পাচ্ছেন, সঙ্গে সঙ্গে বলব, এই রকম একটা ঔষধ অ্যান্টি ভেনাম সিরাম রাখার দরকারও আছে। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রে যে সমস্ত খাস জমি আছে, সেই খাস জমিগুলিতে ভূমিহীনরা যাদের মাথা গোঁজার জায়গা নেই, তাদের নামে আজ পর্যন্ত ঠিক মতন ডিস্ট্রিবিউট করা হয়নি। সেই জায়গায় গরিব মানুষ, সাঁওতাল, বাগদি, বাউরিরা দীর্ঘদিন যাবৎ বৎসরের পর বৎসর তাদের যে মাথা গোঁজার জায়গাটা আছে, সেই জায়গাটা এই অকর্মণ্য সরকার, অপদার্থ সরকার তাদের নামে আজ পর্যন্ত রেকর্ড করেনি।

তারা শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস সার্টিফিকেটের জন্য দরখাস্ত করছে, কিন্তু তাদের কাছে ৫২ সালের রেকর্ড চাওয়া হচ্ছে। কিন্তু সেই রেকর্ড ভূমিহীনরা পাবে কোথায়। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, এই সমস্ত গরিব মানুষেরা যাতে সার্টিফিকেট পায় সেটা দেখবেন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** (অনুপস্থিত)।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকারি কর্মচারিদের ফোর্থ পে কমিটির রিপোর্ট যেটা এক বছর আগে প্লেস করার কথা ছিল, সেটা গত ২৭শে মে রাজ্য সরকারের কাছে জমা পড়েছে। এখন বিধানসভা চলছে, এর আগে আমরা দেখেছি থার্ড পে কমিটির রিপোর্ট যখন প্লেস হয়েছিল তখন সেই রিপোর্ট হাউসে প্লেস করা হয়েছিল। ফোর্থ পে কমিটির রিপোর্ট কবে ইমপ্লিমেন্ট হবে সেটা আমরা জানতে পারছি না। আগামী ছয় তারিখ পর্যন্ত বিধানসভা চলবে বলে আমরা শুনেছি, তাই ফোর্থ পে কমিটির রিপোর্ট এই বিধানসভায় মেম্বারদের কাছে ডিসপ্লে করা হোক।

[12-50 – 2-00 p.m.(Including adjournment)]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন এই মেদিনীপুর জেলায় কৃষি ফসল হিসাবে ধানের পরই পানের স্থান। আমাদের জেলায় কাঁথি এবং তমলুকে ব্যাপকভাবে পান চাষ হয়। তমলুক মহকুমার নরঘাট বিধানসভা কেন্দ্রের নন্দীগ্রাম ব্লকে মূলাখোড় এলাকায় ২৫ একর জায়গা নিয়ে ফার্ম আছে, তার সবটা ব্যবহৃত হয় না। ঐ ফার্মটাকে পরিপূর্ণ ভাবে ব্যবহার করা এবং পানের উপরে একটা রিসার্চ সেন্টার প্রতিষ্ঠা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভায় ডায়মন্ডহারবার রোডে মোল্লাপোষ্ট থেকে কাঁঠালিয়া মোড় পর্যন্ত একটা রাস্তা আছে। ঐ রাস্তাটি দিয়ে একশটি গ্রামের মানুষ চলাচল করে। শুধু ফলতা বিধানসভা এলাকার লোকেরাই নয়, সাতগাছিয়া বিধানসভা এলাকার লোকেরাও উপকৃত হবে। জেলা পরিষদ কুড়ি বছর ধরে এক হাত করে রাস্তার কাজ করছে। ঐ রাস্তাটি যাতে দ্রুত পাকা হয় তার জন্য পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের মধ্যে একটা অনিশ্চয়তার ভাব সৃষ্টি হয়েছে। বিশেষ করে তামিলনাড়ুর এ.আই.ডি.এম.কে.-র নেত্রীর সমর্থন বি.জে.পি. সরকারের উপর থাকবে কিনা এটা অনিশ্চিত হয়ে পড়েছে। আমরা দেখছি, কেন্দ্রে একটা সমাজবাদী দল এবং রাষ্ট্রীয় জনতা দল তারা একটা ধর্মনিরপেক্ষ মোর্চা তৈরি করেছে। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু গতকাল নিজে থেকেই ঘোষণা করেছেন কংগ্রেস যদি সরকার তৈরি করে তাহলে তাদের দল সেই সরকারকে সমর্থন করবে।

স্যার, আমরা পশ্চিমবঙ্গ কংগ্রেসের পক্ষ থেকে জানাতে চাই যে, কেন্দ্রে ধর্মনিরপেক্ষ সরকার করতে আমরা সি.পি.এম.-এর সাহায্য চাই না। আমরা এই কথা বলতে চাই যে, আমরা মনে করি সি.পি.এম.-কে নিয়ে কোনও ফ্রন্ট করা উচিত নয়। অবশ্যই সি.পি.এম.-এর কম্পালশন আছে, তারা হয়ত বি.জে.পি.-র ভয়ে স্বতঃ প্রবৃত্ত হয়েই কংগ্রেসকে সমর্থন জানাচ্ছে। কংগ্রেসের পক্ষ থেকে সভানেত্রী সোনিয়া গান্ধী সি.পি.এম.-এর সমর্থন চায় না বা আমাদের পক্ষ থেকে তাদের সমর্থন চাই না।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার মিলিত হব দুটোর সময়।

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আপনার কাছে একটা কথা বলছি যে, এটা হাউসের প্রিভিলেজ এটা মেম্বারদের প্রিভিলেজ। গতকাল রেডিওতে বলল যে, হাউসে শুধু শোভনদেব চট্টোপাধ্যায় ওথ নিয়েছেন। কিন্তু আর একজন শ্রী ভক্তরাম পানও ওথ নিয়েছেন, কিন্তু তাঁর কথা বলা হল না। এই মিডিয়াগুলির মাধ্যমেই সারা পশ্চিমবাংলার মানুষের কাছে খবর যায়। সুতরাং এই ব্যাপারটা একপেশে হয়ে গেছে। এটা আপনার নোটিশে আনছি।

## DISCUSSION ON DEMAND NO. 30 & 45 ON EDUCATION

**Mr. Deputy Speaker :** There are 73 Cut Motions on Demand No. 30. All the Cut Motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan**
**Shri Gopal Krishna Dey**
**Shri Ashok Kumar Deb**
**Shri Ramjanam Manjhi**
**Shri Rabindranath Chatterjee**
**Shri Gyan Singh Sohanpal**
**Shri Saugata Roy**
**Shri Sanjoy Bakshi**
**Shri Nirmal Ghosh**
**Shri Tapas Banerjee**
**Shri Shyamadas Banerjee**
**Shri Sudhir Bhattacharjee**
**Shri Deba Prasad Sarkar**

Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে মোট ৫ জন মন্ত্রীর বাজেট। কিন্তু এখানে মাত্র দুইজন উপস্থিত আছেন। বাকি তিনজন মন্ত্রী কোথায় গেলেন?

**শ্রী রবীন মন্ডল ঃ** সৌগত বাবু ঠিকই বলেছেন। ৫ জন মন্ত্রীর বাজেট। কিন্তু আপনাকে আমি অনুরোধ করছি যে, দুইজন মন্ত্রী রাইটার্স গেছেন। আগে থেকেই মিটিং ডেকেছিল। সকলেই চলে আসবে। কাইন্ডলি এটা একটু অ্যাকমোডেট করে নেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** এটা হাউসকে স্যার অবমাননা কিনা বলুন। এটা আপনার কাস্টোডিয়ানের মধ্যে পড়ে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখানে হায়ার সেকেন্ডারি, সেকেন্ডারি মন্ত্রী আছেন, আপনি আপনার বক্তব্য শুরু করুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি শুধু আপনার কাছে পয়েন্ট আউট করছিলাম যে মন্ত্রীরা কত স্ল্যাগ, হাউসে আসার ব্যাপারে।

স্যার, পাঁচজন মন্ত্রী শিক্ষার সঙ্গে যুক্ত যে বাজেট তাঁরা পেশ করেছেন ২,৯[illegible] কোটি টাকা, তার সঙ্গে আরও ১৬ কোটি টাকা, তাদের সেক্রেটারিয়েল খরচ, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনীত কাট মোশনের সমর্থন করছি। আমি একটা জিনিস পয়েন্ট আউট করতে চাই। এই মূল বাজেটের হেড হচ্ছে ২,২০২, ডিমান্ড নাম্বার ৩০, জেনারেল এডুকেশন দু হাজার আটশো চব্বিশ কোটি টাকা। এখন আপনি যে টোটাল বাজেট বলছেন, টোটাল প্ল্যান বাজেট হচ্ছে মাত্র দুশো কোটি টাকা। এই যে হিউজ বাজেট তার ৭ পারসেন্ট প্ল্যান, নতুন কাজের জন্য। বাকি সব নন-প্ল্যান এক্সপেন্ডিচার। বেশির ভাগ স্যালারি কমপোনেন্ট। আমাদের রাজ্যে শিক্ষার উন্নতির সাথে শিক্ষা পরিকল্পনার টাকা খুবই কম থাকছে। আরও একটা জিনিস আমি পয়েন্ট আউট করতে চাই। এবারের যে টোটাল এক্সপেন্ডিচার তাতে দেখবেন রেভনিউ ক্যাপিটাল এক্সপেন্ডিচার হচ্ছে ১৪ হাজার ২৭৪ কোটি টাকা। তার মধ্যে ২ হাজার ৯০৬ কোটি টাকা এডুকেশনের। এরা দাবি করতেন যে এডুকেশনে এরা ২৬ পারসেন্ট অ্যালট করেন। এবারে কিন্তু এডুকেশনের অ্যালটমেন্ট কমে ২০ পারসেন্ট এসে দাঁড়িয়েছে। এটা আমি পয়েন্ট আউট করছি। একে প্ল্যানের টাকা কম, তারপর এডুকেশন অ্যাজ পার্ট অফ টোটাল বাজেট, তার পারসেন্টজ বছরের পর বছর কমে যাচ্ছে। এটাও আমি পয়েন্ট আউট করছি। স্যার, এলিমিনেটরি এডুকেশন ৯শো ৯৮ কোটি টাকা, স্কুল এডুকেশন ১৩শো ৫৯ কোটি টাকা, ইউনিভার্সিটি অ্যান্ড হায়ার এডুকেশন ৩৫ কোটি টাকা, অ্যাডাল্ট এডুকেশন সাড়ে ১০ কোটি টাকা, এটাই হচ্ছে মূল বাজেট। এবারে স্যার আমি আমার মূল বক্তব্যে ফিরে আসতে চাই, মূল প্রতিপাদ্যে ফিরে আসতে চাই। বামফ্রন্টের শিক্ষার

২১ বছরে তারা যে দলীয় মনোভাব নিয়েছেন, দলীয় একদেশদর্শিতার মনোভাব নিয়েছেন, পক্ষপাতমূলক মনোভাব নিয়েছেন তার ফলে এডুকেশন বোথ ইন টার্মস অফ কোয়ানটিটি অ্যান্ড কোয়ালিটি এই রাজ্যে সাফার করছে। আমি তথ্য দিয়ে, এবং তত্ত্ব দিয়ে সেটাই প্রমাণ করার চেষ্টা করব। সংকীর্ণ দৃষ্টিভঙ্গির জন্য শিক্ষার মানের সামগ্রিক প্রসারণের পথে বাধা হয়ে দাঁড়িয়েছে। প্রকৃতপক্ষে শিক্ষার ক্ষেত্রে যা ঘটছে, শিক্ষার প্রসারের নামে শিক্ষার সংকোচন ঘটছে। আমি সেটাই আপনার কাছে পেশ করব। তার মধ্যে আমি মন্ত্রীর কাছে দুটো ব্যাপার এর ক্ল্যারিফিকেশন চাইছি। একটা পিকিউলিয়র ব্যাপার হচ্ছে যে শিক্ষা সম্বন্ধে কোনও মেজর বক্তব্য শিক্ষামন্ত্রীর বক্তৃতাতে থাকছে না, থাকছে অর্থমন্ত্রীর বক্তৃতাতে। তার কোনও রিফ্লেকশন শিক্ষামন্ত্রীর বক্তৃতাতে থাকছে না। এবারে অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতার মধ্যে ঘোষণা করেছেন এক হাজার কনভেনশনাল প্রাইমারি স্কুল এবং এক হাজার এডুকেশন সেন্টার করার জন্য তিনি টাকা দিচ্ছেন। এই কথার রিফ্লেকশন শিক্ষামন্ত্রীর বক্তৃতার মধ্যে নেই। দ্বিতীয়ত তিনি বললেন যে ৩৪১টা ব্লকে সেকেন্ডারি স্কুল পঞ্চায়েতের অধীনে প্রতিষ্ঠিত হবে। এই কথারও কোনও রিফ্লেকশন শিক্ষামন্ত্রীর বক্তৃতার মধ্যে নেই। তারপর কি বলেছেন যে জেলায় জেলায় নতুন নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ তৈরি করা হবে। জেলায় নতন ইঞ্জিনিয়ারিং কলেজ তৈরি করার জন্য তিনি ২০ কোটি টাকা দিচ্ছেন। এটা স্টেট গভর্নমেন্টের গ্র্যান্ট, মাইনে বাড়িয়ে ইমপ্লিমেন্ট করা হবে। আমি তারপর কারিগরি শিক্ষার শিক্ষামন্ত্রীকে জিজ্ঞাসা করি, তাঁর কাছে পুরো প্ল্যানটা ক্লিয়ার নয়। গত বছর শিক্ষামন্ত্রী একটা হিসাব দিয়েছিলেন এক হাজার প্রাইমারি স্কুল করা হবে। এবারে ইকনমিক এবং স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স, ১৯৯৭-৯৮ এর যে সংখ্যা বেরিয়েছে তার মধ্যে দেখা গেছে গত আট বছরে প্রাইমারি স্কুলের সংখ্যা বাড়ে নি।

[2-10 – 2-20 p.m.]

গত বছর বেড়েছে ৫০০টা স্কুল। গত বছর অর্থমন্ত্রী বাজেট ভাষণে ঘোষণা করেছিলেন ১ হাজার প্রাইমারি স্কুল হবে, ওঁর হিসাব অনুযায়ী স্কুল বাড়ল মাত্র ৫০০টি। এটা কেন হল? তার কারণ বাজেটের সময় অ্যানাউন্স করলেন নতুন স্কুল হবে, অর্ডার বেরল নভেম্বর মাসে। এবারে অর্থমন্ত্রী ঘোষণা করলেন, ডিপার্টমেন্ট জানে না। তার জন্যই মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই অর্ডার কবে বেরোবে? মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই ৩৪১টি ব্লকে সেকেন্ডারি স্কুল এবং প্রতিটি জেলাতে ইঞ্জিনিয়ারিং কলেজ করবেন সরকার। এর ফাইনাল সিদ্ধান্ত আমরা জানতে চাই। অর্থমন্ত্রীর বক্তব্যই কি ফাইনাল সেটাই আমরা জানতে চাই? আমি আবার আমার মূল বক্তব্যে ফিরে যাচ্ছি, ভুল পলিসির জন্য আমাদের রাজ্যে এডুকেশন সাফার করছে। আমি বলব শুধুমাত্র

একটি ক্ষেত্রে যেখানে কেন্দ্রীয় সরকারের পলিসি ফলো করে কিছুটা দলবাজি হলেও আমাদের রাজ্য সাফল্য পেয়েছে। সেটা হচ্ছে নিরক্ষরতা দূরীকরণের ক্ষেত্রে, লিটারেসির ক্ষেত্রে আমরা কিছুটা সাফল্য পেয়েছি। ৭৯ লক্ষ নতুন নিরক্ষর সাক্ষর হয়েছেন। এটা সম্ভব হয়েছে ১৯৯০ সালের ন্যাশনাল লিটারেসি মিশনের গাইড লাইন অনুযায়ী কাজ করে। লিটারেসির অন্য প্রবলেম আছে, এটা সময় পেলে বলব। এ ছাড়া এক একটা সিদ্ধান্তে বামফ্রন্ট এই রাজ্যকে পিছিয়ে দিয়েছে। প্রথম গুরুত্বপূর্ণ বিষয় ইংরাজি, আপনারা এত বছর ধরে ক্লাস ওয়ান থেকে ইংরাজি চালু করতে হবে এই দাবি ওঠার পরও আজ পর্যন্ত এটা মেনে নিতে পারলেন না। লোকসভা নির্বাচনে খারাপ ফল হওয়ার পরে স্বয়ং মুখ্যমন্ত্রী বললেন ইংরাজি চালু করার ব্যাপারটা ভাবতে হবে। পার্টি থেকে রেজিস্ট্যান্স এল তার জন্যই ভাবতে হবে। এর আগে অশোক মিত্র কমিশন বলেছিল ক্লাস সিক্স নয়, ক্লাস ফাইভ থেকেই চালু করতে হবে, তার ফলে পবিত্র সরকার কমিটি মুখ্যমন্ত্রী ঘোষণা করলেন। পবিত্র সরকার তিনি অধ্যাপক বাংলার, যিনি বাংলার উপর পি. এইচ. ডি করেছেন। তিনি প্রবন্ধ লিখেছেন কেন বাংলায় সমস্ত শিক্ষা দেওয়া উচিত তাই নিয়ে। তাঁকে চেয়ারম্যান করে কমিটি করা হল, কিন্তু এখন পর্যন্ত তার রিপোর্ট এল না। আমরা জানতে চাই পবিত্র সরকারের রিপোর্ট কবে দেওয়া হবে। যদি পবিত্র সরকার কমিটি বলে আপনারা মানবেন তো, না রিভিউ করা হবে? এর ফলে আমাদের রাজ্যের মানুষ সামগ্রিকভাবে মার খেল। মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রী তিনি আটকাতে পারছেন না, মাসরুমের মতো বাচ্চাদের মন্টেশ্বরী প্রাইমারি ইংরাজি মিডিয়াম স্কুল হচ্ছে। যার উপর কোনও কন্ট্রোল নেই। কলকাতা শহরে যে সব কর্পোরেশনের প্রাইমারি স্কুলগুলি আছে সেখানে ছাত্র পাওয়া যায় না। জেলা শহর স্কুলগুলিতেও যেখানে সরকার পরিচালিত সেই স্কুলগুলিতে ছাত্র পাওয়া যাচ্ছে না। গরিব রিক্সাওয়ালা পারলে তার ছেলেকে ইংরাজি মিডিয়াম স্কুলগুলিতে ভর্তি করে। এই বাস্তবটা বামফ্রন্ট সরকার বিশেষ করে সি. পি. এম. এবং বিশেষ করে কান্তিবাবু তাঁর ইডিওলজিক্যাল হ্যাং-আপের জন্য মেনে নিচ্ছেন না। এতে ক্ষতি হচ্ছে। রামকৃষ্ণ মিশন সাহসের পরিচয় দিয়েছে, বরানগর রামকৃষ্ণ মিশন তারা সরকারি গ্র্যান্ট রিফিউজ করে স্কুল চালু করেছেন অভিভাবকরা বলেছেন ছেলেদের এখানে পড়াবো। এই সিদ্ধান্ত পরিবর্তন করা গেল না। আমি তীব্র নিন্দা করছি। দ্বিতীয় কথা হচ্ছে রাজ্যের মানুষের ডিমাণ্ড হচ্ছে ইংলিশ মিডিয়াম স্কুলে পড়তে চাওয়া, এটাকে অপমান করার জন্য আপনি যতই বলুন মফস্বলে রেজাল্ট ভাল হচ্ছে কিন্তু মানুষের সামর্থ থাকলেই বাবা-মা তাদের সন্তানদের ইংরাজি মিডিয়ামে পড়াতে চাইছে।

এই রাজ্যে বহু ইংলিশ মিডিয়াম স্কুল আছে যারা সরকারের থেকে কোনও সাহায্য চায় না, সি. বি. এস. সি, আই. সি. এস. সি. বোর্ডের কাছে অ্যাফিলেশন চায়। এই

সরকারের কাজ কি? একটা পয়সাও দিতে হবে না, তাঁরা শুধু একটা নো অবজেকশন সার্টিফিকেট দেবেন। মাননীয় মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ তাঁরা নো অবজেকশন সার্টিফিকেট দেওয়ার ব্যাপারটা বছরের পর বছর ফেলে রাখছেন বিকজ অফ ইডিওলজিক্যাল রিজনস। আপনি বলছেন, এই রাজ্যে ইণ্ডাস্ট্রি আনতে চান। ইণ্ডাস্ট্রি আনতে গেলে সারা ভারতবর্ষ থেকে লোক আসবে। তাঁদের ছেলে-মেয়েরা ইংলিশ মিডিয়াম স্কুলে পড়তে চাইবে। কিন্তু যথেষ্ট সংখ্যক ইংলিশ মিডিয়াম স্কুল যদি না থাকে, তৈরি না হয় এবং রাজ্য সরকার এ সম্বন্ধে যদি কোনও দৃষ্টিভঙ্গি গ্রহণ না করেন তাহলে এডুকেশন ইনফ্রাস্ট্রাকচারের অভাব ইণ্ডাস্ট্রিয়ালাইজেশনের পক্ষে একটা বড় বাধা হয়ে দাঁড়াবে। কলকাতায় কিছু লিমিটেড নাম্বার অফ ইংলিশ মিডিয়াম স্কুল আছে সেখানে ভর্তি হওয়ার জন্য পড়ুয়াদের প্রাণান্তকর অবস্থা হয়। এমন কি ৩ লক্ষ টাকা প্রিমিয়াম দিয়েও লা-মার্টিনা, সেন্ট জেভিয়ার্সে সিট খোঁজে। অ্যাকচ্যুয়ালি তাঁরা দেয় কিনা, তা আমি অবশ্য জানিনা। অর্থাৎ ইংলিশ মিডিয়াম স্কুলে লোকেরা প্রিমিয়াম দিয়ে পড়াতে রাজি আছে। তাই আমি আজকে আপনাদের ঐ ইংলিশ মিডিয়াম স্কুলগুলো নো অবজেকশন সার্টিফিকেট দিতে দেরি করার তীব্র বিরোধিতা করছি। আশাকরি আপনি বিষয়টা ক্লিয়ার করবেন।

কেরালা, ত্রিপুরাতে নবোদয় বিদ্যালয় হয়ে গেল। কিন্তু এখানে বামফ্রন্ট সরকার প্রথম থেকে এর বিরুদ্ধে একটা স্ট্যাণ্ড নিয়ে রাখলেন। পরে অশোক মিত্র কমিশন বললেন, আমাদের রাজ্যে এটা চলতে পারে। কিন্তু রেজাল্ট কি হল? আমাদের রাজ্যে কিন্তু নবোদয় বিদ্যালয় হল না। ফলে এডুকেশনের ক্ষেত্রে আমরা একটা ধাক্কা খেলাম। চতুর্থত, ডিস্ট্রিক্ট এডুকেশন অ্যাণ্ড ট্রেনিং—যেটা আমাদের রাজ্যে ৫-টা জায়গায় হচ্ছে সে সম্বন্ধে আমি দু-বছর আগে এই হাউসে জিজ্ঞাসা করেছিলাম। তখন আমাদের রাজ্য সরকার ডিস্ট্রিক্ট এডুকেশন অ্যাণ্ড টেনিং-টা মেনে নেননি। কিন্তু আস্তে আস্তে ধারনা চেঞ্জ হচ্ছে, এখন তাঁরা মেনে নিচ্ছেন। ফল হল কি? না, আমাদের দু-বছর দেরি হয়ে গেল। এটা কেন্দ্রীয় সরকারের স্কীম, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা আসবে। এটা তখন আপনারা মেনে নিতে পারেন নি। মেনে নিলে আমাদের রাজ্যে আরও বেশি ডিস্ট্রিক্ট এডুকেশন অ্যাণ্ড ট্রেনিং তৈরি হয়ে যেতে পারত। সেটা মার খেয়ে গেল। ইমপারসেপটিভলি ঘটনার চাপে আপনারা চেঞ্জ করছেন এখন। কিন্তু এই চেঞ্জটা দেরিতে করছেন বলে এই রাজ্যের লোকসান হয়ে যাচ্ছে। তার পরে দেখুন, প্রাইমারি এডুকেশনের জন্য ব্রিটিশ গভর্নমেন্টের যে প্রোগ্রাম, পাঁচ-টা জেলাতে হওয়ার ব্যাপারে কি হল। পাঁচটা জেলায় প্রাইমারি এডুকেশন ডেভেলপমেন্টের প্রোগ্রাম—কুচবিহার, মুর্শিদাবাদ, দক্ষিণ ২৪ পরগনা, বীরভূম ও বাঁকুড়া জেলার জন্য করার ক্ষেত্রে আপনারা বললেন, এডুকেশনের ক্ষেত্রে ওয়ার্ল্ড ব্যাঙ্ক কেন আসবে? বিদেশী ব্যাঙ্ক কেন আসবে? কেন আমরা বিদেশ থেকে ফিন্যান্সিয়াল অ্যাসিস্ট্যান্স নেব? কিন্তু এটা এখন আপনারা আবার মেনে নিচ্ছেন। মাঝখান থেকে আমাদের

অনেক ডিলে করে দিলেন।

এবছর আপনারা স্টেট ওপেন স্কুল খোলার সিদ্ধান্ত নিয়েছেন। অথচ ন্যাশনাল ওপেন স্কুল ১০ বছর ধরে ফাংশন করছে। আমাদের রাজ্যে ১০ বছর আগে ওপেন স্কুল করা উচিৎ ছিল। এতদিন ধরে আপনাদের পার্টি এ ব্যাপারে সিদ্ধান্ত নিতে পারেনি। অবশেষে এখন এটা করার সিদ্ধান্ত নিয়েছেন। এই যে আপনাদের লিমিটেড দৃষ্টিভঙ্গি, সংকীর্ণতা, এর ফলে এখানকার মানুষকে সাফার করতে হচ্ছে। আমি বিষয়টার প্রতি আপনদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

আবার দেখুন দুটো গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। আপনাদের এই দুটো সিদ্ধান্তের আমরা তীব্র ভাবে বিরোধিতা করেছি এবং করবও। প্রথমটা হচ্ছে টিচারদের রিটায়ারমেন্টের এজ নিয়ে। আপনারা টিচারদের রিটায়ারমেন্টের বয়সটা ৬৫ থেকে কমিয়ে ৬০ করেছেন। আমরা বারবার এর বিরোধিতা করেছি, আবার করছি। মাননীয় সত্যসাধনবাবু বলতে পারেন, আপনি কেন ৬০-এ রিটায়ার করেছেন? আমি বলেছি, আমার যদি তাতে সুবিধা হয় তার মানে এই নয় যে সবাই খুশি হবে। আপনারা স্টেট সেক্টরের এমপ্লয়িদের রিটায়ারমেন্টের বয়সসীমা ৫৮ থেকে ৬০ করে দু-বছর বাড়িয়ে দিলেন। তাহলে টিচারদের ক্ষেত্রে এটা ৬০ থেকে কেন দুবছর বাড়িয়ে ৬২ করে দেবেন না? এই প্রশ্ন আজকে আমি আপনার কাছে রাখছি।

[2-20 – 2-30 p.m.]

এই প্রশ্ন আমি আপনার কাছে রাখব। এই হাউসে টীচারদের পেনশন নিয়ে অনেক আলোচনা হয়েছে। পেনশনের ব্যাপারে যে বাধা, সেই বাধা অতিক্রম করে টীচাররা যাতে পেনশন পান, টীচারদের যাতে ভিক্ষে করতে না হয় তারজন্য এডুকেশন সাবজেক্ট কমিটির রিপোর্টে আলোচনা করা হয়েছে, এম. এল. এ.রা অনশন করেছেন। কিন্তু অতগুলো রিপোর্ট দেওয়ার পরও এখন পর্যন্ত বটল-নেক দূর করতে পারেননি। একটা লোক রিটায়ার করে যাবে অথচ সে পেনশন পাবে না। টাকাটা যখন দিতে হচ্ছে, তখন ৩ বছর পর দিয়ে কি লাভ হচ্ছে? আপনার ডিপার্টমেন্টের বুরোক্রেটিক অপদার্থতার জন্য টীটাররা পেনশন পাবেন না। এই পরিস্থিতি মানুষ কতদিন সহ্য করবে? এটা নিয়ে ভাববেন। দ্বিতীয়ত, আমরা স্কুল সার্ভিস কমিশন নিয়ে আপনাদের সিদ্ধান্তের বিরোধিতা করেছি। বিরোধিতা করেছি এই কারণে যে, স্কুল ম্যানেজিং কমিটিগুলো একটা অটোনমি ছিল। অনেক স্কুলে টাকা নিয়ে চাকরি দেওয়া হয়েছে। কোনও কোনও স্কুলে এই টাকা ম্যানেজিং কমিটির লোকেরা নিজেদের পকেটে পুরেছে, আবার কোনও কোনও স্কুলে এই টাকা স্কুলের ডেভেলপমেন্টের জন্য খরচা করেছে। আপনারা স্কুল সার্ভিস কমিশন করলেন, আপনারা রিজিওনাল সার্ভিস কমিশন করেছিলেন। স্কুল সার্ভিস কমিশনে যতজন

লোক আছেন তাঁরা সবাই সি. পি. এমের অ্যাকটিভ সদস্য। এই স্কুল সার্ভিস কমিশনে কোন ফেয়ার রিক্রুটমেন্ট হতে পারে কি? এই প্রশ্ন আমরা আগেও তুলেছিলাম। আমরা যেখানে সুযোগ পাব সেখানেই স্কুল সার্ভিস কমিশনের বিরোধিতা করব। কলেজ সার্ভিস কমিশন যেটা তৈরি হয়েছে সেটা এখনও পর্যন্ত ইট ইজ এ পলিটিক্যাল বডি। মে বি স্লেট ইনট্রোডিউস হওয়ার পরে এতে পলিটিক্যাল পোস্টিং হচ্ছে। কলেজ সার্ভিস কমিশনের পরীক্ষার ক্ষেত্রে যার পার্টির ব্যাক-গ্রাউণ্ড নেই সে ভাল রেজাল্ট করলেও তাকে পাঠিয়ে দেবেন কুচবিহারে, আর যার পার্টির ব্যাকগ্রাউণ্ড আছে সে খারাপ রেজাল্ট করলেও তাকে কলকাতায় চাকরি দেবেন। কনস্ট্যান্ট এই জিনিস চলছে। স্কুল সার্ভিস কমিশনের অ্যাপয়েন্টমেন্টগুলো ভেরি শাটল ওয়েতে হচ্ছে। আপনাদের একটা মেথড একটা অর্গানাইজেশন আছে। তাতে পার্টির কতটা স্বার্থ সুরক্ষিত হয় সেটা আপনারা দেখেন। আমরা এই ক্ষুদ্র স্বার্থ রক্ষা করার ব্যাপারে টোটালি বিরোধিতা করব। স্কুল সার্ভিস কমিশন নিয়ে হাউসে প্রশ্ন উঠেছে। যারা অ্যপ্লাই করছে তাদের কাছ থেকে আপনারা ২৫০ টাকা করে নিয়েছেন। এতে আপনারা ৪ কোটি টাকা তুলেছেন। আর পরীক্ষা কি হয়েছে? এখানে পরীক্ষার নামে ফার্স হয়েছে। একই দিনে একই পরীক্ষায় এক সঙ্গে দুটো প্রশ্নপত্র হয়েছে। যারা অ্যপ্লাই করেছিল তাদের সবাইকে পরীক্ষায় ডাকা হয়নি। এখানে এক তৃতীয়াংশ হাই-স্কুলে হেড-মাস্টার নেই। তাদের জন্য কোনও ইন্টারভিউ বা পরীক্ষায় ডাকেননি। কবে ডাকবেন? স্কুল সার্ভিস কমিশন কবে তাদের ডাকবে? আমরা এটা জানতে চাই। আপনার দপ্তর একটা পিকিউলিয়ার সার্কুলার দিয়েছে, শিক্ষা বিরোধী সার্কুলার। এতে টীচারস-স্টুডেন্ট রেশিও হচ্ছে ১ঃ৮০, যেটা আগে ছিল ১ঃ৪০। তার মানে নাম্বার অফ টীচার কমে যাবে। এবং এক্সটেন্ট অফ স্টুডেন্ট সুপারভিশন বাই টীচার্স সেটা নষ্ট হয়ে যাবে। এ ব্যাপারে মাননীয় কান্তিবাবু ক্লিয়ারলি বলবেন। এটা আমার আশা। এরপর আসছি হায়ার এডুকেশনের ব্যাপারে। হায়ার এডুকেশনের ক্ষেত্রে দেখছি যে, কিভাবে মেরিট এবং অ্যকসেলেন্স এই দুটোই এই রাজ্য থেকে ভ্যানিশ করে যাচ্ছে। আমি নিজে এই রাজ্য থেকে স্কুল পাশ করেছি, কলেজ পাশ করেছি, বিশ্ববিদ্যালয় পাশ করেছি। আমাদের সময়—যখন আমরা পড়তাম তখন আণ্ডার গ্রাজুয়েট লেভেলে পড়াশুনার জন্য কেউ এ রাজ্যের বাইরে যেতনা। ভাল ছেলেরা পাশ করে হয় আই. আই. টি.-তে পড়ত, না হয় প্রেসিডেন্সী কলেজে পড়ত—বড়জোর বি. ই. কলেজে পড়ত। আমাদের সময় মেডিক্যাল এডুকেশনের এত ক্রেজ ছিলনা। আজ থেকে ৩৫/৪০ বছর আগের কথা বলছি। আজকে দেখছি ভাল ছেলেরা সুযোগ পেলেই হায়ার সেকেণ্ডারি পাশ করে কলেজ এডুকেশনের জন্য রাজ্যের বাইরে যাচ্ছে। যেসব কলেজের আগে কখনও নাম শুনিনি সেসব কলেজে যাচ্ছে। দিল্লির সেন্ট স্টিপেন্স কলেজে যাচ্ছে। এমন কি রামযশ কলেজে যাচ্ছে, পুনের ফারগুশন কলেজে যাচ্ছে। এমন কি সিমবায়োসিস কলেজে যাচ্ছে। আমাদের রাজ্যে ন্যাশনাল ল' স্কুল নেই। ভাল ভাল ছেলেরা বাঙ্গালোরের

ন্যাশনাল ল' কলেজে চলে যাচ্ছে। আণ্ডার গ্রাজুয়েট লেভেলের ছাত্ররা কেন এক্সোজিনিয়াস হয়ে যাচ্ছে? তার কারণ এই রাজ্যের আণ্ডার গ্রাজুয়েট লেভেলের এডুকেশনাল স্ট্যাণ্ডার্ড নেমে গেছে। হ্যাঁ, পরীক্ষা এখন আগের চেয়ে ঠিক সময় হচ্ছে। কিন্তু এডুকেশনাল স্ট্যাণ্ডার্ড নিয়ে আমরা আর গর্ব করতে পারিনা। অত্যন্ত সিস্টেমিটিক্যালি এক্সেলেন্স ব্যাপারটাকেই আপনারা ডেস্ট্রয় করে দিয়েছেন। আপনারা একটা পিকিউলিয়ার ট্রান্সফার পলিসি চালু করেছেন। আগে যাঁরা প্রেসিডেন্সী কলেজে পড়াতেন, টপ টিচার যাঁরা ছিলেন তাঁদের ট্রান্সফার করা হত না। রিসেন্টলি দু' জন মারা গেলেন, অমলেশ ত্রিপাঠী, অশীন দাশগুপ্ত, যাঁরা সারা জীবন গভর্নমেন্টের চাকরি করেছেন, প্রেসিডেন্সী কলেজে পড়িয়েছেন। তাঁদের কখনও অন্যত্র বদলি করা হয়নি। আপনারা এখন টিচিং সার্ভিসকে রোটেশনাল করে দিয়েছেন। তার ফলে গভর্নমেন্ট কলেজে আগে যে রকম বেটার টিচাররা আসতেন, এখন আর সে-রকম টিচাররা আসছেন না। তাঁরা বলছেন, 'সরকারি কলেজে যোগ দিলে কুচবিহারে যেতে হবে, ঝাড়গ্রামে যেতে হবে।' তাই বেটার টিচাররা আর আসছে না, প্রেসিডেন্সী কলেজের স্ট্যাণ্ডার্ড কমছে। ফলে ছাত্র-ছাত্রীরা বাইরে চলে যাচ্ছে—This result on deliberate policy followed by the present Left Front Government. এর সাথে সাথে বেশ কয়েক বছর ধরে ইউ. জি. সি. বলছে, 'তোমরা অটোনমাস্ কলেজ খোল'। কলেজগুলোকে ডিগ্রি অ্যাওয়ার্ডিং পাওয়ার দাও। আমেরিকার অর্ধেক কলেজই হচ্ছে অটোনমাস কলেজ এবং সেখানে যে সিস্টেম চালু তার নাম ক্রেডিট-কাম-সেমেস্টার সিস্টেম। দু বছর পরে পরীক্ষা সিস্টেম নয়, কনটিনিউয়াস ইভ্যালুয়েশন। এ রাজ্যের ভাল কলেজগুলোকে আলাদা করে তাদের স্ট্যাণ্ডার্ড রেইজ করার জন্য এখন পর্যন্ত ক্রেডিট-কাম-সেমেস্টার সিস্টেম চালু করতে পারলেন না। এবিষয়ে আপনাদের কোনও এফর্ট নেই। পলিটিক্যাল লীডারশীপের হাতে বাধা পাওয়ার ফলেই চালু করতে পারছেন না। এর জন্য রাজ্যের আণ্ডার গ্রাজুয়েট লেবেলের স্ট্যাণ্ডার্ড ডেফিনিটলি ফল করছে। এর প্রমাণ আই. এ. এস. পরীক্ষার রেজাল্ট, আই. পি. এস. পরীক্ষার রেজাল্ট। ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্ট এবং ক্যাট (কমন অ্যাডমিশন টেস্ট)-এর রেজাল্ট দেখলেই এ রাজ্যের আণ্ডার গ্রাজুয়েট লেভেলের স্ট্যাণ্ডার্ড বোঝা যায়। এই রেজাল্ট গুলোতেই দেখা যায় যে, এ রাজ্য কতটা পিছিয়ে গেছে। এ রাজ্যের ইউনিভার্সিটিগুলির মান ক্রমাগত নেমে যাচ্ছে। আগে আমরা কি দেখেছি, স্যার, আশুতোষ ভারতবর্ষের বেস্ট টিচারদের কলকাতা বিশ্বদ্যিালয়ে নিয়ে এসেছিলেন। স্যার সি. ভিঁ. রমণকে নিয়ে এসেছিলেন। ডঃ রাধাকৃষ্ণানকে নিয়ে এসেছিলেন, গণেশ প্রসাদকে নিয়ে এসেছিলেন, মেঘনাদ সাহাকে নিয়ে এসেছিলেন। ভারতবর্ষের বেস্ট টিচারদের নিয়ে আসতে পেরেছিলেন, তার কারণ তখন একটা হরাইজেন্টাল এন্ট্রি ছিল। আর এখন এন্ট্রি অনলি ভার্টিক্যাল। আগে এখানকার কলেজ থেকে পাশ করে, সেই কলেজেই অনেকে লেকচারার হতেন, টিচার হতেন, প্রোফেসর হতেন। এখন সেই হরাইজেন্টাল এন্ট্রির

ব্যাপারটাই বন্ধ করে দিয়েছেন। ইউনিভার্সিটি এডুকেশনে যদি একটা অল ইণ্ডিয়া ক্যারেক্টর না থাকে তাহলে ইউ ক্যান নট গেট দি বেস্ট টিচার। আজকে আপনাদের সমস্ত ইউনিভার্সিটিগুলো নিয়ে ১০-জন টিচারের নাম করুন তো যাঁদের সারা ভারতবর্ষ চেনে অ্যাজ অ্যাকাডেমিশিয়ান। পারবেন না। অথচ ৩০ বছর আগে আমরা এরকম ২০ জন প্রোফেসরের নাম করতে পারতাম যাঁরা সারা ভারতবর্ষে ওয়েল নোন ছিলেন। এখন পশ্চিমবাংলার ইউনিভার্সিটিগুলির ১০ জন এরকম টিচারের নাম করতে পারবেন না। আজকে বিশ্ববিদ্যালয়গুলিকে এই জায়গায় আপনারা নিয়ে এসেছেন। এটা হতে বাধ্য, কারণ ইউনিভার্সিটিগুলি আপনাদের পার্টির এক একটা সেলে পরিণত হয়েছে। ইউনিভার্সিটিকে কে কন্ট্রোল করছে কে অ্যাপায়েন্টমেন্ট দিচ্ছে? ক্যালকাটা ইউনিভার্সিটিতে অ্যাপয়েন্টমেন্ট, হ্যাভ টু গো টু আলিমুদ্দিন স্ট্রীট। ক্যালকাটা ইউনিভার্সিটিকে কে কন্ট্রোল করছে, অনিল বিশ্বাস কন্ট্রোল করছে। সুতরাং তাঁর ক্লিয়ারেন্স না পেলে কলকাতা বিশ্ববিদ্যালয়ে কোনও অ্যাপয়েন্টমেন্ট, হবেনা; ইন এনি ডিপার্টমেন্ট হবেনা।

[2-30 – 2-40 p.m.]

বিমান বসু, তার হাতে যাদবপুর, অনিল বিশ্বাসের হাতে রবীন্দ্রভারতী। ইউনিভার্সিটিগুলির দায়িত্ব আলিমুদ্দিন স্ট্রিটের পার্টির এডুকেশন সেলের কর্তাদের হাতে দেওয়া আছে। তার ফলে ইন এ সার্টেল ওয়ে ওখান থেকে এগুলিকে কন্ট্রোল করা হচ্ছে এবং আপনাদের পার্টির লোকদের তাদের পছন্দ মতন জায়গায় বসিয়ে দেওয়া হচ্ছে। এইসব কারণে এখানে এডুকেশনের স্ট্যাণ্ডার্ডটা আপনারা তুলতে পারছেন না। এডুকেশন ক্যান নট বি এ পার্টি সাবজেক্ট কিন্তু আপনারা এটাই করার ফলে এখানে এডুকেশনের স্ট্যাণ্ডার্ডটা দিনের পর দিন ফল করে যাচ্ছে। এই প্রসঙ্গে আমি আপনাদের আরও তথ্য দেব যাতে দেখা যাবে কোথায় ফল করে গিয়েছে। তবে তার আগে আপনাদের বলতে চাই, এখনও সময় আছে, আপনারা অনেক ব্যাপারেই চেঞ্জ করেছেন, এখানে আপনারা অটোনমাস কলেজ করুন, ইউনিভার্সিটি গুলিতে অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে হরাইজেন্ট্যাল এন্ট্রির সুযোগ করে দিন। তা ছাড়া প্রেসেডেন্সী এবং আরও দু/চারটে কলেজকে অ্যাজ সেন্টারস অব এক্সসিলেন্সী হিসাবে তৈরি করুন যেখানে আপনি বেস্ট টিচার্সদের সব জায়গা থেকে নিয়ে আসবেন। তা না হলে আপনারা যে পলিসি নিয়ে চলছেন তা পুরোপুরি এডুকেশনকে ডিফিট করে দিচ্ছে। এর পর আমি টেকনিক্যাল এডুকেশন ও হায়ার এডুকেশনের ব্যাপারে আসব। আজ থেকে প্রায় ২০ বছর আগে বেঙ্গল টেকনিক্যাল এডুকেশনে এক নং-এ ছিল কিন্তু লজ্জার ব্যাপার বেঙ্গল আর আজকে সেই জায়গায় নেই টেকনিক্যাল এডুকেশনের ক্ষেত্রে। বেঙ্গলে প্রথম আই. আই. টি. হয়েছিল খড়গপুরে, পশ্চিমবাংলায় প্রথম আই. আই. এম ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্ট হয়েছিল ব্যারাকপুরে। অথচ আজকে ভারতবর্ষের ইঞ্জিনিয়ারিং কলেজের টোট্যাল নাম্বারের মাত্র

তিন পারসেন্ট সিট পশ্চিমবঙ্গে। মাত্র ৪টি ষ্টেট—অন্ধ্র, কর্নাটক, মহারাষ্ট্র, তামিলনাড়ু ৭৫ পারসেন্ট ইঞ্জিনিয়ারিং কলেজের সিটস নিয়ে নিয়েছে। কেন আমরা পিছিয়ে গেলাম সে প্রসঙ্গে আমি পরে আসছি, তার আগে কিছু পরিসংখ্যান দিতে চাই। পশ্চিমবঙ্গে ৭ হাজার ৯৮৯ জন ছাত্রকে আমরা ডিগ্রি এবং ডিপ্লোমা লেভেলে দিলাম ইঞ্জিনিয়ারিং কলেজে আর মহারাষ্ট্রে এই সংখ্যাটা কত জানেন? ৫৮ হাজার। তার মানে পশ্চিমবঙ্গের ৭ গুণ ছাত্র ইঞ্জিনিয়ারিং কলেজে ডিগ্রি এবং ডিপ্লোমা লেভেলে মহারাষ্ট্রে ভর্তি হতে পারে। এরমধ্যে অনেকে আছে পশ্চিমবঙ্গের ছেলে যারা পয়সা দিয়ে এইসব জায়গায় গিয়েছে। স্যার, আমি কোট করছি Ministry of Human Resources Development, 1997 page 22-24 Engineering Degree College. দেখা যাক সেখানে অবস্থাটা কি? ইঞ্জিনিয়ারিং কলেজ আছে পশ্চিমবঙ্গে ১২ টা আর মহারাষ্ট্রে ১১১টা ১০ গুন। তামিলনাড়ুতে ৭৫টা-৬ গুন, কর্নাটকে ৪৯ টা। কেরল, যেখানে জনসংখ্যা আমাদের অর্ধেক সেই কেরালাতে আছে ২০টা। তাহলে ইঞ্জিনিয়ারিং কলেজের ব্যাপারে পশ্চিমবঙ্গ আগে প্রিমিয়ারে থেকেও কেন আজকে পিছিয়ে গেল তার জবাব কে দেবে? পলিটেকনিক আছে পশ্চিমবঙ্গে-৪১টা, সেখানে মহারাষ্ট্রে আছে ১৫২টা-প্রায় ৪ গুন। তামিলনাড়ুতে ১৪৪ টা, কর্নাটকে ১৭২টা। এক একটা জেলাতে ওরা ৪/৫টা করে খুলে ফেলেছেন। অসীমবাবু বলেছেন যে প্রত্যেক জেলাতে একটা করে ইঞ্জিনিয়ারিং কলেজ হবে। তাহলে ১২-র জায়গায় হয়ত ২০ হবে কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই যে আপনাদের প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ হতে দিতে অসুবিধা কোথায়? সুপ্রিম কোর্ট তো রায় দিয়ে দিয়েছে যে ক্যাপিটেশন ফিস নেওয়া চলবে না। প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ করলে তারা তার কস্ট-টা রিকোভারি করবে। সেখানে পড়াতে যা খরচ সেটা ছাত্রদের থেকে তুলবে। এ ক্ষেত্রে আমাদের সিরিয়াসলি ভাবা উচিত যে ছাত্রদের থেকে তুলব কিনা। তার কারণ, আজকে বম্বের আই. আই. টি'র যা অফটেক, যা আউটপুট, তার ৮০ পারসেন্ট ছেলে চলে যাচ্ছে আমেরিকাতে। আমেরিকার ইণ্ডাস্ট্রিগুলিতে লোক সাপ্লাই করার জন্য গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার টাকা কেন ছাত্রদের পেছনে ব্যয় হবে? তাহলে হয় ছাত্ররা তাদের পড়ার খরচটা দিক, তা না হলে ভারতবর্ষে থেকে তারা তাদের সার্ভিসটা দিক। তাহলে হয় আমাদের রাজ্যের জন্য তাদের কাজ করতে হবে, তা না হলে শিক্ষার খরচটা দিতে হবে। এখানে সেই ইডিওলজিক্যাল হ্যাং আপে আপনারা পিছিয়ে গিয়েছেন। মেডিক্যাল এডুকেশন নিয়ে আলোচনার সময় এটা নয়, তবুও বলছি, এ ক্ষেত্রেও আপনারা অনেক পিছিয়ে গিয়েছেন। আয়ুর্বেদ কলেজ নিয়ে আমাদের এখানে মেডিক্যাল কলেজের সংখ্যা ১৯টি আর মহারাষ্ট্রে ১৬৬টি, কর্নাটকে ১২৫টি। এ ক্ষেত্রে আমরা ৩ পারসেন্টে নেমে গিয়েছি। ঐ ৪টে স্টেট ডমিনেট করছে। তাহলে আমরা শুধু দেখব, সত্যিকারের কিছু করব না? ২১ বছরে বামফ্রন্ট সরকার কোথায় ইঞ্জিনিয়ারিং কলেজ করেছেন। সল্ট লেকে সবে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ করেছেন, আর হলদিয়াতে ২১ বছরে দুটো

ইঞ্জিনিয়ারিং কলেজ, ২১ বছরে একটা নুতন ইউনিভার্সিটি, ২১ বছরে মেডিক্যাল কলেজ একটাও না। এই হচ্ছে বামফ্রন্টের আমলে শিক্ষার প্রসার। আমি জানি যে সরকার যদি মাইনের পুরো দায়িত্ব নেন তাহলে সরকারের উপরে যে বার্ডন হয়, It is difficult for the govt. to take that burden. আপনি সেই বার্ডন রিয়েলাইজ করার জন্য কেন প্রাইভেট ইনিসিয়েটিভে দেবেন না, কেন আপনি যে ইণ্ডাস্ট্রি আছে তার সঙ্গে লিঙ্ক ইঞ্জিনিয়ারিং কলেজ করতে দেবেন না? কেন প্রাইভেট ইনিসিয়েটিভে ইঞ্জিনিয়ারিং পলিটেকনিকের ক্ষেত্রে দেবেন না—এটা আপনাকে ক্লিয়ার করে বলতে হবে? **(ডঃ গৌরী পদ দত্ত ঃ সৌগতবাবু, এবারে বলা হয়েছে দেয়ার ইজ নো সাচ নীড)** স্যার, উনি সিরিয়াসলি এডুকেশানটা করেন। ওনারা বলছেন যে, দেয়ার ইজ নো সাচ নিড। তাহলে আপনি যে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে শেকসপিয়ার পড়াবার জন্য নুতন কলেজ করেছেন, তার কি কোন নিড আছে? যে ছেলেকে প্রপারলি চাষ করা শেখানো দরকার, আপনি তাদের শেকসপিয়ার পড়ানোর জন্য কলেজ করেছেন। তার কি কোন নিড আছে? আপনি পলিটিক্যাল কারণে করেছেন। তার মানে কি? নুতন কলেজ হচ্ছে মানে There is a demand in the market. If there is a demand, economy demands that you supply that. it gets filled up. You and not living outside. পশ্চিমবঙ্গ তো একটা আলাদা রাষ্ট্র নয়। সুতরাং দেয়ার ইজ এ ডিমাণ্ড। পশ্চিম বাংলার ছেলেরা টাকা দিয়ে বাইরে পড়তে যাচ্ছে। কেন বাইরে পড়তে যাচ্ছে, কারণ দেয়ার ইজ এ ডিমান্ড। কেন আপনি পশ্চিমবাংলায় তাদের পড়বার সুযোগ দেবেন না? আমি সত্যসাধনবাবুকে বলি, আজকে গলিতে গলিতে কম্পিউটার এডুকেশন ছেয়ে গেছে। এমন কি আমাদের কলেজও একটা করেছে। কিন্তু এগুলির কোনটাই রেকগনাইজড কোর্স নয় বাই অল ইণ্ডিয়া কাউন্সিল অব টেকনিক্যাল এডুকেশনের। বংশবাবু, আপনি একটু শুনুন, এক একটা কম্পিউটার কোর্স পুরানো ভাঙ্গা কম্পিউটার নিয়ে পুরানো সেই সব ওয়ার্ডস্টার প্রোগ্রামগুলি শেখানো হচ্ছে, এমন কি উইণ্ডোজও শেখায় না। ৮/১০ হাজার করে টাকা নিচ্ছে ছেলেদের কাছ থেকে, রাজ্য সরকারের কোনও দায়িত্ব নেই, আপনি চোখ বুজে থাকছেন যেখানে টোটাল প্রাইভেটাইজেশনে ছেয়ে যাচ্ছে এবং ছেলেরা দে হ্যাভ বিন টেকেন ফর এ রাইড। ছেলেদের কম্পিউটার শেখানোর নামে কতকগুলি পুরানো ভাঙ্গা আউট ডেটেড মেশিন দিয়ে ব্যাক ডেটেড কোর্স শেখানো হচ্ছে। অথচ আপনি কোনও কন্ট্রোল আনার চেষ্টা করছেন না, আপনার কোনও কন্ট্রোল নেই। আপনি বলুন যে, দিস ইজ দি স্ট্যাণ্ডার্ড কম্পিউটার কোর্স, এটা একটা স্ট্যাণ্ডার্ড প্রোগ্রামিং কোর্স, এটা স্ট্যাণ্ডার্ড প্রোগ্রামিং অব হার্ডওয়্যার কোর্স। তাহলে তো লোক বুঝতে পারবে যে এই ভাবে কম্পিউটার এডুকেশন হওয়া উচিৎ। কিন্তু আপনি আটকাতে পারছেন না। আপনি আটকাতে পারছেন না মফস্বলের সব জায়গায় আমরা দেখছি যে কম্পিউটার

এডুকেশন ক্লাস চলছে। কি তারা জানে, কি শিক্ষা দেয়, এর থেকে কোন চাকুরি পাওয়া যায়, এটা কেউ জানেনা। স্ট্যাণ্ডারাইজ করার কোনও চেষ্টা নেই। আপনি এখানে একটা চেষ্টা করুন, আপনি ইণ্ডিয়ান ন্যাশনাল ইন্সটিটিউট অব ইনফর্মেশন টেকনোলজি কিম্বা স্টেট ইন্সটিটিউট অব ইনফর্মেশন টেকনোলজি করুন, একটা অ্যাপেক্স বডি তৈরি করুন। সারা পৃথিবীতে এটা হচ্ছে। কিন্তু আপনি এখানে এটা করছেন না। আপনি যে করছেন না, তা নয়। আপনি পলিটেকনিকে আগের থেকে কিছু মডার্ন সাবজেক্ট শেখাচ্ছেন—কম্পিউটার শেখাচ্ছেন, ইলেকট্রোনিক শেখাচ্ছেন, হয়ত কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং শেখাচ্ছেন, বায়ো-টেকনোলজিও কিছু কিছু শেখাচ্ছেন। কিন্তু এর প্রোগ্রেস ইজ স্লো। আপনি ভোকেশন্যাল এডুকেশনের নামে যা করছেন, ইউ আর সো স্লো। ভারতবর্ষের সমস্ত রাজ্যের পিছনে আপনি পড়ে যাচ্ছেন। There must be a surious attempt towards this. যেটা অসীমবাবু বলেছেন যে, আমরা রাজ্যে ১০০টি হায়ার সেকেণ্ডারি ইন্সটিটিউশনে ভোকেশন্যাল কোর্স করাব। এগুলি আবার ইনসাফিসিয়েন্ট। আপনি নিশ্চয়ই রিয়েলাইজ করেছেন যে, আজকে যে আই. টি. আই-গুলি আছে, ইন ভিউ অব দি নিউ টেকনোলজি, এই আই. টি. আই-গুলি খুবই ইন অ্যাডিকোয়েট হয়ে যাচ্ছে। এতে যা শেখে তাতে তারা কোনও ভাল কাজ করতে পারেনা। They need a little more theoritical background. আপনার টোটাল টেকনিক্যাল এডুকেশনটাকে রি-ওরিয়েনটেশন করা দরকার। তাই, আমি আপনাকে বলছি যে, ইট ইজ হাই টাইম। আপনারা আর তিন বছর ক্ষমতায় থাকবেন। একটা এফোর্ট দিন টু ব্রেক অ্যাওয়ে ফ্রম দি পাস্ট। পার্টির পুরানো হ্যাং-আপগুলি ছেড়ে দিন। পশ্চিম বাংলায় শিক্ষাকে সংকোচন না করে, শিক্ষাকে নর্ম্যাল কোর্সে মানুষের যে রকম চাহিদা সেই ভাবে বাড়তে দিন। এই রাজ্যের ছেলেদের জন্য সারা ভারতবর্ষে এবং পৃথিবীর উন্নতশীল যে নুতন সংবাদ নির্ভর এবং প্রযুক্তি নির্ভর সমাজ রয়েছে, সেই অনুযায়ী ইনফর্মেশন রিসার্চ টেকনোলজিক্যাল সোসাইটি এখানে তৈরি করুন। তা করতে পারছেন না বলে আমরা প্রত্যেকদিন পিছিয়ে যাচ্ছি। আমরা কনভেনশন্যাল এডুকেশনে এগুচ্ছি না, আমরা এতেও পিছিয়ে পড়ছি। আজকে অন্ধ্রে যেখানে ৭৫০টি ডিগ্রি কলেজ, কর্ণাটকে ৭৬১টি ডিগ্রি কলেজ, মহারাষ্ট্রে ৮২০টি ডিগ্রি কলেজ আছে, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ৩১৮টি আছে। আপনি তো কনভেনশনাল এডুকেশনেও এগুচ্ছেন না। তাহলে কোথায় আপনাদের সাফল্য এই বিরাট বাজেটের টাকা খরচ করে? অশোক মিত্র বলে গেছেন যে, ৯৫ পারসেন্ট টাকা চলে যাচ্ছে কর্মীদের বেতন দিতে, ফলে এডুকেশনে ডেভেলপমেন্টের জন্য টাকা থাকছে না। অপারেশন ব্ল্যাকবোর্ডের টাকা পেলে দুই-একটি স্কুল তৈরি হয়। সেখানেও মোস্ট অফ দি স্কুলস আর নো রুম স্কুল অর ওয়ান-রুম স্কুল এবং সেখানে প্রাইমারি স্কুল চলছে। আর যে সুযোগ রয়েছে টেকনিকাল অ্যাণ্ড অ্যাডভান্স এডুকেশনে সেখানে আমরা পিছিয়ে পড়ছি। এই বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করছি।

[2-40 – 2-50 p.m.]

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,** আমি আপনার মাধ্যমে ১৯৯৮-৯৯ সালের জন্য রাজ্য বাজেটে শিক্ষা খাতে যে বরাদ্দের দাবি এখানে উত্থাপিত হয়েছে তাকে আন্তরিকভাবে সমর্থন করছি এবং কোনও রাজনৈতিক সঙ্কীর্ণতা থেকে নয়, বাধ্য হচ্ছি বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করতে। এই প্রসঙ্গে একটি বিষয়ে উল্লেখ করতে চাই। শিক্ষাবিদ সৌগতবাবুর কাছ থেকে আমরা অনেক কিছু শুনে থাকি, উচ্চ আঙ্গিকের কথা। তাই এইরকম একজন প্রবীণ সদস্যের কাছ থেকে শিক্ষা বাজেটের উপর আলোচনা করতে গিয়ে আরো বেশি তথ্যবহুল আলোচনার উত্থাপনা আমি আশা করেছিলাম। আমি প্রতিবারের মতো এবারেও বিস্মিত হয়েছি এটা দেখে যে, কি আর্থিক পরিস্থিতি, কি সামাজিক পরিস্থিতি, কি জাতীয় পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকারকে জনস্বার্থের দিকে তাকিয়ে, দৃষ্টি রেখে রাজ্যকে পরিচালনা করতে হচ্ছে সেটা এড়িয়ে যেতে দেখে। আজকে স্বাধীনতার ৫১ বছর পরে আমাদের স্বীকার করতে হচ্ছে যে, সারা পৃথিবীর নিরক্ষর মানুষের এক-তৃতীয়াংশের বাস আমাদের ভারতবর্ষে। আমি সৌগতবাবুকে জিজ্ঞাসা করি, এতদিন কারা দেশের শাসন পরিচালনা করেছেন যাদের শাসন পরিচালনার মধ্যে দিয়ে ভারতের নারী সমাজের অবস্থা এই দাঁড়িয়েছে, যে নারী দেশের জনসংখ্যার অর্দ্ধেক? অষ্টম পরিকল্পনা পার হয়ে যাবার পর আমাদের দেশের শতকরা প্রায় ৭০ শতাংশ মহিলা নিরক্ষরতার অভিশাপের মধ্যে দিন কাটান। এরকম একটা অবস্থার মধ্যে যখন আমরা দাঁড়িয়ে রয়েছি তখন সুদূর রাজস্থানের পোখরানে পারমানবিক বিস্ফোরণ ঘটান হল যেটা আমাদের জাতীয় লজ্জা। এই কথা যখন আলোচনা করছি তখন কেন্দ্রীয় সরকারের শিক্ষা খাতে বরাদ্দ হচ্ছে সর্বমোট ৭,০৪৬ কোটি টাকা। আর পারমানবিক বিস্ফোরণের জন্য, বৈজ্ঞানিকরা যে হিসেব দিয়েছেন, ব্যয় হয়েছে ২০,০০০ কোটি টাকারও বেশি। আর ওরা শিক্ষা খাতে যে ৭,০৪৬ কোটি টাকা বরাদ্দ করেছেন তারমধ্যে কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের বেতন সংশোধনের ব্যয়টাও ধরা হয়েছে। কাজেই তাদের প্রস্তাবমতো যদি বেতন সংশোধনের অংশটা যদি বাদ দেওয়া যায় তাহলে শিক্ষা বাজেটের পরিমাণ দাঁড়ায় ৬,০৯৫ কোটি টাকা। কাজেই আপনারা একবার ভুল স্বীকার করুন, কারণ টোটাল কেন্দ্রীয় বাজেটের মাত্র ২.০২ পারসেন্ট শিক্ষা খাতে বরাদ্দ করা হচ্ছে। কাজেই আপনারা একটু অতীতের কথা ভাবুন। সুদূর অতীতকে স্মরণ করতে বলছি না। কাজেই কংগ্রেস সরকারের যে অবহেলা সেই যে অবহেলা তার থেকে একবিন্দু উন্নত স্তরে পৌছাতে পারেনি বা এই রকম একটা পদক্ষেপ নিতে পারেনি বি. জে. পি পরিচালিত সরকার। আমি বলতে চাই বামফ্রন্ট সরকারের আমলে—আমরা দেখেছি সমস্ত শিক্ষাবিদ থেকে শুরু করে বিভিন্ন মন্ত্রিষী বারে বারে উল্লেখ করেছেন যে এলিমেনটারি এডুকেশনের উপর সব চেয়ে বেশি গুরুত্ব

দিতে হবে—এই প্রারম্ভিক শিক্ষাকে বেশি গুরুত্ব দেওয়া হয়েছে। রবীন্দ্রনাথ থেকে শুরু করে গান্ধীজী পর্যন্ত বারে বারে এই কথা বলেছেন। সেই কারণে আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার শিক্ষা বাজেটের ৪৮.০৬ শতাংশ প্রারম্ভিক শিক্ষার জন্য বরাদ্দ করেছে। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার এই বরাদ্দে পরিমাণ নামিয়ে এনেছেন ৩৯.০৫ শতাংশে। গোটা বাজেটের মধ্যে দিয়ে বিশেষ করে এই ধরনের সমাজ গঠন করে যে বাজেট সেই ধরনের একটা বাজেটের মধ্যে দিয়ে সরকারের নীতি তার দৃষ্টিভঙ্গি তার পরিচয় বহন করে। এই ক্ষেত্রে আমরা দেখেছি পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে চলতি আর্থিক বছরে ২ হাজার ৮৩৬ কোটি টাকা বরাদ্দ করেছে। কেন্দ্রীয় সরকার তা পারেনি, ২.২ শতাংশ বরাদ্দ করেছে একটা রাজ্য সরকারের এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে তারা এই টাকা বরাদ্দ করতে পেরেছে। আমি আনন্দিত যে মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন যে ১ হাজার প্রাথমিক স্কুল তৈরি হবে। আমাদের আদালতে বিচারাধীন অবস্থায় আটকে থাকা ১ হাজার প্রাইমারি স্কুল তৈরি হবে। তার সঙ্গে ১ হাজার শিশু শিক্ষা কেন্দ্র তৈরি হবে, এই কথা তাঁর বাজেট বক্তৃতায় আছে। আমি যে কথা বলতে চাই তা হল এই ভাবেই সরকার তার দৃষ্টিভঙ্গির পরিচয় বহন করে। আমাদের রাজ্যে পেছিয়ে পড়া মানুষ গ্রামের মানুষ এবং ক্ষেতমজুর পরিবারের মানুষদের শিক্ষার দিক থেকে উন্নততর অবস্থায় পৌঁছে দেবার ব্যবস্থা করেছে। সংবিধানে লেখা আছে ১৪ বছর বয়স পর্যন্ত ছেলে-মেয়েদের জন্য শিক্ষাকে অবৈতনিক করতে হবে এবং সার্বজনীন করতে হবে। কিন্তু বাস্তবে স্বাধীনতার ৫০ বছরের পরে ভারতবর্ষের অন্যান্য জায়গায় এটা দেখা যায় নি। কিন্তু আমাদের রাজ্যে শিক্ষাকে অবৈতনিক এবং সার্বজনীন করা হয়েছে। সার্বজনীন শিক্ষা ব্যবস্থাকে সকলের কাছে পৌঁছে দেবার জন্য আমরা এই ব্যবস্থা গ্রহণ করতে পেরেছি এবং তার বিস্তার করতে পেরেছি প্রসার ঘটাতে পেরেছি। সেই জন্য ভারতবর্ষের অন্যান্য রাজ্যে মাধ্যমিকের পাশের হার ৩০ শতাংশ থেকে ৬০ শতাংশ। আমাদের ছেলেমেয়েরা বা আমাদের পরিবারের কেউ বা আমাদের প্রতিবেশীর কেউ মাধ্যমিক পরীক্ষা দিয়ে এলে আমরা অধীর আগ্রহে বসে থাকি তার রেজাল্ট জানার জন্য। আমাদের এখানে মাধ্যমিক পাশের হার অনেক উপরে, ৬৯ শতাংশ যা অন্য রাজ্য গুলির সঙ্গে মেলে না। আমি এখানে প্রাসঙ্গিক বলে বলছি, শুধু তাই নয় মাধ্যমিক পাশের পর উচ্চতর শিক্ষার সুযোগের জন্য মাধ্যমিক স্কুলগুলি উল্লেখ যোগ্য সংখ্যায় উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করবার যে প্রয়াস রাজ্য সরকার গ্রহণ করেছে তা অভিনন্দন যোগ্য। এই ব্যাপারে আপনাদেরও সহযোগিতার হাত বাড়িয়ে দেওয়া উচিত। মুক্ত বিদ্যালয়ের প্রশ্ন উঠেছে এবং এটা খুবই প্রাসঙ্গিক বলে বলছি। যারা শিক্ষার সুযোগ পায় নি যারা শিক্ষা থেকে বঞ্চিত হয়েছে বিভিন্ন কারণে তাদের জন্য মুক্ত বিদ্যালয়ের মাধ্যমে উন্নততর শিক্ষা ব্যবস্থার মাধ্যমে এই মানুষ গুলোকে

শিক্ষার আলোতে নিয়ে আসার ব্যবস্থা করা হয়েছে। আমাদের মনে রাখতে হবে আমরা যখন আলোচনা করছি তখন উচ্চ শিক্ষার ক্ষেত্রে নূতন নূতন বিষয় আমাদের সামনে আসছে। এই ঘটনা প্রবাহের মধ্যে দিয়ে বিজ্ঞান এবং প্রযুক্তির যে উন্নতি ঘটেছে তাকে কাজে লাগাতে আজকে অনিবার্য্য হয়ে দাঁড়িয়েছে।

[2-50 – 3-00 p.m.]

তাকে আমরা গ্রহণ করতে চাই এবং সেটা কেবল মুষ্ঠিমেয় মানুষের জন্য নয়, সেটা কেবল সমাজের উপরতলার মানুষের জন্য নয়। সেটা সমাজের নীচু তলার মানুষ, যাদের মধ্যে প্রতিভা আছে, যারা পড়ে আত্মস্থ করতে পারে, তাদের নিয়ে আসার জন্য বিশ্ববিদ্যালয়ের সিলেবাস, সাবজেক্টে নতুন নতুন সংযোজন, সাম্মানিক বিষয়গুলোতে নতুন নতুন সংযোজন, এটা রাজ্য সরকারের একটা বিকল্প দৃষ্টিভঙ্গির পরিচয় বহন করেনা কি? রাজ্যে ৫টি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হবে। আমরা আনন্দিত যখন ঘোষণা করেছেন যে, মহাবিদ্যালয়গুলো কেবলমাত্র কলকাতা কেন্দ্রীক হবে না, সেগুলোকে জেলার মধ্যেও প্রসারিত করা হবে। সেটা কি একটা রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গির পরিচয় বহন করেনা? শিক্ষা সম্বন্ধে বলতে গিয়ে আপনি কারিগরি শিক্ষার কথা বললেন। আমি তো বলব, এটা একটা যুগান্তকারী ঘটনা ঘটছে। এত অল্প ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও মহিলাদের জন্য পলিটেকনিক কলেজ খুলছেন। আমি গত বাজেটে বলেছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয়ও বলেছেন। তাঁর বক্তব্যে আমরা নিশ্চয়ই আরও জানতে পারব। মহিলাদের জন্য শিলিগুড়িতে, চন্দননগরে পলিটেকনিক তৈরি করছেন এবং ১৯৯৮-৯৯ সালের জন্য যে প্রস্তাব রাখা হয়েছে, ইলেকট্রনিক ইঞ্জিনিয়ারিং কলেজ, ফার্মাসী, আর্কিটেকচারাল অ্যাপ্রেনটিসশিপ, এগুলো কি নতুন নতুন বিষয়ের সংযোজন নয়? এ তো বিবৃতির মধ্যেই আছে। আমি আপনাদের কাছে অনুরোধ করব এই বিষয়গুলোতে বিশেষ ভাবে দৃষ্টি দেবার জন্য। আমরা জানি, আমাদের সাবজেক্ট কমিটিতে আলোচনা হয়েছে। আমরা অবসরকালীন শিক্ষকদের নিয়ে আলোচনা করেছি, আর্থিক অবস্থা নিয়ে আলোচনা করেছি। হ্যাঁ, এখানে আইনগত কিছু জটিলতা আছে। যা আছে তা আমরা স্বীকার করি। সেই অবস্থা দূর করবার জন্য ব্যবস্থা করতে হবে। তবে শিক্ষা ব্যবস্থাকে যে অবস্থায় নিয়ে যাওয়া হয়েছে তা প্রশংসার দাবি রাখে। সাথে সাথে আমি মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ করব, বিদ্যালয়ে কর্তৃপক্ষ এবং আমলাতন্ত্রের একটা অংশের যে জটিলতা কিছু আছে, প্রতিবন্ধকতা আছে, সেগুলোকে চিহ্নিত করে তারপর সেগুলোকে দূর করা দরকার। সামগ্রিক ভাবে বললে হবে না, কি কি করতে পেরেছি, কোন দৃষ্টিভঙ্গি থেকে এই প্রতিবন্ধকতার উত্তোরন আমরা ঘটাতে চাই, সেই ব্যাপারে আমাদের সহমতের ভিত্তিতে কাজ করতে হবে। আমরা দেখেছি, প্রাথমিক স্তরে ইংরাজি নিয়ে বিতর্ক আছে, এটা অস্বীকার করার নয়। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, তাঁরা বলবেন। আমরা এই

যে বিতর্কের মধ্যে আছি তা নিয়ে আলোচনা চলছে। পবিত্র সরকারের যে কমিশন, সেই কমিশনের রিপোর্ট বার হলে আমরা আশা রাখি, এই বিতর্ক আমরা দূর করতে পারব। কিন্তু মাতৃভাবার মাধ্যমে শিক্ষা দেওয়া কতখানি প্রাসঙ্গিক, মাতৃভাষায় শিক্ষা দিলে কত বেশি মানুষের কাছে আমরা পৌঁছুতে পারি, এই বিষয়টা নিশ্চয়ই আলোচনার অপেক্ষা রাখে না। আমি সঙ্গে সঙ্গে মাননীয় সৌগতবাবুর কাছে বলব, আপনি লোকসভার নির্বাচনের এই ফলাফলের যে কথা বললেন, লোকসভার নির্বাচনের দিকে তাকিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী নাকি বলেছেন। আমি বলতে পারি, অঙ্কের হিসাবটা আবার করুন। ৩৩ বড়, না ৯ বড়, হিসাবটা করুন। পার্লামেন্টারি ভোটের হিসাবে আমাদের মাথা নীচু হয় না। মাথা নীচু হওয়া উচিত যাঁরা বিরোধী দলে বসে আছেন, যাঁরা এদল ওদল করার কথা ভাবছেন। তাঁরা কণ্ঠকে সোচ্চার করে যাবেন। তাঁরা একটু ভেবে দেখবেন। তাঁরা পঞ্চায়েত নির্বাচন এবং উপনির্বাচনের ফলাফল থেকে নিশ্চয়ই শিক্ষা নেবেন, কোনপক্ষে থাকলে ভাল হবে, না, হবে। আমি বিরোধীদলের মাননীয় সদস্যদের কাছে বলব, শিক্ষার বিষয়ে আমাদের ভেতরে এবং বাইরে আলোচনা করে পশ্চিমবাংলার মানুষের কাছে ইতিহাস নিয়ে উপস্থিত হতে হবে। শিক্ষার পরিসংখ্যান দিচ্ছেন, আপনারা তদ্বির করেছেন, তদারকি করেছেন, আপনারা ব্যবস্থা করেছেন গোটা শিক্ষা ব্যবস্থাকে পেছনের দিকে নিয়ে যেতে। তাই আজকে পশ্চিমবঙ্গ যেখানে ভারতবর্ষে প্রথম স্থানে ছিল, দ্বাদশ জায়গায় নিয়ে এসে শিক্ষার পজিশানের ক্ষেত্রে গণ টোকাটুকির মাধ্যমে শিক্ষককে খুন করে, শিক্ষার গণতান্ত্রিক অধিকারকে রুদ্ধ করে দিয়েছিলেন। সেই কারণে এই মহতী সভায় দাঁড়িয়ে এইকথা বলতে চাই যে, ওই কলঙ্কজনক অধ্যায় যাতে আর ফিরে না আসে এবং রাজ্যের শিক্ষার প্রসারের স্বার্থে আমরা সবাই এক মত হয়ে একটা সঠিক সদিচ্ছা নিয়ে কাজ করতে পারি। সেখানে শিক্ষার জন্য যে ব্রাজেট বরাদ্দ পেশ করা হয়েছে তাকে সমর্থন করে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পাঁচজন শিক্ষামন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। এই বিরোধিতা করছি এই কারণে যে, শুধু বিরোধিতার জন্য করছি না, এই শিক্ষা ব্যবস্থার মাধ্যমে তারা পশ্চিমবঙ্গের মানুষকে ধাপ্পা এবং ভাঁওতা দিচ্ছেন। এই জিনিস তারা ২১ বছর ধরেই করে আসছেন আজও করছেন। তারা বলেছেন তারা নাকি অনবদ্য শিক্ষা সৃষ্টি করেছেন। শিক্ষা ক্ষেত্রে তারা এক নৈরাজ্যের সৃষ্টি করেছেন। একটা শ্রেণীবৈষম্য এসেছে। স্যার, আপনি জানেন যে কোঠারি কমিশন থেকে বলা হয়েছিল যে কমন স্কুল করা হোক। আজকে আমরা পশ্চিমবাংলায় দু রকমের স্কুল দেখতে পাচ্ছি। একটা হচ্ছে স্কুল ফর দি ক্লাসেস, আরেকটা হচ্ছে স্কুল ফর দি মাসেস। গোটা পশ্চিমবঙ্গে ইংলিশ মিডিয়াম স্কুল চালু হয়েছে। এই প্রসঙ্গে এডুকেশনাল ইন্টারন্যাশানাল জার্নাল থেকে একটা লাইন তুলে দিচ্ছি তাহলে

বুঝতে পারবেন পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থা কিভাবে চলছে। ১৯৯৬ সালে ইউনেস্কো যে রিপোর্ট দিয়েছিল 'লার্নিং দি ট্রেজার উইদিন' সেই রিপোর্ট থেকে শুরু করছি choosing a type of education mens choosing a type of society আজকে গোটা পশ্চিমবঙ্গে যেখানে তারা সমব্যবস্থা নিতে চলেছেন তখন শিক্ষার মধ্যে এইরকম দুরকয়ের শ্রেণী ভাগকে কখনো অস্বীকার করা যাবে না। ইংলিশ মিডিয়াম স্কুল সম্পর্কে সেখানে সব সময় বলতে চেয়েছে যে English should be taught as one of the subjects at the primary Level, from Class-1, কান্তি বাবুও জানেন ডঃ ভবতোষ দত্তের রিপোর্টে কি বলা আছে।' সেই রিপোর্টে বলা হয় নি যে ইংলিশ should be the medium of instruction. তারা বলতে চেয়েছেন যেটা আমরাও সেটা চাইছি যে, ইংলিশকে একটা সাবজেক্ট হিসাবে প্রাথমিক স্তরে পড়াতে হবে। আজকে গোটা পশ্চিমবাংলায় ইংলিশ মিডিয়াম স্কুল বেড়ে চলেছে। এটা হচ্ছে কোশ্চেন অফ ডিমাণ্ড অ্যাণ্ড সাপ্লাই। মা বাবারাও চাইছে তাদের ছেলে মেয়েরা খানিকটা ইংরাজি শিখুক। কান্তি বাবুও ১৩.৫.৯৩ তারিখে গণশক্তি পত্রিকাতে স্বীকার করেছেন যে, গোটা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি ইংলিশ মিডিয়াম স্কুল পশ্চিমবঙ্গে হয়েছে। এই অবস্থা কেন আজকে সৃষ্টি হয়েছে, এর দোষ তো অন্য কাউকে দেওয়া যাবে না। আজকে প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় পাশফেল তুলে দিয়েছেন, কিন্তু পরীক্ষা কি বন্ধ করতে পেরেছেন? আজকে প্রাইভেট কনসার্ন স্কুল থেকে পরীক্ষা চালু করেছেন। সেখান থেকে গত কয়েক বছর ধরে প্রাথমিক স্তরের ছেলে মেয়েরা পরীক্ষা দিচ্ছে। আজকে তারফলে একটা শ্রেণীর ছেলে মেয়েরা পড়ার সুযোগ পাচ্ছে আরেক শ্রেণীর ছেলে মেয়েরা পাচ্ছে না এই জিনিসটা আপনাকে ভাবতে হবে। এটা বন্ধ করতে হবে।

[3-00 – 3-10 p.m.]

স্যার, আপনি জানেন '৯১ সালে আই. এস. আই এবং এস. সি. ই. আর. টি.র তরফ থেকে একটা সার্ভে করা হয়েছিল, সেই রিপোর্ট '৯৩ সালে সাবমিট করা হয়। সেখানে বলা হয়েছে প্রাথমিক স্তরে ছেলেমেয়েরা কি ভাবে শিখছে, যতটুকু ওদের কাছ থেকে আশা করা যায় সেটুকু শিখছে কিনা। সেই রিপোর্টে দেখা গেল, যেটুকু তাদের কাছ থেকে প্রত্যাশিত এবং যা সার্ভে হয়েছিল বাংলা সরকারি স্কুলে, তাতে দেখা গেল এই বাংলাতে প্রত্যাশিত অনুযায়ী সাফল্য ছিল ২৬ শতাংশ, এরিথমেটিকে ৩৬ শতাংশ, বাংলা এবং এরিথমেটিক মিলিয়ে গড় হচ্ছে প্রায় ২০ শতাংশ। এর নেট রেজাল্ট কি? প্রতি ৫ জন ছাত্রের মধ্যে ১ জন ক্লাস ফোর এর শেষে প্রত্যাশিত মানে পৌছাতে পারছে। বাকি ৪জন শিখতে পারছে না। এটা আমার রিপোর্ট নয়, আই. এস. আই. এবং এস. সি. ই. আর. টি.র রিপোর্ট। '৯৩ সালে আপনাদের সামনে যেটা পেশ করা হয়েছিল। বর্তমানে প্রাথমিক স্তরে যে ইনফ্রাস্ট্রাকচার আছে, সেটার সম্বন্ধে বলা হয়েছে, আমি

সেটার ব্যাপারে ডিটেলসে যেতে চাইনা। মাননীয় শিক্ষামন্ত্রী বলছেন, ওনার মটো হচ্ছে, সকলের জন্য শিক্ষা চাই, এডুকেশান ফর অল। যেটা বলতে গিয়ে তিনি ৪ এর পাতায় বলছেন, ৩টি উদ্দেশ্য থাকতে হবে। সমস্ত ছাত্রছাত্রীদের ৫ বছর পর্যন্ত তাদের স্কুলে ধরে আনতে হবে, তাদেরকে রাখতে হবে, ড্রপ আউট বন্ধ করতে হবে এবং এডুকেশন মাস্ট বি জয়ফুল। তার জন্য আনন্দ পাঠক্রম এর ব্যবস্থা করতে হবে। কিন্তু এটা করতে গিয়ে তিনি বলছেন যে ছাত্রছাত্রীদের বাকি অংশদের যদি আনতে হয় তাহলে যে টাকা দরকার, সেই টাকা নেই। এস. সি. ই. আর. টি. সার্ভেতে বলছেন আর ৩৩ হাজার প্রাথমিক স্কুল নূতন করে করতে হবে, যদি ৫ বৎসর পর্যন্ত ছাত্রদের আনতে হয়। তাহলে ৩৩ হাজার স্কুল করতে কত দিন লাগবে? যদি ধরেই নেওয়া যায় ১ হাজার করে প্রতি বছরে স্কুল হয়? পুরোটা করতে কত দিন লাগবে? ড্রপ-আউট এর ব্যাপারে '৯৬-'৯৭তে প্লানিং কমিশন যে রিপোর্ট দিলেন এন. গোপালেশ্বরী, তাতে বলা হচ্ছে ওয়েস্ট বেঙ্গলের সংখ্যা সিক্সথ থেকে এইটথ পর্যন্ত ৭৬ শতাংশ, মেয়েদের ক্ষেত্রে এটা ৭৭ শতাংশ, সর্বভারতীয় যেটা ৬৯.৩৮ শতাংশ, ক্লাশ ওয়ান থেকে ফাইভ পর্যন্ত ওয়েস্ট বেঙ্গলে ড্রপ আউট-এর সংখ্যা ৬৪.৫ শতাংশ। যেখানে সারা ভারতে ৪৭.৯৩ শতাংশ। এই যদি ড্রপ আউট হয় তাহলে তাদের রাখার জন্য তিনি কি ব্যবস্থা নিয়েছেন? তাদের জন্য যদি আনন্দ পাঠক্রম এর ব্যবস্থা করতে হয় তাহলে সেখানকার ইনফ্রাস্ট্রাকচার এর ব্যবস্থা করতে হবে। সেই ইনফ্রাস্ট্রাকচার নেই। শিক্ষক হচ্ছে শিক্ষার মেরুদণ্ড, সেই শিক্ষক যদি খুশি না হয় কারণ শিক্ষক হচ্ছে টু মেক দি এডুকেশন সুতরাং সেইদিক থেকে জয়ফুল ফর দি ষ্টুডেন্ট, তাদের জন্য আপনারা কিছু করতে পারছেন না। আর একটি জিনিস, কিছুদিন আগে একটা শোচনীয় অবস্থা পশ্চিমবঙ্গে এনেছেন, গোটা পশ্চিমবাংলায় ৪টি বিশ্ববিদ্যালয় থেকে ১১১ জন টপ ষ্টুডেন্টকে নিয়ে একটা সার্ভে করা হয়েছিল, তার মধ্যে সেখানে দেখা গিয়েছে ১০০ জনের মধ্যে নিম্ন মধ্যবিত্ত ১ জন আছেন—এটা দেশ পত্রিকাতে বেরিয়েছিল—বাকি সমস্ত ছাত্রছাত্রী হচ্ছেন উচ্চ মধ্যবিত্ত, তাহলে দেখা যাচ্ছে যে গরিব ছাত্ররা হায়ার এডুকেশন পাচ্ছে না। এছাড়া ইংরাজি যে পড়ানো হচ্ছে না, সেই ব্যাপারে একটা রিপোর্ট পাওয়া গিয়েছে, প্রথম শ্রেণী থেকে ইংরাজি নিয়ে যারা পাশ করেছে তাদের পারসেনটেজ হচ্ছে ৪০ শতাংশ। ইংরাজি মিডিয়াম স্কুলে পড়েছে চল্লিশ পারসেন্ট, বাংলা মিডিয়াম, কিন্তু ইংলিশ পড়েছে তারা হচ্ছে ত্রিরিশ পারসেন্ট এবং বে-সরকারি ভাবে বাংলা পাশ করেছে তারা হচ্ছে সেভেনটিন পারসেন্ট। স্যার, মাধ্যমিকের রেজাল্ট বেরিয়েছে, আমরা যতটুকু জানতে পেরেছি, এর মধ্যে যারা টপ ছাত্র-ছাত্রী হয়েছেন তারা নিশ্চয় ইংলিশ মিডিয়াম থেকে আসেনি, বাংলা মিডিয়াম থেকে এসেছে। দে হ্যাভ লার্নট ইংলিশ অ্যাট ক্লাশ ওয়ান। প্রথম শ্রেণী থেকেই তারা বাড়িতে ইংরাজি পড়েছে। মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি অনুরোধ করছি, প্রথম কুড়িজন ছাত্র-ছাত্রীকে নিয়ে আপনি একটা সার্ভে করুন, তারা কোন ক্লাস থেকে ইংরাজি পড়েছে, বাড়িতে পড়েছে,

না স্কুলে পড়েছে। আজকে গরিব ছেলেরা প্রাইভেট টিউটর নিয়ে ইংরাজি পড়তে পারবে না, তাই তারা উচ্চস্তরে যেতে পারবে না। ইট ইজ নট এ কোশ্চেন অফ মিডিয়াম অফ ইন্সট্রাকশন, মেইন কোশ্চেন হচ্ছে কোন ক্লাশে, কোথায় কিভাবে পড়ানো হচ্ছে, আজকে এইভাবে বাজার ছেয়ে যাচ্ছে। আজকে সেকেণ্ডারির ক্ষেত্রে শিক্ষকদের সঙ্গে ছাত্রদের রেশিও ১ঃ৮০ করা হয়েছে, দিজ ইজ নাথিং, বাট দি ফার্স্ট স্টেপ টু প্রাইভেটাইজেশন। গ্রামেগঞ্জে স্কুলগুলো সব গোয়ালঘর হয়ে যাবে, তারপরে শিক্ষক মহাশয়রা সপ্তাহে তিনদিন করে এসে বলবে তোমাদের ঘর নেই। এইরকম ৮০ জন ছাত্র-ছাত্রী রাখার কোন জায়গা স্কুল ঘরগুলোতে নেই। সেখানে তিনদিন করে পড়ানো হবে। আর যারা বেশি পয়সা খরচ করতে পারবে, উচ্চ মধ্যবিত্তরা তারা যে সমস্ত প্রাইভেট স্কুল গজিয়ে উঠবে সেখানে পড়াশোনা করবে। স্যার, আজকে এটাই আমাদের চিন্তার বিষয়। স্কুল-সার্ভিস কমিশন সম্বন্ধে সৌগত বাবু বলেছেন, কান্তিবাবু বহুদিন প্রধান শিক্ষক ছিলেন, আমিও প্রধান শিক্ষক ছিলাম। আজকে কিভাবে অ্যাসিসটেন্ট টীচার হবে সেটা ওনারা দেখছেন, করবার চেষ্টা করছেন। যদিও ১.৮০ রেশিওতে টীচারই লাগবে না। কিন্তু দেখা যাচ্ছে পাড়াগাঁয়ের বহু স্কুলে প্রধান শিক্ষক নেই, অনেক কলেজে প্রিন্সিপাল নেই, ওয়ান থার্ড অফ দি স্কুলস আর উইদাউট হেডমাস্টার, এবং তার চেয়েও আরেকটা মুশকিল হচ্ছে কেউ টীচার ইনচার্জ হচ্ছে না। এর কারণ হচ্ছে, আগে যারা টীচার ইনচার্জ থাকতেন তারা একটা আলাদা রেমুনারেশন পেতেন। আজকে সেই রেমুনারেশন নেই, অ্যাসিসটেন্ট টীচারের মধ্যে থেকে ম্যানেজিং কমিটি যাকে খুশী টীচার ইনচার্জ করতে পারে। হি উইল গেট নো রেমুনারেশন। আজকে প্রধান শিক্ষক হতে গেলে, তাদের নানা রকম ঝঞ্ঝাট পোয়াতে হয়, কিন্তু এই সমস্ত রেমুনারেশন থাকছে না, সেই জন্য প্রত্যেকটি স্কুলে ছয় থেকে নয় মাস অন্তর টীচার ইন-চার্জ বদল হচ্ছে আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব, আজকে যতদিন পর্যন্ত না হেডমাস্টারের জন্য কোন এডভার্টাইজমেন্ট না বেরোচ্ছে—কিভাবে হবে তার একটা গর্ভর্ণমেন্ট অর্ডার বেরিয়েছে এই রিক্রুটমেন্ট না হওয়া পর্যন্ত যারা টীচার ইনচার্জ থাকবেন, তাদের যদি একস্ট্রা রেমুনারেশন না থাকে তাহলে স্কুলগুলো চলবে না। তাই আমি এই ব্যাপারটা আপনাকে চিন্তা করার জন্য অনুরোধ করছি। পেনশানের কথাটা সবাই বলেছেন, আজকে যে সমস্ত প্রাথমিক শিক্ষকের বয়স ষাটের উর্দ্ধে সেই শিক্ষকরা বেতন পাচ্ছেন না। আমাদের হবিবুর রহমান সাহেব বেতন পাচ্ছেন না। গভর্নমেন্টের স্পেসিফিক অর্ডার থাকা সত্ত্বেও এবং কান্তিবাবু সাবজেক্ট কমিটির কাছে কথা দেওয়া সত্ত্বেও এখনও দেওয়া হলনা। এটা তাড়াতাড়ি শেষ করে দেবেন বলেছিলেন, কিন্তু আজকে কয়েক হাজার প্রাথমিক শিক্ষক বেতন পাচ্ছেন না, তারা পেনশান পাচ্ছেন না। এই ব্যাপারে চিন্তা করার জন্য আমি অনুরোধ করছি।

স্যার, শেষে আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। আজকে টোয়েন্টি ফার্স্ট সেঞ্চুরি, এখানে কি চিন্তাধারা হওয়া উচিত? স্যার, "Studies looking at the creation of a positive relationship between school and community should based on a sense of shared purpose; respect for differences, agreement on core values; aceeptance; participation; trust; communication;" স্যার, এই শিক্ষা বাজেটের মধ্যে এই সমস্ত চিন্তাধারা নেই, এইজন্য এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনিত কাটমোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈইরানি :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, শিক্ষামন্ত্রীগণ. এখানে যে ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন, তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলব। শিক্ষার খাতে বামফ্রন্ট বিগত কংগ্রেসের সরকারের তুলনায় অনেক বেশি খরচ করছেন, এটা অস্বীকার করার উপায় নেই। এবং, প্রায় এক কোটির বেশি ছাত্রছাত্রীর—ওয়ান প্লাস থেকে আরম্ভ করে ক্লাস ১২ পর্যন্ত অবৈতনিক শিক্ষার মধ্যে দিয়ে শিক্ষার ব্যয় বহন করছে। এটাও সত্য যে. বামফ্রন্ট আগামী দিনের যে চাহিদা কারিগরি শিক্ষা এবং বৃত্তি শিক্ষা, তার উপরে যথাযথ গুরুত্ব আরোপ করেছে। তার সঙ্গে সঙ্গে স্যার আমি যে-কথাগুলো মাননীয় শিক্ষা মন্ত্রীদের একটু ভেবে দেখার অনুরোধ করছি, সেই-কথাগুলো এই হাউসের সামনে রাখতে চাই।

দু-একদিন আগে মাধ্যমিকের ফলাফল বের হয়েছে। সেখানে মেরিট লিস্টে যারা স্থান পেয়েছে—এক থেকে দশের মধ্যে এসেছে—সেই সমস্ত ছাত্র-ছাত্রীদের ইন্টারভিউ বিভিন্ন পত্র-পত্রিকায় বেরিয়েছে। তার মধ্যে দিয়ে একটা কথা পরিষ্কার ভাবে বেরিয়ে আসছে যে, কোন ছাত্র-ছাত্রীই এরকম নয় যে, যারা মেরিটফুল বা ফার্স্ট ডিভিশনে পাশ করেছে তারা একাধিক গৃহ-শিক্ষকের বা প্রাইভেট টিউটরের কাছে পড়াশোনা করেনি। অর্থাৎ, আমাদের যে শিক্ষাব্যবস্থা, তার মাধ্যমে আমরা কোয়ান্টিটি এডুকেশন দিতে পারছি। কিন্তু কোয়ালিটি এডুকেশন নেওয়ার জন্য এখনও ছাত্র-ছাত্রীদের প্রাইভেট টিউটরের উপর নির্ভর করতে হচ্ছে। এটা কেন হচ্ছে? আমি আগেও বলেছি, এখনও বলছি, বর্তমানে আমরা শিক্ষকদের মাইনে থেকে আরম্ভ করে বিভিন্ন ব্যাপারে অনেক সুযোগ-সুবিধা দিয়েছি। যাতে তারা সম্মানজনক ভাবে বাঁচতে পারেন, তার ব্যবস্থা বামফ্রন্ট সরকার করেছে। কিন্তু দেখা যাচ্ছে, এই শিক্ষকরা কেবলমাত্র শিক্ষকতার কাজের সঙ্গে যুক্ত নয়, তারা আরও বিভিন্ন কাজের সঙ্গে যুক্ত হচ্ছে। একদিকে শিক্ষকতা করছে আবার অপর দিকে কেউ বা প্রাইভেট টিউশনের সঙ্গে, কেউ বা কৃষি কাজের সঙ্গে,

কেউ বা সুদের ব্যবসা, কন্ট্রাক্টরি ব্যবসা, বা বিভিন্ন কাজের সঙ্গে যুক্ত হচ্ছে। এটাকে যদি আয়ত্বের মধ্যে আনতে না পারা যায়, তাহলে কোয়ালিটি এডুকেশন দেওয়া আমাদের পক্ষে সম্ভব হবে না। এবং, এটা করতে হলে স্কুল ইন্সপেক্টরদের দায়িত্ব সে ডি. আই. হোক, ই. আই. হোক, বা সাব ইন্সপেক্টর হোক, পালন করতে হবে। তাদের প্রধান দায়িত্ব, তারা স্কুলগুলোতে যাবেন এবং সেখানে শিক্ষা ব্যবস্থা কি ভাবে পরিচালিত হচ্ছে সেটা দেখবেন এবং সেখানে কোন ঘাটতি থাকলে সেই ব্যাপারে সাজেশন দেবেন এবং সেই ভাবে যাতে আগামীদিনে স্কুলগুলি চলে, সেটা দেখবেন। কিন্তু এই কাজটা এখন একেবারে বন্ধ হয়ে গেছে। কেন বন্ধ হয়েছে, সেটা দেখবেন। এবং এই ইন্সপেকশনটা যাতে আবার চালু করা যায়, সেটাও দেখবেন। আমি বলতে চাই যে ইন্সপেক্টরদের নির্দেশ দিন, যে তারা যেন প্রাথমিক স্কুলে ইন্সপেকশন করে সেখানে কোন শিক্ষকদের যদি গাফলতি থাকে, হেড অফ ইন্সিটিউশন এর যদি কোনও গাফিলতি থাকে, বা অন্য কোন যদি অসুবিধা থাকে, সেগুলির একটা গোপন রিপোর্ট যাতে দিতে পারে এবং সেই রিপোর্টের ভিত্তিতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে পারেন। এই রকম একটা ব্যবস্থা যদি চালু করা যায়, তাহলে আমরা যে শিক্ষাখাতে খরচ করছি, তার প্রপার ইউটিলাইজড হবে। আমরা শিক্ষাকে এগিয়ে নিয়ে যেতে পারব। উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্যণ করে বলতে চাই যে, পশ্চিমবঙ্গের দুটো অংশ—একটা দক্ষিণবঙ্গ এবং আর একটা হচ্ছে উত্তরবঙ্গ। পশ্চিমবঙ্গের যে সমস্ত সংখ্যালঘু, মাইনরিটি সম্প্রদায়ের লোক আছে, বিশেষ করে যারা কলকাতার আশেপাশে বা কলকাতায় বাস করে, তারা যাতে হিন্দিতে পড়তে পারে, উর্দুতে পড়াশোনা করতে পারে তারজন্য কলকাতায় অনেক কলেজে ব্যবস্থা আছে এবং কলকাতা ইউনিভার্সিটিতে হিন্দি এবং উর্দু পড়ার ব্যবস্থা আছে। কিন্তু উত্তরবঙ্গ যে জেলা আছে, সেখানে অনেক উর্দু ভাষাভাষীর লোক আছে। কিন্তু তাদের মাতৃভাষায় পড়ার জন্য উত্তরবঙ্গ ইউনিভার্সিটিতে কোনও ব্যবস্থা নেই। কেবলমাত্র একটি কলেজ আছে, উর্দু ভাষায় পড়ার সুযোগ দিয়েছেন, সেটা হচ্ছে ইসলামপুর কলেজ। এরফলে বাধ্য হয়ে হিন্দি এবং উর্দু ভাষাভাষীর ছেলেরা পড়াশোনা চালিয়ে যাওয়াব জন্য পার্শ্ববর্তী বিহার অঞ্চলের কিশোরমনী কলেজে চলে যায়—যেটা মিথিলা ইউনিভার্সিটির আণ্ডারে পড়ে। সেখান থেকে তারা যখন পাশ করে ফিরে আসে, তখন আমাদের দপ্তর থেকে তাদের বলা হয় যে, সেখানে ভাল পড়াশোনা হয় না, সেখানে ডিগ্রী পাওয়ার ক্ষেত্রে অনেক কারচুপি করা হয়। ফলে ওই সমস্ত ছেলেদের চাকরি করার ক্ষেত্রে অনেক অসুবিধা হয়। যখন আমরা জানি যে, মিথিলা ইউনিভার্সিটির আণ্ডারে ভাল পড়াশোনা হয় না, সেখানে ডিগ্রী টাকার বিনিময়ে পাওয়া যায়, তাহলে তার একটা প্রপার ব্যবস্থা করতে হবে। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি দেওয়া উচিত। আমরা শিশু শিক্ষা কেন্দ্র করার কথা বলেছি। ১ হাজারটি আমরা শিশু শিক্ষা কেন্দ্র করব এটা বাজেট অ্যালোকেশনে ঠিক করেছি। কিন্তু এতে একটা কথা বলা হয়েছে যে, এই শিশু শিক্ষা কেন্দ্রে যাদের

বয়স ৪০ বছরের বেশি, তারা পড়াবে। কিন্তু আপনি জানেন যে, অনেক ব্লক জেলা আছে যেমন—ইটাহার ব্লক, ইসলামপুর ব্লক, সেখানে যদি শিশু শিক্ষা কেন্দ্র চালু করতে হয়, সেখানে ৪০ বছরের বেশি বয়স্ক মহিলাকে খুঁজে বের করতে হয়, তাহলে আমরা মাধ্যমিক পাশ বা এইট পাশ কোন মহিলাকে খুঁজে পাব না। সেইজন্য এই ৪০ বছর বয়েসের যে সীমা রাখা হয়েছে, এটাকে রিলাকসেশান দেওয়ার ব্যবস্থা চিন্তা করার জন্য বলছি। আর একটা কথা আমরা চাই এমপ্লয়মেট জেনারেশান। এমপ্লয়মেন্ট সংকোচন করার নীতি আমাদের নেই। কিন্তু শিক্ষা দপ্তর থেকে সার্কুলার বের হয়েছে যে, ৮০ জন ছাত্র পিছু একজন শিক্ষক থাকবেন। এর ফলে একটা ভুল বার্তা বেকার যুবকদের সামনে গিয়ে পৌছেছে। তার মনে করছে যে, এর ফলে এমপ্লয়মেন্ট এর যে সুযোগ ছিল, সেটাকে শিক্ষা দপ্তরের মাধ্যমে সঙ্কুচিত করা হচ্ছে এবং শিক্ষা দেওয়ার ক্ষেত্রে দেখা যেতে পারে যে, ৮০ জন ছেলেকে কোনও সময়ই একজন শিক্ষক সঠিকভাবে শিক্ষা দিতে পারবেন না।

[3-20 – 3-30 p.m.]

৮০টা ছেলে পিছু একজন করে শিক্ষক। একজন শিক্ষকের পক্ষে ৮০টা ছেলেকে শিক্ষা দেওয়া সম্ভব নয়। এই রেশিওটা কমাতে হবে। তাহলে ৪০টা ছেলে সেটাকে ৬০ করা হোক, একেবারে দ্বিগুণ করে দেওয়া হল কেন, কি কারণ ছিল। এটা আমি বুঝতে পারছি না। আপনি এটাকে সহানুভূতির সঙ্গে বিবেচনা করে দেখবেন। স্কুল স্থাপন করার কথা বলা হয়েছে। প্রাইমারি স্কুল, হায়ার সেকেন্ডারি স্কুল, সেকেন্ডারি স্কুল, মাদ্রাসা স্থাপনের কথা বলা হয়েছে। এই স্কুল স্থাপনের ক্ষেত্রে আমরা দেখতে পাই যে যেখানে স্কুল এর প্রয়োজন নেই সেখানে স্কুল স্থাপিত হয়ে যাচ্ছে। আমি আপনাকে সুনির্দিষ্ট ভাবে কিছু দৃষ্টান্ত তুলে ধরতে চাই। আমার বিধানসভা কেন্দ্র সেখানে দুটো স্কুল আছে—বিদ্যারণপুরে একটা জুনিয়র হাই স্কুল যেখানে ৪০টার বেশি ছাত্র নেই, আবার পাশাপাশি শকুন্তলা স্কুল সেখানে ২০০র বেশি ছাত্র সংখ্যা আছে। স্কুল স্থাপন করার ক্ষেত্রে আমাদের একটা কথা ভাবতে হবে। ভৌগোলিক অবস্থান, ন্যূনতম চাহিদা এগুলোর দিকে লক্ষ্য রাখতে হবে। স্কুল সার্ভিস কমিশন স্থাপন করা হবে। এটা ব্যাপক এরিয়ার ব্যাপার। এক জেলার লোক অন্য জেলায় গিয়ে সেখানে চাকরি করবে সেখানে যদি যাতায়াতের ব্যবস্থা না থাকে, মানুষের যে ন্যূনতম চাহিদা সেটা যদি না থাকে তাহলে সেই শিক্ষক মন দিয়ে তো চাকরি করতে পারবে না। সেটা একটা সমস্যা হয়ে যাবে। এগুলোর উপর যথাসম্ভব গুরুত্ব দিতে হবে। তাহলে দেখা যাবে যে অনেক স্কুল হয়ে যাবে কিন্তু আসল সমস্যা মিটবে না। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এবিষয়ে আপনি নজর দেবেন। আমাদের বাজেটকে সমর্থন করে আপনাদের কাট মোশনকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Shanta Chettri :** Honourable Deputy Speaker, Sir, the Education Budget 1998-99 presented in this august House makes a mockery of all hopes and aspirations of the people of the area under the jurisdiction of Darjeeling Gorkha Hill Council. The following comments of mine will convince everybody of the veracity of my statement.

Sir, children spend their formative years in primary school. The Government which does not exhibit sincerity in its efforts to make available elementary education to all will produce nothing else but problem-children. I think the Government exactly wants this to happen in Darjeeling. My thinking so has been turned into convictioon by the Government's silence on our repeated requests for granting sanction for the filling up of posts of teachers for newly set up schools and additional teachers of existing schools. May I know from the honourable Minister what kind of problems is holding up sanction? In this respect I have another point to mention. Teachers-students ratio has been raised from 1:40 to 1:80. this also will not at all be condusive to the growth of individuality; it will only infect children's mind with psychological maladies. They will feel lonely in a vast and strange crowd. In this connection may I offer a suggéstion. In stead of one, appoint two teachers and divide the salary one teacher receives between the two equally.

This is how the former Soviet Russia tried to solve its employment problem.

Mr. Speaker, Sir, regarding Basic Minimum Service no Child Education Service exists in the hills though the present budget speaks of setting up of one thousand centres through out the State to be implemented through Panchayet Samities and Zilla Parishads. Is the Hon'ble Minister suffering from the illusion that a child in the hills becomes an adult within a few days after his/her birth? We need more new primary schools, and more space in the existing ones. But the Government has so far turned a deaf ear to our request for construction of new building

and additional class rooms.

Now, I have something to complain about the incentive scheme. I call it a disincentive scheme for the S.C., S.T. and girl students in the hills. The dress supplied in not suitable for the cold climate. I had brought this matter to the notice of the Hon'ble Minister in the last year but as yet I have heard nothing in this connection. What is in the Government's mind only God knows—I being a non-Marxist, believe in God.

Sir, the Darjeeling Gorkha Hill Council has requested the Government to permit it to print three text-books. These books, if published, will fully cater the needs felt by the hill students. I am sure the Government will respond positively. Sir, the recommendations of the 10th Finance Commission are extremely shocking. The commission has taken into consideration only the case of students of the plains. Hill students are also human and they also need sufficient number of class rooms, water to drink and toilset. Words failed me to describe the parochial attitude of the eminent persons constituting the commission. I can only say this kind of attitude verges on communalism. About the exclusion of the hill, I had a discussion with Dr. Asim Kumar Dasgupta, Hon'ble Finance Minister. I have as yet no idea about the result of the discussion. Only silence greets me.

Mr. Speaker, Sir, my next item is concerned with the deplorable condition of Dowhil School for Girls and Victoria School for Boys, both are in Kurseong. They are 119 years old and the ICSC schools have only one Metron each. As per the rule, there should have been five for each school. The Gymnasium is in dire need for thorough repair; staff quarters are suffering due to lack of proper maintenance; school hospital exists only in name, no nurses, no doctor to man it. In case a student falls ill, there is no van to take him or her to the sadar hospital. I request the Hon'ble Minister to give a thought to the schools which deserve to be listed as heritage buildings.

Regarding School Service Commission, the Council had made representations to the government for setting up a regional commission in Darjeelling. Inspite of its assurance, no Bill has yet been brought, The assurance was given more than a year ago. Under the Programmes for Mass Education Rs. 42 lakhs had been allotted to hill areas of Darjeeling for the year 1997-98. However, out of the sum, only Rs. 13 lakhs were received by the Council. For the year 1998-99 a provision of the same amount has been made for the purpose. The Council requested the government to release last year's balance amount of Rs. 29 lakhs along with the current year's Rs. 42 lakhs at the earliest so that the pace of the total literacy movement can be accelerated.

Regarding technical education also, the Council has its grievances. In the Kurseong Poltechnic, 60% of seats have been reserved for the local boys and girls and 40% for the plains.

But the picture is quite different in the case of Siliguri Polytechnique. May I know what prevents the Government from following the same policy of 60 (sixty) and 40 (forty) per cent? In kurseong Sub-division, there is an industrial training institute located at Tung. Due to non-receipt of Fund for a considerable period, it is in a bad shape. Moreover, the proposal to introduce three new trade courses in the Institute has not yet been materialised.

Community polytechnique is a misnomer for the Hill people. This is because in the absence of Zilla Parishad the District Magistrate is the overall in-charge-of the scheme—there is absolutely no people's participation in it. The Hon'ble Minister in charge of Technical Education and Training, will certainly agree with me that a bureaucrat at the helm of affairs is against all democratic norms. Would the Minister think about it?

Mr. Speaker, Sir, I now state my last point, The Netaji Bhavan at Giddha Pahar in Kurseong has historical importance—memories of Netaji Subhas Bose are associated with it. The Government's proposal to convert

it into institute of Himalayan Studies will be a sacrilege.

The importance of history of Netaji played an important role in the freedom struggle. Let us all pay a befitting tribute to him by turning Bhawan into a Museum,—Netaji Subhas Museum.

Mr. Speaker, Sir, I conclude with the observation that due to the narrow and selfish political outlook of the Government mental and psychological gulf is widening between the Southern and Northern parts of the State. This pertains to stormy events extremely hard and difficult to manage.

[3-30 – 3-40 p.m.]

**শ্রী প্রমথনাথ রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি শিক্ষামন্ত্রীর বাজেট ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে কিছু বক্তব্য তুলে ধরছি। আমার বক্তব্য মূলত প্রাথমিক শিক্ষা সম্বন্ধে। মাননীয় কান্তিবাবু আপনার ভাষণে অত্যন্ত পরিচিত এবং প্রাসঙ্গিক একটা বাস্তব অবস্থার উল্লেখ ও স্বীকৃতি নেই। আমি ব্যাপারটা গতবারও আপনাকে বলেছিলাম। এবং আমার বিশ্বাস আপনি সত্যের মুখোমুখী হওয়ার সাহস দেখাতে পারেন নি। আমি প্রাথমিক শিক্ষামন্ত্রী মহাশয়কে ৩।৪টে প্রশ্ন করব। মাননীয় কান্তিবাবু অভিজ্ঞ শিক্ষক, তাই তাঁর মন এবং মননের কাছে আমার এই ৩।৪টি জরুরি প্রশ্ন। আমরা সবাই জানি, আপনাদের সর্বনাশা, ভ্রান্ত শিক্ষানীতির ফলে আজকে পশ্চিমবাংলার সর্বত্র প্রাথমিক স্তরে একটা সমান্তরাল বে-সরকারি শিক্ষা ব্যবস্থা চালু হয়েছে। যার পোশাকি নাম কোথাও নার্সারি, কোথাও বা কে.জি.। এই ব্যবস্থা চালু হওয়ার ফলে সাধারণ প্রাইমারি স্কুলগুলোর কি অবস্থা এবং পাশাপাশি নার্সারি স্কুলগুলো কি অবস্থা হচ্ছে আপনাকে একবার স্মরণ করিয়ে দিতে চাই। আমরা দেখছি সাধারণ প্রাইমারিতে পড়ে ক্লাস ফোরে উন্নীত হওয়ার পরে যে সার্টিফিকেট দেওয়া হয় তা মূল্যহীন, সেই সার্টিফিকেট নিয়ে কোনও ছেলে-মেয়ে পঞ্চম শ্রেণীতে ভর্তি হতে পারে না অ্যাডমিশন টেস্ট ছাড়া। আমরা দেখছি, অ্যাডমিশন টেস্ট দিতে গিয়ে ফর্মাল প্রাইমারি স্কুলের থেকে যারা যাচ্ছে তাদের শতকরা ৮০ জনই ব্যর্থ হচ্ছে। অথচ একই মানের পড়াশোনায় যারা নার্সারি থেকে পড়ে ভর্তি হতে যাচ্ছে তারা শতকরা ৮০ জনই সফল হচ্ছে। এই হচ্ছে আজকে গ্রাম-বাংলার বাস্তব চিত্র। এটা আমাদের কোনও বানানো ব্যাপার নয়। এটা আমার এলাকায় সমীক্ষা করে দেখা হয়েছে। আমি আপনাকেও আহ্বান জানাব এটা দেখার জন্য। এটাই সত্য। এর ফলে প্রাইমারি স্কুলের ছাত্র সংখ্যা অস্বাভাবিক ভাবে কমে যাচ্ছে। যেখানে ছাত্র সংখ্যা ছিল ৪০০ সেখানে ছাত্র সংখ্যা ১০০ থেকে

১৫০ এসে দাঁড়িয়েছে। প্রাইমারি শিক্ষকের সংখ্যা যেখানে ৮ থেকে ১০ জন ছিলেন সেটা বর্তমানে অনেক কমে গেছে। এখন এমন অবস্থা হয়েছে যে, ছাত্র-ছাত্রীরা চতুর্থ শ্রেণী থেকে পাশ করার পরে তারা পঞ্চম শ্রেণীতে ভর্তি হতে পারছে না। এজন্য অনেক গার্জিয়ান যাঁরা সচেতন তাঁরা মাসে ১০০ থেকে ১৫০ টাকা খরচা করে ছেলে-মেয়েদের নার্সারিতে পড়াচ্ছেন। কারণ নার্সারিতে না পড়ালে তারা পঞ্চম শ্রেণীতে ভর্তি হতে পারবে না। এখানে আরেকটা জিনিস দেখছি যে এখানে পরীক্ষা দিলেও পাশ-ফেল নেই। স্কুলগুলোতে ইন্সপেকশন প্রায় বন্ধ। প্রাইমারি শিক্ষকদের কোনও দায়বদ্ধতা নেই। আমার নিজের এলাকায় দেখেছি সেখানে প্রাইমারি স্কুলগুলোতে শিক্ষকরা পালা করে স্কুল করেন। যদি কোনও স্কুলে ৫ জন শিক্ষক থাকেন তাহলে প্রতিদিন ১-২ জন করে শিক্ষক স্কুলে আসেন। অথচ আমরা জানি, এই প্রাইমারি শিক্ষকরা মাসে ৩ থেকে ৪ হাজার টাকা করে মাইনে পান। কিন্তু নার্সারি স্কুলগুলোতে যে সব শিক্ষকরা পড়ান তাঁরা মাসে মাত্র ২০০ থেকে ৫০০ টাকা করে মাইনে পান। কিন্তু তাঁরা খুব ভাল করে, যত্ন সহকারে, নিষ্ঠা সহকারে ছাত্র-ছাত্রীদের পড়ান। গত ২৫ তারিখে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে সব মেধাবী ছাত্র-ছাত্রীদের পুরষ্কৃত করেছেন আপনি দয়া করে খোঁজ খবর নিয়ে দেখবেন যে তারা কোনও ফর্মাল প্রাইমারি এডুকেশন থেকে এসেছে না তারা নার্সারি থেকে এসেছে। আমাদের এই গ্রাম বাংলায় যে সব মেধাবী ছেলে-মেয়ে আছে তারা সকলে নার্সারি থেকে এসেছে। আমার আরেকটা প্রশ্ন গত ১৫ বছর ধরে আপনারা পরীক্ষা তুলে দিয়ে পাশ-ফেল প্রথা তুলে দিলেন। এই পাশ-ফেল প্রথা আপনারা কেন তুলে দিলেন? কারণ প্রতিদ্বন্দ্বিতা, প্রতিযোগিতা, পাশ-ফেল ইত্যাদি না থাকলে স্বাভাবিক ভাবেই ছেলে-মেয়েদের মধ্যে পড়াশোনার ইচ্ছা থাকে না, তাদের মেধার বিকাশ স্তব্ধ হয়ে যাবে, তাদের মেধার বিকাশ অঙ্কুরে বিনষ্ট হয়ে যায়। এখন যারা মাধ্যমিক পরীক্ষায় পাশ করে বেরোচ্ছে তারা ভাল করে তাদের নাম, ঠিকানা পর্যন্ত লিখতে পারছে না। এখন ছাত্র-ছাত্রীরা চতুর্থ শ্রেণী থেকে পাশ করে যখন তারা পঞ্চম শ্রেণীতে ভর্তির পরীক্ষা দিচ্ছে তখন তারা সেই পরীক্ষায় পাশ করতে পারছে না। যদি প্রাইমারি স্তর থেকে পাশ-ফেল প্রথা থাকত তা হলে তারা পঞ্চম শ্রেণীর ভর্তির পরীক্ষায় পাশ করতে পারত। সুতরাং আপনারা আবার প্রাথমিক স্তরে পাশ-ফেল প্রথা চালু করা এবং পরীক্ষা চালু করার ব্যাপারটি ভেবে দেখবেন। কারণ প্রতিযোগিতা ছাড়া সুস্থ্য মানের মনের বিকাশ সম্ভব নয়, মেধার বিকাশ সম্ভব নয়। পাশ-ফেল প্রথা চালু না থাকার ফলে ছাত্র-ছাত্রীরা পঞ্চম শ্রেণীতে ফেল করছে, কেউ কেউ ষষ্ঠ শ্রেণীতে ফেল করছে। এইভাবে ড্রপ-আউটের সংখ্যা দিন দিন বাড়ছে। মাননীয় কান্তিবাবুর কাছে আমার বিনীত আবেদন যে এতদিন ধরে এই যে ব্যাপারগুলো চলছে এগুলো আপনি বন্ধ করুন। কারণ এতে ছাত্র-ছাত্রীদের সর্বনাশ হচ্ছে। আমিও একজন শিক্ষক, আমি শিক্ষকতা করি। আমি নানাভাবে দেখেছি যে, যে ব্যাপারগুলোর কথা আমি বললাম তার মধ্যে বাস্তবতা আছে,

সত্য তা আছে।

[3-40 – 3-50 p.m.]

আপনারা খুব সুকৌশলে শিক্ষা গ্রহণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের মানুষদের দুটি শ্রেণীতে ভাগ করেছেন। যে সমস্ত মানুষদের একটু আর্থিক সঙ্গতি আছে—আমি টাটা বিড়লার কথা বলছি না, যারা নিজেদের দৈনন্দিন খরচ মিটিয়ে আরও কিছু পয়সা খরচ করার মত অবস্থায় আছে তারা তাদের বাচ্চাদের আপনার ফর্মাল প্রাইমারি স্কুলে পাঠাচ্ছে না, সেখাতে পাঠাচ্ছে না। মাসে দেড়শো, দুশো টাকা খরচের ঝুঁকি নিয়ে নার্সারি স্কুলে পড়াচ্ছে। দৈনন্দিন খরচ চালাবার পরে আর যাদের হাতে অতিরিক্ত পয়সা থাকে না, সেই সমস্ত সাধারণ মানুষরা বাধ্য হয়ে তাদের বাচ্চাদের আপনাদের ফর্মাল প্রাইমারি স্কুলে পাঠাচ্ছে। তাহলে কি আমরা ধরে নেব না, প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে খুবই সচেতন ভাবে, সুকৌশলে, চালাকি করে আপনারা রাজ্যের সাধারণ মানুষদের দুটো শ্রেণীতে ভাগ করে দিয়েছেন? একটা শ্রেণী, যাদের কিছু পয়সা আছে তারা তাদের ছেলে-মেয়েকে পয়সা খরচ করে নার্সারি স্কুলে পাঠাচ্ছে। এই সব স্কুলগুলি সম্বন্ধে আমি জানি, এদের মধ্যে এমন কিছু স্কুল আছে যারা প্রতি বছর ২০০ টাকা করে অভিভাবকদের কাছ থেকে অ্যাডমিশন ফি নিচ্ছে। আপনাদের ভ্রান্ত শিক্ষা নীতির ফলেই আজকে এ রাজ্যে দু রকমের শিক্ষা ব্যবস্থা চালু হয়েছে। পশ্চিমবাংলার মানুষদের আজকে এই ব্যবস্থা মাথা পেতে মেনে নিতে হচ্ছে। কারণ প্রতিবাদ করে লাভ হয় না। এর বিরুদ্ধে মিছিল করে কোনও লাভ হয় না। মানুষকে শুধু ধিক্কার জানিয়ে ক্ষান্ত থাকতে হচ্ছে। কান্তিবাবুর কাছে আমার শেষ প্রশ্ন, কোনও মহৎ উদ্দেশ্য চরিতার্থ করার জন্য পশ্চিমবাংলার একটা শ্রেণীর মানুষের ছেলে-মেয়েদের মাত্র চতুর্থ শ্রেণী পর্যন্ত লেখা-পড়া শেখার সুযোগ দিচ্ছেন? তারপর কি আর তাদের পড়াশুনার প্রয়োজন নেই? এ রকম একটা সিদ্ধান্ত আপনারা কেন নিলেন? এবং কেন তা পশ্চিমবঙ্গের অসহায় গরিব মানুষদের ওপর কার্যকর করলেন? এই কথা বলে, এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় জনশিক্ষা দপ্তর, কারিগরি শিক্ষা দপ্তর, বিদ্যালয় শিক্ষা দপ্তর, উচ্চ শিক্ষা দপ্তর এবং গ্রন্থাগার পরিষেবার জন্য ব্যয়-বরাদ্দের যে দাবি উত্থাপিত করা হয়েছে আমি তার সমর্থনে কয়েকটা কথা বলতে চাই। এখানে বাজেট বিতর্কে অংশ নিয়ে বিরোধী দলের মাননীয় সদস্য সৌগত রায় এবং সোহরাব সাহেব যথারীতি বাজেটের বিরোধিতা করে গেলেন। বিরোধী দলের যে মহান দায়িত্ব তাই তাঁরা পালন করে গেলেন। ওঁরা যখন বিরোধী দলে আছেন তখন প্রথা অনুযায়ী ওঁদের বিরোধিতা করতেই হবে, সে বাজেট প্রস্তাবই হোক বা অন্য যে

কোনও প্রস্তাবই হোক। তবে সৌগত বাবুকে ধন্যবাদ, একটা জায়গায় তিনি বামফ্রন্টের সাফল্য দেখতে পেয়েছেন—সেটা হচ্ছে জনশিক্ষা প্রসারের ক্ষেত্রে। বাকি ক্ষেত্রগুলির দিকে তিনি আর গেলেন না। অবশ্য একই সঙ্গে তিনি এই কাজের ক্ষেত্রে সরকারের সঙ্কীর্ণ রাজনৈতিক দৃষ্টিভঙ্গির সমালোচনা করলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যারা আমাদের সমাজে অবহেলিত, উপেক্ষিত এবং শিক্ষালাভের সুযোগ থেকে যারা বঞ্চিত তাদের দিকে দৃষ্টি রেখে, তাদের স্বার্থে কোনও কর্মসূচি গ্রহণ করলে সেটা যদি সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গির পরিচয় হয় তাহলে আমরা তার জন্য নিশ্চয়ই দোষী। এবং আমরা সে কাজ করে যাব। আজকে এটা অস্বীকার করার উপায় নেই যে, নিরক্ষরতা দূরীকরণ কর্মসুচির ফলেই প্রাথমিক বিদ্যালয়গুলিতে ছাত্র-ছাত্রীর সংখ্যার চাপ বেড়েছে। এর জন্য আমরা গর্বিত। হ্যাঁ, এতে সমস্যাও সৃষ্টি হয়েছে। একটা সমস্যার সমাধান করতে গিয়ে আর একটা সমস্যার জন্ম হয়ে গেছে। অধিকতর সংখ্যায় ছাত্র-ছাত্রী প্রাথমিক বিদ্যালয়ে আসার জন্য সেখানে স্থানের অভাব দেখা দিয়েছে। বিদ্যালয় গৃহের অভাব দেখা দিয়েছে। শিক্ষকের অভাব দেখা দিয়েছে। সরকার এ বিষয়ে সজাগ আছে এবং তাঁরা যথা সময়ে প্রয়োজনীয় কাজ করবেন, এই বিশ্বাস আমাদের আছে।

আরও যে দুটি ক্ষেত্রের দিকে ওরা গেলেন না তার মধ্যে একটি হচ্ছে গ্রন্থাগার পরিষেবা। গ্রন্থাগার দপ্তর পশ্চিমবঙ্গে গ্রন্থাগার পরিষেবার ক্ষেত্রে এক উল্লেখযোগ্য দৃষ্টান্ত স্থাপন করেছে বিগত কয়েক বছরের মধ্যে। এখানকার প্রত্যন্ত গ্রামাঞ্চলেও আজকে গ্রন্থাগার স্থাপিত হয়েছে এবং সেখানে কর্মচারিরা আছেন। তা ছাড়া বই কেনার জন্য তাদের সরকার থেকে আর্থিক সাহায্যও দেওয়া হচ্ছে। এই গ্রন্থগারগুলি নিরক্ষরতা দূরীকরণের কাজে যথেষ্ট অবদান রেখেছে। তবে বেশ কিছু গ্রন্থাগারে কর্মী নেই, মাননীয় মন্ত্রী মহাশয়কে এ দিকে বিশেষভাবে দৃষ্টি দিতে হবে, তা না হলে সব কিছু থাকলেও সেগুলিকে কাজে লাগানো যাবে না। আর একটি উল্লেখযোগ্য সাফল্য হচ্ছে কারিগরি শিক্ষার ব্যাপারে। বিরোধী দলের মাননীয় সদস্য শুধু ইঞ্জিনিয়ারিং কলেজ নিয়েই বললেন কিন্তু এখানকার আই.টি.আই. গুলি বিভিন্ন জায়গায় যে ভোকেশনাল ট্রেনিং-এর ব্যবস্থা করেছে তার ফলে বেশ কিছু গ্রামীণ বেকার যুবক যুবতী তারা বিভিন্ন ট্রেডে প্রশিক্ষণ নিতে পারছে এবং কারিগরি শিক্ষা দপ্তরের অধীনেই সেগুলি অনুষ্ঠিত হচ্ছে। এখানে ট্রেনিং নিয়ে বেকার যুবক যুবতীরা তাদের রুটিরুজির সংস্থান করতে সক্ষম হচ্ছেন। এ দিকটা বিরোধী দলের মাননীয় সদস্য এড়িয়ে গেলেন। আমরা অবশ্য জানি যে, ওরা এসব দিকে যাবেন না কারণ শুধুমাত্র দোষত্রুটি খোঁজাই হচ্ছে ওদের কাজ। কিন্তু অনেক চেষ্টা করেও সেই দোষত্রুটি ওরা খুঁজে বার করতে পারলেন না। নানান কথা বলেও শিক্ষা ক্ষেত্রে কোয়ালিটি অবনতি হয়েছে সেটা প্রমাণ করতে পারলেন না। শিক্ষা ক্ষেত্রে সমস্যা আছে ঠিকই। বিশেষ করে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যেটা আমি আগেই বলেছিলাম

যে সেখানে একটা করুন অবস্থা দাঁড়িয়েছে। বেশ কয়েক বছর যাবৎ প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক নিয়োগ বন্ধ আছে। প্রতি বছর প্রতি জেলাতে যেসব প্রাথমিক শিক্ষক অবসর নিচ্ছেন তাদের জায়গায় নতুন শিক্ষক নিয়োগ হচ্ছে না বিভিন্ন আদালতের নিষেধাজ্ঞার কারণে এবং অন্যান্য কারণে। এর ফলে আজকে প্রায় এক তৃতীয়াংশ স্কুল সিঙ্গল টিচার স্কুল হয়ে যাচ্ছে। একটি বিদ্যালয়ে একজন মাত্র শিক্ষক এই অবস্থা হয়ে দাঁড়িয়েছে। তিনি না এলে সেই স্কুলটি বন্ধ থাকছে। ১০/১৫ বছর আগে কিছু শিক্ষক নেওয়া হয়েছিল, তারও আগে যাদের শিক্ষকতায় নেওয়া হয়েছিল ফলে মোট যতজন তাদের মধ্যে শতকরা ৮০ জনের বয়স বর্তমানে ৫০-এর উপরে, ফলে সেখানে এফেক্টিভ সার্ভিস পাওয়া যাচ্ছে না। এই সমস্ত কারণে গোটা প্রাথমিক শিক্ষাটা একটা দুর্বল জায়গায় দাঁড়িয়ে আছে। অনেক বছর পেরিয়ে গিয়েছে, কাজেই শুধু ভাবলেই হবে না, আদালতের নিষেধাজ্ঞাগুলি কি করে কাটানো যায় তার জন্য কার্যকর ব্যবস্থা নিতে হবে। তা না হলে প্রাথমিক শিক্ষা ব্যবস্থাটা সম্পূর্ণ ভেঙ্গে পড়বে। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ দিকে চিন্তা করতে বলব। বিরোধী দলের মাননীয় সদস্য অভিযোগ করলেন যে শিক্ষা খাতে প্ল্যান বাজেটে অত্যন্ত কম টাকা ধরা হয়েছে, সিংহ ভাগ টাকাই নন প্ল্যানে শিক্ষকদের বেতন দিতে চলে যাচ্ছে। স্যার, এই সমালোচনা ওদের মুখে মানায় না। ওরা ওদের সময় শিক্ষকদের বেতন দেবার দায়িত্বই নেন নি। তখন অর্ধেক স্কুল চলত বছরে একটা ল্যাম্প গ্রান্টের উপর, শিক্ষকদের অত্যন্ত কম বেতনে তখন চাকরি করতে হত। সেইসব করুন ইতিহাস ওরা আজকে ভুলে গিয়ে সমালোচনা করছেন এই বলে যে শিক্ষা খাতের বেশির ভাগ টাকা চলে যাচ্ছে শিক্ষকদের বেতন দিতে। তারপর ওরা বলেছেন যে বইপত্র সময়মত পৌঁছায় না। ওদের সময় ওরা বই দেবারই দায়িত্ব নেন নি। তখন একটা/দুটো বই দেওয়া হত আর এখন প্রাইমারি লেভেলে ক্লাস ফাইভ পর্যন্ত সমস্ত বই দেওয়া হচ্ছে বিনামূল্যে তারপর মাধ্যমিক বিদ্যালয়ের ক্ষেত্রেও বিশেষ সমস্যা দেখা দিয়েছে। সেখানেও শিক্ষকের সমস্যা আছে। অনেক স্কুলে আমরা জানি যে ৪/৫/৬টি করে শিক্ষকের পদ খালি আছে।

[3-50 – 4-00 p.m.]

গত সেপ্টেম্বর থেকে শিক্ষক নিয়োগ বন্ধ আছে। স্কুল সার্ভিস কমিশন গঠিত হবার পর থেকে, তার আগে থেকে বেশ কিছু স্কুলে ভ্যাকান্সি ছিল, তারা নির্দিষ্ট সময়ের মধ্যে শিক্ষক নিতে পারেন নি। ফলে কিছু শূন্য পদ থেকে গেছে। উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে এক একটা বিষয়ে একজন শিক্ষক ছিল। সেই শিক্ষক পদগুলি মাসের পর মাস শূণ্য আছে। এই অবস্থায় স্কুলে পঠন-পাঠন চলছে। কাজেই এগুলি তাড়াতাড়ি পূরণ করা দরকার আছে। অতিরিক্ত শিক্ষক পদ প্রায় ১০ বছর ধরে মঞ্জুর হয়নি। ছাত্র বাড়ছে, শ্রেণী বাড়ছে, কিন্তু নূতন শিক্ষক নেওয়া হচ্ছে না। এর ফলে সমস্যা হচ্ছে।

যে সব শিক্ষক রয়েছে তাদের উপরে ওয়ার্ক লোড বাড়ছে। এক একজন শিক্ষককে ২৮টি, ৩২টি করে ক্লাশ নিতে হচ্ছে। এই অবস্থার কথা মন্ত্রী মহাশয়কে ভাবতে হবে। আমি বিশেষ করে একটা জিনিস তার কাছে জানতে চাইব। আমরা কাগজে দেখছি শিক্ষক-ছাত্র অনুপাত নাকি ১ঃ৮০ করে দেওয়া হচ্ছে। এটা কতখানি সত্যি সেটা আমি আপনার কাছে জানতে চাচ্ছি? এক একটা ক্লাশের ইউনিট হচ্ছে ৪০। সেই হিসাবে এক একটা ক্লাশ ইউনিট পিছু শিক্ষকদের অনুপাত হচ্ছে ১ঃ১.৮। কিন্তু ১ঃ৮০ রেশিও যে কথা বলা হয়েছে সেটা কতদুর সত্যি সেটা আমি আপনার কাছে জানতে চাই? একটি ক্লাশে যদি ৮০ জন ছাত্র হয় তাহলে যে ঘরগুলিতে তাদের ক্লাশ হত সেগুলি ভেঙ্গে দিতে হবে, কারণ এই ঘরগুলি ৪০ জন ছাত্র যাতে বসতে পারে সেই রকম ভাবে তৈরী হয়েছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের জানাবেন? আর একটি কথা এই প্রসঙ্গে বলতে চাই। শিক্ষকদের অবসর গ্রহণ করার বয়স সম্পর্কে সরকারি একটি সিদ্ধান্ত হয়েছে। যে শিক্ষকরা ৬৫ বছর পর্যন্ত কাজ করার সুযোগ পেতেন তাদের ৬০ বছরে অবসর করতে হচ্ছে। আর এক দিকে সরকারের যে সমস্ত কর্মচারী আছে তারা ৫৮ বছরে অবসর নিতেন, এখন তাদের দুই বছর বাড়িয়ে দিয়ে ৬০ বছর করা হয়েছে। স্বাভাবিকভাবে ইতিপূর্বে শিক্ষক মহাশয় যারা সরকারি কর্মচারিদের মত সমস্ত সুযোগ-সুবিধা পেতেন না, এখন অবসর গ্রহণের পরে তারা সংগতভাবে সেই প্রত্যাশা করতে পারেন। সরকারি কর্মচারিদের যে যে সুবিধা থাকে যেমন—হাউস বিল্ডিং লোন, লিভ এনক্যাশমেন্ট ইত্যাদি সেগুলি শিক্ষক মহাশয়রা পাবেন না কেন? এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি উত্তর আশা করছি। আর একটা কথা হচ্ছে, ছাত্র ভর্তি ব্যাপারে একটা সমস্যা দেখা দিয়েছে। আজকে একটা বিশাল সংখ্যক ছাত্র-ছাত্রী মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ হয়েছে। তার মধ্যে গৌরবের দিক হচ্ছে ৭৫ হাজারের মত ছাত্র-ছাত্রী আজকে প্রথম বিভাগে উত্তীর্ণ হয়েছে। মাধ্যমিকে যারা পাশ করেছে তাদের বেশির ভাগ যারা বিজ্ঞান নিয়ে পড়তে আগ্রহী হবে, বর্তমানে যতগুলি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে, সেখানে বিজ্ঞান পড়াবার যে ব্যবস্থা আছে, সব জায়গায় ছাত্র-ছাত্রীদের বিজ্ঞান শেখানোর জন্য যে সব সুযোগ-সুবিধা থাকা দরকার সেগুলি নেই, লাইব্রেরীর ব্যবস্থা নেই। কাজেই অবিলম্বে এগুলি করা দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এগুলির প্রতি নজর দিতে অনুরোধ করব। সেই সঙ্গে সঙ্গে যথাযথ গুরুত্ব দিয়ে আরও কিছু সংখ্যক মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করার দিকে দৃষ্টি দিতে বলব। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্যসাধন চক্রবর্তী, কান্তি বিশ্বাস, বংশগোপাল চৌধুরি, অঞ্জু কর এবং নিমাই মাল, শিক্ষা দপ্তরের এই ৫ জন মন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন, আমি সেই বাজেটকে বিরোধিতা করে এবং আমাদের দলের

তরফ থেকে যে ছাঁটাই প্রস্তাব দেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষা অনেক সফল হয়েছে বলে মাননীয় সদস্যরা বলেছেন। কিন্তু আমরা যা দেখছি তাতে আজকে শিক্ষা ব্যবস্থা ক্রমশঃ নৈরাজ্যের দিকে এগিয়ে যাচ্ছে এবং নানা সমস্যায় ভুগছে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাদের সামনে দুই জন শিক্ষামন্ত্রী কান্তিবাবু এবং সত্যসাধন বাবু আছেন। একজন প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের শিক্ষামন্ত্রী, আর একজন উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী। শ্রী কান্তি বিশ্বাস, তাঁর প্রতি সারা রাজ্যের ছাত্রসমাজ এবং অভিভাবকদের বিশ্বাস হারিয়ে যাচ্ছে। তাঁর কান্তি বিলীন হচ্ছে। তাঁর পাশে সৌম্যদর্শন উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী বসে রয়েছেন। ঐ দপ্তর নীরব হয়ে যাচ্ছে এবং তার কারণ আমাদের দলের সদস্যরা বলেছেন। আজকে শিক্ষা নিয়ে বেশি কিছু বলতে চাই না। আমি শুধু একথা বলতে চাই, আপনাদের এতদিন পরে স্বীকার করতে হল যে, প্রাথমিকে ইংরাজী শিক্ষা তুলে দেওয়াটা ভুল হয়েছে, অথচ রিভিউ না করে সরাসরি ইংরেজী ইন্ট্রোডিউস করতে পারছেন না। তার জন্য পবিত্র সরকার কমিশন বসিয়েছেন। তিনি রিপোর্ট দিলে পর চালু করবেন বলে বলেছেন। আমার আবেদন, অবিলম্বে যত দ্রুত সম্ভব সেই ব্যবস্থাটা করুন, তা না হলে প্রাথমিক স্তরের লক্ষ লক্ষ ছাত্রছাত্রীর অনাগ্রহের কারণে অভিভাবকরা হতাশাগ্রস্ত হচ্ছেন। আমার বন্ধু কিছুক্ষণ আগে বলেছেন যে, প্রাইমারি স্কুলের পাশেই কিণ্ডারগার্ডেন স্কুল গজিয়ে উঠেছে। আপনার সঙ্গে স্বাস্থ্যমন্ত্রীর মিল আছে। এখানেই মিল যে, তাঁর আমলে যে ধরনের নার্সিং হোম গজিয়ে উঠেছে যারফলে সরকারি হসপিটালে কোনও চিকিৎসা হয় না, নার্সিং হোমে গেলে চিকিৎসা হয়, তেমনি আপনার প্রাইমারি স্কুলগুলি বসে বসে দিন কাটাচ্ছে, কিন্তু তারই পাশে গজিয়ে ওঠা কিণ্ডারগার্ডেন স্কুলগুলিতে পড়াশুনা হচ্ছে। এর প্রতিবিধান করুন, তা নাহলে প্রাইমারি স্কুলের ছাত্র-ছাত্রীরা হতাশাগ্রস্ত হয়ে পড়বে। এবং মানুষ অন্ধকারে ডুবে যাবে। এখনও রাজ্যে ওয়ান টিচার স্কুল চলছে। ঐ ওয়ান টিচার স্কুলের যিনি টিচার তিনি অসুস্থ্য হতে পারেন। তাছাড়া একজন টিচারের ক্ষমতার একটা সীমা আছে, কারণ একজন টিচারকে সেখানে ১০০ জন ছাত্র-ছাত্রীকে পড়াতে হচ্ছে। কাজেই এই প্রহসন কতদিনের মধ্যে দূর করবেন বলবেন। এই ওয়ান টিচার স্কুলগুলিকে কতদিনের মধ্যে ২-৩ টিচার স্কুলে পরিণত করতে পারবেন সেটা আপনাকে বলতে হবে। আর টিচারের সংখ্যা যা রয়েছে সেটাও পর্যাপ্ত নয়। প্রাইমারিতে পাশ-ফেল প্রথা তুলে দিয়ে মূল্যায়ণ প্রথা চালু করেছেন। এই কারণেও প্রাথমিক শিক্ষায় ছাত্রছাত্রীদের অনাগ্রহ দেখা দিয়েছে। তাই আপনাকে এই পাশ-ফেল প্রথা নতুন করে চালু করতে হবে।

এরপর আমি প্রাথমিক শিক্ষকদের সম্পর্কে বলতে চাই। এখনও তাদের ৬০-৬৫র ক্ষেত্রে টালবাহানা করছেন। মাননীয় শিক্ষামন্ত্রী কিছুদিন আগে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে,

কোর্টের রায় বেরুলে এ-ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করবেন। আমি জানিনা , কোর্টের রায় কেন বেরোচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি, যত দ্রুত সম্ভব এই রায় বের করে এনে এই ৬০-৬৫ শিক্ষকদের অনাহারের হাত থেকে মুক্তি দিন। তাঁরা দিনের পর দিন অনাহারে কাটাচ্ছেন। তাঁরা পেনশন পাচ্ছেন না। আজকে তাঁরা রাস্তায় রাস্তায় ঘুরছেন। তাদের জন্য অবিলম্বে পেনশনের ব্যবস্থা করতে হবে। এ-ব্যাপারে আপনি কি করছেন তার জবাব দেবেন। এর আগে যারা প্রভিডেন্ট ফাণ্ড চেয়েছিলেন তাদের মধ্যে অনেকে এখন আবার পেনশন স্কিমে যেতে চাইছেন। আপনার কাছে অনুরোধ, যাঁরা এ-ব্যাপারে নতুন করে আবেদন করেছেন তাদের আবেদনে সাড়া দিয়ে তাদের পেনশনের দিকে নিয়ে যাবেন। আপনার দলের লোকেরা বলেছেন যে, কংগ্রেস আমলে নাকি শিক্ষাক্ষেত্রে কোনও উন্নতি হয়নি। আমি একটি পরিসংখ্যান দিচ্ছি। ১৯৭২-৭৭ সালে রাজ্যে যেখানে প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল ৩৬,৫৫০, ১৯৭৮ সালে সংখ্যাটা দাড়িয়েছিল ৪২,৮৮১। তারপর ১৯৮৭ থেকে ১৯৯৭, দীর্ঘ এই দশ বছরে প্রাইমারি স্কুলের সংখ্যা বেড়েছে মাত্র ১৮টি। পরিসংখ্যান একথাই বলছে। আজকে ৩০ পারসেন্ট হাইস্কুলে ভ্যাকান্সী পড়ে রয়েছে। আজকে শিক্ষক নিয়োগের জন্য স্কুল সার্ভিস কমিশন করেছেন, অথচ জেলায় জেলায় এর হেড কোয়ার্টার হল না। হেড কোয়ার্টার তৈরি করা হল তিন-চারটি জেলাকে নিয়ে।

[4-00 – 4-10 p.m.]

বর্ধমানের হেড কোয়াটার হয়েছে হাওড়ায়। অনেকে অ্যাপ্লিকেশান দিয়েছে, আপনি জানেন অনেকে তারা ইনটারভিউ লেটার পেল না, কোনও চিঠি পেল না যে কবে পরীক্ষা হল। কবে পরীক্ষা হবে জানার জন্য অনেকে বর্ধমান ইউনিভারসিটিতে গিয়েছিল, সেখানে এস. এফ. আই-এর ছেলেরা চেয়ার টেবিল নিয়ে বসে আছে, তারা লিখে দিচ্ছে যে এই এই জায়গায় ইনটারভিউ হবে। এটা আপনার ব্যর্থতা নাকি আপনার দপ্তরের ব্যর্থতা নাকি অন্য কোন চক্রান্ত আছে? দয়া করে জবাবি ভাষণে এটা বলবেন। একটার পর একটা স্কুলে লাইব্রেরিয়ান নেই পলিটিক্যাল সায়েন্সের টিচার নেই। তারা বার বার আবেদন করছে কিন্তু কোনও সাড়া পাচ্ছে না। আমি এই সমস্ত প্রশ্নের জবাব আপনার কাছ থেকে পেতে চাই। প্রাথমিক স্তরে শিক্ষার ক্ষেত্রে কান্তি ফিরিয়ে আনতে না পারলে উচ্চ শিক্ষা ব্যর্থ হয়ে যাবে। অশোক মিত্র কমিশন নিয়ে বামফ্রন্ট সরকারের অনেক সদস্য নানা কথা বলেন। অশোক মিত্র কমিশন উচ্চ শিক্ষার সমালোচনা করতে গিয়ে একটা জায়গায় বলেছিলেন দুটি বিষয়ের উপর নজর দিতে। তার একটা হল প্রফেসারদের প্রাইভেট টিউশান বন্ধ করতে হবে অধ্যাপকদের প্রাইভেট টিউশান বন্ধ করতে হবে। কেন বন্ধ করতে হবে তার কারণ হিসাবে বলেছিলেন যে একজনের থেকে যেখানে ১২ শত টাকা মাইনে পান সেখানে কলেজে এসে পড়ানোর কোনও মানসিকতা খুঁজে পাবেন

না। এটা আমার কথা নয়, অশোক মিত্র কমিশনের কথা। আর একটা কথা যেটা তিনি বলেছিলেন তা হল এই সব টিউটরিয়াল থেকে কোশ্চেন পেপার লিক হয়। শুধু তাই নয় অশোক মিত্র কমিশন বলেছিলেন যে নাম্বার বাড়ানোর ক্ষেত্রে এই সমস্ত অধ্যাপকদের হাত থাকে। এই সমস্ত ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন জবাব দেবার সময় বলবেন। প্রাইভেট টিউশন বন্ধ করেছেন কিনা এবং কোশ্চেন লিকের কোনও ঘটনা ঘটে থাকলে কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন। রিসার্চ স্কলারের ক্ষেত্রে পোষ্ট গ্রাজুয়েট ডিগ্রির ক্ষেত্রে ছাত্র-ছাত্রিরা এই সমস্ত সুযোগ নিচ্ছে যাদের অর্থ আছে অথবা যারা আপনাদের দলের সদস্য তারা মুক্তি পেয়ে যাচ্ছে এই ব্যবস্থা থাকার জন্য। আর একটা বিষয় হল এমন অনেক পাবলিশার আছে যারা নোট বুক ছাপতে ব্যস্ত টেক্স বুক ছাপতে ব্যস্ত নয়। দুটি বই আমার কাছে আছে, এই দুটি বই-এর একটা হচ্ছে ক্লাস নাইনের ইংরাজী টেক্স বুক আর একটা হচ্ছে টু ইন ওয়ান কোশ্চেন অ্যাণ্ড এনসার। আমি এই বই দুটি আমার বক্তব্য রাখার পর আপনার কাছে পেশ করব। এই ক্লাস নাইনের টেক্স বুকে আছে, বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশানের প্রেসিডেন্ট বলছে, এই বই শুধু কপি রাইট করা নয় এর কোনও অংশ কেউ ছাপতে পারবে না। দূর্নীতিতে ভরে গেছে আপনার দপ্তরে। এই টু ইন ওয়ানে টেক্স বুকে ছাপা আছে। এই ওয়ারনিং দেওয়ার পরেও একই কথা একই গল্প সেখানে ছাপা হয়েছে। বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশনে অর্ডারের পরেও এটা বন্ধ হয় নি। আপনার দপ্তরের চোখের সামনে দুটি জিনিস একই সঙ্গে চলছে। এর মধ্যে কোন দূর্নীতি নেই বলবেন? এই ব্যাপারে কোনও আমলা জড়িয়ে আছে সেটা কি তদন্ত করবেন? বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশন বলছে এই বই ছাপতে পারবে না, নোট বুক কোনও পাবলিসার ছাপতে পারবে না অথচ এই বই ছাপানো হয়ে যাচ্ছে। আমি তাই বলতে চাই এই দূর্নীতির তদন্ত করার ব্যবস্থা করতে হবে। ছাত্র ভর্তির সমস্যা চূড়ান্ত জায়গায় পৌঁছে গেছে। এতো ছাত্রকে পাস করানো ব্যবস্থা কি কারণে করা হয় আমি জানিনা। এখানে কুমকুম চক্রবর্তী ৬৯ শতাংশ পাশ করাকে গর্বের ব্যাপার বলেছেন। এটা কি প্রাইমারি স্কুলের মত পাশ ফেল প্রথা তুলে দিতে চাইছেন? আমি চাই ভাল ভাল ছাত্র ভাল পাশ করুক। কিন্তু তারা কোথায় যাবে? চার ক্লাস থেকে ফাইভে ছাত্ররা যেতে পারছে না, ক্লাস টেন থেকে ইলেভেনে যাওয়ার রাস্তা বন্ধ। আজকে ফার্ষ্ট ডিভিশনে পাশ করা ছাত্ররা ভর্তি হতে পারবে না। আপনি ভর্তির ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন সেটা আমাদের জানাবেন। টার্গেট ফর লিটারেসির কথা সৌগতবাবু এখানে বলেছেন। আপনারা বলেছেন যে সফল হয়েছেন। কতখানি সফল হয়েছেন তা বিভিন্ন জেলার ছাত্র দেখলেই বোঝা যায় যে অবস্থাটা কত ভয়াবহ। আমার সময় অল্প। আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা ছাঁটাই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** অনারঅ্যাবল ডেপুটি স্পিকার স্যার, আমি বাজেট প্রসঙ্গে যাওয়ার আগে আমার পাঁশকুড়া এলাকার একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা বলতে চাই। আমি এইমাত্র খবর পেলাম, পাঁশকুড়া থেকে একটি গুরুত্বপূর্ণ ঘটনার উপরে আমি আপনার এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৮ তারিখে ১নং প্লাটফর্মে একটি গুডস ট্রেন উল্টে যায় এবং ৫/৬টি বগি লাইনচ্যুত হয়। আজকে জানলাম যে, বগিগুলিতে ন্যাপথা গ্যাস ছিল। সেই ন্যাপথা গ্যাস বাইরে ছড়িয়ে পড়ছে। স্থানীয় প্রশাসন মানুষকে এক কি.মি. দূরে সরে যাওয়ার জন্য পরামর্শ দিয়েছেন। এই গ্যাসের জন্য মানুষের মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। এই ঘটনার জন্য হাওড়াতে সুবারবান ট্রেন সব বন্ধ হয়ে যাচ্ছে। আমি অনুরোধ করব, এখানে প্রতীমবাবু আছেন, সেখানকার জনসাধারণ যাতে নিরাপদে থাকতে পারেন, তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন।

আমি এবারে বাজেটের আলোচনায় আসছি। মাননীয় মন্ত্রীবর্গ এখানে যে ব্যয়বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের আনা কাটমোশানের বিরোধিতা করছি। আমরা সবাই জানি যে, যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে ক্ষমতা অত্যন্ত কম। আমাদের সাধ আছে, সাধ্য নেই। কিন্তু তা সত্ত্বেও তার মধ্যে আমরা লক্ষ্য করছি, সাধ্যমত রাজ্য সরকার কিছু করার চেষ্টা করছেন। সেজন্য আমি এই বাজেটকে সমর্থন করছি। শিক্ষাটা কেবল বড়লোকের নয়, কেবল মুষ্টিমেয়'র জন্য নয়। শিক্ষা নিয়ে কেউ ব্যবসা করুক সেটা আমরা চাই না। আমরা চাই সকলের জন্য শিক্ষা। এই বিষয়টিকে মনে রেখে বামফ্রন্ট সরকার শিক্ষাকে গ্রহণ করেছেন। সেজন্য আমি তাকে সমর্থন করি। শিক্ষার উদ্দেশ্য হল নিরক্ষরতা মুক্ত করা এবং আর একটা দায়িত্ব হচ্ছে বেকারত্বের কিছুটা কি করে প্রশমিত করা যায়। এই দুটি বিষয়ই এই বাজেটে আছে। আমি সেজন্য এর প্রতি সমর্থন জানাচ্ছি। আমাদের বাজেটে মন্ত্রীবর্গ শুরুতেই কয়েকটি মহৎ উদ্দেশ্যের কথা বলেছেন। এখানে বলা হয়েছে, উচ্চশিক্ষার ক্ষেত্রে দায়িত্ব হল বিভিন্ন যোগ্যতর ব্যক্তিত্ব প্রস্তুত করা। আমি সবিনয়ে বলতে চাই, আমাদের বহু কলেজ আছে, যে কলেজগুলিতে কম্পিউটার সায়েন্সে অনার্স খোলা হয়েছে, জিওগ্রাফিতে অনার্স খোলা হয়েছে। কিন্তু সেখানে একজন শিক্ষকও নেই। এর দ্বারা কি সত্যিই যোগ্যতর ব্যক্তিত্ব গড়ে তোলা যায়, নাকি টিউশনকে উৎসাহ দেওয়া হয়, এটা একটু ভেবে দেখতে অনুরোধ করছি। লাইব্রেরি নেই অথচ লাইব্রেরি সায়েন্সে অনার্স খোলার অনুমোদন দিয়ে দেওয়া হয়েছে। এর দ্বারা কি যোগ্যতর ব্যক্তিত্ব গড়ে তোলা যায়? মানুষের মধ্যে পরিপূর্ণ বিকাশ ঘটাবার জন্য আমরা জানি, শিশুমন থেকেই তার পরিচর্যা হওয়া আবশ্যক। অর্থাৎ শিশু শিক্ষার্থীর কাছ থেকে জানতে হবে তার আগ্রহ কি, তার চাহিদা ও সামর্থ কতখানি এটাকে জানতে হবে। এটা জানতে হলে তো প্রকৃত মূল্যায়ন দরকার। তা করতে হলে কখনই ৮০ জন ছাত্র পিছু একজন শিক্ষক হওয়া

বাঞ্ছনীয় নয়। আমি আবেদন করব, এই বিষয়টি নিয়ে যেন পুনর্বার ভেবে দেখেন যাতে বিষয়টি সংশোধন করা যায়। আমরা জানি যে, গিনিপিগের উপরে অনেক পরীক্ষা নিরিক্ষা হয়। স্বাধীনতার পরে এখানে শিক্ষা সংক্রান্ত অনেকগুলো কমিশন হয়েছে—মুদালিয়ার কমিশন, অশোক মিত্র কমিশন, কোঠারি কমিশন, ভবতোষ দত্ত কমিশন ইত্যাদি নানা কমিশন হয়েছে। গিনিপিগের মত কচিকাঁচাদের নিয়ে, শিশু ও কিশোরদের নিয়ে আমরা পরীক্ষা নিরিক্ষা করছি কেউ বলেছেন টু-ইয়ার্স ডিগ্রি কোর্স মাইনাস ইংরাজি হোক, অপশনাল ইংরাজী থাকুক। কেউ বলেছেন থ্রি-ইয়ার্স ডিগ্রি কোর্স, সঙ্গে ইংরাজি থাকুক।

[4-10 – 4-20 p.m.]

এই যে বারে বারে পরীক্ষা-নিরীক্ষা কচিকাঁচাদের উপরে চালাচ্ছেন এটা বন্ধ করুন এবং থেকে ওদের মুক্ত করুন। আজকে স্বাধীনতার ৫১ বছর পরেও সুনির্দিষ্ট জাতীয় শিক্ষা নীতি প্রণয়ন করতে পারি নি। এই কচিকাঁচাদের যদি আমরা হতাশার অন্ধকার থেকে ফিরিয়ে আনতে না পারি তাহলে ভবিষ্যত প্রজন্ম আমাদের ক্ষমা করবে না। পশ্চিমবঙ্গ সরকার সেই দিক থেকে একটা উদ্যোগ নিক যাতে সারা ভারতবর্ষের জন্য একটা জাতীয় শিক্ষা নীতি প্রণয়ন করা যায়। এর জন্য মন্ত্রী মহোদয়গণ উদ্যোগ নিন এবং এটা দাবি বলুন, আবেদন বলুন আমি করছি। শিক্ষার এই বাইকুলার [illegible] শিক্ষাকে সেদিক থেকে গণমুখী করতে হবে। আমাদের রাজ্য সোসাল ওয়েলফেয়ার স্টেট হিসাবে কাজ করতে হচ্ছে, সেখানে শিক্ষাকে লাভজনক হিসাবে গ্রহণ করা ঠিক নয় এবং সেটা তা থাকতে পারে না, কারণ সেখানে সামাজিক দায়বদ্ধতা এসে পড়ছে। কারখানা বন্ধ হলে তাদেরকে বিভিন্নভাবে ভাতা দিয়ে সাহায্য করা হয়। এরজন্য শত [illegible] কোটি টাকা বরাদ্দ করা হয় [illegible] এই শিক্ষার বাইকেলার প্রসেস-- একদিকে শিক্ষক আর অন্যদিকে শিক্ষার্থী রয়েছে, সেখানে প্রাথমিক শিক্ষকদের ৬০-৬৫ বছরের ব্যাপারে আমি যাচ্ছি না, কিন্তু এই শিক্ষকরা, যারা শিক্ষাদানের মাধ্যমে ছেলে মেয়েদের এগিয়ে নিয়ে যাচ্ছেন তারা আজকে কাজ করে চলেছেন বিনা পয়সায়। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী কি কোনও সিদ্ধান্ত নেবেন না? যারা আজও অবধী কাজ করে চলেছেন বিনা পয়সায়, অর্দ্ধাহারে অনাহারে দীর্ঘদিন যাপন করছেন তাদের ব্যাপারে কোনও ফয়সালা এখন হয় নি। সমাজ কল্যাণমূলক এবং নীতিবাচক দিক থেকেও এই শিক্ষকদের বিষয়টা ভাবার দরকার। অনাহারে, অর্দ্ধাহারে যে সব বৃদ্ধ শিক্ষক এখন কাজ করে চলেছেন, তাদের অন্ন সংস্থানের জন্য ব্যবস্থা নেওয়া দরকার। তারপরে মাধ্যমিকে পাশ করার পরে উচ্চ মাধ্যমিক দিতে গিয়ে শতকরা ৩০ ভাগ ছেলে মেয়ে পাশ করতে পারছে না। সাবজেক্টের কোনও গ্যারিন্টি নেই, সমতা নেই। এক্ষেত্রে সিলেবাসের ভারসাম্য আনা দরকার। তারপরে স্কুটেনির ক্ষেত্রে ২০টাকার থেকে বাড়িয়ে ৩০ টাকা করেছেন।

কিন্তু সেখানে ওই ফি দেওয়া সত্ত্বেও তারা তাদের রিভিউয়ের ফলাফল জানতে পারে না। এই স্কুটেনি চক্রের সঙ্গে প্রশ্নপত্র কেলেঙ্কারীর একটা চক্র যুক্ত আছে। সুতরাং এই স্কুটেনির বিষয়টা একটু নতুন করে ভাবার দরকার। যারা স্কুটেনির জন্য টাকা জমা দিচ্ছে তারা যেন তাদের সদুত্তর পায় সেই দিকটা দেখবেন এই আবেদন রাখছি। তারপরে প্রশ্নপত্র কেলেঙ্কারী আমাদের পশ্চিমবঙ্গে শিক্ষার ইতিহাসে একটা দুঃখজনক ঘটনা। তার আজ পর্যন্ত ফয়সলা হল না। এখন পর্যন্ত চূড়ান্ত দোষী সাব্যস্ত হল না, এই ধরনের কেলেঙ্কারী যাতে আর না ঘটে এটা আপনার আশ্বস্ত করা দরকার। তার রিপোর্ট সাবমিট করা দরকার। বিভিন্ন বিদ্যালয়ের অনুমোদনের ব্যাপারে অনেকেই বললেন যে তার ভৌগলিক সীমানার দরকার, এলাকার চাহিদার দিকে দৃষ্টি দেওয়া দরকার। আমি জানি দুটি বিদ্যালয় আছে যেখানে ৫০ বছর ধরে চালু আছে। গার্লস স্কুল, যেখানে মহিলাদের শিক্ষার ব্যাপারে জোর দিচ্ছি সেখানে গার্লস স্কুল পাঁশকুড়াতে আছে জুনিয়ার হাই স্কুল, সেই স্কুলটিকে আজ পর্যন্ত মাধ্যমিক স্তরে উত্তীর্ণ করা হল না। ওই স্কুলে ১,২৬০ জন ছাত্রী পড়ে অথচ মাধ্যমিক স্তরে রূপান্তরিত করা হল না। গণতান্ত্রিক শিক্ষার দৃষ্টিভঙ্গির মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে শিক্ষা ক্ষেত্রে যে কলঙ্কময় অধ্যায় কংগ্রেস তৈরি করেছিল তার থেকে উদ্ধার করে স্বপ্নের দ্বারে পৌঁছে দিতে চেষ্টা করছে। সেইদিক থেকে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবীপ্রসাদ সরকার** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষামন্ত্রীগণ যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তা প্রথমেই বিরোধিতা করছি এবং আমার ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে বলছি যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ভ্রান্ত শিক্ষা নীতি এই শিক্ষাকে সঙ্কুচিত করেছে। শিক্ষাকে নিয়ে দলবাজি, স্বজন-পোষণ এবং দুর্নীতি এ সমস্ত কিছু মিলে শিক্ষার ক্ষেত্রে এক চরম নৈরাজ্য, প্রশ্নপত্র ফাঁস, প্রশ্ন পত্র কেলেঙ্কারী থেকে শুরু হয়েছে। আজকে গোটা পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থা যে ভাবে বিপর্যস্ত, যে শিক্ষাক্রম পশ্চিমবাংলায় এক সময় দ্বিতীয় স্থান অধিকার করেছিল, বামফ্রন্টের রাজত্বে জন বিরোধী শিক্ষা নীতির দৌলতে আজকে এই পশ্চিমবাংলায় এটা অষ্টাদশ স্থানে নেমে এসেছে। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের কৃতিত্ব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তারা যে ভ্রান্ত ভাষানীতি গ্রহণ করেছেন এটা ঠিক প্রাথমিক স্তরে পাশ ফেল তুলে দেওয়া, ইংরেজরা সাম্রাজ্যবাদিরা এই দেশে ইংরাজি ভাষা নিয়ে এসেছিলেন তাদের স্বার্থে, এই কথা যেমন সত্য, তেমনি এই কথাও সত্য ইংরাজি ভাষার সঞ্চার এর ফলে আমাদের দেশে রেঁনেসা এসেছিল, জাতীয়তাবাদী চিন্তার উন্মেষ ঘটেছিল, তার জন্য লর্ড কার্জন তিনি বলেছিলেন ভারতবর্ষে ইংরাজি চালু করলে সমূহ বিপদ। আমেরিকাতে ইংরাজী চালু করে আমরা যেমন সেই দেশটাকে হারিয়েছি, ভারতবর্ষেও ইংরাজী চালু করলে সেই পরিণতি হবে। তিনি যথার্থই বুঝেছিলেন। আজকে সেই লর্ড কার্জন এর যারা উত্তরসূরী তারা ইংরাজি

নিয়ে যা শুরু করেছে তাদের সেই জনবিরোধী নীতির ফলে আজকে এই রাজ্যে সব দিক থেকে পিছিয়ে পড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারা যে মাতৃভাষা মাতৃদুগ্ধের কথা বলতেন একদিকে রবীন্দ্রনাথকে বিকৃত করছেন, আর এক দিকে সুচতুর ভাবে নিজেদের সন্তান-সন্ততিদের ইংরাজি স্কুলে পড়াচ্ছেন, তাদের এই দ্বিচারিতা জনগণের সামনে তাদের প্রকৃত উদ্দেশ্য কি সেটা প্রকাশ পেয়েছে। তাই বামফ্রন্ট সরকারের এই সর্বনাশা ভাষা নীতি, শিক্ষা নীতি, পাশ-ফেল প্রথা তুলে দেওয়ার বিরুদ্ধে যারা প্রথিতযশা বরেণ্য সাহিত্যিক, শিক্ষাবীদ, ডাঃ সুকুমার সেন থেকে শুরু করে সমস্ত প্রথিতযশা মানুষ তারা পশ্চিমবাংলায় বিগত ২০ বছর ধরে এক ঐতিহাসিক শিক্ষা আন্দোলন গড়ে তুলেছিলেন; সেই শিক্ষা আন্দোলন এর পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার বহু মানুষ, বামপন্থী শিক্ষা নীতির বিরুদ্ধে রায় দিয়েছে। পাশ ফেল প্রথা তুলে দেওয়ার বিপক্ষে রায় দিয়েছে গত ৩রা ফেব্রুয়ারি, ঐতিহাসিক সর্বাত্মক বাংলা বন্ধ করে। সেই বন্ধের জন্য প্রবল জনমতের সরকার, বামপন্থী সরকার তারা মাথা নোয়াতে বাধ্য হল, তারা প্রাথমিক স্তরে ইংরাজি চালু করবেন, এটা স্বীকার করে নিয়ে তারা শঠতা চালিয়ে যাচ্ছে। তারা আবার অহেতুক কাল বিলম্ব ঘটাচ্ছেন। তারা আবার এক সদস্যের পবিত্র সরকার কমিটি নিয়োগ করেছেন, এই কমিটি নাকি স্থির করবে কোন ক্লাস থেকে ইংরাজি পড়ানো হবে। তারা শঠতা করে ওয়ান ম্যান কমিটি নিয়োগ করে সেখানে যাকে বসালেন, গত ২০ বছর ধরে তারা ইংরাজীর বিরুদ্ধে বলে যাচ্ছেন, এইভাবে তারা অহেতুক ডিলে করছেন। ইতিমধ্যে ভ্রান্ত ভাষা নীতির ফলে পশ্চিমবাংলায় সাড়ে ৩ কোটি শিশু সন্তান এর ভবিষ্যৎ নষ্ট হয়েছে। এটাকে আরও প্রলম্বিত করে তার ক্ষতির মাত্রা আরও বৃদ্ধি করা হচ্ছে। তাই জনগণের স্বার্থে, শিক্ষার স্বার্থে, আগামী প্রজন্মের স্বার্থে এই শঠতা বন্ধ করুন, অবিলম্বে জনগণের দাবি মেনে নিয়ে প্রাথমিক স্তরে ইংরাজী পাশ ফেল প্রথা চালু করুন। বামফ্রন্ট সরকার একের পর এক যেভাবে শিক্ষায় সঙ্কোচন নীতি গ্রহণ করছেন তা একটা মারাত্মক পদক্ষেপ, হাজার হাজার শিক্ষকের পদ খালি রয়েছে, সেই সমস্ত শিক্ষকের পদ পূরণ করছেন না। যেখানে ছাত্র শিক্ষকের অনুপাত ছিল ১ঃ৪০, সেখানে এখন ছাত্র শিক্ষকের অনুপাত করা হয়েছে ১ঃ৮০। এর ফলে একটা মারাত্মক অবস্থা শিক্ষা ক্ষেত্রে সৃষ্টি হবে। শিক্ষা প্রতিষ্ঠানগুলি একের পর এক হরিঘোষের গোয়াল হবে। তারা শিক্ষাকে ডকে তুলে দিতে চাইছে। স্যার, তাদের সন্তান-সন্ততিদের ইংলিশ মিডিয়াম স্কুলে পড়াবেন, সেখানে নিয়মিত পরীক্ষা হবে, ইংরাজি পড়ানো হবে, তাদের ছেলেদের ভবিষ্যৎ নষ্ট হবেনা।

[4-20 – 4-30 p.m.]

তাদের ভবিষ্যত ক্ষতিগ্রস্ত হবেনা, কিন্তু নিম্নবিত্ত, মধ্যবিত্ত সাধারণ মানুষের ছেলে-মেয়েরা তারা যাতে মানুষ হতে না পারে তার জন্য বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় এই

শিক্ষানীতি চালু করতে চাইছে এবং পশ্চিমবাংলাকে সব দিক থেকে পিছিয়ে দিতে চাইছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তারা অনেক কথা বলছেন, তারা আজকে বুক ডে চালু করছেন, আজকে বিনা পয়সায় প্রাথমিক স্তরে যে বই দেওয়ার কথা, শিক্ষাপ্রতিষ্ঠানগুলোতে দু মাস হল পড়াশোনা চালু হয়েছে এখন পর্যন্ত তাদের বই দেওয়া গেল না। ছাত্র-ছাত্রীরা আজকে টিফিন পায়না। কেন্দ্রীয় সরকারের দৌলতে সস্তায় একটা চাল দেওয়ার কথা, কিন্তু পঞ্চায়েত নির্বাচনের পরে তাও বন্ধ করে দেওয়া হয়েছে। আজকে শিক্ষকদের উপরে একটা আঘাত নেমে এসেছে, আজকে হাজার হাজার শিক্ষক তারা পেনশান পাচ্ছেন না। আজকে বামফ্রন্ট সরকারের শিক্ষা স্বার্থ বিরোধী সর্বনাশা নীতির ফলে বহু শিক্ষক আজকে পেনশন না পেয়ে মৃত্যু বরন করছেন, কেউ জুতো সাফ করছেন, কেউ আবার ভিক্ষা করছেন। এই বামফ্রন্ট সরকার নিজেদের শিক্ষক দরদী বলে ঘোষনা করেন, কিন্তু আজকে ৩৫ হাজার প্রাথমিক শিক্ষক আছেন-যারা ষাটোর্দ্ধ তারা আজকে ছাব্বিশ মাস ধরে বেতন পাচ্ছেন না। কোনও সরকারি আদেশ নেই, বে-আইনীভাবে আজকে এই ৩৫ হাজার শিক্ষকের বেতন ছাব্বিশ মাস ধরে আটকে রাখা হয়েছে। এইভাবে আজকে তারা শিক্ষক স্বার্থ বিরোধী পদগুলো নিয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষার নামে পশ্চিমবাংলায় চরম দলবাজী চলছে এবং দুর্নীতি চলছে। আজও পর্যন্ত প্রাথমিক শিক্ষা বোর্ড এবং জেলা কাউন্সিলে নির্বাচিত প্রতিনিধি পাঠানোর ব্যবস্থা হল না। সকল দলের প্রতিনিধি সেখানে নেই, কেবলমাত্র সি. পি. এমের লোকেদের এই এড-হক বডির মধ্যে রেখে চূড়ান্ত দলবাজি করে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্কুল সার্ভিস কমিশনের কথা তারা ঘোষনা করেছেন, আজকে ৩৫ হাজার প্রাথমিক শিক্ষকের পদ শূণ্য হয়ে আছে। আজকে কেন্দ্রীয় সরকার যখন তার কর্মচারিদের এবং আধা-সরকারি কর্মচারিদের চাকরির বয়স ৫৮ থেকে দু বছর বাড়িয়ে ষাট করল, তখন শিক্ষকদের বয়স ষাট থেকে বাড়িয়ে ৬২ করা হলনা কেন? আমরা দাবি করছি এর সঙ্গে সমতা রেখে শিক্ষকদের অবসরের বয়স বাড়ানো হোক।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীগণ যে ব্যয়-বরাদ্দ এই হাউসে পেশ করেছেন তাকে আমি পূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই মানব সম্পদের পূর্ণ বিকাশই হল শিক্ষার কল্যাণ। শিক্ষা মানুষের পরিপূর্ণতা আনে, আমরা জানি নাহি জ্ঞানেন সদৃশং পবিত্রং মিহ বিদ্যতে, শিক্ষার মত পবিত্র বস্তু আর হতে পারেনা। আমরা প্রত্যহ স্নান করি আমাদের দেহের মলিনতা দূর হয়, আমাদের মনের সমস্ত কালিমা দূর হয়। তমসো মা জ্যোতির্গময়, অন্ধকার থেকে আলোর দিকে উত্তরন ঘটেছে। প্রায়ই এই হাউসে মাননীয় সদস্যরা

বলেন শুনতে পাই,—আরও স্কুল চাই, আরও কলেজ চাই, ইঞ্জিনিয়ারিং কলেজ চাই, কারিগরি বিদ্যার প্রসার চাই। এইগুলোর মানে একটাই—আমরা সবাই চাইছি। মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিকের ফল বেরোনোর পর ছাত্র-ছাত্রীদের ভর্তির সমস্যা হয়। অর্থাৎ, প্রাথমিক থকে আরম্ভ করে একেবারে উচ্চ শিক্ষার ধাপ পর্যন্ত আমরা দেখতে পাচ্ছি ছেলেমেয়েরা আরও বেশি সংখ্যায় পড়তে চাইছে। এটাই তো আমাদের জয়। এই স্কুল-কলেজের প্রতি বেশি নজর দিতে হবে। ওদের সময় তো চাইত না, এখন চাইছে।-এতে আমাদের দোষ বা অপরাধ কোথায়?

আর একটি বিষয় বলি, আমাদের স্কুল-কলেজের শিক্ষকরা প্রাইভেট টিউশনি করার ফলে যথাসময়ে স্কুল-কলেজে আসেন না। বাড়িতে বাড়িতে ব্যবসার চেষ্টা করেন। যেমন আইন করেছেন ডাক্তারদের ক্ষেত্রে, তেমনি আইন করে মাস্টারদের প্রাইভেট টিউশন বন্ধ করুন, তাহলে শিক্ষার মান আরও উন্নত হবে। সঙ্গে সঙ্গে যেসব প্রাচীন সংস্কৃত টোল বা চতুষ্পাটি আছে, সেইগুলোকে সেন্ট্রালাইজ করে আরও বড় প্রতিষ্ঠান করুন, শিক্ষক নিয়োগ করুন এবং টোল-চতুষ্পাটির অধ্যাপকদের যে ডিয়ারনেস দেন, তার সঙ্গে তাদের মাইনের ব্যবস্থা করুন। মাদ্রাসা স্কুলগুলোর প্রতিও আপনারা একটু নজর দিন।

অনেকে বললেন পেনশনের কথা। আমরা দেখছি পেনশনের ব্যবস্থার সহজ সরলীকরণ হয়েছে এবং এর ফলে পেনশন পাওয়ার ক্ষেত্রে অনেক সুবিধা হয়েছে। মন্ত্রী মহাশয় আমাদের আশ্বস্তও করেছেন-এর পর রিটায়ারমেন্টের সঙ্গে সঙ্গে পেনশন পাবেন, তাতে কোনও অসুবিধা হবে না। কাগজ-কলমের কাজ যাতে এক বছরের মধ্যে হয়, সেদিকে নজর দিতে হবে।

সঙ্গে সঙ্গে আর একটি বিষয়ও দেখতে হবে- বাৎসরিক পরীক্ষার সময়টা—যেটা পূর্বে ছিল—অর্থাৎ শীতে, ডিসেম্বরে, সেটা চালু করতে পারেন কিনা দেখবেন, তাহলে অনেক ভাল হয়।

সবশেষে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় শিক্ষামন্ত্রীরা যে বাজেট এখানে উপস্থিত করেছেন, তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে আনা কাট মোশানের সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই।

স্যার, আজকে এই অধিবেশনে শিক্ষা প্রসঙ্গে বলতে গিয়ে প্রথমেই মনে পড়ছে বামফ্রন্ট সরকারের মন্ত্রী সভায় শিক্ষা মন্ত্রীদের পদ বেড়েছে, কিন্তু শিক্ষা বাড়েনি। শিক্ষার মানে উন্নতি হয়নি। শিক্ষা কেন্দ্রগুলি সি. পি. এম. এর ক্যাডারদের রাজনৈতিক আখড়ায় পরিণত হয়েছে। শিক্ষাক্ষেত্রে চরম নৈরাশ্য দেখা দিয়েছে—এটা আমার কথা

নয়, বিভিন্ন পত্রিকায় তার দৃষ্টান্ত আছে। বিভিন্ন সংবাদপত্রে তা প্রকাশ হয়েছে। উচ্চশিক্ষা, বিধিবদ্ধ-শিক্ষাকেন্দ্রের কথা আমি বাদই দিলাম, কেবলমাত্র প্রাথমিক শিক্ষার কয়েকটি দৃষ্টান্ত তুলে দিয়ে বামফ্রন্ট সরকারের ভ্রান্ত শিক্ষানীতির আমি প্রমাণ দিয়ে দেব এই বিধানসভায়,

বামফ্রন্টের এই ভ্রান্ত শিক্ষা নীতির ফলে সংগঠিত স্কুলগুলিকে অনুমতি না দিয়ে সরকারি বকলমে সি. পি. এম.-এর ক্যাডার বাহিনী শিক্ষাকে রাজনীতির পন্য করে আদালতের দরবারে গেছে এবং কেস করে এই সংগঠিত স্কুলে সরকারি পয়সার অপচয় করছে।

[4-30 – 4-40 p.m.]

মন্ত্রী মহাশয়, এই সরকারি পয়সার অপচয় করার কোনও অধিকার আপনার নেই। আপনি এই বাজেটে বলেছেন যে, ৭ হাজার ২৪০ টি প্রাথমিক বিদ্যালয় স্থাপন করবেন এবং ৫-৯ বছরের শিশুকে প্রাথমিক বিদ্যালয়ে পড়ার সুযোগ দেওয়া হবে। ১৯৯৭-৯৮ সালের শিক্ষা বাজেটে আপনি বলেছিলেন যে, ৫ হাজার স্কুল আমরা করেছি এবং আরও ১ হাজার স্কুল আমরা করব। এই স্কুলগুলির অস্তিত্ব কোথায়? নাকি সেই স্কুলের নাম করে কিছু ক্যাডার পুষছেন। পশ্চিমবাংলার সি. পি. এম. পার্টির ক্যাডারদের পেট ভরাচ্ছেন? এই স্কুল তো আপনার জীবদ্দশায় করতে পারবেন না। নতুন শিক্ষক নিয়োগ হল না। আজকে আপনিই বলুন—শিক্ষকদের অভাবে স্কুলগুলির উঠে যাবার অবস্থা সৃষ্টি হয়েছে। গতবারে কথা দিয়েছিলেন যে আড়াই হাজার শিক্ষক নেবেন। আজও পর্যন্ত শিক্ষক নিয়েছেন? নিতে পারবেন না। শিক্ষক নিয়োগ নিয়েও আপনার দুর্নীতি আছে। আপনি বলেছেন যে, পাঠ্য পুস্তকের জন্য ১৯৯৮-৯৯ সালের আর্থিক বছরের জন্য বরাদ্দ করা হয়েছে। আপনি বলুন তো শিক্ষা বর্ষের মধ্যে স্কুলে বই পৌঁছায়? আপনারা তো অনেক বড় বড় কথা বলেন। ছাত্র অনুপাতে বই পায় না। আবার শিক্ষাবর্ষের মধ্যে বই পৌঁছায় না। আপনারা আবার নানা রকম শ্লোগান দিয়ে থাকেন। এই শ্লোগান সর্বস্য বামফ্রন্টের মন্ত্রীরা ধাপ্পা দিয়ে দিয়ে আজকে ধাপ্পার উপর বসে আছেন। দুর্নীতিগ্রস্ত কতগুলি লোক নিয়ে আপনি স্কুল বোর্ড চালাচ্ছেন। আপনি দুর্নীতির চূড়ায় বসে আছেন। এই হচ্ছে শিক্ষামন্ত্রীর অবস্থা স্যার। শিক্ষাক্ষেত্রে আজ অসহায় অবস্থা। আজও পর্যন্ত স্কুল বোর্ডগুলির নির্বাচন হল না। আপনি ৬০ বছরের যে সমস্ত শিক্ষক, তাঁদের সম্বন্ধে কি করলেন সেটা আপনার জবাবি ভাষণে বলবেন আজকে কাগজে বেরিয়েছে যে, রিটায়ার্ড করার ১৫ দিনের মধ্যে পেনসনের ব্যবস্থা করবেন বলেছেন এবং এটা আপনি আপনার জীবদ্দশায় করতে পারবেন তো? আপনি নির্বাচনের আগে যাদের ইন্টারভিউ নিয়েছেন, তাদের রিক্রুটমেন্ট নিয়েছেন কি? করতে পারেন নি। আপনারা খুঁজছেন আপনার পার্টির

লোক কারা, তাদের অ্যাপয়েন্টমেন্ট দেবেন বলে। স্কুল বোর্ড কমিটি যে আছে, সেখানে একজন বিরোধী এম এল এদের রাখলেন না। যেসব নার্সারী, কে. জি, বেসরকারি স্কুল আছে, সেখানে আপনি ঠিকমত বই পৌঁছে দিতে পারছেন না। আজকে আপনি অবৈতনিক শিক্ষার নামে আপনি রাজনৈতিক খেলা আরম্ভ করেছেন। আপনারা অবৈতনিক শিক্ষার কথা বলেছেন। বলেছেন যে পশ্চিমবঙ্গে অবৈতনিক শিক্ষা দেওয়া হয়, আপনারা শাক দিয়ে মাছ ঢাকেন। আপনার পদত্যাগ করা উচিত। গেম ফি, ল্যাবরেটরি ফি, ইত্যাদি বাড়িয়ে বছরের পর বছর হাই স্কুলের পাঠ্যপুস্তক পাল্টে আপনারা মানুষের উপর অর্থের বোঝা চাপিয়ে দিয়েছেন। অনেক অনেক বড় বড় কথা বলেছেন উৎসাহ সূচক কর্মসূচি ইত্যাদির কথা বলেছেন। সিডিউল কাষ্টদের জন্য, মেয়েদের জন্য জামাকাপড় দেওয়া হচ্ছে ২০ পারসেন্ট। তাদের ২৫ টাকা করে ছিল, ৫০ টাকা করে দিয়েছেন। ফলতা, বজবজ, বিষ্ণুপুরে কোন ছাত্রই নেই সেখানে বরাদ্দকৃত অর্থ কি হচ্ছে, আজকে শিক্ষামন্ত্রী তার উত্তর দেবেন। আজকে ইংলিশ মিডিয়াম স্কুল তৈরি করে শিক্ষাক্ষেত্রে ব্যবধানের সৃষ্টি করছেন। আমাদের আনা কাট মোশনগুলিকে সমর্থন করুন নাহলে পদত্যাগ করুন।

**শ্রী বিদ্যুৎ দাস ঃ** মাননীয় সভাসদ স্যার, আজকে ৯৮-৯৯ সালের পশ্চিমবঙ্গের শিক্ষা খাতে যে বরাদ্দের প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করছি, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। আজকে এই বাজেট উত্থাপন করা হয়েছে, বর্তমান পরিস্থিতিতে একটা নির্দিষ্ট দৃষ্টিভঙ্গি নিয়ে। আজকে আমরা জানি যে বিজ্ঞান এবং প্রযুক্তিতে একটা অভূতপূর্ব অগ্রগতি ঘটেছে। তার ফলে পৃথিবীর বিভিন্ন দেশ আজকে কাছাকাছি এসেছে। আজকে আর্থিক যোগাযোগ ঘনিষ্ঠ হয়েছে। এর ফলে আমাদের মত পিছিয়ে পড়া দেশ যেখানে একটা বিরাট সংখ্যক নিরক্ষর মানুষ বসবাস করে সেই দেশকে একটা চ্যালেঞ্জের মুখোমুখি দাঁড়াতে হবে। সেই চ্যালেঞ্জের মোকাবিলা করার জন্য যে জিনিসের উপর সবচেয়ে বেশি গুরুত্ব দিতে হবে তা হল শিক্ষা। সেই গুরুত্ব দিয়ে একটা রাজ্যসরকারের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যতটা সম্ভব, উন্নয়নের জন্য সেই প্রস্তাব এখানে রাখা হয়েছে। এই চ্যালেঞ্জকে মোকাবিলা করতে গেলে প্রথমেই আমাদের যেটা করতে হবে সেটা হল নিরক্ষর মুক্ত মানব সমাজ, তার জন্য অগ্রাধিকার দেওয়া, সেই অগ্রাধিকার দেওয়া হয়েছে। প্রথম বক্তা আমাদের নিরক্ষরতা অভিযানের সাফল্যের কথা বলেছেন, স্বীকার করেছেন।

[4-40 – 4-50 p.m.]

আমাদের দরকার জ্ঞানের প্রসার ঘটানো, সংস্কৃতির চেতনার মানোন্নয়ন এ ব্যাপারে গ্রন্থাগারের একটা ভূমিকা আছে, সেই ভূমিকা গ্রন্থাগার পরিষেবার ভিতর দিয়ে সম্প্রসারিত

হচ্ছে, এটা বাজেট বিবৃতির ভিতর লক্ষ্য করেছি। আর্থিক উন্নয়ন এবং তার ভিতর দিয়ে বেকার সমস্যা সম্পূর্ণ রূপে না হলেও কিছুটা লাঘব করা যায় তার জন্য কারিগরি ও বৃত্তিগত শিক্ষার উপর জোর দেওয়া হয়েছে। শিক্ষার কয়েকটি বিভাগের সমস্ত স্তরেই শিক্ষার সমন্বয়সাধন এবং মানুষের মানসিকতার ভিত্তিতে মনোবল বাড়ানো এটা সকলের কাছেই সহজলভ্য করে তুলতে হবে। আমাদের বিরোধীপক্ষরা যে ভাবে বক্তব্য রাখলেন তা শুনে মনে হল যে আমাদের দেশে ১৫-২০ শতাংশ সচ্ছল পরিবার, ধনীকশ্রেণী তাদের কথা ভেবেই তারা এখানে বক্তব্য রাখলেন। কিন্তু শিক্ষাতে যদি সত্যি সত্যি অগ্রগতি আনতে হয় তাহলে তার নির্দিষ্ট দৃষ্টিভঙ্গি যা এই বাজেটের মধ্যে দিয়ে প্রকাশ করার চেষ্টা করেছেন সেটা হলে শিক্ষাকে গনমুখী, বিজ্ঞানভিত্তিক এবং সমস্ত প্রকার সাম্প্রদায়িকতা ও সংকীর্ণতা মুক্ত করতে হবে। তার জন্য রাজ্য সরকারের সর্বশক্তি প্রয়োগ করা দরকার এবং কেন্দ্রে যে সরকারই থাকুক না কেন সেই সরকারকে এগিয়ে আসতে হবে। এই দৃষ্টিভঙ্গি সামনে রেখে গত বছরের তুলনায় এ বছর ১৭৭ কোটি ৬৫ লক্ষ ১ হাজার টাকা অতিরিক্ত বরাদ্দ এই প্রস্তাবে রাখা হয়েছে। এখন যদি ৬ থেকে ১৪ বছর বয়সের সকল শিশুকে বাধ্যতামূলক ও মৌলিক শিক্ষার আওতায় আনতে হয় তবে যে বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন তা বর্তমান পরিকাঠামোতে রাজ্য সরকার করতে পারেন না। তার সাধ্যের মতো যতটুকু হবে করার চেষ্টা করছেন। আগামী ৫ বছরে ৭ হাজার ২৪০ টা স্কুল করার প্রস্তাব আছে। জুনিয়র হাইস্কুলের শ্রেণীকক্ষ নির্মান এবং নতুন বিদ্যালয় স্থাপন করতে হবে সেই জন্য পরিকল্পনা খাতে অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। আমাদের বিরোধী পক্ষের বক্তারা বললেন যে প্রাথমিক স্কুলে শিক্ষক পদ সৃষ্টি এবং শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। কেন প্রাথমিক স্কুলের কয়েকটি ওয়ান টীচার হয়ে যাচ্ছে। তাই নতুন যে প্রাথমিক বিদ্যালয় যেগুলি তৈরি হচ্ছে এবং বর্তমানে যে স্কুলগুলি আছে সেখানে গত আর্থিক বছরে ৫ হাজার ২৫০টি শিক্ষক পদ সৃষ্টি করা হয়েছে। কিন্তু কোনও নিয়োগ করা হল না, বাজেট বক্তৃতায় সেটা বলে দেওয়া হয়েছে। একটার পর একটা মামলা চলতে থাকলে কি করে নিয়োগ হতে পারে। এখন একটা মামলার জন্য সারা পশ্চিমবঙ্গ-এর বিদ্যালয়গুলিতে শিক্ষক নিয়োগ বন্ধ আছে। আপনাদের যারা মামলা করেছেন তারা আপনাদের পক্ষে আছেন কি না জানি না, তাদের বুঝিয়ে সুঝিয়ে এই মামলাগুলি করা থেকে বিবৃত করুন তাহলেই যে সমস্ত সমস্যার কথা বলেছেন এখানে, যে শিক্ষক নেই, বিদ্যালয় নেই বলে সেই সমালোচনার উত্তর আপনারা নিজেরাই পেয়ে যাবেন। তা ছাড়া এই ন্যূনতম মৌলিক কর্মসূচী যেটা করা হয়েছে শিশু শিক্ষা কেন্দ্র খেলার তা পঞ্চায়েত সমিতি এবং জিলাপরিষদের মাধ্যমে সেটা কার্যকর করা হবে। এই কেন্দ্রগুলির শিক্ষায়িত্রীরা হবে ৪০ বছরের উর্দ্ধবয়সী মহিলারা। এই বয়স কেন করা হল? ৪০ বয়সের উর্ধে করা হয়েছে তার কারণ হচ্ছে, তারা যাতে শিশুদের মাতৃ স্নেহে যত্ন নিয়ে শেখাতে পারে। অর্থাৎ

মাতৃহৃদয়ের একটা ছোঁয়া যেন শিশুরা তাদের কাছ থেকে পেতে পারে। নতুন গৃহ নির্মাণের জন্য এবং যে সমস্ত বিদ্যালয়ে স্থান সঙ্কুলান হচ্ছে না তাদের অতিরিক্ত শ্রেণীকক্ষ করার জন্য এই বাজেটে অর্থের সংস্থান রাখা হয়েছে। এই সরকারের আগে দিল্লীতে যাঁরা ক্ষমতায় ছিলেন, সেই যুক্ত ফ্রন্ট সরকারের আমলে বিদ্যালয়ের শিশুদের মিডডে মিলের বিষয়ে চিন্তা-ভাবনা করা হয়েছে। আপনারা যখন ওখানে এবং এখানে ক্ষমতায় ছিলেন তখন সকল বাচ্চাকে বিদ্যালয়ে আনতে গেলে যে মিডডে মিলের ব্যবস্থা করা দরকার তা চিন্তা করেন নি। লোকসভায় এই নির্বাচনের আগে সেখানে যুক্ত ফ্রন্ট সরকার ছিল। তাঁরা মিডডে মিলের ব্যবস্থা করেছেন এবং তা করার ক্ষেত্রে যে পরিবহণ খরচ, ইত্যাদি খরচ প্রয়োজন তারও ব্যবস্থা করেছেন। শিক্ষার গুনগত মান উন্নয়নের জন্য শিক্ষা-কর্মী এবং প্রশাসনিকদের নিয়ে কর্মশালা এবং সেমিনার করার ব্যবস্থা হচ্ছে। কাজেই সমস্ত দিকটাতেই নজর দেওয়া হয়েছে। লালবাতি জ্বলে উঠেছে। আমার সময় শেষ হয়েছে। যদিও আরও অনেক কিছু বলার ছিল। যাই হোক, আমি আবার এই ব্যয়-বরাদ্দের দাবি সমর্থন করে, বিরোধীদের আনা কাট-মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, এই রাজ্যের মাননীয় মন্ত্রী মণ্ডলী ১৯৯৮-৯৯ সালের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট-মোশানের সমর্থন করছি। আমি এই বরাদ্দের বিরোধিতা করে বলতে চাই, এই বাজেট হল আন-ইমাজিনেটিভ machanical in response and above all Learns on lesson from prvious experience. এটা আমার মুল কথা। স্যার, এই রাজ্যে শিক্ষার মত একটা গুরুত্বপূর্ণ সংবেদনশীল ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকার ২১ বছর ধরে এক নাগাড়ে যেভাবে সংকীর্ণ রাজনীতির গড্ডালিকা প্রবাহ এবং দুর্নীতির আশ্রয় নিয়েছেন তা এক কথায় নজিরবিহীন এবং সাম্যবাদী রাজনীতির পরিহাস ছাড়া কিছু নয়। শিক্ষার মূল উদ্দেশ্য হল পঠন এবং পাঠন। এই রাজ্যে এই দুটো অবস্থা একেবারে উঠে গেছে। আজকে কি মাননীয় শিক্ষামন্ত্রী অস্বীকার করতে পারবেন স্কুল-কলেজের লেখাপড়াকে পাশ কাটিয়ে টিউশন, কোচিন সেন্টার, মানে বই, ইত্যাদি নিয়ে এমন একটা শিক্ষা ব্যবস্থা করা হয়েছে, সমান্তরাল ব্যবস্থা, যেন সেটাই প্রকৃত শিক্ষা ব্যবস্থা, আসল শিক্ষা ব্যবস্থা উঠে গেছে। প্রসঙ্গত উল্লেখ করতে চাই যে, এই রাজ্যে মাধ্যমিক স্তরে ৯২.৯৫ শতাংশ ছেলে টিউশন পড়ে। আর, উচ্চ-মাধ্যমিক স্তরে ৯৫.১৭ শতাংশ টিউশন পড়ে। এটা অশোক মিত্র কমিশন বলছেন। স্যার, আমাদের এই রাজ্যে ৩২৫-টা ডিগ্রি কলেজ আছে।

এই রাজ্যে ২৫০ এর কম ছাত্র-ছাত্রী আছে ৬৯টা কলেজে। ১৯৯৫-৯৬ সালে এই রাজ্যে ঐ সংখ্যাটা ছিল ৪৯ জন। মাননীয় চেয়ারম্যান স্যার, আশ্চর্য্যের বিষয় গত সপ্তাহে আমার প্রশ্নের জবাবে মন্ত্রী বলেছেন ২০০ এর কম ছাত্র আছে এমন কলেজের সংখ্যা ১৬। সারা ভারতবর্ষের মধ্যে এই রাজ্যের ডেনসিটি অফ পপুলেশন বেশি, সেখানে কেবলমাত্র কলেজে ছাত্র সংখ্যা কমে যাচ্ছে। শুধু তাই নয়, আরও আশ্চর্য্যের বিষয় এই ৬৯টা কলেজের মধ্যে কলকাতায় অবস্থিত ১৫টা কলেজ আছে যেখানে ২৫০ এর কম ছাত্র আছে। হায়ার এডুকেশনের যে গেজেট তার পৃষ্ঠা নম্বর ৭৯তে এই কথার উল্লেখ আছে। শিল্প রুগ্ন হলে কারখানা রুগ্ন হয়। আজ পশ্চিমবঙ্গে আপনারা ২১ বছর একটানা ক্ষমতায় থাকার পর কলেজ গুলোকে রুগ্ন করে বসে আছেন। এইজন্য আপনাদের বলতে চাই যে প্রিভিয়াস অভিজ্ঞতা থেকে আপনারা কোনও শিক্ষা নেন নি। আশির দশকের প্রথমে ভবতোষ দত্ত কমিশন বলেছিলেন কেন কলেজ গুলোতে ছাত্র সংখ্যা কমে যাচ্ছে। পরবর্তীকালে অশোক মিত্র কমিশন বলেছেন সস্তার জনপ্রিয়তার জন্য আজকে কলেজগুলো যেখানে সেখানে তৈরি হয়েছে। আমি একথা বলতে চাই পরিবেশের কথা বিবেচনা না করে এককালের শিক্ষক আদোলনের নেতা এবং পরবর্তীকালে উচ্চশিক্ষা মন্ত্রী হয়ে সংকীর্ণ দলের স্বার্থ চরিতার্থ করার জন্য যেখানে সেখানে কলেজ তৈরি করেছেন। যার জন্য কলেজগুলো রুগ্ন হতে বসেছে। একথা অস্বীকার করার উপায় নেই যে, অনেক কলেজে অধ্যক্ষ নেই, অধ্যাপক নেই। কাঁচরাপাড়া কলেজে ইন্টারভিউয়ের মাধ্যমে প্রিন্সিপাল নিয়োগের ব্যবস্থা হয়। কিন্তু ওখানকার যিনি গভরনিং বডির প্রেসিডেন্ট তিনি এই রাজ্যের সি. পি. এমের অ্যক্স এম. এল. এ.। তিনি ঐ কলেজে প্রিন্সিপাল নিয়োগ বন্ধ করেছেন। মাননীয় শিক্ষামন্ত্রী আপনি আপনার জবাবি ভাষণে আমার এই প্রশ্নের জবাব দেবেন। আমাদের আর্থ-সামাজিক অবস্থার কথা আমি জানতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়, পার ক্যাপিটা বাজেটরি আক্সপেণ্ডিচার অন এডুকেশন, আমাদের রাজ্যের অবস্থা সারা ভারতবর্ষের সঙ্গে তুলনা করলে দেখা যায় কেরালায় ৫৬০, পাঞ্জাবে ৩৮২, গুজরাটে ৩৭৮, অসমে ৩৬৪, তামিলনাড়ুতে ৩৬০, কর্ণাটকে ৩৫৭, মহারাষ্ট্রে ৩৩১, সেখানে পশ্চিমবঙ্গে খরচা হয় ৩১০। এটা অ্যানুয়াল রিপোর্ট, ডিপার্টমেন্ট অফ হায়ার এডুকেশন ইন ১৯৯৬-৯৭, পৃষ্ঠা ৫৭তে উল্লেখ করা আছে। আরেকটা বিষয় আমি উল্লেখ করতে চাই, এই রাজ্যে জনশিক্ষার প্রসার সম্বন্ধে বলা হয়েছে ৭৯.১৩ লক্ষ নব স্বাক্ষরের কাজ হয়েছ্যে এতেই প্রমাণ হয়ে গেল স্বাক্ষরতা আন্দোলনে পশ্চিমবঙ্গের অবস্থা কি এবং কোথায় গিয়ে দাঁড়িয়েছে। গত বছরের যে রিপোর্ট বেরিয়েছে তাতে আছে মালদায় ১ কোটি ১৬ লক্ষ টাকা খরচা করে এই স্বাক্ষরতার কাজ এক দম শেষ হয়ে গেছে। ১ কোটি ১৬ লক্ষ টাকা জলে পড়ে গেছে। সাক্ষরতা মিশনের ডাইরেকটিভ আছে যে, যদি কোন জেলার ৮০% থেকে ৯০% মানুষ সাক্ষর হয় তাহলেই সেই

জেলাকে পূর্ণ সাক্ষর জেলা হিসাবে ঘোষণা করা যাবে। আমি এখানে উল্লেখ করতে চাই, Bankura District was declared fully literate although it achieved 71% against NLM norm of 80-90%. সাক্ষরতা মিশন বলছে ৯০% হতে হবে, হল ৭১%! এখানে একজন সদস্য মেদিনীপুর জেলার কথা বললেন। কিন্তু সেখানে কোনও মূল্যায়ণই হয় নি। মূল্যায়ণ না হয়ে ১ লক্ষ ৪ হাজার লার্ণারকে শো করে বলা হল ওরা সব সাক্ষর হয়ে গেছে। শুনলে আরও অবাক হয়ে যাবেন, Loan of Rs. 10 lakhs was irregularly paid to a Mela having no relevance to literacy programme. মেলা করার জন্য ১০ লক্ষ টাকা, যার কোনও হিসাব নেই! আরও খরচ আছে। পেনসিল কেনার ক্ষেত্রে ১ কোটি টাকার বেশি কেনা হয়ে গেছে। এই হচ্ছে এ রাজ্যের সাক্ষরতার চিত্র। মাননীয়া শিক্ষা মন্ত্রী মহোদয়া অনেক পুরস্কার এনেছেন। আমি তাঁকে চ্যালেঞ্জ করছি—তিনি নৈতিকতা দেখিয়ে প্যারিসে গিয়ে হাত-জোড় করে বলুন,—আমরা ভুল করেছি, আমাদের সরকারের রিপোর্ট ভুল ছিল। আমি এই পুরস্কার ফেরৎ দিয়ে যাচ্ছি। তা যদি করেন তাহলেই বুঝব যে, আপনাদের নৈতিকতা আছে। আমাদের রাজ্যে একজন লাইব্রেরি মন্ত্রী আছেন। আমার ধারনা হুগলি জেলার কোটা থেকে একজনকে মন্ত্রী করতে হবে বলেই তাঁকে মন্ত্রী করা হয়েছে। একজন মাননীয় সদস্য গ্রন্থাগার পরিষেবার কথা বললেন। হ্যাঁ, কোথাও কোথাও গ্রন্থগার কয়েকটা আছে, বিল্ডিং আছে, বেঞ্চ আছে, কিন্তু কোথাও পড়ুয়া নেই। মাননীয় মন্ত্রী নিজে গিয়ে চিত্রটা একবার দেখে আসতে পারেন। ২৪১টা গ্রামীণ গ্রন্থাগারে গ্রন্থাগারিকের পদ শূন্য আছে। এ ক্ষেত্রে এর চেয়ে দুঃখজনক ব্যাপার আর কি হতে পারে? এই-টুকু একটা দপ্তর গ্রন্থাগারিকের পদ পূরণ করতে পারে না। তাহলে আপনারা গোটা রাজ্য কিভাবে চালাবেন! কি ভাবে গ্রন্থাগার চালাবেন? গ্রন্থাগারিক দিতে পারছেন না, সাইকেল পিওনের অ্যাপয়েন্টমেন্ট দিতে পারেন নি। এই হচ্ছে রাজ্যের গ্রন্থগার বিভাগের অবস্থা। ১৯৯৭-৯৮ সালে শিক্ষা খাতে রাজ্যের প্ল্যান বাজেট ছিল ৬৮ কোটি ৮৬ লক্ষ টাকা। দুঃখের বিষয় এর মধ্যে ২৬ কোটি ৬১ লক্ষ ৯২ হাজার টাকা খরচ হয় নি। ফর সেকেন্ডারি এডুকেশন ১৭ কোটি ৫৯ লক্ষ ৩৩ হাজার টাকা খরচ হয় নি। অথচ এ রাজ্যে শিক্ষা দপ্তরে একাধিক মন্ত্রী আছেন এবং তাঁরা প্ল্যান বাজেটের টাকা খরচ করতে পারেন না। তাই আমি একটা প্রস্তাব দিচ্ছি তাঁরা সবাই মন্ত্রীত্ব ছেড়ে দিন—৬জন মন্ত্রী থেকেও যখন শিক্ষা ক্ষেত্রে কোনও কিছুই হচ্ছে না, এমন কি টাকা পর্যন্ত খরচ হচ্ছে না তখন কোনও মন্ত্রী না থাকলেও চলে যাবে। এটাই আমার ধারণা যাঁরা বলছেন এ রাজ্যের শিক্ষা·তর-তর করে এগিয়ে চলেছে তাঁদের জ্ঞাতার্থে আমি ফিফথ অল ইন্ডিয়া সার্ভে অন এডুকেশন থেকে বলছি—তারা বলছে, '৪৪৮৩-টি বিদ্যালয় গৃহের মধ্যে ৮৯৬-টি আংশিক কাঁচা, ২০৬-টি বিদ্যালয় কাঁচা ঘরে চলে, ১২-টা চলে কুঁড়ে ঘরে এবং একটা তাঁবুতে বসে'। এ রাজ্যে ৪৪৮০-টি স্কুলে ৬৬ হাজার ৩৯১-টি শিক্ষকের পদে বর্তমানে শিক্ষকের সংখ্যা

কমে ৪৮ হাজার ৫৫০ জন শিক্ষক আছেন। অর্থাৎ ১৭,৮৪১-টি শিক্ষকের পদ ফাঁকা আছে। এই হচ্ছে অবস্থা! স্কুলের ঘর নেই, শিক্ষক নেই। যে সমস্ত বন্ধুরা বললেন শিক্ষা তর-তর করে এগুচ্ছে তাঁদের আমি এগুলো একটু ভেবে দেখতে বলছি। স্যার, আরও দুঃখজনক, বিপজ্জনক ঘটনা হল—১৬৭ এস.ই.এম., ডেটেড ফিফথ মার্চ, ১৯৯৮ একটা সার্কুলার বেরিয়েছে শিক্ষা দপ্তর থেকে এবং তাতে ছাত্র শিক্ষক অনুপাতের কথা বলা হয়েছে। কত বলা হয়েছে—১ঃ৮০। আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহাশয় অঙ্কের লোক নন, তিনি তাই হিসাবটা ঠিক মত করতে পারেন নি, তিনি সিম্পলি লিটারেচারের লোক। ১৯৭৮ সালে ছাত্র শিক্ষক রেশিও ছিল ১ঃ৪০।

[5-00 – 5-10 p.m.]

এখন ১৯৯৮ সালে এই অনুপাতটা হয়েছে ওয়ান ইজটু এইটটি। মাননীয় মন্ত্রী মহাশয় সরল অনুপাতে অঙ্কটি কষেছেন। আমার মনে হয় উনি অঙ্কটা ভাল বোঝেন না। অঙ্কে ব্যাস্তানুপাত বলে একটা কথা আছে, সেই হিসাবে ১৯৯৮ সালে ২০ বছর পরে যেখানে এটা হওয়া উচিত ছিল ওয়ান ইজটু টোয়েন্টি সেখানে আপনি করলেন ওয়ান ইজটু এইটটি। ভাবতে পারা যায় না শিক্ষা দপ্তর থেকে এই রকম একটা সার্কুলার দেওয়া হতে পারে। সারা ভারতবর্ষের মধ্যে এটা একটা রেকর্ড। ওয়ান ইজটু এইটটি—শিক্ষা দপ্তর থেকে আপনি একটা সার্কুলার পাঠিয়ে দিলেন—আপনি সুস্থ্য তো, আপনার শিক্ষা দপ্তর সুস্থ্য তো আমি অনুরোধ করব, শিক্ষার স্বার্থে, শিক্ষা কর্মীদের স্বার্থে, বাংলার স্বার্থে আপনি এই সার্কুলারটা উইথড্র করে নেবেন। স্যার, আমাদের রাজ্যে পরীক্ষা ব্যবস্থা ঠিকঠাক হয়েছে, পরীক্ষা তাড়াতাড়ি হচ্ছে কিন্তু এই রাজ্যে এমন কোনও পরীক্ষা হয় কি যে পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হয়না? পি. এস. সি'র পরীক্ষার প্রশ্নপত্রও ফাঁস হয়ে গিয়েছে এ রাজ্যে। তার কিন্তু কোন বিচার নেই। ১৯৯৭ সালে মাধ্যমিকের অঙ্কের পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হল। আর একজন মন্ত্রী বললেন যে ভুগোলের প্রশ্নপত্রও ফাঁস হয়েছে এবং তার জন্য গঙ্গোপাধ্যায় কমিশন করলেন কিন্তু তারপর একটা বছর কেটে গেল, আর একটা পরীক্ষাও হয়ে গেল কিন্তু সেই কমিশনের রিপোর্ট বেরুল না। আপনার দলের লোকরাই এইসব কাণ্ড করেছিলেন। কান্তিবাবু, আপনি লিটারেচারের লোক, লিটারেচার লেখেন, আপনি আপনার পার্টির ছেলেদের বলুন যে তারা লেখাপড়া করুক। এইভাবে প্রশ্নপত্র ফাঁস না করে লেখাপড়া করলে তাদেরও উপকার হবে, রাজ্যেরও মঙ্গল হবে। এর পর স্যার, আমি একটি তথ্য দিচ্ছি। অ্যাকর্ডিং টু ফিফথ অল ইণ্ডিয়া এডুকেশন সার্ভে অব এন. সি. ই. আর. টি. এখানে দেখা যাচ্ছে,

80 per cent of the rural population has primary schools within the habitation in West Bengal. It also msans 20% that is 98.7 lakhs rural

people do not have a primary school.

এরাজ্যের ৫ পারসেন্ট প্রাইমারি স্কুলে কোনও বিল্ডিং নেই, ২৮ পারসেন্ট স্কুলে একটি করে রুম, ৩২ পারসেন্ট স্কুলে সিঙ্গল টিচার, ২৯ পারসেন্ট স্কুলে দু জন করে টিচার। স্কুল আছে শিক্ষক নেই, অথবা শিক্ষক আছে স্কুল নেই এর দৃষ্টান্ত একমাত্র পশ্চিমবাংলাতেই পাবেন, আর কোথাও পাবেন না। তারপর আর একটি বিষয় আপনারা রেকর্ড করেছেন সেটাও মন্ত্রী মহাশয়কে বলছি।

This is the only State in India perhaps in the world where teachers go to school day after day, month after month and year after year. But they do not get any salary.

এটা রেকর্ড হয়ে থাক। আপনারা অনেক বিষয় ফার্ষ্ট হন, এ বিষয়েও আপনারা ফার্ষ্ট, এটা একটা রেকর্ড আপনাদের। এ রাজ্যে ৬৯ পারসেন্ট ছাত্র মাধ্যমিকে পাশ করেছে কিন্তু ড্রপ আউটের পরিস্থিতিটা কি দুঃখজনক পরিস্থিতি সেটা একটু বলি। animal Report 1996-97 part (1) Ministry of Human Resource Development. Government of India. Page 26. এতে আমাদের রাজ্যের ড্রপ আউটের হিসাবটা আছে। এই ড্রপ আউটের ব্যাপারে আমি দেখছি আপনারা কেউ সিরিয়াস নন। dropout rates in class 1 to 10 for the year 1995-96 (provisional) in West Bengal. ৭৯.৬২ পারসেন্ট। এই রিপোর্ট তাই বলছে। অর্থাৎ ১০০ জন ক্লাস ওয়ানে ভর্তি হলে ক্লাস টেন পর্যন্ত যাচ্ছে ২০ জন। তাহলে ৬৯ পারসেন্ট কেন, ১০০ পারসেন্ট ছাত্রেরই তো পাশ করা উচিত। এ ক্ষেত্রে অল ইণ্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৬৯.৫৮ পারসেন্ট আর আমাদের অ্যাভারেজ হচ্ছে ৭৯.৬২ পারসেন্ট। তাহলে আমাদের রাজ্যের গোটা শিক্ষা ব্যবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে সেটা একটু চিন্তা করে দেখুন। আমাদের রাজ্যে আপনারা কি কোন সমীক্ষা করে দেখেছেন যে কেন এত ড্রপ আউট? আপনাদের শিক্ষা নীতি কোনও ইস্যুতে আজকে রাজ্যে এই অবস্থায় এসে দাঁড়িয়েছে, আপনি কি তার কোন সমীক্ষা করে দেখেছেন? আমি মাধ্যমিকের ব্যাপারে পরে আসব। এখানে টেকনিক্যাল এডুকেশান মন্ত্রী আছেন। আমাদের মাননীয় সদস্য সৌগতবাবু এই ব্যাপারে অনেক কথা বলেছেন। আপনি এই রাজ্যে নুতন করে ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করার পরিকল্পনা নিয়েছেন। আপনাকে এই ব্যাপারে আমি সমর্থন করছি। কিন্তু আমি যে কথা বলতে চাই, আপনি এই রাজ্যের মানুষের কাছে, আপনার শিক্ষা দপ্তর মানুষের বিশ্বাসযোগ্যতা হারিয়ে ফেলেছে। মানুষ আর বিশ্বাস করেনা যে আপনি সত্যি সত্যি ইঞ্জিনিয়ারিং কলেজ করবেন কিনা। আমি টেকনিক্যাল এডুকেশন মিনিষ্টারের কাছে একটা তথ্য দিতে চাই। পারসেনটেজ ফর টেকনিক্যাল এডুকেশান টু টোটাল আউট লে

অন এডুকেশান ডিউরিং এইটথ ফাইভ ইয়ার প্লান, ১৯৯২-৯৭ করলে টেকনিক্যাল এডুকেশানে খরচ হচ্ছে ৫৩.৩৩ পারসেন্ট, পাঞ্জাবে হচ্ছে ৪৭.৪৮ পারসেন্ট, গুজরাট ২৮.৩৯ পারসেন্ট, মহারাষ্ট্র ২৩.৫৯ পারসেন্ট, হরিয়ানা ২০.৭ পারসেন্ট, বিহার খরচ করছে ২০.৩ পারসেন্ট, অন্ধ্র প্রদেশ ২০.২২ পারসেন্ট, চণ্ডিগড় ২০.৯ পারসেন্ট, আর ওয়েষ্টবেঙ্গলে খরচ হচ্ছে ১৬.৬৭ পারসেন্ট টেকনিক্যাল এডুকেশানে। এই রকম অবস্থায় আপনি টেকনিক্যাল এডুকেশন বাড়িয়ে যাবেন। আপনি না পারছেন জেনারেল এডুকেশানে। আপনার স্বদিচ্ছা কোথায়? না, আপনি টাকা থাকলে কাজ করবেন। আপনি মহিলাদের জন্য একটা টেকনিক্যাল এডুকেশান খুলে মহিলাদের সব করে দেবেন, এই রকম ভাবা ভুল হবে। আমি স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই রাজ্য সরকার একটা পরিকল্পনা নিয়েছেন। কি পরিকল্পনা? সব চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগ থেকে আরম্ভ করে সব কিছু চুক্তির ভিত্তিতে করবেন। বামফ্রন্ট সরকার চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ করবেন, চুক্তির ভিত্তিতে অধ্যাপক নিয়োগ করবেন, চুক্তির ভিত্তিতে প্রাইমারি টিচার নিয়োগ করবেন, চুক্তির ভিত্তিতে ইঞ্জিনিয়ারিং কলেজে টিচার নিয়োগ করবেন। আর প্রাইমারি স্কুলের দায়বদ্ধতা কার উপরে? ২১ বছর গণ আন্দোলন করে লেখাপড়া ছেলেদের মনে দায়বদ্ধতা বাড়াতে পারলেন না। প্রাইমারি স্কুলের দায়বদ্ধতা কার উপরে? না প্রধানের উপরে। এই দায়বদ্ধতা সঠিক হবে যদি প্রধানকে তেলাতে পারা যায় তাহলে তার আর কোনও ব্যাপার থাকবেনা। আপনারা শিক্ষিত বেকার ছেলেদের দায়বদ্ধতা শেখাতে পারলেন না। এইভাবে আপনারা কনট্রাক্ট লেবারের সৃষ্টি করেছেন। তাই, এই বাজেট দিশেহারার বাজেট, এই বাজেট পশ্চিমবাংলার উন্নতির বাজেট নয়। সেজন্য এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন শিক্ষামন্ত্রীর শিক্ষা সংক্রান্ত যে বাজেট এখানে উত্থাপন করেছেন, সেই বাজেটকে আমি সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাট মোশানের বিরোধিতা করে, আমার বক্তব্য আমি আপনার সামনে রাখতে চাই। আমাদের এই এডুকেশান বা শিক্ষা একটি বিশাল ব্যাপার। আজকে পশ্চাদপদ অর্থনীতির উপরে দাঁড়িয়ে একটা দেশে যখন এই রকম অবস্থা চলছে, কেন্দ্রে একটা অস্থির অবস্থা রয়েছে, ওরাও ঠিক করতে পারছেন না, শিক্ষা সংক্রান্ত ব্যাপারে একটা স্থায়িত্বের ব্যাপার আছে, ওরাও সেটা ঠিক করতে পারছেন না। যারা ২৮ বছর এখানে রাজত্ব করেছেন, তারা আজকে শিক্ষা সংক্রান্ত ব্যাপারে বামফ্রন্টের বিভিন্ন ত্রুটি-বিচ্যুতির কথা এখানে উল্লেখ করেছেন। তারা কিন্তু একবারও পুরানো দিনের কথা বলছেন না। পুরানো দিনের ব্যবস্থা থেকে আজকে ব্যবস্থা খারাপ হয়েছে, পরিবর্তন হয়েছে কিনা, সেটা তারা একবারও বললেন না বা পর্যালোচনা করে দেখলেন না।

[5-10 – 5-20 p.m.]

উনি প্রতিবারই শিক্ষা বাজেটের উপর বলেন। তিনি বলছিলেন যে, প্রাইমারি স্কুল বিল্ডিং-এর ৫ পারসেন্ট এখনও কমপ্লিট হয়নি। হোয়াট অ্যাবাউট ৯৫ পারসেন্ট? মন্ত্রীসভায় থেকে কংগ্রেস তো ২৮ বছর বিধানসভা আলো করেছিলেন। তখন আপনারা তো ভাবেননি যে, প্রাইমারি স্কুলের জন্য বিল্ডিং-এর প্রয়োজন আছে। আজকে ২১ বছরে আমরা পঞ্চায়েতকে কাজে লাগিয়ে প্রায় প্রতিটি প্রাইমারী স্কুলের জন্য পাকা বিল্ডিং করেছি। সেখানে যদি ৫ পারসেন্ট লেফ্ট আউট হয়ে থাকে তাহলে সেই ৫ পারসেন্ট প্রাইমারী স্কুলের জন্য আমরা পাকা বিল্ডিং করে দেব। কিন্তু সে দিনের কংগ্রেস রাজত্বে এই কাজটা আপনারা করতে পারেননি। আর স্যালারী? শিক্ষকদের স্যালারীর অবস্থাটা কোথায় ছিল যখন আপনারা বিধানসভার ট্রেজারি বেঞ্চে ছিলেন? তখন তো বোর্ডে ছিলেন সোহরাব সাহেব। উইদিন কোটা, বিয়ণ্ড কোটা—এই সিষ্টেম কারা তৈরি করেছিলেন? একটা গণতান্ত্রিক দেশে যারা স্কুল পরিচালনা করতেন তারা উইদিন কোটা, বিয়ণ্ড কোটা প্রথা চালু করেছিলেন। এটা যারা চালু করেছিলেন তাদের মধ্যে দুই-একজন [illegible] রয়েছে। আজকে আপনাদের সেই উইদিন কোটা, বিয়ণ্ড কোটা—ঐসব প্রথা আমরা ভেঙে চুরমার করে দিয়েছি এবং সমস্ত স্কুলকেই উইদিন কোটার মধ্যে এনেছি, এদের দায়িত্ব আমরা গ্রহণ করেছি। হোয়াট অ্যাবাউট পেনশন? ওদের সময় ৫ টাকা স্যালারী বৃদ্ধির জন্য আমাদের কলকাতার রাজপথে অনশন ধর্মঘট করতে হয়েছিল, স্কুল বন্ধ হয়ে গিয়েছিল এক মাসের জন্য। আজকে প্রাইমারি টিচারদের মাইনে কত? ১৯৭৭ সালে যেখানে প্রাইমারি টিচাররা বেতন পেতেন মাত্র ২৩৫ টাকা, আজকে তারা পাচ্ছেন ৫,০০০ টাকা। এখন মাধ্যমিকের গ্র্যাজুয়েট শিক্ষক যারা তারা পাচ্ছে ৬,৫০০ টাকা করে, কিন্তু কংগ্রেস আমলে তারা ৫-৬শ টাকা করে মাইনে পেতেন এবং সেটাও আসত ছয়-আট মাস পর। তখন শিক্ষকদের কোন মর্যাদা ছিল না। আর পোষ্ট গ্র্যাজুয়েট শিক্ষকদের এখন বেতন কত? তাদের বেতন বর্তমানে ৮-৯ হাজার টাকা। বর্তমানে হাই স্কুলের একজন প্রধান শিক্ষক বেতন ১০ হাজার টাকা ছাড়িয়ে গেছে। আপনাদের সময় পরীক্ষা ব্যবস্থা কি রকম ছিল? হ্যাঁ, মাধ্যমিকের কোয়েশ্চেন একবার আউট হয়েছে ঠিকই, কিন্তু আপনাদের সময় কি হত? তখন গণ-টোকাটুকি চলত। এখানে মাননীয় সদস্যদের মধ্যে দুই-একজন এমন আছেন যারা গণ-টোকাটুকির সুযোগে বি.এ., এম.এ. পাশ করে এখানে হাজির হয়েছেন। আজকে সেই গণ-টোকাটুকি নেই, পরীক্ষা নিয়মমত হয়। কাজেই ওদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৮-৯৯ সালের জন্য আমাদের শিক্ষা দপ্তরের ৫ জন মন্ত্রী আনীত যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপিত হয়েছে আমি

তাকে সমর্থন করছি এবং বিরোধী সদস্যগণ আনীত যে সমস্ত ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে তীব্র ভাবে বিরোধিতা করে কয়েকটি কথা জবাবি ভাষণ হিসাবে বলতে চাই। এখানে যে সমস্ত কথা এসেছে তার মধ্যে প্রথমে বিরোধী দলের সদস্য সৌগত রায় মহাশয় যে বক্তব্য রেখেছেন সেই বিষয়ে আমি উল্লেখ করতে চাই। তিনি তাঁর বক্তব্য রাখতে গিয়ে সৌজন্যবোধ দেখিয়েছেন, এটা একটা গর্বের বিষয়। সেই জন্য আমি তাঁকে বিশেষভাবে ধন্যবাদ জানাচ্ছি। তাঁর দলের অন্যান্য বক্তরা যখন বক্তব্য রাখছিলেন, তার থেকে বোঝা যাচ্ছিল যে তাঁদের দলের মধ্যে কি অনৈক্য সেটা প্রকাশ পেয়ে গেছে সেটা আমরা সবাই লক্ষ্য করেছি। মাননীয় বিধায়করা এখানে উপস্থিত আছেন, আপনারা দেখেছেন যখন সৌগতবাবু স্বীকৃতি দিচ্ছেন তখন ওনার দলের অন্যান্য সদস্য ক্রমাগত বলে যাচ্ছেন ভ্রান্ত শিক্ষা নীতি সর্ব্বনাশা শিক্ষা নীতি। কাদের ভুলে আমাদের এই ভারতবর্ষকে এই ফল ভোগ করতে হচ্ছে? ওয়ার্ল্ড ব্যাঙ্ক যে রিপোর্ট দিয়েছে তাতে দেখতে পাচ্ছি সারা পৃথিবীর মধ্যে নিরক্ষরতার দিক থেকে ভারতবর্ষ অনেক এগিয়ে আছে। ৫০ বছর হয়ে গেল ভারতবর্ষ স্বাধীনতা পেয়েছে, তাঁর শিক্ষা নীতির জন্য আজকে ভারতবর্ষের এই অবস্থা। আমরা দেখতে পাচ্ছি স্বাধীনতার সময় ভারতবর্ষে যত জনসংখ্যা ছিল, এখন তার চেয়েও বেশি নিরক্ষরতার সংখ্যা দাঁড়িয়েছে। এখানে দেবপ্রসাদ সরকার মহাশয় একটা বিষয় উল্লেখ করেছেন, কিন্তু উল্লেখ করে জবাব শোনার মতো সৌজন্যটুকুও তিনি দেখাতে পারেন নি, সেই দায়িত্বশীলতার পরিচয় তিনি দেখাতে পারেন নি, তিনি চলে গিয়েছেন। তিনি বলছেন ভ্রান্ত শিক্ষা নীতির জন্যই শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান ১৮ তম। উনি এই কথা উল্লেখ করেন নি যে গোটা ভারতবর্ষ আজকে কোন জায়গায় এসে দাঁড়িয়েছে। সেই জায়গায় পশ্চিমবাংলায় যে ১৮ তম স্থানে আছে প্রাক্তন যে সরকার ছিল তাদের নীতির ভুলেই যে এটা হয়েছে সেই কথা উল্লেখ করা উচিত ছিল। আজকে উড়িষ্যা ২৪তম স্থানে রয়েছে, মধ্যপ্রদেশ ২৫তম স্থানে রয়েছে অন্ধ্রপ্রদেশ ২৬তম স্থানে রয়েছে উত্তরপ্রদেশ ২৭তম স্থানে রয়েছে এবং ৩০তম স্থানে রয়েছে যে রাজ্য যেখানে কেন্দ্রীয় সরকার পরিচালনা করছে যে দল রয়েছে বি. জে. পি সেই বি. জে. পি শাসিত রাজ্য রাজস্থান। আমি এবারে অন্য প্রসঙ্গে যাচ্ছি সঞ্জীব কুমার দাস কতকগুলি প্রশ্ন এখানে করেছেন, সময়ের অভাবে আমি হয়ত সব জবাব দিতে পারব না। তিনি স্বাক্ষরতা সম্পর্কে প্রশ্ন তুলেছেন। কোথা থেকে তিনি এই স্টাটিসটিক্স পেলেন সেটা তিনি বললেন না।

**(এ ভয়েস ঃ সি.এ.জি-র রিপোর্ট আছে)**

সি. এ. জি-র রিপোর্ট আমাদের দপ্তরে এখনও আসেনি। আপনি জেনে রাখুন বাঁকুড়া সম্পর্কে আমাদের কাছে যে রিপোর্ট আছে, বাঁকুড়া জেলার মূল্যায়ন আমরা করিনি। সেই মূল্যায়ন সংগঠিত করেছে জাতীয় স্বাক্ষরতা মিশন। এই জাতীয় স্বাক্ষরতা

মিশন নর্মস ঠিক করে এবং মূল্যায়নও করে। তাঁদের মূল্যায়নের মধ্যে দিয়ে পাওয়া গেছে যে লক্ষ্য মাত্রা ছিল ৭.৪৩ লক্ষ সেখানে আমরা উত্তীর্ণ হয়েছি ৬.৪৮ লক্ষ। সুতরাং শতকরা হার যেটা দেখানো হয়েছে সেটা ঠিক নয়। শতকরা হার হচ্ছে ৮১.৮৩ শতাংশ। সুতরাং বাঁকুড়া জেলা সম্পর্কে যেটা বললেন সেটা ঠিক নয়। হাউসকে এইভাবে মিসলিড করবেন না। তার পাশাপাশি যে রিপোর্ট আছে আমাদের কছে সেই জাতীয় স্বাক্ষরতা মিশনের রিপোর্ট অনুযায়ী বলছি মালদা সম্পর্কে। মালদার স্বাক্ষরতার কর্মসুচি এখনও শেষ হয় নি, এখনও চলছে। সেখানে কিছু সমস্যা ছিল, সেইজন্য একটু দেরি হয়ে গেছে, সেখানে কর্মসুচি এখনও চলছে এবং গত ২৫.৮.৯৭ তারিখ পর্যন্ত কাজের মূল্যায়ন শেষ অনুষ্ঠিত হয়েছে দেখতে পাচ্ছি।

[5-20 – 5-30 p.m.]

সেই মূল্যায়ণে ৫ লক্ষ ৮২ হাজার মানুষ তাঁরা বসেছিলেন। কাজেই আজকে আপনারা যেভাবে এইসবগুলো রেখেছেন, আজকে বললেন যে, প্যারিসে গিয়ে সাক্ষরতার পুরষ্কার ফেরত দিয়ে আসুন। আমি সঞ্জীব দাস মহাশয়'এর উদ্দেশ্যে বিশেষ করে বলি যে, সাক্ষরতার পুরষ্কার আনতে রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা নিজেরা যাই নি। আমাদের সাক্ষরতার যে সাফল্য, সেই সাফল্য দেখে তদানিন্তন প্রধানমন্ত্রী, নরসীমা রাও, তিনি সুপারিশ করেছিলেন বলেই আমরা প্যারিসে গিয়ে সাক্ষরতার পুরষ্কার আনতে গিয়েছিলাম। কাজেই, এটা আমাদের গর্বের বিষয়, এটা আমাদের সাফল্য সেই জায়গায় দাঁড়িয়ে, এটা স্বীকৃত যে ৮০ লক্ষ মানুষকে আমরা সাক্ষরিত করতে পেরেছি। ধারাবাহিক ভাবে আমাদের এই সাক্ষরতা কর্মসুচি চলছে। যাতে আরও বেশি সুবিধা লাভ করা যায়, সেদিকে লক্ষ্য রেখে জাতীয় সাক্ষরতা মিশনের অনুরূপ, আপনারা শুনে আনন্দিত হবেন, আমাদের রাজ্যে আমরা এই রকম মিশন গঠন করেছি। নবসাক্ষররা যারা সাক্ষরিত হয়েছে, শিক্ষার চর্চায় যাতে তাদের উৎসাহিত করতে পারি, তার জন্য আমরা ৩৪৩টি লাইব্রেরিকে ৮৫ লক্ষ টাকা দিয়েছি। এই নতুন প্রকল্প আমরা করেছি, যাতে তারা সাক্ষরোত্তর চর্চা করতে পারেন। সৌগত রায় মহাশয় বলেছেন, নন-ফর্মাল শিক্ষা আমরা নাকি তুলে দিয়েছি, ২৮ হাজার সেন্টার আমরা তুলে দিয়েছি। আপনি ছাঁটাই প্রস্তাবে এই কথা বলেছেন। আমরা তুলে দিইনি। যে সময়ে এটা শুরু হয়, ১৯৯১ সালে, তখন কেন্দ্রীয় সরকার যেটা বলেছিলেন, নন-ফর্মাল এর একই খাতে দুরকম টাকা এটা আমরা করতে চাইনি। যাতে মিসইউজ না হয়, সেজন্য আমরা করতে চাইনি। তখন আমরা বন্ধ করেছিলাম। সেটা সাময়িক ব্যাপার। কিন্তু আজকে এটি বন্ধ নেই। কার্যত যেগুলো এনজিও চালু থাকার কথা, সেগুলো আমাদের রাজ্যে চালু আছে। শুধু সরকারিভাবে আমরা চালাচ্ছি না, বেসরকারি ভাবে চলছে। এটা যাতে চালানো যায়, ব্যাপকভাবে আমরা মানুষের কাছে পৌছে দিতে চাই। শিক্ষার দুয়ারকে আমরা বন্ধ করতে চাই না।

আমরা আপনাদের সহযোগিতা চাই। বিভিন্ন জেলাতে আমরা বিভিন্ন এনজিওকে বলেছি যে, আপনারা আসুন। আপনারা গ্রহণ করুন। সাক্ষরতা কর্মসুচি যাতে স্থায়ীভবে চালু রাখা যায় তারজন্য আমরা নতুন ভাবে এটা করতে চাইছি। আমরা চাইছি প্রতিটি ব্লকে একটি করে জনশিক্ষা ভবন করে সেখানে স্থায়ী ভাবে সেই শিক্ষা ব্যবস্থাকে চালিয়ে যেতে আমাদের দপ্তরের মধ্যে দিয়ে। প্রতিবিন্ধী যারা অবহেলিত, এই অংশের মানুষের.কথা এখানে আপনারা কেউ উল্লেখ করেন নি। কেন্দ্রীয় সরকার এখনও তাঁরা ওয়েলফেয়ার সেকসানের মধ্যে এটাকে রেখে দিয়েছেন। তাঁরা এখনও শিক্ষা দপ্তরের মধ্যে এটাকে নিয়ে আসতে পারেন নি। সেই সদিচ্ছা তাঁরা দেখান নি। আমরা আমাদের সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়েও প্রতিবন্ধীদের জন্য কাজ করছি। সব জেলায় আমরা এখনও করে উঠতে পারিনি এই শিক্ষার জন্য বিশাল ব্যায়বহুলতার জন্য। তবে তাদের জন্য আমরা চেষ্টা করছি। শুধু শিক্ষা নয়, তাদের বৃত্তিমূলক শিক্ষা দিয়ে যাতে স্বনির্ভর ভাবে গড়ে তোলা যাঁয়, স্বাভাবিক মানুষের মত করে গড়ে তোলা যায়, তার জন্য যৌথ প্রচেষ্টা নিয়ে, কারিগরি শিক্ষা দপ্তরের সাহায্য নিয়ে আমরা কর্মমুখী পরিকল্পনা নিয়েছি। এই সমস্ত যে লোকেরা রয়েছে যারা ক্লাস নাইনের উপরে গিয়ে উচ্চশিক্ষা লাভ করতে পারে না, তারা যাতে উচ্চশিক্ষা লাভ করতে পারে তার জন্য আমরা প্লান বাজেটে দু'কোটি টাকা রেখেছি স্কলারশিপ দেবার জন্য। এছাড়া যে শিক্ষা হোমগুলো রয়েছে, সেখানে যে সমস্ত অসহায় লোকেরা রয়েছে, যাদের সহায়সম্বল কিছু নেই, তাদেরও শিক্ষার ব্যবস্থা আমরা করে চলেছি। প্রায় ৩ হাজার ছেলেকে এখানে পড়াশুনোর ব্যবস্থা করতে পেরেছি। সেই জায়গায় দাঁড়িয়ে আপনাদের কাছে বলতে চাই যে, আমরা শ্রমিক বিদ্যাপীঠ নামে আরেকটি সংস্থা খুলেছি, তাতে ৩৭টি কোর্স রয়েছে। ৩ হাজারের মত ছেলে-মেয়েকে ট্রেনিং দিচ্ছি। সর্বশেষে আপনাদের উদ্দেশ্যে এইকথা বলতে চাই যে, সাক্ষরতা কর্মসূচীর ক্ষেত্রে কিছু অসুবিধা হচ্ছে কিন্তু আমাদের সদিচ্ছা এবং গণ উদ্যোগের মধ্যে দিয়ে এবং স্বেচ্ছায় শ্রমের মধ্যে কাজ করে যাচিছ। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের সাফল্য সর্বজনবিদিত। সম্প্রতি এই নির্বাচনে ব্যাপকতর নব সাক্ষররা অংশ গ্রহণ করেছে। মানুষের উন্নয়নের চেতনা এবং স্বাস্থ্য উন্নয়নের চেতনার মধ্যে এই সাক্ষরতা বৃদ্ধি ঘটেছে। সেই কাজকে আরও এগিয়ে নিয়ে যেতে চাই আপনাদের সহযোগিতা নিয়ে। আশা করি তা করবেন এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে, ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিমাই মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বাজেট প্রস্তাবকে সমর্থন করে বিরোধীদের আনীত কাট মোশানের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আপনারা কাট মোশান যে এনেছেন ,কোনও খোঁজ খবর না নিয়েই এনেছেন। সঞ্জীববাবুও যেটা এনেছেন কোনও খোঁজ না নিয়েই এনেছেন। আপনি তো সাবজেক্ট

কমিটির মেম্বার, আপনি কাটমোশানে বলেছেন যে সরকারি ব্যর্থতা কারণ আমরা কোনও ব্যয় বরাদ্দ বাড়াতে পারিনি। আপনারা যে কথাগুলো বলবেন একটু জেনেশুনে বলা দরকার। সরকার গঠিত লাইব্রেরি যেগুলো আছে তাতে আসবাব পত্র এবং সরঞ্জামাদি কেনার জন্যে আগে ৬০০ টাকা করে দেওয়া হত, এখন সেটা বাড়িয়ে ১,৫০০ টাকা করা হয়েছে। বই বাঁধাইয়ের ক্ষেত্রে ৬০০ টাকার জায়গায় ১,০০০ টাকা করা হয়েছে। এইভাবে প্রত্যেকটি জায়গায় এক বছর আগে পর্যন্ত যা ছিল তার থেকে বাড়ানো হয়েছে। তারপরে বুক্স অ্যাণ্ড পিরিয়ডিক্যালস ৩,৭০০ টাকার থেকে ৮ হাজার টাকা করা হয়েছে। আমাদের নাকি ২৪১টি পদ শূন্য আছে বলেছেন। আপনারা বাজেট বইটা একটু পড়ুন, তাতে বলা আছে যে ৩৫০টির বেশি পদ শূণ্য আছে। গত বছরে ১৫০টি পদে লোক নিতে পেরেছি। কিন্তু গ্রন্থাগারিক নিয়োগের ক্ষেত্রে একটা অসুবিধা ছিল, সেখানে রিক্রুটমেন্ট রুলস ছিল না, প্রোমোশান রুলস ছিল না। গত বছরে বার করা হয়েছে, এই বছরের মধ্যে আমরা বাজেট বইতে যে লেখা আছে ৩৫০টি পদ খালি আছে, সেগুলোতে লোক নিয়োগ করে নিতে পারব। নির্বাচন আমরা করতে পারিনি এইরকম যদি কোনওরকম তথ্য থাকে যে কোনও গ্রন্থাগার সেটা গ্রামেই হোক বা শহরেই হোক হয় নি, আমাদের জানবেন। আমরা খোঁজ পেলেই অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করে নির্বাচনের ব্যবস্থা করব এই আশ্বাস অন্তত দিতে পারি। কোনওরকম প্রতিক্রিয়াই বাধার সৃষ্টি করতে পারবে না। আর উত্তরবঙ্গের লাইব্রেরি সম্পর্কে বলেছেন। আমরা ওই লাইব্রেরীর টাকা মঞ্জুর করেছি, আশা করছি এই বছরেই অর্থাৎ এই ফিনানসিয়াল ইয়ারেই এই ঘরগুলো তৈরি হয়ে যাবে। পূর্ত দপ্তর এই কাজগুলো করবে। কুচবিহারে বৃষ্টির জন্যে কাজে বাধা হচ্ছে, তারও মধ্যে কাজ যাতে করা যায় তার চেষ্টা করছে। আশা করি এই আর্থিক বছরের মধ্যেই এই কাজটা সম্পন্ন করতে পারব। এ ছাড়া আমরা যেটা করছি সেটা হচ্ছে যে, আমরা প্রত্যেকটি গ্রন্থাগারে তথ্যের জায়গা করেছি। সেখানে গ্রন্থাগারে শুধু নাটক, নভেলই থাকবে না, পড়াশুনোর ব্যবস্থা থাকবে, তথ্যের ব্যবস্থা থাকবে, বিনোদনের ব্যবস্থা থাকবে, সঙ্গে সঙ্গে তথ্য কেন্দ্র করে বলতে চাই যে, আপনারা পক্ষে বিপক্ষে যারাই আছেন না কেন, আপনাদের এলাকার গ্রন্থাগারগুলোর খোঁজ খবর নিয়ে জানুন, কোন অসুবিধা হলে আমাদের জানান।

[5-30 – 5-40 p.m.]

কারণ দপ্তরের বয়স এমন কিছু বেশি নয়। আমাদের অনেক পরিবর্তন করে এগুতে হচ্ছে। আগেই বলেছি, আমাদের রিক্রুটমেন্ট রুলস ছিল না, প্রমোশন রুলস ছিল না, এইগুলি তৈরি করে এগুতে হচ্ছে। আবার কাজ করতে গিয়ে অনেক ছোটখাট ভুলও হচ্ছে, সেইগুলি ঠিকঠাক করে এগুতে হচ্ছে। আমরা রাজ্যে গ্রন্থাগার তৈরি করছি, আমরা সেটাকে তথ্য সমৃদ্ধ করতে চাইছি। এছাড়া কলকাতা মেট্রোপলিটানে যে গ্রন্থাগারটি

আছে, সেটি ছোট্ট ঘরে আছে, সেটাকে সরিয়ে নিয়ে যেতে চাই, কলকাতায় একটা ষ্টেট সেন্ট্রাল লাইব্রেরি হয়েছে, সেটা অনেকেই দেখেছেন, সৌগতবাবুও দেখেছেন, সেটা পুরনো কাঠামোর মধ্যে আছে, তাই আমাদের উদ্দেশ্য হচ্ছে, বর্তমান যে অবস্থা, গ্রন্থাগারগুলিকে যদি তথ্য সমৃদ্ধ করতে পারি, এই ব্যাপারে প্রত্যেক সদস্যর সহযোগিতা দরকার, এই বছরে আমরা সবচেয়ে বেশি টাকা নিতে পেরেছি, রাজা রামমোহন ফাউণ্ডেশন লাইব্রেরির থেকে, ৫০ লক্ষ টাকা, ওদের থেকে এই টাকা নিয়েছি, আমরাও দিয়েছি। তার মধ্যে শিশুদের আলাদা সেকশান করার জন্য পুস্তিকা দিতে পারছি। আপনারা জানেন, কলকাতায় গত বছরে যে বিধ্বংসী অগ্নিকাণ্ড ঘটেছিল, এই ব্যাপারে আপনারা অনেকেই উদ্বেগ প্রকাশ করেছিলেন, যদিও এটা আমার দপ্তরের সঙ্গে সংযোগ ছিল না, তবুও বলছি, ছোট খাটো পাবলিশার যারা আছেন তাদেরকে সাহায্য করার জন্য আমরা ৯২-৯৩ এগিয়ে যাই, এবং ১ লক্ষ টাকার বই আমরা কিনি। তাদেরকে একটা বড় অংশ আমরা সাহায্য হিসাবে দিতে পেরেছি। এই ব্যাপারে তারাও খুশী, আপনারাও প্রত্যেকে এই ব্যাপারে উদ্বেগ প্রকাশ করেছিলেন। আপনাদের উদ্বেগের সাথে আমরা ছিলাম। আমাদের সংস্কৃতিকে আমরা ছড়াতে চাই, দিল্লিতে যে বই মেলা হয়েছিল, সেখানে প্রবাসী বাঙালীরা বলেছেন, বাংলা ভাষাকে ছড়াবার ব্যবস্থা করুন। ওখানে বাঙালীরা যে ভাবে এগিয়ে এসেছিল তারা সাড়ে ৯ লক্ষ টাকার বই কিনেছে। পশ্চিমবাংলার পাবলিশাররা বাংলার সংস্কৃতিকে বোম্বে, দিল্লি, কানপুর যেখানেই হোক না কেন, তারা সেটাকে ছড়িয়ে দিতে চায়। আমরা প্রত্যেকটি গ্রন্থাগারকে তথ্য সমৃদ্ধ গ্রন্থাগার হিসাবে গড়ে তুলতে চাই। আপনারা সেদিক দিয়ে সাহায্য করবেন, এই আশা রেখে আবার এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম। নমস্কার।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষা দপ্তরের ব্যয় বরাদ্দ নিয়ে যে আলোচনা এই সভায় হয়েছে, সেই আলোচনায় আমাদের ২জন মন্ত্রী ইতিমধ্যে বক্তব্য রেখেছেন। স্যার, আমি এই বাজেট বরাদ্দের সমর্থনে আপনার অনুমতি নিয়ে যেটা উপস্থাপিত করছি, আপনারা জানেন আমাদের পশ্চিমবাংলায় যে গণতান্ত্রিক কর্মকান্ড আছে, তা সারা ভারতবর্ষের মধ্যে অন্যতম এবং সর্বশ্রেষ্ঠ বলে চিহ্নিত। মাননীয় বিরোধী দলের সদস্য সৌগত রায়কে ছাত্র জীবন থেকে জানি, উনি যেখানে অধ্যাপনা করেন, সেই কলেজে বহু ছাত্র এবং আমার বন্ধু স্থানীয় কয়েকজন আছেন, তারাও পড়ান। এখানে সৌগতবাবু কয়েকটি কথা বলেছেন, সঠিকভাবেই বলেছেন, আপনি যদি সেটা গভীরভাবে দেখতেন তাহলে আরও কিছু আলোকপাত মনে হয় করা যেত। যেটা ওর বক্তব্যে বারবার প্রতিফলিত হয়, আমরা কেন মহারাষ্ট্র, কর্ণাটক থেকে পিছিয়ে আছি, টেকনিক্যাল এডুকেশনের দিক থেকে। আমি সৌগতবাবুর অবগতির জন্য জানাই, আপনারা জানেন, রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন, তিনি নৃশংসভাবে খুন

হন, সারা ভারতবর্ষ তার জন্য মর্মাহত হয়েছিল, এটা খুবই দুঃখের ব্যাপার। কিন্তু রাজীব গান্ধী যে চ্যালেঞ্জ অফ এডুকেশনে যে কথা লিখেছিলেন।

সেখানে কিন্তু আমাদের রাজ্য সম্পর্কে, টেকনিক্যাল এডুকেশন ডেভেলপমেন্ট সম্পর্কে কোনও কথা লেখা হয় নি, আশা করি সৌগতবাবু আমার সঙ্গে সহমত পোষণ করবেন, মাননীয় প্রবীন সদস্য অতীশবাবুও আমার সঙ্গে সহমত পোষণ করবেন বলে আশা করি। সেই চ্যালেঞ্জ অফ এডুকেশনে পশ্চিমবাংলার টেকনিক্যাল এডুকেশন সম্বন্ধে কোনও কথা বলা হয় নি। এটা ঠিকই কর্ণাটক, মহারাষ্ট্রের মত প্রাইভেট পলিটেকনিক বা প্রাইভেট আই.টি.আই. আমরা করছি না। আপনারা জানেন, ইতিমধ্যে আমাদের মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী এবং আমাদের অর্থমন্ত্রী ঘোষণা করেছেন এবং আমরাও তার শরিক, আমরা বিভিন্ন পলিটেকনিকের যে বিল্ডিংগুলো আছে, সেগুলো আমরা ইঞ্জিনিয়ারিং কলেজ করার জন্য ছেড়ে দিচ্ছি। সেখানে বে-সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ হবে। আমাদের রাজ্যে পলিটেকনিক স্থাপনের জন্য আমরা ইন্ডাস্ট্রিয়াল হাউসের সঙ্গে কথাবার্তা বলছি। উত্তর ২৪ পরগনাতে ইন্ডাস্ট্রিয়াল হাউসের সঙ্গে জয়েন্ট ভেঞ্চারে একটা পলিটেকনিক স্থাপনের জন্য আমরা চেষ্টা চালাচ্ছি। এই ব্যাপারে মাননীয় শিল্পমন্ত্রীর সঙ্গেও আমার আলোচনা হয়েছে। আমি আশাকরি পরবর্তী বাজেট অধিবেশনের সময়ে এই ব্যাপারে আপনাদের আমি বলতে পারব। সৌগতবাবুর সঙ্গে আমি সহমত পোষণ করছি, আমাদের রাজ্যে ভোকেশনাল ট্রেনিং কোর্সের উপরে আরও জোর দেওয়া উচিত। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, আমাদের রাজ্যের শিক্ষার দিকটা ঐদিকে নিয়ে যেতে হবে এবং মাননীয় প্রবীন মন্ত্রী যারা আছেন তারাও এইকথা বলেছেন। সেইজন্য আমাদের বাজেট বরাদ্দ আমরা গতবারের থেকে বাড়িয়েছি। গত বছরে ভোকেশনাল এডুকেশনে আমাদের দেড় কোটি টাকা বরাদ্দ ছিল এবং সেই টাকা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির খরচ হয়েছে। বর্তমান বছরে ঐ খাতে আমরা তিন কোটি টাকা বরাদ্দ রেখেছি। ইতিমধ্যে এই টাকা খরচের ব্যাপারে আমাদের আলোচনা শুরু হয়েছে এবং আগামী তিন তারিখে বিভিন্ন জেলা পরিকল্পনা কমিটির সঙ্গে আমাদের আলোচনা হবে। আমরা একটা এগ্রিকালচারাল এডুকেশন ট্রেনিং সেন্টার স্থাপনের ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেছি এবং জেলা স্তরে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি তারা উদ্যোগ গ্রহণ করেছেন, জায়গাটা হচ্ছে তালডাঙ্গা। শর্টটাইম কোর্স করার জন্য আমাদের যে অর্থ আছে তা আমরা দেব। তারপরে মাননীয় সদস্য সঞ্জীববাবু বলেছেন একটা women পলিটেকনিক করলেই কি মহিলা কারিগরি শিক্ষার দিকে আমরা এগিয়ে যেতে পারব। বেশি তথ্য দিয়ে আমার বক্তৃতা আমি ভারাক্রান্ত করতে চাই না। ১৯৯১ সালে আমাদের রাজ্যে টেকনিক্যাল এডুকেশনে মহিলাদের ক্ষেত্রে ছিল ৩.৯ পারসেন্ট। আমরা স্বীকার করি, তাই আমরা একটা কমিটি করেছিলাম, সারা ভারতবর্ষের দিকে তাকিয়ে আমাদের এগোতে হবে। আপনাদের অবগতির জন্য বলি,

১৯৯৭ সেটা হয়েছে ৮.১ পারসেন্ট, আর ১৯৯৮ সালে এখনও অবধি যেভাবে কাজ চলছে তাতে আমরা ২০ পারসেন্টে পৌঁছে যাব। আমরা কি করছি? আমরা মহিলা পলিটেকনিকগুলোতে আলাদা ভাবে আসন নির্দিষ্ট করে দিয়েছি। ১৫ পারসেন্ট আসন মহিলাদের জন্য আলাদাভাবে রেখেছি এবং তার সঙ্গে নম্বরের ভিত্তিতে ১৫ পারসেন্ট আলাদা ভাবে রেখেছি, এই দুটো মিলিয়ে ৩০ পারসেন্ট আসন মহিলাদের জন্য নির্দিষ্ট করে দিয়েছি। হুগলি জেলার চন্দননগরে একটি মহিলা পলিটেকনিকের কাজ আমরা শেষ করেছি। সেখানে জমি নিয়ে অনেক অসুবিধা ছিল, কিন্তু তা সত্ত্বেও এটা করা সম্ভব হয়েছে। এই ব্যাপারে আমি নিজে কৃতিত্ব দাবি করি না, আমাদের অফিসার যারা আছেন তারা জেলা প্রশাসনের সঙ্গে আলোচনা করে জমির সমস্যাটা মিটিয়েছে। দিল্লির একটা পাবলিক আন্ডারটেকিং এডুকেশনাল কন্সালটেন্টস ইন্ডিয়া লিমিটেড তারা অত্যন্ত যোগ্যতার সঙ্গে এই বাড়িটার কাজ করেছে এবং কাজ প্রায় শেষ হয়ে গেছে। এছাড়াও শিলিগুড়িতে সাড়ে চার কোটি টাকা ব্যয়ে আমরা একটা বাড়ি তৈরি করেছি, সেখানে আমরা একটা উত্তম্যান পলিটেকনিক চালু করেছি অন্য বাড়িতে, ঐ বাড়িটি উদ্বোধন করবেন মাননীয় মুখ্যমন্ত্রী আগামী সেপ্টেম্বর মাসে, তখন ঐ বাড়িতে চলে যাবে। তারপরে আপনাদের অবগতির জন্য জানাচ্ছি, শুধুমাত্র মহিলা পলিটেকনিক নয়, আমরা মহিলা আই.টি.আই.-এর কাজগুলিও করছি। সৌগতবাবু বলেছেন মর্ডান টেকনোলজির দিকে কেন আমরা নজর দিচ্ছি না। আমরা মহিলা আই.টি.আই.গুলিতে মোস্ট মর্ডান ট্রেড আনার চেষ্টা করছি। চারটি আমরা করেছি বাণীপুর, গড়িয়াহাট, শিলিগুড়ি এবং বর্ধমানে, সেইসব জায়গায় আমরা সমস্ত মর্ডান ট্রেড দেব।

[5-40 – 5-50 p.m.]

কম্পিউটার আমরা দিচ্ছি। সেখানে সেক্রেটারিয়াল প্রাক্টিস দিচ্ছি। এবং, তার সঙ্গে কলকাতায় যোধপুর পার্কে যে উত্তমেনস পলিটেকনিক আছে, সেখানে মর্ডান অফিস ম্যানেজমেন্ট কোর্স চালু করার উদ্যোগ নিয়েছি। আগামী ৬ মাসে তার কাজ শেষ হবে এবং ছাত্র ভর্তি করতে পারব। কম্পিউটার এডুকেশন সম্বন্ধে বলতে চাই,—রাজ্যে বেশ কিছু কম্পিউটার প্রশিক্ষণ কেন্দ্র চালু হয়েছে, তারা আকছার ভাবে করছে। আমাদের দিক থেকে স্টেট কাউন্সিল অফ টেকনিক্যাল এডুকেশন অ্যাক্ট, যেটা অ্যাসেম্বলিতে পাশ হয়েছে, অনুমোদন হয়েছে,—আমরা বলেছিলাম এই স্টেট কাউন্সিল-এর কাছ থেকে অনুমোদন নিতে হবে। কলকাতায় ৪।৫টি অনুমোদন দিয়েছি, আরও ৮।৯টি প্রপোজল আছে, সেইগুলো গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে।

আর একটি কথা উল্লেখ করতে চাই,—আমাদের রাজ্যে কারিগরি শিক্ষার ব্যাপারে আলোচনা করেছিলাম—কি কি কোর্স করব। শিক্ষার সঙ্গে শিল্পের সম্বন্ধ থাকবে, ইন্ডাস্ট্রির

সাথে ইনস্টিটিউট-এর ইন্টার অ্যাকশন থাকবে। এর জন্য শিল্পের কাছ থেকে বুঝে নিতে চাইছি তাদের চাহিদা কি হতে পারে, তারপর ইমপ্লিমেন্ট করা হবে। কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রির সাথে কথা বলেছি, এই ব্যাপারে বিরোধী দলনেতা অতীশবাবুও সাহায্য করেছেন। সেই আলোচনাচক্রে উনিও ছিলেন। আলোচনা করে আমরা দেখেছি, এই রাজ্যে যেটা দরকার,—ইলেক্ট্রনিক্স ইনস্ট্রুমেন্টেশন, অটোমোবাইল, প্রোডাকশন ইঞ্জিনিয়ারিং—যা আমাদের রাজ্যে ছিল না, সেইগুলো চালু করা। ইতিমধ্যে সেই কোর্স আমরা চালু করে দিয়েছি। শুধুমাত্র বলার জন্যই বলছি না, অত্যন্ত দৃঢ়তার সঙ্গে বলছি, এইসব কোর্স চালু করেছি। ফার্মাসিতে ডিপ্লোমা আমাদের রাজ্যে ছিল না। মাননীয় মুখ্যমন্ত্রীর সাহায্যে হয়েছে। উনি এসব পরিকল্পনা করেছিলেন—যখন আমি মন্ত্রী ছিলাম না, তখন থেকেই তারপর লাগু হয়েছে। জেলাওয়ারি ভাবে হচ্ছে। বীরভূমের সিউড়িতে হয়েছে। কলকাতায় জ্ঞান ঘোষ পলিটেকনিকে হয়েছে। নর্থ বেঙ্গলে শিলিগুড়িতে এই কাজ করছি। ছাত্র পাওয়া গেছে, অনুমোদন দেওয়া হয়েছে, ক্লাস শুরু হয়েছে। তাই ধীরে ধীরে আমাদের রাজ্যে এই কাজ শুরু করেছি। আমাদের অভাব-অসুবিধা আছে, তা আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যরাও জানেন। কখনও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা সাপোর্ট পাই নি। আপনারা যখন সরকারে ছিলেন, তখন টেকনিক্যাল এডুকেশনকে আলাদা এজেন্ডা দিয়ে আপনারা দেখতেন না, কোনও মিটিং করেন নি। আমাদের সইফুদ্দিন সাহেবকে নিয়ে আমি শ্রী অর্জুন সিং-এর সাথে দেখা করেছিলাম। বলেছিলাম, কমিউনিটি পলিটেকনিক স্কিম না হলে রুর‍্যাল এরিয়া ডেভেলপমেন্ট হয় না, সেই কোর্সের ব্যাপারে একটা মিটিং হোক। কিন্তু কোনও পজিটিভ উত্তর পাই নি। শুধু কেন্দ্রীয় সরকার দেবে, এই কথা আমরা বলতে চাই না। আমাদের একটু সহযোগিতা, একটা নীতি, একটা গাইডলাইন থাকবে। অর্জুন সিং মহাশয়, সেটা করেন নি।

ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা আমাদের রাজ্যের মানুষকে কড়ায়-গন্ডায় শোধ দিতে হবে। আর, কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে আড়াই পারসেন্ট বেশি সুদ নেয়। সেটা আপনাদেরই সরকার চালু করে গিয়েছিল। সরাসরি ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে নিলে আমাদের অত সুদ দিতে হত না।

আমি আবার বলছি, আমাদের টেকনিক্যাল এডুকেশন, কারিগরি শিক্ষার কাজ আমরা চালু করতে পারব। এই বিষয়ে সবার সহযোগিতা চাই। এই কথা বলে; এই বাজেটকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সরকারের পক্ষ থেকে শিক্ষার জন্য যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থাপন করেছি, সেই দাবির সমর্থনে এবং

বিরোধীদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে, তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই।

বিরোধী পক্ষ থেকে যেসব কথা রাখা হয়েছে, সেসব শুনে মনে হচ্ছে যে, পশ্চিমবাংলা একটি স্বয়ংসম্পূর্ণ সার্বভৌম রাজ্য। তা তো নয়। আমরা ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য। সংবিধানে শিক্ষা যুগ্ম তালিকায় আছে। জরুরি অবস্থার সুযোগ নিয়ে সংবিধানের ৪২ তম রাজ্য সরকারের ভূমিকা পালন করার ক্ষেত্রে তারা বাধার সঞ্চার করেছিলেন এই কথা মনে রাখা দরকার। সেই সাথে এটাও মনে রাখা দরকার যে, আমরা সরকারে আসার আগে ২৮ বছর ধরে তারা শিক্ষার প্রতি উপেক্ষা এবং অবহেলা দেখিয়েছেন। এখানে দেবপ্রসাদ সরকার ছিলেন, উনি চলে গেলেন। উনি বললেন যে, আমরা স্বাধীনতা যখন লাভ করি, তখন আমরা শিক্ষায় দুই নাম্বারে ছিলাম, এটা ঠিকই। তারপর আমরা শিক্ষায় পিছিয়ে পড়েছি। কোন আমলে? ২৮ বছর ধরে যারা সরকারে ছিলেন এই পশ্চিমবাংলায়, তাদের আমলে দ্বিতীয় স্থান থেকে সাক্ষরতার বিচারে আমরা নিচে নেমে আসি। তখন আমরা সরকারে ছিলাম না। আজকে যারা প্রধান বিরোধী পক্ষ তারা তখন সরকারে ছিলেন, তাদের আমলে এই ঘটনা ঘটে। এইজন্য এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হয়। জাতীয় পরিকল্পনা কমিশনের সিদ্ধান্তের উপর দেশের যাবতীয় পরিকল্পনা রচনা হয়, পরিকল্পনা খাতে ব্যয় নির্ধারণ করা হয়। জাতীয় পরিকল্পনা কমিশনের উপর তো আমাদের কোনও নিয়ন্ত্রণ নেই। তখন আপনাদের ছিল। বর্তমানে ২২ দলের বি.জে.পি. সরকারের আছে। তারা শিক্ষাকে উপেক্ষা করে। আগে কংগ্রেস যেমন করেছে, বর্তমানে বি.জে.পি. সরকারও উপেক্ষা করছে। বিশ্ব শিক্ষা সমীক্ষা, দেলোর কমিশন—সেই দেলোর কমিশনে এই কথা উল্লেখ করা হয়েছে। হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট ১৯৯৭ এ এইকথা উল্লেখ করা হয়েছে যে, ভারতবর্ষ শিক্ষা ব্যবস্থায় অনেকটা নিচুতে রয়ে গেছে। ১৭৫টা দেশের মধ্যে ভারতের স্থান ১৩৫তম। এই কথা সেখানে উল্লেখ করা হয়েছে। এরমধ্যেই দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য—সেখানে আমাদের কাজ করতে হচ্ছে। এখানে সৌগতবাবু কতগুলো কথা বলেছেন যে, ১ হাজার প্রাথমিক বিদ্যালয়ের জন্য আমরা গতবার নির্দেশ দিয়েছি। তবে কোর্টের আদেশের জন্য শিক্ষক নিয়োগের ক্ষেত্রে বিলম্ব হয়েছে। ৫০০টা স্কুল চালু হয়েছে, এখন আরও ৫০০টা করব। এবার আমরা আবার ১ হাজার প্রাথমিক বিদ্যালয় যাতে চালু হতে পারে তার নির্দেশ আমরা দিয়েছি। আশা করি যদি এর মধ্যে আদালতের কোনও নিষেধাজ্ঞা না আসে, তাহলে এই কাজ সমাধা করতে পারব। ইংরাজি নিয়ে পবিত্র সরকার কমিটি হয়েছে। এটা নিয়ে আলোচনা করার দরকার ছিল না। এই কমিটি আমরা নিয়োগ করেছি। তারা আমাদের কাছে সময় চেয়েছে। আমরা তাদের সেপ্টেম্বর মাস পর্যন্ত দুই মাস সময় দিয়েছি। তারা ২ মাস পরে আমাদের কাছে রিপোর্ট দাখিল করবে। তারা রিপোর্ট দাখিল করার পরে সরকার

বিচার বিবেচনা করবে, সিদ্ধান্ত নেবে এবং সেই অনুসারে কাজ হবে। ইংরাজি মাধ্যম বিদ্যালয়ের কথা সৌগতবাবু বলেছেন যে, আমরা অনাপত্তিশংসা পত্র দিয়ে থাকি। যে কেউ ইংরাজি মাধ্যম বিদ্যালয় শুরু করলে আমরা অনাপত্তিশংসা পত্র দিতে পারি না। আমরা প্রথমে সেই বিদ্যালয়ের ভবিষ্যত কি, ছাত্রদের ভবিষ্যত কি, বিদ্যালয়ের ন্যূনতম পরিকাঠামো আছে কি নেই, সেটা দেখে নিই এবং শিক্ষকদের যোগ্যতা বিচার করেই আমাদের বিচার করতে হয়, এবং আমাদের অনাপত্তিশংসা পত্র দিতে হয়। সেইজন্য কখনও কিছু বিলম্ব হয়। তাদের সেই সুযোগ সুবিধা না করা পর্যন্ত আমরা এটা দিতে পারি না। নবোদয় বিদ্যালয়ের ব্যাপারে সৌগতবাবু বললেন না—তামিলনাড়ু এখনও করতে দেয় নি, আমরাও করতে দিই নি। সঙ্গত কারণে কেন্দ্রীয় সরকার একটা করে প্রত্যেক জেলায় নবোদয় বিদ্যালয় করতে চেয়েছিলেন। আর জেলার সমস্ত বিদ্যালয়কে অস্বীকার করে নবোদয় বিদ্যালয় করতে চেয়েছিলেন। তামিলনাড়ু প্রতিবাদ করেছে এবং আমরাও দৃঢ়তার সঙ্গে বিরোধিতা করেছি। জেলার সমস্ত বিদ্যালয়ের প্রতি কেন্দ্রীয় সরকার কোনও দায়িত্ব পালন করবেন না, আর অভিজাত বিদ্যালয় তৈরি করবেন, নীতিগত ভাবে, আদর্শগতভাবে এটার আমরা সম্পূর্ণ বিরোধী। কেন্দ্রীয় সরকারের এন.সি.আর.টি. রিপোর্ট নবোদয় বিদ্যালয় সম্পর্কে কি জানেন? খুবই শোচনীয় রিপোর্ট। যারা নবোদয় বিদ্যালয় স্থাপন করেছেন, তারা এখন বুঝতে পারছেন যে, নবোদয় বিদ্যালয় সম্পর্কে আমাদের যা বক্তব্য সেই বক্তব্য যথার্থ। নবদয় বিদ্যালয় সঠিকভাবে পরিচালিত হচ্ছে না। কেন্দ্রীয় সরকারের প্রতিবেদনে এই কথা স্বীকৃতি লাভ করেছে। এবার আসি জাতীয় মুক্ত বিদ্যালয় সম্পর্কে। বাংলার মানুষের যে শিক্ষা প্রীতি আছে তার প্রমাণ যে, পশ্চিমবাংলা থেকে সর্বাধিক সংখ্যক ছাত্র ছাত্রী ভর্তি হয়েছে জাতীয় মুক্ত বিদ্যালয়ে। পরবর্তী সময়ে রাজ্যে মুক্ত বিদ্যালয় স্থাপন করেছি। স্কুল সার্ভিস কমিশন সম্পর্কে আপনাদের সন্দেহ নিরসন করার জন্য বলছি যে, যেখানে ব্যক্তিগতভাবে যারা কমিশনের সদস্য, সেখানে তাদের কিছু ভূমিকা নেই। এখানে সম্পূর্ণভাবে কম্পিউটারাইজড হচ্ছে। খাতার নাম তুলে দিয়ে খাতার কোড নাম্বার বসিয়ে দিয়ে পরীক্ষকদের দিয়ে খাতা পরীক্ষা করা হচ্ছে। বাকি তার অ্যাকাডেমিক রেকর্ড এবং ইন্টারভিউতে মাত্র ১০ নাম্বারের উপর ভিত্তি করে স্কুল সার্ভিস কমিশনের যে প্রার্থী পদ সেটা বাছাই করা হবে। তালিকা তৈরি হবে। এখানে সন্দেহ করার কোনও অবকাশ নেই।

[5-50 – 6-00 p.m.]

পাবলিক সার্ভিস কমিশনের যে নিরপেক্ষতা—আমার বিশ্বাস সেই নিরপেক্ষতা বজায় রেখেই কাজ করা সম্ভব হবে। একটা বিষয় আমি বলছি যে বিষয়টা সঞ্জীববাবু বলেছেন, সৌগতবাবুও বলেছেন। আমি বিষয়টাকে পরিস্কার করতে চাই। রাজ্য সরকারের পক্ষ থেকে গত মার্চ মাসে একটা বিজ্ঞপ্তি জারি করা হয়েছে। অতিরিক্ত শিক্ষকদের পদ মঞ্জুর

করার ক্ষেত্রে যে এই নির্দেশিকা অনুসরণ করতে হবে। এখানে পরিস্কার বলা আছে যে অতিরিক্ত শিক্ষকের পদ মঞ্জুর করার ক্ষেত্রে বর্তমানে স্কুলে শিক্ষক এর যে সংখ্যা আছে তাকে আর রি-ওপেন করা হবে না। তাকে মুক্ত করা হবে না। তাদের সম্পর্কে কোনও আলোচনা করা হবে না। আরও কি বলা হয়েছে যে ৮০ জন ছাত্রের বেশি হলে একটা সেকশন করা হবে। সেকশন করা হলে পরে কি নিয়ম আছে শিক্ষা দপ্তরে? একটা সেকশন করলে পরে তার জন্য শিক্ষক দেওয়া হবে। ১.৮ জন শিক্ষক মানে প্রায় দুইজন শিক্ষক। ৮০ জন ছাত্রের বেশি যদি হয়, যদি ৮১ জন ছাত্র হয় এবং তার জন্য যদি দুইজন শিক্ষক দেওয়া হয় তাহলে শিক্ষক পিছু ছাত্রের হার কত দাঁড়াবে? এই বিষয়টা কেন মাননীয় সদস্যরা বুঝতে পারছেন না আমি বুঝতে পারছি না। এটা কি তারা ইচ্ছাকৃতভাবে করছেন না, না বুঝে করছেন। দুটো সেকশন হলে ১.৮ জন শিক্ষক। কেন্দ্রীয় সরকারের যে রিপোর্ট মানবিক সম্পদ বিকাশ বিভাগ, সেই মানবিক সম্পদ বিকাশ বিভাগের যে রিপোর্ট অন্য রাজ্যের তুলনায় শিক্ষক পিছু ছাত্রের যে সংখ্যা, পশ্চিমবঙ্গের ছাত্র সংখ্যা তার থেকে বেশি। এবারে আমরা প্রায় দু হাজার অতিরিক্ত শিক্ষকের পদ আমরা মঞ্জুর করেছি বিভিন্ন বিদ্যালয়ে। এতে ভারতবর্ষের যে গড়তার থেকে পশ্চিমবাংলার অবস্থা আরও অনেক ভাল। ডায়েটের কথা বলা হল। ডায়েটের কথা সৌগতবাবু জেনে বললে ভাল করতেন। এটা ২৫টা নয় ১৩টা। ১৩টার কাজ চলছে। সোহরাব সাহেব বলেছেন পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষার মানের কথা। মাননীয় সোহরাব সাহেব। এটা আমার কথা নয় এটা ওয়ার্ল্ড ব্যাঙ্ক-এর রিপোর্ট—প্রাইমারি এডুকেশন ইন ইন্ডিয়া, পৃষ্ঠা ৮৯ এটা দয়া করে আপনারা পড়ে নেবেন। ড্রপ আউটের কথা সঞ্জীববাবু বলেছেন সেখানে একটা জিনিস আমি আগেও বলেছি। আমি আপনাদের বিশ্বাস অর্জন করতে পারি নি। আমি দুঃখিত। এটা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আহূত শিক্ষামন্ত্রী সম্মেলনে বহুবার বলা হয়েছে যে প্রাথমিক বিদ্যালয়ে ভর্তি হওয়ার বয়স ৫ বছর। আমরা ইংরেজিতে যাকে বলি ফাইভ প্লাস। কিন্তু পশ্চিমবাংলায় কম বয়সের প্রচুর সংখ্যক ছেলেমেয়ে ভর্তি হয়। ৫ বছর বয়সের শিশুর সংখ্যা সেই সংখ্যা থেকে পশ্চিমবাংলায় প্রাথমিক স্তরে, প্রথম শ্রেণীতে ভর্তির সংখ্যা হচ্ছে ১১৮ জন। যদি ১০০ জন ছাত্র থাকে এই বয়সের কিন্তু প্রাথমিক বিদ্যালয়ে প্রথম শ্রেণীতে ভর্তি হয় ১১৮ জন। এই ১৮ জন তারা কোথা থেকে আসে। তারা আন্ডার এজ অর্থাৎ ৫ এর কম। অন্য রাজ্যে তা হয় না। কেরালাতে একশো জন শিশু যদি থাকে ফাইভ প্লাস বয়সের সেখানে ভর্তি হয় ৯০।৯১ জন। ক্লাস ওয়ান এর ছাত্র সংখ্যা ধরে তার গড় বিচার করা হয়। ক্লাস ওয়ানে ৫এর কম ৫এর বেশি ভর্তি হয় তাকে আমরা বলি এ (ওয়ান) আর বি (ওয়ান)। তার একটা অংশ ক্লাস টুতে ভর্তি হয়ে দ্বিতীয় শ্রেণীর ছাত্র সংখ্যাকে বৃদ্ধি করে। যে কোনও রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে ড্রপ আউটের সংখ্যা কম। কিন্তু যেহেতু আন্ডার এজ এবং ওভার এজ ভর্তি হয় সেগুলো অঙ্কের ভিত্তিতে হিসেব ধরা

হয় সেই কারণে আমাদের ড্রপ আউটের সংখ্যা বেশি কিন্তু প্রকৃত চিত্র তা নয়। পেনশন সংক্রান্ত বিষয়ে অনেকে বলেছেন। আমরাও পেনশন বিষয়ে উদ্বিগ্ন। কিন্তু একটা বিষয় আপনাদের সামনে রাখছি। প্রাথমিক বিদ্যালয়ে যারা শিক্ষক ১৯৮৬-৯৭ সাল পর্যন্ত, আমি ১৯৯৮ সালের হিসাব আমি দিচ্ছি না। ১৯৮৬-৯৭ সালের ৩৬ হাজার শিক্ষক পেনশন পাচ্ছেন। ১৯ হাজার মাধ্যমিক শিক্ষক পেনশন পাচ্ছেন। প্রাথমিক শিক্ষক এবং মাধ্যমিক শিক্ষকের সংখ্যা প্রায় সমান। যারা পেনশন পাচ্ছেন না, ৬০।৬৫ প্রশ্নে আদালতের মোকর্দমা আছে। যারা সংশোধিত বেতন হার নিয়েছেন অথচ ৬০ বছরেরও পরে কাজ করেছেন তাদের পেনশন আটকে আছে। বিরোধীরা ৫০।৬০ হাজার বলেন কিন্তু প্রকৃত পক্ষে পশ্চিমবঙ্গে যোগ্য প্রাথমিক শিক্ষকদের পেনশন বেশি বাকি নেই। আদালতে শুনানি শেষ হয়েছে, রায় দিলে বাকি যারা আছে আমার বিশ্বাস আমরা বিষয়টি মীমাংসা করে নিতে পারব। এখানে শাস্তা ছেত্রী দার্জিলিং থেকে নির্বাচিত হয়েছেন, আপনার অবগতির জন্য জানাই দশম অর্থ কমিশনের প্রথম কিস্তির টাকা ৪টি জেলাসহ ডি.জি.এইচ.সি. এলাকাকে আমরা দিতে পারি নি। দশম অর্থ কমিশনের সমস্ত টাকা ডি.জি.এইচ.সি. এলাকাসহ পশ্চিমবঙ্গের সর্বত্র বিভিন্ন ক্ষেত্রে পানীয় জল সহ আমরা টাকা বরাদ্দ করেছি, এতটুকু অবিচার করা হয় নি। বরং ডি.জি.এইচ.সি. এলাকায় যে পরিমাণ স্কুল করেছি, সমতল এলাকায় সেহ পরিমাণ স্কুল করি নি। আর স্কুল সার্ভিস কমিশনের কথা রিজিওনাল কমিশনের কথা বলেছেন। আমরা বিল উত্থাপন করছি যদি এর মধ্যে বিধানসভার অধিবেশন শেষ হয়ে যায়, তাহলে অর্ডিন্যান্স জারি করে ওই এলাকায় পৃথক শাখা সেন্ট্রাল সার্ভিস কমিশনের অধীনে ডি.জি.এইচ.সি. এলাকার জন্য হবে, এটা সিদ্ধান্ত নিয়েছি। আর প্রমথবাবু বলেছেন নো ডিটেনশন। আপনার অবগতির জন্য জানাই যে সারা পৃথিবীতে একটিও রাজ্য নেই একটিও দেশ নেই যেখানে প্রাথমিক স্তরে পরীক্ষা নিয়ে ছাত্রকে আটকে রাখা হয়। এটা বিশ্বের ১৭৫টি দেশের কোথাও নেই। অতএব পরীক্ষা নিয়ে ছাত্রদের আটকে রাখা এটা শিক্ষানীতি বিরুদ্ধে, সারা বিশ্বে কোথাও এটা নেই। সুভাষ গোস্বামী বলেছেন অতিরিক্ত শিক্ষকের পদ নিয়ে, আমি এটা আগেই বলেছি। আরকেটা কথা সুভাষবাবু বলেছেন সেটা হল বিরাট সংখ্যক ছাত্র-ছাত্রী মাধ্যমিক পাশ করেছে, এরা কি করে উচ্চমাধ্যমিকে ভর্তি হবে? সেই প্রসঙ্গে একটা তথ্য দিচ্ছি, আমাদের গোটা ভারতবর্ষে ২৫টি রাজ্যের ১৫ বছরের হিসাব আমার কাছে আছে যে কত ছাত্র মাধ্যমিকে পাশ করে, আর কত ছাত্র উচ্চমাধ্যমিকে ভর্তি হয়। অন্যান্য রাজ্যে যারা মাধমিক পাশ করে তাদের ৭০ শতাংশ একাদশ শ্রেণীতে ভর্তি হয়। আর পশ্চিমবঙ্গে যারা মাধ্যমিক পাশ করে তাদের ৮০ শতাংশ উচ্চমাধ্যমিক ভর্তি হয়। ১৯৯৮ সালে রেগুলার, সি.সি., এক্সটার্নাল, কম্পার্টমেন্টাল সব মিলিয়ে মাধ্যমিক স্তরে মোট ৩ লক্ষ ৬ হাজার ৫৩৩ জন ছাত্র পাশ করেছে। যদি আমাদের ৮০ পারসেন্ট ভর্তি হয় আর ২০

পারসেন্ট যদি না ভর্তি হয় তাহলে এ বছর উচ্চমাধ্যমিক ভর্তি হবে ২ লক্ষ ৪৫ হাজার ২৭৭ জন এসপেকটিভ ক্যান্ডিডেট। ১৯৯৬ সালে যারা একাদশ শ্রেণীতে ভর্তি হয়েছিল যারা রেজিস্ট্রিকৃত তাদের সংখ্যা হচ্ছে ২ লক্ষ ৬৪ হাজার ৫৪৬ জন। এবার ভর্তি হবে ২ লক্ষ ৪৫ হাজার ২২৭ জন। ১৯৯৬ সালের পরে ১২০টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত ইতিমধ্যেই করা হয়েছে। যদি ১০০ ছাত্র ভর্তি হয় এ একটা স্কুলে তাহলে ১০০টি বিদ্যালয় যাকে উচ্চমাধ্যমিকে উন্নীত করেছি সেখানে ১২ হাজার ছাত্র ভর্তি হতে পারবে। তাহলে দাঁড়াচ্ছে বর্তমানে ২ লক্ষ ৭৬ হাজার ৫৪৬ জন ছাত্র ভর্তি হতে পারে, সেই সুযোগ পশ্চিমবঙ্গে আছে। ২ লক্ষ ৭৬ হাজার যেখানে ভর্তি হতে পারে সেখানে সম্ভাব্য প্রার্থী হচ্ছে ২ লক্ষ ৪৫ হাজার, তাহলে ২৯ হাজার ৮৭টি সিট অতিরিক্ত আছে। কিন্তু এই অঙ্ক সব কথা বলে না। যেখানে ভর্তি বেশি হতে চায় হয়ত সেখানে জায়গার অভাব আছে। সে জন্য আমরা সিদ্ধান্ত করেছি আরও ৫০টি বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে উন্নীত করব, যাতে পশ্চিমবঙ্গের ছেলেমেয়েরা মাধ্যমিকে পাশ করার পর উচ্চমাধ্যমিকে ভর্তি হতে অসুবিধা তাদের না হয়। অসিত মিত্র একটা কথা বলেছেন প্রভিডেন্ড ফান্ডের ব্যাপারে, যারা প্রভিডেন্ড ফান্ডে অপশন দিয়েছিল এখন তারা পেনশনে ফিরে যেতে চায়। পরস্পর বিরোধী কথা হল অসিতবাবু। একবার বলছেন পেনশন পাচ্ছে না, আবার বলছেন প্রভিডেন্ড ফান্ড পাওয়ার ব্যাপারে তাঁরা ফিরে যেতে ছাইছেন। এটা পরস্পর বিরোধী কথা হল। যাই হোক, যারা প্রভিডেন্ট ফান্ডে অপশন দিয়েছিলেন এখন সেখানে পেনশনে ফিরে যাওয়ার কোনও সুযোগ নেই। এখানে দেবপ্রসাদ সরকার ছিলেন, তিনি বলেছেন, অদ্ভুত ব্যাপার এবার দেবপ্রসাদবাবু কাট মোশনে ইংরাজির কথা বলেন নি। আমি তো ১৫ বছর ধরে দেখছি দেবপ্রসাদবাবু ইংরাজির উপর কাট মোশন দেন। এবার কি সিদ্ধান্ত নিয়েছেন জানি না। কেন এবার ইংরাজির উপর কাট মোশন দেন নি। তবে উনি বলেছেন টেকস্ট বই নিয়ে। জুন মাসের মধ্যে এবার পশ্চিমবঙ্গে সমস্ত বিদ্যালয়ে সমস্ত বই পৌঁছে দেওয়া হয়েছে। কোনও প্রাথমিক বিদ্যালয় নেই যেখানে সরকারি নিয়ন্ত্রিত পাঠ্য পুস্তক জুন মাসের মধ্যে পৌঁছে দেওয়া সম্ভবপর হয় নি। তবে আমি জানি দক্ষিণ ২৪ পরগনায়—এখানে প্রভঞ্জন বাবু, সুধীরবাবু আছেন, দক্ষিণ ২৪ পরগনার অনেক বিদ্যালয় আছে যেখানে সরকারি বই দেওয়া হয় না। শিক্ষকদের পক্ষ থেকে বে-সরকারি বই কিনতে তাদের বাধ্য করা হয়।

[6-00 – 6-10 p.m.]

এটা অতীব দুঃখজনক ঘটনা। কিন্তু এ বিষয়টা দক্ষিণ ২৪ পরগনায় বেশি। এটা আমাদের দুর্ভাগ্যের বিষয়। মাননীয় ব্রহ্মময় নন্দ মহাশয় মাদ্রাসা এবং সংস্কৃতের কথা বলেছেন। আমরা ৪০০-র উপর মাদ্রাসা করেছি। সংস্কৃত টোলের ব্যাপারে আমাদের

নজর আছে। সে ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেবার দিকে লক্ষ্য রাখছি। মাননীয় সঞ্জীব বাবু বলেছেন, আন-এক্সপেন্ডিচার প্ল্যান বাজেট। হ্যাঁ, এটা আমাদের আছে। একটা আছে যে, প্রাথমিক বিদ্যালয় করার জন্য যে সিদ্ধান্ত করলাম, যদি প্রাথমিক শিক্ষক নিয়োগ করতে না পারি, প্ল্যান বাজেট অব্যবহৃত থাকে, মাধ্যমিক বিদ্যালয়ের জন্য যে শিক্ষক নিয়োগ করব বললাম, যদিও স্কুল সার্ভিস কমিশন হতে একটা বছর বিলম্ব হয়েছে, শিক্ষক নিয়োগ করতে পারি নি, যেখানে ৫।৬ হাজার শিক্ষক নিযুক্ত আছে, তাদের বেতন বাবদ যে টাকা, পরিকল্পনা খাতের যে টাকা, সেই টাকা অব্যবহৃত থেকে যায়। সেইজন্য টাকাটা রয়ে গেছে। অন্য কোনও কারণ নেই। এখানে কাট মোশন সম্বন্ধে কয়েকটা কথা আমি উল্লেখ করতে চাই। মাননীয় রবীন্দ্রনাথ চট্টোপাধ্যায় কাটোয়া থেকে নির্বাচিত এম.এল.এ. তিনি কাট মোশনে ছাপার অক্ষরে লিখে দিয়েছেন, গত ২০ বছরে তার এলাকায় একটাও স্কুল হয় নি। যদি আপনারা রাজি থাকেন, মাননীয় বিরোধী দলের নেতা উপস্থিত আছেন, আমি স্কুলের নাম বলে, দিতে পারি। ১৪-টা স্কুল, জুনিয়র স্কুল করেছি। জুনিয়র থেকে হাই, হাই থেকে হায়ার সেকেন্ডারি স্কুল করেছি। মোট ১৪-টা স্কুল করেছি। আর, তিনি কাট মোশনে বলেছেন, গত ২০ বছরে একটাও স্কুল হয় নি। তিনি বিধায়ক, একটু তো দায়িত্বশীল হবেন। একটু তো দায়িত্ব নিয়ে কথা বলবেন। যদি দয়া করে আমার কাছে যান, আমি ১৪-টা স্কুলের তালিকা দিয়ে দিতে পারি। আর, তিনি বললেন, একটাও স্কুল হয় নি। এইভাবে সভাকে বিভ্রান্ত করা অতীব দুঃখের, অতীব বেদনার। মাননীয় সৌগত রায় মহাশয় বলেছেন, সময় মত পাঠ্য পুস্তক বিতরণ হয় না। এবারে আমি বলেছি, অন্য বছর বিভিন্ন সঙ্কট থাকে। কখনও প্রেস ধর্মঘট, কখনও বৈঠকখানায় বই-বাধানোর কাজে ধর্মঘট হয় বা অন্য কোনও অসুবিধা হয়ে যায়। এবারে আমরা জুন মাসের মধ্যে সব বই দিয়ে দিতে পেরেছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের সময়টা ৬.০৩-এ শেষ হয়ে যাচ্ছে। আপনার কত মিনিট লাগবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ৫ মিনিটের মধ্যে শেষ করব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সত্যবাবু আপনার কত মিনিট লাগবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** ২২ মিনিট।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি ৩০ মিনিট সময় বাড়িয়ে নিলাম আশা করি আপনাদের আপত্তি নেই। কান্তিবাবু বলুন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বিরোধী দলের এম.এল.এ. শ্যামাদাস ব্যানার্জি। আমি মাননীয়

অতীশবাবুর দিকে লক্ষ্য রেখে বলছি। উনি কাট মোশনের ৬২ নম্বর-এ একটা কথা বলেছেন। তা হচ্ছে, প্রাথমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে উন্নীত করতে হবে। ভূ-ভারতে এটা কখনও হয় না। প্রাথমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে উন্নীত করা যায় না। শ্যামাদাস বাবু কাট মোশনে এটা কেন উল্লেখ করলেন তা জানি না। যাই হোক আমার কথা হচ্ছে, পশ্চিমবাংলার মানুষ বারে বারে আমাদের উপর যে দায়িত্ব দিয়েছেন সেই দায়িত্ব আমরা আন্তরিকতার সঙ্গে প্রতিপালন করতে চাই। তার জন্য বিরোধী পক্ষের কাছ থেকে আমরা সহযোগিতা কামনা করি। যদি কোথাও আমাদের ভুল-ত্রুটি থাকে, ত্রুটি-বিচ্যুতি থাকে, সমালোচনার আলোকে সেটা আমরা দূরীভূত করতে চাই। আমরা চেষ্টা করি অবশিষ্ট ভারতবর্ষের মানুষ বাংলার কাছে যে প্রত্যাশা করে, বাংলার সরকারের কাছে যতটুকু প্রত্যাশা করুক বা না করুক, বাংলার মানুষের কাছে যতটা প্রত্যাশা করে, সেই প্রত্যাশা পালন করবার ক্ষেত্রে, অন্তত শিক্ষা জগতে সেই কাজ সমাধা করতে আমরা অঙ্গীকারবদ্ধ।

(গোলমাল)

যারা সংশোধনীতে বেতন নিয়ে, ১৯৯০ সালের সংশোধনীতে বেতন হার নেবার পরে যারা ৬০ বছরের পরেও কাজ করছেন তারা উচ্চ আদালতে মামলা করেন। আদালত রায় দেয় যে, তারা নিজের দায়িত্বে কাজ করবেন এবং মামলার যখন চূড়ান্ত রায় বেরবে সেই রায় অনুসারে তাদের চাকরি নিয়ন্ত্রিত হবে।

সুপ্রিম কোর্টের ডিভিশন বেঞ্চ রায় দিয়েছেন ১৯৯০ সালের বেতন হার যাঁরা নিয়েছেন তাঁদের ৬০ এ অবসর নিতে হবে। আর যাঁরা ১৯৮৬ সালের বেতন হার নিয়েছেন তাঁরা ৬০ বছরের পর আরও ৫ বছর কাজ করতে পারবেন। এখন মনে করুন কেউ যদি ১৯৯০ সালের বেতন হার ভোগ করে থাকেন এবং সুপ্রিম কোর্ট রায় দিয়েছেন যে কোনও শিক্ষক দু-নৌকায় পা দিতে পারবেন না—ভগবতী প্রসাদ ব্যানার্জির ডিভিশন বেঞ্চে রায় হয়েছে, সুপ্রিম কোর্টের ডিভিশন বেঞ্চে রায় হয়েছে যে, কোনও প্রাথমিক শিক্ষক দু-নৌকায় পা দিতে পারবেন না। যিনি ১৯৯০ সালের বেতন হার নিয়েছেন তাঁকে ৬০ এ অবসর নিতে হবে, আর যিনি ১৯৮৬ সালের বেতন হার নিয়েছেন তিনি ৬৫ বছর বয়স পর্যন্ত কাজ করতে পারবেন। আপনি মনে করুন ১৯৯০ সালের বেতন হার নিয়েছেন, আপনি ৬০ বছরের পর আবার কাজ করছেন, কোন বিবেচনায়, কোনও অধিকারে আপনাকে আমি বেতন দিতে পারি? সুপ্রিম কোর্টের ডিভিশন বেঞ্চের জাজমেন্ট, হাইকোর্টের ডিভিশন বেঞ্চের জাজমেন্টে আপনি ১৯৯০ সালের বেতন হার নিয়েছেন এবং ৬০ বছর পরেও যদি কাজ করেন, তাহলে সেই রায় অনুসারে এবং সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্ত অনুসারে, ৯০এর রোপা অনুসারে আপনাকে

আমি টাকা দিতে পারি না। এজন্য আমাদের আবেদন তাঁদের কাছে, যে, অনেক হয়েছে আর না। আপনারা প্রাথমিক শিক্ষক, আপনাদের প্রতি আমরা শ্রদ্ধাশীল। দয়া করে এই মোকদ্দমার রায় বেরোনোর পর আপনারা কাগজপত্র—জমা দিন। আমরা পেনশন দিতে প্রস্তুত। ধন্যবাদ।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই আলোচনায় ১৫ জন মাননীয় সদস্য অংশ গ্রহণ করেছেন, তাঁদের সকলকে আমি আন্তরিক ধন্যবাদ জানাই। এবং তাঁরা যে মতামত প্রকাশ করেছেন, সেগুলো অনেকই গঠনমূলক, তার জন্য কৃতজ্ঞতা জ্ঞাপন করি। আমি প্রথমে বলব, আজকের আলোচনা শুরু করেছেন মাননীয় অধ্যাপক সৌগত রায়। তাঁকে আমি আন্তরিক ধন্যবাদ জানাই। তার কারণ বিরোধী পক্ষের নেতা হিসাবে আক্রমণাত্মক তিনি হবেনই। এটাই স্বাভাবিক। কিন্তু তা সত্ত্বেও আমাদের রাজ্যের শিক্ষার কতকগুলো মৌলিক সমস্যা সম্পর্কে তিনি আলোকপাত করেছেন এবং আমাদের কোন দিকে যাওয়া উচিত সেটাও বলেছেন। আমি এই সভায় বহুবার একটা কথা বলেছি, সেটা হল এই বিজ্ঞান, প্রযুক্তি এবং জ্ঞানের অগ্রগতির সঙ্গে তাল মিলিয়ে আমাদের রাজ্য পশ্চিমবঙ্গ যার জন্য আমরা গর্ববোধ করি, তার কারণ, আমরা স্বাধীনতার আগে থেকে শিক্ষা, সংস্কৃতিতে সামনের সারিতে ছিলাম। আমাদের এখান থেকে এই কলকাতা থেকে নোবেল প্রাইজ পেয়েছেন যাঁরা, তাঁরা এই পশ্চিমবঙ্গে এবং কলকাতাতে কাজ করেছেন। এটাও ঘটনা যেটা সৌগতবাবু বলেছেন, একটা সময় ছিল যখন অন্য জায়গা থেকে এমন কি ভারতবর্ষের বাইরে থেকেও আমাদের এই বাংলাতে জ্ঞান লাভের জন্য মানুষ আসতেন। যেমন শান্তিনিকেতন এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ে অনেকেই পড়তে আসতেন। আমি একমত যে আমাদের সকলে মিলে আমাদের যে দুর্বল দিকগুলো আছে সেগুলো বার করে শিক্ষা ব্যবস্থাকে আরও উন্নত পর্যায়ে নিয়ে যেতে হবে এবং আলোচনা করতে হবে যে, কোনও কোনও ক্ষেত্রে—কেন এখনও একটু পিছিয়ে আছি। প্রথমত সৌগতবাবু বলেছেন যে ইঞ্জিনিয়ারিং কলেজ বা টেকনিক্যাল এডুকেশন যেটাকে বলে কারিগরি বিদ্যা, সেই ব্যাপারে অন্য রাজ্যের তুলনায় আমরা পিছিয়ে আছি কেন? যেমন কর্ণাটক, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশে যতগুলো ইঞ্জিনিয়ারিং কলেজ আছে, টেকনিক্যাল ইন্সটিটিউট আছে, মেডিক্যাল কলেজ আছে, ম্যানেজমেন্ট ইন্সটিটিউট আছে সেই তুলনায় পশ্চিমবঙ্গে আমরা পিছিয়ে আছি। শুধু পশ্চিমবঙ্গ নয় আমরা যদি জোন হিসাবে দেখি তাহলে দেখব সারা পূর্ব ভারতই এ ব্যাপারে পিছিয়ে আছে। কিন্তু আপনি দায়ী করেছেন বামফ্রন্ট সরকারকে।

[6-10 – 6-20 p.m.]

মাননীয় সৌগতবাবু, আপনারা সঠিক কাজ করেন নি। আপনি আপনার বক্তৃতায়

বলেছেন যে, এক্সপানশন চান, বিস্তার চান এবং তার সঙ্গে কোয়ালিটিও চান। এ বিষয়ে আমি আপনার সঙ্গে এক-মত। আমরাও তাই চাই। এবারে বলুন তো স্বাধীনতার পর পশ্চিমবাংলায় আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিস্তারের চেহারাটা কি ছিল? তথ্য কি বলে? ১৯৫৫ সালে যাদবপুরকে বিশ্ববিদ্যালয় করলেন। আগে ইঞ্জিনিয়ারিং কলেজ ছিল, ইউনিভার্সিটি করলেন। তারপর ১৯৬০ সাল থেকে ১৯৬২ সালে উত্তরবঙ্গ, বর্ধমান এবং রবীন্দ্র ভারতী করলেন। বিধানবাবুর সময় এগুলো হয়েছিল। তারপর? বিধানবাবু চলে যাবার পরে, ১৯৬২ সালের পর থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মাঝের দুটো বছর বাদ দিয়ে আপনারা ক্ষমতায় ছিলেন, অন্তত ১০ বছর ক্ষমতায় ছিলেন; সেই ১০ বছরে কি করেছেন? সেই ১০/১২ বছরে কি হয়েছে? সে সময়ে একটাও বিশ্ববিদ্যালয় হয় নি। একমাত্র জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজ ছাড়া, রাজ্যে আর কোনও ইঞ্জিনিয়ারিং কলেজ করেন নি। রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজ কেন্দ্র এবং রাজ্য মিলে করেছে। রাজ্য ৫০ ভাগ খরচ দেয়, কেন্দ্র ৫০ ভাগ খরচ দেয়। রাজ্যে আর কোনও ইঞ্জিনিয়ারিং কলেজ হয় নি, কিন্তু ইঞ্জিনিয়ারিং কলেজের প্রয়োজন আছে, এটা যখন আমরা অনুধাবন করলাম তখন আমরা সেই উদ্যোগ গ্রহণ করলাম। ইতিমধ্যে গত দু বছরে তিনটে ইঞ্জিনিয়ারিং কলেজ হয়ে গেছে। এ বছর আরও পাঁচটা ইঞ্জিনিয়ারিং কলেজের অনুমোদন আমরা পেয়ে গেছি। আমাদের দপ্তরে অনুমোদন এসে গেছে। এবারে আপনাদের আমি বলছি, এ ক্ষেত্রে আমাদের কেন দেরি হল—পরস্পরকে দোষারোপ করে কোনও লাভ নেই। কেন দেরি হল? আপনারা জানেন যে অগ্রগতি হচ্ছে রিলে রেসের মতো, আপনাদের কাছ থেকে আমরা কাঠি পেয়েছি তারপর আমরা দৌড় শুরু করেছি। আপনাদের কাছ থেকে আমরা কি পেয়েছিলাম? ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত আপনারা পশ্চিমবাংলায় কি করেছেন, সেই তথ্য দিন। আপনি মাননীয় অধ্যাপক। আপনি, আমি দুজনেই এই পশ্চিমবাংলায় ছিলাম। তখন আমরা কি দেখেছিলাম? শিক্ষা ব্যবস্থা তছ-নছ হয়ে গিয়েছিল এবং সেটা এই হাউসের কংগ্রেসি সদস্যদের বক্তব্য দেখলেই জানা যায়। আমরা ক্ষমতায় এসে প্রথমেই সঠিকভাবে যে কাজটা করলাম তা হচ্ছে শিক্ষকদের মর্যাদা প্রদান। এখানে অনেক শিক্ষক বন্ধু আছেন। শিক্ষার মূল শক্তিই হচ্ছে শিক্ষক। একজন শিক্ষক যদি উপযুক্ত বেতন না পান, তাঁর জীবনে যদি নিরাপত্তা না থাকে তাহলে শিক্ষা ব্যবস্থা চলতে পারে না, আপনি যত বড় পরিকাঠামোই করুন না কেন? শান্তিনিকেতনে রবীন্দ্রনাথ গাছের নিচে শিক্ষাদান করেছেন। শিক্ষক শিক্ষা দান করবেন। সেই শিক্ষকের কি দুরবস্থা ছিল তা তো আমরা জানি—আপনারও ছিল, আমারও ছিল। আমি শিক্ষক আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলাম। আমাদের কোনও পেনশন ছিল না, নিরাপত্তা ছিল না। আমরা নিয়মিত বেতন পেতাম না। আমরা প্রথমেই যে কাজটা করলাম, সেটা হল পে প্যাকেজ স্কীম। নিয়মিত বেতন দেবার বন্দোবস্ত করলাম।

আমরা পেনশনের বন্দোবস্ত করলাম। শিক্ষাকে বাঁচাতে গেলে শিক্ষকদের বাঁচাতে হবে। আর যে পরীক্ষা ব্যবস্থা তা তো আপনাদের সময় তছ-নছ হয়ে গিয়েছিল। সেটাকে আমরা সঠিক জায়গায় নিয়ে এলাম। তারপর আপনারা জানেন আমাদের একটু থমকে দাঁড়াতে হল। কেন্দ্রীয়ভাবে একটা নীতি, নয়া এড়ুকেশন পলিসি ঘোষণা করা হল। তা নিয়ে দীর্ঘ বিতর্ক শুরু হয়ে গেল। কান্তিবাবু সে কথা বলেছেন যে, আমাদের শিক্ষা ব্যবস্থা শুধু মাত্র রাজ্যের দ্বারা নিয়ন্ত্রিত হয় না। কেন্দ্রীয় শিক্ষা নীতির দ্বারা আমাদের শিক্ষা ব্যবস্থা অনেকটাই নিয়ন্ত্রিত হয়। এবং তারপর আমরা যেটা দেখলাম সেটা হল, আমাদের অনেক বেশি জোর দিতে হবে বিজ্ঞান, কারিগরি প্রযুক্তির ওপর।

তার কারণ, আগামী যুগটা হচ্ছে বিজ্ঞান, প্রযুক্তি, কারিগরি বিদ্যার যুগ এবং উচ্চশিক্ষাকে তার সঙ্গে তাল মিলিয়ে চলতে হবে। শুধুমাত্র সরকারি উদ্যোগেই নয়, বে-সরকারি উদ্যোগেও আজকে আমরা ইঞ্জিনিয়ারিং কলেজ করা শুরু করেছিলাম। আপনাদের শুনে ভাল লাগবে এ বছরে জয়েন্ট এন্ট্রান্সে যারা পরীক্ষা দিয়েছে তাদের মধ্যে আরও ৬শো জন এ বছর ভর্তি হবার সুযোগ পাবে। আগামী বছর এটা আরও বেড়ে যাবে। কেন না আগামী বছর আরও তিন/চারটি ইঞ্জিনিয়ারিং কলেজ আমরা করব। শুধু ইঞ্জিনিয়ারিং কলেজ নয়, ম্যানেজমেন্টেও বে-সরকারি—আমরা আমাদের সরকার থেকে এ.আই.টি.ডি.-র কাছে আমাদের সুপারিশ পাঠিয়েছি যাতে নাকি আরও ম্যানেজমেন্ট ইন্সটিটিউশন আমাদের পশ্চিমবাংলাতে গড়ে উঠতে পারে। আমরা উচ্চশিক্ষার ক্ষেত্রে ·টা পরিবর্তন আনার চেষ্টা করছি। সেটা হচ্ছে মূলত এই রকম—বিশ্ববিদ্যালয়গুলির ক্ষেত্রে আপনারা দেখবেন—কি যাদবপুর কি অন্যান্য জায়গায় নতুন নতুন বিষয় সেখানে পড়ানো হচ্ছে যেগুলিকে বলা হয় ইমারজিং এরিয়াস। ইতিমধ্যে ইউ.জি.সি. আমাদের যাদবপুর, কলকাতা এবং অন্যান্য বিশ্ববিদ্যালয়ে অনেকগুলি বিষয়ে অ্যাডভান্স সেন্টার হিসাবে স্বীকৃতি দিয়েছে এবং স্পেশ্যাল ডেভেলপমেন্টের জন্য তারা সাহায্য করছে। সৌগতবাবু বলেছেন যে বামফ্রন্টের আমলে শিক্ষা বিস্তারের হাল খারাপ। আমি তাকে বলছি, প্রায় ১শো নতুন কলেজ হয়েছে এবং সেই কলেজগুলি অধিকাংশই হয়েছে জেলাতে, অনেক প্রত্যন্ত অঞ্চলে। অনেকে বলেছেন, অনেক কলেজে ছাত্র সংখ্যা মাত্র দুশো, তাহলে এত কলেজ কেন? তাদের বলি, নতুন কলেজে তো প্রথমে বেশি ছাত্র হবে না। দূরের গ্রামাঞ্চলের কলেজগুলিতে তো বেশি ছাত্র হবে না। তারা শুরু করবেন অল্প ছাত্র দিয়ে তার কারণ তাদের প্রথমে অল্প বিষয় দেওয়া হয়। আস্তে আস্তে তারা বাড়তে শুরু করবেন। এখানে দার্জিলিং-এর প্রতিনিধি আছেন। তিনি জানেন যে দার্জিলিং-এর পাহাড়ি এলাকায় আমরা দুটি কলেজ করেছি। সেখানে ছাত্র কম কিন্তু তাদের দাবি, আমরা উচ্চশিক্ষায় পিছিয়ে আছি অতএব ছাত্র কম হলেও এখানে আরও কলেজ করতে হবে। ধরুন একটা জায়গা যেখানে সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবসের লোকেরা বাস

করেন সেখানে হয়ত অনেক ছাত্র হবে না কিন্তু তার জন্য কি আমরা তাদের উচ্চশিক্ষা থেকে বঞ্চিত করে রাখব? দক্ষিণ ২৪ পরগনাতে সবচেয়ে বেশি কলেজ আমরা করেছি। অনেক দ্বীপ অঞ্চল আছে যেখানে যাতায়াতের খুব অসুবিধা। সেখানকার ছাত্র, ছাত্রীরা কি পড়ার সুযোগ পাবেন না? আমরা সেইসব জায়গায় অনেক কলেজ করেছি যেগুলির ব্যাপারে গোড়াতে ৫ বছর আগে আপনারা বলেছিলেন যে এগুলি নন ভ্যায়াবল। এখন সেখানে ৫/৬/৭ শো ছাত্র হয়ে দিয়েছে। এইভাবেই মহাবিদ্যালয়গুলি গড়ে উঠছে। কাজেই আমরা এক্সপানশন করছি না বলে যেটা বলেছেন সেটা ঠিক নয়। এ ক্ষেত্রে সর্বভারতীয় চিত্রটা কি? এটা ঠিকই, উচ্চ শিক্ষার ক্ষেত্রে ছাত্রের দিক থেকে আমরা মহারাষ্ট্র, কর্ণাটকের থেকে পিছিয়ে আছি যদিও অন্ধ্রের থেকে আমরা এগিয়ে আছি। আমাদের গ্রোথ রেট সর্বভারতীয় গ্রোথ রেটের থেকে কম নয় যদিও এটা ঠিকই যে মহারাষ্ট্র, কর্নাটক থেকে আমরা একটু পিছিয়ে আছি। এর অবশ্য অনেকগুলি কারণ আছে। আমাদের এখানে আমাদের শিক্ষাটা এখনও পর্যন্ত সরকারি অর্থ সাহায্যের উপর নির্ভরশীল। ওখানে কিন্তু ওরা বে-সরকারিকরণ—প্রাইভেটাইজেশন এ ক্ষেত্রে অনেক পরিমাণে করেছেন যার ফলে ওরা খানিকটা বাড়াতে পেরেছেন। সৌগতবাবু সঠিক ভাবেই বলেছেন যে, আগামী দিনে আমাদের ওরাও বেশি করে কারিগরি, বিজ্ঞান ও প্রযুক্তির দিকে যেতে হবে। আমরাও এটা বার বার বলছি। একটা কথা বিরোধী দলের মাননীয় সদস্যরা প্রায়ই বলেন যে আমরা শিক্ষা নিয়ে রাজনীতি করছি এবং তার ফলে এখানে শিক্ষা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ওরা বলেন, আপনারা রাজনীতি করতে গিয়ে এখানে শিক্ষার মানটা নামিয়ে দিয়েছেন। এটা কিন্তু ঠিক কথা নয়। আমাদের রাজ্য থেকে বাইরে যারা পড়তে যায় তারা এমন কিছু আহামরি বিশ্ববিদ্যালয়ে পড়তে যায় না।

[6-20 – 6-30 p.m.]

সৌগতবাবু কয়েকটি দিল্লির উদাহরণ দিয়েছেন। এই সংখ্যাটা সীমাবদ্ধ। আমাদের অনেকে বাইরে যায়। তার একটা কারণ হচ্ছে, আমাদের বিশ্ববিদ্যালয়গুলি কলেজগুলি যে নম্বর পেলে ভর্তি করে নেয় তাতে অনেকে ভর্তি হতে পারেনা। আমাদের এখানে বিশ্ববিদ্যালয়ে ভর্ত্তি হতে হলে অনার্স থাকতে হবে। অনেক ছেলের অনার্স থাকেনা। অনেক বিষয় আছে যেখানে অনার্সে শতকরা ৫০ ভাগ পাবার পরেও তারা ভর্তি হতে পারেনা। এদের অনেকেই আশেপাশের রাজ্যে চলে যায় যেখানে কোন স্ট্যাণ্ডার্ড নেই, যেখানে যেকোনও নম্বরে তাদের ভর্তি করে নেয়। আমার কাছে বহু তথ্য আছে যে এই ভাবে চলে যায়। কিন্তু আমরা যে পরিকল্পনা করছি সেটা হচ্ছে, আপনি জানেন যে ইতিমধ্যে আমরা প্রেসিডেন্সি কলেজে পোষ্ট গ্রাজুয়েট পড়াবার অনুমতি দিয়েছি কেমিষ্ট্রি, জিওলজিতে। এ বছর দেওয়া হয়েছে জিওলজিতে। আমরা ফিজিকসেও দিয়েছি। আমরা হুগলি মহসীন কলেজে ফিজিওলজিতে পোষ্ট গ্রাজুয়েট খুলেছি। টেকস্টাইলে আমরা

শ্রীরামপুরে পোষ্ট গ্রাজুয়েট খুলেছি। আরও কিছু কিছু কলেজে যাদের পরিকাঠামো আছে, আমরা পরিকল্পনা করে তাদের পোষ্ট গ্রাজুয়েট পড়াবার অনুমতি দেবার দিকে এগিয়ে চলেছি। কিন্তু আমাদের বার বার মনে রাখতে হবে যে আমরা শিক্ষার বিস্তার চাই এবং সঙ্গে সঙ্গে অনেক মাননীয় সদস্য যেটা বলেছেন যে, মানটাকে বজায় রাখতে হবে। আপনি মহারাষ্ট্রের অনেক ইঞ্জিনিয়ারিংয়ের কথা বললেন। আপনি জানেন যে, মহারাষ্ট্রে এমন ইঞ্জিনিয়ারিং কলেজ আছে যার পরিকাঠামো আমাদের ইণ্ডাষ্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট গুলির চেয়ে অনেক কম। ব্যবসায়িক ভিত্তিক, ব্যবসা করছে। কোনও পরিকাঠামো নেই, ছাত্রদের ভর্তি করে নিচ্ছে কিন্তু উপযুক্ত শিক্ষক নেই। ওদের কিছু কিছু ভাল আছে। কিন্তু আমরা এটা হতে দিতে চাইনা। আমরা আমাদের মানটাকে বজায় রাখতে চাই এবং শিক্ষার বিস্তার ঘটাতে চাই। তার জন্য দেখবেন যে ভর্তির ব্যাপারে, অন্যান্য ব্যাপারে আমরা এখানে শ্লেট করছি। ষ্টেট লেভেলে এলিজিবিলিটি টেষ্ট করছি। সেই কঠিন পরীক্ষার মধ্যে দিয়ে আমরা কলেজে শিক্ষক নিয়োগ করছি মানটাকে বজায় রাখার জন্য। শিক্ষার মান বজায় রাখতে গেলে দুটো জিনিস করতে হবে। যেমন—পরিকাঠামো দরকার, আর শিক্ষক যিনি হবেন তিনি হবেন উপযুক্ত এবং ছাত্র যে সেও শিক্ষা লাভের উপযুক্ত হবে এবং এর জন্য শিক্ষক নিয়োগ এবং উচ্চশিক্ষা ক্ষেত্রে ছাত্র ভর্তি এগুলি নিয়ন্ত্রণ করতে হয়। এই কাজটা খুব সহজ নয়। কিন্তু আমরা পশ্চিমবাংলায় এই দিকে ধীরে ধীরে এগিয়ে যাচ্ছি। আমি একথা বলতে চাচ্ছি, আপনারা স্বাভাবিকভাবেই সমালোচনা করবেন। কিন্তু যারা বাইরে থেকে আসেন—রাস্তোরী কমিটির সদস্য যারা এসেছিলেন, ইউ. জি. সি'র যারা আমাদের ঐ হায়ার এডুকেশান কাউন্সিলের প্রতিনিধি থাকেন, তারা উচ্ছসিত প্রসংশা করেন। তারা বলেন যে আপনারা নিয়ম মেনে চলেন, আপনারা একটা মান রক্ষা করছেন। আপনারা এখানে যে অ্যাপয়েন্টমেন্ট দেন সেটা একেবারেই পলিটিক্যাল নয়, মেরিটে এই নিয়োগ হয় শ্লেট পরীক্ষার মাধ্যমে। আপনারা এটা মনে রাখবেন যে, এই যে পরীক্ষা, এটা ইউ. জি. সি'র অ্যাক্রেডিটেড এবং ইউ. জি. সি'র প্রতিনিধি, কেন্দ্রীয় প্রতিনিধি তারা আমাদের এই পরীক্ষাগুলি দেখেন এবং থাকেন। তারা উচ্চসিত প্রসংশা করেছেন যে আপনারা মান রাখছেন এবং একেবারে রাজনৈতিক প্রভাব মুক্ত। অথচ আপনারা কোথা থেকে এই সমস্ত তথ্য পান আমি জানিনা। আমার চেষ্টা করছি যাতে উচ্চ শিক্ষার মান বজায় রাখতে পারি এবং সঙ্গে সঙ্গে এর বিস্তারের কথাও বলেছি। গত ৪ বছরে কতকগুলি কলেজকে অনার্স পড়াবার সুযোগ দেওয়া হয়েছে। নুতন বিষয় ইনট্রোডিউস করা হয়েছে, বিজ্ঞান ইনট্রোডিউস করা হয়েছে, কম্পিউটার সায়েন্স করা হয়েছে, ইলেকট্রোনিক্স করা হয়েছে জেনারেল ডিগ্রী কলেজে। তাছাড়া ভোকেশন্যাল সাবজেক্ট ইউ. জি. সি দিচ্ছে, আমরা সহায়তা করছি। ১১২ টারও বেশি কলেজে কম্পিউটার হাতে-কলমে শেখানো হচ্ছে। কম্পিউটার সায়েন্স

আমরা বহু মফঃস্বল শহরে ইন্ট্রোডিউস করছি। তাছাড়া আমরা এই কলেজগুলিতে অনেক ভোকেশন্যাল সাবজেক্ট ইন্ট্রোডিউস করছি। নবম পরিকল্পনায় আমরা আরো ভোকেশন্যাল সাবজেক্ট ইন্ট্রোডিউস করতে চাই। তার কারণ আমাদের শিক্ষাটা যাতে নাকি কর্মজীবনের সঙ্গে এবং বিশেষ করে বাজারের চাহিদার সঙ্গে, শিল্পের চাহিদার সঙ্গে, কৃষ্টির চাহিদার সঙ্গে, পরিষেবার চাহিদার সঙ্গে সামঞ্জস্য রেখে চলতে পারে। সেজন্য ধীরে ধীরে এগোতে হয়। শিক্ষা এমন একটা বিষয় যা রাতারাতি পরিবর্তন করা যায় না, সেটা করা উচিতও নয়। অত্যন্ত ধীরভাবে এটা করতে হয়। সেটা করবার ব্যাপারে আমরা চেষ্টা করছি। অষ্টম পরিকল্পনাকালে উচ্চশিক্ষার ক্ষেত্রে আমরা কতগুলো পদক্ষেপ নিয়েছি; শিবপুর বি. ই. কলেজকে ডীমড ইউনিভার্সিটি করেছি। ওরা এখন অনেকগুলো কোলাবরেট করছেন, চীনের সঙ্গে কোলাবরেট করে মাইনিং-এর কাজ করছেন। আমরা একটা ওপেন ইউনিভার্সিটি করেছি—নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি—যাতে শিক্ষাটাকে যারা দিনের বেলা কাজ করেন তাদের কাছে নিয়ে যেতে পারি। আমরা কতগুলো কোম্পানীর সহযোগিতা নিচ্ছি মাল্টি-মিডিয়া সেন্টার করার জন্য, যাতে ডিষ্টেন্স এডুকেশন প্রয়োগ করতে পারি তার জন্য তবে এটা ব্যয়সাপেক্ষ। আমরা ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভারসিটির সঙ্গে কথা বলতে ভাইস চ্যান্সেলরকে দিল্লী পাঠিয়েছি এতে কত টাকা দরকার সেটা জানবার জন্য। বাজেট থেকে আমরা ৫ কোটি টাকা দেব। আমরা এগুলো করবার চেষ্টা করছি। আর বেশি পরিমাণ কলেজ আমরা করতে চাই। এই বছর কিছু করেছি, আগামী বছর আরো কিছু করব এবং কিছু নতুন বিষয় ওদের দেব। তার জন্য শিক্ষার ব্যয় বেড়ে গেছে। অবাক হয়ে যাবেন, ১৯৮৬ সালের পর ভারতবর্ষের কোনও বিশ্ববিদ্যালয় কোনও টিচিং পোষ্ট ক্রিয়েট করেনি, কিন্তু আমরা পশ্চিমবঙ্গে সেটা করেছি। গত বছর আমরা টিচিং পোষ্ট ক্রিয়েট করেছি ২০২টি। তার আগের বছর ক্রিয়েট করেছি ৭২টি পোষ্ট। এবারে যেসব কলেজে নতুন সাবজেক্ট দিয়েছি তাদের জন্য কিছু পোষ্ট ক্রিয়েট করব। যাদবপুর ইউনিভার্সিটিকে ২৬টি নতুন পোষ্ট দেওয়া হয়েছে ইমার্জিং এরিয়ার জন্য। আমি গিয়ে সেখানে বিল্ডিং ওপেন করেছি, মাল্টি-মিডিয়া রিসার্চ সেন্টারের বিল্ডিং ওপেন করেছি। ওরা মাল্টি-মিডিয়া এবং ডিফেন্সের উপর কাজ করছে। আমরা ভেরিএবেল সাইক্লোটন সেন্টারকে ইন্টার-ইউনিভার্সিটি সেন্টার গড়ে তোলার জন্য জমি দিয়েছি গবেষণার স্বার্থে। উচ্চশিক্ষার জন্য দরকার বিশেষ মান এবং গবেষণার সুযোগ। সেদিকেই ইউনিভার্সিটি গ্র্যান্ট কমিশনের সঙ্গে আমাদের বিশ্ববিদ্যালয়গুলি এগোচ্ছে। সেদিক থেকে ইউনিভার্সিটি গ্র্যান্ট কমিশন থেকে প্রতিনিধিরা এসে বলেছেন, আপনাদের বিশ্ববিদ্যালয় যে কাজ করতে চলেছে তাতে আমরা রাজ্য সরকারের সঙ্গে কোলাবোরেট করব গবেষণার বিষয়ে। আমাদের ভাবতে হবে আগামী দিনের কথা। সৌগত রায় মহাশয় ঠিকই আলোচনা করেছেন; এমন কিছু বিষয় আছে আগামী দিনে যার গুরুত্ব সর্বাধিক, যেমন কম্পুটার,

ইলেকট্রনিক্স বায়ো-টেকনোলজি। আমরা কিন্তু গত বছর পাঁচটি কলেজে মলিকুলার বায়োলজি পড়াবার ব্যবস্থা নিয়েছি। আর বায়ো-টেকনোলজি পড়াবার জন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে কথা বলেছি। তারা এগিয়ে যাচ্ছেন। আর ইনফর্মেশন টেকনোলজি, যে পাঁচটি কলেজের কথা বললাম তার মধ্যে একটি কলেজ ইনফর্মেশন টেকনোলজি পড়াবে। বিশ্ববিদ্যালয়ে ইনফর্মেশন টেকনোলজিতে আমরা মাষ্টার ডিগ্রি কোর্স চালু করছি। অর্থাৎ আমরা আজকে পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে একটা বড় পরিবর্তন ধীরে ধীরে নিয়ে এসেছি। আরো বেশি আধুনিকীকরণ, আরও বেশি সিলেবাসের মডার্নাইজেশন আমরা চাই, কিন্তু তার জন্য দরকার উন্নত মানের শিক্ষক। যারজন্য আমরা বারবার বলি যে, উন্নত মানের শিক্ষক পেতে হলে আরও বেশি বেতনক্রম দরকার। আমরা চাই উন্নত মানের বেতনক্রম। আমরা চাই ছাত্রদের জন্য পরিকাঠামো তৈরি করে দিতে। এই কাজগুলো আমরা চালাচ্ছি অক্লান্তভাবে। এই কাজে আপনাদের সহযোগিতা আমরা চাই, আমরা চাই আপনারা যে সমালোচনা করেছেন তা থেকে শিক্ষা গ্রহণ করে আমাদের যে দুর্বল দিকগুলো রয়েছে সেগুলোকে অতিক্রম করতে। অনেকে বলেছেন, কলেজে প্রিন্সিপাল নিয়োগের কি হল?

[6-30 – 6-40 p.m.]

আমাদের অনেক অধ্যাপক বন্ধু আছেন তাঁরা প্রিন্সিপ্যাল হতে পারেন কিন্তু সহজে প্রিন্সিপ্যাল হতে চাইছেন না। বেতনের কছু পার্থক্য নেই অথচ ঝুঁকি আছে। আবার তাঁরা গ্রামাঞ্চলে যেতে চাইছেন না। তা সত্ত্বেও কলেজ সারভিস কমিশন গত ২ বছরে ১০০টি অধ্যাপকের নাম সুপারিশ করেছেন কলেজর গুলিতে। এবারে তাঁদের ইনটারভিউ হয়ে গেছে এবং সেই ইনটারভিউতে ৮০ জনের উপর অধ্যক্ষের নাম সুপারিশ করা হয়েছে। কলেজ সার্ভিস কমিশন ১৪৫০টি টিচিং পোষ্টে নাম সুপারিশ করেছেন। এই রকম আগে কখনও হয় নি। প্রায় ১৫০০ মতো শিক্ষক বিভিন্ন কলেজে সুপারিশ করা হয়েছে। এখন আবার ইনটারভিউ চলছে, ইনটারভিউ পর্ব শেষ হলে আমরা শিক্ষকদের নাম সুপারিশ করা হবে। এর মধ্যেও কিছু পদ খালি থেকে যায়, এই সময়ের জন্য পার্ট টাইমার নিয়োগের বন্দোবস্ত করেছি। শিল্প সময়ের জন্য সকলের থেকে টিচার ইন চার্জ, তাদের অধ্যক্ষের পদ যতক্ষন খালি থাকবে—অ্যালাউন্স ৫০০ টাকা করে দেওয়া হয়েছে। আজকে সেই দিক থেকে বলব একটা বড় পরিবর্তন শুরু হয়েছে। আমি আপনাদের সকলের সহযোগিতা চাই। আসুন আমরা সকলে আলাপ আলোচনা করি। আপনারা সমালোচনা করবেন, আলোচনা করবেন এবং আমার ভুল-ভ্রান্তি গুলি দেখিয়ে দেবেন। যারা বাংলাকে ভালবাসে যারা পশ্চিমবাংলাকে ভালবাসে, যার উন্নতি আমরা সকলে চাই বিশেষ করে শিক্ষা এবং সংস্কৃতির ক্ষেত্রে তারা গঠনমূলক সমালোচনা করুন। আসুন

আগামী দিনে প্রতিশ্রুতি দিতে পারি যে আমরা আরও বেশি উন্নতির দিকে এগিয়ে নিয়ে যেতে পারব সমস্ত রকম দুর্বলতা দূর করে। সকলকে ধন্যবাদ জানিয়ে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব আছে অনেক গুলির জবাব আমি দিয়েছি—সেই গুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** I now put to vote all the Cut Motions except the cut motion Nos. 22 and 34 and which I understand a division will be demanded.

The Motions (cut motions Nos. 1 to 21, and 23 to 33, and 35 to 73) that the amount of demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions (Cut Motion Nos. 22 and 34) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

**Demand No. 30**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2906,24,61,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture" during the year 1998-99 (This is inclusive of a total sum of Rs. 968,74,00,000 already voted on account)

was then put and agreed to.

**Demand No. 45**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,22,10,000 be granted for expenditure under Demand No. 45, Major Heads : "2251—Secretariat-Social Services" during the year 1998-99 (This is inclusive of a total sum of Rs. 5,40,00,000 already voted on account)

was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1998.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1998.

....(Secretary then read the Title of the Bill)....

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1998 be taken into consideration.

[6-40 – 6-50 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধক্ষ্য মহাশয় স্যার, আমি আর বেশিক্ষণ বলব না কারণ শিক্ষা বাজেটই ৬.৪০মিঃ পর্যন্ত হল। আসলে মন্ত্রীরা সাধারণত ট্যাক্স করবেন সিদ্ধান্ত নিয়ে আসেন এবং যেহেতু অ্যামেণ্ডমেন্ট দিই নি, ইচ্ছা করলেও ট্যাক্স কমাতে পারব না। কিন্তু একটি এই প্রসঙ্গে বলছি যে, স্ট্যাম্প অ্যাক্ট আমাদের ট্যাক্স আদায় করার একটা বড় সূত্র। আমি প্রতিবারই দেখছি এবং আমি যেটা বলছি ইণ্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট যেটা অ্যামেণ্ডমেট হয়েছে অ্যাজ instrument based on market value. আপনি হয়ত জানেন এই অ্যামেণ্ডমেন্টটা মার্কেট ভ্যালু নিয়ে ইন্ট্রোডিউস করা নিয়ে দীর্ঘ সময় ধরে গত বছরে এই দলিল লেখেন যারা, তারা স্ট্রাইক করে। মার্কেট ভ্যালুটা কি হবে সেটা সঠিকভাবে ডিটারমিন করেছেন কিনা এটা আমাদের কাছে প্রশ্ন থেকে যায়। এই স্ট্যাম্প অ্যাক্ট এবং কয়েকটি বিভিন্ন অ্যাক্ট করেছেন—এক্সচেঞ্জ অফ প্রপার্টি, গিফট এবং (৩) পার্টিশান হয়েছে, কিন্তু এখানে একটা মজার ব্যাপার এটা মনে হয় ভুলই হয়েছে। টু (বি)এর একদম শেষে যে এক্সপ্ল্যানেশান রয়েছে গিফট যে দেবে কারা ফ্যামিলির হবে তাতে বলেছেন এবং পারপাসটাও বলেছেন For the purpose of this article, member of a family shall include parent, spouse, son, unmarried and widowed daughter, grandson or granddaughter. কিন্তু আমার মনে হয় এখানে ডটার ইন ল ইনক্লুড হওয়া উচিত কারণ যদি আনম্যারেড ডটার বা উইডড ডটার, যার স্বামী নেই সেক্ষেত্রে ডটার ইন ল কেউ যদি একসাথে থাকেন সি বিকাম the part of the family. এটা নর্মালি কভেনেন্টে ইনক্লুড করা উচিত। আর মন্ত্রী যেটা করেছেন বেঙ্গল অ্যামুউজমেন্ট ট্যাক্স অ্যাক্ট তাতে ক্যাজুয়াল সিনেমা শো যারা হোল্ড করছেন তাদেরকে এনটারটেনমেন্ট ট্যাক্স থেকে বাদ দিয়েছেন এটা যথার্থ এবং সমর্থন করা

উচিত। এবং অনেকে যারা প্রপাইটার, নন সিনেমাটোগ্রাফি একজিবিশন যারা করছেন তাদেরও একটা অ্যাসেসমেন্টের ব্যবস্থা করেছেন, এটাতে আপত্তির ব্যাপার নেই। কিন্তু এখানে চা বাগানের ট্যাক্সের ব্যাপারে এই যে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স এবং প্রাইমারি এডুকেশন অ্যাক্টের উপরে সেসের ব্যাপারে তারা সুপ্রিম কোর্টে গেছিল। সেখানে তাদের বহু টাকা পাওনা হয়েছে। আপনি কি সেটা ওয়ান টাইম রিলিফ দেওয়ার চেষ্টা করছেন, কারণ অনেক টাকা দিতে হবে, what is the total amount? আপনি কত টাকা রিলিফ দেবেন ঠিক করেছেন, কারণ এর উপরে তো আবার ইন্টারেস্ট হয়েছে। আপনি কত টাকা চা বাগানের মালিকদের দিলে ভাল হয় সেটা জানতে পারলে ভেবে দেখব এটা সমর্থন করা যায় কিনা। তার কারণ চা বাগানের সেস থেকে আমাদের একটা বড় টাকা আদায় হয়। এই টি সেসের উপরে কত টাকা রিলিফ দিচ্ছেন সেটা জানা দরকার। আরেকটা ভাল সিদ্ধান্ত নিয়েছেন যে, আপনারা এই যারা কেবল অপরেটর, যারা পাড়ায় ভি সি আরের মাধ্যমে দেখায় তাদের রিলিফ দিচ্ছেন, এটা দেওয়া দরকার। কারণ বড় বড় কোম্পানী যারা কেবল অপারেট করেন যেমন আর পি জি নেট অমুক তমুক কোম্পানীগুলো পাড়ার ছেলেদের খুব বিপদে ফেলে দিচ্ছে। এরফলে পাড়ার ছেলেরা খুব বিপদে পড়ে যাচ্ছে। এই ব্যাপারে আপনি যে রিলিফ দিয়েছেন এটাকে সম্পূর্ণ সমর্থন জানাই। আরও কয়েকটি ভাল যেমন ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্টে একটা রিলিফ দিয়েছেন। কোন আইটেমের ক্ষেত্রে কি কি রিলিফ দিয়েছেন সেটা জানান। জুস কনসেনট্রেট, সেলোফেন পেপার, পলিস্টার ফিল্ম; এক্স-রে ফিল্ম, হ্যালো পলিয়েস্টার ফাইবার, গোল্ড, সিলভার, মোটর অপারেটেড ইলেকট্রিকাল অর আদারওয়াইজ, কেরোসিন স্টোভ, মার্জারিন, ইলেকট্রিক বাল্ব, এর মধ্যে সবচেয়ে উল্লেখযোগ্য। রিলিফ উনি দিয়েছেন গোল্ড অ্যাণ্ড সিলভারের ক্ষেত্রে ২ শতাংশ থেকে ১ শতাংশ করেছেন। এটা যারা স্বর্ণ শিল্পী আছেন ওরা গতবারে ধর্মঘট করেছিল, মন্ত্রীর সঙ্গে কথা হয়েছিল, স্বর্ণ শিল্পীদের অনেক টাকা ট্যাক্স আদায় হয়, ট্যাক্স কম হলে আমার মনে হয় কমপ্লায়েন্স ভাল হতে পারে। আমার মনে হয় মন্ত্রী সাধারণভাবে যেহেতু রিলিফ দেওয়ার জন্য বিল আনছেন, ট্যাক্স সাধারণভাবে কমাচ্ছেন, সেইজন্য এই বিলটায় বিরোধিতা করিনি। এই বিলের অ্যামেণ্ডমেন্টস আনিনি। আমি শুধু মন্ত্রীকে মনে করিয়ে দেব, উনি প্রথমবার যখন আলোচনা হয় বাজেটে সেলস ট্যাক্স যাতে সিমপ্লিফাই হয়, কালেকশনের ব্যাপারটা সিমপ্লিফাই করার কথা বারবার বলেছি। এবং ডিক্লারেশান ফর্ম দেবার যে প্রসিডিওর আছে সেটা আদায় করার যে ঝামেলা সেটার ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করেছি। মন্ত্রী বলছেন আগের থেকে কিছুটা সিমপ্লিফাই হয়েছে, কিন্তু অনেক বেশি সিমপ্লিফিকেশান হওয়া দরকার এর আগে যখন অকট্রয় তুলে দিয়েছিলেন, যেটা ছিল ডেভলপমেন্ট বিরোধী, চুরির জায়গা ছিল, সেটা তুলে দিয়ে মন্ত্রী সঠিক কাজই করেছেন। এখন ওয়ে

বিল ইন্ট্রোডিউস হওয়ায় তার মানে বাইরের ষ্টেট থেকে যারা মাল নিয়ে আসবে তাদের ক্ষেত্রে রেগুলার করা হবে। ওয়ে বিল মেইনটেইনও করতে হবে। এখানে এই ওয়ে বিলটা জেনারালি ২/৩ মাস করে নেওয়া যাবে। সুতরাং প্রত্যেকবারে চেকিং করার দরকার নেই। এই ওয়ে বিল ইন্ট্রোডিউস করার ফলে যেন কোনভাবে গুডস ট্রানজিট ডিলেইড না হয়। শেষে বলি চেক পোস্টে ট্রাকগুলি ৪/৫ দিন দাঁড়িয়ে থাকত, ফলে প্রসেস ডিলেইড হোত। আমাদের দেখা দরকার, ওয়ে বিল ইন্ট্রোডিউস করার নামে যেটুকু করেছেন পুরোটা করেননি। এই ২টি ক্ষেত্রে যেন আর ডিলেইড না হয়। এছাড়া মন্ত্রী যে প্রস্তাব এনেছেন, তাতে আপত্তির বিষয় কিছু নেই, এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েষ্ট বেঙ্গল ট্যাকসেশন লজ (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৮ এর সমর্থনে বক্তব্য রাখতে গিয়ে মূল কথাগুলি আমি সংক্ষেপে বলব। মাননীয় সদস্য সৌগত রায়কে ধন্যবাদ জানাচ্ছি, উনি মূল বিষয়গুলির ক্ষেত্রে অনেকগুলি ক্ষেত্রে সহমত পোষণ করেছেন। আমি খুব তাড়াতাড়ি ক্লজ-ওয়াইজ রিডিং করে দিচ্ছি। প্রথমেই ক্লজ ২তে ষ্ট্যাম্প ডিউটির বিষয়টি উল্লেখ করা আছে, এবং রেজিষ্ট্রেশন ফিজ। আমি যেগুলি বলছি, এগুলি পরিষ্কার বলা আছে। এই বিলটা মূলতঃ বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্ষেত্রে করের হার কমানোর প্রস্তাব কোথাও কোথাও ছড়িয়ে দেওয়ার প্রস্তাব আছে এবং সরলীকরণের ক্ষেত্রে আমি শেষকালে একটু বক্তব্য রাখব। প্রথম ষ্ট্যাম্প ডিউটি ও রেজিষ্ট্রেশন ফিজ এর ক্ষেত্রে এখানে অনেকদিন ধরে আমাদের কাছে প্রস্তাব ছিল, বিভিন্ন সাধারণ মানুষ বলেছেন যে স্ট্যাম্প ডিউটির হারটা পরিবারের মধ্যে যখন গিফট দেওয়া হচ্ছে বা পার্টিশানিং অফ ডিডস হচ্ছে, এর ক্ষেত্রে হার কমানো যায় কিনা। আমরা ইতিমধ্যে স্ট্যাম্প ডিউটির হার অনেকটা কমিয়েছি। প্রথমে ১০ শতাংশ ছিল, তার থেকে কমিয়ে ৫ শতাংশ করা হয়। বস্তুত, আমাদের তুলনায় অনেক রাজ্য এর থেকে বেশি আদায় করে। তামিলনাড়ু বলুন, অন্ধ্রপ্রদেশ বলুন, মহারাষ্ট্র বলুন এর থেকে বেশি হারে ষ্ট্যাম্প ডিউটি আদায় করে। এর পরেও আমরা এখানে প্রস্তাব রাখছি, গিফট এর ক্ষেত্রে এই ষ্ট্যাম্প ডিউটির হার ৫ শতাংশ থেকে কমিয়ে আধ শতাংশ অর্থাৎ .৫ শতাংশ করার প্রস্তাব ছিল, এটা আমি করলাম। পার্টিশানিং অফ ডিডস ৫ শতাংশ থেকে কমিয়ে আধ শতাংশ অর্থাৎ .৫ পারসেন্ট করার প্রস্তাব রাখছি। এটা তাই .৫ রাখলাম। অর্থাৎ এটা আরও নগণ্য হল।

[6-50 – 7-01 p.m.]

এইভাবে পার্টিশান অফ ডীডস এর ক্ষেত্রে আমাদের রাজস্বর খুব একটা ক্ষতি হবেনা। তার কারণ এই হারটা না কমানোর জন্য অনেকে রেজিস্ট্রি করছিল না, এটা

করলে হয়ত প্রবণতাটা বৃদ্ধি পাবে। শহর এবং গ্রাম উভয় ক্ষেত্রে সাধারণ মানুষ একটা রিলিফ পাবে। দ্বিতীয় হচ্ছে বেঙ্গল অ্যামুউজমেন্ট ট্যাক্স, আমি মুল জায়গাগুলো বলছি এখানে অনেকগুলি ক্লজ আছে। অনেক ক্ষেত্রে কোন সংস্থা এককালীন চলচ্চিত্র প্রদর্শনী করেন এবং সত্যিই তারা টিকিট ধার্য করেন না। আমাদের যে নিয়ম আছে তার জন্য তাকে একজেমশানের জন্য আসতে হত, তারপর ডিপোজিট মানি জমা দিতে হত। আবার ডিপোজিট মানি ফেরত নিতে হত। আমরা এই ধরনের সমস্ত ক্ষেত্রে একসঙ্গে এই একজেমশান দিয়ে দিলাম যাতে হয়রানি কমে যায়। আরেকটা হচ্ছে সিনেমার বাইরে যে প্রদর্শনী সেখানেও এই এডজাস্টমেন্ট-এর সুযোগ দিলাম যাতে ডিপোজিট ফেরত পেতে সুবিধা হয়। ক্লজ ফোর, বেঙ্গল এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স, এখানেও একই নীতি ডিপোজিটের টাকাটা ফেরত পেতে অসুবিধা হচ্ছিল, সেটা বুক অডজাস্টমেন্ট করে এর সঙ্গে যারা যুক্ত তাদের রিলিফ দেওয়া হল। এই ক্ষেত্রে একটা রিলিফ সত্যিই চায়ের উৎপাদকরা পাবেন। মাননীয় সদস্যদের হয়ত জানা আছে চায়ের সেসের ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের যে আইন আছে তার বিরুদ্ধে চা উৎপাদকরা হাইকোর্টে, পরে মহামান্য সুপ্রীম কোর্টে গিয়ে চ্যালেঞ্জ করে। মহামান্য সুপ্রীম কোর্ট তার আদেশে রাজ্যের যে আইন আছে সেটা বলবৎ রাখার সিদ্ধান্ত নেন। এতদিন যারা চায়ের সেস দিচ্ছিলেন না তাদের এই বকেয়া টাকা জমা দিতে হবে এবং এটা প্রায় ৮০ কোটি টাকার মত। বকেয়া টাকা নয়, এর উপরে আবার পেনাল ইন্টারেস্ট জমতে শুরু করে। ঐ ৮০ কোটি টাকার মধ্যে ৫৪ কোটি টাকা তারা দিয়েছেন, ২৬ কোটি টাকা অনাদায়ী আছে। ইন্টারেস্ট যেটা ২৪ পারসেন্ট ছিল, সেটা আমরা ১২ পারসেন্ট করে দিলাম। এটা ওরা রিলিফ পাবে। ইন্টারেস্ট যেটা বাকি আছে সেটা অন্ততঃ ১০ কোটি টাকার মত হবে, তার থেকে বেশিও হতে পারে। এখানে আমরা একটা স্বাস্থ্যকর চাপও রাখছি, এই সুযোগটা আমি রাখছি, কেউ যদি সেই সুযোগ নিতে চান তাহলে মূলধন যেটা সেটা ৩১.৩.৯৯-এর মধ্যে ফেরত দিতে হবে। আশা করি এই কমপ্লাইয়েন্সটা ওরা করবেন। আর ভি. সি. আর এবং ভি. সি. পি-র ক্ষেত্রে এখন মাস্টার অপারেটর এবং লোকাল অপারেটারের উপর কর সিস্টেমটা চলে আসছিল। যেহেতু আমরা করটা মাস্টার অপারেটারদের উপর বসিয়েছি তাই লোকাল অপারেটার যারা পাড়াতে আছেন তাদের উপর আমরা এই করটা আর রাখছি না। এরপরে বিক্রয়করের ক্ষেত্রে আমরা বড় রিলিফ দিয়েছি। ক্লজগুলোতে যেভাবে আছে আমি সেইভাবেই বলছি, যেগুলো প্রসিডিউরাল ব্যাপার সেটা বাদ দিচ্ছি। রিলিফ সংক্রান্ত বিষয়গুলো আমি বলছি, কারণ কতগুলো পণ্যের ক্ষেত্রে আমরা মাল্টি পয়েন্ট থেকে টু পয়েন্ট ট্যাক্সে নিয়ে এসেছি। যেটা সাবসিকোয়েন্ট বলা ছিল, সেটা অনেক স্টেজে নিয়ে যাওয়া যেত। আমরা মাল্টি পয়েন্ট থেকে টু পয়েন্টে আসছি ঘড়ি, আসবাবপত্র, ফ্যান, জি. ই. এস ল্যাম্প। আমরা করের হার কমিয়েছি ফলের রস ও খাদ্য প্রক্রিয়াকরন

শিল্পের ক্ষেত্রে ও বনস্পতির ক্ষেত্রে আমরা বিক্রয়কর ১৭ পারসেন্ট, ৭ পারসেন্ট করে হারে কমছে। একইভাবে বলা উচিত বিভিন্ন ধরনের ফিল্ম, এক্স-রে ফিল্ম, প্যাকেজ ফিল্ম, পলিয়েস্টার ফাইবার, বিশেষ করে যেগুলো ম্যাট্রেস ইত্যাদি ক্ষেত্রে লাগে সেগুলো না কমানোর জন্য আমরা অন্যান্য রাজ্যের সঙ্গে প্রতিযোগিতায় পারছি না, সেগুলো ১২ থেকে ৭ পারসেন্ট হারে কমছে। তবে যেটা নিয়ে আমরা ব্যাপক সমীক্ষা করেছি, মাননীয় সদস্যরা অবগত আছেন আমরা ধাপে ধাপে সোনা ও রুপোর যে বিক্রয় কর বুলিয়ানের উপর অর্থাৎ কাঁচা সোনা ও রুপোর উপর এবং গহনা তৈরির ক্ষেত্রে আমরা ধাপে ধাপে কর কমাচ্ছিলাম। প্রথমেই বলা উচিত এর সঙ্গে শহরে এবং গ্রামে প্রায় ২০ লক্ষ মানুষের জীবিকা নির্ভরশীল। আমরা চাইছি, আমাদের রাজ্য থেকে যেসব স্বর্ণ ও রৌপ্য শিল্পীরা মহারাষ্ট্র বা অন্যান্য রাজ্যে চলে গেছেন, তারা ফিরে আসুন, এটা আমাদের স্বাভাবিক শিল্প। মাননীয় সদস্য সৌগত রায় কতগুলি বলেছেন, আরও কতগুলি আছে রিলিফের মধ্যে। প্রথমতঃ, সোনা রূপার যেটা বুলিয়ান, কাঁচা সোনা ও রূপার ক্ষেত্রে সিঙ্গল পয়েন্ট ট্যাক্সেশান করা হয়েছে, ২ পারসেন্ট থেকে কমিয়ে ১ পারসেন্ট করা হয়েছে। গহনার ক্ষেত্রেও ২ শতাংশ থেকে ১ শতাংশ কমিয়েছি। আমাদের অভিজ্ঞতায় দেখছি, এটা কমানোর পর যেখানে সাড়ে ৫ কোটি টাকা পেতাম, সেটা বৃদ্ধি পেয়ে ৯ কোটি ৮০ লক্ষ টাকার মত পেয়েছি। ট্যাক্স কমপ্লায়েন্স বৃদ্ধি পেয়েছে। এতে ট্যাক্স কমবে না। আমরা ট্যাক্স ইলাস্টেসিটি ক্যালকুলেট করে দেখেছি, এতে ক্ষতি হবে না, বরঞ্চ ব্যবসা-বানিজ্য প্রসার লাভ করবে, লাভ হবে। পাম্প সেট সম্বন্ধে গোয়ালপুকুরের সদস্য দৃষ্টি আকর্ষণ করেছেন। পাওয়ার ড্রিভেন পাম্প সেটের ক্ষেত্রে ১২ থেকে কমিয়ে ৭ শতাংশ করা হয়েছিল। সেখানে বাদ গিয়েছিল ডিজেল-ড্রিভেন পাম্প সেট এবং হ্যাণ্ড-ড্রিভেন পাম্প সেট। সেখানেও আমরা ১২ পারসেন্ট থেকে কমিয়ে ৭ পারসেন্ট করেছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও এটা বলার কথা নয়, বর্তমানে কেন্দ্রীয় বাজেটে গ্রামাঞ্চলের জন্য কিছু করা হয়নি, বরঞ্চ চাপানো হয়েছে। সেখানে আমরা ভিন্ন দিকে যাচ্ছি,—কমিয়েছি ১২ থেকে ৭ পারসেন্ট। কেরোসিন স্টোভেও ১২ থেকে ৭ পারসেন্ট করেছি। মার্জারিন, যেটা সাবস্টিটিউট কমডিটি, সেখানেও ১২ থেকে কমিয়ে ৭ পারসেন্ট করেছি। মাননীয় সদস্য সৌগত বাবু সরলীকরণের কথা বললেন। এটা করার জন্যই ওয়ে বিল। এর সঙ্গে অকট্রয় গুলিয়ে ফেলা উচিত নয়। অকট্রয় ভিন্ন কর। কতগুলো চেক পোস্টে আছে, সবগুলোতে নেই। কোটি টাকার টার্মসে করা হয়েছে। সেটা তুলে দেওয়া হচ্ছে না। যে বিধি চালু আছে—নোটিফায়েড কমিডিটি যেটা পার্টিকুলার সিডিউল, যে কোন রাজ্যে থাকে। অন্য রাজ্যে যেতে হলে পারমিট নিতে হয়, আগেও চালু ছিল, এখনও আছে। পারমিটের ক্ষেত্রে যে কনসাইনমেন্ট আছে, প্রত্যেকটা পারমিটের ক্ষেত্রে আলাদা কনসাইনমেন্ট নিতে হচ্ছে। এক্ষেত্রে পারমিটের বদলে ওয়ে বিল। একসঙ্গে

নিতে পারেন, বারবার নিতে হবে না। সেই সীমা অতিক্রম করলে আবার নিতে হবে। এক সঙ্গে তিন মাসের দিয়ে দিচ্ছি। পরে দেখব আরও বাড়ানো যায় কিনা। বোধ হয় কাল থেকে শুরু হবে। ব্যবসায়ী মহলের সঙ্গে আলোচনা করেছি। নতুন বিষয়টা শুরু করছি। অন্য রাজ্য থেকে যে পন্যগুলো আসছে, তার ক্ষেত্রে পুরোপুরি ওয়ে বিল চালু করলাম। এবং রাজ্যের ক্ষেত্রে, পন্য পরিবহনের ক্ষেত্রে বা যেখানে রাজ্য থেকে বাইরে যাচ্ছে, সেখানে পুরনো চালানের ভিত্তিতে এবং আইনের ভিত্তিতে করবেন পেনাল, প্রভিসনে কড়াকড়ি করবেন না। এক মাসের মধ্যে খোলাখুলি আলোচনা করব এবং প্রথম সুযোগেই বলব কি করব। এই কথা বলে, এই বিলটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1998, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1—8 & Preamble**

The question that Clauses 1,2,3,4,5,6,7,8 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1998 as settled in the Assembly, be passed.

**শ্রী সৌগত রায় ঃ** আমি জিজ্ঞাসা করেছিলাম ডটার ইন ল এর গিফটের ব্যাপারে। এটা আপনি এখানে বলেন নি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমার এই ষ্ট্যাম্প আইনে পরিবারের যে সংজ্ঞা আছে, কেন্দ্রীয় আইনের যে সংজ্ঞা আছে, তাতে ঠিক বিধিমত যা আছে ডটার প্রসঙ্গে, উইডো ডটার এই সংজ্ঞাটাই আছে। ওর বাইরে এখনই যাচ্ছি না, আইনগত সমস্যা হবে বলে।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1998 as settled in the Assembly be passed was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.01 p.m. till 11 a.m. on Wednesday, the 1st July, 1998 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly, assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 1st July, 1998 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 9 Ministers of State and 133 Members.

[11-00 — 11-10 a.m.]

...(noise)...

**Mr. Speaker :** Please take your seats, honourable members. Nothing now. After questions' hour.

### বিদেশি ঋণের ওপর নির্ভরশীল প্রকল্প

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮) শ্রী আব্দুল মান্নান ঃ অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কতগুলি চালু প্রকল্প বিদেশি ঋণের ওপর নির্ভরশীল ;

(খ) প্রকল্পগুলির নাম কি কি ; এবং

(গ) কোন প্রকল্পে কত টাকা ঋণ মঞ্জুর করা হয়েছিল?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) বর্তমানে রাজ্যের বারোটি (১২) চালু প্রকল্প বিদেশি ঋণের ওপর নির্ভরশীল। তার মধ্যে একটি প্রকল্পের সাহায্য পুরোপুরি গ্র্যান্ট।

(খ) প্রকল্পগুলির নাম যথাক্রমে ঃ—

১। বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্ট।

২। তিস্তা ক্যানেল ফল প্রোজেক্ট।

৩। পুরুলিয়া পাম্পড স্টোরেজ প্রোজেক্ট।

৪। পাওয়ার টি. ডি. ইম্প্রুভমেন্ট প্রোজেক্ট।

৫। ইন্ডাস্ট্রিয়াল পলিউশন কন্ট্রোল প্রোজেক্ট।

৬। ক্যালকাটা আরবান ট্র্যান্সপোর্ট প্রোজেক্ট।

৭। নর্থ বেঙ্গল টেরাই ডেভেলপমেন্ট প্রোজেক্ট।

৮। শ্রিম্প অ্যান্ড ফিস্ কালচার প্রোজেক্ট।

৯। এ. ডি. বি. অ্যাসিসটেড রোড প্রোজেক্ট।

১০। বোলপুর রঘুনাথপুর ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট। (১০০% গ্র্যান্ট)

১১। টেকনিক্যাল এডুকেশন প্রোজেক্ট।

১২। স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট।

| (গ) প্রকল্পগুলির নাম | (কোটি টাকার অঙ্কে) মঞ্জুরিকৃত ঋণের পরিমাণ |
|---|---|
| ১। বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্ট। | ১৯৯০.০০ |
| ২। তিস্তা ক্যানেল ফল প্রোজেক্ট। | ৪৪৭.৬০ |
| ৩। পুরুলিয়া পাম্পড স্টোরেজ প্রোজেক্ট। | ৬১০.০০ |
| ৪। পাওয়ার টি. ডি. ইম্প্রুভমেন্ট প্রোজেক্ট। | ৩৪৮.৯৩ |
| ৫। ইন্ডাস্ট্রিয়াল পলিউশন কন্ট্রোল প্রোজেক্ট। | ৩৫.৩৬ |
| ৬। ক্যালকাটা আরবান ট্র্যান্সপোর্ট প্রোজেক্ট। | ৩৪০.০৮ |
| ৭। নর্থ বেঙ্গল টেরাই ডেভেলপমেন্ট প্রোজেক্ট। | ২৩.০২ |
| ৮। শ্রিম্প অ্যান্ড ফিস্ কালচার প্রোজেক্ট। | ৫৫.৭৬ |
| ৯। এ. ডি. বি. অ্যাসিসটেড রোড প্রোজেক্ট। | ১৮২.২৮ |
| ১০। বোলপুর রঘুনাথপুর ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট। | ১০৬.০০ |

(এই প্রকল্পের মঞ্জুরিকৃত ১০৬.০০ কোটি টাকা
শতকরা একশত ভাগ গ্র্যান্ট হিসাবে প্রাপ্য।)

| | |
|---|---|
| ১১। টেকনিক্যাল এডুকেশন প্রোজেক্ট। | ৯৫.৮৪ |
| ১২। স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট। | ৬০২.৮৬ |
| মোট ঃ | ৪৭৩০.৯৩ |

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, যেটা তিনি বলছেন যে ৪ হাজার ৭৩০ কোটি ৯ লক্ষ টাকা, এই বিদেশি ঋণের উপর নির্ভরশীল ১২টা প্রকল্প আছে। সম্প্রতি পোখরানে বোমা বিস্ফোরণের পর আমরা সংবাদপত্রে দেখেছি যে মার্কিন যুক্তরাষ্ট্র ভারত সরকারের উপর একটা অর্থনৈতিক নিষেধাজ্ঞা জারি করেছে। এর ফলে এই প্রকল্পগুলো চালু করতে অসুবিধা হবে কি? এই ব্যাপারে রাজ্য সরকার কি কেন্দ্রীয় সরকারের সাথে কথাবার্তা বলেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** চালু প্রকল্পগুলির ব্যাহত হওয়ার আশঙ্কা নেই।

**শ্রী আবদুল মান্নান ঃ** আপনি বলছেন এই ১২টি প্রকল্পের কোনওটিরই ব্যহত হওয়ার আশঙ্কা নেই, এটা আপনি কিসের ভিত্তিতে বলছেন। পোখরানের পরবর্তী পর্যায়ে যে অবস্থার সৃষ্টি হয়েছে এবং কেন্দ্রীয় সরকার যেহেতু এই লোনের গ্যারেন্টার, তাই বলছি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কি আপনার কথাবার্তা হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমাদের বিভিন্ন দপ্তরের মাধ্যমে যেগুলি ঋণ দানকারি সংস্থা এবং কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রক ও. ই. সি. এফের প্রোজেক্ট, বাকিগুলি বিশ্বব্যাঙ্ক সংক্রান্ত, সেই দপ্তরগুলি সংশ্লিষ্ট মন্ত্রকের সঙ্গে কথা বলে যেটা জানতে পেরেছি তবে লিখিত কিছু পাওয়া যায়নি। এটা কলিং অ্যাটেনশনের নোটিশেও বলেছিলাম এই চালু প্রকল্পগুলির ব্যাপারে সেখানে আমরা কোনও বাধার আশঙ্কা করছি না।

**শ্রী আবদুল মান্নান ঃ** এই যে প্রকল্পগুলির কথা বললেন এদের কোন প্রকল্পে কত টাকা পেয়েছে আর কত টাকা খরচ করেছে এটা বলবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি যদি প্রকল্প ধরে ধরে চান আমি বলতে পারি। তবে সামগ্রিক ভাবে বলছি সমগ্র ঋণের পরিমাণ উল্লিখিত আছে, এই প্রকল্পগুলির বিন্যাস ৫ থেকে ১০ বছরে গড়ে এবং বিভিন্ন স্তরে আছে, কোনওটা ১ বছরের আবার

কোনওটা ৪ বছরের। এর সর্বশেষ খরচ হয়েছে ৩১. ৩. ৯৮ তারিখ পর্যন্ত ১ হাজার ৪৭৪.০৭ কোটি টাকা। ঋণের প্রায় ৩১ শতাংশের মতো।

**শ্রী আবদুল মান্নান ঃ** আপনি সব প্রকল্পগুলি আলাদা করে বলুন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্ট, ওখানে ৩টি ইউনিট হবে ২১০ মেগাওয়াট করে, এই প্রকল্পে খরচ ৩১. ৩. ৯৮ তারিখ ৭৩৫ কোটি টাকা। প্রকল্পটি ৩টি ফেজে হবে, ৪ মাস দেরিতে এটা চলছে, আমরা পরিষ্কার বুঝতে পারছি এই ৩ মাস দেরিটা পূরণ করতে পারব। কেন্দ্রীয় সরকারের শক্তি মন্ত্রক এবং সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথোরিটির টেন্ডার ক্লিয়ারের জন্য দেরি হয়েছে। ২) তিস্তা ক্যানেল প্রোজেক্ট, এটা ও. ই. সি. এফ.-রে প্রোজেক্ট, মোট ঋণ পেয়েছি ৪৪৭.৬০ কোটি টাকা, এর খরচ হয়েছে ৩১. ৩. ৯৮ পর্যন্ত ৪০৩.০৪ কোটি টাকা, এটা পুরনো প্রোজেক্ট কিন্তু এর প্রোগ্রেস ভাল। ৩) পুরুলিয়া পাম্পড স্টোরেজ প্রোজেক্ট, এটা কম দিনের প্রকল্প এটা ২০০৩ সালের ডিসেম্বরে শেষ হওয়ার কথা। এতে ৬০০ কোটি টাকার ঋণ, খরচ হয়েছে ৩৬.১২ কোটি টাকা, এটা প্রাথমিক স্তরে আছে। এই খরচ বৃদ্ধি পাবে ১৯৯৮-৯৯ সালে প্রায় ৩৪৮ কোটি টাকা হবে। ও. ই. সি. এফের টেন্ডার ক্লিয়ার কেন্দ্রীয় সরকার করেন। এটা ক্লিয়ারেন্সের জন্যই জাম্প করবে এবং ৩০৮.৯০ কোটি টাকা হবে। ৪) পাওয়ার ট্রান্সমিশন ও ডিস্ট্রিবিউশন ইম্প্রুভমেন্ট প্রোজেক্ট, এটা ৭ বছরের জন্য, ঋণ হচ্ছে ৩৪৮.৯৩ কোটি টাকা, এর মধ্যে ৩১. ৩. ৯৮ তারিখ পর্যন্ত খরচ হয়েছে খুব কম ২ কোটি টাকা। ১৯৯৮-৯৯ সালে এটা ক্লিয়ারেন্সের জন্য হয়ে যাবে ৬০ কোটি টাকা। ৫) ইন্ডাস্ট্রিয়াল পলিউশন কন্ট্রোল প্রোজেক্ট, এটা ৩৫.৩৬ কোটি টাকা ঋণ খরচ হয়েছে ৬ কোটি ১৬ লক্ষ টাকা। কিন্তু এ বছরে ১৬ কোটি টাকা বৃদ্ধি পাবে এটার ফিজিক্যাল প্রোগ্রেস ভাল, নতুন বাড়ি কনস্ট্রাকশন হবে ল্যাবরেটরি সমেত কলকাতা, দুর্গাপুর ও ব্যারাকপুরে। কলকাতার বাড়িটার কাজ প্রায় শেষ হওয়ার মুখে। দুর্গাপুরের কাজ শেষ হয়েছে। ব্যারাকপুরের কাজটা শুরু হয়েছে। আর, ইক্যুইপমেন্টসের যে অংশটা আছে সেখানে লিস্ট ফাইনালাইজ হয়েছে, বিডসটা টেন্ডার হয়েছে।

[11-10 — 11-20 a.m.]

৬) ক্যালকাটা আরবান টান্সপোর্ট প্রোজেক্ট ঃ এটাও ও. ই. সি. এফ.-র প্রোজেক্ট। এই প্রোজেক্টগুলোর জন্য কেন্দ্রীয় সরকার খুব কম সুদের হারে টাকা পান। কিন্তু রাজ্য সরকারের ঘাড়ে ১৩ পারসেন্ট করে সুদের হার চাপিয়ে দেন। এই প্রকল্পটা ১৯৯৭ সালের, অর্থাৎ গত বছর শুরু হয়েছে, চলবে ২০০৪ সাল পর্যন্ত। এর লোন কমপোনেন্ট ৩৪০.০৮ কোটি টাকা। কিন্তু ইতিমধ্যে খরচ হয়ে গেছে ৯ কোটি ৯৩ লক্ষ টাকা।

আগামী বছরে খরচটা বৃদ্ধি পাবে প্রায় ২৫ কোটি টাকাতে। সেই ভাবে কাজ এগোচ্ছে। এখন ৬-টা ফ্লাই-ওভার হবে কলকাতার বিভিন্ন স্থানে এবং ইন্টার সেকশনের ইম্প্রুভমেন্ট হবে।

৭) নর্থ বেঙ্গল টেরাই ডেভেলপমেন্ট প্রোজেক্ট ঃ প্রথম ৬-টা ছিল ও. ই. সি. এফ.-র লোন বেসড প্রোজেক্ট। এই প্রোজেক্ট সম্বন্ধে বলা ভাল যে, এতে রাজ্য সরকারের ভাগ থাকে ২০ ভাগ। বাকি যেটা ঋণ—এটা সাধারণভাবে ২০ থাকে, আবার ২০-র বেশিও হয়। বাকি যেটা ঋণ সেটা সুদে-আসলে রাজ্য সরকারকে ফেরৎ দিতে হয় চড়া সুদের হারে। এবং গোটা-টাই রাজ্য সরকারকে বহন করতে হয়। এই নর্থ বেঙ্গল টেরাই ডেভেলপমেন্ট প্রোজেক্ট-টা তৃতীয় পর্যায় চলছে। প্রথম দুটো পর্যায়ে ভাল কাজ হওয়াতে তৃতীয় পর্যায় চলছে। এর খরচ ভাল চলছে। ১. ১. ৯৫ থেকে ৩১. ১২. ৯৯ পর্যন্ত এর ব্যাপ্তি। এর প্রোজেক্ট কস্ট ৩৩.০৬ কোটি টাকা। ইতিমধ্যে ১৩ কোটি টাকা খরচ হয়ে গেছে। এ বছর এবং সামনের বছর বাকি টাকা খরচ হয়ে যাওয়া উচিত। এই প্রকল্পের প্রোগ্রেস ভাল। আপনারা যদি ডিটেইলে চান তাও দিতে পারি। আইনটেমওয়াইড কত টিউবওয়েল প্রোজেক্টে ছিল, কত হয়েছে, ইত্যাদি। যাই হোক প্রোগেসটা ভাল চলছে। কোনও স্লিপেজ অ্যান্টিসিপেটেড নয়।

৮) শ্রিম্প অ্যান্ড ফিশ কালচার প্রোজেক্ট ঃ এটা বিশ্ব-ব্যাঙ্কের সহায়তায় হচ্ছে। এর বিষয়েও মনে রাখা ভাল যে, এর খরচা রাজ্য সরকার দেন এবং বাকি বিশ্ব-ব্যাঙ্ক দেয়। বিশ্ব-ব্যাঙ্ক যেটা আধ শতাংশ থেকে দুই শতাংশ হারে দেন সেটা ১৩ শতাংশ হারে আমাদের কাছে পাসড অন হয়। এই প্রকল্পে লোন বাবদ ৫৫.৭৬ কোটি টাকা ধরা আছে। ৩১. ০৩. ৯৮ অবধি খরচ হয়েছে ৩৩.৯৮ কোটি টাকা। আশা করা যাচ্ছে, আগামী বছর ২০ কোটি টাকার যে মূল কাজ প্রোজেক্টটির তা শেষ হয়ে যাবে। এর প্রোগ্রেস বেশ ভাল। এখানে চারটে সাইটে কাজ হচ্ছে। হ্যাচারি, পন্ড কনস্ট্রাকশন এবং আইস প্ল্যান্ট প্রভৃতির জন্য যে ওয়ার্ক ক্যাপিটাল লোন, সেটা ফিশারম্যানদের দেওয়া হয়—এর মধ্যে ক্যানিং এবং দীঘার কাজ কমপ্লিটেড, হয়েছে। আর, দিঘিরপাড়—২৪-পরগনা সাউথের ৯৬ শতাংশ কাজ হয়েছে। আর, মেদিনীপুরের দাদনপাত্র-তে ৮৩ শতাংশ কাজ হয়েছে। এখানে কোনও স্লিপেজ অ্যান্টিসিপেটেড নয়।

৯) এ. ডি. বি. অ্যাসিসটেড রোড প্রোজেক্ট ঃ এটা পূর্ত দপ্তরের। এখানে একটা স্লিপেজ হয়েছিল। এখন একটু মেক-আপ ওরা করে নিয়েছেন। এই প্রকল্পটির ২৮. ০৫. ৯১ থেকে ৩১. ১২. ৯৮ পর্যন্ত ব্যাপ্তি। ঋণ বাবাদ ১৮২.২৮ কোটি টাকা ধরা ছিল। ৩১-শে মার্চ ১৯৯৮-র মধ্যে খরচ হয়ে গেছে ১৪৪.৩২ কোটি টাকা। এখানে চারটে অংশে ভাগ হয়ে আছে। তার মধ্যে একটাতে প্রথমে স্লিপেজ হয়েছিল। প্রিন্সিপ্যাল

কন্ট্রাক্টর, তিনি ঠিক সময় কাজ করতে পারেননি। তখন সাব-কন্ট্রাক্টরকে কাজটা দেওয়া হয়। তাদের মোবিলাইজেশনের জন্য অ্যাডভান্সও রাজ্য সরকার থেকে দিয়ে দেওয়া হয়। এখন আশা করা যাচ্ছে, বাকি সময়ের মধ্যে কাজটা শেষ হয়ে যাবে।

১০) বোলপুর-রঘুনাথপুর ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট ঃ এর প্রোজেক্ট কস্টটা সম্পূর্ণ গ্রান্ট বেসড। কিন্তু রাজ্যকে ১৫০ কোটি টাকার মতো প্রকল্প খরচ বহন হয়। ওরা দেয় ১০৬ কোটি টাকা এবং বাকিটা রাজ্য সরকারের। এটা ২৪. ০৭. ৯৬ শুরু হয়েছে। শেষ হবে ২০০২ সালে। এ পর্যন্ত খরচ হয়েছে ২১.৮৬ কোটি টাকা।

১১) টেকনিক্যাল এডুকেশন প্রোজেক্ট ঃ এটা বিশ্ব-ব্যাঙ্কের। ১৯৯১ থেকে ১৯৯১ সাল পর্যন্ত এর ব্যাপ্তি। ঋণ হচ্ছে ৯৫.৮৪ কোটি টাকা। ইতিমধ্যে খরচ হয়ে গেছে ৫৮.৭২ কোটি টাকা। বাকি প্রায় ৩০ কোটি টাকা এ বছর খরচ হবে। বিভিন্ন জেলা পলিটেকনিক স্থাপন এবং তার ইক্যুইপমেন্ট দেওয়া—এই নিয়ে এই প্রকল্প।

এটা বিভিন্ন জেলায় ইকুইপমেন্ট দেবার প্রকল্প। ২৬. ৬. ৯৬ থেকে ২০০২ সালের ৩১শে মার্চ পর্যন্ত অনুমোদিত প্রকল্পগুলির জন্য ঋণ বাবদ আমরা পাচ্ছি ৭০১.৪৬ কোটি টাকা স্টেট হেলথ ইম্প্রুভমেন্ট স্কীমে। জেলা স্তরে ১৫টি হাসপাতাল, মহকুমা স্তরে ৬০টি হাসপাতাল, ৯৫টি গ্রামীণ হাসপাতাল এবং সুন্দরবন এলাকার প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের উন্নতি সাধন। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারি সংস্থা রাইটসকে নিয়োগ করা হয়েছিল কনসালটেন্স হিসাবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, যেখানে মানুষ খেতে পাচ্ছে না, জল পাচ্ছে না সেখানে গরিব মানুষের কাছে পোখরানের বিস্ফোরণের কোনও মূল্য নেই। মাননীয় মন্ত্রী মহাশয়, ১২-টি প্রকল্পের কথা বললেন। তাতে দেখছি একটায় গ্রান্ট হিসাবে এবং ১১-টায় ঋণ হিসাবে টাকা আসছে। এই ঋণের টাকা কেন্দ্রীয় সরকারের মাধ্যমে আসছে। কেন্দ্রীয় সরকারের কাছে যে টাকা প্রথমে আসছে তার কতটা কেন্দ্র কেটে রাখছে এবং কতটা কি সুদের হারে রাজ্যকে দিচ্ছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সদস্যদের কাছে অনুরোধ করব, তারা দয়া করে "বিদেশি সাহায্য" শব্দটা ব্যবহার করবেন না। এগুলো শুধুই শ [illegible] আধ থেকে তিন শতাংশ সুদের হারে কেন্দ্রীয় সরকার এই সব ঋণ পাচ্ছে এবং রাজ্য সরকারের কাছ থেকে ১৩ শতাংশ হারে সুদ এবং আসল নিচ্ছে। যারা টাকা দিচ্ছে তারা যেমন মহাজনি করছে, তেমন কেন্দ্রীয় সরকার সেই টাকা নিয়ে মহাজনি করছে। এর মধ্যে কোনও সাহায্য নেই। সবটাই ব্যবসায়ী ঋণ, সুদে আসলে মানুষের কাছ থেকে আদায় করতে হয়। এমন অনেক প্রকল্প আছে যে সব ক্ষেত্রে

মানুষের কাছ থেকেও আদায় করা যায় না। রাজ্য সরকারকে নিজের সম্পদ থেকেই শোধ করতে হয়। সুতরাং এ ক্ষেত্রে এডেড বা অ্যাসিসটেড কথা যেন ব্যবহার না করা হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, যে ১২-টি চালু প্রকল্প আছে সেগুলিতে বিদেশি সাহায্য বা সহায়তা পাওয়ার ক্ষেত্রে কোনও অসুবিধা হবে না। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আনবিক বোমা বিস্ফোরণের পরিপ্রেক্ষিতে কয়েকটা দেশের পক্ষ থেকে নিষেধাজ্ঞা আরোপের পরে আপনারা এমন কোনও প্রকল্প কি রচনা করেছেন বৈদেশিক অর্থ সাহায্যের প্রত্যাশা করে যেগুলো বাধা প্রাপ্ত হচ্ছে এবং যদি করে থাকেন তাহলে সেগুলো কি কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এ রকম ৫-টা প্রকল্প আছে, যেগুলো নিয়ে আলোচনা চলছিল এবং যেগুলোর জন্য ১৭০৭ কোটি টাকার ঋণ পাবার বিষয়টা নিশ্চিত হয়ে গিয়েছিল। একটা হচ্ছে, সাপ্লাই অব সার্ফেস ওয়াটার টু বাঁশবেড়িয়া, হুগলি। এটা ও. ই. সি. এফ.-এর ২২০ কোটি টাকার প্রকল্প এবং প্রায় অ্যাডভান্স স্টেজে চলে এসেছিল। তারপর কলকাতা হলদিয়া এক্সপ্রেস হাই-ওয়ে এ. ডি. বি.-র ৫০০ কোটি টাকার প্রকল্প। তারপর কোস্টাল এরিয়া ডেভেলপমেন্ট প্রোগ্রাম—ও. ই. সি. এফ.-এর ৩০০ কোটি টাকার প্রকল্প, মেদিনীপুর এবং উত্তর ও দক্ষিণ ২৪-পরগনার কোস্টাল ল্যান্ডের জন্য।

[11-20 — 11-30 a.m.]

৪ নম্বর, এটা আপনার জেলা। রিনোভেশন, মডার্নাইজেশন অফ ৪ ইউনিটস অফ ব্যান্ডেল থারমাল পাওয়ার স্টেশন। ও. ই. সি. এফের সঙ্গে কতটা এগিয়ে গিয়েছিল। ২৩৭ কোটি টাকার প্রকল্প। আর একটা হচ্ছে বিশ্বব্যাঙ্কের। সম্প্রতি এই পঞ্চায়েতের মাধ্যমে যে বিকেন্দ্রীকরণ করছি তাতে ওরা খুবই আগ্রহ দেখিয়ে পরিকাঠামো উন্নয়নের জন্য ঋণ দেওয়ার কথা বলেছিলেন। আমরা বলেছিলাম, অগ্রাধিকার যদি মেনে নেন তবে আলোচনা করতে পারি। ৪৫০ কোটি টাকার প্রকল্প। গ্রামাচলে রাস্তা, জল, বিদ্যুৎ প্রভৃতি বিষয় নিয়ে আলোচনা শুরু হয়েছিল। তাতে এর যোগফল ছিল ১ হাজার ৭০৭ কোটি টাকার। এটা কিন্তু এই বিস্ফোরণের পরে যেহেতু এগুলি চালু প্রকল্প নয়, সেইজন্য গভীরভাবে অনিশ্চিত হয়ে গেল। কিন্তু প্রত্যেকটি আলোচনা খুব ভালভাবেই এগিয়েছিল।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি জানতে চাই, এই সব বৈদেশিক ঋণ যা ভারত সরকারের মাধ্যমে রাজ্য সরকার গ্রহণ করছে এই ঋণগুলি শর্তাধীন কিনা? যদি শর্তাধীন হয় তাহলে আমাদের দেশের রাষ্ট্রায়ত্ব অখন্ডতা ইত্যাদির পক্ষে শেষ পর্যন্ত পরিপন্থী হবে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন তার উত্তরে বলছি, আমরা সেই প্রকল্পগুলি গ্রহণ করছি যা কোনও শর্ত হয়নি। ও. ই. সি. এফের ঋণগুলি সবচেয়ে ভাল। জাপান সরকারের যে ঋণগুলি সেগুলিই আমরা প্রাধান্য দিচ্ছি। এই ঋণের ওরা সুদের হারটা বলে দেয়, যেমন আমাদের দেশের ব্যাঙ্কগুলি। সেইজন্য আমরা ও. ই. সি. এফকেই প্রেফার করি। ওরা যে হারে কেন্দ্রীয় সরকারকে দেন সেই হারে যদি আমাদের দিতেন তাহলে আমাদের লাভ হত। বিশ্ব ব্যাঙ্কের যে প্রকল্পগুলি আছে তাতে লক্ষ্যণীয়, বড় প্রকল্প হচ্ছে স্বাস্থ্য প্রকল্প। সেখানে আমাদের সঙ্গে আলোচনায় ওরা প্রথমে মানতে চাননি আমাদের বিকেন্দ্রীকরণের বিষয়টি। আমরা বলেছিলাম আমাদের জেলা স্তরে জেলা পরিষদের সভাধিপতি যিনি আছেন তাকে সভাপতি করে কমিটি করতে হবে, তা না হলে এই প্রকল্পের শর্ত মানব না। আমাদের কথা শুনে ওরা মেনে নেন যেখানে শর্ত নেই। যে শর্তে অগ্রাধিকার স্পর্শ করছে না সেগুলি আমরা বেছে-বেছে নিয়েছি।

**শ্রী মুস্তাফা বিন কাশিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য শ্রী প্রভঞ্জন মন্ডল মহাশয় যে অতিরিক্ত প্রশ্ন করেছেন আমি সেটা ধরেই একটু তার সঙ্গে যোগ করতে চাই। এই কক্ষে বার-বার আলোচনা হয়েছে প্রাসঙ্গিকভাবে যে, বিদেশি ঋণদাতা সংস্থা রাজ্যগুলিকে যে হারে সুদসহ ঋণ দেয় কেন্দ্রীয় সরকার তার উপর আরও ১০ ভাগ সুদ বাড়ায় যেটা মন্ত্রী মহাশয় একটু আগে বললেন। এইভাবে রাজ্যগুলির উপর কেন্দ্রের আর একটা জুলুম হচ্ছে। আপনার কাছে প্রশ্ন, কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্ত যাতে পরিবর্তন করে রাজ্যের স্বার্থে, এই অবিচার যাতে খানিকটা বন্ধ করে তারজন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আনুষ্ঠানিকভাবে কেন্দ্রীয় সরকারের কাছে কোনও দরবার করা হয়েছে কিনা, হয়ে থাকলে কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়া কি, আপনি দয়া করে জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনার প্রশ্নকে (ক) এবং (খ) এই দুটি ভাগে ভাগ করে দিচ্ছি। (ক) হচ্ছে হ্যাঁ আর (খ) হচ্ছে, দুটি জায়গায় আনুষ্ঠানিকভাবে করা হয়েছে। ১ নম্বর হচ্ছে, সারকারিয়া কমিশনের রিপোর্ট রেকোমেন্ডেশনের উত্তরের ভিত্তিতে সেখানে এই প্রশ্ন উঠেছিল। (২) সর্বোচ্চ সংস্থা—আন্তরাজ্য পর্ষদ যেটা সাংবিধানিক সেখানে পশ্চিমবঙ্গ থেকে এই বক্তব্য প্রথমে তোলা হয় যে এটার পরিবর্তন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নের উত্তরে বলছি, প্রায় সমস্ত রাজ্যই পশ্চিমবাংলার এই মতকে সমর্থন করে। আন্তরাজ্য পর্ষদে এই আলোচনা লিপিবদ্ধ হয়ে আছে। তারই উপর সরকারের সিদ্ধান্ত নেওয়া উচিত এবং আরও উচিত, আমাদের মুখ্যমন্ত্রী গত মে মাসে প্রধানমন্ত্রীর সঙ্গে যখন আলোচনা করেছিলেন ২৫টি বিষয়ে, তার মধ্যে ১টি বিষয় ছিল

এটি। এবং পরিষ্কার করে বলা আছে। বলটা এখন কেন্দ্রীয় সরকারের কোর্টে। রাজ্যগুলি আনুষ্ঠানিভাবে পাঠিয়ে দিয়েছে, মুখেও বলেছে। আমরা মনে করি পরোক্ষভাবে এটা একটা শোষণ চলছে রাজ্যের উপর। আমরা চাই, এই শোষণের অবসান হোক।

**শ্রী অশোককুমার দেব ঃ** কোনও প্রকল্প যদি বিদেশি ঋণ পেতে চায় তাহলে কি তাদের রাজ্য সরকারের মাধ্যমে যেতে হবে? যদি যেতে হয় তাহলে তার টার্মস অ্যান্ড কন্ডিশনসগুলি কি কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** যদি বিষয়টি রাজ্যের তালিকাভূক্ত হয় তাহলে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের ডিপার্টমেন্ট অব ইকনমিক অ্যাফেয়ার্স এবং সংশ্লিষ্ট মন্ত্রকের কাছে যেতে হয়। রাজ্য সরকারের সঙ্গে কেউ যদি আলোচনায় আসতে চান তাহলে রাজ্য সরকারের যে অগ্রাধিকারগুলি আছে, যেগুলি প্ল্যান ডকুমেন্টসে লেখা আছে প্রতিটি সেক্টারে তার সঙ্গে সামঞ্জস্য রেখেই হওয়া উচিত। সাধারণত আমরা এমন কোনও প্রস্তাব পাইনি যেখানে তাদের কোনও অসুবিধা আছে। তার বিষয়টা যদি রাজ্যে অবস্থিত কেন্দ্রীয় তালিকাভূক্ত বিষয় হয়— এরকম প্রকল্পও এখানে চলছে। যে রকম জাতীয় সড়কের উন্নয়নের উপর প্রকল্প করতে যদি কেউ চান—কেন্দ্রীয় তালিকাভুক্ত বিষয়ে প্রকল্প করতে চান তাহলে সরাসরি কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের ডিপার্টমেন্ট অব ইকনমিক অ্যাফেয়ার্স এবং সংশ্লিষ্ট মন্ত্রক তাদের কাছে আবেদন করতে হবে।

**শ্রী বিনয় দত্ত ঃ** বিদেশি ঋণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে বেশি হারে সুদটা পশ্চিমবঙ্গের কাছ থেকে নিচ্ছেন এটা কি সমস্ত রাজ্যের ক্ষেত্রে প্রযোজ্য, না কি শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রেই প্রযোজ্য?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা সমস্ত রাজ্যের ক্ষেত্রেই প্রযোজ্য। প্রশ্নটা যখন তুললেন তখন এ সম্পর্কে বক্তব্যটা পরিষ্কারভাবে রাখা দরকার। কেন্দ্রীয় সরকার এক্ষেত্রে একটা দুর্বল যুক্তি রাখেন যে বিদেশি মুদ্রার হারের যে একটা বা . কম হচ্ছে সেটা থেকে রাজ্যগুলিকে রক্ষা করার জন্য ওরা এই অতিরিক্ত অর্থটা রাজ্য সরকারের কাছ থেকে নেন। তার মানে রক্ষক, রক্ষা করার জন্য টাকাটা তুলে নিচ্ছেন। আমরা হিসাব করে দেখছিলাম, গত ১৫ বছরে এই বিদেশি মুদ্রার হারের যে ব্যাস, কম হয়েছিল তার যে গড়, সেটা থেকে আমরা বার করে দেখছিলাম, ওরা যে চাঁদাটা তুলতে চান, যে হারে তুলতে চান সেটা যা ব্যাস, কম হয়েছে তা দিয়ে কিছুতেই জাস্টি-াই করা যায় না। তার চেয়ে অনেক কম ভেরিয়েশন হয়েছে। এটা দুর্বল যুক্তি, এটা শোষণ বলেই আমরা মনে করি।

## পর্যটন শিক্ষায় বৃত্তি প্রকল্প

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে পর্যটন শিক্ষায় বৃত্তি প্রকল্প চালু করা হয়েছে ;

(খ) সত্যি হলে, কবে থেকে চালু করা হয়েছে ; এবং

(গ) উক্ত বৃত্তি প্রকল্পটির রূপরেখা কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) না। সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রাজ্যে পর্যটন শিক্ষায় বৃত্তি প্রকল্প এখনও চালু হয়নি। আমাদের রাজ্যের পর্যটন বিভাগ এবং পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের যে সমস্ত সমস্যা রয়েছে তার মধ্যে কর্মীদের পেশাগত দক্ষতার অভাব অন্যতম। আমাদের রাজ্যের পর্যটকদের আতিথেয়তা সংক্রান্ত পরিসেবা মানের উন্নয়নের জন্য এই শিল্পের সাথে যুক্ত কর্মীদের প্রশিক্ষণ দেবার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি, যদি করে থাকেন সেটা কি বলবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমাদের পর্যটন দপ্তর এবং পর্যটন নিগমের কর্মীদের প্রশিক্ষণ দেবার জন্য নির্দিষ্ট প্রকল্প আছে এবং আমরা নিয়মিত প্রশিক্ষণ দিয়ে থাকি। কাজেই প্রাথমিক যে আশঙ্কাটা মাননীয় সদস্য করেছেন যে উপযুক্ত প্রশিক্ষণের অভাব আছে সেটা সঠিক নয়। দ্বিতীয়ত, সাধারণভাবে এই রাজ্যের পর্যটনের সঙ্গে যুক্ত গুণগতভাবে উন্নত কর্মী সরবরাহের প্রশ্নটা যদি আসে তাহলে এ ক্ষেত্রে আমাদের বক্তব্য হচ্ছে, আমাদের রাজ্যে পর্যটন সংক্রান্ত নীতি যেটি আমরা ঘোষণা করেছি, তার মূল কথা হচ্ছে, আমরা মনে করি, রাজ্যে পর্যটনের ক্ষেত্রে বেসরকারি সংস্থাগুলিরও একটা গুরুত্বপূর্ণ ভূমিকা থাকা উচিত। সরকারি পর্যায়ে প্রশিক্ষণে কোনও আলাদা সংস্থা নতুন করে এই মুহূর্তে চালু না হলেও অসংখ্য বেসরকারি সংস্থা রয়েছে যারা এই প্রশিক্ষণ চালান। তা সত্ত্বেও শিলিগুড়িতে কলকাতার ইনস্টিটিউট অফ সোশ্যাল ওয়েলফেয়ার অ্যান্ড বিজনেস ম্যানেজমেন্টের সঙ্গে যৌথভাবে একটা অত্যাধুনিক হোটেল ম্যানেজমেন্ট

ইনস্টিটিউট তৈরির পরিকল্পনা আমাদের দপ্তর গ্রহণ করেছে। এর জন্য তিন একর জমি ইতিমধ্যে চলে এসেছে এবং আরও বাড়তি ২ একর জমি ন্যাশনাল হাইওয়ের উপর চেয়েছি জেলা কর্তৃপক্ষের কাছ থেকে। অদূর ভবিষ্যতে ঐ কাজটা শুরু হয়ে যাবে। এছাড়া দীঘা এবং শান্তিনিকেতনে ফ্রুট ক্রাফট ইনস্টিটিউটের রন্ধন সংক্রান্ত যে প্রশিক্ষণ, সেই ধরনের কেন্দ্র নির্মাণের পরিকল্পনা আমাদের আছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পর্যটন বিভাগ এবং পর্যটন নিগমের কর্মী প্রশিক্ষণ এবং পেশাগতভাবে শিক্ষিত লোকের যোগানের বিষয় যা বললেন তার পরিপ্রেক্ষিতে আমি জানতে চাইছি যে, পর্যটন সংক্রান্ত কোনও শিক্ষা-প্রতিষ্ঠান চালু করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এর আগেই আমি আপনার প্রশ্নের শেষ অংশের উত্তর দেবার চেষ্টা করেছি। আমাদের রাজ্যে অনেকগুলো বেসরকারি প্রতিষ্ঠান রয়েছে যারা ঐ ধরনের প্রশিক্ষণ দিয়ে থাকে। এছাড়া ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ হোটেল ম্যানেজমেন্ট গোটা দেশের মধ্যে একটা অত্যন্ত প্রতিষ্ঠিত সংস্থা। তারা কলকাতাতে তাদের সংস্থার কাজ চালান। এই সংস্থা ইতিমধ্যে এখানে কাজকর্ম করছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আপনি জানেন যে, আমাদের এ পর্যটন ব্যবস্থার মধ্যেও ব্যাপকভাবে বহু মানুষ বাইরে থেকে পশ্চিমবঙ্গে আসছেন, কারণ এখানে বহু আকর্ষক জায়গা রয়েছে। কিন্তু এখনও পর্যন্ত আপনার দপ্তর থেকে পর্যটন সংক্রান্ত ব্যাপারে কোনও বিজ্ঞানসম্মত ব্যবস্থা গড়ে তোলা হয়নি। এক্ষেত্রে কিছুটা উন্নতি হয়েছে মাত্র। সবচেয়ে বড় কথা হ'ল, এই রাজ্যে বাইরে থেকে যারা আসছেন তারা এসে হয়ত কোনও মন্দির বা প্রত্নতাত্বিক নিদর্শন দেখছেন, কিন্তু সেখানে বিষয়টা ব্যাখ্যা করার জন্য গাইড পাওয়া যায় না বলে সে সম্বন্ধে তারা কিছুই জানতে পারেন না। কিন্তু পশ্চিমবঙ্গের বাইরে গিয়ে দেখেছি, সেখানে গাইডরা সুন্দরভাবে ব্যাখ্যা করে বিষয়টা বুঝিয়ে দেন। এ-ব্যাপারে বেসরকারি ক্ষেত্রে কিছু কিছু ব্যবস্থা গড়ে উঠেছে বলছেন, কিন্তু রাজ্য স্তরে পর্যটন শিক্ষা-ব্যবস্থার দরকার রয়েছে, কারণ বহু জায়গায় ব্যাখ্যা করবার জন্য গাইড নেই। হাজারদুয়ারিতেও কোনও গাইড নেই, ফলে প্রদর্শিত অস্ত্রগুলিকে বা কারা ব্যবহার করেছেন সেটা বলবার কেউ নেই। সেই জন্য আমি বলছি গাইড যারা এখানে আছেন, যারা এখানে কাজ করছেন তারা যেটুকুজানে সেই টুকুই তারা বলছেন। তাই পুর্যটন শিক্ষাক্রম চালু করার জন্য আপনি কোনও ব্যবস্থা করছেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাই, পর্যটন শিক্ষা

বলতে যা বোঝায় তার সাথে গাইড ট্রেনিং-এর বিষয়টা কোনওভাবেই অন্তর্ভূক্ত নয়। বিষয়টা সম্পূর্ণ আলাদা। কিন্তু তা সত্ত্বেও পর্যটন বিকাশের ক্ষেত্রে গাইডের প্রশ্নটা আসে। আমাদের এখানে প্রত্নতাত্ত্বিক যে জায়গাগুলি আছে রক্ষণাবেক্ষণ করার জন্য কেন্দ্রীয় সরকারের প্রত্নতাত্ত্বিক বিভাগ আছে এবং কিছু রাজ্য সরকারের প্রত্নতাত্ত্বিক বিভাগ আছে। সেখানে গাইডের ব্যাপারটা এবং তাদের শিক্ষার ব্যাপারটা সংশ্লিষ্ট দপ্তর দেখে, পর্যটন দপ্তর দেখে না। সেই জন্য এই মুহূর্তে এই প্রশ্নটার উত্তর আমার পক্ষে দেওয়া সম্ভব হচ্ছে না।

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** ইন্টারন্যাশনাল ইউথ হোস্টেলের আন্ডারে দিল্লিতে এবং সারা ভারতবর্ষে অনেকগুলি হোস্টেল আছে। তাদের নেতৃত্বে প্রতি বছর সারা ভারতবর্ষে অনেকগুলি গাইড পর্যটন প্রকল্প নেওয়া হয়। সেখানে অনেক ছাত্র-ছাত্রী অংশ নেয়। সেটা শুধু সারা ভারতবর্ষের নয় সারা পৃথিবীর ছাত্র-ছাত্রীদের মিলন ক্ষেত্রে। পশ্চিমবাংলায় অনেক পর্যটন ক্ষেত্র আছে। তাদেরকে সামনে রেখে তাদের আকর্ষণ করার জন্য কিছু ছাত্র-ছাত্রীকে শিক্ষা দিয়ে সেখানে গাইড হিসাবে দেওয়া যেতে পারে। পর্যটনের ক্ষেত্রে এটা অসীম গুরুত্বপূর্ণ। এই ধরনের কোনও চিন্তা-ভাবনা আপনার দপ্তরের পক্ষে থেকে করবেন কি? কিছু যুবক-যুবতীকে শিক্ষা দিয়ে তাদের দিয়ে প্রচার করার চিন্তা-ভাবনা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাতে চাই আন্তর্জাতিক ইয়থ হোটেল সংক্রান্ত যে কোনও বিষয় যুব কল্যাণ দপ্তরের আন্ডারে, পর্যটন দপ্তরের অন্তর্ভূক্ত নয়। ইনসিডেন্টালি আমি এই দপ্তরের মন্ত্রী। মাননীয় সদস্যের জ্ঞাতার্থে জানাতে চাই, আমাদের যুব কল্যাণ দপ্তরের পক্ষ থেকে আমরা একটা প্রকল্প হাতে নিয়েছি। এই ব্যাপারে আমরা একটা পাইলট স্কীম করেছি এবং সেখানে মুর্শিদাবাদকে বেছে নিয়েছি। সেখানে আমরা কলেজগুলির সাথে যোগাযোগ করছি, ভোকেশনাল ট্রেনিং হিসাবে সেখানকার ছাত্রদের বিশেষত ইতিহাস বিভাগের ছাত্রদের একটা গাইড ট্রেনিং-এর ব্যবস্থা করার জন্য। আমরা কলেজ কর্তৃপক্ষকে বলেছি যে এই বিষয়ে যা টাকা লাগবে সেটা আমাদের দপ্তর থেকে দেব। এই বিষয়ে প্রাথমিক কথাবার্তা হয়েছে, চূড়ান্ত কিছু হয়নি। ভকেশনাল ট্রেনিং দেওয়ার কথা যুব কল্যাণ দপ্তরে থেকে দেওয়ার চিন্তা করা হচ্ছে।

### ন্যাশনাল স্কলারশিপ

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আবদুল মান্নান ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ থেকে ১৯৯৭ সাল পর্যন্ত পাঁচ বছরে কত জন ছাত্র-ছাত্রীকে ন্যাশনাল

স্কলারশিপ দেওয়া হয়েছে ;

(খ) এটা কি সত্যি যে, স্কলারশিপের টাকা ছাত্র-ছাত্রীরা নিয়মিত পাচ্ছে না ; এবং

(গ) সত্যি হলে, এ ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) ১৯৯৩ এবং ১৯৯৪ সালে যথাক্রমে ৩০০০ এবং ২৭৫০ জন ছাত্র-ছাত্রীকে ন্যাশনাল স্কলারশিপ দেওয়া হয়েছে।

(খ) ছাত্র-ছাত্রীরা স্কলারশিপের টাকা নিয়মিতভাবে (যদিও বিলম্বে) পাচ্ছে। কিন্তু যে সব আবেদনপত্র নিয়মমাফিক পূরণ হয়নি সেইগুলি বিবেচনাধীন আছে।

(গ) ত্রুটিপূর্ণ আবেদন পত্রগুলি সংশোধনের জন্য সংশ্লিষ্ট বিদ্যালয়গুলিকে জানানো হয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** জাতীয় বৃত্তি দেওয়ার ক্ষেত্রে নির্বাচনের ভিত্তিটা কি? কিসের ভিত্তিতে নির্বাচিত করা হয়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই প্রশ্নের উত্তরটা একটু দীর্ঘ। এই স্কলারশিপ দেন কেন্দ্রীয় সরকার। আমাদের ভারতবর্ষে বিভিন্ন রাজ্যের জন্য তারা একটা কোটা ঠিক করে দেন যে এই রাজ্যে এই বছর এত জন ছাত্র-ছাত্রীকে মাধ্যমিক উত্তীর্ণ এত ছাত্র-ছাত্রীকে এবং উচ্চ মাধ্যমিক উত্তীর্ণ এত ছাত্র-ছাত্রীকে বৃত্তি দেবে। প্রতি বছর কেন্দ্রীয় সরকার একটা কোটা প্রতিটি জেলার জন্য ঠিক করে দেন।

বরাদ্দ হওয়ার পরে যখন মাধ্যমিকের ফলাফল প্রকাশিত হবে তখন আমাদের এই কাজটা শুরু হয়। আবার শুরু হওয়ার পরে একটা সমস্যা আছে। যেসব ছাত্রছাত্রীদের অভিভাবকের বার্ষিক আয় ৭৫ হাজার টাকা বা তার বেশি, তাদের ছেলেমেয়েরা এই স্কলারশিপের আওতায় আসবে না। ১৫ হাজার টাকা স্ট্যান্ডার্ডে ডিডাকশন আর তার সঙ্গে ৬০ হাজার টাকা, এই দুটো মিলিয়ে যে ছাত্রের অভিভাবকের বার্ষিক আয় ৭৫ হাজার টাকা, তারা একটা সার্টিফিকেট পায় ন্যাশনাল স্কলারশিপের জন্য, আর নগদ ১০০ টাকা দেওয়া হয়। আমাদের মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশিত হল যেটা, সেখানে ছাত্রদের যে মেধা তালিকা আছে, সেখানে যদি দেখা যায় যে ৯০ জন অভিভাবকের বার্ষিক আয় ৭৫ হাজার টাকার বেশি, তারা স্কলারশিপ পাবে না। সেজন্য বরাদ্দের উপরে ভিত্তি করে আমরা ন্যাশনাল স্কলারশিপের জন্য সুপারিশ করতে পারি না। তারজন্য আমাদের একটা নির্দেশ আছে। সেটা পত্রিকায় প্রকাশ করা হয়। বিদ্যালয়গুলো

সেই নির্দেশ অনুসারে আমাদের শিক্ষা অধিকর্তা বা ডি. পি. আই.-এর কাছে ছাত্রছাত্রীদের নাম পাঠায়—এই হচ্ছে ছাত্রের নাম, অভিভাবকের বার্ষিক আয় এত এই এই খাতে, অতএব আমরা ন্যাশনাল স্কলারশিপ দেওয়ার জন্য সুপারিশ করছি। সেজন্য ছাত্রের প্রাপ্ত নম্বর এবং বার্ষিক আয়ের উপরে ভিত্তি করে আমরা ন্যাশনাল স্কলারশিপ দেওয়ার কথা বিবেচনা করি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** আপনি আয়ের ক্ষেত্রে যে রকম বললেন, প্রাপ্ত নম্বরের ক্ষেত্রেও কি এই রকম আছে যে, এত নম্বর পর্যন্ত দেওয়া হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সেটা নির্ভর করবে এক এক বছরে এক এক রকম। আমরা যদি তিনশ কোটা পাই, উপর থেকে আয়ের ভিত্তিতে দেখা গেল যে ফার্স্ট হয়েছে সে বাদ গেল, যে সেকেন্ড হয়েছে সেও বাদ গেল। দেখা গেল যে ৭০ শতাংশ নম্বর পেয়েছে, সে স্কলারশিপ পেল। আবার কোনও বছরে দেখা গেল প্রাপ্ত নম্বর বেশি হওয়ার জন্য যে ৮০ নম্বর পেয়েছে শতকরা, সে পেল না। সব বছর একই রকম জায়গায় দাঁড়িয়ে থাকে না।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি ১৯৯৩-৯৭ সাল পর্যন্ত জানতে চেয়েছিলাম। আপনি ১৯৯৩ এবং ১৯৯৪ সালের হিসাব দিলেন। '৯৫ সালের কারণটা, কি জন্য পেন্ডিং হল, তা জানতে পারলাম না।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে পদ্ধতিতে দেওয়া হয়, আপনি যদি এই পদ্ধতির সমালোচনা করেন, আমি সমালোচনা মেনে নেব। যারা ন্যাশনাল স্কলারশিপ পাচ্ছে, আমি বললাম যে, যে অভিভাবকদের বার্ষিক আয় ৭৫ হাজার টাকার বেশি সেই সব পরিবারের ছাত্ররা পাবে না। যাদের মাসিক আয় ৬,২০০ টাকা—এই বাজারে এটা আহামরি কিছু নয়—সেই সব পরিবারের ছাত্র যারা ভাল ফলাফল করেছে, তাদের নিম্নমধ্যবিত্ত পরিবার বলা যেতে পারে। সেই সব পরিবারের ভাল ছাত্ররা এই ন্যাশনাল স্কলারশিপের টাকা পেলে পড়াশুনা চালাবার ক্ষেত্রে খুব সহায়ক হয়। আপনি '৯৫ সালে কি হল তা জিজ্ঞাসা করলেন। এই যে পদ্ধতি—আমরা নির্দেশ প্রকাশ করব, ছাত্ররা তা দেখে বিদ্যালয়ের কাছে আবেদন করবে। বিদ্যালয় সেই আবেদনপত্র বিচার করবে। বিচার করে একত্রিত করে তা আমাদের শিক্ষা অধিকর্তার কাছে পাঠাবে। এতে দেড়—দু'বছর সময় লেগে যায়। আমি ১৯৯৩ সালের হিসাবটা দিলাম। ১৯৯৫ সালের কাজ আমাদের শুরু হয়েছে মার্চ-এপ্রিল থেকে ১৯৯৫ সালে যারা পাশ করেছিল, সেই কাগজপত্র বিদ্যালয় স্তর থেকে গত এপ্রিল মাস থেকে আসছে। এখানে আপনি যদি সমালোচনা করেন, করতে পারেন

যে, '৯৫ সালে যারা পাশ করেছে, তারা কেউ ইঞ্জিনিয়ারিং, কেউ মেডিক্যাল, কেউ বা অনার্স নিয়ে পড়ছে। স্কলারশিপের টাকা পেতে যদি এত সময় লেগে যায়, তাহলে যে জন্য এই ন্যাশনাল স্কলারশিপ প্রবর্তন করা হল তার উদ্দেশ্য তো পুরোপুরি সাধিত হয় না। আমরা নিয়মের ফাঁদে আটকে আছি। আমাদের ইচ্ছা সত্ত্বেও আমরা অগ্রসর হতে পারিনি। এটা বেদনাদায়ক। এই বেদনাদায়ক অবস্থা অতিক্রম করে আমরা খুব বেশি দূর অগ্রসর হতে পারিনি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মাধ্যমিক পাশ ছাড়াও আরেকটি ন্যাশনাল স্কলারশিপ ক্লাশ এইট পাশ করে গেলে ট্যালেন্ট নির্ধারিত হয়, এটাতেও ভারত সরকার কি কোটা করে দিয়েছেন মাধ্যমিকে যেমন ন্যাশানাল স্কলারশিপ পেতে গেলে অভিভাবকের আয়ের সীমা নির্ধারণ করে করা হয়, এক্ষেত্রেও কি মেরিট বেসিস চালু হয়েছে, ট্যালেন্ট রিসার্চ সার্টিফিকেট অভিভাবকের আয়ের উপরে নির্ধারণ করা হয়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ন্যাশানাল ট্যালেন্ট সার্চ সার্টিফিকেট অর্থাৎ মেধা অনুসন্ধান বৃত্তি ভারত সরকারের বৃত্তি। যেখানে অভিভাবকের আয়ের সীমা দেখা হয় না। সেখানে অষ্টম শ্রেণীকেই কেন্দ্রীয় সরকার যে সংখ্যা বেধে দিয়েছেন, সেই সংখ্যার ভিত্তিতে অষ্টম শ্রেণীতে বিশেষ পরীক্ষা নেওয়া হয়। সেই পরীক্ষার যে ফলাফল হয়, সেই ফলের ভিত্তিতে বৃত্তির টাকা দেওয়া হয়। এক্ষেত্রে অভিভাবকের আয়ের উপরে দেখা হয় না। যেহেতু এটা মেধা অনুসন্ধান বৃত্তি, সেইজন্য মেধাই একমাত্র ভিত্তি, বিত্ত নয় বৃত্তি।

**শ্রী গুরুপদ দত্ত ঃ** মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, এই যে অভিভাবকের আয়ের সীমা নির্ধারণ করা হয়েছে সেক্ষেত্রে স্বামী-স্ত্রী উভয়েই কর্মরত হলে আয়ের সীমা কি শুধু ফাদারের আয়ের উপরেই নির্ধারিত হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কেন্দ্রীয় সরকার যে নির্দেশিকা তাতে ছেলে-মেয়ের বাবা-মায়ের আয়কে যুক্ত করে পারিবারিক আয়ের সীমা নির্ধারিত হয়। স্বামী-স্ত্রী উভয়েই রোজগার করলে উভয়ের আয়কে যুক্ত করে ৭৫ হাজার বার্ষিক আয়ের বেশী হলে সেখানে সেই ছাত্র বা ছাত্রীকে ন্যাশানাল স্কলারশিপ সার্টিফিকেট দেওয়া হবে।

## হলদী নদী সংস্কার

***১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭০) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় নরঘাট থেকে হলদিয়া পর্যন্ত হলদী-নদী সংস্কারের কোন

পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল ঃ**

(ক) না। এইরূপে কোন পরিকল্পনা এখনও পর্যন্ত গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন যে, হলদী নদীর পার্শ্ববর্তী এলাকায় নন্দী গ্রামের যে ১, ২, ৩ নং ব্লক আছে, তার উপর দিয়ে নদী বয়ে গেছে এবং রেল ব্রিজের নীচ দিয়ে নদী বয়ে গেছে, সেখানে ব্রিজ হওয়ার ফলে সিলটেড হয়ে গেছে এবং ড্রেজিংয়ের ব্যাপারে কারা কাজ করেন জানাবেন কি?

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল ঃ** নদী পলি অপসারণের কাজ যেহেতু সি পি টির অধীনে কাজ করার দায়িত্ব তারজন্য এই কাজের কোন প্রকার পরিকল্পনার বা কাজের তথ্য আমাদের কাছে নেই।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** গতবারে জলস্ফীতির ফলে হলদী নদীর জল উপছে পড়ে এবং নন্দীগ্রামের ২-৩টি ব্লকের বহু অংশ জলপ্লাবিত হয়েছে। বাইরের থেকে জাহাজও আসছে, হলদিয়াতে পেট্রো কেমের কাজ চলছে, সামগ্রিক উন্নয়নের জন্য সামগ্রিক হলদিয়া অঞ্চলের ড্রেজিংয়ের বিষয়ে কোন রিপোর্ট বা অনুসন্ধান করে আপনার দপ্তর থেকে সি পি টির কাছে রিপোর্ট পাঠানো হয়েছে কিনা?

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল ঃ** না, এই বিষয়ে কোন রিপোর্ট পাঠান হয়নি।

**অবসরপ্রাপ্ত অধ্যাপকের সংখ্যা**

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১১) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ৩১-৩-৯৬ থেকে ৩১-৩-৯৮ তারিখ পর্যন্ত বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের অন্তর্ভুক্ত কলেজগুলিতে কত জন অধ্যাপক এবং অধ্যাপিকা অবসর গ্রহণ করেছেন ;

(খ) তন্মধ্যে, কত জন পেনশন পেয়েছেন ; এবং

(গ) পেনশন দেবার পদ্ধতি কি?

[11-50 — 12-00 Noon]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) ৩১।৩।৯৬ হইতে ৩১।৩।৯৮ পর্যন্ত বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের অন্তর্ভুক্ত কলেজগুলির অবসরপ্রাপ্ত অধ্যাপক এবং অধ্যাপিকাদের ৯৫৪টি অবসর ভাতার আবেদন পাওয়া গেছে।

(খ) ৭৩৮টি অবসর ভাতা মঞ্জুরী আদেশ দেওয়া হয়েছে।

(গ) আবেদন পত্র ও প্রয়োজনীয় কাগজপত্র জমা হলে সেইগুলি পরীক্ষার পর যদি সব ঠিক থাকে তবে সেগুলি এ. জি. তে. পাঠান হয়। এ. জি. থেকে গ্রহণযোগ্য সম্মতিপত্র এলে অবসর ভাতার মঞ্জুরী আদেশ দেওয়া হয়।

**শ্রী শ্যামদাস ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই, ৯৫৪ জন অধ্যাপক এবং অধ্যাপিকা অ্যাপ্লিকেশান করেছেন বলছেন, কিন্তু আমি বলছি কতজন অবসর গ্রহণ করেছেন? ৯৫৪ জন কি অবসর গ্রহণ করেছেন, নাকি কম বেশি কোনটা হবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নটির জন্য আমি একটা চিঠি দিয়েছিলাম সময় চেয়ে, কিন্তু দেখলাম আর অ্যাসেম্বলী কতদিন চলবে, আর উনিও এখানে জানতে চেয়েছেন, সেইজন্য আমি বলছি, উত্তরটা দিচ্ছি। আপনি যেটা জানতে চেয়েছেন, কতজন অবসর নিয়েছেন, সেটা যদি জানতে হয় তাহলে সময় লাগবে। এই নির্দিষ্ট সময়ের মধ্যে হবে না। অনেকেই অবসর নেন কলেজ থেকে, কিন্তু পেনশান এর আবেদন যদি না করেন, অনেকেই আছেন পেনশান-এর অন্তর্ভুক্ত নন, এক্ষেত্রে এটা বলতে গেলে প্রত্যেকটি কলেজকে চিঠি দিতে হবে, এই সময়ের মধ্যে আপনার কলেজ থেকে কতজন অবসর নিয়েছেন? এখন আমরা যদি ঐ সমস্ত কলেজগুলিকে চিঠি দিই, তার জবাব এরজন্য আমাদের অপেক্ষা করতে হবে। তাহলে আজকে এই উত্তরটা পেতেন না। সেইজন্য আমি মনে করলাম, আপনি যখন জানতে চেয়েছেন, কতজন অবসর নিয়ে আবেদন করেছেন, স্বভাবতই যারা পেনশান স্কীমে থাকেন তারাই আবেদন করেন, একটু দেরি হলেও ; সেইজন্য আমি উত্তরটা যাতে আপনাকে দিতে পারি সেইজন্যই কতজন অবসর ভাতার জন্য আবেদন করেছেন সেটা দিলাম। এখন এর পরেও যদি জানতে চান তাহলে কলেজগুলি থেকে জানিয়ে এটা দিতে পারব, তারজন্য আমাকে একটু সময় দিতে হবে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার, স্যার, মন্ত্রী মহাশয় সময় চেয়েছেন, ঠিকই আছে। পরবর্তী ক্ষেত্রে আমি ওনার কাছ থেকে জেনে নেব। ৩১.৩.৯৬ থেকে ৩১.৩.৯৮ পর্যন্ত ৭৩৮ জন পেনশান পেয়েছেন বলছেন, ২১৬ জন পেনশান পাননি। অধ্যাপক এবং অধ্যাপিকাদের ক্ষেত্রে প্রত্যেকেরই পেনশান পাওয়ার প্রয়োজনীয়তা আছে, অতএব অবসর গ্রহণের পর প্রত্যেকে প্রয়োজনীয় টাকা যাতে তাড়াতাড়ি পায় সেটা দিলে ভাল হয়, সেইজন্য পেনশান পদ্ধতিটা যদি সরলীকরণ হয়, তাহলে সুবিধা হয়। এই ব্যাপারে কোন চিন্তা-ভাবনা আছে কিনা বলবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই রিটায়ারমেন্ট বেনিফিটগুলো আমরা দেওয়ার চেষ্টা করেছি। আপনারা লক্ষ্য করেছেন, যারা দরখাস্ত করেছেন তাদের অধিকাংশকেই এই অবসরকালীন সুযোগ-সুবিধা আমরা দিয়েছি। আপনি বলেছেন ৩১শে মার্চ ১৯৯৮ পর্যন্ত, এর আগেও অনেক দরখাস্ত করেছেন ডিসেম্বরে, জানুয়ারি, ফেব্রুয়ারী বা মার্চ মাসে, এখন সেই দরখাস্তগুলো প্রসেস হচ্ছে। এগুলো করতে একটাতো সময় লাগে। কলেজগুলো থেকে কাগজপত্র আসার পর সেগুলো পরীক্ষা-নিরীক্ষা করা হয়, অনেক সময় দেখা যায় প্রয়োজনীয় কাগজপত্র পাওয়া যায় না। হয়তো সে অধ্যাপক অন্য কলেজে ট্রান্সফার হয়ে গিয়েছিল, সেখানে আমাদের কাগজপত্র পেতে অসুবিধা হয়। যে সংখ্যাটা আপনাকে দেওয়া হল এটা কিন্তু মার্চ মাস অবধি যারা দরখাস্ত করেছেন তাদের যোগ করা হয়েছে। সাধারণত তিন মাসের মধ্যে সমস্ত দরখাস্তগুলো প্রসেস করে এ. জি. বেঙ্গলে পাঠানো হয়। কিন্তু তা সত্ত্বেও আমরা খুশি নই। আমরা মনে করি এটা আরও দ্রুত হওয়া দরকার। ইতিমধ্যে অর্থ বিভাগের সঙ্গে কথা বলে আমরা পেনশান সেল করেছি এবং একজন উচ্চ পদস্থ অফিসারকে আমরা নিয়োগ করেছি এইগুলো তাড়াতাড়ি করার জন্য। তারপরে আমরা আরও কিছু পদক্ষেপ নিয়েছি, এই মাসেই কলেজগুলোতে আমরা সার্কুলার দিয়ে জানিয়েছি অবসর গ্রহণের সময় যাদের হয়ে আসছে এক বছর আগে তাদের কাগজপত্রগুলো আমাদের দপ্তরে জমা দিন। অবসর গ্রহণের পর নয়। একজন অধ্যাপক, অবসর গ্রহণের পর তার কাগজপত্র আমাদের এখানে জমা পড়ছে। কিছুদিন আগে অধ্যাপক সমিতির নেতৃবৃন্দের সঙ্গে আমার বিভাগের অফিসাররা বসে আলোচনা করেছেন এবং এই মর্মে কলেজগুলোতে সার্কুলারও চলে গেছে, এক বছর আগে কাগজপত্র জমা দিন যাতে আমরা পেনশান তাড়াতাড়ি দিতে পারি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জিজ্ঞাসা করতে চাই, আপনি একটা পদ্ধতিগত ব্যাপার বললেন। কিন্তু বর্ধমান বিশ্ববিদ্যালয়ে আমার পরিচিত কয়েকজন অধ্যাপক-অধ্যাপিকা তারা অনেক আগে অ্যাপ্লিকেশান করেছেন, কিন্তু এখনও পেনশান পাননি। আপনি বললেন আপনি এই ব্যাপারে একটা কমিটি করেছেন, যাতে

এই কমিটিগুলো ঠিকমতো কাজ করে সেইদিকে আপনি নজর রাখবেন। আপনার কাছে যে ২১৬টি অ্যাপ্লিকেশান জমা পড়ে আছে সেগুলো কবে আপনি ছাড়তে পারবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভাকে একটি কথা বলে আশ্বস্ত করতে চাই। আপনারা জানেন যে, আমি অধ্যাপক আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলাম। আমি পরিস্কারভাবে বলেছি, আমাদের কলেজের অধ্যাপক-অধ্যাপিকাদের সংখ্যা বিশাল নয়। কারো যদি দেরি হয়ে থাকে, আমি প্রকাশ্যে বলেছি, অধ্যাপকদের সভায় বলেছি, আমার কাছে ব্যক্তিগতভাবে দরখাস্ত দেবেন এবং দেখা করবেন, আমি নিজ দায়িত্বে দ্রুত সেইগুলো করে দেব। একথা আমি বারবার বলেছি। মাননীয় সদস্যকে বলছি, তিনি আমাকে নামগুলো দিয়ে দিন, তারা খুব তাড়াতাড়ি পেয়ে যাবেন। কেন আটকে আছে, সেটাও দেখব।

## Started Questions
## (to which Written Answers were laid on the Table)

### ন্যাবার্ডের ঋণ

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩১) শ্রী তপন হোড় : অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে নাবার্ডের মোট ঋণের পরিমাণ কত ; এবং

(খ) কোন্ কোন্ দপ্তর উক্ত ঋণের সাহায্য পেয়েছে এবং তার পরিণাম কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে নাবার্ড থেকে নেওয়া মোট ঋণের পরিমাণ ৩৬ কোটি ৮৮ লক্ষ টাকা।

(খ) রাজ্য সরকারের পূর্ত দপ্তর এবং সেচ ও জলপথ দপ্তর ১৯৯৭-৯৮ আর্িক বছরে যথাক্রমে ২৯ কোটি টাকা ৭ কোটি ৮৮ লক্ষ টাকা নাবার্ড ঋণের সহায়তা পেয়েছে।

### Modernisation of Great Eastern Hotel

*141. (Admitted question No. 378) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether Government is considering any proposal for modernisation of Great Eastern Hotel;

(b) if so, salient features thereof; and

(c) decision of the Government in the matter ?

**The Minister-in-charge of the Tourism Department :**

(a) The Government has been contemplating to renovate and upgrade Great Eastern Hotel for some time past. But nothing a concrete has yet emerged.

(b) Question does not arise.

(c) Question does not arise.

### গঙ্গার তীরে পর্যটনকেন্দ্র

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৯) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় গঙ্গার উভয় তীরে আকর্ষণীয় পর্যটনকেন্দ্র গড়ে তোলা হচ্ছে ;

(খ) সত্যি হলে, উক্ত পর্যটনকেন্দ্র গড়ে তুলতে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) উক্ত প্রকল্প গড়ে তুলতে আনুমানিক কত টাকা ব্যয়িত হতে পারে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতায় গঙ্গার উভয় তীরে আকর্ষণীয় পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য বর্তমানে পর্যটন দপ্তরের কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিকে প্রশ্ন ফাঁস**

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯১) শ্রী **সঞ্জীবকুমার দাস ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৭ সালে মাধ্যমিক পরীক্ষায় অঙ্ক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হয়েছিল ; এবং

(খ) সত্যি হলে, সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছে?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অপরাধী বলে চিহ্নিত ব্যক্তিদের বিরুদ্ধে ফৌজদারি মামলা রুজু করা হয়েছে এবং ভবিষ্যতে এধরনের ঘটনার যাতে পুনরাবৃত্তি না ঘটে তার সুপারিশ পাওয়ার জন্য কমিশন নিয়োগ করা হয়েছে।

**হুগলি জেলার নদীগুলির বেসিন সংস্কার**

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৬) শ্রী **জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার ঘিয়া-কুন্তী-সরস্বতী নদীগুলির বেসিন সংস্কার প্রকল্পের জন্য ৩১-৩-৯৮ তারিখ পর্যন্ত কত টাকা ব্যয় করা হয়েছে ; এবং

(খ) কবে নাগাদ এই প্রকল্প শেষ হবে এবং কত একর জমি সেচের আওতায় আসবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত আর্থিক বছর (অর্থাৎ ১৯৯৭-৯৮) পর্যন্ত নদীগুলি সংস্কার ও তৎসংলগ্ন কাজের জন্য ৩৮ কোটি ৫৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

(খ) প্রকল্পটির কাজ শেষ করার ক্ষেত্রে প্রধান বাধাগুলি দূর হলে আগামী ৫ (পাঁচ) বছরের মধ্যে কাজ শেষ হবে বলে আশা করা যায়। ইহা একটি জলনিকাশি প্রকল্প। প্রকল্পটি শেষ হলে ১,১৮,৯৩৮ একর জমির জলমগ্নতা দূরীভূত হইয়া কৃষি যোগ্য জমিতে পরিণত হবে।

### হাওড়া জেলার প্রাথমিক বিদ্যালয়

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫০) **শ্রী জটু লাহিড়ী ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলায় সরকারি সাহায্যপ্রাপ্ত প্রাথমিক বিদ্যালয়ে ছাত্রসংখ্যা ক্রমশ হ্রাস পাচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### উত্তর ২৪-পরগনা জেলায় জুনিয়র হাইস্কুল উন্নীতকরণ

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৪) **শ্রী অমর চৌধুরি ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার কোনও জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কোন কোন স্কুলকে মাধ্যমিক স্তরে উন্নীত করা হবে?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এখনও স্কুল নির্বাচন করা সম্ভব হয়নি।

### দূষণ প্রতিরোধ

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৬) **শ্রী অশোককুমার দেব ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জল, বায়ু ও শব্দদূষণ প্রতিরোধে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছে ;

(খ) হাইকোর্টের নির্দেশের বাইরে স্বতন্ত্রভাবে পর্ষদ গত জানুয়ারি ১৯৯৫ থেকে

ডিসেম্বর ১৯৯৭-এর মধ্যে কি কি কাজ করেছে ; এবং

(গ) দক্ষিণ ২৪-পরগনা জেলার বজবজ বিধানসভা এলাকার শিল্পাঞ্চলে দূষণ নিয়ন্ত্রণে পর্ষদ এ পর্যন্ত কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক. ১) জল ও বায়ু দূষণ রোধে পর্ষদ এ পর্যন্ত ৬,১৮৮টি শিল্প সংস্থাকে স্থাপন ও পরিচালনের জন্য অনুমতি দিয়েছে। এছাড়া বিভিন্ন পৌরসভার দূষিত জল পরিশোধনের অবস্থা পরিমাপ করা হয়। পর্ষদ ডায়মন্ডহারবার থেকে শুরু করে বহরমপুর পর্যন্ত গঙ্গার বিভিন্ন জায়গায় দূষণের পরিমাপ নিয়মিত নিয়ে চলেছে।

২) বায়ু দূষণের ব্যাপারে কলকাতার ১০টি ট্রাফিক জাংশনে দূষণের পরিমাপ করে চলেছে। এ ছাড়াও বিভিন্ন জেলায় বায়ু দূষণ পরিমাপ করা হয়।

৩) শব্দ দূষণের ব্যাপারে আইনগত ব্যবস্থা নেওয়া হয়। মাইক এবং বাজি দুটোর ব্যবহারই নিয়ন্ত্রণে রাখা হয়।

খ. হাইকোর্টের নির্দেশের বাইরে ৯২৫টি শিল্প সংস্থাকে দূষণ নিয়ন্ত্রণের আদেশ দেওয়া হয়েছে। বিভিন্ন সময় ব্যাঙ্ক গ্যারান্টির প্রবর্তন করা হয়েছে যাতে নিয়ন্ত্রণের ব্যাপারে জোর দেওয়া যায়।

গ. দক্ষিণ চব্বিশ পরগনা জেলার বজবজ পৌর অঞ্চলে রাসায়নিক, তৈলজাত শিল্প, ইটভাঁটা, পাটকল, কাপড়ের কল এবং তাপবিদ্যুৎ কেন্দ্রের দূষণ সনাক্তকরণ করা হয়েছে। তৈলজাত এবং ইটভাঁটার ক্ষেত্রে বিশেষ নিয়ন্ত্রণ ব্যবস্থা নেওয়া হয়েছে।

### জীবনতলায় বিদ্যুৎ সাব-স্টেশন

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৯) শ্রী **সুভাষ নস্কর ঃ** সুন্দরবন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং ২ নং ব্লকের জীবনতলায় বিদ্যুৎ সাব-স্টেশন নির্মাণের জন্য সুন্দরবন উন্নয়ন পর্ষদ থেকে এক কোটি টাকা বরাদ্দ করা হয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত সাব-স্টেশনের মাধ্যমে সুন্দরবনের কোন কোন ব্লকে কতগুলি

মৌজায় বিদ্যুৎ সরবরাহ হতে পারবে ; এবং

(গ) কবে নাগাদ কাজটি সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**সুন্দরবন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্যানিং ২নং ব্লকের জীবনতলা, হাড়োয়া, মিনাখাঁ ও হিঙ্গলজঞ্জে বিদ্যুৎ সাব-স্টেশন নির্মাণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ১০ম অর্থ-কমিশন প্রাপ্ত তহবিল থেকে সুন্দরবন বিষয়ক দপ্তর ১৯৯৬-৯৭ ও ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ২ কোটি টাকা হিসাবে মোট ৪ কোটি টাকা বরাদ্দ করেছে।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ জানিয়েছে যে, ক্যানিং থানার অন্তর্গত মোট ৪১টি বিদ্যুৎ বিহীন মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেওয়া যাবে।

(গ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ জানিয়েছে যে, নির্মীয়মান বিদ্যুৎ সাব-স্টেশনটির কাজ আগামী ডিসেম্বর' ১৯৯৮-এর মধ্যে সম্পূর্ণ হয়ে যাবে বলে আশা করা যায়।

*Question No. 149 Held Over.

## পদ্মা নদীর ভাঙ্গন

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৫) **শ্রী ইউনুস সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পদ্মা নদীর ভাঙ্গনের ফলে মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ও রানীনগর ব্লক ক্ষতিগ্রস্ত হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ভাঙ্গন প্রতিরোধের জন্য চলতি বছর (১৯৯৮) কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হচ্ছে।

(খ) জলঙ্গী ব্লকের বিশ্বাস পাড়ায় এবং রানীনগর ব্লকের নলবোনাতে ভাঙ্গন প্রতিরোধকল্পে দুটি কাজ হাতে নেওয়া হয়েছে এবং কাজ চলছে।

### লালবাগে পর্যটনকেন্দ্র

***১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৯) শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরকে ঘিরে পর্যটন উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাগুলি কি কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। লালবাগ শহরকে ঘিরে পর্যটন উন্নয়নের জন্য পর্যটন দপ্তর একটি সার্বিক পরিকল্পনা গ্রহণ করেছে। পশ্চিমবঙ্গ সরকারের একটি সংস্থা, 'ওয়েবকনের' সাহায্যে এজন্য একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করা হয়েছে।

(খ) ঐ প্রতিবেদন অনুযায়ী সার্বিক পরিকল্পনার রূপরেখা নিম্নরূপ

(১) উচ্চবিত্ত পর্যটকদের জন্য একটি তারকা খচিত ৩২ কক্ষ বিশিষ্ট হেরিটেজ হোটেল নির্মাণ।

(২) স্থানীয় হস্তশিল্প সামগ্রীর এবং বিশেষ রকমের স্থানীয় খাদ্যবস্তুর বিক্রয় কেন্দ্র।

(৩) একটি মুক্ত মঞ্চ নির্মাণ।

(৪) নবাবি আমলের ঐতিহাসিক ঘটনাবীল "আলো ও ধ্বনির" সাহায্য প্রদর্শন।

(৫) জল ক্রীড়া কেন্দ্র।

(৬) পর্যটন কেন্দ্রের জন্য "আলো, জল ও রাস্তার" পরিকাঠামো নির্মাণ ইত্যাদি।

ইতিমধ্যে মধ্যবিত্ত পর্যটকদের জন্য আনুমানিক ১ কোটি টাকা ব্যয়ে পর্যটন দপ্তর একটি পর্যটক আবাস নির্মাণের কাজ শুরু করেছে। এটি সার্বিক পরিকল্পনা রূপায়ণের প্রাথমিক পদক্ষেপ।

**শহর ও শহরতলীতে পরিবেশ দূষণ**

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৪) **ডঃ রামচন্দ্র মন্ডল** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন শহর ও শহরতলীতে পরিবেশ দূষণ কিভাবে হচ্ছে তার বেঞ্চ মার্ক সার্ভে হয়েছে কি না ;

(খ) কোন্ কোন্ শহরবেষ্টিত এলাকায় মূলত কিভাবে দূষণ হচ্ছে ;

(গ) পরিবেশ দূষণ রোধে সরকারিভাবে এবং বেসরকারি মাধ্যমে কি কি প্রকল্প বাস্তবে রূপায়িত হয়েছে ; এবং

(ঘ) যে সব পরিবেশ দূষণ সমস্যা কেন্দ্রের সহায়তা ছাড়া রাজ্যের পক্ষে সমাধান সম্ভব নয়, সেই প্রকল্পগুলির প্রতি কেন্দ্রের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক. হ্যাঁ, সমস্ত পশ্চিমবঙ্গের পরিবেশের সামগ্রিক অবস্থায় একটি সার্ভে প্রায় শেষ হওয়ার মুখে। এছাড়া কলকাতা শহরে নিয়মিত বায়ু দূষণের পরিমাপ নেওয়া হয়। কলকাতা সংলগ্ন হুগলি নদীতে গত পাঁচ বছর ধরে নিয়মিত জল দূষণ মাপা হয়। হাওড়া শহরেও নিয়মিত বায়ু দূষণ পরিমাপ করা হয়।

খ. কলকাতা শহরে বায়ু দূষণ মূলত তিনটি প্রধান কারণে হয়।

- শিল্পসংস্থা ও তাপবিদ্যুৎ কেন্দ্রগুলি
- যানবাহন জনিত দূষণ
- গৃহে ব্যবহৃত চুল্লি, স্টোভ ইত্যাদি

কলকাতা ছাড়াও অন্যান্য শিল্পপ্রধান শহরগুলিতে একই কারণে দূষণ সৃষ্টি হয়।

হাওড়া শহরে বিশেষ করে ফাউন্ড্রি ও রিরোলিং মিলের বায়ু দূষণ অত্যন্ত প্রকট।

গঙ্গা নদীর ধারে অবস্থিত শহরগুলি অস্বাস্থ্যকর জলনিকাশি ব্যবস্থা এবং শিল্পজাত বর্জ্য জলের নিষ্কাশনের ফলে গঙ্গায় জল দূষণ কি পর্যায়ে রয়েছে

তার নিয়মিত পরিমাপ করা হয়। এতে জলে জীবাণু দূষণের পরিমাণ খুব বেশি পাওয়া গেছে।

গ. পরিবেশ দূষণ রোধে কলকাতা ও শহরতলী এলাকার জন্য ব্রিটিশ ও. ডি. এ. আর্থিক সহায়তায় সেমস্যাপ (ক্যালকাটা এনভায়রনমেন্টাল ম্যানেজমেন্ট স্ট্র্যাটিজি অ্যান্ড অ্যাকশন প্ল্যান) এই প্রকল্পটি বাস্তবায়িত হয়েছে।

এছাড়াও দূর্গাপুর আসানসোল এলাকার পরিবেশগত ঝুঁকি নির্দ্ধারণ প্রকল্প (রিস্ক অ্যাসেসমেন্ট অব্ আসানসোল অ্যান্ড দূর্গাপুর এরিয়া)

ইউ. এস. এ. আই. ডি.-র সহায়তায় সম্পন্ন হয়েছে।

কলকাতা এবং বিভিন্ন জেলায় সারা বছরই বায়ু দূষণের পরিমাপ করা হয়। গঙ্গা নদীরও জল দূষণের অবস্থা বহরমপুর থেকে শুরু করে ডায়মন্ডহারবার পর্যন্ত নিয়মিত পরিমাপ করা হয়।

পরিবেশ দূষণ রোধে জাপানি ও. ই. সি. এফ. প্রকল্পের মাধ্যমে ল্যাবরেটরি এবং দূষণ পরিমাপক যন্ত্রপাতির ব্যবস্থা হয়েছে।

হ্যাঁ, আকর্ষণ করা হয়েছে। উত্তরবঙ্গ ডোলোমাইট খননগত সমস্যা এবং দামোদর নদীর দূষণ প্রকল্প।

**শঙ্করপুর নোটিফায়েড এরিয়া**

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৩) **শ্রী শৈলজাকুমার দাস** ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি দীঘার সন্নিকটে শঙ্করপুরকে নোটিফায়েড এলাকা বলে ঘোষণা করা হয়েছে কি ;

(খ) হয়ে থাকলে, এর উন্নয়নে কোনও কমপ্রিহেনসিভ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; কি না এবং

(গ) 'খ' অংশের উত্তর হ্যাঁ হলে তা কি কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) না, হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিক বিদ্যালয়ে অতিরিক্ত শিক্ষক নিয়োগ**

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৩) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলির বিভিন্ন শ্রেণীতে ছাত্র সংখ্যার চাপ বৃদ্ধির পরিপ্রেক্ষিতে উপশাখা বৃদ্ধি ও তার জন্য অতিরিক্ত শিক্ষক নিয়োগের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কতজন ছাত্র নিয়ে একটি শাখা বাড়ানো হবে এবং তার জন্য অতিরিক্ত শিক্ষক নিয়োগ হবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কোনও শ্রেণীতে ছাত্র সংখ্যা ৮০ (আশি) অতিক্রম করলে দুটি শাখা খোলার জন্য বিদ্যালয় শিক্ষা অধিকর্তার নিকট আবেদন করতে হবে। তিনি বিবেচনা করে শাখা খোলা এবং অতিরিক্ত পদ সৃষ্টির অনুমোদন দেবেন।

**ফল পাকানোর জন্য কার্বাইড**

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪০) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছে যে ফল পাকানোর জন্য রাজ্যে কার্বাইডের ব্যবহার বৃদ্ধি পেয়েছে ; এবং

(খ) অবগত থাকলে, উক্ত বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বৃদ্ধি পেয়েছে এই সম্বন্ধে এই দপ্তরে কোনও খবর নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ভারতে প্রাথমিক শিক্ষার মান**

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদ ইউনিসেফের আর্থিক সহায়তায় এবং কলকাতার ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ ম্যানেজমেন্ট দ্বারা পরিচালিত ''ভারতে প্রাথমিক শিক্ষার মান'' শীর্ষক একটি সমীক্ষার কাজ শেষ করেছে ;

(খ) সত্যি হলে, কত সময় ধরে সংশ্লিষ্ট সমীক্ষার কাজটি চালানো হয়েছে ; এবং

(গ) সমীক্ষাটির ফলাফল কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য। তবে সমীক্ষার বিষয় ''প্রাথমিক শিক্ষার মান'' নয়—''প্রাথমিক শিক্ষার অবস্থান'' (স্টেটাস)

(খ) সমীক্ষার প্রারম্ভিক কাজ যদিও শুরু হয়েছিল ১. ১. ৯৫ থেকে কিন্তু মূল কাজ আরম্ভ হয় ১৯৯৬ সালের মার্চ মাস থেকে। উক্ত সমীক্ষার কাজ শেষ হয়েছে বলে সম্প্রতি জানা গেছে।

(গ) সমীক্ষার ফলাফল সম্বলিত প্রতিবেদন এখনও পেশ করা হয়নি।

**বিশ্বব্যাঙ্কের সহায়তায় দূষণ নিয়ন্ত্রণ**

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৫) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্যদ এবং বিশ্বব্যাঙ্ক তাদের প্রতিবেদনে কলকাতায় বায়ু দূষণ ক্রমশ বৃদ্ধি পাওয়ায় আশঙ্কা প্রকাশ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, রাজ্য সরকার উক্ত প্রতিবেদনের ভিত্তিতে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) রাজ্য পরিবেশ দপ্তর বা রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদের কাছে এ ধরনের

কোনও খবর নেই।

খ) প্রশ্নই ওঠে না।

**কলকাতায় দূষণ নিয়ন্ত্রণ**

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৮) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতাকে দূষণ মুক্ত করতে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ; এবং

(খ) দূষণ নিয়ন্ত্রণে বিভিন্ন তথ্য সংগ্রহ ও দূষণ নিয়ন্ত্রণের কাজকে ত্বরান্বিত করার জন্য কমপিউটার ব্যবহারের কোনও পরিকল্পনা পরিবেশ দপ্তরের আছে কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক. কলকাতাকে দূষণমুক্ত করার জন্য ১৯৯৫ সালে পশ্চিমবঙ্গ সরকার ব্রিটিশ সরকারের সহযোগিতায় CEMSAP নামে একটি প্রকল্পের কাজ শুরু করে। ১৯৯৭ সালে CEMSAP সরকারের কাছে রিপোর্ট পেশ করে প্রকল্পের কাজ শেষ করে। রিপোর্টে কলকাতাকে দূষণমুক্ত করার জন্য নিম্নোক্ত ৬টি স্ট্র্যাটেজি (Strategy) এবং তার উপর ভিত্তি ৬টি করে অ্যাকশন প্ল্যানের (Action Plan) কথা বলা হয়েছে।

**Strategies :**

- Strengthening Institutions & Resources Strategy (SIRS)
- Municipal Environmental Improvement Strategy (MEIS)
- Community Environmental Management Strategy (CEMS)
- Strategy for Economic-cum-Environmental Development (SEED)
- Environmental Management & Protection Strategy (EMPS)
- Environmental Transport Strategy (ETS)

**Action Plans**

Institutional Strengthening for Environmental Management Action Plan (ISEMAP)

- Municipal Environmental Services & Institutional Development Action Plan (MESIDAP)
- Industrial Upgrading & Pollution Control Action Plan (IUPACAP)
- Transport Action Plan (TAP)
- Environmental Health Monitoring & Management Action Plan (EHMMAP)
- Cultural Heritage Action Plan (CHAP)

পরবর্তীকালে 'Calcutta Environment Management Committee' নামে একটি উচ্চ পর্যায়ে কমিটি গঠন করা হয়েছে। এই কমিটির Chairman তথ্য জনসংযোগ ও স্বরাষ্ট্র মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য, পরিবেশ মন্ত্রী মানব মুখোপাধ্যায় সহ পরিবহন ও ক্রীড়া মন্ত্রী, নগর উন্নয়ন মন্ত্রী, শ্রম মন্ত্রী, শিল্প ও বাণিজ্য মন্ত্রী, কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প মন্ত্রী, মেয়র—কলকাতা পুর নিগম, মেয়র—হাওড়া পুর নিগম, চেয়ারম্যান—পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ, প্রধান সচিব—স্বরাষ্ট্র বিভাগ, প্রধান সচিব—নগর উন্নয়ন বিভাগ, প্রধান সচিব—শিল্প বাণিজ্য বিভাগ এবং সচিব—পরিবহন বিভাগ, সচিব—পুরঃ সংক্রান্ত বিভাগ, সচিব—কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগ, সচিব—শ্রম বিভাগ, সচিব—পরিবেশ বিভাগ, কমিশনার—হাওড়া ও কলকাতা পুর নিগম এবং সদস্য সচিব—পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই কমিটির সদস্য। এই কমিটিকে সাহায্য করার জন্য একটি Core Committee গঠন করা হয়েছে। পরিবেশের রক্ষণাবেক্ষণ, কলকাতার ধারণ ক্ষমতার এবং দূষণ ভারের পরিমাপন, দূষণ দূরীকরণ এবং প্রাকৃতিক সম্পদের সুরক্ষণ—দেখাশোনার ভার নিয়েছে এই কমিটি। পরিবেশের উন্নতি সাধনে শব্দদূষণ বন্ধ করার প্রচেষ্টা সাধারণ মানুষের যথেষ্ট সমর্থন পেয়েছে।

খ. হ্যাঁ। দূষণ নিয়ন্ত্রণের বিভিন্ন তথ্য সংরক্ষণ ও এই সংক্রান্ত কাজকে ত্বরান্বিত

করার জন্য পরিবেশ দপ্তর ও দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ কমপিউটারের ব্যবহার শুরু করেছে। একটি Data Bank তৈয়ারি করার প্রয়াস নেওয়া হয়েছে।

**Survey of Calcutta's Environment**

*159. (Admitted question No. *377) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Environment Department be pleased to state—

(a) whether the British Government/team has completed a survey of Calcutta's environment;

(b) if so, details of their report; and

(c) steps taken by the Government in this regard.

**The Minister-in-charge of the Environment Department :**

(a) The British Government/team has not done any survey of Calcutta's Environment. But Environment Department, Government of West Bengal started a project "Calcutta Environment Management Strategy & Action Plan (CEMSAP)" in early may, 1995 in collaboration with the Department for International Development (formally ODA) of the British Government to :

- Assess the level of environmental degradation within the Calcutta Metropolitan Area (CMA).
- Determine what should be the strategies for an all round environmental improvement for the whole of CMA.
- To recommend Action Plans for environmental improvement of CMA.

The project work was completed on October 31, 1997.

(b) Reports of the projects including the Strategies and Action Plans recommended by the project team, were distributed to

various Government Departments, Municipalities within CMA, Universities etc. Reports were also submitted to the Secretary of the to Chairman of the Subject Committee for Environment.

(c) Action Plans as recommended by CEMSAP, are Department/ Agency specific and certain Action Plans have already been taken up by the Government for translating into reality.

**স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষা**

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এবছর কতজন আবেদনকারী স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষা দিয়েছেন এবং কবে নাগাদ তার ফল প্রকাশ হবে ;

(খ) স্কুলগুলিতে শিক্ষকের শূন্যপদগুলি সার্ভিস কমিশন প্রেরিত শিক্ষকের দ্বারা কবে নাগাদ পূরণ করা সম্ভব হবে বলে আশা করা যায় ; এবং

(গ) স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষা ফি ২৫০ টাকা থেকে কমানো ও প্রশ্ন পত্র বাংলায় করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবছর মোট ১,২৫,১৩২ জন পরীক্ষা দিয়েছেন। প্রতিদ্বন্দ্বিতামূলক পরীক্ষার ফল প্রকাশ করা হবে না, তবে ঐ পরীক্ষার ফলাফল এবং শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে আগামী জুলাই মাসের তৃতীয় সপ্তাহ নাগাদ সাক্ষাৎকারের জন্য তালিকা প্রস্তুত এবং প্রকাশ করা সম্ভব হবে বলে আশা করা যাচ্ছে।

(খ) আগামী সেপ্টেম্বর মাসের প্রথম সপ্তাহ থেকে স্কুলগুলিতে নির্বাচিত শিক্ষকের নাম সুপারিশ করা সম্ভব হবে বলে আশা করা যাচ্ছে। তবে উল্লিখিত সময়ের পূর্বেই উক্ত কাজ সম্পাদন করার জন্য কমিশন চেষ্টা করছে।

(গ) পরীক্ষা সংক্রান্ত ব্যয় পর্যালোচনা করে স্কুল সার্ভিস কমিশন আগামী দিনে পরীক্ষা ফি হ্রাসবৃদ্ধি সম্বন্ধে বিবেচনা করতে পারে। আগামী দিনে প্রশ্নপত্র বাংলায় করার বিষয়টি স্কুল সার্ভিস কমিশনের বিবেচনায় আছে।

**বহরমপুরে কারিগরি মহাবিদ্যালয়**

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫০) **শ্রী ইউনুস সরকার ঃ** উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বহরমপুরে একটি কারিগরি মহাবিদ্যালয় গড়ে তোলার প্রচেষ্টা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে উক্ত কাজ কতদূর অগ্রসর হয়েছে, এবং ওখানে পঠনপাঠন কবে নাগাদ চালু হতে পারে বলে আশা করা যায়?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, মুর্শিদাবাদ জেলার বহরমপুরে একটি কারিগরি মহাবিদ্যালয় গড়ে তোলার সিদ্ধান্ত হয়েছে ; এবং

(খ) রাজ্য সরকার অনুমোদন দিয়েছেন এবং 'অল ইন্ডিয়া কাউন্সিল ফর টেকনিক্যাল এডুকেশন' ও অনুমোদন পত্র পাঠিয়েছেন।

**প্রশ্নপত্র ফাঁসে তদন্ত কমিশন**

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৬) **শ্রী অশোককুমার দেব ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭ সালের মাধ্যমিক পরীক্ষার "প্রশ্নপত্র ফাঁস" তদন্তে গঠিত 'গাঙ্গুলি-কমিশন' নির্ধারিত ৩ মাস সময়ের মধ্যে রিপোর্ট দাখিল করতে সমর্থ হয়েছে কি না ; এবং

(খ) না হলে, তার কারণ কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) কমিশনের উপর ন্যস্ত কাজ এখনও অসম্পূর্ণ আছে।

**শিক্ষকদের অবসর গ্রহণের সময় পেনশন**

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৪) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি, আগামী বছর হতে শিক্ষকদের অবসর গ্রহণের সঙ্গে সঙ্গে পেনশনের অনুমোদনের কাগজপত্র দিয়ে দেওয়ার পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে শিক্ষকদের ক্ষেত্রে পেনশনের সংশ্লিষ্ট কাগজপত্রের সরলীকরণ করা হয়েছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) শিক্ষকদের অবসরকালীন সুযোগ সুবিধা পাওয়ার আবেদন প্রত্রাদি ও পদ্ধতির কিছুটা সরলীকরণ করা হয়েছে।

**ভৈরব নদীর ভাঙ্গন রোধ**

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২২০) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর ভাঙ্গন রোধে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর ভাঙ্গনরোধে তিনটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

প্রকল্পগুলি নিম্নরূপ ঃ

(১) ইসলামপুর থানার হড়হড়িয়া (তাঁতিপুর)

গ্রামে নদীর বামতীরে ক্ষয়নিরোধক প্রকল্প—প্রকল্পের আনুমানিক ব্যয় ২৪.৯৮ লক্ষ টাকা। প্রস্তাবিত কাজের দৈর্ঘ্য ৩৭০ মিটার।

(২) হরিহরপাড়া থানার পদ্মপুকুর গ্রামে নদীর ডানতীরে ক্ষয়নিরোধক প্রকল্প (পূর্বের করা কাজের উপরের অংশে)—প্রকল্পের আনুমানিক ব্যয় ৩৬.২০ লক্ষ টাকা। প্রস্তাবিত কাজের দৈর্ঘ্য ৩৯৫ মিটার।

(৩) হরিহরপাড়া থানার স্বরুপপুর গ্রামে নদীর ডানতীরে ক্ষয়নিরোধক প্রকল্প)—প্রকল্পের আনুমানিক ব্যয় ৪৩.০১ লক্ষ টাকা। প্রস্তাবিত কাজের দৈর্ঘ্য ৫০০ মিটার।

**দীঘা সমুদ্র সৈকত ভাঙ্গন রোধ**

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৭) **শ্রী শৈলজাকুমার দাস :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘা সমুদ্র সৈকত ভাঙ্গন রোধে কোনও মাস্টারপ্ল্যান তৈরি হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, এর জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মাস্টারপ্ল্যান বলতে সঠিক অর্থে যা বোঝায় সেরূপ কোনও পরিকল্পনা দীঘা সমুদ্র সৈকতের ভাঙ্গনরোধে তৈরি হয়নি।

তবে ঐ উদ্দেশ্যে কিছু পরিকল্পনা তৈরি করা হয়েছে। পরিকল্পনা অনুযায়ী কিছু কাজও করা হচ্ছে। সামগ্রিক চিত্রটি নিম্নরূপ :

১৯৯৭ সালের আগস্ট মাসের ১৯ থেকে ২১ তারিখের পূর্ণ জোয়ারের সময় সামুদ্রিক জলোচ্ছ্বাস-এর জন্য দীঘার 'সি-ওয়াল'-টি ব্যাপক ভাবে ক্ষতিগ্রস্ত হয়। দীঘা শহরে সমুদ্রের জল ঢুকে যায় এবং 'সি-হক' হোটেলের সম্মুখ ভাগের 'সি-ওয়াল'-এর অংশটি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়।

(১) একটি নতুন প্রযুক্তি ব্যবহার করে সেচ ও জলপথ বিভাগ ক্ষতিগ্রস্ত 'সি-ওয়াল'-টি ৬১৬ মিটার দৈর্ঘ্যে পুনর্গঠনের প্রথম পর্যায়ের কাজের জন্য ১৭২.৮৪ লক্ষ টাকা অনুমিত ব্যয়ের একটি প্রকল্প রচনা করে। প্রস্তাবিত কাজের এলাকা ব্লু-ভিউ হোটেলের সামনে থেকে 'সি-হক' হোটেলের পশ্চিম দিক পর্যন্ত। রাজ্যের উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ প্রকল্পটিকে প্রশাসনিক অনুমোদন দিয়ে সেচ ও জলপথ বিভাগকে ৬০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। কাজটি চলছে। আজ পর্যন্ত কাজের অগ্রগতি আনুমানিক ৬০ শতাংশ।

(২) 'সি-ওয়াল' পুনর্গঠনের দ্বিতীয় পর্যায়ের কাজের প্রকল্প রচনার জন্য প্রয়োজনীয় সমীক্ষার কাজ শেষ হওয়ার পথে। আশা করা যায় যে দ্বিতীয় পর্যায়ের কাজ ১৯৯৯ সালের বর্ষার আগে হাতে নেওয়া যাবে।

(৩) 'সি-ওয়াল' এবং দীঘা-কাঁথি রাস্তার মধ্যবর্তী এলাকার নিকাশি ব্যবস্থার উন্নতিকল্পে সেচ ও জলপথ বিভাগ থেকে অতি সম্প্রতি ২০.৩৮ লক্ষ টাকা

অনুমিত ব্যয়ের একটি প্রকল্প রচনা করে রাজ্যের উন্নয়ন ও পরিকল্পনা বিভাগে পাঠানো হয়েছে প্রশাসনিক অনুমোদন ও প্রয়োজনীয় অর্থ বরাদ্দের জন্য। ১৯৯৮ সালের বর্ষার পরেই কাজটি হাতে নেওয়ার পরিকল্পনা আছে।

(৪) দীঘার মোহনা পর্যন্ত 'সি-ওয়াল'-টিকে আরও ১.৬ কি. মি. সম্প্রসারণের জন্য ৪৩১.৬০ লক্ষ টাকার অনুমিত ব্যয়ের একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে 'জাতীয় তটভূমি রক্ষা প্রকল্প'-এ অন্তর্ভূক্তি করে কেন্দ্রীয় আর্থিক সহায়তা লাভের জন্য ১৯৯৭ সালের নভেম্বর মাসে পেশ করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ বিষয়ে অনুমোদন এখনও পাওয়া যায়নি।

(খ) দীঘার সমুদ্র সৈকত ভাঙ্গনরোধে বর্তমান বছরে (১৯৯৮-৯৯) বিভাগীয় বাজেট বরাদ্দের পরিমাণ ৭৫ লক্ষ টাকা।

এছাড়া, আজ পর্যন্ত রাজ্যের উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের তরফে সেচ ও জলপথ বিভাগকে এই কাজ বাবদ ৬০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

## Unstarred Questions
## (to which Written Answers were laid on the Table)

### জনবহুল এলাকায় মর্গ

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪১) **শ্রী তাপস ব্যানার্জি** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আসানসোল মহকুমা হাসপাতালের 'মর্গ'টি শহরের জনবহুল এলাকার মধ্যে অবস্থিত ;

(খ) সত্যি হলে, উক্ত মর্গটি অন্যত্র সরানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ সেটি সরানো হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) স্থানটি জনবহুল হয়ে উঠেছে।

(খ) আপাতত সরকারের এ রকম কোনও পরিকল্পনা নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়নে নদীয়া জেলার বরাদ্দ**

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৩) **শ্রী অজয় দে ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে নদীয়া জেলার জন্য নিম্নলিখিত খাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল এবং কত ব্যয় হয়েছে ;

(১) জওহর রোজগার যোজনা, (২) এম. ডব্লিউ. এস., (৩) ইন্দিরা আবাস যোজনা, (৪) দশম অর্থ কমিশন, (৫) এন. ও. এ. পি. এস., (৬) এন. এফ. বি. এস., (৭) এন. এম. বি. এস.।

(খ) বরাদ্দকৃত অর্থের কি পরিমাণ ঐ বছরে ব্যয়িত হয়েছে ;

(গ) অব্যয়িত অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) সম্পূর্ণ অর্থ ব্যয় না হওয়ার কারণ কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** সমস্ত উত্তরগুলি নিম্নের ছকে সন্নিবিষ্ট হল।

জেলা—নদীয়া ১৯৯৭-৯৮ সাল

| কোন খাত সংক্রান্ত | ঐ বছরে বরাদ্দকৃত অর্থের পরিমাণ | ঐ বছরে ব্যয়িত অর্থের অথের | ঐ বছরের শেষে অব্যয়িত অর্থের পরিমাণ | অব্যয়িত থাকার কারণ |
|---|---|---|---|---|
| ১। জওহর রোজগার যোজনা | ৩৮৮.৮০ | ৪৭৯.৬৫ | (-) ৯০.৮৫ * | (১) সাধারণত বরাদ্দকৃত অর্থের সিংহভাগ বছরের শেষলগ্নে পাওয়া যায়। তাই কোনও একটি বছরের মধ্যে ঐ বছরের প্রাপ্ত সব অর্থ সম্পূর্ণরূপে ব্যয় করা সব সময়ে সম্ভব হয় না। |
| ২। এম. ডব্লিউ. এস. | ৯৩.৭৫ | ৭৪.০৩ | ১৯.৭২ | |
| ৩। ইন্দিরা আবাস যোজনা | ৩১২.৬১ | ৩৩৭.৯৭ | (-) ২৫.৩৬ * | (২) মার্চে (১৯৯৮) লোকসভা নির্বাচন এবং জুনে (১৯৯৮) |

| | | | | |
|---|---|---|---|---|
| ৪। দমশ অর্থ কমিশন | ৩৬৩.৪৯ | ১১৬.৬৩ | ২৪৬.৮৬ | পঞ্চায়েত নির্বাচনের জন্য সংশ্লিষ্ট জনপ্রতিনিধিরা এবং কর্মীরা ব্যস্ত ছিলেন মোটামুটি জানুয়ারির (১৯৯৮) গোড়া থেকে। সুতরাং খরচের পরিমাণ আশানুরূপ হয়নি। |
| ৫। এন. ও. এ. পি. এস. | ২৮৭.৬৬ | ২০১.৪৬ | ৮৬.২০ | |
| ৬। এন. এফ. বি. এস. | ২৫.৫৮ | ৩৩.৩১ | (-) ৭.৭৩ * | * ১৯৯৬-৯৭ সালের খরচ না করা টাকা ১৯৯৭-৯৮ সালে ব্যয় করা গিয়েছে। সুতরাং ১৯৯৭-৯৮ সালে ব্যয়িত অর্থ ক্ষেত্রে ঐ বছরে বরাদ্দকৃত অর্থ থেকে বেশি। |
| ৭। এন. এম. বি. এস. | ১২.৭৮ | ১৬.৭৬ | (-) ৩.৯৮ * | |

## Fly-Over at Sonarpur Railway Station

13. (Admitted question No. 475) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Public Works Department be pleased to state—

(a) Whether there is a proposal to construct a Fly-Over at Sonarpur Railway Station; and

(b) If so, the details thereof.

**Minister-in-charge of the Public Works Department :** (a) Yes.

(b) The Government of West Bengal in P. W. (Roads) Department decided to construct the Fly-Over with financial assistance of Rs. 5.00 crores from CMDA and Rs. 3.00 crores from Zilla Parishad, South 24-Parganas and with normal Sharing of Railway. Later the CMDA has expressed their inability to provide their assistance.

Pending finalisation of the financial assistance, the project work cannot be taken up.

The estimated amount is Rs. 1351.00 lakhs.

**Jawahar Rozgar Joyana**

14. (Admitted question No. 502) **Shri Sanjib Kumar Das :** Will the Minister-in-charge of Panchayats & Rural Development Department be pleased to state—

(a) Total resources available in West Bengal in the head of "Jawahar Rozgar Joyana" in the year 1993-94, 1994-95, 1995-96, 1996-97, 1997-98 (yearwise) ; and

(b) Total resources utilised during those years (yearwise).

**Minister-in-charge of the Panchayats & Rural Development Department :**

The reply is given below :

| Year | Available resources (Rs. in lakh) | Utilisation (Rs. in lakh) |
|---|---|---|
| 1993-94 | 28162.98 * | 24151.55 * |
| 1994-95 | 29228.12 * | 25085.46 * |
| 1995-96 | 34618.78 * | 26125.80 * |
| 1996-97 | 18764.54 ** | 12837.59 ** |
| 1997-98 | 17334.24 ** | 12404.99 ** |

* Inclusive of IAY, MWS & JRY since funds of all the three schemes were inseparable up to 1995-96.

** Exclusively JRY only.

**Appointment to West Bengal Judicial Service**

15. (Admitted question No. 540) **Shri Gopal Krishna Dey** and **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of Judicial Department be pleased to state—

(a) The number of persons selected for appointment to West Bengal Judicial Services during the last three years up to 31st March, 1998;

(b) The number of the appointees belonging to—

(i) Scheduled Castes, (ii) Scheduled Tribes, (iii) Other Backward Classes and (iv) Muslim Community; and

(c) Gradewise break-up of (a) and (b) above.

**Minister-in-charge of the Judicial Department :** (a) 36 persons were selected for appointment to West Bengal Judicial Services during the last three years up to 31st March, 1998;

(b) The number of appointees belonging to :—

(i) Scheduled Castes—4, (ii) Scheduled Tribes—1, (iii) Other Backward Classes—Nil and (iv) Muslim Community—3;

(c) Gradewise break-up of (a) above :

1995—2, 1996—12, 1997—22.

Gradewise break-up of (b) above :

| | Scheduled Castes | Scheduled Tribes | Other Backward Classes | Muslim Community |
|---|---|---|---|---|
| 1995 | 1 | — | — | — |
| 1996 | 3 | 1 | — | — |
| 1997 | — | — | — | 3 |

**No. of Persons Appointed in the Sports Department**

16. (Admitted question No. 592) **Shri Tapas Banerjee :** Will the Minister-in-charge of the Sports & Youth Service Department be pleased to state—

(a) The number of persons appointed to different posts in the Directorates and affairs of the Sports Department, Government of West Bengal during the last three years up to 31. 3. 98;

(b) The number of such appointees belonging to :—

(i) Scheduled Castes; (ii) Scheduled Tribes; (iii) Other Backward Classes and (iv) Muslim Community; and

(c) Gradewise break-up of (a) & (b) above.

**Minister-in-charge of the Sports & Youth Service Department :** (a) Total number of persons appointed in the Sports Department up to 31. 3. 98 are 9 (Nine);

(b) Out of these—

| | | |
|---|---|---|
| Scheduled Castes | .. | 2 |
| Scheduled Tribes | .. | 1 |
| Other Backward Classes | .. | — |
| Muslim Community | .. | — |

(c) All the persons were appointed in the Group 'D' category.

## চুঁচুড়াতে স্টেডিয়াম

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬১) **শ্রী রবীন মুখার্জি ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হুগলি জেলার চুঁচুড়াতে স্টেডিয়াম নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(গ) এই পরিকল্পনা খাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(ক) নির্দিষ্টভাবে কিছু বলা সম্ভব নয়।

(গ) ১৯৯০-৯১ সালে স্টেডিয়ামের জমি অধিগ্রহণ বাবদ ৮.০০ (আট) লাখ টাকা হুগলি জেলাশাসককে দেওয়া হয়েছিল।

### রামগঙ্গায় 'মৎস্য জেটি'

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৭) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনার পাথর প্রতিমার রামগঙ্গায় "মৎস্য জেটি" (বন্দর) নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) কাজটি শুরু করার আগে কেন্দ্রীয় সরকারের অনুমোদন ও অর্থ সাহায্যের জন্য প্রয়োজনীয় স্থান নির্বাচন, জমি অধিগ্রহণ ও বিভিন্ন তথ্যাবলী ও ব্যয়-সংক্রান্ত বিবরণ তৈরীর ব্যবস্থা নেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের অনুমোদন, অর্থ-সাহায্য এবং তৎসহ রাজ্যের আনুপাতিক অর্থ পাওয়া গেলে কাজটি শুরু করা যাবে।

### মেদিনীপুর আই. টি. আই. কলেজ

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৬) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর শহরের রাঙ্গামাটি এলাকার আই. টি. আই. কলেজটি ভগ্নদশাপ্রাপ্ত ও শিক্ষক বিহীন অবস্থায় রয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত কলেজটির উন্নয়নে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না। কয়েকটি শিক্ষক পদ শূন্য আছে।

(খ) ইতিমধ্যেই শূন্য পদগুলির পূরণের কাজ শুরু করা হয়েছে।

**উত্তরবঙ্গ হাইকোর্টের সার্কিট বেঞ্চ**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪২) **শ্রী তপন হোড় ও শ্রী সুভাষ গোস্বামী ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

উত্তরবঙ্গে হাইকোর্টের সার্কিট বেঞ্চ স্থাপনের বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্তমানে কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

[12-00 — 12-10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

i) Alarming situation arising out from the leakage of Naptha from a Tanker at Panskura Railway Station, Midnapore. : Shri Sailaja Kumar Das

ii) Delay in functioning of 33/11 K.V. Power Sub-station at Phulia under Santipur Police Station, Nadia. : Shri Ajoy De

iii) Kamtapur movement in North Bengal. : Shri Sanjib Kumar Das

iv) Arrangement of ambulance van at every Gram Panchayat in the State. : Shri Ashok Kumar Deb

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of alarming situation arising out from the leakage of Naptha from a tanker at Panskura Railway Station, Midnapore.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 6th July, 1998.

## Consideration of the Third Report of the Committee of Privileges, 1997-98

**Shri Anil Mukherjee :** Mr. Speaker Sir, I beg to move that the Third Report of the Committee of Privileges, 1997-98 of the Twelfth Legislative Assembly as presented to the House on the 30th June, 1998 be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Anil Mukherjee :** Mr. Speaker Sir, I beg to move that the recommendation contained in the Third Report of the Committee of Privileges, 1997-98 of the Twelfth Legislative Assembly be agreed to by the House.

The motion was then put and agreed to.

## Laying of Ordinance

## The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1998.

**Shri Partha De :** Sir, I beg to lay that West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1998 (West Bengal Ordinance No. 1 of 1998) under Article 213(2) of the Constitution of India.

## Laying of Reports

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Reports of the Shalimar Works (1980) Limited for the years 1995-96 and 1996-97.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন পয়েন্ট অফ্ অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী একটি অর্ডিন্যান্স নিয়ে এলেন। আমার বক্তব্য, সাধারণভাবে

হাউস চললে সরাসরি বিল আনার নিয়ম আছে। খুব দরকার হলে হাউস বাড়িয়ে দিতে পারতেন, দরকার হলে আরও দু-চারদিন আগে আনতে পারতেন। কিন্তু ছোট্ট একটা বিষয় নিয়ে অর্ডিন্যান্স করতে হল, এটাই দুঃখের কথা।

**মিঃ স্পিকার ঃ** অর্ডিন্যান্স আগেই ঠিক করা হয়েছিল, আজকে লে করল।

## POINT OF ORDER

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইট ইজ এ ম্যাটার অফ্ গ্রেট প্রিভিলেজ এবং আমাদের বিধায়কদের কাছে অত্যন্ত লজ্জাকর যে, আজকের পত্রিকা পড়ে আমরা স্তম্ভিত হয়ে গেছি, পশ্চিমবাংলার এক শ্রেণীর বিধায়ক, যারা রেলে ট্রাভেল করবেন, তারা তাদের যাতায়াতের অধিকারকে অসৎ উদ্দেশ্যে কাজে লাগাচ্ছেন এবং বিক্রি করছেন। স্যার, আমরা পত্রিকা মারফত জেনেছি যে রেলের ভিজিলেন্স তাদেরকে ধরেছে এবং তার সাথে যুক্ত আছে কংগ্রেসের বিধায়করা একের পর এক। আমি তাদের নাম করছি না। পেপারে সব বেরিয়েছে এবং আপনার কাছে বিষয়টা বেরিয়েছে। এইরকম একটা জঘন্য ব্যাপার। আমাদের সম্মান কোথায় থাকছে, বিধায়কদের সম্মান কোথায় থাকছে? আমরা যারা বিধানসভার ঐতিহ্য, কৃষ্টি সংস্কৃতি নিয়ে গর্ব বোধ করি, সেখানে দাঁড়িয়ে এই কংগ্রেসের বিধায়করা যারা এই কাজ করছে—কুপন বিক্রি করছে, আসানসোল রেলের ভিজিলেন্স তাদের ধরেছে। খুবই দুর্ভাগ্যের কথা। আরেকজন কংগ্রেসের বিধায়ক, আসানসোলের, যখন লকআপে পুরছে, তখন সার্টিফিকেট দিয়েছে তারা জেনুইন ট্রাভেলার বলে। সেই বিধায়কের স্ত্রী তিনি বলেছেন আমি আমার স্বামীর কাছ থেকে তার সহযোগিতায় ২০ হাজার টাকার কুপন চুরি করেছি। এটা আরও জঘন্যতম ঘটনা। এই বিধানসভায় আমাদের যে মর্যাদা, যে অধিকার, আমাদের যে প্রোটেকশন সমস্ত কিছুকে আজকে মাথা নীচু করে দিয়েছে। জনসাধারণের সামনে আমাদের মাথা নীচু করে দিয়েছে। আমাদের যে অধিকার আছে সেই অধিকারকে সুরক্ষিত করার জন্য আমরা চাই এর বিরুদ্ধে প্রিভিলেজ আনা হোক। আর যারা দুর্নীতির সঙ্গে যুক্ত তাদের যথাযথ শাস্তির ব্যবস্থা করা হোক। দৃষ্টান্তমূলক শাস্তির ব্যবস্থা করা হোক। এদের বিরুদ্ধে সি. বি. আই তদন্ত করা হোক। স্যার, বিরোধীপক্ষের নেতা তার যে পি. এ তিনি পর্যন্ত সরকারি ট্রাভেল কুপন ইউজ করেছেন। আরও দুর্ভাগ্যের বিষয় দক্ষিণ ২৪ পরগনার এম. এল. এ. সেই কুপন সাপ্লাই করেছে। এটা প্রত্যেক সদস্যের সম্মানের প্রশ্ন, মর্যাদার প্রশ্ন। আপনি আদেশ করবেন আমাকে পারমিশন দেবেন আমি প্রিভিলেজ মোশন আনতে চাই।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বলছেন, অত্যন্ত অন্যায় এবং অগণতান্ত্রিক। এতে পশ্চিমবাংলার বিধানসভাকে অবমাননা করা

হয়েছে। আমাদের একজন সদস্য হাফিজ আলম সৈইরাণী, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরও কুপন চুরি করেছে। এইভাবে জালিয়াতি করেছে। এটা দীর্ঘদিন ধরেই করা হচ্ছে। এটা প্র্যাকটিশে দাঁড়িয়ে গেছে। তাই আমি আপনার কাছে আবেদন রাখছি, আপনার কাছে পারমিশন চাইছি, আমি এটাকে প্রিভিলেজ আনতে চাই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সাগরের এম. এল. এ. আছেন, আমি ওর নাম ভুলে গেছি। সাগরে উনি জলদস্যু বলে পরিচিত, যে বিষয়টা উনি এখানে উত্থাপন করেছেন সম্পূর্ণভাবে সেটা উনার এক্তিয়ারভুক্ত নয়। সংবাদপত্রে এটা প্রকাশিত হয়েছে যে আপনি এটা দেখাশোনা করছেন, চেষ্টা অনুসন্ধান করার জন্য। সেই বিষয়ে অনুসন্ধান করছেন এবং অনুসন্ধান শেষ হওয়ার পর আপনি হাউসে রিপোর্ট প্লেস করবেন, কিন্তু অনুসন্ধান সম্পূর্ণ হওয়ার আগে এই বিধানসভায় আপনার আগে আমরা সেটা আলোচনা করতে পারি না। কিন্তু তা সত্ত্বেও চিফ হুইপ কৌশল করে এই জলদস্যুকে তুলে দিয়েছেন। বিচারের আগে শাস্তি দেওয়া যায় না, অঙ্গুলি হেলন করে দোষী বলার অধিকার নেই। ১৯৭২ সালের পরবর্তী সময়ে ৫ জন সি. পি. এম. বিধায়ক যারা হাউস বয়কট করেছিলেন। বেআইনি রেলের কুপন নিয়ে গিয়ে চলাফেরা করতেন, এখনও তাদের তদন্ত চলছে। এই সরকার হওয়ার পর। আর. এস. পি., ফরোয়ার্ড ব্লকের ৩ জন এম. এল. এ. এই অপরাধে অপরাধী। ধারাবাহিক ভাবে তদন্ত করুন এবং গোয়েন্দা লাগান এবং বিচারের পর রিপোর্ট হাউসকে দিন। আপনার বিচারাধীন কোনও কিছু হাউসে আলোচনা হতে পারে না। আর যদি আলোচনা হয় তাহলে ১৯৭২ সালের ৪ জন সি. পি. এম. এম. এল. এ. সমেত এই আলোচনার দাবি করছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, প্রতিদিন সংবাদপত্রে যে ঘটনা বেরিয়েছে সেটা অত্যন্ত দুঃখজনক। আমরা বিধানসভার সদস্যরা গৌরবময় উত্তরাধিকারকে বহন করছি। বিধানচন্দ্র রায়, সোমনাথ লাহিড়ী, বঙ্কিম কর এদের মতো প্রোথিতযশা মানুষরা এই হাউস তারা অলঙ্কৃত করে গেছেন। আজকে অত্যন্ত লজ্জাকর ঘটনা আমাদের সদস্যদের ভিতর থেকে কিছু সংখ্যক সদস্য অবৈধভাবে কুপন ব্যবহার করলেন, শুধু ব্যবহারই করেননি তার স্ত্রী নয় অথচ তার স্ত্রী সেজে গিয়েছিলেন। আমি আবেদন জানাবো কম্প্যানিয়নের নাম ব্যবহার করা হচ্ছে যদৃচ্ছ ভাবে। আমরা কম্প্যানিয়ন পাই বাসে, ট্রামে, ট্রেনে, কিন্তু সেই কুপন যথেচ্ছ ভাবে ব্যবহার করা হচ্ছে। আমি শুধু বলব এই কুপন নিয়ে তদন্ত হওয়া দরকার, কারণ কয়েকজন যারা কলঙ্কিত করেছেন এই বিধানসভার মর্যাদাকে, আমরা সবাই তার অংশীদার হতে পারি না। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়, যারা সংশ্লিষ্ট আছে আপনি তদন্ত করুন এবং প্রকাশ্যে বিবৃতি দিন, তদন্তের

রিপোর্ট প্রকাশ করুন। এটা অত্যন্ত জরুরি. এর সঙ্গে সুব্রতবাবু থেকে শুরু করে সবার মান মর্যাদা জড়িত আছে। এই গৌরবময় উত্তরাধিকার আমরা বহন করছি, তাকে এই ভাবে ক্ষুন্ন করতে দেওয়া যায় না। কয়েক জনের অবিমিশ্রকারিতার জন্য এটা নষ্ট হতে দেওয়া যায় না। আপনার হাতে যে ক্ষমতা আছে আপনি সেটা প্রয়োগ করুন। সুব্রতবাবু এখানে আর. এস. পি.-র কথা বলেছেন, আমি জোরের সঙ্গে বুক ঠুকে বলতে পারি আমাদের সদস্যরা এই সব করেন না, যারা করেন তাদের নাম প্রকাশিত হয়েছে। যারা লক্ষ লক্ষ মানুষের প্রতিনিধিত্ব করছেন, লক্ষ লক্ষ মানুষের মান মর্যাদাও জড়িয়ে আছে। আমি তদন্তের দাবি জানাচ্ছি।

**শ্রী দিলীপ দাস ঃ** স্যার, আমি অনেক দিন ধরেই ভাবছিলাম যে আমাদের এখানে মাননীয় সদস্যর বিরুদ্ধে যে অভিযোগ আছে সেটা আপনার কাছে বলব। কিন্তু লজ্জার বিষয় আমিও এম. এল. এ. আর উনিও একজন এম. এল. এ., তিনি হচ্ছেন প্রভঞ্জন মন্ডল মহাশয়। দুঃখের সঙ্গে বলছি ওনার ঘরে কেবল টি. ভি. চলে এবং সেখানে যে ছবি দেখেন সেটা বলতে আমার খুব লজ্জা করছে, স্যার, সেটা আমি বলতে পারব না। ওনার ঘরে কেবল টি. ভি. চলছে। আর, সেই টি. ভি.-র মধ্যে যে ফিল্ম চলে সেটা আমি বলব না। তাই আমি শুধু বলতে চাই, স্যার, আমরা ইয়াং ম্যান, আমরা কেবল টি. ভি. চালাতে পারি। কিন্তু উনি ৮০ বছরের বৃদ্ধ হয়ে এটা কি করছেন। তাই স্যার, যদি এটার তদন্ত করা হয় তাহলে সঙ্গে সঙ্গে ওটারও তদন্ত করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** অনারেবল স্পিকার স্যার, সারা ভারতবর্ষে বিশেযত কংগ্রেসের এম. এল. এ., এম. পি., মন্ত্রীদের সম্পর্কে নানা জাতীয় কেলেঙ্কারি অতীতেও আমরা দেখেছি, জানতে পেরেছি। সেই কেলেঙ্কারি আমরা ভারতবর্ষের অন্যান্য জায়গায় লক্ষ্য করেছি। পশ্চিমবাংলার ক্ষেত্রে এই রকম ছিল কিন্তু তা আমাদের চোখের সামনে ভেসে ওঠেনি। আজকে খবরের কাগজে যে সংবাদ পরিবেশিত হ'ল তাতে সামগ্রিক ভাবে বিষয়ট পশ্চিমবাংলার জনসাধারণের প্রতিনিতি হিসাবে আমাদের কাছে লজ্জাজনক ঘটনা। এই সমস্ত ঘটনার তদন্তের আবেদন জানাচ্ছি। যারা এই জাতীয় কাজ করছে তদন্ত করে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের দাবি আমি করছি। সাথে সাথে বলব, মাননীয় সদস্য দিলীপ দাস শাক দিয়ে মাছ ঢাকার চেষ্টা করেছেন এবং জনসাধারণের দৃষ্টি অন্য দিকে ঘোরাবার চেষ্টা করেছেন।

**শ্রী রামপদ সামন্ত ঃ** স্যার, আজকে প্রতিদিন পত্রিকায় পশ্চিমবঙ্গের এম. এল. এ.-দের সম্বন্ধে যে খবর বেরিয়েছে তা একই সঙ্গে খুব লজ্জা, উদ্বেগ এবং বেদনার। স্যার, এর সঙ্গে আমাদের সকলের মর্যাদার প্রশ্ন জড়িত। স্যার, আপনার কাছে আবেদন, আপনি এ ব্যাপারে উপযুক্ত তদন্ত করে সত্যিকারের দোষী ব্যক্তিদের শাস্তি বিধান

করুন। স্বাধীনতা আন্দোলনের সময় আমাদের জাতীয় নেতারা জেলে যেতেন। কিন্তু তার পর কংগ্রেসের কেন্দ্রীয় নেতাদের হাওলা, ইত্যাদি বিভিন্ন কেলেঙ্কারিতে জেলে যেতে দেখলাম। তাই স্যার, আপনার কাছে এই কুপন কেলেঙ্কারির উপযুক্ত সমাধান দাবি করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই পরিতাপের বিষয় যে, বিধায়কদের কিছু অংশ রেলওয়ের কুপন নিয়ে এক প্রকার চোরাকারবারিতে নেমে গেল। স্যার, এর সম্পূর্ণ ভাবে তদন্ত করে হাউসে রিপোর্ট পেশ করা হোক। বিষয়টা আমাদের ভাবিয়ে তুলেছে। কংগ্রেস, তার সাম্প্রতিককালের ইতিহাসে যে ঘটনা ঘটাচ্ছে তার নজির আমাদের রাজ্যে ছিল না। কিন্তু সেই হাওয়া এখানেও এল। তাই এটা আমাদের কাছে খুবই উদ্বেগের বিষয়। জনপ্রতিনিধি হিসাবে আমাদের চলার পথটা পবিত্র হওয়া দরকার। আমরা মানুষের কাজ করতে, মানুষের সেবা করতে এসেছি, ওদের মতো কালি মাখতে আমরা আসনি। কিন্তু স্যার, সমস্ত বিধায়কের গায়ে যাতে ঐ কালি ওরা না লাগায় সেটা দেখে তদন্ত করে একটা রিপোর্ট আপনি পেশ করবেন এই আশা আমি করি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য প্রভঞ্জনবাবু যে বিষয়টা এখানে উল্লেখ করেছেন তা খুবই গুরুত্বপূর্ণ। এই বিধানসভার একটা সুনাম এবং ঐতিহ্য আছে। মান-মর্যাদার প্রশ্নও এর সঙ্গে জড়িত। আজকে সংবাদপত্রে রেলের কুপন সম্বন্ধে সংবাদ বেরিয়েছে। সে সম্বন্ধে আমরা জানি যে, এম. এল. এ.-রা এই কুপন ব্যবহার করতে পারেন। বে-আইনিভাবে কুপন ব্যবহার খুবই দুঃখজনক ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা রেলওয়ে কুপন নিয়মিত বে-আইনিভাবে ব্যবহার করছে তাদের বিরুদ্ধে তদন্ত করে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে আমাদের হাউসের বিধায়কদের মান-সম্মান বজায় থাকে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকের সংবাদপত্রে একটা উদ্বেগজনক খবর বেরিয়েছে যে, যে রেলওয়ে কুপন বিধায়করা পান তা অপব্যবহার করা হয়েছে। এটা দুর্ভাগ্যজনক ঘটনা। আমার মনে হয় এই ঘটনার ফলে সাধারণ মানুষের কাছে আমাদের এই হাউসের সকলের মান-সম্মান ক্ষুন্ন হয়েছে। এটা নিশ্চয়ই তদন্ত করে দেখা উচিত। এই কেলেঙ্কারির তদন্ত হওয়া উচিত। কিন্তু বিগত ২১ বছর ধরে এ রাজ্যে অনেক কেলেঙ্কারি হয়েছে—মাটি কেলেঙ্কারি, পি. এল. অ্যাকাউন্ট কেলেঙ্কারি, কোনওটারই তদন্ত হয়নি। এমন কি আমাদের মুখ্যমন্ত্রী পর্যন্ত কেলেঙ্কারিতে জড়িত আছেন। সেই কেলেঙ্কারির তদন্ত হয়নি। তাই আমি আপনার কাছে দাবি জানাচ্ছি, শুধু কুপন কেলেঙ্কারিই নয়, সমস্ত কেলেঙ্কারির সদর্থক তদন্ত হোক এবং সেই তদন্ত রিপোর্ট এই সভায় পেশ করা হোক। তাহলে আমরা খুশি হব।

[12-20 — 12-30 p.m.]

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Honourable members, please. Now members have raised certain news—item appearing in today's newspapers. Now, my attention has been drawn for some time past relating to certain irregularities as regards to the railway coupons. My Secretariat has been investigating this matter for some time past and yesterday at our Entitlement Committee's meeting we have set up a sub-committee comprising of Shri Gyan Singh Sohanpal, Shri Deba Prasad Sarkar and Shri Rabindra Nath Mondal to go into the question of use of railway coupons and make recommendations thereto—how best this can be regularised and make better and more perfect. A misuse by a certain member whichever party he may belong does not give credit either to that member or to this House or to any other member. It cannot be a point of glorification or happiness for any other member opposing that party—it should not be. You have to understand that; because prestige of every member is the prestige of the House. Some members may make mistakes, they may make it knowingly, they may make it not knowingly also. They may be also involved, they may be trapped, they may make mistakes; I am not going into that at this point of time as enquiries are going on. But it must be our duty to maintain the prestige of the House. By carrying a slanging-match you don't advance the prestige of the House—that has to be kept in mind; paramount importance is the prestige and dignity of the House. I have always drawn the attention of the members that they should behave as if they are the elected representatives of the people. Each member represents more than a hundred thousand people of his constituency and it is incumbent that he behaves with dignity and responsibility. It is incumbent upon him because he represents his constituency—whether he belongs to the opposition or to the ruling party or to a very small party, but he represents his constituency. The entire House represents the State. Any

misdemeanour, any misbehaviour, any bad behaviour reflects on the House, reflects on the State and doesn't give any credit to anybody. So, my appeal to all of you is that we should behave in such a way so that we can advance the prestige of the State, of this Parliament, of this Assembly and we should not try to make issues of these things. Yes, we should be strict and severe and the harshest punishment should be meted to the people responsible, but let us first enquire into the things. We have to go into the detail. Let us see what has happened, who is wrong, who is right, what are the responsibilities. Let us pin-point that and then we will see what is to be done. We are taking steps in the matter, enquiries are going on, we have set up a sub-committee to go into the entire ambit of the whole thing, and we will be taking steps accordingly. I will advise that let the matter keep there at this point of time, and this mub-slinging does not benefit. And for Mr. Dilip Das, I have a very special point to remind him—that one wrong doesn't correct another wrong, keep that in mind as a member.

One wrong does not correct another wrong. So, it is a very bad argument to point out that somebody also is doing wrong, so the other wrong is justified. Do not do it. It is a very bad argument. Try to correct that in future in a debate. It is not a healthy form of debate. Yes, Mr. Satya Ranjan Bapuly.

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে উচ্চ-শিক্ষামন্ত্রী এবং শিক্ষামন্ত্রী দুজনেই উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে দুই মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যেহেতু তাদের এখানে পেয়েছি। কালকে শিক্ষামন্ত্রী মহাশয় বক্তৃতা দেবার সময়ে বললেন, মাধ্যমিক পাশ করা ছাত্রদের ভর্তি হওয়ার অসুবিধা হবে না, অনেক স্কুল আছে, ভর্তি হতে পারে আমি কিন্তু দেখতে পাচ্ছি, সুন্দরবন এলাকায় যে সমস্ত ছাত্ররা পাশ করেছে তাদের কলকাতায় এসে পড়া বা অন্যান্য স্কুলে যাওয়া খুবই অসুবিধা। আপনি দেখেছেন, সুন্দরবনে মেদিনীপুরের ছাত্ররাই সবচেয়ে বেশি এবং শিক্ষার হারও সবচেয়ে বেশি। সেখানে এত হাইস্কুল আছে, কিন্তু হায়ার সেকেন্ডারি নেই। এইসব হাইস্কুল থেকে যারা ক্লাস ১০ পাশ করছে তাদের সুন্দরবন এলাকায় ভর্তি হতে অসুবিধা

হচ্ছে। এখানে হায়ার এডুকেশন মিনিস্টার মিঃ চক্রবর্তী আছেন। আমি তাকে অনুরোধ করব, রায়দিঘি কলেজে ১১ এবং ১২ ক্লাস খোলার জন্য তিনি যেন অনুমতি দেন। উনি যদি অনুমতি দেন তাহলে সুন্দরবনের বহু ছাত্র ওখানে পড়ার সুযোগ পায়। ওখানে ছাত্র সংখ্যা ৪৩ এবং বহু ঘর আছে। সুন্দরবনের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যদি আলোকপাত করেন তাহলে ভাল হয়।

**Smt. Shanta Chhetri :** I would like to draw the attention of the Hon'ble Minister-in-Charge of trade and Commerce towards the pathetic condition that prevails in the office of the Registrar of Co-operative Societies. It has its office in Todi Mansion. As such, there is no doubt about the efficiency and sincerity of the office personnel, from my own experience. However, the office, which is the only one in the state and which caters to the entire state is badly in need of a larger premises. The office is functioning in very small cramped-up space. There is always over-crowding and thus applicants, coming from remote and far-flung areas from all over the state, feel disadvantaged and harassed. The office personnel are also always hard pressed due to the rush.

I would request the Hon'ble Minister to kindly arrange for mobile camps of this office so that they can cater to all the parts of the State, districtwise. This will save applicants a lot of expenses, time and will also reduce the workload of the Calcutta Regional Office.

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জামালপুর বিধানপুর বিধানসভা কেন্দ্রে নিম্ন-দামোদর নদী বয়ে গেছে। কিছু কিছু জায়গায় যেমন, হৈবতপুর, দাদপুর, সারংপুর, ৩২ বিঘা প্রভৃতি বেশ কিছু অঞ্চলে কৃষি জমি নদীগর্ভে চলে গেছে। মূল বাঁধের কাছে ঠেকে গেছে। দামোদরে বোল্ডার এবং পাথর দিয়ে বাঁধের ভাঙন যদি রোধ করা না যায় তাহলে মারাত্মক ক্ষতি হবে। তাই দ্রুত বাঁধের ভাঙন রোধ করার ব্যবস্থা করার জন্য মাননীয় সেচমন্ত্রীর কাছে আবেদন করছি।

[12-30 — 12-40 p.m ]

**শ্রী বন্ধু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ২৬. ৬. ৯৮ তারিখে সন্ধ্যা

প্রায় ৬/৭ টার সময় বরাবাজার থানার বাসুদেবপুর গ্রামের খুরসিদা বিবি এবং নাজমা খাতুন পুকুরে পায়খানা করতে যায়। সেই সময় উক্ত গ্রামেরই জয়চাঁদ মাহাতো এবং দীনবন্ধু মাহাতো ঐ দুই যুবতীর উপর ঝাঁপিয়ে পড়ে এবং জোর করে টানতে টানতে পাশের এক জঙ্গলে নিয়ে গিয়ে ধর্ষণ করে। তারা প্রচন্ড চিৎকার করলে গ্রামের কিছু লোক ছুটে আসে। তখন তারা পালিয়ে যায়। ঐ দু জন যুবকের বিরুদ্ধে থানায় অভিযোগ দায়ের করা হয়েছে, ডেপুটেশন দেওয়া হয়েছে কিন্তু পুলিশ এখনও তাদের গ্রেপ্তার করেনি। অবিলম্বে যাতে উক্ত ধর্ষণকারিদের গ্রেপ্তার করে দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হয় তারজন্য স্যার, আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 26, 37 & 90

### (Municipal Affairs and Urban Development Department)

**Mr. Deputy Speaker :** There are 14 Cut Motions on Demand No. 26, 12 Cut Motions on Demand No. 37 and 7 Cut Motions on Demand No. 90. All the Cut Motions are in order and taken as moved.

### DEMAND NO. 26

**Shri Ramjanam Manjhi, Shri Abdul Mannan, Shri Gopal Krishna Dey, Shri Nirmal Ghosh, Shri Sanjoy Bakshi, Shri Shyamadas Banerjee, Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

### DEMAND NO. 37

**Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Sanjoy Bakshi, Shri Nirmal Ghosh, Shri Tapas Banerjee, Shri Shyamadas Banerjee, Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

### DEMAND NO. 90

**Shri Sanjoy Bakshi, Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Gyan Singh Sohanpal, Shri Gopal Krishna Dey, Shri**

**Abdul Mannan :** Sir. I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের পৌর ও নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। পশ্চিমবঙ্গে ১১২টি পৌরসভা এবং ৬টি কর্পোরেশনকে ঘিরে যে এলাকাটি আছে অর্থাৎ একটা সি. এম. ডি. এ. এলাকা এবং একটি নন সি. এম. ডি. এ. এলাকা সেই সমস্ত এলাকার কয়েকটি বিষয় নিয়ে আমি বলতে চাই। স্যার, এই দপ্তরের যে দায়িত্ব রয়েছে তা এই দপ্তর সঠিকভাবে পালন করতে পারছেন না এবং সেটাই আমাদের বিরোধিতার মূল কারণ। বিভিন্ন প্রকল্পের মধ্যে দিয়ে নগরবাসীর যে সুখস্বাচ্ছন্দ্য পাবার অধিকার আছে, তাদের যে প্রাপ্য, তাদের যে পাওনা সেটা তারা পাচ্ছেন না, তার থেকে তারা বঞ্চিত হচ্ছেন। সি. এম. ডি. এ. এলাকায় সবচেয়ে বেশি প্রবলেম যেটা সেই রকম প্রধান ২/৩টি বিষয় নিয়ে আমি প্রথমে বলব। এর মধ্যে প্রথম হচ্ছে ড্রিঙ্কিং ওয়াটারের সমস্যা এবং দ্বিতীয়ত হচ্ছে নিকাশি ব্যবস্থার সমস্যা। আমি অন্যান্য শহরের কথায় পরে আসব, প্রথমে কলকাতার কথা বলি। খোদ কলকাতার বুকেই আমরা দেখছি নিকাশি ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। একটু বর্ষা হলে বা বৃষ্টি হলে এখানকার মানুষদের চরম দুর্দশায় পড়তে হয়। স্যার, বেশি দূর যেতে হবে না, বৃষ্টির সময় এই বিধানসভার গেটগুলির চারিদিকে যে অবস্থার সৃষ্টি হয় তার থেকেই বোঝা যায় যে কলকাতায় নিকাশি ব্যবস্থা কি রকম ভেঙ্গে পড়েছে। দ্বিতীয়ত, কলকাতায় পানীয় জলের সমস্যা। আমরা প্রায়শই সংবাদপত্রে দেখি যে কলকাতার মানুষরা সঠিক সময় পানীয় জল না পেয়ে দুর্দশার মধ্যে পড়েন। কলকাতায় পানীয় জল সরবরাহের যে ব্যবস্থা সেটা বিপর্যস্ত। অর্থাৎ কলকাতাবাসীর যে মূল দাবি—পানীয় জল সঠিক সময় পাওয়া, সেটা তারা পাচ্ছেন না এবং এখানকার নিকাশি ব্যবস্থার ব্যাপারে সরকার সঠিক পদক্ষেপ নিয়ে এই সমস্যার সমাধান করতে পারছেন না। কলকাতার আর একটি জ্বলন্ত সমস্যা হচ্ছে হকার সমস্যা। যেখানে সেখানে হকার বসুক এটা নিশ্চয় আমরা সমর্থন করি না। পাশাপাশি সরকারেরও একটা দায়িত্ব আছে। রাতারাতি হকারদের উচ্ছেদ করার পর তাদের পুনর্বাসনের ব্যাপারে সরকার এখনও পদক্ষেপ নিতে পারেননি। আজকে প্রায় দু বছর অতিক্রান্ত হয়ে গিয়েছে।

বহু হকার আজকে অর্থনৈতিক দুর্দশার কারণে মৃত্যুমুখে পতিত হয়েছেন। ব্যবসা গুটিয়ে যাওয়ার ফলে তাদের অনেকে অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছেন। এটা ঠিক, শহরে মানুষজনের চলাচলের সুবিধার্থে রাস্তা থেকে তাদের তুলতেই হবে, কিন্তু সঙ্গে

সঙ্গে তাদের পুর্নবাসনের ব্যবস্থাটাও দেখতে হবে। আমি জানতে চাই, এ-পর্যন্ত কত জন হকারকে উচ্ছেদ করেছেন এবং তারজন্য আমি আপনার বাজেটের বিরোধিতা করছি। রাজ্যে ১২২টি পুরসভা রয়েছে, কিন্তু শহরগুলির যে অবস্থা তাতে পুরসভাগুলির সোর্স অফ ইনকাম যদি না বাড়ে তাহলে পুরসভাগুলির পক্ষে পরিষেবামূলক কাজগুলি সম্পন্ন করার দিকে এগিয়ে যেতে পারবে না। এর পাশাপাশি রাজ্য সরকার পুরবাসীদের সুখ-সাচ্ছন্দ বিধানে কিছু প্রকল্প চালু করেছিলেন। আমি জানি, সেই মতো বিভিন্ন পুরসভাতে বিভিন্ন কর্মসূচি নেওয়া হয়েছিল। কিন্তু আদৌ কি সেসব প্রকল্প বাস্তবায়িত হয়েছে? এদিকটা অবশ্য দেখতে হবে। টেনথ্ ফিনান্স কমিশনে শ্লাম ডেভেলপমেন্ট, ইউ. বি. এস. পি., আই. ডি. এস. এম. টি., ইত্যাদি বিভিন্ন প্রকার প্রকল্প রয়েছে। কিন্তু প্রকল্পগুলির জন্য টাকাও সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে আসছে। আমরা রাজ্য সরকারকে শহর থেকে যে ট্যাক্স দিই তার থেকে প্রাপ্য অংশ পুরসভাগুলি পাচ্ছে কিনা সেটা নিশ্চিতভাবে দেখতে হবে। গান্ধীজি বলেছিলেন যে, হরিজনদের মাথায় করে মল নিয়ে যেতে হবে না। আপনিও বলেছেন যে, ২০০০ সালের মধ্যে এই বিষয়টা আপনি সমাধান করবেন। কাগজে কলমে দেখানো হচ্ছে, কিন্তু এখনও বেশ কয়েকটি শহরে সেটা ইমপ্লিমেন্টেড হয়নি। এখনও সেখানে মানুষকে মাথায় করে মল নিয়ে যেতে দেখা যাচ্ছে। কাজেই এই জায়জাটিতে সরকারের পরিকল্পনা কি সেটা জানাবেন। এখনও ১২২টি পৌরসভার অনেকগুলিতে কোনও স্যুয়ারেজ সিস্টেম নেই, ড্রেনেজ সিস্টেম নেই। তার ফলে সেখানে পানীয় জল সহ পরিবেশ দূষিত হয়ে যাচ্ছে। আমরা বিভিন্ন সভা সমিতিতে বারবার আবেদন-নিবেদন করেছি স্যুয়ারেজ সিস্টেম করতে হবে, ড্রেনেজ সিস্টেম করতে হবে বলে, কিন্তু রাজ্য সরকার এ-ব্যাপারে কোনও কর্মসূচি নিতে পারেননি। তবে আশার কথা, জার্মানির একটি সংস্থার সঙ্গে আলোচনা হয়েছে এবং সেখানে ৮০টি পুরসভাকে চিহ্নিত করা হয়েছে। জেনেছি, তার মধ্যে নাকি ২০টি পুরসভায় ঐ প্রকল্প চালু হবে। আমি জানতে চাই, এই যে ড্রেনেজ এবং স্যুয়ারেজ স্কীম, যা নিয়ে জার্মানির সঙ্গে আলোচনা হয়েছে এবং ২০টি শহরে সেটা চালু হবে বলে যা বলেছেন সেটা পোখরানে পারমাণবিক বিস্ফোরণের ফলে ব্যহত হবে কিনা? ঐ প্রকল্পে ৪,২৫৭ মিলিয়ন টাকা পাওয়া যাবে বলে নাকি কথাবার্তা চলছে। আমি জানতে চাই, কিভাবে এই স্কীম তৈরি হবে, এক্ষেত্রে কারা অগ্রাধিকার পাবে, কারণ এমন কিছু পুরসভা রয়েছে যাদের কমপ্রিহেন্সিভ স্কীম তৈরি হয়ে রয়েছে। আমার প্রশ্ন, এই স্কীমের মধ্যে আসবে কিনা?

[12-40 — 12-50 p.m.]

তার থেকে বেশি আশঙ্কা করছি, সম্প্রতি যে বোমা বিস্ফোরণ হল সেই ব্যাপারে পত্র-পত্রিকায় আমরা দেখতে পাচ্ছি বিদেশি অর্থ সংস্থাগুলি আলাপ আলোচনা করছে

আমাদের অর্থ সাহায্য দেবে কিনা, তারা অর্থ দেবার ব্যাপারে অনীহা প্রকাশ করেছে। এই ব্যাপারে রাজ্য সরকারের কাছে কোনও খবর আছে কিনা, পশ্চিমবাংলায় যে প্রকল্পগুলি জার্মান সংস্থার মাধ্যমে হবে সেইগুলি বাধা সৃষ্টি হবে কিনা। যদি বাধার সৃষ্টি হয় তাহলে সেই ব্যাপারে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন জানাবেন। পৌরসভায় যে সমস্ত ডেভেলপমেন্ট হয় যে সমস্ত ডেভেলপ করার প্রোগ্রাম নেওয়া হয় সেখানে জেলায় একটা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি আছে, ধরুন পৌরসভায় একটা কাজ হচ্ছে সেখানে পৌরসভার চেয়ারম্যানের কোনও সে থাকে না। আপনি বলবেন ৭৪তম যে অ্যামেন্ডমেন্ট হয়েছে তাতে সেখানে প্রতিনিধি থাকার সুযোগ আছে। ওয়ার্ল্ড হেলথ প্রোজেক্টের এলাকায় স্বাস্থ্য সম্পর্কে বা বিভিন্ন সমস্যা সম্পর্কে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে চেয়ারম্যানের বলার কোনও সুযোগ থাকছে না। চেয়ারম্যানের এলাকায় রাস্তা হবে কালভার্ট হবে বড় কোনও প্রকল্প হবে, সেখানে অর্থ বরাদ্দ করা হচ্ছে সেখানে চেয়ারম্যানের কোনও সে থাকছে না। চেয়ারম্যান জানতে পারে কমপ্লিট হয়ে যাওয়ার পর অ্যাপ্রুভাল নেবার পর। এই জায়গাটাতে আমাদের আপত্তি। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে যাতে চেয়ারম্যান থাকার অধিকার এবং কি অর্থ ব্যয় করা হচ্ছে বাকি কি কাজ হচ্ছে জানতে পারে তার ব্যবস্থা আপনি করবেন। পৌর কর্মচারিদের পেনশন গ্র্যাচুইটির টাকা সম্বন্ধে আপনি যে কথা বলেছেন এবং পুর কাউন্সিলারদের ভাতা বৃদ্ধির যে কথা বলেছেন সেটা আমি সমর্থন করি। কিন্তু অর্থ আসবে কোথা থেকে? এই অর্থের ব্যাপারে আপনাকে একটা কিছু তো করতে হবে। লোকাল ফান্ড বা মিউনিসিপ্যাল থেকে নেওয়া হয় তাহলে তো পৌরসভার উন্নয়নের কাজ মারা যাবে। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স এবং আরবান ডেভেলপমেন্টের জন্য যে বাজেট এখানে পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন করছি। প্রথমে আমি অভিনন্দন জানাতে চাই ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে এই জন্য যে তিনি নগরায়ণ এবং নগর উন্নয়নের জন্য বিভিন্নভাবে চেষ্টা করে যাচ্ছেন। পরিকল্পনা মাফিক যাতে শহরের উন্নয়ন হয় তার চেষ্টা করে যাচ্ছেন। একটু আগে বিরোধী দলের বন্ধু বললেন কলকাতা শহরে জল পাওয়া যায় না। এই কথা ঠিক নয়। তবে কোনও কোনও সময় বিদ্যুৎ বিভ্রাটের জন্য জল সময়মতো সরবরাহ করা সম্ভব হয় না। এটা দূর্ঘটনা। কলকাতায় নাগরিকের সংখ্যা বেড়েছে, তাতে জলের চাহিদা আগের তুলনায় অনেক অনেক বেশি বেড়েছে। কিন্তু আমাদের সরকার কলকাতা শহরে পানীয় জল যাতে সুষ্ঠুভাবে ন্যূনতম ৫০ গ্যালন পার হেড পায় তার ব্যবস্থা করার চেষ্টা করছে। টালায় যে পুরানো সি. আই. পাইপ আছে ৪২/৪৮ ডায়ামিটারের সেইগুলি বহু পুরানো, নানা জায়গায় জরাজীর্ণ অবস্থায় মাটির তলায় রয়ে গেছে।

রিপেয়ার করার ব্যবস্থা চলছে সেখানে। তাছাড়া গার্ডেনরিচ এলাকায় জল সরবরাহ করার জন্য গার্ডেনরিচ ওয়াটার সাপ্লাইয়ে সেকেন্ড ফেজের কাজ চলছে যাতে দক্ষিণ কলকাতার বিভিন্ন এলাকায় এবং অ্যাডেড এলাকায় পরিমাণ মতো জল সরবরাহ করা যায়। আমাদের কাছে যে রিপোর্ট তাতে আমার ধারণা আগামী বছরে এই কাজটি কমপ্লিট হয়ে যাবে। কিন্তু রাস্তার পাইপে যে জল নষ্ট হচ্ছে তা বন্ধ করা উচিত। কারণ প্রচুর পরিমাণে জল আমরা দেখি রাস্তায় নষ্ট হয়ে যাচ্ছে। এ সম্পর্কে আমি ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে অনুরোধ করছি, এর জন্য একটা কড়া ব্যবস্থা করা দরকার এবং আমাদের সকলের সম্মিলিত চেষ্টা করা দরকার যাতে জলের এই অপচয় বন্ধ করা যায়। দ্বিতীয় বিষয় হচ্ছে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন। সেখানে যেভাবে কাজ করা দরকার, বিশেষ করে কনজারভেন্সি এবং নিকাশি, ওখানে ওপেন সার্ফেস ড্রেনেজ রয়েছে, তাছাড়া কনজারভেন্সি সার্ভিস হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে প্রকৃত অর্থে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে বলে আমি মনে করি। ওখানকার যে নিকাশি ব্যবস্থা তা ঐ এলাকার পরিবেশকে এমন ভাবে দূষণ করছে যা আমাদের চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে। স্বাভাবিকভাবে আমি মনে করি, আমাদের ভারপ্রাপ্ত মন্ত্রী এই বিষয়ে গুরুত্বসহকারে ভাবনা-চিন্তা করবেন এবং কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন যে ভাবে কনজারভেন্সি ক্যাম্প করে কাজ করার চেষ্টা করছে, যে ভাবে নিকাশিগুলোকে পরিষ্কার করার ব্যবস্থা করেছে, তা থেকে তাদেরও শিক্ষা নেওয়া উচিত বলে আমি মনে করি। আমি কলকাতার একটি বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। অ্যানিমাল হ্যাজব্যান্ডারির বিগত মন্ত্রী সিদ্ধান্ত নিয়ে ছিলেন খাটাল এখান থেকে উচ্ছেদ করা হবে। কলকাতা শহরে খাটাল উচ্ছেদ হয়েছিল। কিন্তু আমরা দেখছি, আবার কলকাতা শহরে গরু, মহিষে ভরে যাচ্ছে। যার ফলে কাউন্ডাংয়ে পাইপগুলো চোকড্ হয়ে যাচ্ছে। আর হাওড়াতে তো গরু, মহিষে ছয়লাপ। সেখান থেকে গরু, মহিষ এবং খাটাল উচ্ছেদ করা উচিত। সেদিকে একটা সুষ্ঠু ব্যবস্থা নেওয়া দরকার, যে ব্যবস্থার মধ্যে দিয়ে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের এলাকায় পরিবেশকে আমরা ভাল করতে পারি। আমি এরই পাশাপাশি বলব, উত্তর ২৪ পরগনার বারাসাত পৌরসভা এলাকায় আমরা দেখি, ওখানে বসতি অনেক বেড়েছে, কারণ জেলা সদর হচ্ছে বারাসাত। সেখানে কাঁচা যে নিকাশি ব্যবস্থা আছে, সেগুলো যেভাবে পরিষ্কার করা দরকার তা হয় না। সেদিকে আমাদের নজর দেওয়া উচিত। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে, কলকাতা কর্পোরেশন বলুন, হাওড়া বলুন, আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন বলুন অথবা পৌরসভাগুলো বলুন, তাদের ডিসিল্টিংয়ের কাজগুলো শুরু হয় ঠিক যখন বর্ষা শুরু হয় তখন। মাটি তুলে সমস্ত সিল্ট রাখা হয়। বর্ষায় সেগুলো ধুয়ে আবার ভরে যায়।

এই সিস্টেমের পরিবর্তন হওয়া উচিত কারণ একটা টেন্ডার করে নানা রকম

সেখানে লাল ফিতা, এখন আবার সাদা ফিতার বাঁধনে ৬ মাস লেগে যায়। সেইজন্য এই পৌর বিষয়ক ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে বলব যে, নভেম্বর থেকে এপ্রিল মাস পর্যন্ত এই কাজগুলো করার দরকার। কলকাতা শহরে বড় বড় ব্রিক সোওয়ার বা বড় বড় ২৪ ইঞ্চির ডায়ামিটারের হিউম পাইপ ডিস্লিটিং করার ব্যবস্থা আছে। সেগুলো জেট মেশিন বা অন্য কোনও মেশিন দিয়ে করা হয়। এই মেশিনগুলো সব মাটি একেবারে তুলে বার করতে পারে না। সুতরাং এই অবস্থার বিষয়ে চিন্তা করার দরকার। আমি শেষে এই কথা বলব যে, যে ভাবে কাজ হচ্ছে তাতে আরও জোরদার করতে হবে। আর. সি. আই. টি.-কে অকেজো করে রাখা আছে, তাদের কাজকর্ম নেই। সি. আই. টি.-র কোনও বোর্ড নেই। একজন অফিসার অন ডিউটিতে আছেন। এর একটা ঐতিহ্য আছে, ১৯১১ সালে প্রতিষ্ঠিত হয়েছিল, কলকাতা শহরের পরিকল্পনার বহু কাজ তারা করেছেন। অথচ সম্পূর্ণ কাজ এখন সি. এম. ডি. এ.-কে দিয়ে করানো হয়। কর্পোরেশন অর্থাৎ সি. এম. সি. বা সি. আই. টি.-কে দেওয়া হয় না। এই বিষয়টা একটু বিবেচনা করার কথা বলে এই বাজেট বা বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পৌর বিষয়ক এবং নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী অশোক ভট্টাচার্য উত্থাপিত পৌর বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে আনা ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করছি। মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতার শহরগুলো এবং নগরগুলোর উন্নয়নে যে সব পদক্ষেপ নিয়েছেন সেসব পদক্ষেপের ফলে শহর এবং নগরগুলোর বিশেষ উন্নয়ন ঘটাতে পেরেছেন। স্যার, আপনি জানেন ভারতবর্ষে ৭৪তম সংবিধান সংশোধন হল। সেই সংশোধনের মাধ্যমে পঞ্চায়েত এবং পৌরসভাগুলোর কতগুলো নীতি নির্ধারিত করা হল। সেখানে কতগুলো ব্যাপারে কম্পালশন করা হল যেমন তার পাঁচ বছর অন্তর নির্বাচন স্টেট ইলেকশন কমিশন করবে ইত্যাদি এসব করা হয়েছে। আমি এই বিষয়ে মাননীয় পৌরমন্ত্রীর কাছে জানতে চাই তিনি তো সগর্বে ঘোষণা করেছেন যে তারা আসার আগে ৯০টি পৌরসভা ছিল, এখন ১২২টি হয়েছে। এখন ১২২টি সংখ্যা বেড়েছে। কিন্তু সেখানে শহরগুলোর অবস্থা কি—শহরগুলো আজকে ধুঁকছে। শহরবাসীদের প্রতিটি মুহূর্তে জল নেই, আলো নেই ড্রেনের সুব্যবস্থা নেই বলে ভুগতে হচ্ছে। এই অবস্থার মধ্যে চলছে। সত্যি ইয়াকুব সাহেব শাসক দলের সদস্য হওয়া সত্ত্বেও ক্ষোভের সঙ্গে অনেক কথা বলেছেন। তার সঙ্গে আমি যুক্ত করছি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে, ইজ ইট এ কর্পোরেশন? হাওড়া দিয়ে যাতায়াত করতে গেলে মেন রাস্তার উপরে দেখা যায় যে জল চুঁয়ে চুঁয়ে বেরুচ্ছে। সারা রাস্তা জঞ্জালে ভরে আছে। সেখানে কর্পোরেশন যারা পরিচালনা

করেন তারা সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। একথা মাননীয় মন্ত্রী স্বীকার করবেন না যেহেতু তাদের দলই হাওড়া কর্পোরেশন পরিচালনা করে।

কিভাবে আর্থিক সহায়তার মাধ্যমে পঞ্চায়েত ও পৌরসভাগুলির উন্নয়ন ঘটানো যায় তার জন্য কমিশন নিয়োগ করা হয়েছিল প্রয়াত অর্থনীতিবিদ সত্যব্রত সেনের নেতৃত্বে, সেই কমিশন ১৮ মাস ধরে সমীক্ষা চালিয়েছিল, তারা রিপোর্ট দিয়েছিল '৯৫ সালের ২৭শে নভেম্বর। তারা বলেছিলেন, এই পৌরসভাগুলিকে যদি স্বশাসিত করতে হয় তাহলে তাদের হাতে অর্থ দিতে হবে এবং প্রয়োজনীয় কর্মচারী দিতে হবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি সেই অর্থের যোগান হয়নি, দক্ষ কর্মচারীও নেই। কর্মচারী কি সত্যিই নেই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি সারা রাজ্যের পৌরসভাগুলির পরিসংখ্যান নিয়ে দেখেন তাহলে দেখবেন, বিশেষ করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পরিচালিত পৌরসভা যেগুলি রয়েছে সেখানে ক্যাজুয়াল লেবার, দিন মজুর আছে, কিন্তু আমাদের পৌরসভাগুলিতে সেটা নেই। ফলে ডেভেলপমেন্টের যে অর্থ যায় সেটা ব্যয় হয়ে যায় কর্মচারিদের মাহিনা দিতেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পৌর বিষয়ক মন্ত্রী নানান সময়ে আইন তৈরি করেছেন চেয়ারম্যানদের ভাতা দেবেন, ভাইস চেয়ারম্যানদের ভাতা দেবেন, আবার সম্প্রতি আইন তৈরি করেছেন কাউন্সিলারদের ভাতা দেবেন। মাননীয় অর্থমন্ত্রী এই কথা ঘোষণা করেননি, এই ভাতা বাবদ অর্থ কোথা থেকে আসবে। ভাইস চেয়ারম্যান, চেয়ারম্যানদের ভাতার অর্থ পৌরসভা তার নিজস্ব আয় থেকে ব্যয় করে। সিটিং অ্যালাউন্সও নিজেদের থেকে ব্যয় করে। আজকে পৌরসভার সামগ্রিক যে সমস্যা পৌরসভাগুলির এমন অবস্থা হয়েছে, সরকারি কর্মচারী তাদের যে ডি. এ. দেওয়ার ব্যবস্থা আছে, সেই ডি. এ.-র '৮০ ভাগ অংশ সরকার থেকে দেওয়া হয়, পৌরসভা চালাতে গিয়ে ডেভেলপমেন্টের টাকা তাদের ব্যয় হয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা যেমন অন্যায় তেমনি পৌরসভাও বাধ্য হয়ে এই জায়গায় তারা আসছে। এই ব্যাপারে সঠিক নিয়মকানুন নেই, একটা জায়গায় যদি টাকা জমা হয় এবং সেখান থেকে সেটা যদি ব্যয়িত হয় তাহলে ভাল হত। আই. ডি. এস. এম. টি. এই প্রকল্পটি ৫টি পৌরসভার আওতায় আনা হয়েছিল, সেইগুলি আজও রূপায়িত হয়নি। সেখানে সরকার তাদের জায়গা দিচ্ছে না। এই অবস্থার মধ্যে সেই স্কীম চলছে, টাকা বন্ধ হয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, তার বাজেট বক্তৃতাতে এই কথা স্বীকার করেছেন আমি দেখলাম ; কতকগুলি প্রোগ্রামের কথাও উল্লেখ করেছেন। শহরে অনুন্নত এলাকায় দরিদ্র শ্রেণীর লোক যারা বসবাস করে তাদের উন্নয়নের জন্য কতকগুলি স্কীম চালু করা হয়েছে। যদিও মাননীয় পৌরমন্ত্রী বলবেন রাজ্য সরকার তারা টাকা দিচ্ছে, আর্বান বেসিন সার্ভিস ফর পুওর এর জন্য যে টাকা দেওয়া হচ্ছে, সেটায় কাজ হচ্ছে। স্বর্ণ জয়ন্তী স্কীম কাগজে কলমে রূপায়িত হচ্ছে, সেটা সঠিকভাবে বাস্তবে রূপায়িত হচ্ছে না। আজকে পৌরসভাগুলি

অর্থের অভাবে ধুঁকছে, সেইগুলিতে আলো তারা দিতে পারছে না, পানীয় জলের ব্যবস্থা করতে পারছে না, ড্রেনেজ এর ব্যবস্থা করতে পারছে না। ক্রমশ শহরগুলিতে লোকের ভিড় বাড়ছে। গ্রাম থেকে মানুষ শহরে চলে আসছে। জীবনের তাগিদে, রুটি রুজির তাগিদে গ্রাম ছেড়ে মানুষ শহরে চলে আসছে। গ্রামে অ্যামিনিটিস বাড়ছে না, সেই জায়গায় শহরে অবস্থা কি দাঁড়িয়েছে সেটা দেখা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কর্মচারিদের পেনশন স্কীম চালু হয়েছে, বহু কর্মচারী অনেক আগেই অবসর গ্রহণ করেছেন তারা হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছেন তাদের বেতন-ভাতার জন্য। রাজ্য সরকার থেকে কোনও রকম ব্যবস্থা করা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি দীর্ঘদিন পৌরসভার চেয়ারম্যান ছিলেন, আমি নিজেও পৌরসভার সঙ্গে যুক্ত ছিলাম, আমার তিক্ত অভিজ্ঞতা থেকে বলছি আজকে পৌরসভাগুলির উন্নয়নের টাকা চলে যাচ্ছে মাইনে দিতে। ভাতা দিতে। রাজ্য সরকারের পক্ষ থেকে পৌরসভাগুলোকে যদি আর্থিক সহায়তা না দেন, তাহলে পৌরসভাগুলো পৌর পরিষেবা দিতে ব্যর্থ হবে। এই বাজেট বরাদ্দর বিরোধিতা করে আমাদের কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৯৮-৯৯ সালের জন্য ৯৩ নম্বর দাবি সম্পর্কিত যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি এতক্ষণ ধরে বিরোধী পক্ষের সদস্য শৈলজা দাস মহাশয়ের বক্তৃতা শুনছিলাম। এই বইয়ে যে সব অগ্রগতির কথা লেখা হয়েছে সেগুলো মনে হয় তার পছন্দ হয়নি। পৌরসভাগুলোর বাস্তব অবস্থা যাই হোক, গোটা বিষয়টা বিচার করতে হবে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে পৌর অবস্থা যা ছিল সেগুলো বিচার করতে হবে। পৌরসভাগুলোর দিকে তাকিয়ে আমরা যেটা দেখি মুর্শিদাবাদ পৌরসভায় পৌর ব্যবস্থাপনায় প্রচন্ড ত্রুটি আছে। সেখানে রাস্তাঘাটের সমস্যা প্রচন্ড রকম। কৃষ্ণনগর শহরের প্রধান রাস্তাগুলো দিয়ে রিক্সা পর্যন্ত চলাচল করতে পারে না, গলির রাস্তাগুলোর অবস্থা আরও খারাপ। কৃষ্ণনগর শহরের প্রধান রাস্তাগুলো দিয়ে রিক্সা পর্যন্ত চলাচল করতে পারে না, গলির রাস্তাগুলোর অবস্থা আরও খারাপ। কৃষ্ণনগর পৌরসভায় কংগ্রেসিরা অনেকদিন ধরে ক্ষমতায় আছেন। কিন্তু তাদের তরফ থেকে কোনও উদ্যোগ বা পরিকল্পনা এই ব্যাপারে নেই। শুধু এখানে সরকার বিরোধী বক্তব্য রেখে তারা মানুষের কাছে যান এবং রাজনীতি করেন এবং ভোটে জয়যুক্ত হন। বহরমপুর পৌরসভায় কংগ্রেসিরা ক্ষমতায় আছেন, কিন্তু তারা কোনও কাজ করেন না। যে রাস্তাগুলোর অবস্থা ভাল সেটা হয় ন্যাশনাল হাইওয়ে, নতুবা সেই রাস্তাগুলো পি. ডবলু. ডি. করেছে, পৌরসভার রাস্তাগুলোর অবস্থা অত্যন্ত খারাপ। তারা সব সময়

রাজ্য সরকারের অর্থের উপরে নির্ভর করে আছে। তাদের নিজস্ব যে কর স.
সেদিকে তারা দৃষ্টি দেবেন না। সেখানে দু-তিন তলা বাড়িগুলো মান্ধাতা আমলের ট্যাক্স ব্যবস্থায় চলে আসছে। জনপ্রিয়তা হারাবে এই ভয়ে তারা নতুন হারে ট্যাক্স আদায়-এর দিকে কখনও যাচ্ছে না। পুরনো শহর খাগড়া সেখানে পুরনো হারেই ট্যাক্স ধার্য করছেন। রাজ্য সরকার টাকা দিচ্ছে না এই বক্তব্যের উপর নির্ভর করেই তারা চলছেন। সেই জন্যই পৌরসভার এই দুর্গতি। বিষয়টির বিবেচনা করতে হবে কুড়ি বছর আগে অবস্থা কি ছিল এবং এখন কি উন্নতি হয়েছে।

লালবাগকে কোনও মতেই পৌরসভা বলা যায় না। সেটা ছিল প্রকৃতপক্ষে একটা গ্রাম। বহুদিন আগে পৌরসভা হয়েছে। আগে খাটা পায়খানা ছিল। বামফ্রন্ট আসার পর একটু অগ্রগতি হয়েছে, ক্রমশ শহরের মতো হয়ে উঠছে। জানি না বীরনগর কিভাবে পৌরসভা হ'ল। সেটা প্রধানত গ্রামাঞ্চলে। মনে হয় অতীতে কিছু ক্ষমতাশালী লোক যারা ছিল তারা করেছে। সেই জায়গাটাকে যদি এখন পৌরসভা করতে হয় তাহলে বহু টাকা খরচ করতে হয়। সেখানে নির্বাচনও হয়। এইগুলো পুরনো। বামফ্রন্ট আসার পর যেগুলো নতুন করে পৌরসভা বলে চিহ্নিত করা হয়েছে, সেইগুলোর উপযোগিতা ছিল. সেইগুলো ক্রমশ গ্রাম থেকে শহর হয়ে উঠছে। তাই ৯০ থেকে ১২২টি পৌরসভা হয়েছে। পৌরসভা নিয়ে খুব বেশি আলোচনা করতে চাই না, আমরা জানি সেই কাজগুলো হাতে নেওয়া হয়েছে।

প্রত্যেকটা শহরে একদিকে যেমন আলো, পানীয় জল আছে, অপর দিকে দেখতে পাই প্রদীপের নিচেই যেমন অন্ধকার, সেইরকম বস্তি অঞ্চলে দারিদ্র্য সীমার নিচের মানুষ বসবাস করছে। সেসব একই রকম রয়েছে, কোনও পরিবর্তন হয়নি। বস্তিগুলোতে মানুষ বাস করে মনুষ্যেতর প্রাণীর মতো। সেখানে আলো পৌছয় না, পানীয় জল নেই। পশ্চিমবাংলার প্রায় প্রত্যেকটি পৌরসভার এই রকম অবস্থা। আপাত ভাবে শহরে ঢুকলে যে চাকচিক্য দেখা যায়, বস্তিতে তার উল্টো অবস্থা। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব এক্ষেত্রে উন্নয়নের উপর জোর দিতে। দেখা যাচ্ছে শহরগুলোতে বামফ্রন্টের সমর্থন কমছে। কেন, সেখানে মধ্যবিত্ত মানুষ কি বাইরে চলে যাচ্ছে? তা নয়। আমার অভিজ্ঞতা যেটুকু, নিচের তলার মানুষের সঙ্গে আমাদের যোগ নেই, তাদের জন্য কোনও কর্মসূচি আমরা গ্রহণ করতে পারছি না। আমরা একটা পার্ক তৈরি করছি, মধ্যবিত্ত মানুষের মনকে তৃপ্ত করে দিচ্ছে। কিন্তু আসল যেটা, যেখানে নিচের তলার মানুষ বাস করছে, শহরের অধিকাংশ মানুষ, সেসব দিকে দৃষ্টি রেখে একটা সুসংঘবদ্ধ পরিকল্পনা গ্রহণ করতে হবে, তাদের জন্য কাজ করতে হবে—যারা বামফ্রন্টের বন্ধু। আপনি বহু অর্থ বরাদ্দ করেছেন। সেইগুলো যাতে সঠিক ভাবে উন্নয়নের কাজে লাগে, সেদিকে আপনাকে

লক্ষ্য রাখতে হবে।

এছাড়া কর্পোরেশনগুলোর কথা ধরুন। কলকাতার উন্নয়ন চোখে পড়ে। যারা ২০/৩০ বছর ধরে দেখছে, তাদের চোখে পড়ে। কিন্তু তার যমজ বোন হাওড়া শহরকে দেখুন, কি অবস্থা। একটু বৃষ্টি হলেই আর চলা যায় না, অত্যন্ত নোংরা পরিবেশ। কলকাতার পাশেই এই শহর, যাকে বলা হত ভারতবর্ষের অন্যতম শিল্প-নগরী, তার এই অবস্থা। অশোক ভট্টাচার্য মহাশয় কৃতবিদ্য মানুষ, আমি তার উপর আস্থা রাখি। তিনি নানামুখী পরিকল্পনা গ্রহণ করে কর্পোরেশনের উন্নতি ঘটাতে চেয়েছেন, বাস্তবে আমরা তা লক্ষ্য করেছি। আমরা আশা করব, পৌরসভার মৌলিক সমস্যার সমাধানে তিনি সচেষ্ট হবেন। এই কথা বলে, তার ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 1-20 p.m.]

**श्री सान्ता छेत्रि :** माननीय Chairman Sir अनि माननीय हाम्रा नगरपालिका एवं Urban Development मंत्री महोदय र आजको यस १९९८-९९ सालको Municipality Affairs अनि Urban Development Budget को Demand ३७ अन्तगर्त यस House समझ म दुइ चार शब्द राखन चाहन्दु र विशेष तपाईहरुलाई थाह ह कि दर्जीलिंग विश्वविख्यात (म Bengal भाषा म वोलन सकिदनँ र म आपनै भाषामा वोलुह)

दार्जीलिंग जसलाई विश्वमा पहाड़की रानी, पश्चिम बंगालको गृष्मकालीन राजधानी जॅहा गृष्मकालको समयमा हाम्रा Governor वँहा गएर वस्हन्, Tourist को निम्ति प्रसिद्ध यो दार्जीलिंग, र यो दार्जीलिंग Tourist को मात्र नभरार यो दार्जीलिंग Siliguri यस दार्जीलिंग एउटा अंश हो। यस Siliguri एउटा Gateway हो जहँा Northeat, Bhutan, Assam, Nepal इत्यादि जगाहरुमा यदी Siliguri भएर जाने गर्हन् अनि यो जुन दार्जीलिंग एक Bottleneck पनि हो। र माननीय हाम्रा मंत्री महोदय समदा मैले अस्ति गत Budget को समयमा पनि भनेको थिएँ कि दार्जीलिंगमा जुन प्रकारको Budget हरु, भवनहरु वनिन्दैह, Mushroom रुपमा हरिएर गएको ह र यसमा भविश्यमा कुनै पनि समय यहॉनिर पहिरो जान सवह र धरद्वार नह हुन्ह र साथै मनिसहरुको पनि ज्यान जान सवह भन्न खातिरमा मैले मंत्री महोदयलाई अनुरोध गरेको थिए कि दार्जीलिंगको निम्ति Seperate Building plan हनपर्ह, Building Rules हुनपर्ह भन्ने मैले वहाँलाई दावी राखेको थिएँ। र आजको यस House मा पनि, आजको यस Budget अधिवेशनमा पनि सर्वप्रथम हाम्रा मंत्री महोदयलाई म अनुरोध टक्साँएदै हु कि दार्जीलिंगको निम्ति जस्तै पश्चिम बंगालको अन्य अन्य नगरपालिकाको Building plan Already वानसकयो अनि यस House मा Pass भइसकयो वर दुखको कुरो दार्जीलिंग निम्ति Seperate Building plan आजसम्म

पनि House बाट पारित भएको हैन। र म आशा राखदह कि हाम्रा मंत्री महोदयले सर्वप्रथम पहाड़की निम्ति यो Seperate Building plan निश्चय नै गर्नुहनेह भन्ने आशा राखदहु। र अर्को कुरो जसरी वहाँ यस अहोदामा बसु भएर कल्याणीको निम्ति Tounship गर्नु भयो, megacity Siliguri मा पनि यस्ता घेरै प्रकारका नगरपालिका माध्यम भइरहेको ह र त्यस्तै प्रकारले हाम्रो दार्जीलिंग को चारै महकुमामा कुनै पनि एउय महकुमाको निम्ति कुनै Tounship राखीदिनु हुन्ह भन्ने म अनुरोध टक्साउँदैहु र विशेप मैले ̦अधि पनि भनिहाले र म घरि घरि भन्न चाहदिन। दार्जीलिंग Tourist को निम्ति मात्र प्रसिद्ध नभरत्र दार्जीलिंगको Mungpo मा जहाँ हाम्रा कवि गुरु Robindranath Thakur बसेर वहाँले त्यहाँ कविता कोर्नु भएको, यही दार्जीलिंगको Kurseang Sub-division को गिर्द्ध पहाड़मा जहाँ Netaji Subhas Chandra Bose आएर वसु भएको, र यी Nesitages लाई, थी Buildings हरुलाई पनि नगरपालिकाद्वारा तपाईको माध्यमद्वारा निश्चय नै यसको जगेर राखुहुन्ह भन्ने म आशा राखहु। र विशेप पानीको समस्या दार्जीलिंगमा वारैवार सबैले जानेको कुरा नै हो कि दार्जीलिंगमा पानीको बहुतै आवश्यकता पर्ह, एकदमै खाचो ह, वर्खाको समयमा मात्र त्यहा पानी पाइन्ह, अन्य Dry Season मा त्यहा मानिसहरुले वाल्टी गरेर, र वाल्टीको १५-२० रुपिया गरेर पानी किन्ने गर्हन, र वाल्टीको १५-२० रुपिया गरेर पानी किन्ने गर्हन। र म हाम्रा मंत्री महोदय समझ अनुरोध टक्राउँदैहु, दार्जीलिंग, Kalimpong अनि Kurseong को अनि साथै Mirik को निम्ति पनि पानीको योजनाहरु तयारी वनाइदिने म अनुरोध राखदैह, अर्को कुरो मंत्री महोदय समझ अर्को कुरो के राखन चाहन्हु भने जसरी नगरपालिका भित्र अन्य अन्य South Bengal मा जसरी बस्ती Improvement की निम्ति जस्ती प्रकारको योजनाहरु, Fund हरु दिनु भएको ह त्यस्तै प्रकारले दार्जीलिंगमा पनि population को आधारमा होइन तर नीड़ वेसमा वस्ती Improvement को निम्ति तपाइले, अँ, Fund दिनु हुनेह भन्ने आशा राखदहु। र अन्तमा Kurseong नगरपालिका क्षेत्रमा जुन British ले वनाएको Central Safety Tank थियो त्यो अहिले जीर्ण अवस्थामा ह र म अन्तमा हाम्रा मंत्री महोदयलाई यही अनुरोध टक्राउँदैहु कि Kurseong को Central Safety Tank को निम्ति निश्चय नै Fund दिनु हुन्ह भन्ने म आशा राखदै र आउने दिनमा तपाँईकी सहयोगको कामना राखदै म मेरो होरी वक्तव्य यही समाप्त गर्दहु।

**শ্রী শ্যামদাস ব্যানার্জি :** মিঃ চেয়ারম্যান স্যার, রাজ্যের পৌর বিষয়ক এবং নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ১৯৯৮-৯৯ সালে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনা ছাঁটাই প্রস্তাবগুলির সমর্থন জানিয়ে আমার বক্তব্য পেশ করছি। পৌর দপ্তরের মন্ত্রী তার দপ্তরের ৭টি দায়িত্বের কথা বলেছেন যে গতিশীল, দক্ষ, জনমুখী, স্বনির্ভর, স্বচ্ছ প্রশাসন পরিচালনার লক্ষ্যে

এই বাজেট প্রস্তাব এনেছেন। তিনি আরও বলেছেন সারা ভারতবর্ষে নগর উন্নয়নের গড় ১.৭৭ পারসেন্ট, নগর উন্নয়নের প্রয়োজনীয়তাও বেশি। সেই সঙ্গে সঙ্গে তিনি আরও বলেছেন আমাদের সকল মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে বামফ্রন্ট যখন ক্ষমতায় লে তখন পশ্চিমবাংলায় পৌরসভা এবং কর্পোরেশনের সংখ্যা ছিল ৯০টি। বর্তমানে হয়েছে ১২২টি যার মধ্যে ৬ কর্পোরেশন যুক্ত। এই ৩২টি পৌরসভা যার মধ্যে ৬টি মিউনিসিপ্যাল কর্পোরেশন এগুলি এই ২০ বছরে নতুন করে তারা করেছেন। তিনি বলেছেন আরও করবেন। কিন্তু মন্ত্রী মহাশয়ের কাছে এই বিষয় নিয়ে আমার একটা প্রশ্ন হচ্ছে যে পৌরসভার সংখ্যা বাড়ছে, কর্পোরেশনের সংখ্যাও বাড়ছে কিন্তু সেই সঙ্গে সঙ্গে ঠিকমতো উন্নয়নের কাজে টাকা খরচ করতে পারছেন, কি পারছেন না এবং সেই পৌরসভাগুলির মধ্যে আমি শুধুমাত্র আসানসোল পৌরসভার কথা বলছি যেহেতু আমি আসানসোল থেকে এসেছি। হীরাপুর, আসানসোল মিউনিনিসপ্যাল কর্পোরেশনের মধ্যে আমার ওয়ার্ডের সঙ্গে পড়ে। এই ৩টি ওয়ার্ড পঞ্চায়েত নোটিফায়েড এরিয়ায় ছিল সেটা আপনি নিজেও জানেন, আপনি সেখানে গিয়ে ছিলেন বাস স্ট্যান্ড উদ্বোধন করতে।

আপনি সুন্দরভাবে শিলিগুড়ি শহরকে সাজিয়েছেন। আমি আশা করব, সেই ভাবেই আপনি গোটা পশ্চিমবাংলার পৌরসভা, কর্পোরেশন, প্রভৃতি সাজাবেন। পৌরসভা থেকে প্রাইমারি স্কুল করবেন, রাস্তা, জল, আলো, প্রভৃতির ব্যবস্থা করবেন। আপনি যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন, এখানকার অধিকাংশ সদস্য প্রত্যেক দিন উক্ত সব বিষয়ে মেনশন করে থাকে। আপনি আসানসোলে ৮ কোটি টাকার উপর দিয়েছেন। কয়েকদিন আগে আপনি বর্ধমানে গিয়েছিলেন সেখানে একটা সাংবাদিক সম্মেলন করে ১০ কোটি টাকা দিয়েছিলেন আসানসোল এবং কুলটি পৌরসভার জন্য। আমার বিধানসভা এলাকাতে আসানসোলের ১৭-টা ওয়ার্ড এবং কুলটির দুটো ওয়ার্ড রয়েছে। এর জন্য আপনি ১০ কোটি টাকা দিয়েছেন। আপনি নিজেই বলেছেন, তিন বছর আগে যে টাকা বাউন্ডারি ওয়াল করার জন্য দেওয়া হয়েছে তা করতে পারেননি। এবং আপনি যখন মেয়রকে জিজ্ঞাসা করলেন, মেয়র বললেন, খোঁজ নিয়ে জানাবেন। আপনার কাছে নিশ্চয় খবর আছে, আসানসোলের এ. ডি. এম., যিনি ওখানকার পুর দপ্তরের কার্য নির্বাহী, তাকে বাউন্ডারি ওয়ালের জন্য ৬ লক্ষ টাকা দেওয়া হলেও তিনি তাতে সই করলেন না। এগুলো আপনি জানেন বলেই মনে হয়। আজকে শুধু আসানসোলের কথা নয়, গোটা পশ্চিমবাংলায় যে সমস্ত এরিয়া কর্পোরেশন এবং পৌরসভায় যুক্ত হয়েছে সেগুলোর দিকে আপনার নজর দিতে হবে। সেখানে পানীয় জলের সত্যিকারের অভাব আছে। ডব্লু. বি. এস. ই. বি.-র মাধ্যমে বিদ্যুতের ব্যবস্থা করা দরকার। কিন্তু রাজ্য সরকার টাকা না দিলে কি করে হবে? আর, জেলা পরিষদই বা কেন করবে না? আমি আমাদের জেলায় বিদ্যুতের বেহাল অবস্থা নিয়ে বিদ্যুৎ মন্ত্রীকে একটা চিঠি দিয়েছিলাম। তার কপি বিদ্যুৎ

মন্ত্রী আপনাকে দিয়েছেন। তাতে তিনি বলেছেন, গোটা পশ্চিমবাংলার জন্য একটা পলিসি ঠিক করুন এবং পৌরমন্ত্রী ও বিদ্যুৎ মন্ত্রী বসে নতুন পৌরসভা ও কর্পোরেশনগুলোতে যাতে বিদ্যুৎ দেওয়া যায় তার জন্য একটা পলিসি ঠিক করা হোক। এ জন্য কোথা থেকে টাকা আসবে সে ব্যাপারে যদি উদ্যোগ নেওয়া হয় মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে বসে, তাহলে বিদ্যুৎ সমস্যার সমাধান হবে বলে আমি আশা করি।

এর পরে একটা অন্য বিষয়ে আসছি। আপনারা এখানে ২০ বছর ধরে রাজত্ব করার পরও সবচেয়ে ঘৃণ্য এবং অমানবিক একটা কাজ নির্মূল করতে পারেননি। এছাড়াও আপনি বলেছিলেন, ২০০ সালের মধ্যে সব জায়গায় শৌচাগার করে দেবেন। সেই প্রতিশ্রুতি আপনি রাখতে পারেননি। আজকের দিনেও দেখা যায় মানুষ মাথায় করে ময়লা নিয়ে যাচ্ছে। এগুলো এখনও আমাদের দেখতে হচ্ছে। আপনার মতো এক জন করিৎকর্মা মন্ত্রীর কাছে আমরা আশা করেছিলাম, এজন্য ২০০ সাল পর্যন্ত অপেক্ষা না করে একটা আইন বা অর্ডিন্যান্স করবেন। এবং এটা বন্ধ করবেন। কিন্তু আপনি তা করতে পারেননি। তাদের দিয়ে আজকের দিনেও এই অমানবিক কাজ করানো হচ্ছে। আমি মনে করি, মানবিক দৃষ্টিভঙ্গির অভাবের জন্য বিষয়টার সমাধান করা যাচ্ছে না। কিন্তু কর্ণাটক, গুজরাট, মহারাষ্ট্রে এটা কি করে করতে পারল? তাই এ ব্যাপারে একটা চিন্তা-ভাবনা করার জন্য আমি আপনাকে বলব। অবিলম্বে এই সমস্যার সমাধান করা উচিত বলে আমি মনে করি। দৃষ্টিভঙ্গির অভাব থাকতে পারে। আমলাতান্ত্রিক নির্ভর প্রশাসন আপনাকে হয় তো একটা জায়গায় চেপে ধরার চেষ্টা করছে।

সেই সঙ্গে সঙ্গে এক দল স্বার্থ বাজ মানুষের অর্থলোভ এই কাজ করতে দিচ্ছে না। এ ব্যাপারে আপনাকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন, 'লাকড়াওয়ালা কমিটির সুপারিশ অগ্রাহ্য করে কেন্দ্রীয় যোজনা কমিশন দারিদ্র-সীমার নিচের মানুষের হার ২২.৪ শতাংশে নিয়ে এসেছে। এর অর্থ হ'ল বিভিন্ন প্রকল্পে আর্থিক সাহায্য কমিয়ে দেয়া।' এই প্রসঙ্গে আমি আপনাকে জিজ্ঞাসা করি, আপনি উন্নয়নমূলক কাজগুলোকে চালু রাখার জন্য কিকি ব্যবস্থা নিয়েছেন? এটা আমাদের জানার প্রয়োজন আছে। আমি আশা করব আপনি আপনার জবাবি ভাষণে এ বিষয়ে জবাব দেবেন। আমাদের রাজ্যের পৌরসভাগুলির নিজস্ব অর্থ সংগ্রহের বিশেষ কোনও ব্যবস্থা নেই। সেই ব্যবস্থা কিছু হলে ভাল হ'ত। আমরা দেখছি বিক্রয় করের ক্ষেত্রে আপনারা এখন পর্যন্ত কোনও সুনির্দিষ্ট নীতি নির্ধারণ করতে পারেননি। এটা করার প্রয়োজন আছে। এই প্রসঙ্গে একটা কথা আমি আপনার কাছে বলতে চাই, ১৯৮০ সালের পৌর আইন অনুযায়ী কলকাতা কর্পোরেশনের এলাকাভুক্ত বাড়ির মালিকদের নাম, ঠিকানা এবং বাড়ি কি উদ্দেশ্যে ব্যবহৃত হচ্ছে তা জানান বাধ্যতামূলক হওয়া

সত্ত্বেও সেই কাজ কি এখন পর্যন্ত কলকাতা কর্পোরেশন করেছে? এটা বিভিন্ন পৌর এলাকার ক্ষেত্রেও জরুরি। কারণ আমরা দেখছি কলকাতা শহরসহ বিভিন্ন পৌর এলাকায় বাইরে থেকে সন্ত্রাসবাদীরা এসে থাকছে। সুতরাং বাড়ির মালিকের নাম এবং বাড়ি কি উদ্দেশ্যে ব্যবহার করা হচ্ছে তা জানা থাকলে সুবিধা হবে। আমরা দেখছি বিভিন্ন পৌর এলাকায় নতুন নতুন বসতি গড়ে উঠছে। এক্ষেত্রে প্ল্যান পাশ করা ছাড়া পৌর কর্তৃপক্ষের আর কোনও কাজই আমরা দেখতে পাচ্ছি না। নতুন নতুন বসতি যে সমস্ত এলাকায় গড়ে উঠছে সে সমস্ত এলাকায় বিভিন্ন রকম সমস্যার সৃষ্টি হচ্ছে। বিশেষ করে অ্যাডেড এরিয়ায় আমরা এ জিনিস লক্ষ্য করছি। বসতি গড়ে উঠছে, অথচ রাস্তাঘাট থেকে শুরু করে বিভিন্ন রকম নাগরিক সুযোগ সুবিধা ঠিকমতো গড়ে উঠছে না। অ্যাডেড এরিয়া সম্বন্ধে অবিলম্বে নির্দিষ্ট নীতি নির্ধারণ করা প্রয়োজন। এই সমস্ত এলাকা যখন পঞ্চায়েতের অধীন ছিল তখন এই সমস্ত এলাকার জন্য সরাসরি টাকা পঞ্চায়েতের কাছে যেত। এখন এই সমস্ত এলাকার বিষয়ে জানবার জন্য পৌরসভার মেয়রের কাছে বা চেয়ারম্যানের কাছে গেলে তারা বলছেন,—টাকা আসেনি, রাজ্য সরকার টাকা দেয়নি। অথচ আমরা দেখছি ১০ টাকা ফেরত চলে যাচ্ছে। যে পৌরসভায় যে দলের মেয়র বা চেয়ারম্যান থাকুন না কেন—সে কংগ্রেসি হন বা সি. পি. এম.-এরই হন—টাকা খরচ করার ব্যাপারে তাদের সিদ্ধান্ত নেয়ার ক্ষমতা থাকা উচিত বলে আমি মনে করি। রাস্তাঘাটের সমস্যা, পানীয় জলের সমস্যা যেমন রয়েছে, তেমন বিভিন্ন জায়গায় দূরপাল্লার বাস স্ট্যান্ডে রাত্রিবেলা মানুষের থাকার কোনও ব্যবস্থা নেই। এবিষয়েও একটা সুস্পষ্ট নীতি নির্ধারণের প্রয়োজন আছে। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি প্রতিটি পৌর এলাকায় পানীয় জল দেবার ব্যবস্থা করুন, বিদ্যুৎ-এর ব্যবস্থা করুন। রাস্তাঘাটগুলোর সংস্কারের ব্যবস্থা করুন। গোটা রাজ্যের বেশির ভাগ পৌর রাস্তাগুলোই চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে। শুধু মাত্র একটা পৌর এলাকার উন্নতি করলেই সারা রাজ্যের উন্নতি হবে না। সারা শরীরের রক্ত মুখে চলে এলে শরীরের সৌন্দর্য-বৃদ্ধি পায় না। কেবলমাত্র শিলিগুড়ি কথা ভাবলেই হবে না। গোটা পশ্চিমবাংলার কথাই আপনাকে ভাবতে হবে। এই কথা বলে আমাদের কাট মোশনকে সমর্থন করে, বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

(At this Stage the House was adjourned till 2.15 p.m.)

(After recess)

[2-15 — 2-20 p.m.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয়

যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বাজেট ব্যয়-বরাদ্দ পেশ করার পর তিনি এই বাজেট ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য এই সভার নিকট দাবি রেখেছেন। আমি এই বাজেট ব্যয়-বরাদ্দের বিরোধিতা করি এবং আমাদের দলের আনীত যে কাট-মোশন সেটাকে সমর্থন করে কয়েকটি কথা নিবেদন করছি। গতকাল কলকাতা পৌরসভার যে মাসিক অধিবেশন হয় সেই মাসিক অধিবেশনে বিরাট বাক-বিতন্ডা হয়। কলকাতা মহানগরীর উপর যে সমস্ত জলাশয়, পুকুরগুলি রয়েছে সেগুলি বে-আইনিভাবে ভরাট করে কারও বাড়ি, কোনও কোনও জায়গায় রাস্তা তৈরি হচ্ছে। আমি এই বিষয়ে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, তিনি যেন গুরুত্ব সহকারে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রয়োজন হলে আপনি একটা কমিটি গঠন করে দিন। সেই কমিটি সরেজমিনে তদন্ত করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। মাননীয় পৌরমন্ত্রী "পৌরনগর উন্নয়ন—পশ্চিমবঙ্গ ২০ বছর, অশোক ভট্টাচার্য, বলে পুস্তিকা বের করেছেন। এই পুস্তিকায় বিভিন্ন রকমের সাফল্যের কথা তিনি তুলে ধরেছেন। "পৌর নগর-উন্নয়ন পশ্চিমবঙ্গ" এই বইয়ের ২৭ পাতায় নিকাশির পরিপ্রেক্ষিতে তিনি বলেছেন, কলকাতাশহর এবং তার পার্শ্ববর্তী এলাকায় জল-নিকাশি এবং পয়ঃপ্রণালীর উন্নয়ন ও সম্প্রসারণের কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে এই ২০ বছরে। সেখানে তিনি উল্লেখ করেছেন, কাশীপুর এবং চিৎপুর এলাকায় নিকাশি ব্যবস্থার উন্নয়ন হয়েছে এবং পৌরমন্ত্রী তার বাজেট বক্তৃতাতেও উল্লেখ করেছেন জল-নিকাশি এবং পয়ঃপ্রণালীর ক্ষেত্রে কলকাতা পৌর এলাকায় বৃষ্টির জল নিকাশি ব্যবস্থা সম্পন্ন হয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, তিনি জলনিকাশির কথা বলতে গিয়ে কাশীপুরের কথা বলেছেন। আমি কাশীপুর বিধানসভা কেন্দ্রের জনপ্রতিনিধি। আমি ইতিপূর্বে মাননীয় পীরমন্ত্রীর সঙ্গে দেখা করে এই এলাকায় নিকাশি ব্যবস্থার যে সমস্যা সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং এই বিষয়ে সাবজেক্ট কমিটির মাননীয় চেয়ারম্যান মদনবাবুকেও বিভিন্ন সাবজেক্ট কমিটির মিটিং-এ এই প্রসঙ্গগুলি তুলে ধরেছিলাম। আমি দায়িত্ব নিয়ে বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে যে কথা বলেছেন তা সঠিক নয়।

[2-20 — 2-30 p.m.]

কিছু দিন আগে বি. টি. রোডের জলনিকাশি ব্যবস্থার জন্য একটি ড্রেনের সংস্কার করার কিছু কাজ হয়েছিল। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় সেই সংস্কারের কাজ হবার পর রাস্তার অবস্থাটা যা দাঁড়িয়েছে তাতে ৫ মিনিট বৃষ্টিই হলেই সেখানে সমস্ত বাড়িতে জল ঢুকে যাচ্ছে এবং সেই জল তিন/চার ঘন্টা থাকার পর তবে নামছে। এর ফলে ঐ এলাকার জনগণের জীবন দুর্বিসহ হয়ে পড়েছে। স্যার, এই সরকারেরই একজন মন্ত্রী ইস্তফা দিয়ে চলে গিয়েছেন এবং যাবার সময় তিনি বলে গিয়েছেন যে এই সরকার

হচ্ছে ঠিকাদারদের সরকার, কন্ট্রাক্টরদের সরকার। মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণে নিকাশি ব্যবস্থার সংস্কারের কথা বলেছেন। ওখানে যে ঠিকাদার কাজ করেছেন...

(গোলমাল)

চিৎকার করে লাভ নেই। গত ২০ বছর ধরে পশ্চিমবঙ্গকে আপনারা ধ্বংস করে দিয়েছেন। কলকাতায় দিনে মাছি রাতে মশা, পুতিগন্ধময় শহরে পরিণত হয়েছে আপনাদের আমলে। কলকাতার মানুষকে যে ন্যূনতম পৌর সুযোগ সুবিধা দেওয়ার কথা এই সরকার তা দিতে ব্যর্থ হয়েছেন। আপনারা বলুন, মেগাসিটির কলকাতা, এ ওয়ান শহর কলকাতার পৌর সযোগ সুবিধা কি পাওয়া উচিত ছিল আর কি পাচ্ছে। আপনাদের ব্যর্থতা চারিদিকে ছড়িয়ে রয়েছে। আপনারা এখানে সংখ্যাগরিষ্ঠতার জোরে হৈ চৈ করতে পারেন কিন্তু বাস্তবকে অস্বীকার করতে পারেন না। স্যার, কলকাতা মহানগরীর ৬ নং ওয়ার্ডে এখনও সার্ভিস ল্যাট্রিন রয়েছে। সুপ্রিম কোর্টের সুস্পষ্ট নির্দেশ রয়েছে সার্ভিস ল্যাট্রিন কলকাতা মহানগরীতে থাকতে পারবে না অথচ তা রয়েছে। এ সম্পর্কে বার বার মন্ত্রী মহাশয়কে আমি বলেছি, সাবজেক্ট কমিটির চেয়ারম্যানকে বলেছি কিন্তু কোনও কাজ হয়নি। জলনিকাশি ব্যবস্থা ঠিকমতো করার জন্য মন্ত্রী মহাশয়কে আমি চিঠিও দিয়েছি। কলকাতার ৬ নং ওয়ার্ডে দুর্গাপুর নিকাশি ওপেন ড্রেনেজ, ধানকল নিকাশি ওপন ড্রেনেজ, ঘোষবাগান নিকাশি ওপন ড্রেনেজের কাজ না হবার জন্য, নিকাশি ব্যবস্থা ঠিকমতোন না হবার জন্য এবং ওপন ড্রেন থাকার জন্য বর্ষার সময় সমস্ত বাড়িতে জল ঢুকে যাচ্ছে, মানুষ বসবাস করতে পারছে না, রাস্তায় জল জমে যাচ্ছে। স্যার, এ আমরা কোন মেগাসিটির, এ ওয়ান শহর কলকাতায় বাস করছি আমরা বুঝতে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আমি দাবি জানাচ্ছি। সার্ভিস ল্যাট্রিন কোথায় কোথায় রয়েছে তার একটা লিস্ট মন্ত্রী মহাশয়কে আমি দিয়েছি, সাবজেক্ট কমিটির চেয়ারম্যানকেও দিয়েছি কিন্তু আজ পর্যন্ত সে ব্যাপারে কোনও ব্যবস্থা হয়নি। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতা কর্পোরেশনের ৬নং ওয়ার্ডকে অ্যাসিসটেন্স to CMDA for slum improvement other ODA-2217-04-191-SP-02 এই স্কীমের অন্তর্ভূক্ত করবেন, না হয় to CMDA for calcutta slum improvement project (phase Ia & 1b) 2217-04-191-SP-03 এই স্কীমে অন্তর্ভূক্ত করবেন। এর পর আর একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতায় নরেন দেব পার্ক যেটি একটি চিলড্রেন পার্ক এবং শোভাবাজার মেট্রো রেল স্টেশন সংলগ্ন, সেই পার্কটি সংস্কার করা হোক। মেট্রো রেল তাদের কাজের জন্য এই পার্কটি ব্যবহার করার জন্য এব কিছু ক্ষয়ক্ষতি হয়। মেট্রো রেল এই পার্কটির সংস্কারের জন্য কলকাতা কর্পোরেশনকে ৩১. ৩. ৯৭ তারিখে ৪ লক্ষ ৪ হাজার ৬৭৩ টাকা দিয়ে দিয়েছেন কিন্তু

টাকা দেওয়া সত্ত্বেও কলকাতা কর্পোরেশন এই নরেন দেব পার্কটির সংস্কার করেননি। দীর্ঘদিন আগেই কলকাতা কর্পোরেশনকে মেট্রো রেল টাকা দিয়ে দিয়েছেন। আজও সেই নরেণ দেব পার্ক কাজ হয়নি। এই হচ্ছে কলকাতার অবস্থা। আজকে চিত্তরঞ্জন অ্যাভিনিউর জন্য মেট্রো রেল কোটি কোটি টাকা দিয়েছে। কলকাতা শহরে এখনও তেমন বর্ষা নামেনি, কিন্তু যে অল্প বৃষ্টি হয়েছে তাতেই চিত্তরঞ্জন অ্যাভিনিউ ভেসে যাচ্ছে। তাহলে হচ্ছেটা কি? আমরা কোন কলকাতায় বাস করছি? মাননীয় মন্ত্রী অবশ্যই এই বিষয়গুলির দিকে নজর দেবেন। তারপর দেখছি, ৮ নম্বর ওয়ার্ডে গৌরীমাতা উদ্যান, সেই উদ্যানের মাঠের মধ্যে একটি বাড়ি তৈরি হচ্ছে। আমি জানতে চাই, পুরসভা এ-ব্যাপারে কোনওরকম অনুমতি দিয়েছে কিনা ; তা না হলে কি করে গৌরীমাতা উদ্যানে বাড়ি তৈরি হচ্ছে? আর একটি কথা বলে আমি শেষ করব। আজকে...

**(এই সময় মাইক অফ হয়ে যায়)**

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পুরমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আন্তরিকভাবে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষের কাট মোশনের আমি বিরোধিতা করছি। পুরমন্ত্রী প্রধানত নিজেদের সহায়-সম্বল নিয়ে আন্তরিকভাবে নাগরিকদের সাচ্ছন্দ বিধানের জন্য আন্তরিক প্রচেষ্টায় এই যে বাজেট তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি, সাধুবাদ জানাচ্ছি। এই আন্তরিকতার ফলে সারা ভারতবর্ষে নগর উন্নয়নের হার যেখানে ২৫.৭১ সেখানে আমাদের রাজ্যে এই হার ২৭.৪৮ দাঁড়িয়েছে। তবে শুধুমাত্র নগর উন্নয়ন করলেই হবে না, এক্ষেত্রে গণতন্ত্রীকরণও দরকার। এক্ষেত্রে নির্বাচনের ব্যবস্থা এবং ওয়ার্ড পুনর্গঠনের ব্যাপারে গণতান্ত্রীকরণের যে নীতি অনুসৃত হয়েছে তাকে আমি সমর্থন জানাচ্ছি। অতীতে আমরা সি. এম. ডি. এ. এলাকা এবং সি. এম. ডি. এ. বহির্ভূত এলাকা এই দুই-এর মধ্যে নাগরিক সাচ্ছন্দ দেবার ব্যাপারে তফাৎ লক্ষ্য করেছি। এই বাজেটের মধ্যে দিয়ে সেই ফারাকটা কমানোর চেষ্টা করা হয়েছে। এর জন্য আমি এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। তবে এটা ঠিকই যে, সমস্যা আরও অনেক আছে যার সমাধান আমরা করতে পারছি না। তার কারণ হ'ল, কলকাতা শহরের উপর প্রতিনিয়ত জনসংখ্যার চাপ বাড়ছে। এই পরিস্থিতিতে নগারকিদের কাছে পুর সাচ্ছন্দ পৌছে দিতে কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে যে প্রকল্পগুলি চলছে তার পরিপূর্ণ ভার যদি রাজ্য সরকারকে দেওয়া হ'ত এবং তার জন্য সময়মতো যদি কেন্দ্রীয় বরাদ্দটা পাওয়া যেত তাহলে নাগরিকদের সুযোগ-সুবিধাগুলি আমরা দিতে পারতাম। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, কেন্দ্রীয় সরকার সেটা করেন না। কলকাতা এ. ওয়ান হ'ল, আনন্দের কথা ; কিন্তু সবিনয়ে জানতে চাই দরিদ্র বস্তিবাসী যারা তারাও এ-ওয়ানে উন্নীত হয়ে গেছেন কিনা? কারণ আমরা দেখলাম, লারকাওয়ালা কমিটির সুপারিশ

অনুযায়ী যেখানে বস্তিবাসীর সংখ্যা বলা হয়েছে শতকরা ৩৯ ভাগ, সেখানে যোজনা কমিশন সেটা কমিয়ে ২২.৪ ভাগ করেছেন। এর ফলে আমরা অর্থানুকূল্য থেকে বঞ্চিত হলাম। তাই আমি বিরোধী পক্ষকে অনুরোধ করব, এই বিষয়টি নিয়ে আমাদের সম্মিলিত প্রতিবাদ করা প্রয়োজন যাতে আমাদের প্রতি কেন্দ্রের বঞ্চনার অবসান ঘটে। একথা ঠিকই. নাগরিকদের আরও বেশি সুযোগ-সুবিধা দেওয়া দরকার। কিন্তু তারজন্য অর্থের প্রয়োজন এবং তার জন্য সম্পদ বৃদ্ধি প্রয়োজন। বাজেটে সেই চেষ্টার ইঙ্গিত আছে, তারজন্য মাননীয় মন্ত্রীকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই সঙ্গে আমি সবিনয়ে জানাতে চাই, কলকাতা শহরে ব্যাপকভাবে মাল্টি-স্টোরিড বিল্ডিং হচ্ছে, কিন্তু সেখানে অগ্নি নির্বাপক ব্যবস্থা নেওয়া হচ্ছে না।

[2-30 — 2-40 p.m.]

সেই ব্যবস্থা যাতে আরও সুন্দরভাবে হয়, যাতে ভয়াবহ অগ্নিকান্ডে আমাদের শহরবাসীর কোনও চূড়ান্ত বিপর্যয়ের সম্মুখীন হতে না হয়। এই বিষয়ে যথেষ্ট পরিমাণে গুরুত্ব দেওয়া দরকার। যে কোনও উন্নয়নশীল দেশে পরিবেশ দূষণ একটা মস্ত বড় সমস্যা। নগরায়ন হচ্ছে নাগরিকদের সুযোগ সুবিধা বৃদ্ধি পাচ্ছে সেই সঙ্গে পরিবেশ দূষণও বাড়ছে। কিন্তু এই দূষণকে রোধ না করতে পারলে নগরায়নের সুবিধাতে আখেরে মানুষের ভাল হবে না। দূষণ শুধু গাড়ির ধোঁয়া থেকে হচ্ছে না কলকারখানা থেকে হচ্ছে, একটার পর একটা গাছ কেটে ফেলা হচ্ছে। সংবাদপত্রে দেখলাম পৌরসভায় বিতর্ক হচ্ছে জলাশয় বুজিয়ে ফেলা নিয়ে, এপক্ষ বলছে ওপক্ষ বুজিয়েছে ওপক্ষ বলছে এপক্ষ বুজিয়েছে। আমি এপক্ষ ওপক্ষ বুঝি না, আসলে জলাশয় বোজানো হচ্ছে এবং বোজানো না হলে তো বিতর্ক উঠত না। বেআইনিভাবে ডোবাগুলি পুকুরগুলি যাতে বোজাতে না পারে সেই দিকে দৃষ্টি দেওয়া সরকার। এই দূষণ প্রতিরোধ করার জন্য একটা কমিটি করা দরকার। শুধু কলকাতা পুরসভা শুধু নয় বিভিন্ন পৌরসভার মধ্যে দূষণ নিয়ন্ত্রণের জন্য একটা কর্তৃপক্ষ থাকা প্রয়োজন যাতে নাগরিকদের ছেলে-মেয়েরা সুন্দর ভাবে জীবনযাপন করতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী নানা ভাবে অর্থসংস্থান করেন। সেই অর্থ নিয়ে তিনি বিভিন্ন গুরুত্বপূর্ণ কাজে বন্টন করবার চেষ্টা করেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই বন্টিত অর্থ নগর উন্নয়নের কাজে ব্যয় না করে খেয়াল খুশি মতো কর্মচারী নিয়োগ করা হচ্ছে বিভিন্ন পৌরসভায়। নগর উন্নয়নের টাকা কর্মচারিদের মাইনে দিতে চলে যাচ্ছে। সাধারণ নাগরিকরা তাদের সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলব এবং এই ব্যাপারে একটা বিশেষ ব্যবস্থা করতে বলব যাতে নিজের খেয়াল খুশি মতো প্ল্যানের টাকা নিয়ে নষ্ট করতে না পারে। আমাদের শহরের জমির ঊর্ধ্বসীমা উঠিয়ে

দেবার জন্য কেন্দ্রীয় সরকার একটা বিল আনার চেষ্টা করছে। এটা একটা মারাত্মক প্রবণতা লক্ষ্য করছি, শহরে জমির উর্ধ্বসীমা তুলে দিয়ে শহরের ধনিক শ্রেণীর, গরিবদের শোষণ এবং লুন্ঠন করার অবাদ মৃগয়াক্ষেত্র পরিণত করার চেষ্টা করা হচ্ছে। এই মহতি সভায় আমি আবেদন করছি, এই সভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক, যাতে ইচ্ছামতো জমির উর্ধ্বসীমা উঠিয়ে দেবার ষড়যন্ত্র না করতে পারে কেন্দ্রীয় সরকার। এই কথা ঠিক যে আমাদের মাননীয় পৌরমন্ত্রী যে দাবি করেছেন সেটা ন্যায়সঙ্গত যে বামফ্রন্ট সরকার আসার পর ৩২টি নূতন পৌরসভা তৈরি করেছেন এবং অনেক বেশি মানুষকে এই উন্নয়নের সুযোগ সুবিধা দিতে পারা গেছে। আমি বারে বারে আবেদন করেছি পাঁশকুড়া ধুপগুড়ি-নাওখোলা পৌরসভা করা হোক। এই মহতি সভায় আমি বহুবার উল্লেখ করেছি, পাঁশকুড়া নগরবাসিদের আর্তনাদ আপনাদের সামনে বারে বারে উত্থাপন করেছি এবং পৌরমন্ত্রী এবং অর্থমন্ত্রীর কাছে আবেদন জানিয়েছি। কিন্তু কিছুই হয়নি। ১৯৯৬-৯৭ সালের রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছিল যে পাঁশকুড়া পৌরসভা করা হবে। মন্ত্রী মহাশয়ও আশ্বস্ত করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত কিছু করা হল না। আমার দাবি অবিলম্বে পাঁশকুড়া-ধুপগুড়ি নাওখোলাকে পৌরসভায় রূপান্তরিত করা হোক। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় নগর উন্নয়ন মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং কংগ্রেস আনা কাট মোশনের সমর্থনে আমি কিছু বক্তব্য রাখার চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে যে সমস্ত মফস্বল শহর আছে সেই মফস্বল শহরের রাস্তা উন্নয়ন এবং কাঁচা ড্রেনের উন্নয়নের কথা বাজেট বক্তৃতায় বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সমস্ত শহরগুলিতে যেগুলি মিউনিসিপ্যালিটি আখ্যা নিয়েছে সেই মফস্বল শহরের বিস্তীর্ণ এলাকায় কাঁচা ড্রেন রয়েছে এবং মশার উপদ্রপে বিভিন্ন রোগের প্রকপ দেখা যায়। উনি বলেছেন ৯০টি পৌরসভা থেকে ১২২টি পৌরসভা করেছেন। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, দয়া করে আপনি একটা মাস্টার প্ল্যান তৈরি করুন। এর সাথে সাথে মফস্বল শহরে যে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলো আছে, সেখানে তাদের পাকা ড্রেন করার ব্যবস্থা করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এর সাথে এই কথা বলতে চাই যে, শহরের বিভিন্ন ওয়েস্ট ওয়াটার খালবিল, নদীতে যেটা পড়ছে, গঙ্গা অ্যাকশন প্ল্যানের মাধ্যমে যেমন ভাবে দূষণমুক্ত করা হচ্ছে সেই রকম ভাবে, বিভিন্ন শহরের ওয়েস্ট ওয়াটার নদীতে পড়ে দূষিত হচ্ছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে একটা ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। কলকাতা মহানগরীর বুকে বেশ কয়েকটি খাল আছে, সেগুলোর মালিকানা কোথাও ইরিগেশন ডিপার্টমেন্ট, কোথাও পোর্ট ট্রাস্ট, কোথাও

বা কলকাতা কর্পোরেশন যার দায়িত্বে যেটা আছে। কলকাতা মহানগরীর বুকে যখন ম্যালেরিয়া নির্মুল করার চেষ্টা হচ্ছে তখন এই সমস্ত খালগুলো, যেখানে আজ থেকে ২৫-৩০ বছর আগে বড়বড় নৌকা আসত, সেগুলো বুজে নষ্ট হয়ে যাচ্ছে। আমি অনুরোধ করব, সেই সমস্ত খালগুলোর যাতে উন্নয়ন করা হয়। আজ থেকে ২৫-৩০ বছর আগে যে নাব্যতা ছিল এবং একদিকে ব্যবসা বাণিজ্য এবং আর একদিকে ছিল পরিবেশ দূষণমুক্ত কলকাতা। এটা আমরা তখন দেখতে পেতাম। কিছুদিন আগে পরিবেশের উপরে একটা রিভিউ বেরিয়েছিল, তাতে দেখছিলাম যে, গঙ্গার পার্শ্ববর্তী এলাকা বরাবর মাল্টি স্টোরিড বিল্ডিং হওয়ার ফলে কলকাতা মহানগরীর বুকের উপর দিয়ে যে ভাগিরথী নদী বয়ে গিয়েছে, সন্ধ্যাবেলায় একটা ঠান্ডা হাওয়া যা আগে বয়ে যেত এবং তার ফলে বায়ু দূষণ রোধ করত, আজকে এই সমস্ত মাল্টি স্টোরিড বিল্ডিং হওয়ার ফলে সেই হাওয়া চলাচল বন্ধ হয়ে গেছে। আমি অনুরোধ করছি, মাননীয় মন্ত্রী মহাশয় আপনি একটা আইন করে গঙ্গার পাড়ে যাতে কোনও রকম মাল্টি স্টোরিড বিল্ডিং না হয় তার ব্যবস্থা করুন। তার সাথে সাথে আমি এই কথা বলতে চাই যে, এই মহানগরীর মধ্যে দিয়ে আমাদের অনেকগুলো রেলওয়ে লাইন গেছে। রেল ডিপার্টমেন্টের বহু জমি জবর-দখল করে সেখানে একটার পর একটা বস্তি হয়েছে। রেল ডিপার্টমেন্টের সঙ্গে সহযোগিতা করে বস্তিগুলোর মানুষদের ন্যূনতম টাকা দিয়ে যাতে ওয়ান রুম ফ্ল্যাটের ব্যবস্থা করা যায় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি। সারা পশ্চিমবাংলায় যে সমস্ত বর্ডার এরিয়াতে শহর এবং মিউনিসিপ্যালিটি আছে, সেখানে বেশ কিছু মানুষ যারা উইদাউট এনি পার্মিশন, উইদাউট এনি পাসপোর্ট বাংলাদেশ থেকে পশ্চিমবাংলায় এসেছে এবং সমস্ত শহরের মধ্যে ঢুকে কোথাও লাইসেন্সড রিকশা পুলার হয়ে গেছে। এর মধ্যে আন-লাইসেন্সড রিকশা যেগুলো আছে, সেগুলো এই অনুপ্রবেশকারিরা বিশেষ করে চালাচ্ছে, তার বিরুদ্ধে অ্যাকশন নেবার জন্য আমি আপনার কাছে অনুরোধ করছি। আপনারা জানেন, আমরা যারা লোকাল রিপ্রেজেন্টিটিভ, মিউনিসিপ্যাল শহরে লোকাল রিপ্রেজেন্টেটিভ, এম. পি., এম. এল. এ. যারা আছি, আমাদের কোনও রকম ওয়ার্ড কমিটির সঙ্গে যুক্ত করা হয় না। তারা যখন মিটিং করেন তখন সেখানে আমাদের রাখা হয় না। অথচ নির্বাচনের সময়ে বা বিভিন্ন সময়ে আমরা যখন ঘুরি তখন মানুষের কাছে আমাদের জবাবদিহি করতে হয়। তারা জিজ্ঞাসা করে, তাদের এলাকার উন্নয়ন কেন হচ্ছে না, জলের ব্যবস্থা কেন হচ্ছে না?

[2-40 — 2-50 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলতে চাই এই কথা যে কলকাতা মহানগরীর বুকে ১৯১১ সালে প্রতিষ্ঠিত হয়েছিল এই সি. আই. টি.। সেই সি. আই. টি.

পশ্চিমবঙ্গ তথা এই মহানগরীর উন্নয়ন যে করেছিল তাতে আমি ব্যক্তিগতভাবে একজন সি. আই. টি.-র ট্রাস্টি ছিলাম। সেই সময়ে দেখেছি যে, একটা স্ট্যাটুটারি বডি এই সি. আই. টি.-তে থেকে কিভাবে তা মহানগরীর উন্নয়নের কাজ করেছে। সি. এম. ডি.-এর নাম করে রাতারাতি সেটা ডিফাঙ্কট করে দেওয়া হল। আজকে দ্বিতীয় হুগলি সেতু হয়েছে, তার রাস্তা তৈরির কাজ হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট আজকে ২০-২৫ বছর ধরে শেষ করতে পারেনি। আজকে হুগলি সেতুর কাজ যেটা সি. আই. টি. কানেক্টিং রোড করছিল, সেটা তৈরি হয়ে গেছে। দ্বিতীয় হুগলি সেতুর যে ১০০ ভাগ কাজ সেটা এখনও করতে পারছেন না। তার পরে এইচ. আই. টি.-র কাজ এখনও শেষ হয়নি। সি. আই. টি.কে নতুন করে পুনরোজ্জীবিত করা হোক। এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করে বলব যে, কলকাতা মহানগরীর বুকে ওই সি. আই. টি. অনেকগুলো হাউসিং স্কীম নিয়েছিল, তারা হাউসিং করেও ছিল। সেই হাউসিং লিজ দিয়েছিলেন সাবজেক্ট টু ৯৯ দের হিসাবে, সেখানে জলের ব্যবস্থা নেই, সোয়ারেজের ব্যবস্থা নেই। আজকে আবাসিকদের হ্যান্ড ওভার করা হলেও অত্যন্ত দুর্বিষহ অবস্থার মধ্যে লোকেদের লিজে হাউসিং নিয়ে দিন অতিবাহিত করতে হচ্ছে। সর্বশেষ আরেকটি কথা বলতে চাই যে, গঙ্গা অ্যাকশন প্ল্যানে যে টাকা তছরূপ হয়েছে তার বিরুদ্ধে এনকোয়ারি করবেন কিনা। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এর বিবৃতি দাবি করছি। এছাড়া বিভিন্ন ক্ষেত্রে কলকাতা এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের সম্পর্কে নানা অভিযোগ এসেছে তার কোনও ব্যবস্থা নেবেন কিনা।

**(এই সময়ে লাল বাতি জ্বলে ওঠে এবং মাইক অফ হয়ে যায়)**

**শ্রী মদনমোহন নাথ ঃ** মাননীয় পৌর এবং নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী ব্যয় বরাদ্দের মঞ্জুরির দাবি এনেছেন তাকে আমি সমর্থন জানিয়ে বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করছি। আমরা এই দাবি কখনওই করি না যে পঞ্চায়েতে উন্নয়ন হয়েছে সম্পূর্ণভাবে, আমরা কখনও দাবি করি না যে খাটা পায়খানা যেটা নিয়ে সমালোচনা হয়েছে যে আজকে পৃথিবীতে সবচেয়ে বোধ হয় দুঃখের কারণ যে মানুষে মানুষের মল মাথায় বয়ে বেড়ায় তা সম্পূর্ণভাবে বন্ধ করতে পেরেছি। তবে এই ব্যাপারে বিভিন্ন প্রকল্প করা হয়েছে এবং চেষ্টা করা হচ্ছে দু বছর সালের মধ্যে এই প্রথা রদ করার এবং তার জন্য প্রচেষ্টা করা হবে। আজকে আপনারা প্রশ্ন করছেন কেন এখনও এই কাজ বন্ধ করা গেল না। আমরা বাইরের থেকে এসেছি, আমরা গরিব মানুষদের জন্য চিন্তা করি, তাদের উন্নয়নের জন্য কি চিন্তা করি। আজকে যারা বিরোধিতা করছেন, তারা তো এক সময়ে দেশ শাসন করেছিলেন। দেশ স্বাধীনতার ৩০ বছর ধরে পৌর উন্নয়ন যেভাবে চলেছিল, এবং যেভাবে পৌর সভা এবং পৌর উন্নয়নের ক্ষেত্রে একেবারে

চরম অবস্থার সৃষ্টি হয়েছিল। কোথাও নির্বাচন হয়নি। সে সব কথা অনেকবার আলোচনা হয়েছে। নির্বাচন হত না, প্রশাসনকে দিয়ে পৌর প্রশাসনের কাজ চালানো হত। সেখানে মানুষের সঙ্গে যোগাযোগ ছিল না। পৃথকভাবে কোনওরকম ব্যবস্থা করতে পারেননি। আজকে ২০ বছর ধরে ওই ৩০ বছরের জমে ওঠা কালি সব তো একসঙ্গে তুলে দেওয়া সম্ভব নয়, তারফলে আমরা যে একেবারে সাফল্য দিতে পারব সেটাও সম্ভব নয়।

তুলনা করে বলতে হয়, ইতিপূর্বে সাফল্য হয়েছে, দৃষ্টান্ত স্থাপন করার মতোন। এক একটা করে দু-একটার উদাহরণ দিলেই পরিষ্কার হবে। আমরা দেখতে পাচ্ছি, পৌর উন্নয়নের ক্ষেত্রে যে নীতি গ্রহণ করা হয়েছে, নগর উন্নয়ন এর কথা চিন্তা করে—যেখানে লোকসংখ্যা ঐভাবে বৃদ্ধি হবে, সেখানে পৌরসভা বৃদ্ধি করা হবে। সেখানে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে পরিকল্পনা করে উন্নয়নের প্রচেষ্টা চালানো হচ্ছে। রাজ্য সরকার তাদের সাধ্যমতো অনুদান সেখানে দিচ্ছেন। আমরা প্রকল্পগুলির কথা বলতে চাই না, সকলেই দেখেছেন এর মধ্যে, আমরা ক্ষুদ্র এবং মাঝারি যে সব প্রকল্পগুলি তৈরি হয়েছে। আগে যেমন করা হত না, সেখানে আই. ডি. এস. এম. টি. প্রকল্পে যেটা নিয়ে কেন্দ্রীয় সরকার চিন্তা করছিলেন, সেখানে কেন্দ্রীয় সরকারের লোন দেওয়া ছাড়া আর কোনও কাজ হচ্ছে না, রাজ্য সরকার সেখানে অনুদান দেওয়ার পর থেকে নিয়মিতভাবে আমরা দেখছি সেখানে অন্যান্য পৌরসভাগুলি যেমন উপকৃত হচ্ছে, যে কথা বললাম, সেটা কিছুটা খাটা পায়খানাকে কনভার্ট করার ফলে। এই রকম কয়েক হাজার খাটা পায়খানাকে পরিবর্তন করার চেষ্টা হয়েছে। সেখানে পৌরসভাগুলি যাতে নিজস্ব আয়ে সম্পদ সৃষ্টি করতে পারে তার চেষ্টা করা হয়েছে। আমরা পৌরসভা ছাড়াও অন্যান্য ক্ষেত্রে যেমন যে কথাগুলি বললাম, কলকাতা এবং তার আশেপাশে যে সমস্যার কথা অনেকে এখানে বলছিলেন সেইগুলি আলোচনা করলে দেখা যায় কলকাতায় আমাদের এখনও প্রয়োজন আছে জলনিকাশির ব্যবস্থা। আমাদের বিরোধী দলের সদস্য বলেছেন, জলনিকাশি ব্যবস্থা দরকার কাশীপুরে কাশীপুর অঞ্চলে কেন আরও অনেক জায়গায় দেখা যাবে, এই ব্যাপারে সমস্যা আছে। বাগজোলা খাল যদি সংস্কার না করা হয় তাহলে জলনিকাশি করা সম্ভব হবে না। দীর্ঘদিন ধরে এই সমস্ত এলাকার মানুষেরা আবেদন নিবেদন করেও কোনও ফল হয়নি। ওখানে কোটি কোটি টাকা ব্যয় করতে হবে, এখন চেষ্টা শুরু হয়েছে, জল সরবরাহের ব্যাপারে যে বিভিন্ন প্রচেষ্টা নেওয়া হয়েছে, কলকাতা শহর কেন্দ্রিক যে সব পরিকল্পনাগুলি নেওয়া হয়েছে, সেইগুলি করলে মানুষ উপকৃত হবে। কলকাতায় ফলতা ওয়াটার ওয়ার্কস এর যে ক্ষমতা এখনও আছে তারা যে সমস্ত নূতন প্রোজেক্ট করছেন, তারা যদি আমাদের রাজ্য সরকারের সঙ্গে সহযোগিতা করেন, তাদের আশেপাশে যে সমস্ত পৌরসভাগুলি আছে, টিটাগড় থেকে ভাটপাড়া পর্যন্ত পৌরসভায় তারা খুব সহজেই জল দিতে পারে। এতে কলকাতায় চাপ পড়বে না। এখানে মেগাসিটির কথা বলা

হচ্ছিল, কেন্দ্রীয় সরকার করেছিলেন, এই মেগাসিটি প্রকল্পে যেভাবে বলা হচ্ছিল, ৮ বছরে কলকাতা এবং তার আশেপাশে এলাকার উন্নয়নের ব্যবস্থা হবে এবং আমরাও এই ব্যাপারে আশান্বিত হয়েছিলাম ; সেই মেগাসিটি প্রকল্প চলছে, কিন্তু আশানুরূপ ফল পাওয়া যাচ্ছে না। যদি মেগাসিটি পরিকল্পনা হত তাহলে সমস্যা অনেকটাই কম হয়ে যেত, মেগাসিটির ব্যাপারটা আলোচনা করলেই বোঝা যাবে, মেগাসিটি প্রকল্পে যে বরাদ্দ তার অর্দ্ধেকটা রাজ্য এবং অর্দ্ধেকটা কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে। রাজ্য যেমন এই বছরে ৬০.২৭ কোটি টাকা ব্যয় করেছেন, কেন্দ্রমাত্র ১৬.১০ কোটি টাকা ব্যয় করেছে।

কেন্দ্রীয় সরকার যদি প্রতি বছর মেগাসিটির ৫০ কোটি টাকা দিতে না পারে, যেটা তাদের দেওয়ার কথা তাহলে সেটা কখনও সম্ভব হবে না। তাই আজকে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী প্রতীম চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বিরোধী দলের আনীত কাট মোশনের বিরোধিতা করে ২৬ নম্বর দাবি সম্পর্কে আমার বক্তব্য রাখব। এখানে এই বিষয়টা সম্বন্ধে কোনও সদস্যই বেশি কথা উত্থাপিত করেনি। তবে বিরোধীদের কাট মোশন করাটা নীতি বলে তারা কাট মোশন দিয়েছেন। অগ্নি নির্বাপক পরিষেবা দপ্তরটি পৌর বিষয়ক দপ্তরের অধীন এবং বিশেষ করে এই দপ্তরের কাজকর্ম হচ্ছে মানুষের জীবন ও সম্পত্তি রক্ষা করা। তবে আগের থেকে এই দপ্তরের কাজকর্মের পরিধি অনেক বেড়ে গেছে। কারণ নগর উন্নয়ন, এর সঙ্গে ইন্ডাস্ট্রিয়াল রিলেশন এবং অন্যান্য আশেপাশের যে অঞ্চল যেটা নগরের বাইরে রয়েছে ইন্ডাস্ট্রি হচ্ছে, সেখানে মানুষজন অনেক বেড়েছে, সেখানে আগুন জনিত ঘটনা বাড়ছে। অগ্নি নির্বাপণ কাজের মধ্যে শুধু আমরা সীমাবদ্ধ নেই, কেউ পুকুরে পড়ে গেলে তাকে উদ্ধার করা, পাহাড়ি অঞ্চলে ধ্বস নামলে মানুষজনকে উদ্ধার করা। এটা ঠিকই বহুতল বাড়ি সংক্রান্ত ১৯৫০ সালের আমাদের যে প্রিভেনশন অ্যাক্ট আছে, সেটাকে অ্যামেন্ডমেন্ট করে ১৯৯৬ সালে একটা প্রিভেনশন রুল আমরা করেছি। এটা ঠিকই বহুতল বাড়িতে আগুন নেভানোর জন্য আমাদের যে সমস্ত যন্ত্রপাতি দরকার তার অনেকটাই আমাদের আছে, কিন্তু আরও বেশি আমাদের দরকার।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নতুন বাড়ির ক্ষেত্রে বা নতুন বাজারের ক্ষেত্রে আমাদের যে প্রিভেনশন অ্যাক্ট আছে তার মধ্যে তাদের আনা হয়েছে।

১৯৫০ সালে যে প্রিভেনশন অ্যাক্ট ছিল, তাতে আমাদের হাতে সেরকম কোনও

ক্ষমতা ছিল না, যার দ্বারা আইনানুগ ব্যবস্থা নিতে পারি। ১৯৯৬ সালের ১লা নভেম্বর যে ব্যবস্থা নিয়েছি—বহুতল বাড়ি নিয়ে বলছি—১৪.৫ মিটার হাইটের বাড়ির ক্ষেত্রে—একটা আইন মেনে চলতে হবে। যারা বাড়ি করবেন, তাদের প্রিভেন্টিভ অ্যামেন্ডমেন্ট রাখতে হবে—জলাধার থাকতে হবে, সেখানে একটা রিফিউজড এরিয়া থাকতে হবে, সেখানে যে অগ্নি নির্বাপক কর্মীরা যাবেন, তাদের যাওয়ার ব্যবস্থা থাকতে হবে, একটা আউটলেট থাকা দরকার। গত বছরের শেষের দিকে একটা বড় আগুন লেগেছিল এভারেস্ট বিল্ডিংসে, ১৭ তলা থেকে ১৯ তলা, সেখানে ১৭ তলা পর্যন্ত আমাদের ল্যাডার দিয়ে উঠে আর ঢুকতে পারছে না, কেননা, সেখানে রিফিউজড এরিয়া ছিল না। এবং যে আউটলেট ছিল সেটা বহুদিন আগে বিক্রি হয়ে গিয়েছিল। সম্পত্তি রক্ষা পেল। কিন্তু সে খবর তো আসে না। অগ্নিজনিত কারণে মানুষ মারা গেলে বা সম্পত্তি ক্ষতি হলে খবর আসে, কিন্তু রক্ষা পেলে আসে না। কত মানুষকে আমরা বাঁচিয়েছি, কত সম্পত্তি রক্ষা করেছি, সেই হিসাব, পরিসংখ্যান আমাদের আছে। একটা বহুতল বাড়ি করতে গেলে তার হিসাব, তার ড্রয়িং দিতে হয়। আমাদের আছে। একটা বহুতল বাড়ি করতে গেলে তার হিসাবে, তার ড্রয়িং দিতে হয়। আমাদের প্রিভেনশন অফিসাররা দেখে বলে দেন—জলাধার রাখতে হবে, রিফিউজড এরিয়া রাখতে হবে, আগুন লাগলে ইন্ডিকেট করার জন্য অ্যালার্ম রাখতে হবে, হিট ইন্ডিকেটর, স্মোক ইন্ডিকেটর রাখতে হবে।

দুঃখের বিষয়, গ্রান্ড হোটেলের একটি ঘরে সেরকম কোনও বন্দোবস্ত ছিল না। সেইটি আমরা বন্ধ করে দিয়েছিলাম। পরে রিপেয়ার করার পর আবার পারমিশন দিয়েছি—একটাও বাজার বন্ধ করে দিতে পারবেন? একটা ছোট দোকানের পাঁচ জন কর্মচারী থাকলে তাদের পঁচিশজন মেম্বার থাকতে পারে। আমরা ভেঙে দিতে পারি কিন্তু তাতে সমস্যার সমাধান হবে না। আমরা নোটিশ জারি করেছি।

কলকাতায় কতগুলোর জায়গা আছে, যেখানে আমরা দেখছি নানা রকম কেমিক্যালস রাখছে, তাদের কোনও পারমিশন নেই। এতবড় কলকাতা শহরের কোথায় কে কি রাখছে, সেটা খুঁজে পাওয়া মুশকিল।

আমাদের অভিজ্ঞতা থেকে আমরা লক্ষ্য করেছি যে, ভবানীপুরে যখন অতবড় শিবালয় বিল্ডিং ধ্বসে গিয়েছিল, তার মধ্যে প্রাণের সন্ধান পাওয়া গিয়েছিল—জীবিত। কিন্তু একটা যন্ত্র পাইনি। এখন আমরা থার্মাল ইমেজিং ক্যামেরা কিনেছি। সুতরাং, আমাদের এই পরিষেবা বৃহৎ আকারে ছড়িয়ে আছে। যেখানে বড় বাড়ি, হোটেল, হাসপাতাল, ইত্যাদি আছে, সেখানে যথাযথ ব্যবস্থাদি নিতে হবে। আজকে মানুষের মধ্যে অগ্নি সংক্রান্ত ব্যাপারে সচেতনতা, তার প্রিভেনশন সম্বন্ধে সচেতনতা বাড়াতে

হবে—তাহলেই এটা যথাযথভাবে বন্ধ করা সম্ভব। গ্রামাঞ্চলের আমাদের বহু প্রতিনিধি দরখাস্ত দেন, সেখানে দমকলের ব্যবস্থা করা সম্ভব কিনা। না সম্ভব না। সব জায়গায় দমকল দেওয়া সম্ভব না। আমার লোকেরা কাজ করছে। তাদের কাজের প্রশংসা আমাকে করতেই হবে। আপনারা যা কিছু বলতে চান, এই অবস্থার দিকে আপনাদের তাকিয়ে দেখতে হবে। অনেক কাজ হচ্ছে, সেগুলো আপনাদের জানাই। আপনারা সমালোচনা করার জন্য সমালোচনা করছেন। আমি কাট মোশনের বিরোধিতা করে, আমাদের বাজেট বরাদ্দের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমার বিরোধী বন্ধুদের আনা কাট মোশনের বিরোধিতা করে এবং আমার পেশ করা বাজেট বরাদ্দের সমর্থনে এবং বিরোধীদের সমালোচনার জবাবে আমি কয়েকটি কথা বলতে চাই। আমার বিরোধী বন্ধুদের রাজনীতিতে বড় দৈন্যদশা চলছে এবং রাজনীতিতে ভাঁটাও চলছে। নগরায়ন হচ্ছে একবিংশ শতাব্দীর ভবিষ্যৎ। যখন পৃথিবীর ৫০ শতাংশ মানুষ বসবাস করবে নগরে, ঠিক সেই সময়ে আমরা বিরোধী বন্ধুরা যে আলোচনা করলেন তার মধ্যে কোন যুক্তি বা কোন বিষয় আমি খুঁজে পেলাম না। বিরোধী সদস্যরা আমার একটা অপরাধ খুঁজে পেয়েছেন যে আমার বক্তৃতার মধ্যে কেন আমি আমার সাফল্যকে অন্তর্ভুক্ত করলাম। সাফল্য হলে সাফল্যের কথা বলব না। সাফল্য হলে সাফল্যের কথা বলতে হবে, ব্যর্থতা থাকলে ব্যর্থতার কথা বলতে হবে। ধরুন সুব্রতবাবু এখানে বসে আছেন, তিনিও এক সময়ে পৌরমন্ত্রী ছিলেন, সেই সময়ে পৌরসভাগুলির মাথাপিছু উন্নয়ন ব্যয় ছিল ৮৭ পয়সা, আর আজকে গত বছর পর্যন্ত মাথাপিছু ব্যয় ছিল ১৫৫ টাকা। তাহলে কিভাবে আপনি বলবেন যে এটা ব্যর্থতা? সুব্রতবাবুদের সময়ে কোন পৌরসভাতে কোন নির্বাচন হত না। আজকে পৌরসভাতে নিয়মিত নির্বাচন হয়। পশ্চিমবাংলার ১২২টা পৌরসভাতে নির্বাচিত পৌরবোর্ড দ্বারা পরিচালিত। এই কারণেই গত ২১ বছরে পৌরসভাগুলিকে সচল এবং কর্মচঞ্চল করা সম্ভব হয়েছে। এমন কি যারা পৌরপ্রধান আছেন, এখানেও একজন মাননীয় সদস্য যিনি পৌরপ্রধান তিনিও জানেন যে কয়েক বছর আগে পৌরসভাগুলো কি অবস্থায় ছিল, আর আজকের পৌরসভাগুলো কি অবস্থায় আছে। সামগ্রিকভাবে আমাদের রাজ্যের উন্নয়ন খাতে ব্যয় ছিল মাত্র ১৬ লক্ষ টাকা। আজকে আমরা কলকাতায় বাইরে পৌরসভাগুলোতে কত ব্যয় করছি, উন্নয়ন খাতে ৩.০৩ কোটি টাকা। তাহলে এটা কি ব্যর্থতা না সাফল্য? আগে কি করা হত। পুর কর্মচারীদের বেতন দানের কোন দায়িত্ব সরকারের ছিল না কিন্তু এখন এই বেতন দানের সিংহভাগ সরকারকে বহন করতে হয়। আমাদের সরকারের আমলে

নগর উন্নয়নের সম্পর্কে আমরা একটা নীতি নির্ধারণ করতে পেরেছি যা ভারতবর্ষের অন্য কোন রাজ্যে নেই। পৌরসভাগুলোর কি অবস্থা ছিল? চরে খাওয়ার মত অবস্থায় ছিল। আর আজকে কি ঘটছে সমস্ত বিষয়গুলোকে সচল করার জন্য, পৌরসভাকে আরও অধিকার দিয়ে, রাজনৈতিক অধিকার দিয়ে, অর্থনৈতিকভাবে প্রশাসনিকভাবে আরও অনেক বেশী শক্তিশালী করার চেষ্টা করা হচ্ছে নগরায়নের মাধ্যমে।

এখানে প্রশ্ন হচ্ছে পৌরসভাগুলি নির্ভর করে কিসের উপর? পৌরসভার পরিষেবার উপর, পৌরসভা স্বচ্ছলভাবে পরিচালনা করা হচ্ছে কিনা, গণতান্ত্রিক রীতিনীতিগুলি মানা হচ্ছে কিনা, পৌরসভার সাথে নাগরিকদের সুসম্পর্ক রাখা হচ্ছে কিনা, বস্তির মানুষদের উপর গরীব মানুষের উপর বিশেষ নজর দেওয়া হচ্ছে কিনা, মহিলাদের অংশগ্রহণকে আরও সুনিশ্চিত করা হচ্ছে কিনা, এর উপরেই পৌরসভার সাফল্য নির্ভর করে। পৌরসভার দৈনন্দিন যে কাজ, প্রশাসনিক যে কাজ, উন্নয়নের যে কাজ, আর্থিক যে কাজ মানুষের কাছে সেটা তারা পেশ করছে কিনা। এটা ঠিক আমাদের রাজ্যে বেশীরভাগ পৌরসভার ক্ষেত্রে এই সাফল্য আমরা দেখছি, কিন্তু কংগ্রেস পরিচালিত যে পৌরসভাগুলি আছে এ ক্ষেত্রে তাদের সাফল্য নেই, ব্যর্থতার পরিচয় দিয়েছেন। রাজনৈতিকভাবে কোন পৌরসভাকে বৈষম্য করা হয়নি, সেটা কংগ্রেস বিধায়করা জানেন, কংগ্রেস পৌর প্রধানরা জানেন। আমি কয়েকটি পৌরসভার নাম করছি কৃষ্ণনগর পৌরসভায় ৩১ লক্ষ টাকার মধ্যে একটা টাকাও গরীব মানুষদের গৃহ নির্মাণ বাবদ খরচ করেন নি। আজকে তিনি তৃণমূল হয়েছেন কিন্তু আগে কংগ্রেস ছিলেন। সেই টাকা অন্যত্র খরচ করেছেন। আবার বাঁকুড়াতে কংগ্রেস পরিচালিত পৌরসভায় ১ কোটি টাকা দেওয়া হয়েছিল পানীয় জল সরবরাহের জন্য। কিন্তু সেখানে পানীয় জল সরবরাহের জন্য এক টাকাও ব্যয় করা হয়নি। তারা আত্মসাৎ করলেন। কি করছে বাঁকুড়াতে কংগ্রেস পরিচালিত পৌরসভা? এখানে প্রচুর এইরকম নাম আমি বলতে পারি—বেহিসেবী কর্মী নিয়োগ করা কংগ্রেস পৌরসভার একটা কাজ। সমস্ত কংগ্রেস পরিচালিত পৌরসভাগুলিতে নৈরাজ্য ও নৈরাশ্যভরা এগুলি কংগ্রেস পৌরপ্রধান দ্বারা পরিচালিত। প্রতি বছরই আপনাদের বেশী বেশী টাকা দেওয়া হয় কিন্তু আপনারা তার সদ্ব্যবহার করতে পারেন না। নাগরিকদের পরিষেবার স্বার্থে পৌরসভাকে গতিশীল করতে পারেন নি। আপনারা কেউ কেউ বললেন পৌর উন্নয়নের ব্যাপারে। গরীব মানুষদের জন্য, আমরা কলকাতা এবং তার বাইরেও কাজ করছি। বস্তিতে যেখানে একেবারে গরীব মানুষরা থাকে সেখানে তাদের স্বাস্থ্যের উন্নতি কিভাবে করা যায়, কিভাবে তাদের মধ্যে জন্মহার কমানো যায়, পরিষেবার মানকে কিভাবে উন্নত করা যায়, তাদের কিভাবে আয়ের ব্যবস্থা করা যায়। কেউ কেউ এখানে বলছেন আমরা কি করেছি। আমরা এখন পর্যন্ত কলকাতার বাইরে ছোট, মাঝারী, পৌরসভাগুলির মধ্যে বস্তি উন্নয়নের কাজ করেছি। আমরা ৫৫ লক্ষ ম্যানডেজ সৃষ্টি করেছি। ৩৬ হাজার গৃহ

নির্মাণ করেছি, ১ লক্ষ খাটা-পায়খানা অপসারণ করে স্যানিটারি পায়খানা স্বাস্থ্যসম্মতভাবে করেছি। ৪৬ হাজার বেকার যুবককে স্বনিযুক্ত কর্মসংস্থানের ব্যবস্থা করেছি। এছাড়া আমাদের বস্তির মধ্যে কতগুলি প্রকল্প চলছে বৃহত্তর কলকাতার জন্য বস্তি উন্নয়নের একটা বড় প্রকল্প আই. পি. পি. এইট আমাদের ব্যারাকপুর ও টিটাগড়ে অবস্থিত বস্তি উন্নয়নের কাজ শুরু করেছি, এইরকম আরও একটি প্রকল্পের কাজ শুরু হবে।

৪৯ কোটি টাকা ব্যয় করে মা এবং শিশুদের একটা স্বাস্থ্য প্রকল্প, আই. পি. পি.— যেটা কলকাতায় ছিল তা কলকাতার বাইরের ১০টা শহরের জন্য করেছি। আসানসোলে ৮ কোটি ৮০ লক্ষ টাকা ব্যয়ে ক্ষুদ্র ও মাঝারি শহর উন্নয়ন প্রকল্প চালু করেছি। মাননীয় সদস্য শ্যামাদাসবাবু বলার সময় বলেছেন, ক্ষুদ্র ও মাঝারি শহর উন্নয়নের জন্য ওনার ওখানে ১০ কোটি টাকা দিয়েছি। না, ব্যাপারটা আমি পরিস্কার করে দিই। ১০ কোটি টাকা হচ্ছে পুরোটা। আর, ৩৩ লক্ষ টাকা দিয়েছি। ওখানে বাস টার্মিনাস ও ট্রাক টার্মিনাসের কাজ হাতে নেওয়া হয়েছে। কুলটি মিউনিসিপ্যালিটিকে ৫০ লক্ষ টাকা দিয়েছি। তার মধ্যে ২২ লক্ষ টাকা ওঁরা খরচ করেছে, বাকি কাজ চলছে। এই রকমভাবে সমস্ত ক্ষুদ্র ও মাঝারি শহর উন্নয়ন এবং বস্তির উন্নয়নের জন্য প্রচুর প্রকল্পের কাজ হাতে নিয়েছি। এবং দ্রুতগতিতে সেই কাজ এগিয়ে চলেছে। পৌরসভার ব্যাপারে বিরোধী সদস্যরা আরও কিছু প্রশ্ন তুলেছিলেন। আমি তাদের প্রশ্নের উত্তরে বলব, ৭৪তম সংবিধান সংশোধন কার্যকর হওয়ার আগে থেকেই আমরা আমাদের রাজ্যে পাঁচ বছর অন্তর নিয়মিত নির্বাচন করেছি। আমাদের রাজ্যের রাজস্বের একটা বড় অংশ পৌরসভাগুলোকে দিচ্ছি। আমাদের রাজ্যের পৌরসভাগুলো যাতে সুষ্ঠভাবে পরিচালিত হতে পারে তারজন্য তাদের হাতে অনেক বেশী আইন তুলে দিচ্ছি। পৌরসভার প্রধানরা এখন আর শুধু আনুষ্ঠানিকভাবে প্রধান থাকেনা, তারা এখন সকাল থেকে রাত পর্যন্ত নাগরিকদের বিশ্বস্ত বন্ধুতে পরিণত হয়েছে। এই অবস্থা আমরা আমাদের বামফ্রন্ট সরকারের মাধ্যমে এখানে করতে পেরেছি। এগুলোকে যদি আজকে আপনারা ব্যর্থতা বলেন তাহলে অবশ্য আমার কিছু বলার নেই।

[3-10 — 3-20 p.m.]

মাননীয় সদস্য তারকবাবু প্রশ্ন তুলেছেন, 'কলকাতার কি হচ্ছে?' কলকাতা নাকি সবদিক থেকে পিছিয়ে যাচ্ছে, বসবাসের উপযোগী নয়। কি বলব ; কিছু মানুষ আছেন, দেখবেন, যেপাত্রে খান সেই পাত্রই নোংরা করেন। ভারতবর্ষের যে কোন বিশেষজ্ঞ, তাঁরা এই মুহূর্তে একটাই কথা বলেন এই কলকাতা সম্পর্কে ; তা হল, যদি কোন মেট্রসিটি, মেগাসিটি (এক কোটির উপর মানুষ যে শহরে বসবাস করে তাকে মেগাসিটি বলে গণ্য করা হয়।) বসবাসের উপযোগী থাকে তা কলকাতা। আবার, কয়েকদিন আগে অস্ট্রেলিয়ার

'ভিক্টোরিয়া ইউনিভার্সিটি' থেকে এক মহিলা আমার সঙ্গে দেখা করে বললেন, 'আমি কলকাতার উপর একটা গবেষণা করতে চাই। আমি কলকাতা, জাকার্তা ও সিঙ্গাপুর শহরের একটা তুলনামূলক স্টাডি করব, এটাই আমার গবেষণার বিষয়।' তিনি বললেন, 'জাকার্তা চাইছে সিঙ্গাপুর হতে, সিঙ্গাপুর চাইছে নিউ ইয়র্ক হতে। কিন্তু আমার গবেষণার ব্যাপার হচ্ছে, কেন জাকার্তা, সিঙ্গাপুর, কলকাতা হবেনা? শুধু ম্যাকানাইজেশনের মাধ্যমে কোন শহরের উন্নতি হয়না, মানবিকতার দিকটাও থাকা দরকার। গরীব মানুষের বসবাসের গ্যারাণ্টি থাকা দরকার। এটা কলকাতার মধ্যে আছে। কলকাতায় মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্তরা মাথা উঁচু করে বসবাস করছে। এবং তাই আজও কলকাতা কলকাতাতেই আছে। তিনি বলেছেন, 'জাকার্তার সঙ্গে সিঙ্গাপুরকেও কলকাতাকে অনুসরণ করা উচিত।' কি, এটা আমাদের গর্বের বিষয় নয়? আমাদের এখানকার কেউ নয়, দিল্লির এক ভদ্রলোক সাপ্তে পত্রিকাতে কলকাতা সম্বন্ধে অনেক কিছু তুলনা করে লিখেছেন। আমি সব ব্যাপারে না গিয়ে শুধু একটা জায়গা থেকে আপনাদের পড়ে শোনাচ্ছি, 'ক্যালকাটা, এ সিভিক নাইট মেয়ার এ ফিউ ইয়ারস এগো ইজ দি মোস লিভেবেল মেট্রো ইন দিজ কান্ট্রি টুডে। কি, আমাদের গর্ব হচ্ছে না? না, দুঃখ হচ্ছে? কলকাতার যে গত কয়েক বছরের মধ্যে বিরাট পরিবর্তন ঘটেছে, সেটা বলতে পারব না? কলকাতার গরিব মানুষ এই শহর ছেড়ে চলে যাচ্ছে না, এখানেই বসবাস করছে। সারা ভারতবর্ষের মধ্যে যে কোন শহরের থেকে বেশী পানীয় জল কলকাতাবাসীকে সরবরাহ করা হয়। সারা পৃথিবীতে ভারতবর্ষের কলকাতা ছাড়া অন্য এখন কোন শহর নেই যেখানে সবচেয়ে কম পয়সায়, যে কোন সময়, যে কোন মানুষ বসবাস করতে পারে।

আজকে এখানে জলনিকাশীর প্রশ্ন তোলা হয়েছে। কয়েক বছর আগেও কলকাতা জলে ডুবে যেত। তবে আজকের দিনে এটা অস্বীকার করার কোন উপায় নেই যে, কলকাতার জলনিকাশী, পয়ঃপ্রণালীর দিকে আরো লক্ষ্য দিতে হবে।

১০০ বছর আগের ব্যবস্থার আমরা পরিবর্তনের চেষ্টা করছি। এশিয়ান ডেভালপমেন্ট ব্যাঙ্ক এবং ওয়ার্ল্ড ব্যাংকের ঋণ আনার চেষ্টা করছি। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে কলকাতার নিকাশী ব্যবস্থার এবং পয়ঃপ্রণালীর উন্নতি করেছি। বিধানসভার কোথায় একটু জল ঢুকেছে বলেই সারা কলকাতা জলে ডুবে গিয়েছে, এটা ধরে নেবার কোন কারণ নেই। এটা কলকাতার প্রতি, সত্যের প্রতি অপলাপ হবে বলে আমি মনে করি। এখানে 'এ ওয়ান সিটি' নিয়ে কথা বলা হল। এ ওয়ান সিটি হওয়ার ফলে কেন্দ্রীয় সরকারের কর্মচারীদের বাড়ি ভাড়া ভাতা বৃদ্ধি ছাড়া আর কারো কোন লাভ হচ্ছে না। এর জন্য কোন ক্ষেত্রেই একটা পয়সা বেশী পাওয়া যাবেনা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অশোকবাবু এক মিনিট থামুন। এই বিলটার আলোচনা

৩টা ২০ মিনিটে শেষ হওয়ার কথা। সুতরাং আরো কিছু সময়ের প্রয়োজন। সেইজন্য সভার অনুমতি নিয়ে আরো ১৫ মিনিট সময় বাড়ালাম।

**(এই সময় আলোচ্য বিষয়ের ওপর আলোচনার জন্য ১৫ মিনিট সময় বাড়ান হয়।)**

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এখানে মেগা সিটি নিয়ে কথা উঠেছে। মেগা সিটির জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না। কেন্দ্রে যে নতুন সরকার হয়েছে, সেই সরকারের নগর উন্নয়ন খাতের ব্যয়-বরাদ্দ পেশ করতে গিয়ে যে বক্তব্য রাখা হয়েছে তাতে বলা হয়েছে তাঁরা আর্বাণ ল্যাণ্ড সিলিং তুলে দিচ্ছেন। তুলে দিন ভাল কথা। তাহলে এ ক্ষেত্রে রাজ্যকে আইন করতে দেওয়া হোক। তারা কি বলছেন? মালিকদের সমস্ত জমি ফেরত দেওয়া হবে। কেন? কেন সেই জমিগুলো নিয়ে গরীব মানুষদের বসবাস করতে দেওয়া হবে? তাঁদের নীতি কি? দিল্লি ডেভেলপমেন্ট অথরিটি এখন থেকে আর হাউসিং করবেনা। আজকে এখানে যদি আর কোন আবাসন প্রকল্প সরকার, সি. এম. ডি. এ., হাউসিং বোর্ড না করে তাহলে হাউসিং-এর ব্যাপারটা সম্পূর্ণভাবে প্রমোটর, ডেভেলপারদের হাতে চলে যাবে। তা যদি যায় তাহলে মিডিল ইনকাম গ্রুপ, লোয়ার ইনকাম গ্রুপ, ই. এম. এস. কোন দিন হাউসিং-এর সুযোগ পাবে? গরীব মানুষরা কি ফ্ল্যাট কিনতে পারবে? কি সর্বনাশা নীতি কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছে! তারপর তারা বলছেন এখন থেকে কোন বিল্ডিং প্ল্যান পাশ করার দরকার নেই! যে কোন বিল্ডিং প্ল্যানে যদি একজন আর্কিটেক বা ইঞ্জিনীয়ার সই করে দেন তাহলে অটোমেটিকলি বিল্ডিং প্ল্যান পাশ হয়ে যাবে। কেন্দ্রীয় নগর উন্নয়ন মন্ত্রী তাঁর দপ্তরের বাজেট বরাদ্দ পেশ করতে গিয়ে এসব কথা ঘোষণা করেছেন। এর আগের কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকারের কাছ থেকে আমরা কলকাতা শহরসহ রাজ্যের বিভিন্ন পৌরসভাগুলির জন্য দু-বছরে অতিরিক্ত ১৫৭ কোটি টাকা পেয়েছি। আর বিগত চার মাসে কেন্দ্রের বি. জে. পি. সরকারের কাছ থেকে মাত্র ৩ কোটি টাকা পেয়েছি। এরপর এস. জে. আর. এস. ওয়াই-এর কি হবে জানিনা, জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্পের কি হবে জানি না। বিগত যুক্তফ্রন্ট সরকার গঙ্গা অ্যাকশন প্ল্যানের ১০০ শতাংশ টাকাই দেবেন বলেছিলেন। বর্তমান সরকার বলছেন, 'গঙ্গা অ্যাকশন প্ল্যানে কোন টাকা দিতে পারব কিনা বলতে পারছি না। শুধুমাত্র টালিনালা নিয়ে কিছু চিন্তা ভাবনা করছি।' আমাদের মেগা সিটির জন্য প্রয়োজন ১৬০০ কোটি টাকার, আমরা সেই মত প্রোজেক্ট পেশ করেছি। ২৩২ কোটি টাকা আমাদের খরচ হয়ে গেছে। ১৮৯ কোটি টাকা আমরা রাজ্য সরকারের কাছ থেকে পেয়েছি। মাত্র ৮২ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি। টাকা তুলেছি ঋণ হিসাবে নন্-এস. এল. আর. বণ্ডে। তারপর কেন্দ্রীয় সরকার জানিয়েছিল, 'মেগা সিটি প্রকল্পে কলকাতার জন্য বছরে ৫০ কোটি টাকা দেওয়া আমাদের পক্ষে সম্ভব নয়।' একজন মাননীয় সদস্য কলকাতার

খালগুলি সম্বন্ধে সঠিক কথাই বলেছেন। তিনটে খালের কাজ আমরা হাতে নিয়েছি। বাগডোলা খালের জন্য ৭ কোটি টাকা আমরা খরচ করেছি, কাজ চলছে। সার্কুলার ক্যানেলের জন্য ৮ কোটি টাকা বরাদ্দ ধরা আছে। গঙ্গা অ্যাকশন প্ল্যানে কাজ করব। টালিনালার জন্য ৭৪ কোটি টাকা ধরা আছে, গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা এলে খরচ করব। এখন পর্যন্ত সেই টাকা হাতে পাইনি। এ ছাড়া সি. আই. টি. প্রসঙ্গে কথা উঠেছে—বর্তমান বোর্ড বা ট্রাস্টি যা আছে তার পরিবর্তন করে আমরা সি. আই. টি.-কে সি. এম. ডি. এ.-এর মধ্যে এনেছি।

[3-20 — 3-30 p.m.]

সি. এম. ডি. এর যে বোর্ড আছে সেই সি. এম. ডি. এ. বোর্ডের সাথেই সি. আই. টি. বোর্ড পরিচালিত হচ্ছে যাতে সি. এম. ডি.-এর সঙ্গে সি. আই. টি.র মধ্যে কনফ্লিক্ট না থাকে, যাতে উভয়ের মধ্যে সহযোগিতা করে চলতে পারে সেই নীতি নির্দ্ধারণ করেছি। এবার প্রশ্ন সি. আই. টি. ফ্ল্যাটের কি হল? ৯ হাজার ৩৯৭টি ফ্ল্যাট আছে। এই সি. আই. টি. ফ্ল্যাটের মেইনটেনান্সের জন্য আমরা কর্মচারী সহ খরচ করছি বছরে ৬ কোটি ৬৫ লক্ষ টাকা। আর আমরা পাচ্ছি মাত্র ৪৫ লক্ষ টাকা। বছরে ৬ কোটি টাকা অতিরিক্তভাবে নিজেদের থেকে আমরা খরচ করছি। তাই সি. আই. টি. ফ্ল্যাট রক্ষণা-বেক্ষনের জন্য আমরা এই নীতির পরিবর্তন করতে চাইছি। ৬৫ শতাংশ সি. আই. টি. ফ্ল্যাট ওনাররা কো-অপারেটিভ করে এই ফ্ল্যাটগুলি তাদের নেওয়ার জন্য আমরা আবেদন করেছিলাম। কিন্তু তারা সেই আবেদনে সাড়া দেননি। এখন যারা সি. আই. টি. ফ্ল্যার ওনার আছেন তারা যদি আবেদন করেন, তাদের সরসরি বিক্রি করার এইরকম চিন্তা-ভাবনা আমাদের মধ্যে আছে। কলকাতার বাইরে যে শহরগুলি আছে সেই শহরগুলির জন্য অনেকগুলি প্রকল্প নিয়েছিলাম। তার মধ্যে সলিড ওয়েস্ট ম্যানেজমেন্ট আছে, পানীয় জল আছে, কতকগুলি রাস্তা আছে যেগুলির প্রাথমিক রিপোর্ট তৈরী করেছিলাম। কিন্তু সেগুলোর ক্ষেত্রে নিষেধাজ্ঞা দেবার জন্য সেই সমস্ত প্রকল্পগুলির ক্ষেত্রে অনিশ্চিয়তা দেখা দিয়েছে।

हाम्रो Kurseong की विधायीका Shanta Chettri जो भन्यो दार्जीलिंग कोलागि, एउटा पहाड़को लागि, जुन Building Rules तयाही गर्नुकोलागि जुन प्रस्ताव दियो, यो Building Rules तयारी गर्नकोलागि Committee तयारी भयो। हामी आशा भर्दहौ कि एक दुइ महिनको भित्र हामी यो Building चुड़ान्त, यो Building Report पाउँहौं यो Building को Report जुन Rules को मुताविक हामी जुन प्रावधानिक जन कुरा गरलो यसमा ११ Metre को माथि दार्जीलिंग पहाड़मा यो Building बनाउनकोलागि हामी यो अनुमति दिदैनौ। यो चिन्ताभावना हामी गर्दहौ, जहाँ इनोड़ा ह त्यो इनोड़ाको ५ Metre हेवमा Building गर्नु सकदैन, जहाँ ७ Metre को माथि Building गर्नुको निम्ति

Soil Testing गर्नु जरुरी हो। त्यस्तो एउटा बन्दवस गैर्दहु। आशा गर्दु कि एक महिनाको भित्र दार्जीलिंग पहाड़गो निम्ति यो Building Rules हामी तयाही र Find गर्न सँकहो।

এখন জার্মানীর সলিড ওয়েস্ট ম্যানেজমেন্ট-এর যে প্রোগ্রাম সেটা চূড়ান্ত ছিল। সেই সময়ে জার্মান থেকে চিঠি পেলাম, রিজিন্স নোন টু ইউ, যে মিশন আসার কথা ছিল সেটা পোস্টপণ্ড রাখলাম। সর্বশেষে এই কথা বলবো, আগামী সেপ্টেম্বর মাসের মধ্যে অন্তত আগস্ট ১৫ তারিখে কোণা এক্সপ্রেসওয়ে চালু করতে পারবো। সেপ্টেম্বরের ১৫ তারিখের মধ্যে প্রিন্স-আনোয়ারসাহ ফ্লাই-ওভার চালু করতে পারবো। এবং কোন্নগর আণ্ডারপাশ এবং তার সাথে উল্টোডাঙ্গা আন্ডারপাশ পূজোর আগেই উদ্বোধন করতে পারবো। উল্টোডাঙ্গায় যে নতুন রাস্তা তৈরী হচ্ছে, সেতু তৈরী হচ্ছে তা পূজোর আগেই চালু করতে পারব। ১০০ মিলিয়ন গ্যালন পানীয় জল প্রতিদিন আগামী ২ হাজার সালের মধ্যে সরবরাহ করতে পারব। আরো অতিরিক্ত করার জন্য এই প্রকল্পগুলি আমাদের হাতে আছে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 26

The Cut motions of Shri Ramjanam Manjhi, Shri Abdul Mannan, Shri Gopal Krishna Dey, Shri Nirmal Ghosh, Shri Sanjoy Bakshi, Shri Shyama Das Banerjee and Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March 1998 that a sum of Rs. 48,35,00,000 be granted for expenditure under Demand No. 26. Major Heads : "2070—Other Administrative Services (Fire Protection and Control)" during the year 1998-99 (This is inclusive of a total sum of Rs. 16,12,00,000 already voted on account) was then put and agreed to.

## Demand No. 90

The Cut motions of Shri Sanjoy Bakshi, Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Gyan Singh Sohanpal , Shri Gopal Krishna Dey and Shri Abdul Mannan (Cut Motion Nos. 1-7) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kuma Dasgupta, was moved on the 27th March, 1998 that a sum of Rs. 240,48,20,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" during the year 1998-99. (This is inclusive of a total sum of Rs. 96,19,00,000/- already voted on acount) was then put and agreed to.

## Demand No. 37

The Cut motions of Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Sanjoy Bakshi, Shri Nirmal Ghosh, Shri Tapas Banerjee, Shri Deba Prasad Sarkar (Cut Motion Nos. 1-12) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta was made on the 27th March, 1998 that a sum of Rs. 447,82,00,000 be granted for expenditure under Demand No. 37, Major Heads : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development" during the year 1998-99. (This is inclusive of a total sum of Rs. 149,28,00,000 already voted on account) was then put and agreed to.

**শ্রী আবদুল মান্নান ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমাদের আগে থেকে সিদ্ধান্ত নেওয়া থাকে যে কোন ডিবেটের উপর কত সময় ধরে বা কত ঘণ্টা আলোচনা হবে। যে সময় নির্দিষ্ট করা থাকে তার ফিফটি পারসেন্ট সময় সরকারপক্ষ পান এবং ফিফটি পারসেন্ট সময় বিরোধীপক্ষ পান। অর্থাৎ সময়টা আধাআধি ভাগ করে নেওয়া হয়। কখনও কখনও আপনি চেয়ার থেকে সময় বাড়াতে পারেন, আপনার অথরিটি আমরা চ্যালেঞ্জ করছি না। আজকেও আমাদের এই বাজেটের উপর বলার জন্য আরও একজন বক্তা ছিলেন কিন্তু সময় বেশি লাগছে বলে আমরা তার নামটা কেটে দিলাম। অপরদিকে কিন্তু স্যার, আমরা দেখতে পাচ্ছি এক গাদা মন্ত্রী, রাষ্ট্রমন্ত্রী তারা দীর্ঘক্ষণ ধরে বক্তৃতা দিয়ে যাচ্ছেন। এমনিতেই মন্ত্রীদের একটা সুবিধা আছে, তারা তাদের বক্তৃতা ছাপিয়ে আগেই বিলি করে দেন যেটা পড়তে অন্তত ৪০ মিনিট সময় লাগবে, সেটা টেকেন অ্যাজ রেড করা হয়, আমরা আপত্তি করি না। কিন্তু স্যার, আমরা দেখছি,

মন্ত্রীরা বলার সময় টাইম রোজই বাড়িয়ে দেওয়া হচ্ছে। একটা ডিমান্ডের উপর ৬ ঘন্টা. ধরে আলোচনা হোক তাতে আমাদের আপত্তি নেই কিন্তু দেখা যাচ্ছে বিরোধীপক্ষ ডিপ্রাইভ্ড হচ্ছেন, সরকারপক্ষ বেশি সময় পেয়ে যাচ্ছেন। আমি গভর্নমেন্ট চিফ হুইপকেও এ ব্যাপারটা দেখতে বলছি। মন্ত্রীকে ২০ মিনিট সময় দেওয়া আছে আর তিনি ৪০ মিনিট ধরে বলে যাবেন এবং এটা যদি কনভেনসন হয়ে যায় তাহলে খুবই অসুবিধা হবে, কোনও বক্তাকে রেস্ট্রেন করতে পারা যাবে না। ভবিষ্যতে এটা যাতে না হয় সেটা স্যার, আপনি একটু দেখুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বক্তারা বলার সময় আমাকে বলেন যে আমাকে এক/দু মিনিট সময় দিন স্যার, আমি দিয়ে দিই। কালকেও দিয়েছি। ঠিক আছে, আপনারা উভয়পক্ষ যদি রাজি থাকেন তাহলে এক সেকেন্ড সময়ও দেব না। I shall strict to my principal. That is all. এবারে নীরোদ রায়চৌধুরি বলুন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** স্যার, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাই। অভিনন্দন জানাই মাধ্যমিক শিক্ষা পর্ষদ এবং মাধ্যমিক শিক্ষক মহাশয়দের। এই জন্য অভিনন্দন জানাই যে, পশ্চিমবঙ্গ সরকার একটা সার্কুলার যা দিয়েছেন সেই সার্কুলারে বলা হয়েছে, সার্কুলার নম্বর হচ্ছে গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল, স্কুল সার্ভিস ডিপার্টমেন্ট, ক্যালকাটা, ডেটেড ২৬. ৫. ৯৮, তাতে বলেছে যে, পশ্চিমবঙ্গে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক, যারা ঠিকমতো পেনশন পাচ্ছেন না, যেদিন রিটায়ার করবেন সেদিনই তাদের পেনশনসহ সমস্ত দেনা-পাওনা মিটিয়ে দিতে হবে। এই দাবি শিক্ষকদের দীর্ঘ দিনের দাবি। লক্ষ লক্ষ শিক্ষক, তারা এই দাবি করে আসছেন। বামফ্রন্ট সরকার তাদের সেই দাবি পূরণ করছেন। আমার কাছে সার্কুলারটি আছে। এই সার্কুলার গত ২৬ তারিখে ইস্যু হয়েছে।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে সার্কুলার বলে যেটা আমাদের সামনে পড়া হল, এরকম কোনও সার্কুলার আমাদের কাছে পৌছায়নি। বা বিলি করা হয়নি। আপনার কাছেও ওটা জমা পড়েনি, তাই আপনিও এ-ব্যাপারে কিছু জানেন না। তাই আমি বুঝতে পারছি না যে, উনি কি বলতে চাইছেন। গতকাল এখানে শিক্ষা দপ্তরের বরাদ্দের উপর আলোচনা হয়েছে, কিন্তু এখনও আমরা দেখতে পাচ্ছি যে, পশ্চিমবঙ্গে ৬০,০০০ শিক্ষক পেনশন পাচ্ছেন না। তারা পেনশন না পেয়ে ভিক্ষার ঝুলি হাতে নিয়ে ঘুরছেন। তবুও উনি যা বললেন, সেখানে কলেজ শিক্ষকদের সম্বন্ধে কিছু বলা হ'ল না। অথচ আমরা দেখছি, কলেজ শিক্ষকরাও রাস্তায় ঘুরে বেড়াচ্ছেন,

বিভিন্ন জায়গায় তারা অবস্থান করছেন, মন্ত্রীর কাছে মেমোরেন্ডাম দিচ্ছেন। এখানে উনি বলছেন যে, এখন শিক্ষকরা রিটায়ারমেন্টের সঙ্গে সঙ্গে পেনশন পেয়ে যাবেন। তাহলে কলেজ শিক্ষকদের ক্ষেত্রেই বা সেটা হবে না কেন?

## DISCUSSION ON DEMAND NO. 24, 53, 75, 76, 87, 92, 93, 94, 95, 96 & 97

### Demand No. 24

**Mr. Deputy Speaker :** There are 3 cut motions to Demand No. 24. All the cut motions are in order and taken as moved.

**Shri Saugata Roy (1), Shri Abdul Mannan (2-3) :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 75

**Mr. Deputy Speaker :** There are 23 cut motions to Demand No. 75. All the cut motions are in order and taken as moved.

**Shri Ashok Kumar Deb (1-2), Shri Gopal Krishna Dey (3-10), Shri Nirmal Ghosh (11-12), Shri Abdul Mannan (13-17), Shri Saugata Roy (18), Shri Deba Prasad Sarkar (19), Shri Ramjanam Manjhi (20), Shri Shyamadas Banerjee (21-23) :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 87

**Mr. Deputy Speaker :** There are 2 cut motions to Demand No. 87. All the cut motions are in order and taken as moved.

**Shri Gopal Krishna Dey (1), Shri Abdul Mannan (2) :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 92

**Mr. Deputy Speaker :** There are 3 cut motions to Demand No.

92. All the cut motions is in order and taken as moved.

**Shri Nirmal Ghosh (1), Shri Abdul Mannan (2-3) :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 93**

**Mr. Deputy Speaker :** There is only 1 cut motion to Demand No. 93. The cut motion is in order and taken as moved.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে শিল্প-বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের অনুমতি চেয়েছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাটমোশন জমা পড়েছে তাকে সমর্থন করছি। এখানে শিল্প-বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যিনি রয়েছেন, আমি দীর্ঘদিন ধরে দেখছি যে, তিনি কোনও কোনও ব্যাপারে চেষ্টা করছেন না তা নয়। কিন্তু সামগ্রিক ভাবে আমি বলতে পারি উনি যথাযথ ভাবে নিজের যোগ্যতা এবং যা পরিচয় দেওয়া উচিত ছিল সেটা দিতে পারেননি। এই দপ্তরের ব্যর্থতা আমাদের কাছে উনিই দায়ী। কিন্তু এই দায়িত্ব ওনার একার উপর দেওয়া যায় না। কেন্দ্রীয় সরকারের যে নীতি, বর্তমান কেন্দ্রীয় সরকার যা করছে তাতে ওনার পক্ষে একটা রাজ্যের দায়িত্ব নিয়ে এই ধরনের দপ্তর থেকে ভাল ফল আনা খুব মুশকিল। আমি মনে করি উনি যে বাজেট বক্তৃতা পেশ করেছেন এই বক্তৃতা যখন লেখা হয়েছিল তখন এবং এখন আমরা যে বক্তব্য রাখছি তার মধ্যে অনেক ঘটনা ঘটে গেছে যেগুলি বাণিজ্যের পরিপন্থী এবং পুঁজি বিনিয়োগের পরিপন্থী। এই ব্যাপারে তার উচিত একটা সাপ্লিমেন্টারি বক্তব্য যোগ করে দেওয়া। যেখানে প্রায় সর্বশেষ ডব্লু. টি. ও. তার পেটেন্ট-এর উপর কেন্দ্রীয় সরকার সই করে এসেছে সেখানে এই বক্তব্যের সঙ্গে আর একটা বক্তব্য তার রাখা উচিত ছিল। পোখরানে ঘটনা ঘটার পর আন্তর্জাতিক ক্ষেত্রে একটা নূতন পরিস্থিতি তৈরি হয়েছে। অন্য দিকে মালটিন্যাশনালদের সম্পর্কে উনি যে বক্তব্য রেখেছেন সেটা ওনার রূপায়নের ক্ষেত্রে সম্পূর্ণ পরিপন্থী হবে। স্বাভাবিকভাবে এই বক্তব্য অর্থহীন বলে মনে হয়েছে। তিনি ১.৪ অনুচ্ছেদের বলেছেন "গত ১০-১১ ডিসেম্বর ১৯৯৭-তে কলকাতায় ভারত-মার্কিন যৌথ বাণিজ্য পর্ষদ আয়োজিত "মার্কিন বিনিয়োগ শীর্ষ আলোচনা ঃ দ্য ইমার্জিং ইস্ট" অনুষ্ঠিত হয়। ভারত-মার্কিন যৌথ বাণিজ্য পর্ষদ কর্তৃক আয়োজিত এই সভায় ছিল এযাবৎকালের মধ্যে বৃহত্তম যাতে একশোরও

বেশি মার্কিন কোম্পানির প্রতিনিধি উপস্থিত ছিল"। পোখরানের ঘটনা ঘটার পর বিপরীত চিত্র দেখা দিয়েছে। উনি যাই মনে করুন না কেন এর ফসল উনি তুলতে পারবেন না। আবার বলেছেন "বিগত ৪ বছরে রাজ্য সরকার জাপান, আমেরিকা, ইংল্যান্ড, জার্মানি, ফান্স এবং ইতালির আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন কোম্পানিগুলির সহিত যোগাযোগ স্থাপনে সক্ষম হয়েছে।" উনি অনেক বড় বড় খ্যাতি সম্পন্ন বানিজিক সংস্থার সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করেছেন কিন্তু বর্তমান পরিস্থিতি যা তৈরি হয়েছে তাতে ওনার বক্তব্য সম্পূর্ণ অন্য দিকে প্রবাহিত করতে হবে। আশা করি উনি অন্য ভাবে বক্তব্য রাখার চেষ্টা করবেন। তা না হলে বিধানসভাকে বিপথে চালিত করা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেলফ এমপ্লয়মেন্টের কথা যেটা বারে বারে বলেন সেটা বাস্তবায়িত হবে না, তার কোনও স্কোপ নেই। ডবলু. টি. ও.-তে যে সমস্ত পেটেন্ট-এর উপর সই করে এসেছে তাতে বিন্দিয়ার পেটেন্ট চলে গিয়েছে হাতের চুড়ির পেটেন্ট চলে গিয়েছে নিম, তুলসীর পেটেন্ট চলে গিয়েছে তার ফলে সেলফ এমপ্লয়মেন্টের যে সুযোগ ছিল তার সব আপনাদের কাছ থেকে চলে গিয়েছে। আমি মনে করি নূতন করে নূতন পথ উদ্ভাবন করা দরকার। আপনি একটা লিস্ট দিয়েছেন, উনি অনেকগুলি কারখানার প্রস্তাব দিয়েছেন যাতে ২৫৩টি নূতন শিল্প প্রকল্প হচ্ছে বলে দাবি করেছেন। আপনি একটা টাস্কফোর্স গঠন করুন, বিশেষজ্ঞদের নিয়ে একটা টাস্কফোর্স গঠন করুন। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন কারখানা মুখথুবড়ে পড়েছে। আপনি যেটা ঘোষণা করেছেন, বাস্তবের সঙ্গে তার কোনও মিল নেই। কত পারসেন্ট মুখথুবড়ে পড়েছে কত পারসেন্ট চলবে না কত পারসেন্ট চলছে এবং তাতে কত কর্মসংস্থান হচ্ছে এই সমস্ত খতিয়ান তৈরি করতে যদি হয় যদি একটা শ্বেতপত্র তৈরি করতে হয় তাহলে একটা ট্রাস্কফোর্স তৈরি করার দাবি জানাচ্ছি। উলুবেড়িয়া ফলতা হলদিয়া এবং উত্তরবঙ্গের বিস্তীর্ণ এলাকায় ছোট বড় মাঝারি কারখানার কথা ঘোষণা করেছেন এইগুলি সম্পূর্ণ হয়ে যাওয়ার পরে এই শ্বেতপত্র-র ক্ষেত্রে এই টাস্কফোর্স খুবই জরুরি দরকার।

[3-40 — 3-50 p.m.]

কারণ আমরা সরেজমিনে এর পরিচয় পেতে চাই। আমি আশা করব সত্যকে না লুকিয়ে সত্যের সামনে মোকাবিলা করবার জন্য একে উদ্ঘাটন করবার দরকার আছে। আমি আপনাকে বলেছি যে, আপনি ব্যর্থ হয়েছেন। কেন বলেছি, না আমরা চোখের সামনে জানি, বিগত কয়েক বছর ধরে শিল্পের পরিকাঠামো তৈরি করতে আপনি ব্যর্থ হয়েছেন। এ সম্পর্কে দুটি প্রশ্ন আপনার কাছে রয়েছে। মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে সি. আই. আই.-এর যে কনফারেন্স হয়ে গেল, সেই কনফারেন্সে মুখ্যমন্ত্রী বলেছেন যে শিল্পের পরিকাঠামো তার সবটাই তৈরি করে নিতে হবে শিল্পপতিদের। আমাদের কাছে কোনও

টাকা নেই। আমরা কোনও পরিকাঠামো তৈরি করতে পারব না। আমি সেখানে উপস্থিত ছিলাম এবং স্বভাবতই আমি সরাসরি বক্তব্য শুনেছি। আমি আপনাকে একটাই প্রশ্ন করতে চাইব, সারা ভারতবর্ষে নয়, পৃথিবীর কোথাও আছে—৮০ পারসেন্ট পরিকাঠামো তৈরি করার দায় সরকারের, আর ২০ পারসেন্ট করে শিল্পপতিরা, যারা বিনিয়োগ করে তারা করে নেয়—শিল্পপতিরা পরিকাঠামো তৈরি করে নেবে? আজকে যদি সরকারের পক্ষ থেকে বলে দেওয়া হয় যে এই সমস্ত দায় শিল্পপতিদের নিতে হবে, তাহলে কোনও শিল্পপতি আমাদের রাজ্যে বিনিয়োগ করবে? শিল্পপতিরা আগে রাস্তা করবে, যাতায়াতের ব্যবস্থা করবে, জলের ব্যবস্থা করবে, বিদ্যুতের ব্যবস্থা করবে, তারপর শিল্প তৈরি করবে—এ কেউ তৈরি করবে? আমরা পরিকাঠামো বলতে সবচেয়ে আগে যেটা বুঝি তাহল রাস্তা। আপনি নিজেই জানেন রাস্তার অবস্থা কি রকম। আপনি নিজে জানেন না কলকাতা শহরের রাস্তার অবস্থার কথা? আপনি ইন্ডাস্ট্রিয়াল বেল্টের কথা ধরুন। আপনার এলাকায়, ব্যারাকপুর সাব-ডিভিসন ইন্ডাস্ট্রিয়াল বেল্ট। সেখানে কি করুণ অবস্থা রাস্তার। বালির উপর দিয়ে ট্রাক যাবে, তার কি অবস্থা? ২য় সেতুর উপর দিয়ে ট্রাক যাবে—আজকে ২১/২২ বছর হয়ে গেল, হাওড়াতে এখনও অ্যাপ্রোচ রোড আপনি তৈরি করতে পারলে না। এর ফলে ২৫ পারসেন্ট ব্যবহার হচ্ছে, ৭৫ পারসেন্ট এখনও ব্যবহার করা যাচ্ছে না। এর পরও বলবেন, পরিকাঠামো তৈরি করতে পেরেছেন? বিদ্যুতের অভাব রয়েছে, মাননীয় মন্ত্রী পর্যন্ত স্বীকার করেছেন যে গ্রাম বাংলায় বিদ্যুতের হাহাকার রয়েছে। গ্রামে শুধুমাত্র বিদ্যুতের কনজুমার যারা ছিল তারা ডোমেস্টিকের জায়গায় শিফট করে দিয়েছে, আর আপনি দেখিয়ে দিচ্ছেন যে, বিদ্যুৎ এখানে পর্যাপ্ত রয়েছে। তাদের সত্যিকারের যে বিদ্যুতের অভাব রয়েছে, এতে কি তার সমাধান হবে? নতুন কারখানা করে দিলে কি তার সমাধান হয়ে যাবে? আমি মনে করি না সমাধান হবে। জল নেই, রাস্তা নেই, পৃথিবীর একটা দেশের নাম বলতে পারবেন যে দেশ এবং শহর এগুলো ছাড়াই শিল্পনগরী হিসাবে ঘোষিত হয়েছে? মাননীয় মুখ্যমন্ত্রী বলেন যে, কলকাতাকে শিল্পনগরী হিসাবে গড়ে তুলতে হবে। একটা আধুনিক বন্দরের কথা বলতে পারবেন, আমি আবার বলছি, 'আধুনিক বন্দর' ট্রেডিশনাল বন্দর নয়, নেই অথচ সেই দেশ বা নগর শিল্পনগরী হিসাবে পরিচিত হতে পেরেছে? আমাদের এখানে কি অবস্থা? কলকাতা পোর্টকে আমরা ড্রাই পোর্ট বলে জানি। হলদিয়া পোর্ট আর একটা ড্রাই পোর্ট বলে ঘোষণা করল। আমাদের সামনে দুটো ড্রাই পোর্ট। যখন বারেবারে বলা হচ্ছে ড্রাই পোর্ট, 'মৌ' সই করবার সময় সোমনাথ চ্যাটার্জি বলে দিলেন, ফলতায় একটা আধুনিক পোর্ট তৈরি করা হবে। একটা আধুনিক পোর্ট তৈরি করতে গেলে তা কোনও জায়গায় তৈরি হবে, তার জন্য দেশ বিদেশের ইঞ্জিনিয়ার দরকার। সেসব কিছু নেই অথচ ফলতাকে একটা ঘোষণা করে দিলেন। ইঞ্জিনিয়াররা ঘোষণা করল যে ওখানে বড় জেটি হতে পারে, পোর্ট হতে

পারে না। হলদিয়ার মতো আর একটা বড় বন্দর আপনারা করতে চলেছেন। আর একটা ভুল। হলদিয়াতে ড্রেজিং করার জন্য একটা ডাচ কোম্পানিকে নিয়ে আসা হল। তারা কয়েক কোটি টাকা নিয়ে চলে গেল। তারপর একদিন রাতের বেলায় সব টাকা তুলে নিয়ে ব্যবসা গুটিয়ে নিয়ে ডাচ কোম্পানি চলে গেল। ড্রেজিং হল না, ড্রেজিংয়ের কোনও ব্যবস্থা হল না। ড্রেজিং না হওয়ার ফলে একেবারে সিল্ট বেড়ে চলেছে। যেখানে প্রায় ১০০ হাজার কিউসেক জল লাগে গঙ্গার নাব্যতা রক্ষা করার জন্যে সেখানে ১২ হাজার কিউসেক জল আসলে কি হবে। আজকে গঙ্গার জল যদি ঠিকমতো আসত তাহলে চিফ মিনিস্টারের গতি ভেসে যেত। কোথায় আপনার আধুনিক পোর্ট। আপনি তো অনেকবার এখানে ওখানে যান। আধুনিক পোর্ট কাকে বলে দেখে আসুন। দেখে আসুন বাড়ির পাশেই সত্যিকারের আধুনিক পোর্ট। গিয়ে দেখে আসুন হামপুর্গে, দেখে আসুন সিঙ্গাপুরে, দেখে আসুন থাইল্যান্ডে—কি হয়েছে সেখানে গিয়ে দেখে আসুন। চলে যান ব্যাঙ্ককে আজকে আধুনিক পোর্ট করতে কুড়িটি বছর তো লাগিয়ে দিলেন। কোথায় আপনার আধুনিক পোর্ট, কত বছর সময় লাগবে করতে বলুন। আপনি আপনার বাজেট বইতে বলেছেন যে দলে দলে এন. আর. আই. আসছে, বেকার ছেলেদের চাকুরি হয়ে যাবে। আপনার মতো মানুষ সর্বক্ষেত্রে অন্য ধরনের কথা বলেন। অনেক জায়গাতেই বলেন যে পারিনি, বা পারছি না, কিন্তু আপনার বাজেট বক্তৃতা যে তৈরি করছে সেটা সম্ভবত আপনার আমলারা তৈরি করেছেন। তাই আপনার কথার সঙ্গে কোনও সামঞ্জস্য নেই। আপনি বলেছেন যে, এন. আর. আই.-রা আসছে, বহুজাতিক সংস্থারা ব্যবসা করবে। কিন্তু দুঃখের এবং ক্ষোভের বিষয় যে, পশ্চিমবঙ্গে যদি ২ পারসেন্ট থাকে তারাও চলে যাচ্ছে বাঙ্গালোরে, মহারাষ্ট্রে, গুজরাটে। এমন কি বাড়ির পাশে উড়িষ্যা, যেখানে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট বলে ঘোষণা করা হয়নি, সেখান পর্যন্ত চলে গেছে, কিন্তু আমাদের কাছে কেউ থাকছে না। কয়েকদিন আগেও হলদিয়া নিয়ে বারে বারে বলা হয়েছে এবং দুটো নির্বাচনই হলদিয়ার নাম পার হয়ে গেলেন। কখনো বলছেন বিড়লারা শুরু করবে, কখনো বলছেন হলদিয়াতে ডানকানরা শুরু করবে আবার কখনো বলছেন যে আমেরিকার থেকে চ্যাটার্জি গ্রুপ আসবে। আবার কখনো বলছেন বম্বের থেকে মুকন্দ আসবে। আপনাদের শুরু কবে হবে, এই করতে করতে তো ২১টা বছর পার হয়ে গেল। আর বলে যাচ্ছেন যে, এর ফলে ১০ লক্ষ বেকার ছেলের চাকুরি হবে। আপনারা এই ১০ লক্ষ ছেলের কোন বছরে কতজনের চাকুরী দিয়েছেন একটু বলুন। একজনও আজ পর্যন্ত চাকুরি দিতে পারেননি। পশ্চিমবঙ্গে যে ট্র্যাডিশনাল ইউনিটগুলো আছে, কেন্দ্রের শিল্পনীতির ফলে সেগুলোও মার খাচ্ছে। আর বেকার ছেলেরা দরজায় দরজায় ঘুরে বেড়াচ্ছে আর মার খাচ্ছে। আপনারা খালি বলে যাচ্ছেন যে, হলদিয়াতে ঢালাও চাকুরির ব্যবস্থা করা হয়েছে। এবং এই কথা বলে

যখন এই হলদিয়ার প্রস্তাবটা নেওয়া হয়েছিল তখন যে টাকা দিয়ে শুরু করার কথা ছিল আজকে তার পরিণতি কত টাকায় দাঁড়িয়েছে ভাবুন। সেখানে আপনি কি সুব্যবস্থা করতে পারলেন তা বিস্তারিতভাবে জানাবেন। কি কি কারণে আটকে আছে জানান। স্যার, আপনি অবাক হয়ে যাবেন মহারাষ্ট্রের থেকে দুজন মন্ত্রী এসেছিলেন, তারা চলে যাবার আগে ঘোষণা করলেন যে ২৬টি শিল্পকে তারা এখান থেকে নিয়ে চলে যাবে।

২৬টি শিল্পকে কি কারণে নিয়ে যাবে সেটা পরিস্কার করে বলুন। এটা যদি সত্যিই হয় তাহলে নোটিশ দিতে কি কি কারণে যাচ্ছে এবং কেন চলে যাচ্ছে। ওই ২৬টি শিল্প তো যখন চালু হয়েছিল তখন তো বাণিজ্য শিল্প মন্ত্রী হিসাবে তাদেরকে সাহায্য করা হয়েছিল। আমরা এক সময়ে দেখেছি নকশাল মুভমেন্টের সময়ে বড় বড় শিল্পের মালিকরা এখান থেকে শিল্প গুটিয়ে নিয়ে গেছিল। যেখানে আপনি একদিকে বলছেন যে, এন আর আইয়ের অনুপ্রবেশ হচ্ছে তখন এক এক করে ২৬টি শিল্প এখান থেকে চলে যাবে। তাদের কি চাহিদা, সেই চাহিদা কি আপনি মেটাতে পারেন নি, কি কারণে চলে যেতে পারে সেটা বলুন। যদি এই কথাটা অসত্য হয় তাহলে ওই দুই যে মন্ত্রী বলেছেন তাদের সরাসরি বলা উচিত। আর যদি ঘটনাটি সত্যি হয় তাহলে আমাদের রাজ্যে আপনাদের সহযোগিতা নিয়ে যারা শিল্প গড়েছিল, তুলে নিয়ে যাচ্ছে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন। এই রাজ্যে আপনার সুবিধা নিয়ে ব্যবসা করে অন্য রাজ্যে চলে যাবে, তাদের আপনি ব্যবস্থা নিন। এইরকম ইমোশনাল টাচ নিয়ে যেসব শিল্পপতিরা আপনার কাছ থেকে সুবিধা নিয়ে থাকে তাদেরকে ওই দুমুখো শিল্পপতিদের আপনি কোন সহযোগিতা আর করবেন না।

[3-50 — 4-00 p.m.]

স্বভাবতই আমি খুব উদ্বিগ্ন যে একটা সময় থেকে আমরা সরে এসেছিলাম ঠিকই, কিন্তু ওয়ার্ক কালচারটা আমরা সবাই মিলে এখনও ফিরিয়ে আনতে পারিনি। এখনই যাননা, ডাকপোর্টে, ওখানে কোন জাহাজ আসেনা। সব জাহাজ চলে যায় পারাদ্বীপে, মাল নামিয়ে আবার চলে যায়, কোন কারণে, কিসের কারণে, কোন অদৃশ্য কারণে, আপনি নিশ্চয় জানেন। আপনি নিশ্চয় একটি কথা এখানে বলবেন, হলদিয়া থেকে আরম্ভ করে বক্রেশ্বর শেষ হয়ে গেল—আপনাদের আর নির্বাচনে কোন হাতিয়ার নেই। তখন আপনারা পথ ছাড়লেন, সোমনাথবাবুকে একটা স্পেশাল দপ্তর করে দিলেন, ক্যাবিনেট র‍্যাঙ্ক দিয়ে দিলেন, আলাদা বাড়ি করে দিলেন, বললেন মউ সই করাও। মউ মানেই ইণ্ডাস্ট্রি নয়, বিনিয়োগ নয়, মনে হল সমস্ত বেকারত্ব চলে গেল। আপনারা এমন একটা হাওয়া তুলে দিলেন, প্রত্যেকদিন যেন দু-চারটি করে বড় বড় ফ্যাক্টরি হচ্ছে, হাজার হাজার ছেলের

চাকরি হয়ে যাচ্ছে। মউ এর চুক্তির যে ব্যাপারটা সেটা ধরা পড়ে গিয়েছে। আপনি চাইলে আমি নাম করে বলতে পারি, শুধু আপনাদের সাথে সম্পর্ক তৈরী করবার জন্য এবং ব্যাঙ্কের কাছে বিভিন্ন টাকা লগ্নী করবার জন্য যে টাকা নিচ্ছে, আপনাদের সাথে সম্পর্ক রেখে জোচ্চোর ব্যবসায়ি যারা চুটিয়ে চুরি করেছে তারা আপনাদের মউতে সাইন করেছে। যারা গতবারে ব্ল্যাক লিস্টেড ব্যাঙ্কের কাছে ছিল, আমি নাম করে বলতে পারি, সেই সমস্ত ব্ল্যাক লিস্টেড লোকেরা সাইন করেছে, কি জানি বাবা সোমনাথবাবু কবে মুখ্যমন্ত্রী হয়ে যাবেন, গুড রিলেশান রাখি। ওকে কুকনী হাতির মত বাজারে ছেড়ে দিলেন, সিঙ্গাপুর-টিঙ্গাপুর ঘুরে এল। এক গাদা লোক মউতে সই করে দিয়ে চলে গেল উনি বললেন আমি এত কোটি টাকা এত কোটি টাকা আনলাম। আপনারা থ্রী পারসেন্ট ইমপ্লিমেন্ট করতে পারেননি। যেখানে মহারাষ্ট্র ১১ শতাংশ সই করেছে। আপনারা থ্রী পারসেন্টও এখানে ইমপ্লিমেন্ট করতে পারেননি, বিনিয়োগ করতে পারেননি। এই মউ-এর ব্যর্থতা শুধুমাত্র বক্তৃতায় আমি শুনতে চাইনা। যদি মনে করেন আমি ভুল বলছি, টাস্ক ফোর্স তৈরী করুন, কিন্তু মউ নিয়ে রাজনীতি করতে দেব না। আমি মউ নিয়ে রাজনীতি করতে দিচ্ছি না, দেব না, দেব না। মউ যদি সার্থক হয়, বাংলার যুবকদের চাকরি হয় ভাল, ট্রাডিশনাল ইউনিট বন্ধ হয়ে যাচ্ছে, আর নতুন করে আপনি যদি বলেন তার সঙ্গে সমতা রেখে এমপ্লয়মেন্ট ইউনিটগুলি বাড়ছে, এতে কোন আপত্তি নেই। আগে পশ্চিমবঙ্গ তারপর কংগ্রেস, কমিউনিস্ট। আগে বাংলার মানুষ তারপরে কংগ্রেস, কমিউনিস্ট; এইগুলি বেঁচে থাকলে আমাদের লড়াই বেঁচে থাকবে। স্বভাবতই মনে করি, যেদিন এইগুলি করতে পারবেন, মউকে সত্যিকারের ইমপ্লিমেন্ট করতে পারবেন ; তাহলে সেদিন জেনে রাখবেন আপনাদের সাধুবাদ জানাব। কিন্তু ব্যর্থ আপনি শুধু একা নন, সোমনাথবাবু শুধু নন, তিনি যেহেতু ক্যাবিনেট র‍্যাঙ্ক নিয়ে ঘুরে বেড়াচ্ছেন স্বভাবতই তার নাম করে বলছি, তিনিও সম্পূর্ণ ব্যর্থ। শুধুমাত্র কৃতকার্য হতে পারেননি, নিজেও হতাশ। সম্পূর্ণ হতাশ। যার জন্য যে পালিয়ে গিয়েছে, তিনি চলে গিয়েছেন খেলা দেখতে। মউ চুক্তি যখন ব্যর্থ, তারপর মউ চুক্তি ব্যর্থ হলে সঙ্গে সঙ্গে আপনি নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন, আপনি নতুন করে কিছু চিন্তা-ভাবনার কথা ভাবছেন, পুরনো ইউনিটগুলো বাঁচাবার কথা ভাববেন। বার্ণ স্ট্যাণ্ডার্ড টেক্সম্যাকো, ডানলপ, ইসকন, সাইকেল কর্পোরেশান কোথায় যাচ্ছে? এইগুলি নিয়ে একবারও ভাবছেন? পুরনো অবস্থাগুলি কোথায় যাচ্ছে? আমি আগে আধুনিকগুলির কথা বলে নিচ্ছি, উলুবেড়িয়ার কথা আপনি বলেছেন, উলুবেড়িয়াতে আপনি একটা ইন্দো সেক্টর করেছেন ফলতা জোনে। আমি টাস্ক ফোর্স-এর কথা কেন বলছি, আমাদের ফিফটি পারসেন্ট ইউনিট বন্ধ হয়ে গেছে। এমন ইউনিট বন্ধ হয়ে গেছে যে আপনার সরকারের খুব দোষ। একটা ইউনিট টোডির সেটা ওপেনিং হয়ে গেছে, ট্রাকটার তৈরীর কারখানা। এখানে যারা হাওড়া জেলার সদস্য

তাদের জিজ্ঞাসা করুন, টোডি আপনাদের বন্ধু, জ্যোতিবাবুর খুব বন্ধু, সেই কারণে বহু কারখানা, ৫০ শতাংশ কারখানা ৩। ৪টি ফ্যাক্টরি তৈরী করবার কারখানা সেইগুলি বন্ধ হয়ে গেছে। স্বভাবতই আমি বলছি, এইগুলি আমাদের মধ্যে ধুঁয়াশা করে রাখবেন না।

এইগুলো আমাদের জেনারেট করতে হবে। আমরা বারবার পরিস্কার করে বলেছি আমাদের কাছে এইগুলো প্লেস করুন আমরা যেটা দাবি করছি। একটা বড় ইউনিট হচ্ছে ইসকো, কিন্তু একবারও ভেবেছেন এর কি অবস্থা। আজকে বোকারো টাকা পাচ্ছে, রাউরকেল্লা টাকা পাচ্ছে, ভিলাই টাকা পাচ্ছে, কিন্তু আমাদের পশ্চিমবাংলায় সবচেয়ে গর্বের ইউনিট আজকে ইসকো বার্ণপুর, কুলটি, সেখানে আট হাজার টাকা করে ইন্টারিম রিলিফ পাচ্ছে। এই প্রথম স্বাধীনতার উত্তরযুগে ইসকোকে বাদ দিয়ে আমরা যাচ্ছি, আপনার পেছনে বার্ণপুরে কুড়ি হাজার মানুষ খাটছে। একে মডার্নাইজেশন করবার কথা একবারও আপনারা ভাববেন না। একবার মুকুন্দ এল, কখনও আবার বললেন স্টেট গভর্নমেন্ট, সেন্ট্রাল গভর্নমেন্ট এবং সেইল সবাই মিলে এর মডার্নাইজেশন করবেন। কিন্তু একবারও ভেবেছেন কি এর মডার্নাইজেশন না করলে বার্ণপুরের ভবিষ্যত কি হবে? একটাই স্টিল কোম্পানি বি. আই. এফ. আরে গেছে, তার নাম হচ্চে ইস্কো। যেটা আমাদের সম্পদ সেটাই চলে যাচ্ছে। আপনারা নতুন অনেক ঘোষণা করেছেন, কিন্তু পুরাতনগুলো সম্বন্ধে একটি অক্ষরও আমরা দেখছি না। আপনি খবর রাখেন, আজকে এই সমস্ত ট্রাডিশনাল ইউনিটগুলি বন্ধ হয়ে গেলে এই লোকগুলোর অবস্থা কি হবে। কেন্দ্রীয় সরকার আপনাদের সাথে সহযোগিতা করে ন্যাশনাল রিনিউ ফান্ড তৈরি করেছিল এবং তৈরি করার পরিণতি হিসাবে সমস্ত টাকা আপনারা বাইফারক্টে করে দিলেন। ইন্টারন্যাশনাল লেবার অর্গানাইজেশন আই. এল. ও.-র সাউথ এশিয়া মাল্টি ডিসিপ্লিনারি অ্যাডভাইসার টিম (স্যাট) ১৯৯৬ সালে যখন এল তারা এই সম্পর্কে যে গুরুত্বপূর্ণ তথ্য পাঠিয়েছে আই. এল. ও. তার থেকে একটা অংশ আমি তুলে দিচ্ছি। Even if we assume the stock of surplus labour to have remained constant in absolute terms since 1990-91. It has to be recognised that the NRF programmes so far have been far too inadequate to make a dent into the problem. In the first place, the NRF has also basically financed voluntary retirement schemes (VRS) in Central PSU's which account for less than 7 per cent of total redundant labour. Till July, 1995, just over 78,000 employees or 20 per cent of all redundant employees in the Central PSU's (or less than 2 per cent of all potential redundant employees in the organised sector) accepted retirement under the scheme.

রিপোর্টে ক্যাটাগরিকালি বলা হয়েছে আগামী দিনে যদি ভালভাবে কাজ করতে হয় ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ সালে প্রতি বছরে ০.৬ মিলিয়ন উদ্বৃত্ত শ্রমিককে স্বেচ্ছা অবসর নেওয়াতে হবে। এবং দু' হাজার সাল পর্যন্ত প্রতি কর্মচারীকে দু'লক্ষ টাকা পর্যন্ত ক্ষতিপূরণ দিতে হবে। এই টার্মস অনুযায়ী দরকার হবে ১২০ বিলিয়ান টাকা। এই অর্থের সংস্থান এখনও করতে পারছেন না, বা করলেও তা খরচ করে ফেলেছেন। কোথায় কোথায় খরচ হয়েছে তাও দিয়ে দিয়েছে, ক্যাডবেরি ইন্ডিয়া, প্রোক্টার অ্যান্ড গ্যাম্বেল, হিন্দুস্থান লিভার, এ. সি. সি., ফিলিপস ইন্ডিয়া, ভোল্টাস। এগুলো কেন পড়লাম? আপনি একদিকে মাল্টিন্যাশনাল বলে চিৎকার করছেন, আপনার বক্তৃতা সর্বস্ব মাল্টিন্যাশনাল বলে, মাল্টি ন্যাশনাল হলেই যেন সমস্যা মিটে যাবে। যারা ট্রেড ইউনিয়ন করে তারা কি এই কথা বলছেন? মাল্টিন্যাশনালের দৌলত এসেন্সিয়াল কমোডিটিসি এমনকি চাল ভাজা, চিড়ে ভাজা, এমনকি আলু ভাজা পর্যন্ত বাজার ছেয়ে গেছে। আপনি কটা বাজারে ঢুকতে পেরেছেন? আপনি অক্সফোর্ড স্টেটে যান প্রত্যেকটি দোকানে ২৫ থেকে ৫০টি আইটেম চীনের আছে। আপনার কটা আইটেম আছে, আপনি মাল্টিন্যাশনাল বলে চেঁচাচ্ছেন। কোয়ালিটি এবং কোয়ান্টিটি কি আপনি বাড়াতে পেরেছেন?

কেন মাল্টি ন্যাশনালস? কেন ট্রান্স ন্যাশনালস? এটা মনে করি আপনার রাজনৈতিক নীতির বিরোধী, আপনার পথের বিরোধী। যদি সাচ্চা মার্কসবাদী হন, তাহলে মাল্টি ন্যাশনালস আনা আপনার সবচেয়ে বড় পাপ। আপনি চিৎকার করেছে বুরোক্র্যাটদের সম্বন্ধে। আপনার লোকেরা হয়ত আমার সঙ্গে এক মত হতে পারবে না।

[4-00 — 4-10 p.m.]

এছাড়া সাধারণ যেসব ইন্ডাস্ট্রি আছে, সেদিকে আপনি একটু লক্ষ্য দিন। যেমন, আমাদের এখানে মেয়েদের ব্যাপারে অনেকে বক্তৃতা করেন, আপনিও করেন দেখেছি। কিন্তু আপনার শিল্পে তো মেয়েদের সংখ্যা নগণ্য। ৯২ সালে ১০ লক্ষ ৫৭ হাজার, ১৩৯ জন মহিলা ছিল। ৯৩ সালেও প্রায় তাই। ৯৬ সালে ১২ লক্ষ ২০ হাজার ৮৫৩ জন চাকরি করত। খুবই নগণ্য সংখ্যায় চাকরি করে। তার সঙ্গে ফ্যাক্টরি, খনি, বাগিচা, ইত্যাদি যুক্ত করলে এটা দাঁড়ায়। এবং এদের রক্ষা করার কোনও ব্যবস্থা নেই আপনার কাছে। বিড়ি শিল্পে, যেখানে কর্মরত মহিলা আছেন, সেখানে গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে না। মহিলারা সিন্সিয়ার, তাদের কোয়ালিটি আছে, তারা যেন আরও বেশি এগিয়ে আসে। তাদের ব্যবহারিক দিকও অনেক আছে। তাহলে কেন তারা অধিক সংখ্যায় শিল্পের সঙ্গে যুক্ত হচ্ছে না? কারণ, এসব আইন যথাযথ ভাবে ব্যবহার হচ্ছে না। বিড়ির জন্য আইন আছে—সিগার ওয়ার্কার্স অ্যাক্ট ১৯৭৬, সেটা যথার্থ ভাবে ইমপ্লিমেন্ট হচ্ছে না। প্ল্যান্টেশন লেবার অ্যাক্ট-৫১, কন্ট্রাক্ট লেবার রেগুলেশন অ্যাক্ট, মেটারনিটি বেনিফিট অ্যাক্ট—১৯৬১,

কোয়ালিটি রেমুনারেশন অ্যাক্ট, কিছুই যথার্থ ভাবে ইমপ্লিমেন্ট করা হচ্ছে না। ইন্টার স্টেট মাইগ্রেট অ্যাক্ট—৪৮, সেটাও ইমপ্লিমেন্ট হচ্ছে না।

একটা খুব গুরুত্বপূর্ণ বিষয় আপনার কাছে তুলে ধরলাম, আনুষঙ্গিক ব্যাপারগুলো আপনি বলবেন। শুধু বলি, ট্রাডিশনাল ইউনিটকে মেরে এবং যেটা আমাদের সম্পদ আছে, সেইগুলোকে অবহেলা করে জ্যোতিবাবুর এন. আর. আই. এবং আপনার মাল্টি ন্যাশনালস ডেকে এটাকে বাঁচাতে পারবেন না। এই কথা বলে, আমাদের দলের পক্ষ থেকে আনীত কাট মোশনের সমর্থন করে এবং আপনার ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মমতা মুখার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শিল্প-বাণিজ্য তথা শিল্প পুনর্গঠন মন্ত্রী দ্বয়ের বাজেট ভাষণকে সম্পূর্ণ সমর্থন করে দু-একটি কথা এখানে রাখার চেষ্টা করছি।

স্যার, সুব্রতবাবু যে-কথাগুলো বলে গেলেন একজন প্রাজ্ঞ রাজনৈতিক নেতা তথা ট্রেড-ইউনিয়নিস্ট হিসাবে, সেইগুলো শুনছিলাম। সেসব কথা শুনতে শুনতে আমি বোধ হয় বাজেট ভাষণ ভুলে গিয়েছিলাম। কেননা, আমার মনে পড়ে যাচ্ছে কংগ্রেসের সরকার থাকাকালীন মন্ত্রী হিসাবে, নেতা হিসাবে উনি যে সব কথা বলেছিলেন, আর আজকে ওনার কথাবার্তা, এর মধ্যে বিরাট কন্ট্রাডিকশন। ওনার এই কন্ট্রাডিক্টরি বক্তব্য আমাকে একটু অসুবিধায় ফেলে দিয়েছিল। কি বলছেন পেটেন্ট. পেটেন্ট? এখন মড়া কান্না কাঁদলে হবে? যখন আপনারা রাজত্বে ছিলেন, কেন্দ্রে ছিলেন তখন আপনারাই তো এগুলো ইন্ট্রোডিউস করে গেছেন। কারা করেছিলেন গ্যাট চুক্তি, পেটেন্ট চুক্তি এখন মড়াকান্না কাঁদলে কি হবে? আপনারা গল্প বললেন আমি শুনলাম, না শুনে তো উপায় নেই। যেমন আপনারা শুনছেন। শিল্প পরিকাঠামোর গল্প বললেন, বলবেন। মন্ত্রীও বলেছেন তার ভাষণের মধ্যেও বলেছেন, আমাদের সব আছে—কাঁচামাল আছে, জল আছে, বিদ্যুৎ আছে, আমরা বুঝতে পারছি, এই অবস্থার মধ্যে আমরা একটা প্রয়াস নিয়েছি একটু একটু করে এগিয়ে যাওয়ার, সেখানে আপনারা সহযোগিতার বদলে চিৎকার করছেন বন্দর, বন্দর, বন্দর বলে। কলকাতা বন্দর হলদিয়া বন্দর ব্যবহার করা হচ্ছে না বলে চিৎকার করছেন। আমাদের দেশের যে নীতি, কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতি অনুযায়ী রেল সড়ক, বিমানবন্দর, সবকিছুই তো নিজেদের হাতে রেখে নিয়েছেন। এটা নিয়ে আর এত গাওনা গাইবার কি আছে? আমরা ভুলে যাইনি, আমরা এগোনোর চেষ্টা করে যাচ্ছি আর এক একটা প্রকল্পকে শুধুমাত্র অনুমোদন দেওয়ার ক্ষেত্রে ১২ বছর ধরে ঝুলিয়ে রেখে দিয়েছিলেন। কি করে আপনারা বলেন? আজকে হলদিয়া প্রকল্পকে আমরা একটা জায়গায় নিয়ে এসে দাঁড় করিয়েছি যেখানে আপনাদের সমর্থন পেলে

সেখানে আরও অনেক শিল্পকে দাঁড় করানো যেত। অনেক বেকার ছেলেকে চাকরি দেওয়া যেত। আর সেখানে দাঁড়িয়ে আপনারা গল্প শোনাচ্ছেন—অন্য বাজেট এর সময়ে শুনছিলাম রক্ত দিয়ে বক্রেশ্বর তৈরি করা যায় না। আমরা জানি যে রক্ত দিয়ে বক্রেশ্বর তৈরি করা যায় না কিন্তু উদ্যোগ তৈরি করা যায়। আমরা করেছি পশ্চিমবাংলার মা, ভাই বোনেরা ভাঁড়ের পয়সা জমিয়ে যাতে বক্রেশ্বর, হলদিয়া তৈরি করা যায় তার উদ্যোগ তৈরি করেছি, উদ্যম তৈরি করেছি। আমাদের ঘরের ছেলেরা রক্ত দিয়েছে। আমরা জানি রক্ত দিয়ে হলদিয়া তৈরি করা যায় না কিন্তু আপনাদের হাতে তো সব ক্ষমতা আপনারা তো সামান্য অনুমোদন পর্যন্ত দিতে পারলেন না। আজকে আপনাদের তো খারাপ লাগবারই কথা। হলদিয়া পেট্রোকেমিক্যাল যে আপনাদের চোখের সামনে যে হলদিয়া তৈরি হচ্ছে এতে তো আপনাদের গাত্রদাহ হবারই কথা। শত বাধা সত্ত্বেও, আজকের কেন্দ্রীয় সরকারের বাধা সত্ত্বেও হলদিয়া পেট্রোকেমিক্যালের ব্যাপারটা এগিয়ে যাচ্ছে। সারা রাজ্যের মানুষ এই ব্যাপারটা ভালভাবে নিয়েছে। রেজাল্ট তো দেখেছেন। লোকসভা, পৌরসভার নির্বাচনে রেজাল্ট তো দেখেছেন যে হলদিয়ার মানুষ আমাদের সঙ্গে আছে। আমরা ভুলে যাইনি যে এন. টি. সি., বার্ণ অ্যান্ড ওয়াগণ কোম্পানির কথা বলেন, চিত্তরঞ্জন লোকোমোটিভের কথা বলেন অথচ যে লোকাল অর্ডারগুলো পাওয়ার কথা ছিল সেগুলো তাদের না দিয়ে বিদেশি সংস্থাকে দিয়েছিলেন, পশ্চিমবাংলার শিল্পকে ব্যাহত করেছিলেন। রুগ্ন শিল্প নিয়ে আপনারা এত বড় বড় কথা বলেন। আপনারাই তো এগুলোকে রুগ্ন করার চেষ্টা করেছিলেন। সর্বদলীয় একটা কমিটি করা হয়েছিল রুগ্ন কলকারখানা খোলার ব্যাপারে। সেখানে গিয়ে দেখি আই. এন. টি. ইউ. সি.-র লোকেরা উল্টো পথে হাঁটাবার চেষ্টা করেন।

[4-10 — 4-20 p.m.]

আপনি একজন প্রাজ্ঞ ট্রেড ইউনিয়নিস্ট বলতেই পারেন। আচ্ছা আপনি কি ভুলে গেছেন সেই দিনগুলির কথা যখন আমাদের মেয়েরা চটকলে কাজ করত—আমি অফিসিয়ালি নোট না করার জন্য বলছি—সেই চটকলগুলিকে আপনারা মাগিকল হিসাবে নাম দিয়ে ছিলেন। সেই সময় মেয়েরা যারা কাজ করতেন তাদের উপর অত্যাচার নামিয়ে এনেছিলেন ছাঁটাইয়ের নাম করে আপনারা। এত তাড়াতাড়ি ভুলে গেলে তো চলবে না। হ্যাঁ, অসংগঠিত শিল্পে, বিড়ি শিল্পে আমরা দেখছি যে মহিলাদের সংখ্যা ক্রমাগত কমার দিকে যাচ্ছে। পাশাপাশি এটাও বলতে হবে যে অসংগঠিত শিল্পকে সামনে রেখে যে ভাবে শ্রমিক সংগঠনগুলি এগিয়ে আসছে তার দ্বারা আমাদের দেশ আগামী দিনে শিল্পায়নের দিকে এগিয়ে যেতে বাধ্য। আমি আপনাদের একটু মনে করিয়ে দিই যে আপনি যতগুলি কথা বলেছেন তাতে আমার মনে হল সবগুলিই ক্যালকাটা

বেসড। কলকাতাকে কেন্দ্র করে গল্প শুনিয়ে গেলেন। আমরা কলকাতার লোক নই, মফস্বলের লোক, বিহার অঞ্চলের লোক। কলকাতাকে বাদ দিয়ে বলুন, ওই শ্যামাদাস বাবুরা যখন এখানে চিৎকার করেন ওদের মুখ দিয়ে কখনও শুনিনি আমরা আসানসোলের ওই কোল বেসড ইন্ডাস্ট্রির কথা। আমাদের চাহিদা জানিয়ে ছিলাম, চেষ্টা করেছিলাম। আপনারা ক্রমাগত বাধা দিয়ে গেছেন। এটা হতে দেননি। আসানসোল সহ ধানবাদকে কেন্দ্র করে ই. সি. এল. চলছে তাকে আপনারা বি. আই. এফ. আরে পাঠিয়ে দিয়েছেন, এইত আপনাদের কাজকর্ম। সে দিন আপনারা যে বীজ পুঁতে ছিলেন আজকে তার ফসল ফলছে। আমি আপনাদের একটু মনে করিয়ে দিতে চাই আমরা জনগণের কাছে দায়বদ্ধ। আপনাদের দায়বদ্ধতা নেই, ঠিক সেই কারণে সমস্ত বাধা নিয়েই এগিয়ে যাবার চেষ্টা আমরা করছি। এটা আপনাদের খারাপ লাগবে। আমরা সরকার থেকে ইলেক্ট্রনিকস শিল্পের সঙ্গে সঙ্গে চা, রাবার, বস্ত্র, কয়লা, ইস্পাত, ইঞ্জিনিয়ারিং, ভেষজ, রসায়ন, খনিজ সমস্ত বিষয়ক সামনে রেখে যখন এগিয়ে যাবার চেষ্টা করছি তখন কষ্ট তো আপনাদের হবেই। আমি বলে রাখি আমাদের পুরুলিয়া জেলাতে ওই গ্রানাইড পাথর সেখান থেকে তুলে নিয়ে এসে ইন্ডাস্ট্রিয়াল বেল্টে কাজে লাগাতে চেষ্টা করছেন। ওই কৃষ্ণগ্লাস ফ্যাক্টরি এক্ষেত্রে আমাদের ওখানের এই কাঁচামাল যা বাঁকুড়া, পুরুলিয়াতে আছে, রঘুনাথপুর বেল্টে, সেগুলিকে আরও বেশি বেশি করে কাজে লাগানোর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়রা আছেন তাদের কাছে আমি আবেদন জানিয়ে রাখছি। আমি শুধু আপনাদের মনে করিয়ে দিচ্ছি বিশেষ করে সুব্রতবাবুকে উনি আমাদের সোমনাথ চ্যাটার্জিকে একেবারে নস্যাৎ করে দিলেন। দুর্ভাগ্য ওনার তিনি সোমনাথ চ্যাটার্জি এবং তার শিল্পোন্নয়ন নিগমকে একেবারে নস্যাৎ করে দিয়েছেন। আর অন্য দিকে ওই সোমনাথবাবুর উদ্যোগে যে শিল্পোন্নয়ন নিগম তাকে আবার কেন্দ্রীয় সরকার সেখানে নাম দিয়েছে রপ্তানিকারক প্রতিষ্ঠান হিসাবে এবং এটা দিতে তারা বাধ্য হচ্ছেন। এই যে কন্ট্রাডিকটারি বক্তব্য এটা বলে লাভ নেই। শুধু একটুখানি রিয়ালাইজ করার ব্যাপার আছে। আমি আপনাদের মনে করিয়ে দিই যে বিগত দিনে আপনাদের ওই মালিক তোষণ নীতি এবং শ্রমিক শোষণ নীতির ফলেই কলকারখানাগুলিকে বন্ধ করে দেওয়ার ব্যবস্থা করেছিলেন, আর আমাদের আমলে এইগুলি ধড়াধড় বন্ধ হচ্ছে, আর আপনাদের কষ্ট হচ্ছে মেকি কান্না কাঁদছেন। সেই সময়টাতে আপনাদের সৃষ্টি বি. আই. এফ. আর এবং যে সব কারখানাগুলি বি. আই. এফ. আর. যাচ্ছে এ সেখানে যে আইনটুকু করে রেখেছেন তার ফলে বি. আই. এফ. আর. থেকে সমস্ত রুগ্ন কলকারখানা আজকে পুনরুজ্জীবিত হওয়া দূরের কথা সেগুলি আরও রুগ্নতায় গাড্ডায় গিয়ে পড়ছে। হ্যাঁ, মাননীয় মন্ত্রী তার ভাষণে বলেছেন যে রাজ্য সরকারের উদ্যোগে বেশ কয়েকটি কারখানাকে আজকে রুগ্ন অবস্থা থেকে তুলে পুনরুজ্জীবিত করা গেছে, যেগুলি রুগ্নতার দিকে যাচ্ছে সেগুলিকে তুলে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে।

আমার জেলাতে হয়েছে, বি. আই. এফ. আরের মধ্যে দিয়ে। এই আপনাদের সরকারের সময় থেকে আমাদের ওই পুরুলিয়ার দামোদর সিমেন্ট তাকে আপনাদের লোকেরা যোগসাজসে সুইজারল্যান্ডের এক অখ্যাত কোম্পানির সঙ্গে মার্জ করিয়ে দিচ্ছিলেন। আমাদের মন্ত্রী মহোদয়রা সময়মতো হস্তক্ষেপ করে রাজ্য সরকারের তরফ থেকে চেষ্টা করে আজকে এ. সি. সি.-র মতো নামীদামী একটা কোম্পানির সাথে জুড়ে দিয়েছেন। পুরুলিয়ার শ্রমিক বন্ধুরা আজকে বেঁচেছে। সরকার কারখানাটাকে চালু রেখেছেন। কাজেই কথা যখন বলবেন যুক্তি দিয়ে বলবেন।

কাজের কথা যখন বলবেন তখন যুক্তি দিয়ে বলবেন। আপনাদের কাছে একটা কথা ব্যাখ্যা করে বলতে ইচ্ছা করছে। আপনারা রুগ্ন শিল্প, কারখানার পুনরুজ্জীবনের নামে যে বি. আই. এফ. আর. সংস্থা করেছিলেন আমরা যারা শ্রমিক সংগঠন করি তার নাম দিয়েছি 'ব্যুরো অফ ইন্ডাস্ট্রিয়াল ফুনারেল রিকনস্ট্রাকশন'। হ্যাঁ, ওর শিল্পগুলো ফুনারেল তৈরি করার জন্য বেশি সচেষ্ট ছিলেন। তাই আপনারা যখন এ ব্যাপারে মহারাষ্ট্র, ইত্যাদি কথা বলেন, তা আপনাদের মুখে মানায় না। কারণ আপনাদেরই তৈরি এই আইন ; একজন মালিক একটা কারখানা সিক ঘোষণা করে, লক-আউট করে দিয়ে অন্য স্টেটে নতুন কারখানা করবে, সরকারি সাহায্য সহযোগিতা পাবে। কিন্তু সেই সিক করা, লক-আউট ঘোষণা করা কারখানার শ্রমিকদের তাহলে কি হবে? তার কোনও ব্যবস্থা আপনারা করেননি। তাই আপনাদের মুখে ঐ সব কথা মানায় না। আজকে পশ্চিমবাংলার মানুষ পঞ্চায়েত এবং ভূমি সংস্কারের মাধ্যমে নিজেদের ইচ্ছাকে বাস্তবায়িত করতে পারছেন। এবং তার মধ্যে দিয়ে আজকে অ্যাগ্রো-বেসড ইন্ডাস্ট্রি উঠিয়ে নিয়ে আসার চেষ্টা করা হচ্ছে। আর, তাতেই ওদের গাত্রদাহ হচ্ছে। তাই আজকে আপনারা নানা কথা বলে আমাদের খাটো করার চেষ্টা করছেন। আপনাদের সঙ্গে একমত না হয়ে আমাদের মন্ত্রী মহোদয় তার ভাষণের মধ্যে দিয়ে কিছু কথা বিনিতভাবে রেখেছেন যে, আগামী বছরগুলোতে নতুন নতুন কি কি প্রকল্পের কথা ভাবছেন, কি নতুন শিল্পের কথা চিন্তা-ভাবনা করছেন বা কি সম্ভাবনা আছে ; সেটা তিনি জবাবি ভাষণের মধ্যে দিয়ে জানাবার চেষ্টা করবেন। মাননীয় সদস্য সুব্রতবাবু এখানে 'মৌ', 'মৌ' করে অনেক চিৎকার করে গেলেন। মাননীয় মন্ত্রীর শিল্প ক্ষেত্রে যে প্রচেষ্টা আছে তাতে আমি আজকে আপনাদের একটুকু বুঝিয়ে দিই যে, 'মৌ' বনে মৌ ধরেছে'। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশি লগ্নি আনার ক্ষেত্রে যে প্রচেষ্টা করছেন তাতে সত্যিই মৌ ধরেছে। প্রায় ৫০ শতাংশের উপর 'মৌ', আন্ডারস্ট্যান্ডিং-র মধ্যে দিয়ে শিল্পের ক্ষেত্রে আজকে আমরা এগোচ্ছি। সব হয়নি, এটা ঠিক। কিন্তু শুরুটা হয়ে গেছে। আর, এই শুরুটা আপনাদের ভাল লাগছে না, এটা আমরা বুঝতে পারছি। তবে আমরা মৌ বনে মৌ ধরিয়ে ছাড়ব। এবং পশ্চিমবাংলার মানুষকে শিল্পপতি দেখিয়ে ছাড়ব। শিল্প-বাণিজ্যের ক্ষেত্রে, রি-

কনস্ট্রাকশনের প্রশ্নে আমাদের মাননীয় মন্ত্রী মহোদয় পাবলিক আন্ডারটেকিংয়ের ১০-টা এবং রিকনস্ট্রাকশনের ১৩-টা সংস্থাকে এক সাথে মিলিয়ে যে ভাবে শিল্পের চেষ্টা করছেন তা আমাদের তরফ থেকে ধন্যবাদ, অভিনন্দন, স্বাগত জানাতে হয়। এটা যদি হয় তাহলে আমরা শিল্পের ক্ষেত্রে আগামী দিনে অনেকখানি এগিয়ে যেতে পারব। লাস্ট যে কথাটা আমি বলতে চাই তা হ'ল এই যে, বিরোধী দলের থেকে আজকে যে বই পেয়েছি, 'ইন্ডাস্ট্রিয়াল সিনারিও ইন ওয়েস্ট বেঙ্গল, সেকশন-৪ টেবল-২-এ যে কথা লেখা আছে তাতে পশ্চিমবাংলায় শিল্পের সম্ভাবনা আছে কিনা তা বলে দেওয়া হয়েছে। সারা দেশের মধ্যে কলকাতায় একমাত্র ইনফ্রাস্ট্রাকচার রয়েছে। জল, বিদ্যুৎ, ইত্যাদি সমস্ত কিছু এখানে যথেষ্ট রয়েছে। যার জন্য পশ্চিমবাংলাকে বেস্ট বলা হচ্ছে, ওর্স্ট বলা হয়নি। তাই আমি বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমাদের আনা ব্যয়-বরাদ্দের সমথন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রী যে বাজেট বরাদ্দ রেখেছেন তার বিরোধিতা করে আমাদের আনা ছাঁটাই প্রস্তাবের সমর্থন করে কিছু বলব। ১৯৯৪ সালে পশ্চিমবঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী একটা নতুন শিল্প-নীতি আমাদের এই সভায় পেশ করেছিলেন। ১৯৯১ সালে মনমোহন সিং যে উদার শিল্পনীতি দেশের সামনে রেখেছিলেন তার অনুসারে এটা করা হয়েছিল।

তারপর আমি অস্বীকার করব না যে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে একটা মনোভাব পরিবর্তন দেখা দিয়েছিল। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের সঙ্গে প্রতিযোগিতা দরকার। আমাদের এই রাজ্যে বিনিয়োগ নিয়ে আসতে হবে। বেসরকারি বিনিয়োগ মানেই খারাপ নয়, পুঁজিবাদী দোষে দুষ্ট নয়, এই উপলব্ধিতা অন্তত সরকার এবং সি. পি. এম. পার্টির ওপর তলায় হয়েছিল। কিন্তু তারপর চার বছর হয়ে গেছে। আজকে নিশ্চয়ই শিল্প নীতির ফলাফল আমরা কি পেলাম তা বিচার করার সময় এসেছে। সেই বিচার করতে গিয়ে আমি এ কথা অন্তত পরিষ্কারভাবে বলব—যে উৎসাহ এবং তার সঙ্গে মিডিয়া হাইপ, সংবাদপত্রের উচ্ছ্বাস—শিল্পায়ন আসছে, মানুষের মধ্যে উৎসাহ সৃষ্টি—চার বছর সময়ের মধ্যে আমি কোনও উজ্জ্বল দৃষ্টান্ত দেখতে পাচ্ছি না। সে জন্য আমার মাননীয় মন্ত্রীর কাছে খুব বিনীত নিবেদন, আপনি যে রাস্তায় হাঁটছিলেন সেই রাস্তায় হাঁটতে গিয়ে কোথায় হোঁচট খাচ্ছিলেন সেটা একটু ভেবে দেখুন। আমি আপনাকে বলব আপনার ট্রাডিশনাল যা আছে তাকেই আপনি কন্সোলিডেট করুন। আপনি যে জায়গার লোক, ভাটপাড়া, সেটা একটা ট্রাডিশনাল ইন্ডাস্ট্রির জায়গা। পুরনো চটকল, দু-একটা সুতো কল, পুরনো লোহা-কলগুলিই এখনও পশ্চিমবাংলায় কিছুটা কর্ম সংস্থানের

ব্যবস্থা করে চলেছে। একটা সময় আমরা এগুলোকে অবহেলা করে নতুন ইন্ডাস্ট্রির দিকে এগিয়েছিলাম। আমবা ভেবেছিলাম সান রাইস ইন্ডাস্ট্রির দিকে আমাদের যেতে হবে, পুরনো শিল্প আর করতে হবে না। আজকে কিন্তু চিত্রটা তা নয়। এর পাশাপাশি আমি আপনাকে অনুরোধ করব, আপনি ভেবে দেখুন যে, আপনি এবং আপনার দপ্তর নতুন ইন্ডাস্ট্রি আনার চেষ্টার প্রতি বেশি মনোযোগ দেবেন, না আপনার দপ্তরের অধীন যে ইন্ডাস্ট্রিগুলো আছে সেগুলোকেই একটু ভালভাবে চালাবার দিকে নজর দেবন। আপনার দপ্তরের অধীনে ডাবলু. বি. জি. প্রেস আছে। আগে ছিল বি. পি. প্রেস মানে বাজেট আর ব্যালট ছাপায়। আজকে তো বি. জি. প্রেসের কোনও কাজই নেই। প্রেসের কোনও মডার্নাইজেশন হয়নি, বিরাট সংখ্যক লোকেদের মাইনে দিতে হচ্ছে, কিন্তু তাদের থেকে কোনও কাজ পাচ্ছেন না। কাজেই আপনি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ছেড়ে বি. জি. প্রেসে বেশি টাইম দিন, তাহলে ওখানে সরকারের যে টাকা ব্যয় হচ্ছে সেটার কিছুটা সাশ্রয় হতে পারে। আমি কিছু দিন আগে মংপু গিয়েছিলাম। ওখানে আমাদের রাজ্য সরকারের একটা সিংকোনা কারখানা আছে। যে মংপুতে রবীন্দ্রনাথ গিয়েছিলেন। সেখানে সেই কারখানাটা এখন ভাঙ্গাচোরা অবস্থায় পড়ে আছে। এটা ঠিকই মাঝে সিন্থেটিক অ্যান্টি ম্যালেরিয়া ড্রাগ বের হবার পরে কুইনিনের ডিমান্ড কমে গিয়েছিল। কিন্তু এখন আবার ফ্যালসি-ফেরমে ফিরে আসায় কুইনিনের ডিমান্ড বেড়েছে। এই অবস্থায় মংপুর কারখানাটিকে একটু পরিষ্কার পরিচ্ছন্ন করে, মডার্ন স্ট্রাকচার করে আধুনিকভাবে গড়ে তোলার প্রয়োজন ছিল। সেখানে এখনও অনেক কিছু করা সম্ভব এবং সেই প্রচেষ্টা সরকারের তরফ থেকে নেওয়া উচিত। কর্মচারিদের অবশ্যই সেখানে মাইনে দেওয়া হচ্ছে, কিন্তু উৎপাদন হচ্ছে না। তারপর আমি দার্জিলিং-এ ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশনের দু' চারটে বাগান দেখেছি, কিন্তু বাগানে চা গাছ দেখতে পাইনি। এমনিতেই দার্জিলিং-এর চা গাছ ডেস্গড ফলেজ নয়, গাছ খুঁজে পাওয়াই মুশকিল, সিঙ্গেল টি এস্টেট খুঁজে পাওয়া মুশকিল। কিন্তু দার্জিলিং-এর চা বিগত ২/৩ বছর আন্তর্জাতিক বাজারে লাভ অর্জন করেছে। অথচ টি ডেভেলপমেন্ট কর্পোরেশনের মাত্র ৬ লক্ষ কে. জি. চা উৎপাদন হয়েছে। সেখানে আপনি যথেষ্ট উৎপাদন বৃদ্ধি করতে পারেননি। আমার মনে হয় আপনার সেদিকে আরও একটু দৃষ্টি দেওয়া দরকার। আপনি হয়ত বলবেন—আমরা এই যে শিল্পায়ন করার চেষ্টা করলাম, এগুলো কি সবই ব্যর্থ? আমি বলব অনেকটাই আপনাদের পন্ডশ্রম হয়েছে। কারণ কমিউনিস্ট নেতা হিসাবে আপনাদের কোনও অভিজ্ঞতাই ছিল না ইন্ডাস্ট্রি কি করে আনতে হয়। ইন্ডাস্ট্রি আনতে গিয়ে কয়েক বছরের অভিজ্ঞতায় আপনাদের মাথায় কিছু আইডিয়া এসেছে এবং তার ভিত্তিতে কিছুটা কাজ করবার চেষ্টা করেও কিছুই হয়নি। কিছু যে হয়নি তা আমি উদাহরণ দিয়ে বলছি—ইউ. এস. কমার্শ সেক্রেটারি কলকাতায় এসেছিলেন।

আচ্ছা, ইউ. এস.-এর কমার্শ সেক্রেটারি মিঃ ডেলি আসার পর কি বলেছিলেন? তিনি বলেছিলেন কলকাতা আর ভুবনেশ্বরের মধ্যে ইনভেস্টমেন্ট ডেস্টিনেশন যদি খুঁজতে হয় তাহলে আমি ভুবনেশ্বরকেই বেছে নেব। আপনি এত খরচ করে নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে কনফারেন্স করলেন, অথচ উইলিয়ম ডেলিই কথা বলে গেলেন। থাইল্যান্ডের যে বিসনেস ডেলিগেশন এসেছিলেন সেই থাইল্যান্ডেই ইকনমিক কোলাপস করে গেছে। তাদের নিজেদের দেশেই ইনভেস্টমেন্টের টাকা খাতাতে পারছে না, সে আপনার দেশে কোথায় ইনভেস্ট করবে? আরও সিরিয়াস ফ্ল, এই ব্যাপারে আমি আপনাকে দেখাই হাউ দে হ্যাভ টেকেন ইউ ফর এ রাইড। আপনার এখানে একটা লিস্ট আছে। গত বছর ইন্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্টবেঙ্গল—১৯৯৬-৯৭, এটা থেকে পড়ছি। আপনি মেগা প্রোজেক্টে লিস্ট করেছিলেন— বাংলায় খুব ভবিষ্যৎ আছে. এমন প্রোজেক্টে একটা তালিকা আপনি দিয়েছিলেন ১২টা। তার মধ্যে একটা দেখছি, এ পি জে. মরুবানী দুর্গাপুর স্টিল। এর প্রোজেক্ট কস্ট ১,৪০০ কোটি টাকা। এ বছর যে ইন্ডাস্ট্রিয়াল সিন দিয়েছেন তাতে দেখছি এটা নেই। তার মানে এটা হচ্ছে না। গত বছর আপনি বইতে ছাপিয়ে দিলেন আর এ বছর হচ্ছে না। অর্থাৎ ১,৪০০ কোটি টাকা ব্যাক। এবার দেখুন, বেঙ্গল পোর্ট লিমিটেড, মাইনর পোর্ট কুলপিতে। এবারে মেগা প্রোজেক্টে এর কোনও উল্লেখ নেই। মহেন্দ্র জালান প্রোজেক্ট চেয়েছিলেন মুকুন্দর সঙ্গে মিলে করবেন। আজকে তারা আর বেশি এগুচ্ছে না। এ বছরের মেগা প্রোজেক্টে বেঙ্গল পোর্ট লিমিটেডকে আনেননি। আপনি এই সব নিয়ে আর কিছু বলছেন না। এখন যেগুলি বলছেন, যতদূর জানি, বিশেষ এগোয়নি। সেঞ্চুরি আয়রন অ্যান্ড স্টিল ইন্ডাস্ট্রি লিমিটেড সম্পর্কে আপনি বলেছেন এটা ৪০০ কোটি টাকার প্রোজেক্ট। আপনি বলবেন, এখন পর্যন্ত এই ব্যাপারে আপনি কতটা অগ্রসর হতে পেরেছেন? আপনি মাতৃ নিউজ প্রিন্ট ৩৫০ কোটি টাকার প্রোজেক্ট তৈরি করবেন বলেছিলেন। কিন্তু এই বছরের এই লিস্টে মাতৃ নিউজ প্রিন্ট নেই। তার মানে এই প্রোজেক্টটি গেছে। গত বছর যে লিস্ট দিলেন যে এই এই শিল্প করব, কিন্তু এ বছরে তা অলরেডি ধুয়ে গেছে এবং এটা আপনাকে বুঝতে হবে অ্যাজ এ হোল ভারতবর্ষে খুবই অর্থনৈতিক ডিপ্রেশন চলছে, বাজার শাট্, টাকার দাম পড়ে যাচ্ছে। দক্ষিণ পূর্ব এশিয়ান ইকনমি কোলাপস হয়েছে, একটা অ্যাডভার্স সারকামস্টান্সেস আছে—এটা আমি অস্বীকার করছি না। কিন্তু আপনি সেই জায়গাটা সঠিকভাবে ধরতে পারেননি—কোনও প্রোজেক্ট করলে অ্যাকচুয়াল হতে পারে, আর কোনওটা হতে পারে না। একটা প্রশ্ন আমি জিজ্ঞাসা করছি, আপনি তখন এম. এল. এ. হননি, ১৯৯০ সালে ভি. পি. সিং সরকার হল। আপনার অসীমবাবুর ঘরের সামনে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের লাইন থাকত। হলদিয়া পেট্রোকেমিক্যালসের ডাউন-স্ট্রিম করব বলে লাইন থাকত যে কে কোনওটা পাবে, না পাবে। আর. পি. জি. নিজের চোখের জল ফেলে গেছে হলদিয়া পেলাম না

বলে। খালি একটি ছেলেকে ধন্যবাদ দিতে হয় সে হচ্ছে পূর্ণেন্দু চ্যাটার্জি। আই. আই. টি.-তে পড়া ছেলে, কলকাতার ছেলে। সে এই হলদিয়া করছে। হলদিয়ার মেইন প্রোজেক্ট সামনের বছর শেষ হয়ে যাবে বলে মনে হচ্ছে। কিন্তু ডাউন স্ট্রিমের ক্ষেত্রে একটাও প্রোপোজাল নেই কেন? পুরো ব্যাপারটা কিসের উপর দাঁড়িয়ে আছে? আপনার ১০ হাজার কোটি টাকার ইনভেস্টমেন্টের এক্সপেকটেনশন তো? তার মধ্যে ৬ হাজার ৬৫৩ কোটি টাকার মাত্র ২টি প্রোজেক্ট। একটি হলদিয়া পেট্রোকেমিক্যালস আর একটি মিৎসুবিশি কেমিক্যালস কর্পোরেশন। এরমধ্যে হলদিয়া পেট্রোকেমিক্যাস—মেগা প্রোজেক্ট—৩ হাজার ৪০৬ কোটি টাকা। এই দুটি প্রোজেক্ট মানে ৬৬ পারসেন্ট টোটাল ইনভেস্টমেন্ট। এত আমেরিকা, এত ব্রিটেন, এত সিঙ্গাপুর, এত থাইল্যান্ড করেও কিছু হল না। সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী এসেছিলেন। তিনি তাজবেঙ্গলে খেয়ে-দেয়ে চলে গেলেন। কি প্রোজেক্ট? ব্রিটিশ প্রধানমন্ত্রী এসেছিলেন। তিনি গিয়ে ইলেকশনে হেরে চলে গেলেন। কি প্রোজেক্ট? আমেরিকার কমার্স সেক্রেটারি এসেছিলেন। কি প্রোজেক্ট? একটাও প্রোজেক্ট আছে? আমি পোস্ট পোখরানের কথা বলছি না। ইনভেস্টমেন্টের ক্ষেত্রে অ্যাফেক্ট নাও হতে পারে। কিন্তু আল্টিমেটলি আপনার কাছে তারা দিল না।

[4-30 — 4-40 p.m.]

এবং সেই যে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের ভিড় আজকে যখন হলদিয়া সম্পূর্ণ হতে চলেছে—where is the crowd of industrialists ? Where are all the flower gone ? তার উত্তর আপনি দিতে পারবেন না। আমি বছর দুয়েক আগে একজন ইন্ডাস্ট্রিয়ালিস্টকে জিজ্ঞাসা করেছিলাম, অনেক ইন্ডাস্ট্রিয়ালিস্ট তো পশ্চিমবঙ্গে আসবে বলছে—কি ব্যাপারটা বলুন তো? তিনি বললেন, 'কেউ বিশেষ আসছে না। যেটুকু আসছে তার কারণ এত সস্তায় জমি আরবান সেক্টারে এত কাছাকাছি কোথাও পাওয়া যাবে না।' আমি বললাম কেন? তিনি বললেন, "তুমি যদি বম্বের নরিম্যান পয়েন্টে একটি ৮ হাজার স্কোয়ার ফিটের ফ্ল্যাট নাও তাহলে তোমাকে তার দাম দিতে হবে ২৫ কোটি টাকা, এখানে অত দাম নয়।" স্যার, এই কলকাতা শহরে তাজবেঙ্গল যে টাকায় যে পরিমাণ জমি পেয়েছে, আই. টি. সি. যে পরিমাণ জমি পেয়েছে ভারতবর্ষের কোনও আরবান সেক্টারে এর ১০ গুণ টাকা দিলেও এই জমি পাওয়া যাবে না। কাজেই সেই জমির লোভে কিছু লোক এখানে ভিড় করেছিল যাদের আজকাল আর দেখতে পাওয়া যাচ্ছে না। 'বন্ধু, যে যত স্বপ্নের মতো বাসা ছেড়ে দিল ভঙ্গ।' এরা সব ভঙ্গ হয়ে গিয়েছে। আপনি যদি ভালভাবে হিসাব করে দেখেন তাহলে দেখতে পবেন জমি নিয়ে তারা তারপর কি করেছে। আপনারা জমি দিয়েছেন জয়েন্ট সেক্টারের প্রোজেক্টের জন্য গুজরাট অম্বুজাকে। তারা বাড়ি করেছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী তা উদ্বোধন করে এসেছেন।

আমার খুব প্যাথেটিক লেগেছিল শুনে, মুখ্যমন্ত্রী সেই মিটিং-এ বলেছিলেন যে গুজরাট, অম্বুজারা কি পশ্চিমবঙ্গে একটা প্রোজেক্ট করতে পারেন না? তারা কিন্তু করেননি। আপনাদের থেকে জমি নিয়ে তারা জয়েন্ট সেক্টারে হাউসিং করেছে। রায়চকে একটা হোটেল তারা করেছে ৫০ কোটি টাকা খরচ করে কিন্তু ৫০০/১,০০০ কোটি টাকা দিয়ে যে সাইজের প্রোজেক্ট আজকাল হচ্ছে সেই সাইজের প্রোজেক্টে গুজরাট অম্বুজারা এখানে ইনভেস্টেমেন্ট করেনি। আর. পি. জি. সি. ই. এস. সি. নিয়েছে। আর. পি. জি.-কে আপনারা ফুয়েল সারচার্জ নিতে দিচ্ছেন কিন্তু তারাও এই রাজ্যে ইনভেস্টমেন্ট করেনি। আর অন্যরা যারা আছে যেমন আম্বানি, তাদের কথা আমি ছেড়েই দিলাম তার কারণ তারা তো কিছু পাইনি। কাজেই তারা এ রাজ্যে করবে এটা আশা করা বেশি। কিন্তু যারা এখানে আছে, থাকে এল, তারাও করছে না এটা খুবই দুঃখের। এই রিয়েলাইজেশনটা আপনাদের আসা দরকার যে শুধু দৌড়াদৌড়ি করলেই ইন্ডাস্ট্রি আসবে না। মিত্তালদের ইস্পাত। মহারাষ্ট্রে ওরা ৪ হাজার কোটি টাকার পাওয়ার স্টেশনের প্রোজেক্ট করছে প্লাস একটা ইন্টিগ্রেটেড স্টিল প্ল্যান্ট করছে। তারা কলকাতার বর্ধমান রোডে থাকে কিন্তু তারা কি এখানে একটাও ইন্ডাস্ট্রি করল? যাদের কলকাতায় বেস আছে তারা করল কি? করল কে? বি. এম. খৈতান। তাদের টাকাটা মেনলি চা বাগানের টাকা। কামারহাটিতে ইন্ডিয়া ফয়েলস করল। জ্যোতিবাবু উদ্বোধন করে এসেছেন? কত ছেলের সেখানে চাকরি হবে? ৫ টা একস্ট্রা ছেলের সেখানে চাকরি হবে। কামারহাটিতে ১৩০ কোটি টাকা খরচের ব্যাপারটা আপনি মেনশন করেছেন ইন্ডিয়া ফয়েলসের মডার্নাইজেশনের ব্যাপারে কিন্তু মাত্র ৫টা নতুন ছেলের চাকরি হবে। Your effort go in to the wrong direction. অনেক লোক আপনাদের থেকে জমি নিয়েছে। ইন্ডিয়া টু ডে-তে একটা আর্টিকেল বেরিয়েছে তিন সপ্তাহ আগে এবং তাতে মুখ্যমন্ত্রীর সম্বন্ধে একটু অভিযোগ আছে। আমি তাই নিয়ে প্রিভিলেজ দিয়েছিলাম ইন্ডিয়া টু ডে-র বিরুদ্ধে কিন্তু স্পিকার মহাশয় তা গ্রহণ করেননি। আর্টিকেলটা নাম হচ্ছে ক্রোনি কমিউনিজম। ক্রোনি মানে বন্ধুদের কমিউনিজম। কি রকম? এ রাজ্যে মুখ্যমন্ত্রীর চার পাশে ঘেরা, আপনাকেও তারা ঘিরে ছিল, সেইসব লোকেরা বিভিন্নভাবে বিভিন্ন জায়গায় সুবিধা নিয়েছে। আপনারা খৈ॰ ৭দের পলাশিতে একটা চিনিকল ছেড়ে দিলেন পুরো চাষের জমি শুদ্ধু। চিনির উৎপাদন হচ্ছে কি সেখানে? আপনারা চাঁদমনি টি এস্টেটটা ছেড়ে দেবার কথা এখানে মেনশন করেছেন। এটা কি ঠিক যে একটা শহরের পাশে একটা চা বাগানের শ্রমিকদের আউট করে দিয়ে সেখানে আপনারা হাউসিং প্রোজেক্ট করতে দিচ্ছেন? ওখানে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের অবজেকশন ওভাররুল করে তাদের এই সুযোগ দেওয়া হয়েছে। এই যে ক্রোনি কিছু লোক এসে জায়গা জমি নিয়ে, সুযোগ সুবিধা নিয়ে গিয়েছে তারা ইনভেস্ট করেছে কি? টোডিদের একটা মেজর ইনভেস্টমেন্ট বা মেজর প্রোজেক্ট আপনি দেখান তো? এই যে

ডবলু. বি. আই. ডি. সি. এটা হচ্ছে মিলচ কাউ। সরকারি খরচ হলে তার অডিট হবে, পি. এল. অ্যাকাউন্ট অমুক তমুক ইত্যাদির ব্যাপার আছে কিন্তু এখানেও খরচটা অন্য ব্যাপার। এই ডবলু. বি. আই. ডি. সি.-র থেকে আপনি বা আপনার অফিসাররা মিলে প্রোমোশন্যাল ট্যুরের জন্য কত টাকা খরচ করেছেন তার হিসাব কি দেবেন আপনারা? ইংল্যান্ডে গিয়েছেন, অনেক জায়গায় গিয়েছেন, আপনি নিজে চীনে গিয়েছেন, সাউথ ইস্ট এশিয়াতে গিয়েছেন, সোমনাথবাবু জার্মানিতে লিপজিং ফেয়ারে গিয়েছেন।

আমেরিকা গিয়েছেন মুখ্যমন্ত্রী পুরো টিম নিয়ে। এর হিসেব দেবেন একটা? তার কারণ, ডব্লু. বি. আই. ডি. সি.-র ব্যালান্স-শিট অডিট হয়ে থাকে ঠিকই, কিন্তু সরকারি খরচের মতো সেটা কন্ট্রোল্ড নয়। এটা তো ভাল কথা, it is a good idea to promote industry. Promote West Bengal is an investment destination. সুন্দর সুন্দর বই ছেপেছেন আপনারা, ভাল অ্যাডভার্টাইজিং এজেন্সিকে দিয়ে সেটা করিয়েছেন। This is the way to sell. আপনি খারাপ কিছু করেননি, কিন্তু বিদ্যুৎবাবু, যেটা আমি আপনাকে জিজ্ঞাসা করছি, I am getting back to. ঐ সব লোকেদের নিয়ে এসে আপনি ওখানে গিয়ে ভাল ভাল বই ছেপে টাকা খরচ হবে, কিন্তু ইনভেস্টমেন্ট আসবে না। আপনার আই. ডি. সি. সম্পর্কে এই অভিযোগ এসেছে যে, কোনও একজন ডঃ রায়, লন্ডনে থাকেন, তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে সাউথ আফ্রিকা গেছেন এবং তার সাউথ আফ্রিকা যাওয়ার পুরো প্লেন ফেয়ার আই. ডি. সি. দিয়েছে। এ-ব্যাপারে মুখ্যমন্ত্রীর সচিব আই. ডি. সি.-কে লিখেছেন যে, সাউথ আফ্রিকার যে প্রোজেক্টগুলির কথা হচ্ছে সে ব্যাপারে ডঃ রায় লন্ডন থেকে লিয়াজোঁ করবেন। Is this the way to run a commercial organisation. You are only patronising the party people. তাতে কিছু লোক খুশি হয়েছেন। সোমনাথবাবুর উৎসাহ ছিল। আপনি একটা হিসেব কি এই হাউসে রাখবেন যে, what were the MOU Somnath Babu signed. What are the project being actually implemented. ডব্লু. বি. আই. ডি. সি. কি কি এম. ও. ইউ.-য়ে সই করেছিল এবং তার মধ্যে কি কি প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড হয়েছে? আপনি দেখবেন যে, আপনার এসব গ্র্যান্ডিওস প্লান—এই বেঙ্গল এয়ার চলে যাচ্ছে জেলায় জেলায়। জেলায় জেলায় প্লেন যাচ্ছে, এটা ভাল। বলেছেন, কলকাতা থেকে শিলিগুড়ি হাইওয়ে হয়ে যাচ্ছে, যেখানে কলকাতা-দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে কমপ্লিট করতে পারলেন না। আপনি মানুষকে স্বপ্ন দেখাচ্ছেন। আমি তো বারবার বলি যে, ভাঙা রাস্তা দিয়ে শিল্প আসবে? বোম্বে রোডে একবার ট্রাফিক জ্যাম হ'লে আমি দেখেছি তিন-চার ঘণ্টা দাঁড়িয়ে থাকতে হয়। সেদিন দেখলাম, এক জাপানি ভদ্রলোক খড়গপুর থেকে ফির ছিলেন ঐ রাস্তা দিয়ে। তিনি আমাকে বললেন, 'আমি দুই ঘন্টা ট্রাফিক জ্যামে এখানে আটকে রয়েছি।' তিনি বললেন, 'I would not come here again. I miss my flight.

এখানে আমি আর আসব না। 'Have you been able to solve this problem. আপনি এটা সমর্থন করতে বলেন? আজকে রাজ্যে সমস্ত রাস্তাই খারাপ। আর বিদ্যুৎ? হ্যাঁ, বিদ্যুতে একস্ট্রা জেনারেশন হয়, সারপ্লাস হয়। তার কারণ, এখানে শিল্প বন্ধ হয়ে, গেছে। শঙ্করবাবু বিদ্যুৎ সম্পর্কে নিজে বলেছেন, আমি শুনেছি। তিনি বলেছেন, 'আমি বলছি, সাব-স্টেশনগুলির কাছাকাছি ইন্ডাস্ট্রি করুন। তার কারণ, একটু দূরে গেলে কতটা ভোল্টেজ পড়ে যাবে আই কান্ট অ্যাসিওর। এখনও পাঁচ বছর লাগবে ট্রান্সমিশন লাইনে স্টেডি পাওয়ার ট্রান্সমিট করতে।' আমি গতকালই এডুকেশন বাজেটে বলেছিলাম যে, পশ্চিমবঙ্গের স্ট্রয়ং পয়েন্ট ছিল। পশ্চিমবঙ্গের স্ট্রং পয়েন্ট অ্যাপার্ট ফ্রম, আমাদের কয়লা এবং লোহা কাছেই আছে, কলকাতা বন্দর আছে, রেল লাইন আছে। আমাদের স্ট্রং পয়েন্ট ছিল যে, এখানে সবচেয়ে ইঞ্জিনিয়ার এবং টেকনিসিয়ানরা ছিলেন। আজকে সারা ভারতবর্ষে ইঞ্জিনিয়ারিং কলেজের ৩ পারসেন্ট মাত্র পশ্চিমবঙ্গ থেকে বের হয়। এ সম্বন্ধে তো ভাবা দরকার ছিল। আপনি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করতে চাইছেন, কিন্তু সেখানে দৌড়ে পিছিয়ে গেছেন। লাইফ সিক ফেয়ার ঘুরে কি কি জিনিস হতে পারে সেটা দেখে এলেন, জেনে এলেন। তার actual implementation will not take place• in this state. এই ভাঙা রাস্তা দিয়ে, এই পাওয়ার শেডিং, এই ল্যাক অফ স্কুলস। আমি বারবার বলেছি, বাইরের লোক আসবে এখানে? বাইরে থেকে এখানে এলে তার ছেলেমেয়েদের স্কুলে পর্যন্ত ভর্তি করতে পারছেন না। কলকাতার ট্রাফিক জ্যাম থেকে তারা বেরোতে পারবেন? হোয়াট আর ইউ অফারিং? তাদের জন্য অ্যামিউজমেন্টের সোর্স আছে। যখন ইনফ্রাস্ট্রাকচার পুরোপুরি তৈরি হবে তখন Industries will not think of coming Industry will not think of coming with the promise of infrastructure. ওর লোক, যারা হলদিয়ায় এসেছেন, তাদের তো ওখানে থাকতে হবে, কাজ করতে হবে। কিন্তু সেখানে হোটেল আছে? ভাল অ্যামিউজমেন্টের জায়গা আছে? যোগাযোগের ভাল ব্যবস্থা আছে সেখানে? ক্যাটামেরান দু'দিন চলেই বন্ধ হয়ে গেল। মানুষের তো সময় নেই। সারা পৃথিবী তাদের দৌড়ে বেড়াতে হয়। Why will they come here. আপনার ইঞ্জিনিয়ারিং স্কিল ভালভাবে তৈরি করবার জন্য কলেজ তৈরি করেছেন? আপনার ইচ্ছা এবং আন্তরিকতা ছিল, কিন্তু সেটা বাঙালি হুজুগের মতো। কাগজে লিখে দিলেন বিরাটভাবে যে, শিল্পপতিরা আসছেন। তা নিয়ে অনেক হৈ-হৈ হ'ল, কিন্তু শিল্পপতিরা কি এসেছেন এখানে? দু'জন শিল্পপতি এসেছেন ; পূর্ণেন্দু সোরেজ এসেছেন হলদিয়া পেট্রোকেমিক্যালসে এবং মিতসুবিসি এসেছে পি. টি. এ.-তে। এছাড়া বড় মেগা প্রোজেক্ট আপনার হিসেবমতো—আমার হিসেব মতো নয়—পশ্চিমবঙ্গে ইমপ্লিমেন্ট হচ্ছে না। In the language of modern industry any thing below hundred crores.

[4-40 — 4-50 p.m.]

ইন দি ল্যাঙ্গয়েজ অফ মডার্ন ইন্ডাস্ট্রি এনিথিং বিলো, এটা আপনার স্মল স্কেল ইন্ডাস্ট্রির লেভেলে চলে যাচ্ছে। তার মধ্যে হলদিয়া কমপ্লিট করতে পারেন, ৫,১৭০ কোটি টাকার প্রোজেক্ট, দিস ইজ দি অ্যাজ অফ মেগা প্রোজেক্ট, আন্ডারস্টান্ডয়েবল। কিন্তু তার বাইরে আর যা হচ্ছে সেটা বিদ্যুৎবাবু আই অ্যাম সরি টু সে যে সেখানে কোনও সাইজেবেল চেঞ্জ হচ্ছে না। আর একটা দেখছি ভূষণ ইন্ডাস্ট্রিজ, এটার নাম আগে শুনিনি। আপনি কোথাও কোথাও দিয়েছেন. ইন্ডাস্ট্রিয়াল সিনে দেখেছি এটার প্রোজেক্ট কস্ট ৩০০ কোটি টাকা আর আপনার বাজেট বক্তৃতায় বলেছেন ২০০ কোটি টাকা। আমি জানি না করতে পারবে কিনা, ২০০ কোটি টাকার প্রোজেক্ট যদি করতে পারে ভাল। কিন্তু ২০০ কোটি না ৩০০ কোটি এটা বলে দেবেন, কারণ ১০০ কোটি টাকা অনেক টাকা। সাউথ এশিয়ান পেট্রো কেমিক্যাল প্রোজেক্ট, এটা কোথায়? হয়ার ইট ইজ গোইং টু বি ইমপ্লিমেনটেড? আপনি লিখেছেন বানতলা লেদার কমপ্লেক্স। আপনি গিয়েছেন বানতলায়? একটা বিরাট মাঠ, তার চারদিকে পাঁচিল হয়েছে। নিচু জমি আরও ১ বছর ধরে যদি মাটি ভরাট করা যায় তবে ঠিক হবে। আপনি দিয়েছেন জগমোহন ডালমিয়াকে, সে ক্রিকেট করবে আবার বানতলাও করবে। কবে হবে বানতলা? এখানে একটা লেদার কমপ্লেক্স করতে আরও ৫ বছর লাগবে. ল্যান্ড ইজ নট দেয়ার, বানতলায় যাবার রাস্তা নেই। আপনি দেখেছেন সেই জায়গার অবস্থা? আপনি লিখে দিচ্ছেন যে ৮৪টি প্রোজেক্ট আন্ডার ইমপ্লিমেনটেশন। আপনার বলা উচিত ছিল আন্ডার ইমপ্লিমেন্টেশন টিল ২০১০। ২০১০ অবধি পৃথিবীটা বসে থাকবে, ভারতবর্ষটা বসে থাকবে? এইগুলি আপনার সিরিয়াসলি ভাবা দরকার। আমরা জেনুইনলি চেয়েছিলাম যে এই কমপিটিশনের মধ্যে আপনি একটা অ্যাফোর্ট দিতে যাচ্ছেন, অ্যাট লিস্ট আপনার একটা এক্সপোজার তো হয়েছে। আগে একটা রাজ্যের মধ্যে কমিউনিজিম করেছেন, এখন সারা পৃথিবীর ক্যাপিটালিস দেখেছেন। বাইরে ঘুরেছেন. দিস ইজ নট ব্যাড। এডুকেশনালি ইট ইজ গুড ব্যাট অ্যাফেক্টিভলি দিস ইজ নাথিং। আপনি বলুন না হোয়াট ইউ হ্যাভ প্রোসিউসড ফর্ম অল দিজস সি. আই. আই. কনফরেন্স হেল্ড হেয়ার? এইগুলি স্যাম সোজস আপনার চোখে ধুলো দেবার জন্য মিষ্টি কথা বলার জন্য এইসব লোকেরা এসেছে। তাদের যেখানে যেখানে সুবিধা সেখানে সেখানে ইন্ডাস্ট্রি করে দিচ্ছে। নান অফ দেম আর কামিং হেয়ার। ওদেরকে আর খাতির করার দরকার নেই। আপনার যদি ইনফ্রাস্টাকচার থাকে ইন্ডাস্ট্রি উইল রান আফটার ইউ। আপনি অন্য জায়গা থেকে নিয়ে আসতে পারবেন না। তাই লেট আস ডিসাইড যে হাই মডার্ন ইন্ডাস্ট্রি নয় ট্রাডিশনাল ইন্ডাস্ট্রি কনসোলিডেট করা যায় কিনা যেখানে এমপ্লয়মেন্ট বেশি হবে। এই যে মৃনালবাবু চেষ্টা করছেন যে পাবলিক আন্ডারটেকিংগুলির লস কমানো যায় কিনা। ভাল, সরস্বতী প্রেস লাভ করেছে।

যদি গ্লকনেট লাভ করে, ভাল। স্যাকসবী ফারমার যদি লস কমত তাহলে ভাল হত, লোকগুলোর এমপ্লয়মেন্ট প্রোটেকটেড হত। এই যে মডার্ন গ্রীন ফিল্ড ইন্ডাস্ট্রি, এমপ্লয়মেন্ট তো দেবে না, যত গর্জাবে তত বর্ষাবে না। গত ৪ বছর ক্লোজলি ফলো করছি এবং প্রতি বার ইন্ডাস্ট্রি বাজেটে বলি Industrialisation is a myth. Yes, Haldia is becoming a reality—may be after another two years, may be Mitsubishi project will become a reality. But apart from these is no other big industry, either of the big industrialists or of the global big companies is under implementation here.

কেউ করছে না। আর একটা জায়গায় আপনার সিরিয়াস দুর্বলতা এবারে আপনি হাই লাইট করেননি। একটা সময় বলা হয়েছিল যে ওয়েবেল আপনার শক্ত হয়েছে, ইলেক্ট্রনিক ইন্ডাস্ট্রি ডেভেলপ করেছে। হ্যাঁ, ইলেক্ট্রিনিক ইন্ডাস্ট্রি ডেভেলপের ক্ষেত্রে সফট ওয়ারের আপনার স্ট্রং পয়েন্ট আছে। কারণ সফটওয়ারে খুব বেশি আপনার ইনফ্রাস্ট্রাকচার লাগে না। মানুষের মাথা থেকে সফটওয়ার বার হয়। এখানে ভাল ইঞ্জিনিয়ার আছে, ভাল প্রোগ্রামারস আছে বাল সিস্টেম অ্যানালাইস্ট আছে, সফটওয়ার আপনি করতে পারেন। সফটওয়ারের অনেকগুলি কোম্পানি এখানে এসেছে, আপনি নামও দিয়েছেন পূর্নেন্দু কোম্পানি এসেছে ট্রাইসওয়াটার হাউস ইত্যাদি অনেক কোম্পানি আছে। Yest that is a area of strength, but that is not a big area of big investment nor of employment. It is a high techque, modern use of human mind industry. ওয়েবেলের যেখানে কারখানাগুলি আছে, আমার চেয়ে আপনি ভাল জানেন যে কোথায় আমরা দাঁড়িয়ে আছি। একটা সময় মনে হয়েছিল, মাননীয় মুখ্যমন্ত্রী, হি ইজ নট এ টেকনিক্যাল ম্যান, তিনি উৎসাহিত বোধ করতেন যে একটা ইলেক্ট্রনিক রেভলিউশন হচ্ছে। আমাদের বুঝতে হবে যে গ্লোবাল জায়ান্টের জায়গায় ডবলু. টি. ও. হয়ে গেছে। গ্যাটে আমরা সই করেছি, ভালমন্দ যা হবার হয়েছে। কিন্তু এখানে রিয়েলিটিটা কি, না ছোটখাট কিছু করে কেউ দাঁড়াতে পারবে না। কারণ গ্লোবাল জায়ান্ট আছে। You go big otherwise don't try it. তারফলে আপনার কি হয়েছে? ভারতবর্ষের সব টিভি কোম্পানি উঠে গেছে। ওয়েবল নিক্কো যারা ব্লাক অ্যান্ড হোয়াইট টিভি তৈরি করত সেটা আজকে বন্ধ। একমাত্র ইন্টারন্যাশনাল ফেরিডসটা ভাল চলছে। Weabel Crystal carbon. এগুলো বন্ধ হয়ে গেছে। ওয়েবল নিক্কোর ১৩টা কোম্পানির মধ্যে ৬/৭টা সিক। তারপরেও ওয়েবল টিকে আছে। তার মানে ছোটখাট কিছু করে আপনি এগুলোকে টিকাতে পারবেন না। The situation is not right for high-tech industrialisaton in West Bengal. আজকে মেডিয়ার মাধ্যমে বিরাট মডার্ন শিল্প এসে যাচ্ছে, এটা হচ্ছে না। আগামী ১০ বছরের মধ্যে হবে, এই চিত্র আমরা দেখছি না। তাই আমাদের

কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৭৪ এবং ৯২ নম্বর বাজেটের যে দাবি ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে দু-একটি বিষয়ে এখানে উল্লেখ করতে চাই। বন্ধ কারখানা, রুগ্নশিল্পের পুনর্গঠনের ব্যাপারে প্রকৃত অর্থে যেভাবে আমাদের এগোন উচিত ছিল, এই বাজেটকে সমর্থন জানিয়েও এই কথা বলতে চাইছি যেভাবে আমাদের এগোন উচিত ছিল, সেইভাবে আমরা এগোতে পারিনি। এটি পরিষ্কার এবং আমরা বাস্তবে উপলব্ধি করতে পারছি। শিল্প পুনর্গঠনের দায়িত্বে ১৩টি সংস্থা আছে। এই সংস্থা ছাড়া আমরা লক্ষ্য করেছি যে, ১৯৯৭-৯৮-তে ২৫টি রুগ্নশিল্প পুনরুজ্জীবন লাভ করেছে, তাতে ২৮,৪০৪ জন শ্রমিক তাদের জীবিকা নির্বাহের একটা ব্যবস্থা বা সংস্থান করতে পেরেছে। কিন্তু বন্ধ কারখানার এখন পর্যন্ত এখানে সংখ্যা কত তা বাজেট বক্তৃতার কপিতে আমি পাইনি, আমার কাছে পরিষ্কার হয়নি। এটি পরিষ্কার করে উল্লেখ করলে ভাল হয়। তার জবাবি ভাষণে যাতে এর উল্লেখ করেন সেজন্য আমি আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করছি। এখন পর্যন্ত রুগ্নশিল্পের সংখ্যা কতগুলো আছে সেটাও যদি বলেন তাহলে ভাল হয়। এর সাথে সাথে বহু কারখানা বন্ধ আছে, যেখানে হাজার হাজার শ্রমিক বেকারত্বের জ্বালা যন্ত্রণা ভোগ করছে, এইসব কারখানা, বিশেষ করে মেটাল বক্স জাতীয় কারখানার কোনও উল্লেখ বাজেট বক্তৃতার মধ্যে আমি দেখতে পাচ্ছি না। স্বাভাবিকভাবেই আমি আপনার মাধ্যমে তার কাছে অনুরোধ করছি যে এই রকম বন্ধ কারখানা এবং স্টিল অ্যালায়েড প্রোডাক্ট সম্পর্কে যদি উল্লেখ করেন তাহলে খুব ভাল হয়। আজকে যেখানে প্রযুক্তির প্রশ্ন আছে, আধুনিকীকরণের প্রশ্ন আছে, নতুন নতুন টেকনোলজি এসেছে—সেখানে রুগ্ন শিল্পকে সেই মান্ধাতা আমলের সেই মেশিন দিয়ে প্রোডাকশন বৃদ্ধি করতে চেয়েছেন সেই পদ্ধতি দিয়ে এখন আর চলবে না। সেখানে পুনর্গঠনের জন্য, শিল্প পুনর্গঠন ভারপ্রাপ্ত মন্ত্রী চেষ্টা করছেন আধুনিকীকরণের। কিন্তু সেখানে অর্থের দরকার। আধুনিকীকরণের জন্য শুধু আমাদের দেশে নয়, বিদেশি সহযোগিতাও দরকার। এবং সেসব ক্ষেত্রে অনেক বিদেশি সংস্থা তারা অনেক সময়ে রুগ্ন শিল্পকে পুনরোজ্জীবিত করার জন্য সরকারের সঙ্গে আলোচনা করেন। আমরা এসব খবর বিভিন্ন সূত্রে এবং সংবাদপত্রের মাধ্যমে পেয়ে থাকি। এইরকম সিঙ্গাপুরের একটি বিদেশি সংস্থা সরকারের সঙ্গে রুগ্ন শিল্পকে পুনরোজ্জীবিত করার জন্য আলোচনা করার পরে পরবর্তীকালে যে অবস্থায় আসার কথা তা কিন্তু আসছে না। আমাদের যে কারিগরি এবং টেকনিক্যাল সহযোগিতার দরকার তাদের কাছ থেকে জানি না কি কারণে তারা সিদ্ধান্ত নিয়েও এগিয়ে আসছে না। এই বিষয়টা একটা চিন্তার

কারণ হয়ে দাঁড়িয়েছে। তারপরে অভ্যন্তরীণ বিভিন্ন রাজ্যর থেকে যারা বিভিন্ন সময়ে পশ্চিমবঙ্গে আসেন তারা বিভিন্ন সময়ে মন্ত্রী পর্যায়ে আলোচনা করে সরকারের সঙ্গে কিন্তু শেষ পর্যন্ত কি রহস্য রয়েছে যে তারা পিছিয়ে যাচ্ছে। বিদেশি সংস্থার কাছ থেকে কতটা সাহায্য পাব বা কতটা এগিয়ে আসবে তারা সেটা আজকে চিন্তার বিষয়। আজকে এই বিদেশি সংস্থাগুলো কতটা এগিয়ে আসবে এবং এই রুগ্ন শিল্পকে পুনরোজ্জীবিত করতে চায়, বন্ধ কারখানাকে চালু করতে চায় সেই বিষয়ে সন্দেহ আছে। এছাড়া আরেকটি বিষয় অস্বীকার করার উপায় নেই যে, আমাদের যে পরিকাঠামো তাতে যতটা এগিয়ে যাওয়া উচিত ছিল, যেভাবে এগিয়ে যাওয়া উচিত ছিল, সেখানে বিদ্যুতের ক্ষেত্রে বলুন, জলের ক্ষেত্রে বলুন, রাস্তার ক্ষেত্রে বলুন নানা দিক থেকে আমরা দেখছি যে, আমাদের যতটুকু এগোনোর দরকার সেইভাবে এগোতে পারছি না। তার একমাত্র কারণ হচ্ছে অর্থ। আমাদের রাজ্যের সরকারের যে অর্থ ভান্ডার তা দিয়ে এইরকম পরিকাঠামো তৈরি করা সম্ভব নয়। সেক্ষেত্রে এই পরিকাঠামো তৈরি করার জন্যে বিভিন্ন দিক থেকে বিদেশি সংস্থার কাছ থেকে যে অর্থ সাহায্য যে পরিকাঠামো তৈরি করার জন্যে বিভিন্ন দিক থেকে বিদেশি সংস্থার কাছ থেকে যে অর্থ সাহায্য যে পরিকাঠামো রাজ্য সরকার তৈরি করার চেষ্টা করছেন এবং আলোচনা স্তরে গিয়েও শেষ পর্যন্ত একটা রহস্য কোথায় আছে জানি না বিদেশি সংস্থারা পিছিয়ে যাচ্ছে। এই বিষয়টা উদঘাটন করে দেখার দরকার যে এর পেছনে কোন শক্তি কাজ করছে। সেখানে বিভিন্ন দিক থেকে এই পশ্চিমবঙ্গে বন্ধ এবং রুগ্ন শিল্পকে পুনরোজ্জীবিত করার জন্য শুধু অর্থ সাহায্য নয়, আধুনিক প্রযুক্তি বলুন, টেকনিক্যাল বলুন, বিজ্ঞান বলুন সমস্ত দিক থেকে সাহায্য করবেন বলে বিদেশি সংস্থা রাজি হচ্ছে। সেখানে প্রতিশ্রুতি দেওয়ার পরেও আলোচনার মধ্যে দিয়ে চুক্তি সাক্ষরিত হয়, কিন্তু তারপরে দেখছি আস্তে আস্তে তারা পিছিয়ে যাচ্ছে। এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব বিষয়টিকে গুরুত্ব সহকারে বিবেচনা করে দেখার দরকার।

এই বিষয়টা তাই গুরুত্ব সহকারে বিবেচনা করা দরকার। এর গভীরে যাওয়া দরকার। সাথে সাথে এই কথাও বলতে চাই, যেমন পাবলিক আন্ডারটেকিং আছে ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ার হাউসিং কর্পোরেশন এদের বহু গোডাউন করা দরকার। পশ্চিমবাংলায় বহু জায়গায়, বহু শস্য ফসল অন্যান্য জিনিস সিমেন্ট এবং অন্যান্য সব মেটিরিয়ালস রাখার জন্য পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় যেভাবে স্টেট ওয়ার হাউসিং কর্পোরেশন-এর গোডাউন এবং ওয়ার হাউস তৈরি করা দরকার, সেটা কিন্তু সেইভাবে আজও হয়নি। ২/৪টি হয়েছে, হলেও সেটা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। স্বাভাবিকভাবে আমি আপনার মাধ্যমে মন্ত্রীকে অনুরোধ করছি তিনি এই বিষয়ে গুরুত্ব সহকারে বিবেচনা করবেন। সাথে সাথে দু-একটি বিষয়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই,

ছোট বা মাঝারি যেটা সম্ভব রুগ্ন শিল্পকে সমবায় ভিত্তিতে চালু করা যায় কিনা সেটা একটু চিন্তা-ভাবনা করা দরকার। আর যে হারে বেকার সমস্যা আমাদের বাড়ছে, পশ্চিমবাংলায় তুলনামূলকভাবে কর্মসংস্থান এর কথা যতই বলি না কেন, আমরা কিন্তু যদি হিসাব করি ঠিকভাবে পশ্চিমবাংলায় বেকার সমস্যা কিন্তু বাড়ছে। তাই শাক দিয়ে মাছ আমরা ঢাকতে পারব না। স্বাভাবিকভাবে আমি এই কথা বলতে চাই, আজকে সরকারকে গভীরভাবে চিন্তা করতে হবে, বেকারত্ব যেভাবে বাড়ছে তাতে আইনশৃঙ্খলার প্রশ্ন আছে, অন্যান্য বিষয়ের প্রশ্নও আছে, রাজনৈতিক প্রশ্ন আছে, সেইজন্য আজকে বন্ধ ও রগ্ন শিল্পকে পুনরুজ্জীবিত করার জন্য বন্ধ কারখানাকে খোলার জন্য চিন্তা-ভাবনা করা দরকার। সাথে সাথে ছোট এবং মাঝারি শিল্পকে যেটা সম্ভব সেটাকে সমবায় ভিত্তিতে রুগ্ন শিল্পকে চালু করা যায় কিনা, চিন্তা-ভাবনা করবেন। এই কথা বলে ৭৪ নম্বর এবং ৯২ নম্বর দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটের বিরোধিতা করে আমাদের কাটমোশন এর সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি, সেটা ইন্ডাস্ট্রিয়াল বেল্ট। দীর্ঘদিন থেকে এখানে ইন্ডাস্ট্রির অনেক সুনাম আছে কিন্তু আজকে দেখতে পাচ্ছি, দিরে পর দিন এই এলাকায় যে সমস্ত কারখানা আছে, সেইগুলি বন্ধ হচ্ছে, শ্রমিক বেকার হচ্ছে। আমরা এটুকু জানি কারখানা তৈরি করা মানে কিছু বেকার সমস্যা কমানো, অনেক ছেলের চাকরি এতে হয়। আমাদের বিদ্যুৎবাবু কোন উদ্দেশ্য নিয়ে জানি না, তিনি যে কাজ করছেন, তাতে দেখা যাচ্ছে, দিনের পর দিন বেকার সমস্যা বাড়ছে। সরকার যতই চিৎকার করুন, তারা গরিবের সরকার, সর্বহারার সরকার, সেই সরকার কিন্তু শ্রমিক ছাঁটাই এর চেষ্টা করছেন। সোমনাথবাবু দীর্ঘদিন ধরে—কাগজে দেখছিলাম—মৌ মৌ বলে চিৎকার করছিলেন, সারা পশ্চিমবাংলায় মনে হচ্ছিল আমাদের শিল্পের জোয়ার হবে, বেকার সমস্যা দূর হয়ে যাবে। কিন্তু দেখা গেল বিগত ২ বছরে কোনও কাজ তিনি করতে পারেননি। আমাদের মাননীয় মন্ত্রী তার বাজেটে যে বিষয়টা স্বীকার করেছেন, সেটা হচ্ছে, পশ্চিমবাংলায় জমির চাহিদা বেশি, স্বাভাবিকভাবে জমি দিতে পারছে না বলে অনেক কারখানা হতে পারছে না। ফলে সোমনাথবাবু বিদেশ থেকে বহু শিল্প কারখানা এখানে গড়ার যে চেষ্টা করছিলেন, সেটা কোন উদ্দেশ্যে?

[5-00 — 5-10 p.m.]

আপনারা পশ্চিমবাংলার মানুষকে ভাঁওতা দেবার চেষ্টা করছেন। আজকে ২৪ পরগনার ফলতাতে ২৮০ একর জায়গা আপনারা ১৯৮৫-৮৬ সালে দখল করলেন। আজ তেরো বছর হয়ে গেল মাত্র ১১৫ একর জায়গা আপনারা ডেভেলপ করতে

পারলেন, বাকিটা পারলেন না কেন। স্বাভাবিকভাবে শিল্পপতি যারা আছেন তারা ওখানে যেতে চাইছেন না। শিল্প তৈরি করতে গেলে রাস্তা চাই, বিদ্যুৎ চাই, কিন্তু আজকে শিল্পপতিরা বিদ্যুৎ পাচ্ছে না বলে তারা বাইরে চলে যাচ্ছেন। অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে সরকারের কাছ থেকে লোন নিয়ে শুধুমাত্র বাড়ি তৈরি করেছেন, কারখানা করা তো দূরের কথা। তারপরে বন্ধ করে দিয়ে চলে যাচ্ছেন। এইভাবে দিনের পর দিন চলছে। পশ্চিমবাংলায় যারা শিল্পপতি আছেন তারা এখানে থাকতে চাইছেন না। সি. পি. এম. এবং সিটুর অত্যাচারে তারা কারখানা বন্ধ করে দিয়ে চলে যাচ্ছেন। আমি কিছুক্ষণ আগে আমার এলাকার একটা জুটমিলের ব্যাপারে লেবার কমিশনারের ঘরে গিয়েছিলাম মিটিং করতে। আজকে একটার পর একটা মিল বন্ধ হয়ে যাচ্ছে সেই ব্যাপারে আমরা বিদ্যুৎবাবুকে বলেছি, শান্তিবাবুকে বলেছি। বাউড়িয়া কটন মিল, সুলেখা, ডানলপ এই কারখানাগুলো বন্ধ হয়ে আছে অনেকদিন ধরে। আপনারা কি করতে পেরেছেন? আপনারা কোনও কাজ করতে পারছেন না। মালিকরা আপনাদের কথা শোনেই না। অনেক মালিককে লেবার কমিশনারের অফিসে ডাকলে আসার প্রয়োজন মনে করে না। আমরাও চাই শিল্প হোক, বেকার সমস্যা দূর হোক। হয়ত বিদ্যুৎবাবু চেষ্টা করছেন, কিন্তু তার আনুসঙ্গিকরা কিছু করতে পারছেন না। চন্দনবাবু উলুবেড়িয়াতে একটি বাল্ব কারখানা করছেন। কন্ট্রাক্ট বেসিসে সেখানে শ্রমিকরা কাজ করবে। কন্ট্রাক্টারের মাধ্যমে কাজ করিয়ে শ্রমিকদের ৩০/৪০ টাকা মাইনে দেওয়া হবে। আমরা চাইছি শ্রমিকরা কাজ করুক, পার্মানেন্ট হোক, কিন্তু এখানে সেটা হবে না, কিছু দিন কাজ করানোর পর তাদের তাড়িয়ে দেওয়া হবে। এইভাবে আজকে শ্রমিক স্বার্থ রক্ষিত হয় না। চা শিল্পের ক্ষেত্রে মন্ত্রী মহাশয় সেইভাবে এগোতে পারেননি। বিদ্যুৎবাবুর দপ্তর, শিল্প বাণিজ্য দপ্তর, শিল্প পুনর্গঠন দপ্তর, এই তিনটি দপ্তর যদি এক না হয়, সমন্বয় না হয় সেখানে কাজ হবে না। তিনি সেইভাবে কাজ করতে পারছেন না বলে আজকে এই অবস্থা হচ্ছে। আজকে শ্রম দপ্তরের কাছে, ট্রাইব্যুনালের কাছে অনেক কেস জমা পড়ে আছে, আপনারা কোনও কিছুর সুরাহা করতে পারছেন না। আজকে শ্রমিক ছাঁটাই হচ্ছে, কোনও কাজ হচ্ছে না। যে কেসগুলো বি. আই. এফ. আরের ঘরে পেন্ডিং পড়ে আছে সেগুলোর কোনও সুরাহা হচ্ছে না। শুধু আজকে দল নয়, শ্রমিকদের স্বার্থে, মানুষের স্বার্থে আপনারা কিছু করার চেষ্টা করুন। আসুন না বজবজে সেখানে আপনারা ইন্ডাস্ট্রি এবং বেকার সমস্যা দূর করুন। ইন্ডাস্ট্রি তৈরি করতে গেলে যে পরিকাঠামোর দরকার সেগুলো তৈরি না করলে শিল্প আসবে না। আপনারা বলেছিলেন ফলতায় একটা বন্দর তৈরি করবেন, আজও পর্যন্ত সেই বন্দর হল না। বিগত একুশ বছর ধরে আপনারা কোনও কাজ করতে পারছেন না।

আমরা যখন প্রথম এম. এল. এ. হয়ে এলাম, তখন অনেক কথা শুনেছিলাম

আপনাদের কাছে—মার্চে চালু করব, সেপ্টেম্বরে চালু করব। তারপর অনেক মাস চলে গেল, এখনও পারলেন না চালু করতে। এইভাবে আপনারা শ্রমিকদের ক্ষতি করছেন। আমি বলতে চাই, এই সরকার মালিকদের সরকার, শ্রমিকদের সরকার নয়। তারা মালিকদের স্বার্থ দেখছেন, শ্রমিকদের নয়। মালিকদের দালালি করছেন। আমরা চাই, যারা সত্যিকারের লড়াই করছে, তাদের পাশে দাঁড়াতে। এই কথা বলে, আমাদের কাট মোশনকে সমর্থন করে, আপনাদের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রীদের আনা ব্যয় বরাদ্দকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে কলকারখানা বন্ধ, বেকারি বৃদ্ধি এবং শিল্পায়নের বাধা শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের অন্যান রাজ্য, যেমন মহারাষ্ট্র, গুজরাট, অন্ধ্রেও এই সমস্যা আছে। সর্বত্রই বন্ধ হয়ে যাচ্ছে। তার মূল কারণ ভারতবর্ষের পুঁজিবাদী অর্থনীতি, ব্যক্তি মালিকানার উপর নির্ভরশীল উৎপাদন ব্যবস্থা। তারপর আগের নরসিমহা রাও সরকারের উদার অর্থনীতি প্রতিযোগিতাকে অনেক কঠিন করে দিয়েছে। কেন্দ্রীয় সরকারের এই ভ্রান্ত শিল্প-বাণিজ্য এবং অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে আমাদের পশ্চিমবাংলায় আমাদের একটি বিকল্প ব্যবস্থার কথা ভাবতে হচ্ছে। সেইসব প্রতিবন্ধকতা স্বীকার করে, এখানকার বন্ধ ও রুগ্ন কল-কারখানার দায়বদ্ধতা স্বীকার করে নিয়েই আমাদের কাজ করতে হচ্ছে। একথা অস্বীকার করা যাবে না যে, পশ্চিমবাংলায় শিল্পায়নের পরবেস অনেক উন্নত হয়েছে আজকে গ্রামের মানুষের ক্রয়ক্ষমতা বেড়েছে, শিল্পজাত পণ্যের চাহিদা বেড়েছে।

দ্বিতীয় হচ্ছে, উৎপাদন নির্ভর পরিকাঠামোর উন্নতি হয়েছে, কাঁচামাল ও শ্রমিকের প্রাচুর্যও কেউ অস্বীকার করতে পারবে না। মডার্ন ইন্ডাস্ট্রির জন্য ইন্ডাস্ট্রির জন্য ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স, সফটওয়ার-এর কথা বললেন। সেই পরিবেশ সৃষ্টি হয়েছে। একটা শিল্পপরিকাঠামো গড়ে তোলার জন্য যা দরকার, তা হয়েছে। এখন প্রশ্ন হ'ল, তাহলে কেন আশানুরূপ হচ্ছে না? তার জন্য প্রধানত, দায়ী কেন্দ্রীয় সরকার। তারা বরাবরই পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণ করে আসছে। আজকে লাইসেন্স প্রথা বা মাসূল সমীকরণ-প্রথার কিছু সুবিধা পেলেও দেখছি বিদেশ থেকে যে-ঋণ পাওয়া যায়, কেন্দ্রীয় সরকার তার জন্য যে সুদ দেয়, আমাদের থেকে তার চেয়ে ২ পারসেন্ট বেশি সুদ নেয়। এই ভাবে তারা প্রতিবন্ধকতা সৃষ্টি করছে। একদিকে তারা পুঁজিবাদী ব্যক্তি মালিকানার উপর নির্ভর করে শিল্পকে প্রতিশ্রুতি দিচেছ, আর একদিকে আমরা মনে করি শ্রমিকদের স্বার্থ দেখতে হবে। এই বিরোধ কেউ অস্বীকার করতে পারবে না। আমাদের শিল্পায়নের পরিবেশকে আরও ভাল করার জন্য—আপনারা জানেন দুর্গাপুরে এক্সপোর্ট প্রমোশন ইন্ডাস্ট্রিয়াল পার্ক হয়েছে।

[5-10 — 5-20 p.m.]

ফলতায় আমাদের এক্সপোর্ট প্রসেসিং জোন আমরা উন্নত করার চেষ্টা করছি। এখানে বারবারই "মৌ" এর কথা ওঠে। এটা তো আমাদের প্রাথমিক শর্ত। এটা তো করতেই হবে। তারপর ধীরে ধীরে এইগয়ে নিয়ে যেতে হবে। সেখানে সাইন, এগ্রিমেন্ট তো হবেই। তারপর তো হবে। সে চেষ্টা করা হচ্ছে। আমাদের এখানে বিদেশি পুঁজি আসছে না কেন, সে বিষয়ে কেন্দ্রীয় সরকারের চক্রান্ত আছে কিনা আমাদের নিশ্চয়ই ভাবতে হবে। আমি এখানে উল্লেখ করব যে আমাদের এখানে ১৭টা শিল্প আছে। সেখানে ৭ হাজার ৩২৩ কোটি টাকা বাজেট বক্তৃতায় চাওয়া হয়েছে। এখানে হলদিয়া পেট্রোকেমিক্যাল আছে, মিৎসুবিসি আছে। ১৭টা শিল্প এখানে আছে। এখানে ৭ হাজার ৩২৩ কোটি টাকা সেখানে ইনভেস্ট হচ্ছে। আমাদের পশ্চিমবাংলায় শিল্পের পরিবেশ যে ভাল তার একটা উদাহরণ আমি দেব। ইন্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট বেঙ্গল—সেখানে দেখা যায় যে কোম্পানির যে শেয়ার সেই ক্ষেত্রে—ভারতবর্ষের মধ্যে মহারাষ্ট্রের পরেই পশ্চিমবঙ্গের স্থান। ৮৫-৮৬, ৯৬-৯৭ এই বছরগুলোর যদি একটা তুলনা করি তাহলে দেখব ৯৬ সালে মহারাষ্ট্রে রেজিস্ট্রেশন হয়েছে ৯২২টা কোম্পানি। তারপরেই পশ্চিমবাংলার স্থান। ৬৩ হাজার ৪৭৮ কোটি টাকা ইনভেস্ট হয়েছে। তার মধ্যে ২১ হাজার ৩৪৬.৯ কোটি এখানে আছে পেড আপ ক্যাপিটাল। পুঁজিবাদী ব্যবস্থার কারণে যে সমস্ত ছোট কলকারখানা, ট্র্যাডিশনাল শিল্প সে শিল্পগুলোকে আমরা ডাকতে পারছি না। স্বাভাবিক কারণে পুঁজিবাদী অর্থনীতির কারণে। আমার কথা হল এই ব্যবস্থার মধ্যেও, এই পরিস্থিতির মধ্যেও আমাদের চেষ্টা করতে হবে। যে ভাবে বামফ্রন্ট সরকার চেষ্টা করছে তাকে আরও কার্যকরি করতে হবে। ব্যারাকপুর মহকুমা আরও শিল্পোন্নত জায়গা। সেখানকার সমস্ত ট্র্যাডিশনাল শিল্প আজকে ধ্বংস হয়ে গেছে। শিল্প করার মতো প্রচুর জায়গা সেখানে পড়ে আছে। সেই পতিত জমিকে অন্যভাবে ব্যবহার করার চেষ্টা করা হচ্ছে। সেগুলোকে অধিগ্রহণ করে বাধ্যবাধক করা যায় কিনা সেটা আমাদের দেখতে হবে। ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে আমি ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলের একটা ব্যাপার উল্লেখ করছি। সেখানে প্রায় সাড়ে ৬৭২ জন শ্রমিক আছে। এদের মধ্যে ৭২ জন তৃতীয় পে-কমিশন পাচ্ছেন বাকি ৬০০ জন পে-কমিশন পাচ্ছে না। এই যে শ্রমিক যারা আছে একই শিল্পতে, সেখানে দুটো ভাগ কি করে হবে। বেতনের সুবিধা ৭২ জন পাচ্ছে ৬০০ জন পাচ্ছে না, এই বিষয়টা দেখার জন্য আপনার কাছে দাবি করব। এন. টি. সি.-র মিলগুলোর উপর কেন্দ্রীয় সরকার ভরতুকি দেয়। ১২টা মিল বন্ধ কেন্দ্রীয় সরকার শর্তসাপেক্ষে কিভাবে নিতে পারে তার জন্য রাজ্য সরকারকে দেখতে হবে। ১২টা মিল বন্ধ হয়ে আছে। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, শিল্প-বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং শিল্প পুনর্গঠন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, আজকে বাংলার রূপকার বিধান চন্দ্র রায়ের জন্মদিন, আজকে যে বাজেট পেশ হয়েছে তার একটা সিগনিফিক্যান্ট ব্যাপার হচ্ছে যিনি বাংলাকে তৈরি করেছিলেন কি শিল্পে, কি শিক্ষায়, কি স্বাস্থ্যে সর্বক্ষেত্রেই যিনি বাংলাকে তৈরি করেছিলেন তার জন্মদিন আজকে পশ্চিমবঙ্গের শিল্পমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে দিয়ে আমি বুঝতে পারছি না যে আমরা সামনের দিকে এগোচ্ছি না পিছনের দিকে যাচ্ছি? এই বাজেট আমাদের সঠিক কোনও দিক নির্দেশ করছে না। আমি বহুবার এখানে বলেছি এই রাজ্য সরকারের নীতিগত স্ববিরোধিতার জন্য আমাদের রাজ্যে শিল্পায়ন হচ্ছে না, এই রাজসরকারকে ভারতবর্ষের কোনও বড় শিল্পপতি বিশ্বাস করে না, পৃথিবীর কোনও শিল্পপতি বিশ্বাস করে না, এই কথা আমি আমার বক্তব্যর মধ্যে পরে বলব। আমি নিজে মনে করি সরকারের মন্ত্রীদের নিজেদের বক্তব্যই পরিষ্কার নয়। অর্থমন্ত্রী পায়ের উপর লাফিয়ে বক্তৃতা করেন আবার শিল্পমন্ত্রী আরেক রকম বক্তৃতা করেন, একই সরকারের মন্ত্রীদের বক্তব্যের মধ্যে স্ববিরোধিতা রয়েছে। যারা এখানে ব্যবসা করতে আসবে তারা ক্লিন পিকচার দেখতে চাইবেন। যে রাজ্যে ওয়ার্ক কালচার নেই, শ্রমিকদের প্রোডাকশন এবং প্রোডাক্টিভিটির কথা শেখান না। আমরা শ্রমজীবী মানুষের আন্দোলন করি কিন্তু প্রোডাকশন ও প্রোডাক্টিভিটির কথা বলা হল না, ওয়ার্ক কালচারের কথা বলা হল না, পরিকাঠামোগত উন্নয়নের ব্যাপার নেই তাই এই রাজ্যে শিল্পায়ন হবে না। গত বছর আপনার বাজেট বইতে যে সমস্ত শিল্প স্থাপনের কথা বলেছিলেন, এবারে সেই সব শিল্পের কথা নেই। ১৯৯১ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত ৭ হাজার ২৬৪ কোটি টাকার কাছাকাছি এই রকম নাকি বিনিয়োগ হয়েছে, এবং ১৯৯৭ সালে ৪০৮ কোটি ৮ লক্ষ টাকা বিনিয়োগ হয়েছে। এটা সঠিক কি না এবং সত্যি সত্যিই এই বিনিয়োগ আমাদের রাজ্যে হচ্ছে কি না, এ ব্যাপারে তথ্যভিত্তিক বক্তব্য রেখেছেন। মাননীয় সদস্যরা সেখানে প্রমাণিত হয়েছে। আমি শুধু একটা কথা বলতে চাই বিধান রায় এমন কিছু রেখে গেছেন যতদিন বাংলা থাকবে ততদিনই বিধান রায়ের কথা মনে পড়বে। কিন্তু এখন এই রাজ্যের মুখ্যমন্ত্রী একটা বিস্কুট কোম্পানির মালিকের বাবা হয়ে রিটায়ার করবেন, শুনছি তিনি নাকি অবসর নেবেন, উনি চিরস্থায়ী বন্দোবস্ত করে নেবেন পশ্চিমবঙ্গের ইতিহাসে এটা ঠিক নয়, কিছু করতে হবে। আপনাদের দৃষ্টিভঙ্গি খুব স্বচ্ছ নয়, আপনি এই রাজ্যে শিল্পায়নের নামে কিছু হোটেল খুলতে চেয়েছেন। হোটেল মালিকদের জমি দিয়েছেন। হোটেল ইন্ডাস্ট্রিতে কত বেকারের চাকরি হবে পশ্চিমবঙ্গে? সবকটা হোটেল ইন্ডাস্ট্রিতে আমাদের ইউনিয়ন আছে আমি জানি। আপনি হয়ত পরিকাঠামোগত ব্যবস্থার জন্য হোটেল খুলছেন কিন্তু ব্যবসায়ীরা এই রাজ্যে ব্যবসা

করতে আসছে না। আমাদের দেশের দেশীয় বড় ব্যবসায়ীরা আসছে না, যারা আসছেন তারা রাজ্যের কথা ভেবে আসছেন না, তারা আসছেন জমির লোভে। ইস্টার্ন বাইপাসের ধারে তাজবেঙ্গল, আই. টি. সি., হায়াত, স্টক-এক্সচেঞ্জ এদের জমি দিয়েছেন। আমাদের রাজ্যে শিল্পায়নের দৃষ্টভঙ্গি হওয়া উচিত সার্ভিস ওরিয়েন্টেড এমপ্লয়মেন্ট। প্রোটেনশিয়ালিটি জেনারেট হবে এমন শিল্পই আমাদের রাজ্যে হওয়া উচিত।

[5-20 — 5-30 p.m.]

আজকে আমাদের রাজ্যে যে সমস্ত ট্রাডিশনাল বিজনেস ছিল, চা, পাট ইঞ্জিনিয়ারিং, কয়লা, প্রভৃতি ব্যবসায়ে ব্যাপক ছাঁটাই হচ্ছে। আপনিও ভাল করে জানেন, এই রকম বিভিন্ন শিল্প আছে যেগুলোকে ক্রমশ ছোট করে আনার চেষ্টা হচ্ছে, শ্রমিক কমিয়ে দেওয়া হচ্ছে। জি. কে. ডব্লু.-তে ১১ থেকে ১২ কর্মচারী ছিল। আজকে সেখানে ২,৩০০ জন কর্মচারী কাজ করছে এবং মালিক নতুন করে চিঠি দিয়ে জানিয়ে দিয়েছে আরও ১ হাজার জনকে কমিয়ে দেওয়া হবে। এই যদি অবস্থা হয় তাহলে আজকে শ্রমিকরা কোথায় যাবে। আপনি কলকারাখানার পুনর্গঠনের ব্যাপারে বলেছেন। কিন্তু আজকে শতাধিক কারখানা বি. আই. এফ. আরে আটকে রয়েছে। তাহলে এগুলো কবে, কিভাবে পুনরুজ্জীবন করবেন? আজকে যেসব কোম্পানিরা এখানে ব্যবসা করতে আসছে তারা এত কম শ্রমিক লাগাচ্ছে যে তাতে আমাদের শিল্পায়নের উদ্দেশ্যটাই ব্যর্থ হয়ে যাবে। আজকে আমাদের এখানে অলরেডি ৫৮ লক্ষ বেকার রয়েছে এবং তার সঙ্গে নতুন নতুন পাশ করে ছেলেরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে। তাই ঐ ভাবে কর্মসংস্থানকে সংকুচিত করে যে শিল্প হবে তার দ্বারা আমাদের মূল উদ্দেশ্য কিন্তু সফল হবে না, ব্যর্থ হয়ে যাবে। কারণ এই ধরনের শিল্প এমপ্লয়মেন্ট জেনারেট করবে না। এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

আপনি কিছু কিছু যে করছেন না, তা নয়। আমি সল্টলেকে গিয়ে দেখে এসেছি। সেখানে আপনি সফটওয়ার ইঞ্জিনিয়ারিং-র ব্যাপারে ব্যাপক উন্নয়নের চেষ্টা করেছেন। এ ব্যাপারে নিশ্চয় আপনার প্রশংসা করব। কাজ করলে প্রশংসা করতেই হবে, কিন্তু আমি শুনেছি, ওখানে টোটাল এমপ্লয়মেন্ট হয়েছে ২,৬০০ জনের। এই বিরাট আন-এমপ্লয়মেন্টের রাজ্যে ২,৬০০ জনকে চাকরি দিয়ে কিভাবে আপনি সমস্যার সমাধান করবেন, জানি না।

আপনারা এই রাজ্যে শিল্পায়নের কথা বলছেন। সি. আই. আই. সম্মেলন করছে, ফিকি সম্মেলন করছে। কিন্তু যে ১৭-টা বিদেশি শিল্প, এন. আর. আই. নয়, একদম ফরেন বিজনেস, এখানে শিল্প করবে বলেছিল, মৌ সাক্ষর করেছিল, তারা কেন চিঠি

দিয়ে জানিয়ে দিল যে, তারা এই রাজ্যে শিল্প করবে না? অথচ আপনারা বলছেন, এই রাজ্যে শিল্পায়নের জোয়ার এসেছে। তবে কি ১৯৯৬ সালে ঐ কথাগুলো নির্বাচনকে সামনে রেখে বলেছিলেন? আজকে আমরা জানতে পারছি আপনারা সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। পরিকাঠামোকে উন্নত করার জন্য বিদেশি শিল্পপতি আমাদের রাজ্যে আসবেন, নতুন নতুন শিল্প তৈরি হবে—এসব কথা তখন বলেছিলেন। তাই আজকে আপনাকে বলতে হবে কেন চুক্তি করার পরও বিদেশি ঐসব পুঁজিপতিরা আমাদের রাজ্যে ব্যবসা করল না? ঐ ব্যবসায়ীরা ডব্লু. বি. আই. ডি. সি.-র সঙ্গে চুক্তি করেছিল। আজকাল দেখা যাচ্ছে সোমনাথবাবু বিদেশ যাচ্ছে, অফিসাররা বিদেশ যাচ্ছে এবং সর্বপরি মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশ যাচ্ছে শিল্পপতি ধরে আনবার নামে। আর, মাননীয় মুখ্যমন্ত্রী তো ২১ বছরের রাজত্বে ৪৭০ দিনই বিদেশে কাটাচ্ছেন। এর মধ্যে কয়েকটা রাজনৈতিক ট্যুর ছাড়া বাকি সবগুলোই বিদেশি শিল্পপতি ধরে আনবার নামে গেছেন। কিন্তু তার ফলাফল কি? আজকে পশ্চিমবাংলায় কটা শিল্পপতি এসেছেন এবং বিনিয়োগ করেছেন? তার পরিমাণ কত? এবং এর সঙ্গে কতজন শ্রমিককে যুক্ত করাতে পেরেছেন? আজকে এগুলো আপনার বিধানসভার সামনে জানানো উচিত। কেননা শুধু শিল্পায়ন, শিল্পায়ন করে হাওয়া তুলেই মানুষের সত্যিকারের কিছু করা যাবে না। আমি জানি আপনারা আবার ২০০১ সালের আগে এই শিল্পায়নের স্লোগান তুলবেন। কারণ, এটা আপনাদের পলিটিক্যাল স্লোগান। আপনিই বলেছিলেন, যে সব ব্যবসায়ীরা বাইপাসের ধারে এবং বিভিন্ন জায়গায় দামী জমি নিয়েছেন শিল্প করার নামে তাদের একটা নির্দিষ্ট সময় দেওয়া দরকার যে, এক বা দেড় বছরের মধ্যে যদি তারা শিল্প না করে তাহলে সেই জায়গা তাদের কাছ থেকে কেড়ে নেওয়া হবে। এই যে বড় বড় শিল্পপতি, ব্যবসায়ী শিল্পের নাম করে প্রাইম ল্যান্ড, হাইকস্টলি ল্যান্ডগুলো দখল করে রেখে দিচ্ছে রাজ্যের স্বার্থে লাগাচ্ছে না, তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন সেটা আজকে আমাদের জানাতে হবে।

আমাদের দেশের বড় বড় ব্যবসায়ীদের আমাদের রাজ্যের প্রতি আকৃষ্ট করতে পারছেন না। টাটা, বিড়লা, আম্বানি, বীরেন শা, প্রভৃতি বৃহৎ দেশীয় শিল্পপতিদের আপনারা এ রাজ্যে আকৃষ্ট করতে পারলেন না। অথচ মহারাষ্ট্রে এনরন, বাঙ্গালোরে কনজেটিক্স হাজার হাজার কোটি টাকা বিনিয়োগ করছে। আমাদের রাজ্যে এক মাত্র হলদিয়া প্রোজেক্ট ছাড়া আর কোনও বড় প্রোজেক্ট হচ্ছে না। শুধু হলদিয়া দিয়ে আপনি আমাদের রাজ্যে শিল্পায়ন করতে পারবেন না। শিল্পায়নের সঙ্গে যে জিনিসটা যুক্ত, সেটা হচ্ছে বেকার সমস্যার সমাধান। এই ভাবে চললে সেই বেকার সমস্যার সমাধান হবে না। তাই আপনার এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি শিল্প-বাণিজ্য

দপ্তর এবং শিল্প পুনর্গঠন দপ্তরের জন্য পেশ করা বাজেটের বিরোধিতা করে, আমাদের দলের আনা কাট মোশনগুলিকে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রী মহাশয়, আজকে প্রারম্ভিক ভাষণে আমাদের মাননীয় সুব্রত মুখার্জি মহাশয় আপনার ব্যর্থতা কোথায়, সেটা বলেছেন। আপনার চেষ্টা আছে, কিন্তু ব্যর্থতা কোথায় তা বলেছেন। সৌগতবাবু আপনাদের দ্বিচারিতার কথা বলেছেন। আমি শুধু আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, মিশ্র অর্থনীতির দিক থেকে যখন আমরা বাজার অর্থনীতির দিকে গেলাম নয়া-শিল্প নীতি ঘোষণা করে তখন যে সুযোগ আপনাদের দেয়া হয়েছিল—যে সুযোগের অপেক্ষায় আমরা সবাই ছিলাম যে, শিল্প গড়ার জন্য অ্যাপ্লিকেশন করে লেটার অব ইন্টেন্টের জন্য বছরের পর বছর অপেক্ষা করতে হবে না—সেই সুযোগের কতটা আপনি সদ্ব্যবহার করতে পেরেছেন, সেটা কি আমাদের জানাবেন? নয়া শিল্প নীতিতে রাজ্যকে সম্পূর্ণ ক্ষমতা দেওয়া হ'ল তারা তাদের মন মতো, পছন্দ মতো সমস্ত রিসোর্সকে মোবিলাইজ করে শিল্প তৈরি করুন। শিল্প গড়ার ক্ষেত্রে গড়ার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আর কোনও রকম বাধা দেবে না। অবশ্যই এই শিল্প নীতির কতগুলো জায়গায় আমাদেরও বিরোধিতা ছিল। সেই বিরোধের ক্ষেত্রগুলোর অনেকের সঙ্গেই আমরা এক মত ছিলাম। কিন্তু আপনাদের যে ক্ষমতা দেওয়া হয়েছিল সেই ক্ষমতার পূর্ণ ব্যবহার না করে আপনারা বছরের পর বছর সময় নিলেন। অনেক দেরি করে আপনারা নয়া-অর্থনীতি মেনে নিয়ে, কাজ শুরু করলেন। তারপর আপনার এ ক্ষেত্রে ভূমিকা কি? '৯১ সাল থেকে যদি ধরা যায় তাহলে আমরা দেখছি একমাত্র যে শিল্পটি এখানে গড়ে উঠছে সেই হলদিয়া নিয়ে অনেক কথা হচ্ছে। এখন আপনারা বলছেন ১৯৯৯ সালে সেখানে প্রোডাকশন শুরু হবে। কিন্তু আমার মনে হচ্ছে তা হবে না, আরও অনেক দূর চলে যাবে, ২০০০ সাল পার হয়ে যাবে। আপনারা বলছেন, ১৬০৩টি নতুন শিল্প প্রকল্প অনুমোদন পেয়েছে ১৯৯১ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত, এর জন্য ৪৩,১০০ কোটি টাকা বিনিয়োগ হতে চলেছে। ২৫৩টি প্রকল্পের কাজ হয় শেষ হয়েছে, না হয় শেষ হওয়ার মুখে—উৎপাদন হচ্ছে, না হয় উৎপাদন হওয়ার মুখে। এই অবস্থায় আছে। খরচ কত হয়েছে? ৭,২৬৪ কোটি টাকা। কারা খরচ করেছে? এম. আর. টি. পি.-র জন্য—ট্রেড রেস্ট্রিকশনের জন্য যে সবকটি বড় হাউসের ক্যাপিটাল ইনভেস্টমেন্টের ফাইল আটকে ছিল, তারা মডার্নাইজেশন করতে পারছিল না, তারা ডাইভারসিফিকেসন করতে পারছিল না তারা আজকে নয়া শিল্প নীতির সুযোগ গ্রহণ করে তাদের ইন্ডাস্ট্রিতে লগ্নি করছে। এর মধ্যে আপনাদের দপ্তরের কোনও বড়াই করার মতো কিছু নেই। তারপর আপনারা বলছেন, ৮৪টি ইউনিটে ১০ হাজার কোটি ৫৯ লক্ষ টাকার বিনিয়োগ আনবেন। কিন্তু সে ক্ষেত্রে কোনও সময় সীমার কথা বলছেন না। বলছেন, কোথাও জমি অধিগ্রহণ চলছে, কোথাও রাস্তা করা হবে ইত্যাদি।

[5-30 — 5-40 p.m.]

আপনি আপনার যে ইন্ডাস্ট্রিয়াল সিনারিও দিয়েছেন তাতে সবটা প্রকাশ করতে পারেননি। বক্তৃতায় আপনি লিখে সবার কাছে তুলে ধরেছেন, কিন্তু সময়সীমা স্পেসিফাই করতে পারেননি বা বলতে পারেননি অসুবিধা কোথায়? আই. সি. আই.-র সঙ্গে, আই. ডি. বি. আই.-এর সঙ্গে, ডব্লু. বি. এফ. সি.-র সঙ্গে এই রাজ্যের এবং কেন্দ্রের অর্থনৈতিক সংস্থাগুলির সঙ্গে শিল্প দপ্তরের কোথায় সমন্বয় আছে? কোথাও সমন্বয় নেই। যারা প্রোমোটর, যারা ইন্টেন্ডিং প্রমোটর যারা আপনাদের কাজগুলি দেখছে—আপনি বলতে পারেননি কবে, কখন তারা কাজ শেষ করতে পারবে? আপনি বলছেন, হবে, কিন্তু কখন হবে? কাজ আদৌ শেষ করার কথা বলতে পারেননি। তবুও আপনি বলছেন, হবে। এই জিনিস ১৯৯১ সাল থেকে চলেছে। এমন একটি রাজ্যে দাঁড়িয়ে আপনি শিল্পমন্ত্রী বা শিল্প পুনর্গঠন মন্ত্রী হয়ে বসে আছেন। আপনি তো দুর্গাপুর থেকে এসেছেন। আপনি ছোটবেলা থেকে দুর্গাপুর দেখেছেন। আজকে যার জন্মদিন তিনি দুর্গাপুরে যে শিল্প তৈরি করতে পারলেন, আপনি সেখানে একটাও শিল্প এই ২১ বছর ধরে গড়ে তুলতে পেরেছেন? একটাও পারেননি। ডি. পি. এল.-কে ছেড়ে দিন, সেন্ট্রাল গভর্নমেন্ট কিম্বা এ. বি. বি. প্রাইভেট সেক্টর বাদ দিয়ে এই ২১ বছরে একটাও শিল্প দুর্গাপুরে করতে পেরেছেন? আপনি হলদিয়া নিয়ে বারবার বলেছেন। আমি হলদিয়া নিয়ে বলতে চাইছি না। এই হলদিয়া নিয়ে ৩টি নির্বাচন আপনারা পার করিয়েছেন। ১৯৮৫ সাল থেকে ৩ বার নির্বাচন হয়েছে। আপনারা বলেছিলেন ১ লক্ষ লোককে চাকরি দেবেন। কত লোককে আপনারা চাকরি দিলেন—এটাই আমার প্রশ্ন? আপনি শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রী হয়ে বলুন, যে কারখানাগুলি বন্ধ আছে, যেগুলি ট্রাডিশনাল শিল্প, আমাদের ৬০ দশকের শিল্প উই ওয়ার দি প্রাইম, উই ওয়ার দি সুপ্রিম। জুট শিল্প—ভারতবর্ষে আমরা প্রথম। টেক স্টাইলে আমরা ভারতবর্ষের একাংশ মাত্র। আজকে জুট ইঞ্জিনিয়ারিং এবং টেক্সটাইলের বলুন, ম্যানেজারিয়েল বলুন, ক্যাপিটাল ইনভেস্টমেন্টের ক্ষেত্রে বলুন, তাদের এগজেমশনের ব্যাপারে বলুন—কোনও ব্যাপারে শিল্প দপ্তর তাদেরকে কি দিয়েছে? আপনার বাড়ির পাশেই কারখানা বন্ধ। আপনি বাণিজ্য মন্ত্রী হিসাবে পারেননি সেই কারখানাটি খোলার ব্যাপারে নতুন করে পথ দেখাবার। সেই কারখানাটির ইনফ্রাস্ট্রাকচার আছে, জমি আছে, বাড়ি আছে, অফিস আছে, মেশিন আছে, বিজলি আছে। তা সত্ত্বেও বাণিজ্য ও শিল্প মন্ত্রী হিসাবে নতুন পথ দেখাতে পারেনি। আপনি আপনার প্রারম্ভিক বাজেট ভাষণে বলেছেন, ৬০ দশকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ অনেক উপরে ছিল। আর আজকে সেই পশ্চিমবঙ্গ শিল্প ও বাণিজ্যের ক্ষেত্রে কোথায় এসে দাঁড়িয়েছে সেকথা আর বলার অপেক্ষা রাখে না।

আজকে পাবলিক আন্ডার-টেকিংগুলি শুধু ভরতুকি দিয়ে চলছে। যে সমস্ত শ্রমিকরা বয়স হয়ে গেলে ঐ সমস্ত কারখানাগুলি থেকে চলে যাচ্ছে, সেই সমস্ত কারখানায় দেখছি কন্ট্রাকটরি প্রথা চালু করেছেন। আজকে প্রত্যেকটি কারখানায় কন্ট্রাক্টর প্রথা বৃদ্ধি করেছেন। যারা স্কিল ওয়ার্কাস, যারা হাইলি স্কিল ওয়ার্কার, যারা হাইলি ম্যানেজারিয়েল, যারা পারদর্শী লোক তদের সাইডেল করে দিয়ে এক শ্রেণীর কন্ট্রাক্টর নিয়ে এসে যতটুকু প্রোডাকশন হয় এবং তার মাধ্যমে যতটুকু লাভ হয় তা তারা নিয়ে চলে যাচ্ছে। আমি কয়েকটি কারখানা বাদ দিয়ে বলছি। যেমন, ইলেক্ট্রো মেডিক্যাল, সরস্বতী প্রেস প্রভৃতি এইরকম ৫/৬টি কারখানা বাদ দিয়ে সর্বক্ষেত্রে পাবলিক আন্ডারটেকিং ব্যর্থ হয়েছে। বি. আই. এফ. আরে যতগুলি কেস পাঠানো হয়েছে—আপনি একটা উদাহরণ দেখান—এই পবিত্র হাউসে বলতে পারেন—শিল্প পুনর্গঠন মন্ত্রী হিসাবে একটি কেস বি. আই. এফ. আর থেকে রাজ্য সরকার একটাও প্রোপোজাল দিয়ে কোনও কারখানা বের করে আনতে পেরেছেন? পারেননি।

আমাদের লজ্জা হয় যখন দেখি মেটাল বক্সের মালিক আপনাকে এবং আপনার শিল্প দপ্তরকে বৃদ্ধাঙ্গুষ্ট দেখিয়ে তাদের জমি বিক্রি করে দিয়ে চলে গেল। আপনারা পারেননি তাকে রুখতে। আপনাদের বলি, এখনও সময় আছে, আপনারা কাজ করার চেষ্টা করুন। যে কারখানাগুলি বন্ধ, যে কারখানাগুলি বি. আই. এফ. আরে আছে, আপনাদের যে কারখানাগুলি ধুঁকছে তাদের বাঁচানোর পথ আপনাদের নিতে হবে। কিন্তু কি পুনর্গঠন করবেন আপনারা? সরকারের পুনর্গঠন করবেন? না কি দিল্লির সরকারের পুনর্গঠন করবেন? না কি দপ্তরের পুনর্গঠন করবেন? আপনারা যৌথ সেক্টারের কথা বলেছেন। কিন্তু সেই যৌথ সেক্টারে কোথায় আপনারা সার্থকতা আনতে পেরেছেন? আল্টিমেটলি যৌথ সেক্টারকে প্রোমোটারদের হাতে তুলে দিতে আপনারা বাধ্য হয়েছেন কারণ আপনাদের ইনফ্রাস্ট্রাকচার নেই। ইনফ্রাস্ট্রাকচার শুধু ম্যানেজেরিয়াল ক্ষেত্রেই নয়, সর্বক্ষেত্রেই ইনফ্রাস্ট্রাকচার ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে আপনারা ব্যর্থ হয়েছেন। একটা ভাল রাস্তা পর্যন্ত সেই '৭৭ সাল থেকে আপনারা এখানে করতে পারলেন না। মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় ব্যারাকপুর অঞ্চলের লোক, তিনি জানেন যে ব্যারাকপুর এক্সপ্রেস হাইওয়ে করতে পারেননি। কলকাতা থেকে কল্যাণী যেতে গেলে তিন ঘন্টা সময় লাগে, সেখানে কল্যাণী এক্সপ্রেস হাইওয়েটাও শেষ করতে পারলেন না অথচ শিল্পায়ন করবেন বলে এখানে বড় বড় কথা বলছেন। ঐ এক্সপ্রেস হাইওয়েটি হলে এক ঘন্টার মধ্যে কল্যাণীতে যাওয়া যেত। এই যদি অবস্থা হয় তাহলে শিল্প করবেন কোথায়? আজকে বিদ্যুতের অভাব নেই। যদিও রাজ্য সরকারের নিজস্ব যে উৎপাদন ব্যবস্থা তাতে গত ৫ বছর ধরে উৎপাদন করেছে কিন্তু এন. টি. পি. সি. ডি. ভি. সি. ঢালাও বিদ্যুৎ দিচ্ছে। কিন্তু সেই বিদ্যুৎ নিয়ে এখানে যারা ছোট, মাঝারি শিল্প করতে চায় তাদের শিল্প

দপ্তরের কাছে গিয়ে মাসের পর মাস, বছরের পর বছর অপেক্ষা করতে হচ্ছে। আর. সি. ই. এস. সি.-র কি অবস্থা সেটা তো জানেন। যারা বিদ্যুতের কানেকশন নিতে চায় শিল্পের জন্য, সি. ই. এস. সি. তাদের দারুণভাবে হ্যরাস করছে। আপনি বলেছেন যে ১২টা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করবেন। কিন্তু সেগুলি ফুল ফ্লেজেডভাবে চালাতে আপনারা ব্যর্থ। শুধু চারিদিকে পাঁচিল দিয়ে দিলাম আর হয়ে গেল তাতে তো হবে না, সেখানে জল, বিদ্যুৎ সব কিছুর সঠিক ব্যবস্থা করতে হবে কিন্তু তা আপনারা করতে পারেননি। যেগুলি ছিল সেগুলিও আপনাদের দপ্তরের গাফিলতির জন্য ম্যাড়মেড়ে হয়ে গিয়েছে। ফলতার অবস্থা আজকে কি হয়েছে? যে ফলতা সম্পর্কে মানুষের মনে নতুন আশা জেগেছিল, যে উলুবেড়িয়া সম্পর্কে মানুষ অনেক আশা করেছিল আজকে তাদের অবস্থা দেখে মানুষ হতাশ। ডবলু. বি. এফ. সি. বলছে ঋণ দেবে না, আই. সি. আই. সি., ডি. বি. আই. বলছে ঋণ দেবে না। আপনাদের কো-অর্ডিনেটিং ফ্যাক্টর বলে কিছু নেই। চিফ মিনিস্টার সেক্রেটারিয়েট থেকে কো, অর্ডিনেট করার জন্য একটা সেল খোলা হয়েছিল কিন্তু সেই কাজ তারা করতে পারেননি। '৭৭-এর পর থেকে আমাদের রাজ্য শিল্পের ব্যাপারে যেভাবে ধীরে ধীরে তলার দিকে নেমে গিয়েছে তার থেকে তাকে তুলতে পারেননি আপনারা। আপনারা বলেছিলেন যে বিদেশ থেকে ইন্ডাস্ট্রিলিস্ট আনবেন, টেকনোলজি আনবেন, সায়েন্স আনবেন কিন্তু তা আপনারা পারেননি। সর্বোপরি আমাদের দেশে যে টেকনোলজি আছে, স্কিল্ড ওয়ার্কার আছে তাদেরও আপনারা এখানে ঠিকমতন কাজে লাগাতে পারেননি। তা যদি করতে পারতেন তাহলে শিল্প ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ২ হাজার সালের মধ্যে নতুন রূপ নিতে পারত কিন্তু সে কাজে আপনারা ব্যর্থ। আপনারা এনরনের সমালোচনা করেছেন। একা এনরন ওনলি ওয়েস্টার্ন সেক্টারে ৯ হাজার কোটি টাকা বিনিয়োগ করছে, তাদের টোটাল ইনভেস্টমেন্ট ইন ইন্ডিয়া ১৪ হাজার কোটি টাকা। আর আপনারা সব মিলিয়ে বলছেন ১০ হাজার কোটি টাকা আনবেন। তারমধ্যে হলদিয়াকে বাদ দিলে—সেখানে ৫,১০০ কোটি টাকা এসেছে—আপনি জিরোতে আছেন। কিন্তু আপনার দুটি দপ্তরে অনেক সুযোগ আছে কাজ করবার। সেই সুযোগ নিয়ে যদি কাজ করতে পারেন, যদি কো-অর্ডিনেটেড অ্যাফোর্ট দিতে পারেন, তাহলে শিল্পক্ষেত্রে অবশ্যই উন্নতি হবে। এই কথা বলে, আমাদের কাট মোশনকে সমর্থন করে এবং আপনার বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প-বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানাই এবং বিরোধী দলের কাট মোশনের তীব্র বিরোধিতা করে কিছু কথা বলতে চাই। আমার আগে আট জন বক্তা তাদের

বক্তব্য রেখেছেন বিরোধীপক্ষ থেকে। তাদের বক্তব্যের মূল সুর হ'ল—পশ্চিমবঙ্গে শিল্পের প্রসার কেন ঘটেনি, শিল্প কেন হ'ল না? বিরোধীদের প্রশ্নের সুরে আমি তাদের কাছে প্রশ্ন করতে চাই, পশ্চিমবঙ্গে শিল্পের প্রসার কেন ঘটল না? যখন দেশটা পরাধীন ছিল তখন শিল্পে পশ্চিমবঙ্গ ছিল প্রথম, কিন্তু দেশটা স্বাধীন হবার পর পশ্চিমবঙ্গ গেল পিছিয়ে। আমাদের স্বাধীনতার ৫১ বছর পূর্তি হতে চলেছে। এই ৫১ বছর ধরে যারা দেশটাকে শাসন করেছেন তারাই আজকে প্রশ্ন করছেন যে, এই রাজ্য কেন শিল্পে পিছিয়ে গেল। এর মূলে রয়েছে কেন্দ্রীয় সরকারের নীতি এবং সেটা যে শিল্পক্ষেত্রকে প্রভাবিত করে সেটা অস্বীকার করা যায় না। ইংরেজরা পশ্চিমবঙ্গে বিভিন্ন শিল্প গড়ে তুলেছিলেন। তারা চলে যাওয়ার পর থেকে তো আপনারাই ছিলেন, আপনারা ৩০ বছর এবং আমরা ২০ বছর, এই নিয়ে ৫০ বছর। আমাদের কথা আমরা বলব, কিন্তু আপনাদের সময় আপনারা কিছুই করেননি। শিল্পকেন্দ্রের মূল কোথায়? সেখানে যদি আমরা যাই তাহলে আমাদের দুর্বলতা আমরা বুঝতে পারব। শিল্প গড়ব কি করে? ভারতবর্ষ একটা বিশাল দেশ, সমৃদ্ধশালী দেশ। ভারতবর্ষের আকাশ সম্পদ, বাতাস সম্পদ, ভূমি সম্পদ। এখানে বছরের নির্দিষ্ট সময়ে বৃষ্টি হয়, তাই কৃষি সম্পদ, মাটি সম্পদ। ভারতে মাটির নিচে বিভিন্ন খনিজ—কয়লা, লৌহ, তামা, অভ্র ইত্যাদি—দ্রব্য পাওয়া যায় যার সবটাই সম্পদ। আমার প্রশ্ন, দেশটা স্বাধীন হয়েছে ৫০ বছর, কিন্তু ৫০ বছর পরে আমরা কি দেখলাম? আমরা দেখছি, আমাদের দেশের সম্পদ আজকে বিদেশিদের হাতে তুলে দেওয়া হচ্ছে। তারজন্য আজকে প্রশ্ন উঠেছে, দেশে শিল্প বাণিজ্য বলতে কিছু থাকবে কিনা, আজকে ওদের সর্বনাশা নীতির ফলে ভারতবর্ষ বলে দেশটা থাকবে কিনা। এত সম্পদশালী দেশটা স্বাধীনতার ৫০ বছর পরেও নিজ সম্পদকে কাজে লাগাতে পারেনি, সেই সম্পদকে আজকে বিদেশিদের হাতে তুলে দিচ্ছেন। আজকে এনরন যদি এত কোটি টাকা ভারতবর্ষ খরচ করতে পারে তাহলে তাদের কেন আনা হচ্ছে? এখানে ব্রিটিশরা যখন রাজত্ব করছিল তখন পেনিনশুলা কোম্পানিগুলিকে মাত্র ৫ পারসেন্ট প্রফিট দিয়ে আনা হত।

এখানে ১৬ পারসেন্ট প্রফিট দিয়ে আনানো হচ্ছে। কার স্বার্থে, কাদের শোষণ করার জন্য? শিল্প প্রসার মানে এই নয়। দেশের সার্বভৌমত্ব নষ্ট হচ্ছে কিনা, দেশের দরিদ্র মানুষ শোষিত হবে কিনা সেটা বুঝতে হবে। ২১ বছর বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলাকে পরিচালনা করছে ঠিকই। তার মধ্যে আমরা দেখেছি অর্থনৈতিক অবরোধ এবং সেই সঙ্গে চরম ভাবে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হয়েছে। পশ্চিমবাংলা হচ্ছে সবচেয়ে বেশি বঞ্চিত রাজ্য। আপনারা জানেন যে ১৯৫৬ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত মাসুল সমীকরণ নীতি পশ্চিমবাংলায় আরোপ করা হয়েছে। আমরা আন্দোলন করেছি, প্রতিবাদ করেছি। তারপর ১৯৯২ সালে পরে সেটাকে তুলে দেওয়া হল। তারপর আমরা

কি খেলা দেখলাম? লোহা ইস্পাত নিয়ে প্রায় ১০০ বেশি কারখানা করার কথা বলা হয়েছে। কিন্তু সেই লাইসেন্সিং প্রথা। শিল্পপতিদের বলা হত যে তোমরা পশ্চিমবাংলায় যেও না, জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী, সেখানে অসুবিধা হবে, মহারাষ্ট্রে যাও। এখানে যারা আসতে চাইত তাদের এই ভাবে বাধা সৃষ্টি করা হত। আপনারা দাবি করেছেন কেন পশ্চিমবাংলায় শিল্পের প্রসার ঘটেনি। বিনিয়োগের ক্ষেত্রে দেখুন কি অবস্থা। ১৯৮১ সালে কেন্দ্র পশ্চিমবাংলায় বিনিয়োগ করেছিল ৮.২ আর মহারাষ্ট্রে বিনিয়োগ করেছিল ৮.৬। ১৯৯১ সালে এসে কি দেখলাম? পশ্চিমবাংলায় কেম গেল, সেটা দাঁড়াল ৭ আর মহারাষ্ট্রে বেড়ে দাঁড়াল ১৬.৩। তাহলে কি বলব না বঞ্চিত করা হয়নি? বিনিয়োগের জন্য আর্থিক বাণিজ্যিক প্রতিষ্ঠান রয়েছে। ২৫ থেকে ৩০ হাজার কোটি টাকা পশ্চিম বাংলা থেকে নিয়ে যায়। সেখানে আমরা কি দেখছি? এখানে তার ২০ শতাংশ বিনিয়োগ করা হচ্ছে। এই ভাবে আর্থিক প্রতিষ্ঠানগুলো শিল্প প্রসারের ক্ষেত্রে বাধার সৃষ্টি করছে। এই বিষয়ে তো আপনারা কিছু বললেন না? কোনও প্রতিবাদ তো করলেন না? আজকে প্রতিটি ক্ষেত্রে, কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতি এবং বঞ্চনার ফলে আজকে পশ্চিমবাংলার শিল্পকে সর্বনাশ করে দিয়েছে। যখন মাসূল নীতি, বিনিয়োগের ক্ষেত্রে বঞ্চনা, লাইসেন্সিং প্রথা উঠে গেল তখন পশ্চিমবাংলায় একটা শিল্পের জোয়ার তৈরি হয়েছে। সেই জোয়ারকে নানা ভাবে সমালোচনা করে বিকৃত করা হচ্ছে। শিল্পকে এক দিনে গড়ে তোলা যায় না। রোম ওয়াজ নট বিল্ট ইন এ ডে এই কথা মনে রাখতে হবে। ১৯৯২-৯৩ সালের প্রথমেই পশ্চিমবঙ্গে শিল্প গড়ে ওঠেনি এটা যদি দাবি করা হয় তাহলে এটা সঠিক কথা বলা হবে না। আর একটা কথা মনে রাখবেন। পশ্চিমবাংলা ছাড়া অন্যান্য রাজ্যে যেখানে শিল্প গড়ে উঠেছে সেখানে শিল্পের নিয়ন্ত্রক কার হাতে? সেখানে ৫১ পারসেন্টের বেশি শেয়ার দিয়ে দিচ্ছে। এটা একটা ভয়ঙ্কর অবস্থা তৈরি হচ্ছে, এটা ভেবে দেখা দরকার। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে দেখুন, ৩ হাজার মেগাওয়াট বিদ্যুৎ আমরা তৈরি করেছি, এবং স্বয়ংসম্পূর্ণতা অর্জন করেছি। এটা কি আপনারা অস্বীকার করতে পারবেন? আগামী ১০ বছরে শিল্পের জন্য ৫ হাজার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করার লক্ষ্যে আমাদের সরকার চেষ্টা করছে। শিল্প পরিকাঠামো, আবাসন শিক্ষা জল সরবরাহ হোটেল উন্নত মানের বিদ্যালয় বিশ্ববিদ্যালয় স্থাপনের উদ্যোগ সরকার নিয়েছে। প্রশিক্ষণ ব্যবস্থার উন্নতি ঘটানোর জন্য সরকার উদ্যোগ নিয়েছে। এই কথা অস্বীকার করা যায় না। শিল্প যে হচ্ছে না এমন কথা নয়। শিল্প উৎপাদনের যে হার তার একটা স্ট্যাটিস্টিকস দিচ্ছি। ১৯৯০-৯১ সালে শিল্প উৎপাদনের হার ছিল ১.৫ পারসেন্টেরও কম। সেখানে ১৯৯৪-৯৫ সালে শিল্প উৎপাদনের হার হয়েছে ৫.৯ পারসেন্ট। ১৯৯৫ সালের শেষের দিকে সেটা এসে দাঁড়িয়েছে ৮.৩ শতাংশে। এই যে ঊর্ধ্বগতি এটা ৩০ বছরের মধ্যে উল্লেখযোগ্য। এই স্বাভাবিক গতি যদি বজায় তাকে তাহলে ২০০০ সালের মধ্যে ১০ শতাংশকে

ছাড়িয়ে যাবে এই কথা অস্বীকার করা যাবে না। চা পাট, বস্ত্র, ইঞ্জিনিয়ারিং এবং চর্মশিল্প, খাদ্য প্রক্রিয়াকরণ ইত্যাদির উন্নতির জন্য সরকার গুরুত্ব দিয়েছে। এটা আমরা অস্বীকার করতে পারি না। শিল্পের বিকাশের জন্য কমিটি করা হয়েছে। বিভাগীয় সচিবদের নিয়ে কমিটি করা হয়েছে। প্রত্যেক জেলায় ডিএমদের নিয়ে কমিটি ডিএম-দের কাজ হচ্ছে জমির মিউটেশন করা, পরিকাঠামোর সুবিধা দেওয়া, স্থানীয় যে পরিষেবা আছে তা দেওয়া। এখানে যে বাজেট প্রস্তাব এসেছে তা আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বলার বিষয় হচ্ছে ডিমান্ড নং ৯২, যেটি মূলত পাবলিক আন্ডারটেকিং সম্পর্কিত। মাননীয় বিধায়কদের অনেকেই ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন সম্পর্কে, শিল্পের পুনর্গঠন সম্পর্কে, যেটা হচ্ছে ডিমান্ড ৭৪-এর মধ্যে আছে, সে বিষয়েও কিছু কিছু কথা বলেছেন। আমার সময় ১০ মিনিট। আমি চেষ্টা করব পাবলিক আন্ডারটেকিং সম্পর্কে কথা বলতে। কারণ আমরা কি প্রো-অ্যাক্টিভ রোল নিয়েছি, কি ধরনের সিদ্ধান্ত গ্রহণ করেছি শিল্পের পুনর্গঠন সম্পর্কে, আমি তার মধ্যে যাব না। যেতে পারলে অবশ্য ভাল হত, তাহলে অনেকগুলো ইনফর্মেশন মাননীয় সদস্যদের দেওয়া সম্ভব হত। আমি যেহেতু ওর মধ্যে যেতে পারছি না, বেসরকারি সংস্থা, বন্ধ সংস্থা বা কেন্দ্রীয় বন্ধ এবং রুগ্ন সংস্থার ক্ষেত্রে আমরা কি ভূমিকা নিতে যাচ্ছি, তার মধ্যে আমি যাচ্ছি না। আমাদের রাজ্য সরকারের মধ্যে যে ২৪টি সংস্থা রয়েছে, যেটি পাবলিক আন্ডারটেকিং-এর মধ্যে, সেগুলোকে ভাল করার জন্য আমরা কি করেছি, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য তা জানাবার চেষ্টা করছি। এই ২৪টির মধ্যে ২০টি হচ্ছে এক সময়ে যেগুলো বেসরকারি মালিকানায় ছিল। এগুলো রুগ্ন হয়ে যায়, বন্ধ হয়ে যায়। বামফ্রন্ট এগুলোকে অধিগ্রহণ করে। কিছু আপনারাও করেছিলেন। কিন্তু এগুলো খুব ভাল চলছে তা নয়। এগুলোকে ভাল করার জন্য একটা প্রচেষ্টা নেওয়া হয়েছে। তার রেজাল্ট আমরা পেতে শুরু করেছি। সব ক'টি হতাশার নয়। এখানে সবটাতে ওয়ার্ক কালচার নেই তা নয়। তা যদি হত তাহলে এই অল্প সময়ে মধ্যে আমরা যে ব্যবস্থা নিয়েছি, আমরা সমস্ত বোর্ডগুলোকে রি-অর্গানাইজ করেছি। সেখানে প্রায় ৬০ জনের মতো অভিজ্ঞ প্রফেশনালদের ইন্ডাক্ট করেছি। আমরা ৫টি ইউনিটে অভিজ্ঞ এবং তারা পরীক্ষিত সফল ম্যানেজার, তাদের আমরা ম্যানেজিং ডাইরেক্টর হিসাবে নিয়েছি। আমরা শ্রমিক কর্মচারিদের ট্রেড ইউনিয়ন এবং ঐ সংস্থার কর্তৃপক্ষের মধ্যে প্রতিনিয়ত আলাপ আলোচনার মাধ্যমে তাদের সমস্যা কি, এগুলো পারস্পরিক মত বিনিময় করা

শুরু করেছি। আমাদের পাবলিক আন্ডারটেকিংয়ে ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন-এ একটা ডিপার্টমেন্টের মধ্যে ১৪টি এবং আর একটির মধ্যে ১০টি দেখভাল করার সিদ্ধান্ত ছিল। ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্ট সম্বন্ধে ক্যাবিনেটে সিদ্ধান্ত করে ডিপার্টমেন্টকে আমরা রিঅর্গানাইজ করেছি। এখন এই ২৪টি সংস্থা পাবলিক আন্ডারটেকিং ডিপার্টমেন্ট দেখভাল করবে। সেই কাজ শুরু হয়েছে। কারণ সমস্যা প্রায় একই। এটি সুষ্ঠু ব্যবস্থা হবে বলে মনে করে আমরা কাজ শুরু করেছি। আমরা যথেষ্ট অভিজ্ঞ এবং প্রতিষ্ঠিত ম্যানেজারদের, চারজন সিনিয়র ম্যানেজারকে নিয়োগ করেছি, যারা প্রতিনিয়ত ২৪টি সংস্থার পাবলিক রিলেশনের কাজ করবেন। তারা নানা রকম সাহায্য দিয়ে ব্যবসায়ীদের যোগাযোগ সৃষ্টি করে আমরা এই কারখানাগুলোকে সাহায্য করবে। এবং বছরে দুবার কালেক্টিভলি সমস্ত ম্যানেজার, সি. ওদের নিয়ে পারফরমেন্স রিভিউ করার আমরা চেষ্টা করছি। এবং অনেক সফলও হয়েছি। এই কারখানাগুলোর মধ্যে একই ধরনের কাজ করে তাদের মধ্যে একটা সিনার্জ তৈরি করে পারস্পরিক সহায়-সম্বল যার যতটুকু আছে, তার যাতে সদ্ব্যবহার করা যায় তার চেষ্টা শুরু করেছি। এবং সমস্ত পদক্ষেপের ফলে আমি সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে ১৯৯৫-৯৬ সালের তুলনায় আমরা ৭ কোটি ৯৯ লক্ষ লোকসান কমাতে সক্ষম হয়েছি। ৫টি কারখানাতে আমাদের নেট প্রফিট হচ্ছে। আমরা যে রিভিউ করছি তাতে অ্যানুয়াল প্রোডাকশন বছরের প্রথমে শুরু করেছি এবং তার ভিত্তিতে এই বছরে আমরা বলতে পারি আগামী বছরে ফিনান্সিয়াল ইয়ারে কমপ্লিট হবে। তাতে শুধু ৫টি কারখানা নেট প্রফিট করবে তাই নয়, আরও ৪টি কারখানা ক্যাস প্রফিট করবে। বাকি আরও ৯টি কারখানার লোকসান বিশাল কমিয়ে আনতে পারব। অর্থাৎ ২৪টি ইউনিটের মধ্যে ১৮টি কারখানার উন্নতি ঘটবে। এই বছর যেটা ৭ কোটি ৯৯ লক্ষ টাকা লোকসান কমিয়েছি সেটা হয়ত ১০ কোটি অবশ্যই হত যদি এই ইম্পোর্ট পলিসি না এসে যেত। আমাদের ডি. সি. এল.-এর প্রোডাকশন সর্বকালীন রেকর্ড করেছে। আমাদের যে প্রোডাকশন তার কোয়ালিটি ইন্টারন্যাশনাল কোয়ালিটি, তার জন্যই হয়ত বেঁচে গেলাম। আমাদের আজ থেকে দেড় বছর আগে ১৩ হাজার টনে যেখানে ইম্পোর্টেড কস্টিক সোডার দাম ছিল ৩০০ ডলার, কিন্তু সেখানে ইম্পোর্টেড পলিসি লিবারালাইজেশনের ফলে হঠাৎ তার দাম ১৫০ ডলারে এসেছে। যেখানে কস্টিক সোডা ১৩ হাজার ১৪ হাজার টনে বিক্রির দরকার সেটা ৮ হাজার টনে বিক্রি করছি। শুধু তাই নয়, কস্টিক সোডা প্রোডাকশনের জন্য ইলেক্ট্রিসিটি হচ্ছে র-মেটারিয়াল। প্রায় এক টন প্রোডাকশনের সাড়ে ৩ হাজার ইউনিটে ইলেক্ট্রিসিটি খরচ হয়। সেক্ষেত্রে আমরা যেটা দিতাম ১.৩৫ পয়সা, সেটা এখন ১.৮০ পয়সা করে আমাদের দিতে হচ্ছে। ফলে পার টন ইলেক্ট্রিসিটি চার্জ সাড়ে ৭০০ ইউনিটে বাড়ছে। কাজেই এক দিকে ইম্পোর্ট লিবারালাইজেশন, আর এক দিকে ইলেক্ট্রিসিটির দাম বেড়ে যাচ্ছে। আমাদের গত বছরে

লোকসান যেটা কমার কথা সেই লোকসান আমরা কমাতে পারিনি। কিন্তু আমরা নানা রকম টেকনো ইকোনোমিক্যাল ইম্প্রুভ করে আশা করছি আগামী বছরে এই অবস্থার মধ্যে দিয়ে এই চ্যালেঞ্জ নিতে পারব। এবং আমরা ডি. সি. এল.-কে এই প্রথম হয়ত তার একটা ভাল জায়গায় আনতে পারব। কাজেই সবটাই হতাশার নয়। সৌগতবাবু অনেক তথ্য দিয়ে অনেক কথা বললেন, অনেক যুক্তিপূর্ণ কথা বললেন, কিন্তু সবটাই হতাশার নয়, ইম্প্রুভমেন্ট হচ্ছে। অনেকে বললেন ওয়ার্ক কালচারের কথা ইত্যাদি। আছে হয়ত কিছুটা কিন্তু আমরা যদি সবাই মিলে আগ্রহ দেখাই তাহলে পরিবর্তন ঘটবে। এই যে ইম্প্রুভমেন্ট হচ্ছে সেখানে আমরা বিশাল ইনপুট দিতে পারিনি, তবুও ইম্প্রুভমেন্ট হচ্ছে। তারপরে শুধুমাত্র লোকজন পরিবর্তন করাই নয়, মনিটারিং সিস্টেম বাড়ানোই নয়, তবে মনিটারি সিস্টেম বাড়িয়ে হয় ইম্প্রুভমেন্ট আমরা করেছি কিন্তু তার সঙ্গে শুরু করেছি মডার্নাইজেশন। মডার্নাইজেশনের ক্ষেত্রে স্যাক্স-বিকে ধরে নেওয়া হয়েছে শেষ হয়ে গেছে, একেবারে লস্ট কিন্তু ড্রাস্টিক্যালি লস কমাচ্ছে। আমরা স্যাক্স বি-র ওয়েস্টিং হাউসের সঙ্গে টেকনিক্যাল কথাবার্তা শুরু করেছি। আশা করছি একটা জায়গায় পৌঁছতে পারব। আমাদের ডি. সি. এলে প্রায় সাড়ে ৩ কোটি টাকার স্টেবল ব্লিচিং পাওডারের প্রোজেক্টের কাজ শুরু হয়েছে। ইলেক্ট্রো মেডিক্যালে ২ মিলিয়ন পিভিসির ব্লাড ব্যাগ প্রোজেক্টের কাজ সল্ট লেকে শুরু হয়ে গেছে।

আমাদের ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল আছে, তাতে একটা ডি. এম. প্লান্ট আছে। যেটা আন-ইউটিলাইজড নয়, আমরা তাকে ইউসড করে আনইউসড প্লান্টকে আমরা ইউসড করে মিনারেল ওয়াটার বার করছি যেটা সর্ব প্রথম হবে পশ্চিমবাংলায়, আই. এস. আই. মার্ক সহ। আমরা ৬০ লক্ষ টাকা দিয়ে আন-ইউটিলাইজড ক্যাপাসিটিকে ইউটিলাইজড করছি। আমাদের ব্রিটানিয়াতে যে ট্রাডিশনাল রোলার ছিল তাকে আমরা ভাইব্রেটারি রোলারে কনভার্ট করছি। সেটাও হয়ত আগামী দেড় দুই বছরের মধ্যে মার্কেটে আনতে পারব। আমাদের এখানে বলার মতো অনেক কিছুই আছে। আমরা যদি সবাই চাই অবশ্যই অবস্থার পরিবর্তন ঘটতে পারে। আমাদের পশ্চিমবঙ্গ সম্পর্কে যেসব কথাবার্তা হয় তারও মোকাবিলা করতে পারব—এই কয়টি কথা বলে আমার ডিমান্ড এর সমর্থনে বক্তব্য রেখে এবং বিরোধীদের যে কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে দাবিগুলি পেশ করা হয়েছে এই দাবিগুলির সমর্থনে আমি আপনাদের কয়েকটি কথা বলব। বিরোধীদের আনা যে সমস্ত ছাঁটাই প্রস্তাব যেগুলি এসেছে সেগুলির প্রত্যেকটির প্রতিবাদ ও বিরোধিতা

করছি। এবারে কাট মোশনগুলি পড়ে আমার মনে হয়েছে কংগ্রেস পার্টির নেতারা বিধানসভায় তারা ভাল করে দেখে কাটমোশনগুলি লেখেননি, কারণ এতে কিছুই নেই। সৌগতবাবুর নামে যে কাট মোশনটা ছিল উনি ভাল করেই জানেন এইচ. পি. সি. এল. কেন দেরি হল। এই বিধানসভায় এই নিয়ে ৫০ বার আলোচনা হয়েছে। এই ব্যাপারে ওনার যথেষ্ট জানা আছে। এতে উনি এবং ওনার দল কত ক্ষতি করেছে, সেটাও জানা আছে। তাই এই কাট মোশনের উত্তর দিচ্ছি না। সুব্রতবাবু বলেছেন বাইরের শিল্পপতিদের আকর্ষণের ব্যর্থতা, মান্নান সাহেব বলেছেন ভিন্ন রাজ্যের শিল্পপতিদের আকর্ষণের ব্যর্থতা সুব্রতবাবু যখন আমার দপ্তরের সমালোচনা করছেন, আপনি কি করে মার্কসবাদ হয়ে বহুজাতিক সংস্থাকে সমর্থন করছেন? আপনাদের পার্টির মধ্যে কোনও তো সমন্বয় নেই—উনি বলছেন বহুজাতিক সংস্থাকে আনতে পারছেন না কেন? আমাদের রাজ্যে বামফ্রন্ট এবং বামফ্রন্ট সরকারের বৈদেশিক বিনিয়োগ সম্পর্কে সুনির্দিষ্ট নীতি আছে সেটা মনমোহন সিং এর মতো নয়, যশোবন্ত সিং-এর মতো নয়, প্রণব মুখার্জির মতো নয়, কিন্তু একটা বিকল্প নীতি আছে পারস্পরিক সহযোগিতায় ভিত্তিতে। যে কয়েকটি বিদেশি বিনিয়োগ এখানে হয়েছে কয়েকটার নাম এখনই পড়ে বলতে পারি—এনরনের মতো প্রোজেক্ট নয়, শরদ পাওয়ার যেটা নিয়ে মাতামাতি করেছে, মহারাষ্ট্রে বি. জে. পি.-র হাতে তুলে দিল। ফলতায় দেখুন অশোকবাবু আপনি তো বলেছেন একদিনও যাননি ওখানে কি রকম হয়েছে, কাজেই বহুজাতিক আসছে না বিদেশ থেকে, অন্য রাজ্য থেকে আসছে না এটা ঠিক নয়। আপনি ভিসুভিয়াস দেখে আসবেন। আমি আপনাদের এই কথা বলে শুরু করতে চাই, আমি কাটমোশনগুলির মধ্যে যাব না, দু-একটা উল্লেখযোগ্য বলে দিচ্ছি। যে সর্বনাশ এই পশ্চিমবাংলায় স্বাধীনতার পরে কংগ্রেস দল করেছে ৫ ভাগের ৩ ভাগ হয়েছে, কিছু কিছু লোক চলে এল ফলে মাথাপিছু জমির পরিমাণ কমে গিয়েছে ৭০ লক্ষ উদ্বাস্তু হয়েছে, তখনও শিল্পায়নের প্রচেষ্টা বাধা দিচ্ছেন।

তখন আপনারা শিল্পায়নের প্রচেষ্টায় বাধা দিয়েছেন। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যখন আপনাদের দলের এম. পি.-দের সাথে কেন্দ্রীয় সরকারের বঞ্চনার বিরুদ্ধে বলতে গেছেন, তখন আপনারা বলেছেন আমরা যাব না। আমি এই কথাগুলো উল্লেখ করতে চাই না। আপনারা এখানে বক্তৃতা করলেন, আপনাদের বক্তৃতা শুনে মনে হল আপনারা কোনও সেমিনারে বক্তৃতা করলেন, আপনাদের বক্তৃতা শুনে মনে হল আপনারা কোনও সেমিনারে বক্তৃতা করছেন। নির্মলবাবু বলেছেন পরিকাঠামোর ব্যর্থতা। পশ্চিমবাংলার পরিকাঠামো বলতে বোঝায় ৮০ ভাগ কেন্দ্রীয় সরকারের। আপনারা স্বাধীনতার পরে এক ইঞ্চিও রেল লাইন বাড়িয়েছেন আমাদের সকলের স্বার্থে। আপনারা যদি রাজ্যের স্বার্থ বুঝে থাকেন তাহলে ভাল। রাজ্যবাসীর স্বার্থে বিমান নদী বন্দর, সমুদ্র বন্দর, পাওয়ার, টেলিকমিউনিকেশন এগুলো সবই সেন্ট্রাল গভর্নমেন্টের হাতে, কেন্দ্রীয়

সরকারে আমাদের সরকারে আমাদের প্রতি অবিচার করছেন। এখন আবার বি. জে. পি. গভর্নমেন্ট এসেছে তারাও আমাদের প্রতি অবিচার করছেন। আমাদের ছোট্ট রেল লাইন যেটা হওয়ার কথা ছিল সেটা দীর্ঘদিন ধরে আপনারা কেউ করলেন না। পরিকাঠামোর তো মধ্যে তো বিদ্যুৎ পড়ে এবং বিদ্যুতের তো অসাধারণ অগ্রগতি হয়েছে। সঙ্গে সঙ্গে এটাও জেনে রাখবেন যে টেলিকমিউনিকেশনের যথেষ্ট অগ্রগতি ঘটেছে পশ্চিমবাংলায়, অন্যান্য যে কোনও রাজ্যের তুলানয়। অবশ্য এই ব্যাপারে আমাদের বিদেশ[illegible] সঞ্চার নিগমকে সাহায্য করেছে আমাদের রাজ্য সরকার, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রী সাহায্য করেছেন [illegible] সাজেশন মতো। তার ফলে আজকে পশ্চিমবাংলার যে কোনও গ্রাম থেকে, পৃথিবীর যে [illegible] প্রান্ত থেকে মুহূর্তের মধ্যে টেলিফোনে কথা বলা যায়। তবুও আপনারা বলছেন সম্পূর্ন ব্য[illegible] [illegible] প্রেস সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে, এটার সম্পর্কে আমি কিছু বলব না। [illegible] সম্বন্ধে এটুকুই শুধু বলতে পারি যে এটার উন্নতি হচ্ছে। এটা ঠিকই এর অবস্থা [illegible] মাননীয় সদস্য রামজনম্ মাঝি বলেছেন উলুবেড়িয়া গ্রোথ সেন্টার ব্যর্থ। আমি ওখানে [illegible] গেছি। আপনি কি ওখানে গেছেন? আপনি তো লিখিত প্রশ্ন করেছিলেন বিধানসভায় এই ব্যাপারে। রবীন ঘোষ মহাশয় আছেন, উনি জানেন, ওখানে আমাদের এক ছটাক জমিও খালি নেই। তবে ওখানে আমাদের কি দুর্বলতা আছে তাও জানি এবং কি কি সবলতা আছে তাও জানি। ওখানে স্ট্যান্ডার্ড ডিজাইন ফ্যাক্টরি আছে, ওটার অবস্থা খারাপ, আমরা ওটাকে সম্পূর্ণ রূপে বিক্রি করার চেষ্টা করছি। আর উলুবেড়িয়া কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশনের কাছাকাছি বলে ওখানে জমির দারুণ ডিমান্ড।

উলুবেড়িয়ার সমস্ত তথ্য আমার কাছে আছে। শুধু উলুবেড়িয়া সম্বন্ধে বলে আমার যে সময় তা সব নষ্ট করব কেন? সেখানে আরও ২০০ একর জমি নিয়েছি অ্যাডিশনাল গ্রোথ সেন্টার করার জন্য। কাজটার কন্ডিশন খুব খারাপ। সেন-র‍্যালে, ইস্কো, মৃণালবাবুর বলার কথা ছিল। এর যা সর্বনাশ হয়েছে, তার জন্য সম্পূর্ণ দায়ী পরপর সব কেন্দ্রীয় সরকার। তারা ইচ্ছা করে সর্বনাশ করে দিয়েছে পশ্চিমবাংলার। এ বিধানসভায় সর্বদলীয় প্রস্তাব নেওয়া হয়েছিল কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে, তবুও আমাদের আপনারা দায়ী করছেন। শিল্পক্ষেত্রে বছর দুয়েক যাবৎ মূলধনি বাজারের অবস্থা খুবই খারাপ। আমাদের দেশে খুব খারাপ, দক্ষিণ-পূর্ব এশিয়াতেই খুব খারাপ। সমাজতান্ত্রিক দেশগুলো বাদে সমস্ত দুনিয়াতেই খারাপ। সমাজতান্ত্রিক দেশগুলো তাদের উন্নয়ন কাজকর্ম যে-ভাবে চালায়, তাতে বিশ্বের অন্যান্য ক্ষেত্রে তার প্রভাব পড়ে। সরাসরি না হলেও সেই প্রভাব থেকে পশ্চিমবাংলা মুক্ত নয়। আমাদের পশ্চিমবাংলায় শিল্পায়ন থমকে গেছে, এগোচ্ছে না, এটা ঠিক না। পশ্চিমবাংলায় শিল্পায়নের অগ্রগতির চিত্র অর্থনৈতিক অগ্রগতির সঙ্গে খুব সামঞ্জস্যপূর্ণ এবং তা খুব বলিষ্ঠ ভাবে এগোচ্ছে। এটা মুশকিল হয়, সৌগতবাবুর মতো

পুরনো সদস্য বলেন যে, ১০০ কোটি টাকার নিচে কোনও প্রোজেক্ট যদি হয়, তাহলে তাকে স্মল স্কেল বলা খুব মুশকিল। এখানে আপনার সঙ্গে আমার বেসিক ডিফারেন্স আছে। আমার মতে ১০/২০/২২/২৫ কোটি টাকার প্রোজেক্টও খুব ভাল। সেখানে খুব দ্রুত ইন্ডাইরেক্ট এমপ্লয়মেন্ট হয়। মেগা-প্রোজেক্ট খুব দরকার।

সুব্রতবাবু বেশি আঘাত করেননি বলেছেন—সামগ্রিক ভাবে সফল হয়নি। ঠিকই তো। ধনবাদী ব্যবস্থায় সামগ্রিকভাবে সফল হওয়া যায় না। তার উপর দাঁড়িয়েই আমরা কৃষিতে অগ্রগতি করেছি, শিল্পেও এগিয়ে যাব, আর আমাদের বেঁধে রাখা যাবে না। এখন অর্থনৈতিক পরিস্থিতির পরিবর্তন হয়েছে, আইন-কানুন শিথিল হয়েছে। আমরা এগোব। এটা আপনি সঠিক বলেছেন যে, ডব্লু. টি. ও.-তে ভারতবর্ষ সই করার পরে এবং পোখরানে বোমা ফাটানোর পরে যে প্রতিক্রিয়া, তাকে পশ্চিমবাংলা এড়াবে কেমন করে? ডব্লু. টি. ও.-তে ভারতবর্ষের সই করা উচিত, এটা বলে প্রণব মুখার্জি গলা ফাটাচ্ছে সারা পৃথিবীতে। আর, আমরা কিছু জানি না, সই করিনি বলে আমাদের কূপমন্ডুক বলেছেন। তাহলে, ক্ষতি কে করল? আমরা তো রাজনৈতিক মঞ্চ থেকে বিধানসভা থেকে দারুণ প্রতিবাদ করেছি। চীন যেতে পারে, কিন্তু ভারতবর্ষ গেলে দারুন ক্ষতি হবে। আমেরিকা চীনকে ভয় পাচ্ছে, সব দিক থেকেই। আমাদের যেমন দুর্বল করে দিচ্ছে, তেমনি ওদের ভয় পাচ্ছে।

সুব্রতবাবু আর একটা গুরুত্বপূর্ণ কথা উল্লেখ করেছেন—পরিকাঠামো সরকারি, বেসরকারি। এটা আমি উল্লেখ করতে চাই, পরিকাঠামো সব সরকারকে করে দিতে হবে তারপর আসবে? উদাহরণ হিসাবে গণপ্রজাতন্ত্রী চীন, জাপান, সিঙ্গাপুর, ইন্দোনেশিয়া, ইওরোপের দেশগুলো বলুন বা মার্কিন যুক্তরাষ্ট্র বলুন কিন্তু আমাদের দেশে ৫০ বছর স্বাধীনতার পরে বেসরকারি পুঁজিকে যে এতবড় সাপোর্ট সরকার থেকে দিয়েছে তাতে একটা বিস্কুটের কারখানা করার চেয়ে অন্য কোনও কারখানা করার ক্ষমতাই ছিল না। সরকারের ৪৭ সালে। টাটা, বিড়লা সাড়ে ৪ হাজার কোটি টাকা প্রিট্যাক্স পলিসি করেছে। এখন তাদের হাতে যে ক্ষমতা এসেছে তারা পরিকাঠামোয় আসবে না কেন। তারা যদি পরিকাঠামোয় না আসে তাহলে সেবামূলক, কল্যাণমূলক এবং অনিবার্য যেসব খরচ কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের থেকে ভাগ করে হাজার হাজার কোটি টাকা, এই পরিকাঠামো সরকার কি করে করতে পারে? সেজন্য যুক্ত উদ্যোগে হোক, বেসরকারি হোক শর্তাধীনে তাদের আসা উচিত। এটা কোনও পলিসি থেকে ডিভিয়েশন হচ্ছে না। এই যে মহারাষ্ট্র, গুজরাটে অতবড় মাইনর পোর্ট হয়েছে। বেসরকারি ক্ষেত্রে হয়েছে। বেসরকারি ক্ষেত্রে লুঠ করতে দেওয়া হবে না কিন্তু বেসরকারি ক্ষেত্র ন্যায্য লাভ করবে। আইনকানুনের মধ্যে থেকে ব্যবসাবাণিজ্য করবে তাতে কেউ আপত্তি করবে না। এরা

কোনও রাস্তাঘাট করবে না, কোনও পরিকাঠামো করবে না। তাছাড়া আরেকটা কথা, এই যে এখনও ভারতবর্ষে এমন কোনও কোনও জায়গায় বড় শিল্প আছে যেখানে কোনও পরিকাঠামো নেই। এটা একটা বগি তোলা হয়েছে। ইংরেজরা এখানে শিল্প স্থাপন করেছিল অবিভক্ত বাংলায়। তখন পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে এক নম্বর ছিল। ইংরেজরা তখন এত শিল্প স্থাপন করেছিল তখন একটা কোনও পরিকাঠামো ছিল না। রেল ছিল না, বিমান ছিল না, নদী বন্দর ছিল না। টেলিকমিউনিকেশন ছিল না, ইলেক্ট্রিক ছিল না। বিপ্লবী জনগণ ছিল সাম্রাজ্যবাদী ইংরেজের বিরুদ্ধে। কাজেই ইন্ডাস্ট্রি হয় যদি ডেস্টিনেশন ঠিক থাকে। ইংরেজরা জানত এটাই হচ্ছে ইন্ডাস্ট্রি করার জায়গা। সেজন্য অত ঝুঁকি নিয়ে তারা করেছিল। আর স্বাধীনতার পর ১০/১৫ বছর ঠিক আছে, সেটা বলা যেতে পারে যে আমরা ইনফ্রাস্ট্রাকচার ঠিক করব সরকার থেকে কিন্তু চিরকাল করব কেন? আমি তো মনে করি আমাদের এমন কোনও আইন কানুন হওয়া উচিত যে রাজ্য সরকার পারবে না কেন্দ্রীয় সরকারকে করতে হবে। যাতে কোনও বেসরকারি শিল্পপতি—কি আছে ২০/২৫/৩০ পারসেন্ট টাকা ওরা নিজেরা নিন। বাকি সব তো আমাদের জনসাধারণের টাকা। আর্থিক প্রতিষ্ঠান থেকে দেওয়া হয়। ওই টাকা স্যাংশনের সময়ে পরিকাঠামো তো থাকে খরচ করার জন্য, একটা অংশ ব্যয় করতে হবে, কমিটমেন্ট করতে হবে। স্বাভাবিকভাবে না আসলে যে পরিকাঠামো বেসরকারি সংস্থার যে ক্ষমতা আজকে বাড়ছে ভারতবর্ষে, যদি না আসে কি রাজ্য সরকার কি কেন্দ্রীয় সরকার সমস্ত পরিকাঠামোর চাহিদা মেটাতে পারবে না। অসম্ভব। যার জন্য আমরা যখন দিল্লিতে যাই আমরা মনে করি, দিল্লিতে রাস্তাঘাট পথঘাট কি সুন্দর শহর কি সুন্দর? কিন্তু পৃথিবীর বড় বড় শহরের সঙ্গে দিল্লির কোনও তুলনাই চলে না। এই রকম সরু রাস্তা কোনও দেশেই নেই। যেসব দেশ এখন উঠছে তাদের মধ্যেও নেই। দিল্লি তো শিশু। দিল্লি তো কিছুই না। সমস্ত দিক থেকে। কাজেই এতে বুঝা যায় লিমিটেশনটা কি, আর আমাদের এখানে এত সম্পদ তৈরি হয়েছে কিন্তু আমরা কিছুই খুঁজে পেলাম না। প্রাইভেট সেক্টর আর সরকারের কি রোল হবে পরিকাঠামোর সম্পর্কে সে নিয়ে আমাদের বিস্তারিত আলোচনা হতে পারে। আমরা মনে করি, দুটো রোল তাদের থাকা উচিত। সরকারেরও থাকবে, প্রাইভেট সেক্টরেরও থাকবে। আমরা জানি ২৬টা ইন্ডাস্ট্রি এখান থেকে চলে যাচ্ছে মহারাষ্ট্রে। সুব্রতবাবু বলেছেন মহারাষ্ট্রের কোনও মন্ত্রী এসে তাজবেঙ্গলে মিটিং করেছেন। সে তো হয়ই তো ভারতবর্ষের মধ্যে তো কোনও ভাগ নেই। যে যেখানে যায় সে চলে যেতেই পারে। আর এখানকার কিছু ইন্ডাস্ট্রি তারা যে মুনাফা করে, অন্য রাজ্যে করছে, আমরা জানি তো কিন্তু আমরা আটকাব কি করে? এমন কোনও আইন আছে আটকানো যায়। সারা ভারতবর্ষে সমস্ত বড় শিল্পপতি, কলকাতার যে উৎস হাল আমলের, ২০/২৫ বছর ছাড়া, সমস্ত তো এখানে। তারা যে ২০/২৫-টা করে ফ্যাক্টরি করছে।

[6-20 — 6-30 p.m.]

আপনাদের কেন্দ্রীয় সরকারের আর্থিক প্রতিষ্ঠানগুলি সুস্পষ্ট ইঙ্গিত দিয়েছিল যে দাদন দেব এখানে শিল্প করলে, একথা মাননীয় প্রধানমন্ত্রী বহুবার বলেছেন, এটা বাস্তব সত্য। যার ফলে ওরা যেতে বাধ্য হয়েছে আপনাদের খুশি করার জন্য। তবে এখন দেখছি এখানেও অনেক শিল্প হচ্ছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। সুব্রতবাবু একটা প্রস্তাব দিয়েছেন, সেটা আমি সমর্থন করি, সেটা হচ্ছে উনি বলেছেন ধোঁয়াশা রাখবেন না, পরিষ্কার করে বলুন। ইন্ডাস্ট্রিয়াল সিন বইটা সবাইকে দেওয়া হয়েছে, এর ভিতর টেবিল নং ৩, ৪, ৫, ৮ এটা পড়লে আপনারা দেখবেন—যাদের চোখ খোলা এবং কান পরিষ্কার আছে তারা এটা অস্বীকার করতে পারবেন না। সামগ্রিকভাবে বিশ্বব্যাপী মন্দার জেরে এখানেও কারখানা রুগ্ন হচ্ছে। এটা ঠিক পশ্চিমবঙ্গে গত ৭, ৮ বছরে অনেক মাঝারি এবং বড় শিল্প স্থাপন হয়েছে। আপনাদের ভারত সরকারের দেওয়া হিসাব অনুযায়ী গত ৬ বছরে পশ্চিমবঙ্গে ডায়রেক্ট এমপ্লয়মেন্ট হয়েছে ৩ লক্ষ গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার পাবলিকেশনে আছে, আর ইন্ডায়রেক্ট ধরলে ১৮ লক্ষ। যাইহোক আমি সংখ্যার মধ্যে যাচ্ছি না। সমস্ত বিরোধী পক্ষের সদস্যদের জানাচ্ছি আপনারা যে ভাবে এখানে বলছেন তাতে আমাদের মনে হয়েছে দুটি জিনিস, খানিকটা ইচ্ছাকৃত হতে পারে আবার বেশিটা অজানা বা না জানার জন্যও—সমস্ত পার্টির প্রতিনিধিদের নিয়ে সাবজেক্ট কমিটি আছে, সেই সাবজেক্ট কমিটির রিপোর্ট দেওয়া হয়েছে, রিপোর্টে আছে "The Committee paid a short visit to the 'WEBEL BHAVAN' at Salt Lake on 13. 5. 98 and returned being enriched with the idea of Calcutta having a very brighter prospect in the field of electronic industries, particularly in information and software technology, because of its topogaphical advantages and some other salient feature essential for the purpose as well." আরও অনেক কথা লেখা আছে অনেক কোম্পানির নাম এতে আছে। পশ্চিমবাংলায় এই যে কম্পিউটার, সফটওয়ার, ইলেক্ট্রনিকস মাল্টিমিডিয়ারা এখন যারা আসছে এদের এখানে কেন্দ্র স্থাপন করা উচিত বামফ্রন্ট সরকার এটা এসেই বুঝেছিলেন, কেন্দ্রীয় সরকারকে অনেক অনুরোধ করা হয়েছে। সেটা হয়ত আপনারা জানেন না যে ১০০ একর জমি, ৫০০ বিল্ডিং কোয়াটার, ৫ বছর ইলেক্ট্রিসিটি ফ্রি দেব ভারত ইলেক্ট্রনিক্সের একটা শাখা করার জন্য। কংগ্রেস সরকারের একটা নিয়ম ছিল ৫ বছর ঝুলিয়ে রেখে বলত না। ব্যাঙ্গালোরে, গুজরাটে পেট্রোকেমিক্যালস করেছেন এবং ১০০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে। কিন্তু আমাদের টাকা দিলেন না, উল্টে ১৩ বছর ঝুলিয়ে রেখে শেষে সই করলেন না।

এই অবস্থায় মধ্যেও আমাদের ডিটারমিনেশন ছিল বলে রাজ্য সরকার এই ইলেক্ট্রনিকস কমপ্লেকস করতে পেরেছে। আপনারাও দেখে আসবেন, সারা পৃথিবী থেকে লোক আসছে। বাঙ্গালোরে যে ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স আছে তাকে শ্রেষ্ঠ বলা হ'ত। আরও একটা কথা বলা হ'ত, পশ্চিমবাংলা সফটওয়্যারের মানচিত্রে নেই। কিন্তু চিত্রটা দ্রুত পাল্টে যাচ্ছে। কি সফটওয়ার, কি ইলেক্ট্রনিক্স সংস্থায় ১০ হাজার ছেলে-মেয়ে কাজ করে। তার মধ্যে ৫ হাজারই এখানকার। সারা পৃথিবীতে ইলেক্ট্রনিক্সের কাজে এখানকার ছেলে-মেয়েরা গেছে। তবে এখন কমছে। আর, সাবজেক্ট কমিটির রিপোর্টে বলা আছে ইলেক্ট্রনিক্স, সফটওয়ার, ইনফর্মেশন টেকনোলজি, প্রভৃতি ক্ষেত্রে কোনও কোনও বিশ্ববিখ্যাত কোম্পানি এখানে এসে গেছে, কারখানা স্থাপন করেছে। যেহেতু এটা সাবজেক্ট কমিটির রিপোর্ট এবং এই বই সবাইকে দেওয়া হয়েছে তাই আমি আর পড়ে সময় নষ্ট করতে চাই না। ইউ. এস. সামিট, সি. আই. কনফারেন্স হ'ল, সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী এলেন, জন মেজর এলেন। কিন্তু কি হ'ল? এটা হঠাৎ করে উত্তর দেওয়া যায় না। আপনারা যদি এ সম্বন্ধে একটা স্পেসিফিক কোয়েশ্চেন করেন তাহলে জবাব দিতে সুবিধা হয়। যেমন আগামীকাল এ সম্বন্ধে একটা নির্দিষ্ট প্রশ্ন আছে। তখন নিশ্চয় আমি আপনাদের প্রশ্নের জবাব দিতে পারব। আজকে আর সময় নেই, আলো জ্বলে উঠেছে, তাই আর দু-একটা কথা বলে শেষ করব। ইউ. এস.-র একটা।

(গোলমাল)

কোম্পানি 'মাতু নিউজ প্রিন্ট', তারা হলদিয়াতে একটা ফ্যাক্টরি করবে ঠিক করেছিল। ইন্ডিয়া গভর্নমেন্ট দু বছরের মধ্যে পেপারের উপর ১২০ পারসেন্ট ইম্পোর্ট ডিউটিটা কমিয়ে ২০ পারসেন্ট করে দিলেন। গোটা পেপার ইন্ডাস্ট্রির অবস্থা খুব খারাপ। এখানে তাহলে নিউজপ্রিন্ট ফ্যাক্টরি করবে কি করে? ওখানে ৫ বছরে তিনটে গভর্নমেন্ট এল, কেউ এটাকে পরিবর্তন করেননি। বারবার পশ্চিমবাংলা বলেও কিছু করতে পারছে না। একটা কথা মনে রাখতে হবে, পশ্চিমবঙ্গে ১৯৬৫ সালে শিল্পোৎপাদনের হার ছিল ১২৬.৩ শতাংশ। সেটা ১৯৭৫ সালে সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে নেমে এসে দাঁড়াল ১০২.৭ শতাংশে। বস্তুত, এটা নামে না, হয় ওঠে না হয় রেখাচিত্রটা এক জায়গায় দাঁড়িয়ে থাকে। কিন্তু এখন এটা ১৫৬ শতাংশ ছাড়িয়ে গেছে। ১৯৭৭ সালে ধ্বংস স্তূপের উপর দাঁড়িয়ে আমরা নতুন পশ্চিমবাংলা গড়বার কাজ শুরু করেছি। এই গভর্নমেন্টকে কি এগ্রিকালচারে, কি ইন্ডাস্ট্রিতে, কি এডুকেশনে, কি রাজনৈতিক ক্ষেত্রে, কি অর্থনৈতিক ক্ষেত্রে—সমস্ত বিষয়েই একটা সংগ্রামের মধ্যে দিয়ে ঐ ধ্বংস স্তূপের উপর দাঁড়িয়ে কাজ করতে হয়েছে।

আবার ১৯৭৭ সালের পরে কেন্দ্রে যখন আপনাদের দল ছিল তখন যে এখানকার

সমস্ত উন্নয়নমূলক বিষয়ে তাদের সাহায্য সমর্থন পাওয়া গেল তা নয়। আপনাদের মধ্যে কেউ কেউ আমাদের সেই ভাল কাজের মনে মনে সমর্থন করলেও সক্রিয় ভাবে সহযোগিতা করেননি। তাই দারুণ লড়াই করে আজকে আমাদের এই কাজ করতে হয়েছে, এই জায়গায় পৌঁছতে পেরেছি। এই কাজে আমাদের সহস্র বাধা অতিক্রম করতে হয়েছে। এবং এই ভাবে আজকে পশ্চিমবাংলার অর্থনৈতিক অগ্রগতি সম্ভব হয়েছে ও উল্লেখযোগ্য ভাবে হচ্ছে। আর, শিল্পায়নই এই অগ্রগতির অন্যতম প্রধান কার্যক্রম। আমরা মনে করি, রাজ্য সরকারের সুনির্দিষ্ট নীতির ভিত্তিতে এবং রাজ্যবাসীর সহযোগিতা ও সংশ্লিষ্ট অনেকের সহযোগিতায় এটা সম্ভব হয়েছে। আমার সময় শেষ হয়ে গেছে, আলো জ্বলে উঠেছে, তাই আর একটা কথা বলে আমি শেষ করব।

এখানে ক্যাপিটাল ইন্টেনসিভ, লেবার ইন্টেনসিভের কথা উঠেছে। আমাদের নীতিটা হচ্ছে, শিল্পায়নের ক্ষেত্রে ইকোনোমিক ডেভেলপমেন্টের জন্য মডার্ন টেকনোলজি চাই। তার জন্য ক্যাপিটাল ইন্টেনসিভ কিছু আসবে এবং সেটাকে ওয়েলকাম করতে হবে। এটা আমাদের ক্ষতি করবে না।

[6-30 — 6-40 p.m.]

পাশাপাশি শ্রম-নিবিড় শিল্প গড়ে তোলার জন্য প্রধানত যে গুলির ওপর আমরা জোর দিয়েছি সেগুলি হল—ক্ষুদ্র শিল্প, লোহা-ইস্পাতের সমস্ত রকম শিল্প, যার আপস্ট্রিম, ডাউনস্ট্রিম বেশি সেই সমস্ত শিল্প, হোসিয়ারি, গার্মেন্টস, লেদার, ফ্লোরিকালচার, হর্টিকালচার, অ্যাগ্রো-বেসড ইন্ডাস্ট্রিস, সেলফ এমপ্লয়মেন্ট, সার্ভিস সেন্টার ইত্যাদি। একজন বললেন—লেদারের কিছুই হচ্ছে না। এটা একদম ভুল কথা। ১১০০ একর জমির ওপর একটা লেদার কমপ্লেক্স হয়েছে। আমি একটা কথা বলে শেষ করছি, পশ্চিমবাংলার অর্থনৈতিক অগ্রগতির ক্ষেত্রে শিল্পের যে গুরুত্বপূর্ণ ভূমিকা আছে তাকে কার্যকরি করার ক্ষেত্রে যেখান থেকে যে বাধাই আসুক না কেন দৃঢ়ভাবে সে বাধাকে অতিক্রম করে আমরা এগিয়ে যাবার চেষ্টা করব। এক্ষেত্রে অবশ্যই আমরা আপনাদের সহযোগিতা চাই। এখনও অনেক বাধা আসছে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসছে। এই বাধাকে অতিক্রম করতে কৃষি এবং শিল্পের স্বার্থে, রাজ্যকে এগিয়ে নিয়ে যাবার স্বার্থে আমরা সকলের সহযোগিতা স্বার্থে, রাজ্যকে এগিয়ে নিয়ে যাবার স্বার্থে আমরা সকলের সহযোগিতা কামনা করি। হোয়াইট পেপারের কথা উঠেছে। এ প্রসঙ্গে আমি বলব যে, তার কোনও প্রয়োজন নেই। মাননীয় স্পিকারের অনুমতি নিয়ে চলুন আমরা সবাই একদিন গ্রোথ সেন্টারগুলি পরিদর্শন করে আসি। এই কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND NO. 24

The motions of Saugata Roy and Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs. 100 was then put an lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 12,96,00,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the year 1998-99 (This is inclusive of a total sum of Rs. 4,32,00,000 already voted on account).

was then put and agreed to.

## DEMAND NO. 53

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 3,05,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations" during the year 1998-99 (This is inclusive of a total sum of Rs. 1,02,00,000 already voted on account).

was then put and agreed to.

## DEMAND NO. 75

The motions excepting 12 and 13, the other cut motions of Shri Ashok Kumar Deb, Shri Gopal Krishna Dey, Shri Nirmal Ghosh, Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarker, Shri Ramjanam Manjhi & Shri Shyamadas Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions of Shri Nirmal Ghosh (12) and Shri Abdul Mannan (13) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a division taken with the following results :—

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Kirity

Banerjee, Shri Mrinal

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Haripada

Biswas, Shri Kaliprasad

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Satyasadhan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapas

Chawdhury, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Paresh Nath

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Gayen, Shri Nripen

Ghosh, Shri Sunil Kumar

Goswami, Shri Subhas

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Kabi, Shri Pelab

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakshmi Ram

Kundu, Shri Ranjit

Let, Shri Dhiren

Mahata, Shri Khagendra Nath

Mahata, Shri Satya Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Bandan

Majhi, Shri Bhandu

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malik, Shrimati Sadhana

Mandal, Shri Ramchandra

Md. Amin, Shri

Md. Mahamuddin, Shri

Md. Yakub, Shri

Mistry, Shri Bimal

Mistry, Shri Biswanath

Mondal, Shri Biswanath

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Nazmul Haque, Shri

Paik, Shri Nikunja

Patra, Shri Manoranjan

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen, Shri Dhiren

Sk. Khabiruddin Ahmed, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abul Basar Laskar, Shri

Bapuli, Shri Satya Ranjan

Biswas, Shri Shashanka Shekhor

Das, Shri Sailaja Kumar

Deb, Shri Ashok Kumar

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Mahato, Shri Shantiram

Manjhi, Shri Ramjanam

Mukherjee, Shri Subrata

Quazi Abdul Gaffar, Shri

Ayes being 14 and Noes 75

The Motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th

March, 1998 that a sum of Rs. 70,85,85,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food and Beverages)" during the year 1998-99 (This is inclusive of a total sum of Rs. 23,62,00,000 already voted on account).

was then put and agreed to.

**Demand No. 76**

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 2,28,39,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-ferrous Minisg and Metallurgical Industries" during the year 1998-99. (This is inclusive of a total sum of Rs. 4,76,00,000 already voted on account).

was then put and agreed to.

**Demand No. 87**

The motions of Shri Gopal Krishna Dey and Shri Abdul Mannan (Cut Motions Nos. 1 and 2) that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 3,13,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 1,05,00,000 already voted on account).

was then put and agreed to.

[6-40 — 6-45 p.m.]

### DEMAND No. 88

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 5,05,00,000 be granted for expenditure under Demand No. 88, Major Head "3475—Other General Economic Services" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 1,68,00,000 already voted on account).

was then put and agreed to.

### DEMAND No. 93

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 113,98,50,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 37,99,00,000 already voted on account).

was then put and agreed to.

### DEMAND No. 94

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 13,50,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859—Capital Outlay on Tele-

communication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 4,51,00,000 already voted on account).

was then put and agreed to.

**DEMAND No. 95**

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 20,40,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public undertakings and Closed & Sick Industries and Food & Beverages), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food & Beverages)" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 6,81,00,000 already voted on account).

was then put and agreed to.

**DEMAND No. 96**

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 11,20,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Heads : "6875—Loans for Other Industries (Excluding Closed & Sick Industries and Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 3,73,00,000 already voted on account).

was then put and agreed to.

## DEMAND No. 97

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 1,33,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Head : "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed & Sick Industries" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 44,00,000 already voted on account).

was then put and agreed to.

## DEMAND No. 92

The motion othat the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta was moved on the 27th March, 1998 that a sum of Rs. 32,15,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 10,72,00,000 already voted on account).

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.45 p.m. till 11 a.m. on 2.7.98 on Thursday, the 2nd July, 1998, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 2nd July, 1998 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair. 19 Ministers, 8 Ministers of State and 132 Members.

[11-00 – 11-10 a.m.]

**37th Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I present the 37th Report of the Business Advisory Committee which is as follows :-

| | | |
|---|---|---|
| 4.7.98, Saturday | The West Bengal Appropriation (No.2) Bill, 1998. | |
| | (Introduction, Consideration & Passing) | 4 hours |
| 6.7.98, Monday | Non-Official Business. | |

N.B. (i) The House will sit at 10.00 a.m. on Saturday, the 4th July. 1998.

(ii) There will be no Mention Case on Saturday, the 4th July and no Question for Oral Answer and Mention case on Monday, the 6th July, 1998.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট হাউসে যখন প্লেসড করা হয়, সেটা আমরা বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধিরা বসে ঠিক করি। আমাদের হাউসে কোনদিন এটা নিয়ে আমরা ডিফার করিনি। উভয় পক্ষের অ্যাডজাস্টমেন্টের পরে এটা করা হয় এবং এটা মেনে হাউস চলে। এটা সংসদীয় গণতন্ত্রের একটা প্রথা এবং আমরা সেটা সকলে মেনে চলি। কিন্তু আমরা

দেখছি, এখানে মুখ্যমন্ত্রী বসে আছেন, কিছুদিন ধরে বিশেষ করে এই অধিবেশনে আমাদের অধিকার খর্ব করা হচ্ছে বিরোধী দলের। আপন ভাল ভাবে জানেন যে, এই বাজেটে বিভিন্ন ডিমাণ্ড ওয়াইজ আলোচনা হচ্ছে, ভোট অন অ্যাকাউন্ট হচ্ছে, ম্যাক্সিমাম ২০ মিনিট আলোচনা করা যায়। আমরা, বিরোধী পক্ষ চাইব যাতে বেশি সময় আলোচনা করা যায় এবং তাতে আমাদের সুবিধা হয় কারণ আমরা সরকারের ফেলিরগুলি এক্সপোজ করতে পারি। সেজন্য ম্যাক্সিমাম দিন আমরা আলোচনার সুযোগ চাই। কিন্তু আমরা দেখছি যে, বিজনেস যে ভাবে তৈরি হচ্ছে, ১৪টি গুরুত্বপূর্ণ যে দপ্তর, সেই দপ্তরের গুরুত্ব বিবেচনা করে এক একটি সাবজেক্ট কমিটি তৈরি করা হয়েছে। যেমন—সোশ্যাল ওয়েলফেয়ার, তার জন্য একটা সাবজেক্ট কমিটি তৈরি করা হয়েছে, তারা রিপোর্টও দিয়েছে। আজকে তফসিলি সম্প্রদায়ের মানুষের জন্য এস. সি. এস. টি. ও. বি. সি ইত্যাদি মানুষের উপরে গুরুত্ব দিয়ে একটা আলাদা সাবজেক্ট কমিটি করা হয়েছে। আগে ইলেকটেড বডি ছিল, এখন নমিনেটেড বডি হয়েছে, তারাও আলাদা রিপোর্ট প্লেসড করেছে। আজকে গ্রাম বাংলা এবং শহরের বেকার যুবকদের কর্মসংস্থান-এর ব্যাপারে সাধারণ ভাবে আলোচনার সুযোগ সাবজেক্ট কমিটিতে থাকেনা। কিন্তু আমরা দেখছি যে, কো-অপারেটিভ, স্মল স্কেল ইণ্ডাস্ট্রি, ইনফর্মেশন অ্যাণ্ড কালচারাল অ্যাফেয়ার্স, হোম জেল, মাইনরিটি অ্যাফেয়ার্স—এই রকম গুরুত্বপূর্ণ ১৪টি ডিপার্টমেন্টের বিষয়ে আমরা আলোচনা করার সুযোগ পাচ্ছি না। এগুলি গিলোটিন হয়ে যাচ্ছে। আমরা জানি যে, অনেক সময়ে অনেক মন্ত্রীকে বাইরে যেতে হয়। তাদের ব্যক্তিগত কাজ থাকতে পারে, দেশের স্বার্থে অনেক গুরুত্বপূর্ণ কাজে তাদের অংশগ্রহণ করতে হয়। সেক্ষেত্রে আমরা কখনও নেগেটিভ দৃষ্টিভঙ্গিতে নিইনা। আমরা সেগুলির ব্যাপারে সহযোগিতা করতে রাজি আছি। কিন্তু অর্থমন্ত্রী থাকবেন না বলে ৪ তারিখের মধ্যে শেষ করতে হবে, এক্সটেনশন হবেনা। সেখানে আমাদের যে সুযোগ ছিল অপোজিশনের পক্ষে সেটা দেখে আমরা বঞ্চিত হচ্ছি। কারণ ৪ তারিখ ডেড লাইন করা হয়েছে। ৩ তারিখে পঞ্চায়েতের মতো একটা গুরুত্বপূর্ণ দপ্তর নিয়ে আমাদের আলোচনা করতে হবে। ৩ তারিখে আবার ইণ্ডাস্ট্রিয়াল স্ট্রাইক ডাকা হয়েছে এবং এটা অনেক দিন আগে থেকে ডাকা হয়েছে। এটা হঠাৎ ঠিক হয়নি। কাজেই হাউসটা ১৫ দিন আগে ডাকতে পারতেন? অর্থ মন্ত্রী বাইরে যেতে গেলে কেন্দ্রীয় সরকারের বিদেশ দপ্তরের অনুমোদন দরকার হয়। এটা আগে থেকে করতে পারতেন। আমরা দেখছি যে, আমাদের ইগনোর করার একটা অ্যাটিচ্যুড নেওয়া হচ্ছে, এটা আমরা মেনে নিতে পারছিনা। কিন্তু সে জন্য এটা নিয়ে আমরা কোনও ডিভিসন চাইছিনা। আমরা নোট অব ডিসেন্ট দিচ্ছি যে, আগামীদিনে গুরুত্বপূর্ণ দপ্তর যেগুলি গিলোটিন হবে, সেগুলিতে আমরা অংশ গ্রহণ করতে পারব। যেদিন অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাশ করা হবে সেদিন আমরা হাউসে অংশ গ্রহণ করব না। আর. বি. এ. কমিটির যে প্রতিবেদন পেশ করেছেন তার বিরোধিতায় আমরা ডিভিসন চাইছি না, তবে আমাদের প্রতিবাদটা আমরা রেকর্ড করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের যিনি সচেতক তিনি বি.এ. কমিটিরও সদস্য। ঠিকই এবারকার সেশন শর্ট সেশন। এটা নিয়ে বি.এ. কমিটিতে বিস্তারিত আলোচনা হয়েছে। সেখানে উনি বলেছেন, আমরাও বলবার চেষ্টা করেছি। আর রুলস অফ প্রসিডিওর অ্যাণ্ড কনডাক্ট অফ বিজনেসে বলা আছে 'নট এক্সিডিং ২০ ডেজ'। সেখানে ইয়ারমার্ক করা নেই যে ২০ দিন করতে হবে। রুলসে বলা আছে ২০ দিন একসিড করবে না, কিন্তু ১৫ বা ১৮ দিন করলে হবে না, এটা বলা নেই। তবে গুরুত্বপূর্ণ আরও তিন-চারটি দপ্তর যেমন শিডিউল্ড কাস্ট অ্যাণ্ড শিডিউল্ড ট্রাইব, আই. অ্যাণ্ড সি.এ.-এর মতো দপ্তরগুলি রয়ে গেছে। আমরা পুরানো নজির টানতে চাই না. তবে সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে রবিবার হাউস চলেছিল। কিন্তু সেসব দৃষ্টান্ত টানতে চাই না, তবে গুরুত্বটা উপলব্ধি করে, এমন কি, শনিবার, রবিবার নিয়ে সোমবার পর্যন্ত চা[illegible] কথা হয়েছিল, কিন্তু আনফরচুনেটলি নিজেরা সেটা ঠিক করতে পারলেন না। এখানে ডেমোক্র্যাটিক রাইটস, এবং শর্ট সময়ের কথা বলছেন, নোট অফ ডিসেন্ট দিয়েছেন। কিন্তু অনেক সময় আপনারা সেই ডেমোক্র্যাটিক রাইট অবজার্ভ না করে ওয়াকআউট করেন, গুরুত্বপূর্ণ আলোচনায় থাকেন না এবং সেখানে ডেমোক্র্যাটিক রেসপনসিবিলিটি পালন করেন না। ডেমোক্র্যাটিক নর্মসে পার্লামেন্টারি সিস্টেমে বিরোধী দল এক্ষেত্রে যে গুরুত্ব পেয়ে থাকেন সেটা অ্যাভেইল করতে পারতেন এবং সেটা করলে পরিবেশটা আরও ভাল হত। কাজেই বিজনেস অ্যাডভাইসরি কমিটির নেওয়া প্র[illegible] সঙ্গে কো-অপারেট করতে পারতেন। এতে কারো অধিকার কার্টেল হয়েছে বলে আমার মনে হয় না। আমি মনে করি, এতে কোনও নিয়ম নীতি লঙ্ঘন হয়নি।

**Mr. Speaker :** Now I request The Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 37th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The Motion was then put and agreed to.

## Starred Questions
## (to which Oral Answers were given)

### কলকাতায় ইউ.এস. ইনভেস্টমেন্ট সামিট

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শিল্প স্থাপনের জন্য ১৯৯৭ সালের ডিসেম্বর মাসে কলকাতায় ইউ.এস. ইনভেস্টমেন্ট সামিট-এ মোট কতগুলি প্রকল্পের প্রস্তাব পেশ করা হয়েছিল; এবং

(খ) তন্মধ্যে, কতগুলি প্রকল্পে মউ সম্পাদিত হয়েছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) রাজ্য সরকারের তরফ থেকে ঐ ইউ. এস. ইনভেস্টমেন্ট সামিটে অংশগ্রহণকারি কোম্পানিগুলির কাছে অতি উচ্চমানের প্রযুক্তি সমন্বিত ২৫টি প্রকল্পের রূপরেখা (Project Profile) বিতরণ করা হয়। ঐ প্রকল্পগুলি ফ্লোরিকালচার, মাসরুম, এক্সপ্রেসওয়ে, রিফাইনারীজ, সোলার সেল, মাল্টি মিডিয়া উন্নয়ন, আর্থিক পরিষেবা, পরিকাঠামো উন্নয়ন ইত্যাদি সম্পর্কিত।

(খ) ঐ শীর্ষ সম্মেলনের সময়ে

(১) রাজ্য সরকারের অধীনস্থ পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম এবং চ্যাটার্জি গ্রুপ ও এন. কে. জালানের মধ্যে মেদিনীপুর জেলার হলদিয়ায় একটি ইণ্ডাস্ট্রিয়াল পলিমার প্রসেসিং পার্ক তৈরির জন্য।

(২) Raytheon এবং পশ্চিমবঙ্গ সরকারের যৌথ উদ্যোগে কলকাতা-হলদিয়া এবং কলকাতা-শিলিগুড়ি পরিবহন এবং পরিকাঠামো উন্নয়ন সমীক্ষা।

(৩) AIG এবং ICICI-West Bengal Infrastructure এর যৌথ উদ্যোগে কলকাতায় একটি আর্থিক কেন্দ্র স্থাপনের জন্য তিনটি মউ সম্পাদিত হয়।

এছাড়া বেসরকারি ক্ষেত্রে দুইটি মউ সম্পাদিত হয়। যথা—(১) RPG এবং Enron যৌথ উদ্যোগে পূর্ব ভারতে গ্যাসের চাহিদা সম্পর্কিত সমীক্ষা এবং (২) Unocol এবং Paharpur Cooling Towers এর মধ্যে যৌথ উদ্যোগে বিদ্যুৎ, গ্যাস এবং সার ইত্যাদি উৎপাদনের কয়েকটি প্রকল্প, যার মোট বিনিয়োগের পরিমাণ আনুমানিক দুই বিলিয়ন মার্কিন ডলার।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সামিটে কতগুলি কোম্পানি অ্যাটেণ্ড করেছে এবং এই যে ৩টির কথা বললেন তাতে বিনিয়োগের পরিমাণ কত?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই ইউ. এস. বিজনেস সামিট ইমারজিং ইস্ট বললাম এটা গ্রাণ্ড হোটেলে বসে ডিসেম্বর মাসে। এখানে আমেরিকার ১জন শিল্পপতির এখানে আসার কথা ছিল, তার চেয়ে একটু বেশি এসেছিল। উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলির অনেক প্রতিনিধি এসেছিল, বাংলাদেশের ৫০ জন প্রতিনিধি এসেছিল নেপাল থেকেও এসেছিল। এই প্রকল্পগুলির রূপরেখা এবং সমস্ত অর্থকরী বিষয় এখনও ঠিক হয়নি। এখন ফিজিবিলিটি স্টাডির পর্যায়ে আছে। সেইজন্য এই প্রোজেক্টগুলির কত টাকা লাগবে সেটা এখনই বলা সম্ভব নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে তিনটি 'মউ' সম্পাদিত হয়েছে আপনি যখন 'মউ' সই করছেন তখন এই প্রকল্পগুলিতে কত বিনিয়োগ হবে কি জমি লাগবে তখন ডিটেলস আলোচনা হয়নি? আপনি কিসের ভিত্তিতে সই করেছিলেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** অনেকটা চিন্তাগত অনেকটা কনসেপশনাল। যেমন ধরুন আর.পি.জি.এনরণ...

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি শুধু ৩টির ক্ষেত্রে জানতে চাই, এই ব্যাপারে আপনি ডিটেলস বলুন।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ইন্ডাস্ট্রিয়াল পলিমার প্রসেসিং পার্ক-এর প্রোজেক্ট রিপোর্ট তৈরি করার জন্য সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কিন্তু এই প্রকল্পের অর্থ ব্যয় কতটা হবে সেটা এখন বলা যায় না। তারপর ধরুন মার্কিনের রেথিয়ন কর্পোরেশন, ওদের সাথে আমাদের কথাবার্তা হয়েছে। কলকাতা শিলিগুড়ি, কলকাতা হলদিয়া এটা এখন এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের আওতায়, ফিজিবিলিটি স্টাডির চেষ্টা করছে। তাতে লাগবে ৪ কোটি ২০ লক্ষ টাকা। তাতে ওরা বেশি দেবে এবং আমরা কিছু দেব। এই প্রোজেক্টের কত টাকা লাগবে সেটা বলা মুসকিল, ৬-৭ হাজার কোটি টাকা লাগতে পারে। পুরো প্রকল্পে অর্থ কত লাগবে সেটা ঠিক হয়নি, সমীক্ষার কাজ হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি জানতে চাই এই তিনটি প্রোজেক্টে কত টাকা বিনিয়োগ হবে এবং তাতে কি কন্ডিশন আছে? কিসের ভিত্তিতে আপনি চুক্তি করেছেন, ডব্লু.বি.আই.ডি.সি. চুক্তি করেছে? এইগুলি জানতে পারলে এর উপর আমাদের অনেক প্রশ্ন থাকতে পারে। এই ব্যাপারটা আপনি এড়িয়ে যাচ্ছেন।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** সাধারণত একটা প্রকল্পের ক্ষেত্রে যখন এগ্রিমেন্ট হয় 'মউ' সই হয় তখন তার একটা অর্থকরী প্রোজেক্ট রিপোর্ট বলা যায়, দেওয়া হয়। কিন্তু এইগুলি সবই কল্পনার কথা। ডিটেলস সার্ভে না হওয়া পর্যন্ত কোনও কিছু বলা যায় না। এত টাকা ব্যয় হবে বলে সত্যের কাছাকাছি পৌঁছানো যাবে কিনা সন্দেহ। আনুমানিক

কিছু ধরা আছে, প্রিঅপারেটিভ কস্ট কি হতে পারে অ্যাকচুয়াল কি হতে পারে। তাও সব ক্ষেত্রে নয় কিছু কিছু ক্ষেত্রে ধরা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য থেকে বুঝতে পারলাম যে এইগুলি অ্যাকচুয়ালি হাওয়ায় আছে। কিন্তু আলোচনা হয়েছিল, তার বেসিসে 'মউ' সই হয়েছে। কিন্তু সেখানে কংক্রিট ফিজিবিলিটি স্টাডি শুরু হয়েছে। প্রোজেক্ট ফাইনালাইজেশন হয়েছে, এই রকম কিছু নয়। যেমন, কলকাতা শিলিগুড়ি, কলকাতা হলদিয়ার পরিকাঠামো উন্নয়নের সমীক্ষা. এটা একটা জেনারেল সমীক্ষা। তেমনি হলদিয়া ইন্ডাস্ট্রিয়াল পলিমার প্রসেসিং পার্ক, তারও রিপোর্ট এই বছরে কোথাও নেই। ঠিক একই ভাবে আর্থিক কেন্দ্র স্থাপনের পরিমাণ কত, কোথায় হবে তা নেই। তারপর, আর.পি.জি., এনরণ-এর মধ্যে আর.পি.জি.-র নিজেদের প্রকল্পের আছে। তারপর দেখা গেল, এতবড় এমার্জিং সামিট হল, ইউ.এস. সেক্রেটারি অফ কমার্স এলেন। কিন্তু আমাদের হাতে কি এল? হাতে শূন্য! তার কারণ একটা প্রোজেক্টও ফাইনালাইজেশন হয়নি। এমন কি একটা যে সার্ভে হচ্ছে, এটাও ফাইনালাইজেশন হয়নি। তার উপরে ইউ.এস. সেক্রেটারি অফ কমার্স আবার বলে গেলেন যে, আমি কলকাতার চেয়ে ভুবনেশ্বরকে প্রেফার করি ইনভেস্টমেন্ট ডেস্টিনেশন হিসাবে। আমি যেটা বলতে চাই, রাজ্য সরকার এরজন্য যথেষ্ট খরচ করেছেন নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে, কলকাতা শহর পরিষ্কার করেছেন, লাঞ্চ ডিনার দিয়েছেন গ্রান্ডে, এ আমি ছেড়ে দিলাম, এতবড় যে কনফারেন্স হল, আলটিমেটলি দেখা গেল যে, এইসব বড় কনফারেন্স করে কিছু হয়নি। অভিজ্ঞতার ভিত্তিতে দেখা যাচ্ছে যে, এই ধরনের কনফারেন্স করে আশাব্যাঞ্জক কিছু পাওয়া যায় না। ভবিষ্যতে এই ধরনের কনফারেন্স করা থেকে আপনি বিরত থাকবেন কি না?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** না, বিরত হব না। কারণ মাননীয় সদস্য সৌগত বাবু, এই ধরনের সম্মেলনের দায় কিছুই বুঝতে পারেননি। আপনি গতকালও বলেছেন, আজও বললেন যে, নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে এই সামিট হয়েছে। নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে এই সম্মেলন বা কোনও সভা হয়নি। এই সভা হয়েছিল অন্য জায়গায়। আমি আপনাকে বলছি বিষয়টি কোথায় আছে। এটা আয়োজন করেছিল ফিকি এবং অ্যাসোসেম, রাজ্য সরকার করে নি। কলকাতায় একটা বড় সম্মেলন হলে তার বিধি ব্যবস্থার দিকে নজরদারি কিছুটা রাজ্য সরকারকে করতে হয়। সেটা করা হয়েছে। আমরা বিনিয়োগে আকৃষ্ট করার জন্য আমাদের নীতি ভিত্তিক ২৫টি প্রস্তাব ওদের কাছে দিয়েছিলাম। যে কমেটি হয়েছে, আপনি ফিনান্সিয়াল সেক্টরের কথায় বলেছেন যে, এটাতে অস্পষ্টতা রয়েছে। না, এটাতে অস্পষ্টতা কিছু নেই। বেঙ্গল কেমিক্যালের যে জমি আছে—বেঙ্গল কেমিক্যালের রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা হয়েছে—কথা হয়েছে যে বেঙ্গল কেমিক্যাল তাদের উদ্বৃত্ত জমি বিক্রি করে দেবে। ওদের অনেকটা জমি ইতিমধ্যে বিক্রি করে দিয়েছে।

ইস্টার্ন বাইপাশে ফিনান্সিয়াল সেন্টারটাকে খুব বড় করার জন্য চেষ্টা হয়েছে। তাতে আমেরিকার একটি কোম্পানি আই.সি.আই.সি.আই. এবং বেঙ্গল কেমিক্যাল সাধারণ ভাবে একটা চুক্তি করেছে। তার একটা রূপরেখাও আছে। রিহ্যাবিলিটেশনের ব্যাপারে আমাদের সাথে যে কথা হয়েছে, আমাদের সঙ্গে দুবার, তিনবার কথা হয়েছিল। আমেরিকা থেকে ওরা আসবে। কলকাতা-শিলিগুড়ি এবং কলকাতা-হলদিয়া, নর্থ সাউথ করিডোরটা ওরা করবে। এটা নিয়ে একটা চুক্তি করেছে। এটা বড় একটা প্রকল্প। ফিজিবিলিটি স্টাডিও একটা প্রকল্প। সেজন্য ফিজিবিলিটি স্টাডি করার চেষ্টা হয়েছে। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এরজন্য কিছু টাকা দেবে। ভারত সরকারের মাধ্যমে আমরা এটা জেনেছি। এটা হাওয়ায় হয়নি। তবে আনবিক বোমা বিস্ফোরণের পরে এই প্রকল্পে কিছুটা অনিশ্চয়তা দেখা দিয়েছে। হলদিয়া পলি পার্কের সম্পর্কে যে কথা হয়েছে, তাও সুনির্দিষ্ট ভাবে এগোচ্ছে। তার ল্যান্ড ডেভেলপমেন্টের জন্য জমি নিয়ে—পাঁচশো একর জমি লাগবে। দুশো একর জমি অক্টোবরের মধ্যে ঐ কোম্পানিকে দিয়ে দেওয়া হবে। কোম্পানি রেজিস্ট্রি হয়েছে। সেখানে ইন্ডাস্ট্রিয়াল সেন্টারে পলি পার্ক ডেভেলপমেন্ট করে ছোট বড়, মাঝারি, একেবারে ক্ষুদ্র পর্যন্ত তাদের মধ্যে ডিস্ট্রিবিউট করা হবে, তার ব্যবস্থা হয়েছে।

[11-20 – 11-30 a.m.]

এনরোন, আর পি জি গ্যাস পাবে কিনা বা মায়নমার থেকে গ্যাস আনতে পারবে কিনা বলতে পারছি না। হয়ত হতে পারে আর পি. জি, এনরোন মউতে চুক্তি সম্পাদিত করেছেন। সেটা আমার ঠিক জানা নেই। তাতে বলেছেন এর স্টাডি ২-৩ মাসের মধ্যেই হয়েছে। ইউনোকল যেটা খুবই সুনির্দিষ্ট বিশাল প্রকল্প তাতে পাহাড়পুর কুলিং টাওয়ারসের যৌথ উদ্যোগে হলদিয়া সার কারখানা তৈরি করবে। সেই সার কারখানা গ্যাস ভিত্তিক হওয়ার চেষ্টা চলছে। ইউনোকল একটা আমেরিকার বড় কোম্পানি। এই প্রকল্পের সঙ্গে জড়িত আরও ৫-৭টি প্রকল্প, তারা এর উপরেই নির্ভর করছে। ওরা ওখানে বাংলাদেশ থেকে গ্যাস পাবে কিনা, মায়নমার থেকে এনে রাইট অফ ওয়ে পাবে কিনা সেই ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে করা হয়েছে। এই হচ্ছে এটা এগোন, এটা খুব বড় প্রকল্প, আন্তর্জাতিক দায়বদ্ধতা আছে, ফলে অনিশ্চিয়তার প্রশ্ন জড়িত থাকে। মাননীয় সদস্য যেটা বলেছেন যে, সব কিছুই হাওয়ায় হচ্ছে তা নয়, তবে সুনির্দিষ্ট ভাবে যেটা জানতে চাইছেন সেই রকম অবস্থায় আসেনি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী অনেক বিস্তারিত বললেন, কিন্তু সাধারণভাবে বেসিক উত্তরটা আমরা জানতে চেয়েছিলাম। প্রশ্ন ছিল যে কতগুলো মউ সম্পাদিত হয়েছে বা কতগুলো মউ স্বাক্ষরিত হয়েছে। মউ সইয়ের ক্ষেত্রে বড় এগ্রিমেন্ট বা কণ্ডিশন হল টাকা এইক্ষেত্রে কত বিনিয়োগ হবে, কারণ সেটা না জেনে

মউ স্বাক্ষর বা সম্পাদন হয় না। এই ব্যাপারে ইন্টারেস্টিং হচ্ছে যে বিষয়টা সমীক্ষা স্তরে রয়ে গেছে। সমীক্ষা স্তরে যদি থাকে তাহলে সম্পাদিত বলে গ্রহণ করা হবে কি না?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ প্রশ্ন ছিল কতগুলো মউ সম্মিলনে দিয়েছিলেন। তার উত্তর দেওয়া হয়েছে এবং কতগুলো প্রকল্পে মউ সম্পাদিত হয়েছে তার উত্তরও দিয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ সম্পাদিত হলে টাকা থাকবে না, কত টাকা তারা বিনিয়োগ করবে কারণ আপনি যখন রিপোর্ট দিচ্ছেন তার ফার্স্ট কণ্ডিশন হল কত টাকা বিনিয়োগ হবে। এবং এই মউ যে সমীক্ষা স্তরে রয়েছে সেই অবস্থায় মউ সম্পাদিত করা যায় কি না?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ সব সময়ে যায়।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই এই যে ইনভেস্টমেন্ট সামিটের প্রস্তাব যে কটি এসেছিল তারমধ্যে মউ সম্পাদিত হয়েছে, এবং এইক্ষেত্রে স্টেট গভর্নমেন্টের কোনও কন্ট্রোল থাকবে কিনা, স্টেট গভর্নমেন্টের নির্দিষ্ট কিছু বাধা-বাধকতা থাকবে কিনা বা কন্ট্রোল থাকবে কিনা এটা জানতে চাই।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ এইসব প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে রাজ্য সরকারের যে যে [illegible] যতটুকু থাকে বা থাকবে যেখানে আমরা অংশগ্রহণ করেছি সেখানে আমাদের বাধা-বাধকতা থাকবে সেটা [illegible] বলাই হয়েছে। সুতরাং অনেকেই যে বলছেন কিছু হয়নি তা নয়। আর. পি. জি. এনরনের যে চুক্তি হয়েছে ওরা লিখে জানিয়েছে,—

The study commenced on 1st January, 1998 and is continuing. The Preliminary Report is expected to be released in next 2|3 months' time. The report will essentially deal with viability of this initiative as a business opportunity'

কাজেই এটা একটু সাধারণভাবে করেছি। কিন্তু ফিনান্সিয়াল সার্ভিস সেক্টর যেটা হতে যাচ্ছে বেঙ্গল কেমিক্যালের জমিতে, যেখানে আমেরিকার কোম্পানি আছে, আমরাও আছি, আর. আই. সি. আই. সি. আই. আছে, সেখানে অনেকটা করা হয়েছে ডিটেলেস করা হয়েছে, আমরা বলছি না, এটা মিলবে না। এটা নাও মিলতে পারে। শুধু সংবাদ হিসাবে এটা হয়েছে। যেমন নর্থ সাউথ করিডোর সম্বন্ধে বলছি, এটা অনেক দূর এগিয়েছি, এটা ডিপার্টমেন্ট অফ ইকনমিক অ্যাফেয়ারস ওরা রাজি হয়েছে, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে একটা স্টাডি এসেছে তাতে বলছে ৪ কোটি ২ লক্ষ টাকা

লাগবে। একটা অংশে ৫০/৬০ লক্ষ টাকা আমরা দেব। একটা প্রস্তাব এসেছে. আমাদের মতটা জানবার জন্য। এই প্রোজেক্ট পশ্চিমবাংলায় হবে। বড় প্রোজেক্ট এটা। তবে পোখরানের বিস্ফোরনের ফলে রেথন কোম্পানি এগুতে [illegible] সন্দেহ দেখা দিয়েছে। স্ট্যাডি করতে ৪ কোটি, সাড়ে ৪ কোটি লাগবে। প্রোজেক্ট এর জন্য ৬/৭ হাজার কোটি টাকা লাগতে পারে। পাহাড়পুর কুলিং টাওয়ার এবং ইউনিকল এর প্রস্তাব আছে, পাওয়ার প্ল্যান্ট এর ব্যাপারটা এটা অনেকদূর এগিয়েছে। ওরা সার কারখানার জন্য গ্যাস আনবে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে, আমাদের সঙ্গে আলোচনাও হয়েছে, প্রথমে মোট প্রোজেক্ট কস্ট ধরেছিলাম ১৫ শত কোটি টাকা। আমারা উল্লেখ করেছি, নূতন যে কোম্পানি হবে, ইউনিকল এর সঙ্গে একটা বিরাট প্রস্তাব নিয়ে এসেছে, যদি বাংলাদেশ গ্যাস দেয় তাহলে হবে। তারপরে ইলেকট্রিক পাওয়ারগুলির জন্য গ্যাস দিতে চাই, আবার ওখান থেকে গ্যাস পাবে কিনা রাইট্যায়ে হবে কিনা, তবে আমরা বলেছি, হলদিয়া থেকে রাইট্যায়ে দেব। অন্য দেশের উপর নির্ভরশীল হতে হবে সেইজন্য বলছি, পাহাড়পুর পুলিং প্লান্টে যে ফার্টিলাইজার প্ল্যান্ট করব, পাহাড়পুর ও ইউনিকল মিলে যে নূতন কোম্পানি হবে, তাতে এই প্রকল্পে কতটা সার্থকতা হবে, সেটা বলা যায়না, কারণ অন্য দেশ এই সিদ্ধান্তের সঙ্গে যুক্ত।

**শ্রী ইউনুস সরকার ঃ** আমাদের প্রস্তাবিত প্রকল্প ২৫টির কথা বললেন, এটার জেলাওয়ারি ব্রেক আপ দিতে পারবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমি জেলাওয়ারি এখানে বলতে পারব না। তবে যেটা বলা যাবে সেটা বলছি। ফ্লোরি কালচার পার্ক এর একটা প্রস্তাব দেওয়া হয়েছে, এটা হলে উত্তর বাংলায় হবে, শিলিগুড়ির কাছে হবে। হার্ড অ্যাণ্ড সফট লগেজ এর একটা প্রস্তাব দেওয়া হয়েছে এটা হলে হলদিয়ায় পলিপার্ক হবে। ফিনান্সিয়াল সার্ভিস সেক্টর এটা হলে ই. এম. বাইপাসের ধারে হবে। মিডিয়াম রেঞ্জ ফাইবার বোর্ড এটা হলে হলদিয়ার কাছে হতে পারে বা অন্য জায়গাও হতে পারে। হোয়াইট বটম মাশরুম এর জায়গা ঠিক হয়নি। কলকাতা হলদিয়া এক্সপ্রেসওয়ে সম্বন্ধে বলেছি আপনারা জানেন। পলি পার্ক এইগুলি হলদিয়ায় করতে হবে। একটু ভাল হতে পারে। পোর্ট কাম ইণ্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স এর একটা প্রোজেক্ট দেওয়া হয়েছে, তারপরে স্টোরেজ (মডিফাইড) এটা এক্সপোর্ট হবে। কোন জায়গায় হবে বলা যায় না। একটা অয়েল রিফাইনারী প্রোজেক্ট আছে, প্রস্তাব আছে ইন্টিগ্রেটেড টেক্সটাইল কমপ্লেক্স এর, এর জায়গা এখনও ঠিক হয়নি। ভেঞ্চার ক্যাপিটাল ফাণ্ড যেটা হচ্ছে এটা কলকাতাকে ভিত্তি করে হবে এবং পোর্ট বেস ইন্টিগ্রেটেড স্টিল প্লান্ট এটা স্বভাবতই পোর্ট এর কাছে চাইবে, পোর্টকে বেসড করে। কোয়ার্স ক্রিস্টাল অ্যাণ্ড ক্রিস্টাল ডিভাইসেস-এর কারখানা সল্টলেকে হয়েছে। আর একটা নতুন করে করার কথা হচ্ছে, এটার জায়গা নির্দিষ্ট হয়নি। ফাইবার অপটিক কেবল নেটওয়ার্ক

একটা করার কথা হচ্ছে, জায়গা নির্দিষ্ট হয়নি। নেটওয়ার্ক ম্যানেজমেন্ট-এর জায়গা নির্দিষ্ট করতে হবে এই প্রকল্পের রূপরেখা তৈরির সময়। অ্যাভিয়েশন অ্যাণ্ড সার্ভিসেস কলকাতায় হবে। এরকম ২৫টি প্রস্তাব আছে, তার মধ্যে দু-একটি কলকাতায় হবে, কিছু কিছু জেলায় জেলায় ছড়িয়ে যাবে।

### আহমেদপুর সুগার মিল

***১৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৩) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮—এই দুই মরশুমে বীরভূম জেলায় অবস্থিত আহমেদপুর চিনিকল মরশুমওয়ারি কত পরিমাণ চিনি উৎপাদিত হয়েছিল; এবং

(খ) তন্মধ্যে, ঐ সময়ে বিক্রিত চিনি এবং প্রাপ্ত অর্থের পরিমাণ কত?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) ১৯৯৬-৯৭ সালে উৎপাদিত চিনির পরিমাণ ২৭২ কুইন্ট্যাল। ১৯৯৭-৯৮ সালে কোন চিনি উৎপাদিত হয় নাই।

(খ) ১৯৯৬-৯৭ সালে উৎপাদিত ও বিক্রিত চিনি হইতে ২,৯৩,৪৮০ টাকা পাওয়া গিয়াছে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** ১৯৯৭-৯৮ সালে উৎপাদন শূন্য হওয়ার কারণ কি? এবং, সেই সময় ফ্যাক্টরি চালু রাখতে বেতন বাবদ কত খরচ হয়েছিল আর আদারস এস্টাবলিশমেন্ট খরচ কত হয়েছিল?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এর কারণ হচ্ছে, আহমেদপুর সুগার মিলের যে ক্যাপাসিটি, তাতে এটা কোনও ভাবেই ভায়াবেল হয়না। চিনি সংক্রান্ত বিশেষজ্ঞ সংস্থা বারবার তাদের রিপোর্টে এটা বলেছে। আবার আখ চাষের যে জমি আছে, তাতে ঠিকমতো আখ চাষ না হলে কারখানাও ঠিকমতো পয়সা পাবে না। এবং, যদি ঠিক সময়ে পরিষ্কার এবং রিনোভেট না করা হয়, তাহলে চিনি ব্যবহারের অযোগ্য হয়ে যায়। এটা প্রাইভেট সেক্টরে ছিল, তার থেকে রাজ্য সরকার নিয়েছিল এবং আন্তরিক ভাবে চালাবার চেষ্টা করেছিল। এর ক্যাপাসিটি বাড়াতে হবে এবং ফার্ম ল্যাণ্ড—আখ চাষের উপযুক্ত জমি বার করতে হবে। সেইসব করা খুবই কঠিন, দুরুহ এবং প্রায় অসম্ভব। এর জন্য একটা ডাইভার্সিটি প্ল্যান দেওয়া হয়েছে। ভারত সরকার সেইগুলো নাকচ করে দিয়েছে। এরজন্য

গত বছর উৎপাদন করিনি। ভালো করে মেশিনপত্র ওভারহলিং করার জন্য বন্ধ ছিল। সারা বছর তো কাজ হয় না, ৩/৪ মাস হয়, সেই সময়ে যদি ওভারহলিং না করা হত, তাহলে এই বছরে পুরোদমে চালু করা সম্ভব হত না। এবারে পুরো দমে চালু করে যা প্রডাকশন হওয়ার কথা, তা করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার প্রশ্ন ছিল,-এর জন্য এস্টাবলিশমেন্ট খরচ কত এবং কর্মচারিদের মাইনে দিতে কত খরচ হয়েছিল? তার উত্তর আপনি দিলেন না। আর ঐ সময় কত সিজন্যাল ওয়ার্কার নিয়োগ করা হয়েছিল ঐ বছরে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা গতকাল যে ইণ্ডাস্ট্রিয়াল বইটা দেওয়া হয়েছে তাতে খানিকটা পাবেন। এইভাবে আমি তৈরি হয়ে আসিনি উত্তর দেওয়ার জন্য। আলাদাভাবে প্রশ্ন করলে সামনের সপ্তাহে উত্তর দিয়ে দেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** সামনের সপ্তাহে তো হাউস চলছে না। আমার কাছে খবর আছে যে, "আমি মিলটা আগে একবার দেখে এসেছিলাম।" মাঝে বলা হয়েছিল মোর উই প্রোডিউস মোর উই লস। এই রকম অবস্থা, বন্ধ করলে লস কম হয়, চালু থাকলে লোকসানে রান করছে। সুগার মিলের র মেটিরিয়ালস পাওয়া যাচ্ছে না। নদীয়া মুর্শিদাবাদ থেকে আখ নিয়ে আসা হয় এবং তার সাপ্লাই কম। সেখানে যে আখ চাষের জমি আছে, সেখানে ধান চাষ হচ্ছে। আমার কাছে খবর আছে যে, যখন মিলটা বন্ধ, তখন সিজিনাল ওয়ার্কার নেওয়ার দরকার নেই, কারণ যে ওয়ার্কার আছে, একজিস্টিং যে স্টাফ আছে, তা দিয়েই আপনি কাজ করাতে পারেন। কিন্তু যখন মিল বন্ধ, তখন সেখানে প্রায় ৩০০-৪০০ সিজিনাল ওয়ার্কার নেওয়ার যুক্তি কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** সিজিনাল ওয়ার্কাররা প্রতি বছর কাজ করে বলে এবার দাবি এসেছিল এবং তার জন্যই কিছু লোক নেওয়া হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** দাবি করছে বলে চাকরি দিতে হবে? যে সময় আখের প্রোডাকশন হয়, সেই সময় মিল চলে। শুধু সেই সময়ের জন্য তারা কাজ করবে। তারপরে অফ এইভাবে মিলটা রিভাইভ করার ব্যাপারে কোনও স্পেশ্যাল প্ল্যান প্রোগ্রাম নিয়েছেন কিনা জানান।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আহমেদপুর সুগার মিলের ব্যাপারে রাজ্য সরকার যথা যথ উদ্যোগ নিয়েছেন। একটা হচ্ছে বিশেষজ্ঞদের কাছ থেকে রিপোর্ট চেয়ে পাঠানো হয়েছে এবং কি কি করলে ভায়াবেল করা যায়, এই বিষয়ে আমরা চিন্তাভাবনা করছি।

**পঞ্চায়েত নির্বাচনে কেন্দ্রীয়ভাবে ভোট গণনা**

***১৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৫) শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ দিনাজপুর জেলায় সাম্প্রতিক পঞ্চায়েত নির্বাচনে বুথে বুথে ভোট গণনার পরিবর্তে কেন্দ্রীয়ভাবে ভোট গণনা করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শ্রী সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) হ্যাঁ, দক্ষিণ দিনাজপুর জেলায় ১৯৯৮ সালের পঞ্চায়েত নির্বাচনে ভোট গণনা বুথগুলিতে না করে সংশ্লিষ্ট ব্লক সদরে করা হয়েছে।

(খ) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের ২০৩(৫) ধারায় প্রাপ্ত ক্ষমতাবলে রাজ্য নির্বাচন আয়োগ এই গণনার আদেশ জারি করায় উল্লিখিত পদ্ধতি অনুসরণ করা হয়েছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মন্ত্রী মহোদয় উত্তর দিলেন যে, নির্বাচন কমিশন কোনও বিশেষ পরিস্থিতিতে নির্বাচন কেন্দ্রে ভোট গণনা না করিয়ে কোনও বিশেষ জায়গায় এনে কাজ করাতে পারেন কিন্তু গোটা রাজ্যের মধ্যে কেবলমাত্র দক্ষিণ দিনাজপুরে কি অবস্থার সৃষ্টি হল যাতে করে ওই ব্যবস্থা নিতে হল?

ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ ২০৩(৫) এ যে কথা বলা আছে সেটা হচ্ছে যে, নির্বাচন কমিশন যদি সুপারিশ করেন, যে এই জায়গায় ভোট গণনা কেন্দ্র করতে হবে, তাহলে আমরা সেটা মেনে নিই। দক্ষিণ দিনাজপুরের বেলায় সেই সুপারিশ এসেছিল। নির্বাচন কমিশন তার ভিত্তিতে আমাদের বলেছিলেন, তাতে আমরা সম্মত হয়েছিলাম।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার নিশ্চয়ই গোচরে আছে যে বিগত পঞ্চায়েত নির্বাচনে বেশ কিছু জায়গায় অপ্রীতিকর ঘটনা ঘটেছে এবং পঞ্চায়েত নির্বাচনের আগে পুলিশ থেকে সমস্ত রাজনৈতিক দলকে আহ্বান করা হয়েছিল উত্তেজনাপ্রবণ বুথগুলো চিহ্নিত করার জন্য, তা সত্ত্বেও নির্বাচনে দুজন হোমগার্ড ছাড়া আর কেউ নেই। ভোট কর্মী এবং ভোটদাতাদের মধ্যে নিরাপত্তার অভাব দেখা দিয়েছিল। আমি এই কথাটা জানতে চাই যে একাধিক দিনে পঞ্চায়েত নির্বাচন করার কথা বিবেচনা করবেন।

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** পঞ্চায়েত নির্বাচনের আগে আমরা প্রচার করেছি, বা জেলার

জেলা শাসকদের কাছে জানতে চেয়েছি নির্বাচনের আগের অভিজ্ঞতা কি, কি অসুবিধা, এই অভিজ্ঞতার ভিত্তিতে আইনগত কোনও পরিবর্তনের প্রয়োজন আছে কিনা। নির্বাচন কমিশনের সঙ্গে আলোচনা করে আমরা বুঝেছি যে নির্বাচন কমিশনের যে আগের অভিজ্ঞতা, সেই অভিজ্ঞতার ভিত্তিতে যদি তারা মনে করেন, কোনও কিছু পরিবর্তন করা প্রয়োজন তাহলে সেটা আলোচনা করে জানাবে। আমরা আশা করি নির্বাচন কমিশন যখন এটা করবেন তখন রাজনৈতিক দলগুলোর সাথে আলোচনা করে করবেন। আমাদের মনে যদি পরিবর্তন করা দরকার হয়, তাহলে সামগ্রিক ভাবেই সেটা বিবেচনা করা হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দক্ষিণ দিনাজপুর ব্লকে যে ভোট গণনা করা হয়েছে এতে যদি কোনও অসুবিধা না হয়ে থাকে তাহলে পরবর্তীকালে গোটা রাজ্যের ক্ষেত্রে এটা করা যায় কিনা?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি তো আগেই বলেছি যে যদি পরিবর্তন করতে হয়, নির্বাচন কমিশন যদি সুপারিশ করেন তাহলে আমরা সেটা করতে বাধ্য থাকব। তবে ব্যাপারটা যে খুব সহজ তা নয়। কারণ সাধারণত যে ব্যালট বক্স লাগে তার থেকে তিনগুণ বেশি বাক্স লাগবে। পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত, জেলা পরিষদ। যে ব্যালট বাক্স আমরা ব্যবহার করি আমাদের বুথ গণণার ক্ষেত্রে হলে সেই ব্যালট বাক্স ব্যবহার করা যাবে না। ট্রান্সপোর্টে করে নিয়ে যাবার ব্যবস্থা করতে হয়, পাহারা দেওয়ার প্রয়োজন হয়, কাউন্টিং এর জন্য আলাদা স্টাফ লাগবে। দক্ষিণ দিনাজপুর তো একটা ছোট জেলা, মাত্র ৮টা ব্লক। পশ্চিমবাংলায় এত বড় বড় জেলা আছে। সেজন্য আমি বলছি, আমরা মতামত চাইছি যদি এরকম হয় আমরা সময় নিয়ে করব।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্যার, সারা রাজ্যের মধ্যে একটা পার্টিকুলার জেলাতে এই ব্যবস্থা হল, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি কি কারণের জন্য হঠাৎ করে গোটা রাজ্যের গোটা জেলাকে বাদ দিয়ে—আমাদের অনেক দিনের দাবি আমরা ব্লক স্তরে কাউন্টিং চাই। কি কারণের জন্য দক্ষিণ দিনাজপুরে এই ব্যবস্থা করা হল? কি কারণ থাকলে অন্য জেলাতে তা করবেন?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** নির্বাচন কমিশন বলেছিলেন বলেই এটা করতে হয়েছে। দক্ষিণ দিনাজপুর জেলা থেকে সুপারিশ এসেছিল। নির্বাচন কমিশন যদি মনে করে তাহলে আমাকে করতে হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমি জানতে চাইছি কোন কারণের জন্য নির্বাচন কমিশন এটা বললেন?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** সবগুলো রাজনৈতিক দল একযোগে ওখানে সুপারিশ করেছিল, জেলা শাসক যে মিটিং ডেকেছিল সেখানে সহমত হয়ে রেজিলিউশন এনেছিল যে কেন্দ্রীয় ভাবে গণনার ব্যবস্থা করা হোক। তার ভিত্তিতে নির্বাচন কমিশনের মতামত আমরা জানতে চাই, তিনি বলেন সবাই যখন চাইছেন তখন করতে পারেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন নির্বাচনের আগে কোন কোন বুথে, কোন কোন এলাকায় ঘটনা ঘটতে পারে সেই ব্যাপারে একটা রিপোর্ট তৈরি হয়েছিল। কিন্তু নির্বাচনের দিন অনেক ঘটনা ঘটেছে এবং ভোটের সময় গন্ডগোল হয়েছে। কিন্তু কোনও রকম প্রশাসনিক সাহায্য পাওয়া যায়নি। উলুবেড়িয়া দুইয়ে কামিনা ব্লকে ব্যালট বাক্স পুকুরে ফেলে দেওয়া হল এবং তৃণমূল কংগ্রেসিরা মারধর করল। সেখানে পুলিশ ও র‍্যাপ সবই ছিল, কিন্তু কোনও পুলিশ প্রোটেকশন পাওয়া যায়নি। আমি জানতে চাই এর পরে পঞ্চায়েত নির্বাচন যখন হবে তখন কাউন্টিংটা ব্লকে করবার ব্যবস্থা আপনি করবেন কি?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি বার বার বলেছি, আমরা সবার মতামত চাইছি, মতামত পেলে আমরা বিবেচনা করে দেখব। নির্বাচন কমিশন একটা আলোচনা করছেন, তারা একটা সুপারিশ করবেন এবং জেলা শাসকদের কাছ থেকেও আমরা জানতে চাইছি। আরও কিছু যদি করতে হয় তাহলে আমরা করব।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, আপনি বললেন যে ব্যালট বক্সগুলো সিকিউরড নয় এবং ব্যালট বক্সগুলি নিয়ে যাওয়ার জন্য প্রোটেকশনের ব্যবস্থা করতে হবে, সেইজন্য আপনি ব্লকে কাউন্টিং করবেন না। দক্ষিণ দিনাজপুরের ডি.এম. ব্লকে কাউন্টিং করতে চাইলেন এবং নির্বাচন কমিশনার সেই আদে· দিলেন। আমাদের মালদহে অনেকগুলি ব্লক উত্তেজনা প্রবণ এই রিপোর্ট আমরা ইলেকশন কমিশনারের কাছে এবং ডি.এম.-র কাছে পাঠিয়েছি। কিন্তু নির্বাচন কমিশনার ব্লকে কাউন্টিং-র ব্যবস্থা গ্রহণ করলেন। তিনি বলছেন ডি.এম. না চাইলে এটা হবে না। দক্ষিণ দিনাজপুর জেলার ব্যাপারে আপনাদের দলের তরফ থেকে ডি.এম.-র কাছে কোনও নির্দেশ ছিল কি, নির্বাচন কমিশনারের কাছে নির্দেশ পাঠান।

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এটা একটা অবান্তর প্রশ্ন, দলের তরফ থেকে কোনও নির্দেশ দেওয়া যায় না। দক্ষিণ দিনাজপুরে মোট ব্লকের সংখ্যা আটটি, ৬৫টি গ্রাম পঞ্চায়েত, এবং ৫২৫টি ভোট গ্রহণ কেন্দ্র। মালদহে ব্লকের সংখ্যা ১৫টি, গ্রাম পঞ্চায়েত ১৪৭টি, ভোট গ্রহণ কেন্দ্রের সংখ্যা ২,০২১টি। আমি মাঝারি জেলার কথা বললাম। সুতরাং ব্লক কেন্দ্রে যেখানে ৫০০টি সেখানে গণনার ব্যবস্থা করা, আর ৬ হাজার গণণা কেন্দ্র যেখানে আছে সেখানে গণনার ব্যবস্থা করা এক কথা নয়। সেখানে যেহেতু সব রাজনৈতিক দল

এক মত হয়ে বলেছেন এবং তার ভিত্তিতেই ওরা সুপারিশ করেছেন আর আমরাও এক মত হয়েছি, তাই করেছেন। যদি মালদা থেকে আপনারা সবাই মিলে সুপারিশ পাঠাতেন, তাহলে আমরা একমত হতাম।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** বর্তমান নিয়মানুসারে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে ভোট গণণা করা হয়। গ্রাম পঞ্চায়েতের একটা বুথের মধ্যেই তাদের জয়-পরাজয় নির্ধারণ করে অল্প সময়ের মধ্যেই গণনার কাজ শেষ হয়। কিন্তু জেলা পরিষদ ব্যাপক এলাকা, অনেকগুলি বুথ নিয়ে গণনা হয়। কিন্তু একটা পঞ্চায়েতের একটা বুথেই গণনার ফলে সেখানে উত্তেজনার প্রবণতা থেকে যায় জয়-পরাজয়ের মধ্যে দিয়ে। তাই গণনার কাজ প্রথমে জেলা পরিষদ তারপর পঞ্চায়েত সমিতি এবং তার পরে গ্রাম পঞ্চায়েতে করার জন্য আইন সংশোধন করার কোনও প্রস্তাব আপনার আছে কি?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি এবারে বলেছিলাম যে সব রাজনৈতিক যদি এক মত হন তাহলে আগে জেলা পরিষদ, তার পর পঞ্চায়েত সমিতি এবং তার পরে গ্রাম পঞ্চায়েতে গণনার কাজ হতে পারে। যখন নির্বাচন কমিশন মিটিং ডেকেছিলেন, আমি শুনেছি যে একটা রাজনৈতিক দল তাতে আপত্তি করে, সেই জন্যই এটা হয়নি। প্রস্তাব পাওয়ার পরে আইনের সংশোধন করতে হলে করব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখনই বললেন যে দল চাইলে আপনি ব্যবস্থার পরিবর্তন করবেন। আমার কাছে খবর আছে নির্বাচনের আগে ইলেকশন কমিশন যখন সভা ডেকেছিলেন তখন সরকারি দল ছাড়া—মানে আপনাদের দল ছাড়া সব দলই চেয়েছিলেন ব্লক স্তরে কাউন্টিং হোক। যেহেতু আপনারা সরকারে আছেন আপনারাই বাধা সৃষ্টি করেছেন এবং একটু আগে একজন মাননীয় সদস্য বললেন আগে জেলা পরিষদে গণনা হবে, তার পর পঞ্চায়েত সমিতি তার পরে গ্রাম পঞ্চায়েত বা ব্লক স্তরে গণনার কথা। এই সমস্ত সাজেশন বিরোধী দল থেকে ইলেকশন কমিশনের কাছে রাখা হয়েছিল। আপনি এখন এইমাত্র বললেন সাজেশন এলে আপনি দেখবেন। আপনি দেখবেন, না ইলেকশন কমিশন দেখবেন? এটার ক্ল্যারিফিকেশন চাইছি। আপনি এখন দাঁড়িয়ে বলেছেন সাজেশন এলে আপনি দেখবেন। আপনি কি কম্পিটেন্ট অথরিটি দেখবার, নাকি ইলেকশন কমিশন কম্পিটেন্ট অথরিটি দেখবার, এটাই জানতে চাইছি?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্যর শুনতে ভুল করেছেন। এর আগে যে প্রশ্নটা ছিল সেটা ছিল আইন নিয়ে। আপনি আইন সভার সদস্য, আপনার জানা উচিত আইন সংশোধন করার এক্তিয়ার কেবলমাত্র আইন সভারই আছে। বিধানসভার আছে। এবং

এটা ইন্ট্রোডিউস করার অধিকার আমারই আছে। সেটা হল আমাদের এক্তিয়ারভুক্ত বিষয়। কিন্তু কোনখানে কাউন্টিং হবে ইত্যাদি সেটা আমরা আইন করে দিয়েছি নির্বাচন কমিশনকে যে তারা এটা ঠিক করবেন। দুটোর সঙ্গে গুলিয়ে ফেলবেন না।

(হইচই)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা খুবই গুরুত্বপূর্ণ, এখনই শোভনদেব বাবুর উত্তরে উনি যা বললেন খুব ঔদ্ধত্যপূর্ণ, আমিই আইন। উনি কে হরিদাস আইন বলার।

He is a simple minister. He is simple a member of the House.

**... (Noise) ...**

He is a scoundrel. He is a rogue.

**... (Noise) ...**

Who is he?

(গোলমাল)

আপনি অনেক দলের সঙ্গে কথা বলার কথা বললেন। কিন্তু পঞ্চায়েত নির্বাচনে দক্ষিণ দিনাজপুরের কিছু কিছু বুথে না গুনে কেন্দ্রীয় ভাবে গোনা হয়েছে। কিন্তু প্রশ্নটা হচ্ছে আইনের। আমাদের সাথে কথা বললেনও, আমরাও আইনের উর্ধ্বে নই। এখানে আইন করা হয়েছে, রুল করা হয়েছে। রুলে আছে, আইনে আছে, বুথে বুথে গোনা হবে। পৃথিবীর কারও ক্ষমতা নেই এই আইন সভায় আইন না বললে, রাজনৈতিক দলের সঙ্গে কথা না বলে এটা বদলাতে পারেন।

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি, যে আইন করতে হবে সেটা আইন সভার এক্তিয়ারের মধ্যে চলে। নির্বাচন কমিশনকে আইন মতো কাজ করতে হবে। আইন মতো কাজ করতে হলে বিধানসভায় আসতে হবে এবং মন্ত্রী হিসাবে সেই বিল ইন্ট্রোডিউস করার রাইট আমার আছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সাপ্লিমেন্টারি প্রশ্ন। দিনাজপুরে যে পদ্ধতিতে ভোট কাউন্টিং হল, ব্লক লেভেলে, অন্য জায়গায় হয়নি। তাতে আপনার এক্সপিরিয়েন্স কি? দিনাজপুরে এক রকম পদ্ধতিতে হয়েছে, আবার রেস্ট অফ ওয়েস্ট বেঙ্গলে অন্য এক পদ্ধতিতে হয়েছে। কিন্তু যেটা একজিস্টিং আছে তাতে হোয়াট ইজ

ইয়োর এক্সপিরিয়েন্স? সিস্টেমটা সম্বন্ধে আপনার এক্সপিরিয়েন্স কি?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আমার ব্যক্তিগত এক্সপিরিয়েন্স বলতে চাচ্ছি না। বরং এক্সপিরিয়েন্স সম্বন্ধে আমি জেলাগুলোর কাছে থেকে, নির্বাচন কমিশনের কাছে থেকে জানতে চেয়েছি। তার উপর দাঁড়িয়ে সরকার সামগ্রিক ভাবে মূল্যায়ন করে তাঁর সিদ্ধান্ত নেবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি একটু আগে বিতর্কের সৃষ্টি করেছিলেন। আপনি বলেছিলেন, এটা আইনের ব্যাপার, পরে যেটা বলেছেন সেটা অন্য কথা। যাইহোক, আমার কথা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েত আইনের কোনও রুলে একটা জায়গায় বুথে গোনার পরিবর্তন করে অন্য জায়গায় করতে পারেন। পঞ্চায়েত রুলসের কোনও জায়গায় এই ক্ষমতা আপনাকে দেওয়া আছে?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** নির্বাচন কমিশনের সুপারিশের ভিত্তিতে হবে। এ সম্বন্ধে লিখিত জবাব টেবিলে দেওয়া আছে, পড়ে নিন। ২০৩ ধারায় এটা আছে। রাজ্যের নির্বাচন কমিশনার যদি নিশ্চিত ভাবে মনে করেন যে, কোনও বিশেষ ভোট কেন্দ্রে সেটা গণনা করা সম্ভব নয় তাহলে তিনি রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করে ২০৩(৫) ধারা অনুযায়ী ভোটের ব্যালট অন্যত্র স্থানান্তরিত করে গণনা করতে পারেন। এই আদেশ জারি হলে গণনার কাজ কি পদ্ধতিতে সম্পন্ন হবে তার নির্দিষ্ট নিয়মাবলি 'ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত ইলেকশন রুলস, ১৯৫৬'-এ বলা আছে, সেটা পড়ে নেবেন।

## পৌর উন্নয়নে বিদেশি ঋণ

***১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *২২০) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিদেশি আর্থিক ঋণ এবং কারিগরি সহায়তায় রাজ্যে পৌর উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, বর্ধমান, জেলার কোন কোন পৌর এলাকার উন্নয়নের জন্য কি পরিমাণ ঋণ অনুমোদিত হয়েছে; এবং

(গ) এ সম্পর্কিত কর্মসূচিগুলি কি কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্ধমান জেলার আসানসোল পৌর এলাকায় দরিদ্র পরিবারের মা ও শিশুদের

স্বাস্থ্য ব্যবস্থাকে দৃঢ় ও জনমুখী করবার উদ্দেশ্যে ৮৮৮.৫২ লক্ষ টাকা অনুমোদিত হয়েছে।

(গ) বস্তিবাসী মহিলা ও শিশুদের স্বাস্থ্য উন্নয়ন এবং জন্মহার কমানোর উপর এই প্রকল্পে জোর দেওয়া হবে। গৃহীত কর্মসূচিগুলির মধ্যে আছে—

১। শিশু মৃত্যু ও প্রসবকালীন মৃত্যুহার কমানো;

২। বাড়িতে শিশুর জন্মের পরিবর্তে হাসপাতালে বা মাতৃসদনে অধিক সংখ্যায় শিশুর জন্ম;

৩। নবজাত শিশুদের টীকা দেবার ব্যবস্থা দঢ করা;

৪। জন্মনিরোধক ব্যবস্থা জনপ্রিয় করা;

৫। প্রসূতি মায়েদের চিকিৎসার সুব্যবস্থা করা;

৬। পুষ্টিকর খাদ্যের বিষয়ে মায়েদের সচেতনতা বৃদ্ধি করা; এবং

৭। পরিবেশ রক্ষা ও জনস্বাস্থ্য সচেতনতা।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, আপনি বলেছেন যে, বিদেশি আর্থিক ঋণ এবং কারিগরি সহায়তায় রাজ্যে পৌর উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। রাজ্যে কি ধরনের কর্মসূচি এবং পরিকল্পনা নিয়েছেন এবং মানুষ কবে থেকে এই পরিষেবা পেতে পারবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রকল্পের অনুমোদন হয়ে গেছে। কাজের ভিত্তিতে আসানসোল পৌরসভাকে বরাদ্দ করেছি। এই প্রকল্পের প্রাথমিক স্তরের কাজ, প্রশিক্ষণের ব্যবস্থা, কিছু প্রশাসনিক ব্যবস্থা ইত্যাদি কাজ শুরু করেছি। আমাদের যাঁরা আধিকারিক আছেন তাঁরা কিছু দিনের মধ্যে আসানসোল পৌরসভায় গিয়ে সেখানে পৌরসভার সঙ্গে বিস্তারিত আলোচনা করবেন।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** এই যে ঋণ অনুমোদিত হয়েছে সেই ঋণ কোন কোন দেশ থেকে, কোন কোন সংস্থা থেকে এবং কি কি শর্তে দেওয়া হবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এই ধরনের প্রকল্প বেশ কয়েকটি গ্রামে হয়েছে। শহরাঞ্চলে একমাত্র আসানসোলে হয়েছে। এছাড়া আরও কয়েকটি প্রকল্প ১০টা শহরে প্রাথমিক

ভাবে অনুমোদিত হয়েছে। আর শর্তগুলো কেন্দ্রীয় সরকারের মাধ্যমে এসেছে। শর্তের বিষয়গুলো এই মুহূর্তে আমার কাছে নেই। পরবর্তীকালে সুযোগ পেলে জানাব।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** দরিদ্র পরিবারের মা ও শিশুদের স্বাস্থ্য ব্যবস্থাকে দৃঢ় ও জনমুখী করবার উদ্দেশ্যে ৮৮৮.৫২ লক্ষ টাকা অনুমোদিত হয়েছে। রাজ্যে যে কর্মসূচি গ্রহণ করবেন বলেছেন, কবে থেকে এই পরিষেবা মানুষ পেতে পারেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমরা আশা করছি খুব অল্প সময়ের মধ্যে এই পরিষেবার সুযোগ মানুষ পাবেন। এখানে আরও ১০টা পৌরসভার জন্য এই প্রকল্প প্রাথমিক ভাবে অনুমোদিত হয়েছে। সেগুলো হল, বর্ধমান শহর, দুর্গাপুর শহর, আলিপুরদুয়ার, বালুরঘাট, দার্জিলিং, ইংলিশবাজার, জলপাইগুড়ি, খড়গপুর, রায়গঞ্জ এবং শিলিগুড়ি। আসানসোল পৌরসভার প্রকল্প অনুমোদিত হয়েছে। আর ঐ ১০টা প্রকল্প প্রাথমিক ভাবে অনুমোদিত হয়েছে। আমরা আশা করছি চূড়ান্ত অনুমোদন পেয়ে যাব। যাদের জন্য এই প্রকল্প তাদের জন্য প্রাথমিক ভাবে সমীক্ষা করতে হবে, কত বেনিফিসিয়ারি হবে সেটা সার্ভে করতে হবে। বিভিন্ন বস্তি এলাকায় হেলথ বোর্ড তৈরি করার পরিকল্পনা আছে। সেই হেলথ বোর্ডের অধীনে সাব-সেন্টার থাকবে, সাব-সেন্টারের অধীনে অনারারি হেলথ ওয়ার্কার থাকবে। আসানসোলে এবং প্রতিটি এলাকায় একটা করে মাতৃসদন তৈরি হবে। এর সাথে ও.পি.ডি. তৈরি হবে। সেখানে মা ও শিশুদের চিকিৎসা এবং অন্যান্য ধরনের চিকিৎসা ব্যবস্থা থাকবে। এ ক্ষেত্রে আমাদের স্থায়ী ভবন নির্মাণ করতে হবে। এর জন্য সময় দরকার। আপাতত কিছু ভাড়া বাড়ি নিয়ে এই কাজ আমরা শুরু করে দেব, এই সিদ্ধান্ত আমরা নিয়েছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিদেশি ঋণ নিয়ে কয়েকটি স্বাস্থ্য পরিষেবা গড়ে তোলার কথা বলেছেন। প্রশ্নটা ছিল পৌর উন্নয়নের ব্যাপারে এবং পৌর উন্নয়নের মধ্যে স্বাস্থ্য পরিষেবাও পড়ে। আমি জানতে চাইছি স্বাস্থ্য পরিষেবা বাদ দিয়ে ড্রিংকিং ওয়াটার, সুয়েরেজ অ্যান্ড ড্রেনেজ সিস্টেমকে ডেভেলপ করার জন্য কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা; যদি নেওয়া হয়ে থাকে তাহলে তা কি কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমাদের হাতে এরকম অনেকগুলো পরিকল্পনা ছিল। যেমন লিকুইড ওয়েস্ট ম্যানেজমেন্টের ব্যাপারে জার্মানির সঙ্গে ১৯৯ কোটি টাকার একটা প্রকল্প নিয়ে কথাবার্তা চলছিল। ২০-টা নন সি.এম.ডি.এ. টাউনে ২৫ কোটি টাকার একটা সলিড ওয়েস্ট ম্যানেজমেন্ট প্রকল্প নিয়ে ইতালির সঙ্গে কথাবার্তা চলছিল। ১৪-টি শহরে সলিড ওয়েস্ট ম্যানেজমেন্ট নিয়ে ১৭২ কোটি টাকার একটা প্রকল্পের বিষয়ে অয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে কথাবার্তা চলছে। সি.এম.ডি.এ. এলাকায় ৫৫০ কোটি টাকার পরিকাঠামো উন্নয়নের প্রকল্প নিয়েও আলোচনা এগিয়েছিল। নন সি.এম.ডি.এ. এলাকায়

ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট প্রজেক্ট নিয়ে কথাবার্তা অনেক দূর এগিয়ে ছিল জাপানী ও.ই.সি.এফ.-এর সাথে। ১.৫ মিলিয়ন ডলার ঋণ পাওয়ার ক্ষেত্রে প্রাথমিক সমীক্ষা হয়েছিল। আপাতত এ বিষয়ে অনিশ্চয়তা দেখা দিয়েছে। এখন ওরা আর আমাদের সঙ্গে যোগাযোগ করছে না, এই ইনফরমেশন আছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** এই সমস্ত প্রকল্পে দক্ষিণ ২৪-পরগনার ক্ষেত্রে কত টাকা ধার্য হয়েছে এবং কোন কোন পৌরসভা পরিষেবা প্রকল্পের অন্তর্ভূক্ত হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি বলেছি, একমাত্র আসানসোল শহরের জন্য প্রাথমিক ভাবে টাকা বরাদ্দ করা হয়েছে। বাকি ১০-টি পৌরসভার বাকি প্রকল্পগুলি নিয়ে প্রাথমিক স্তরে সমীক্ষা চলছে। কিন্তু বিদেশি সংস্থাগুলির সঙ্গে আলোচনা যা চলছিল, তা বন্ধ হয়ে গেছে। এই অবস্থায় আর কোনও লেটেস্ট ইনফরমেশন নেই, ফলে আমরা অবস্থা বুঝতে পারছি না যতক্ষণ না অচলাবস্থা দূর হচ্ছে।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### পাবলিক গ্রিভান্স অফিসার

***১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—.

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বিভিন্ন গ্রামগুলির প্রত্যন্ত এলাকা থেকে আগত মানুষের অভিযোগ শোনার জন্য জেলা স্তরে একজন "পাবলিক গ্রিভান্সেস অফিসার" নিয়োগ করা হয়েছে;

(খ) সত্যি হলে, কবে থেকে উক্ত অফিসার নিযুক্ত করা হয়েছে; এবং

(গ) এ পর্যন্ত সংশ্লিষ্ট কাজের সাফল্য কি রকম?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিভিন্ন বিভাগে, ডিরেক্টরেটে, জেলা স্তরের অফিসে এবং পরবর্তীকালে জেলা পরিষদে উপযুক্ত আধিকারিকের তত্ত্বাবধানে পাবলিক গ্রিভান্সেস সেল খুলতে নির্দেশ দেওয়া হয়েছে।

(খ) ১৯৭৯ সালে উপরোক্ত নির্দেশ প্রথম দেওয়া হয়।

(গ) অভিযোগ পেলে দ্রুত নিষ্পত্তির চেষ্টা করা হয়।

**বাঘ-সুমারী**

***১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪১) **শ্রী তপন হোড় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সাম্প্রতিক বাঘ-সুমারীতে রাজ্যে বাঘের সংখ্যা কমেছে বলে জানা গিয়েছে; এবং

(খ) সত্যি হলে, কত থেকে কমে কত হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Bantala Leather Complex**

***173.** (Admitted Question No. *464) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) The progress achieved in setting up a leather complex at Bantala, 24-Parganas South; and

(b) The name of the contractor/contractors engaged in implementing the project?

**Minister-in-charge of the Commerce & Industries Department :**

(a) Land filling of about 400 acres out of a total area of about 1100 acres has been completed and work on canals, waterbodies and road construction are going on.

The State Government has completed desiltation of SWF canal. Work relating to widening and strengthening of Calcutta-Basanti Road upto the project site is going on and construction of 132 KV Sub-station has started.

(b) No contractor has been engaged by the State Government. M/s M.L. Dalmiya & Co. has been appinted as. B.O.T. party for implementation of the project.

## হলদিয়ায় 'ইন্ডাস্ট্রিয়াল মার্কেট'

*১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৪) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়াতে 'ইন্ডাস্ট্রিয়াল মার্কেট' গড়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত মার্কেটটি চালু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদিয়ায় একটি 'ইন্ডাস্ট্রিয়াল পার্ক' তৈরি করার পরিকল্পনা রাজ্য সরকারে আছে;

(খ) সময় সীমা এখন বলা সম্ভব নয়।

## মেগাসিটি প্রকল্পে হাওড়া কর্পোরেশনকে দেয় অর্থ

*১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫) **শ্রী জটু লাহিড়ি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেগাসিটি প্রকল্পে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে হাওড়া কর্পোরেশন কত টাকা পেয়েছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৭-৯৮ আর্থিক বছরে মেগাসিটি প্রকল্পে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে মোট ১৫৯.৯৮ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

## বাংলা ভাষায় নির্বাচনী ফর্ম

*১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৪) **শ্রী মুরসালিন মোল্লা ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পঞ্চায়েত নির্বাচনের কাজে প্রার্থীদের প্রতিনিধিত্ব এবং গণনার ফর্ম বাংলা ভাষায় করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই সব ফর্ম ইতিমধ্যেই বাংলা ভাষায় মুদ্রিত সংশ্লিষ্ট নিয়মাবলিতে অন্তর্ভূক্ত করা হয়েছে।

**গার্ডেনরীচ জল প্রকল্প**

***১৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৭) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গার্ডেনরীচ জল প্রকল্পে বর্তমানে প্রতিদিন কত গ্যালন জল পরিশোধিত করা হয়; এবং

(খ) উক্ত প্রকল্পের মাধ্যমে কোন কোন এলাকায় কি পরিমাণ জল সরবরাহ করা হয়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতিদিন ৪২ মিলিয়ন গ্যালন জল পরিশোধিত করা হয়।

(খ)

| | |
|---|---|
| (১) কলকাতা সিস্টেমের মাধ্যমে নিউ আলিপুর এবং টালিগঞ্জে | — ১৮ মিলিয়ন গ্যালন। |
| (২) সাউথ সাব-আরবন সিস্টেমের মাধ্যমে সি.এম.সি.-এর বেহালা ও গার্ডেনরিচে | — ২২ মিলিয়ন গ্যালন। |
| (৩) বজবজ মিউনিসিপ্যালিটি | — ২ মিলিয়ন গ্যালন। |
| **মোট** | **— ৪২ মিলিয়ন গ্যালন।** |

**কলকাতায় পানীয় জলের সঙ্কট**

***১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৬) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় সম্প্রতি পানীয় জলের সঙ্কট তীব্র হয়ে পড়েছে;

(খ) সত্যি হলে, উক্ত সঙ্কটের কারণ কি;

(গ) সরকার কি এ সমস্যা সমাধানের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন বা করেছেন;

এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ব্যবস্থাগুলি কি কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্যি নয়।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) এই সমস্যা যাতে সৃষ্টি না হয় তার জন্য কলকাতা পৌর নিগম ব্যবস্থা গ্রহণ করেছে।

(ঘ) শহরের বিভিন্ন জায়গার জলের চাপ পরীক্ষা করে দেখা গেছে গত ফেব্রুয়ারি, ১৯৯৮ এর তুলনায় এখন অর্থাৎ জুন, ১৯৯৮-এ জলের চাপ বেশি। গ্রীষ্মকালীন বর্দ্ধিত চাহিদা মেটাতে কিছু কাজ হওয়ায় জলের চাপ বৃদ্ধি সম্ভব হয়েছে।

**Conversion of Municipality into Corporation**

***179.** (Admitted Question No. *1142) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state—

(a) Wheher the Government have any plan and programme to convert some important Municipalities into Corporations during the year 1998-99;

(b) If so, the names of the Municipalities likely to be considered for conversion; and

(c) The basic requirements for conversion of a Municipality into a Corporation?

**Minister-in-charge of the Municipal Affairs Department :**

(a) No.

(b) Question Does not arise.

(c) There is no hard and fast guidelines in this regard. The size,

population, occupational patterns, locational importance and level of economic activities are taken in consideration at the time of upgradation of a municipality to municipal corporation.

## সল্টলেক ইন্ডাস্ট্রিয়াল সেক্টর

***১৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭) শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সল্টলেকের ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে মোট জমির পরিমাণ কত;

(খ) উক্ত এলাকায় কতগুলি কারখানা বা শিল্প সংস্থা বর্তমানে আছে;

(গ) তন্মধ্যে, দেশি ও বিদেশি মালিকানাধীন কারখানা বা শিল্প সংস্থার সংখ্যা কত (আলাদা-আলাদা ভাবে);

(ঘ) কোনও ক্ষুদ্র শিল্প উৎপাদন কেন্দ্র কি ঐ ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে জমি পেতে পারে; এবং

(ঙ) ইলেক্ট্রনিক্স এবং কম্পিউটার কেন্দ্র ব্যতীত অন্য কোনও ধরনের শিল্প বা কারখানা ঐ অঞ্চলে আছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সল্টলেক ইলেক্ট্রনিক্স ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে সর্বমোট ১৫৩ একর (একশ তিপান্ন একর) জমি আছে।

(খ) ১৫২টি (একশ বাহান্নটি)।

(গ) দেশীয় মালিকানাধীন সংস্থা ঃ ১২৮টি।

বিদেশি মালিকানাধীন সংস্থা ঃ ১১টি।

অনাবাসী ভারতীয় মালিকানাধীন সংস্থা ঃ ১৩টি।

**মোট ঃ ১৫২টি।**

(ঘ) হ্যাঁ, সল্টলেক ইলেক্ট্রনিক্স কমপ্লেক্সে ক্ষুদ্র বৈদ্যুতিক শিল্প উৎপাদন কেন্দ্র জমি পেতে পারে।

(ঙ) হ্যাঁ, আছে। কেবলমাত্র বৈদ্যুতিক শিল্পের সহায়ক শিল্প প্রতিষ্ঠান হিসেবে মোট ৪টি (চারটি) শিল্প প্রতিষ্ঠান এই কমপ্লেক্সে আছে।

**ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্র**

***১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৮) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্র কোম্পানিতে বারবার আগুন লাগছে;

(খ) সত্যি হলে, এর প্রতিকারের কোনও ব্যবস্থা সরকার নিয়েছে কি না;

(গ) উক্ত স্থানে ফায়ার স্টেশন করবার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(ঘ) থাকলে, তা কবে নাগাদ সম্পন্ন হতে পারে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪ সাল থেকে এখন পর্যন্ত ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্রে অবস্থিত বিভিন্ন কোম্পানিতে আটবার আগুন লাগার ঘটনা ঘটেছে।

(খ) হ্যাঁ। ফলতায় অবস্থিত বিভিন্ন কোম্পানির আবেদনের ভিত্তিতে দমকলের অফিসারেরা ঐ কোম্পানিগুলি পরিদর্শন করেছেন এবং অগ্নি প্রতিরোধ ও প্রতিকার সংক্রান্ত যথাযথ সুপারিশ পাঠিয়েছে। এছাড়া ঐ কোম্পানিগুলির কর্মকর্তা ও শ্রমিক কর্মচারিদের আগুন সম্বন্ধে সচেতনতা এবং অগ্নি নির্বাপণের ব্যাপারে প্রয়োজনীয় বিধি নিষেধ এবং নিয়ম কানুন মেনে চলার এবং প্রয়োজনীয় যন্ত্রপাতি রাখার পরামর্শও দিয়েছেন।

(গ) হ্যাঁ। ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্রে তিন পাম্পের একটি দমকল কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

(ঘ) এখনই বলা যাচ্ছে না। তবে দ্রুত সম্পন্ন করার চেষ্টা চলছে।

**Conversion of Tea Estate into Satellite Township at Siliguri**

***182.** (Admitted Question No. *1210) **Shri Pramathanath Ray** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) Wheher the Department has given permission for conversing the Chandmoni Tea Estate near Siliguri to a Satellite Township;

(b) If so, what was the valuation of the estate; and

(c) What were the reasons for giving such permission.

**Minister-in-charge of the Land and Land Reforms Department :**

(a) No.

(b) Does not arise.

(c) Does not arise.

**পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতিতে কর্মী নিয়োগ**

*১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৭) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতিটি গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতিতে কর্মী নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**সুন্দরবনে শ্রমিকদের পারিশ্রমিক**

*১৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবন অঞ্চলে গাছ কাটা, মধু সংগ্রহ ও অন্যান্য কাজে নিযুক্ত শ্রমিকদের পারিশ্রমিকের হার কিরূপ; এবং

(খ) ঐ অঞ্চলে দুর্ঘটনায় ক্ষতিগ্রস্তদের কি কি ক্ষতিপূরণ দেওয়া হয়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার নির্দিষ্ট ন্যূনতম পারিশ্রমিক দৈনিক ৫১ টাকা ১৫ পয়সা। দুর্গম অঞ্চলের জন্য ৬৫ টাকা।

(খ) দুর্ঘটনায় মৃত্যু হলে বিমা ক্ষতিপূরণ বাবদ ২৫,০০০ টাকা ও তাছাড়া সরকারি ক্ষতিপূরণ নিম্নরূপ—

| | |
|---|---|
| মৃত্যুতে | ২৫,০০০ টাকা |
| পঙ্গুতে | ১০,০০০ টাকা |
| অঙ্গহানিতে | ৫,০০০ টাকা |

এবং বিনা খরচে চিকিৎসার সুযোগ।

**কোকাকোলা**

***১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৩) **শ্রী তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কোকাকোলা কোম্পানিকে এ রাজ্যে কারখানা খুলতে অনুমতি দেওয়া হচ্ছে না;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) রাজ্যে ঠাণ্ডা পানীয় তৈরিতে বর্তমানে বিনিয়োগের পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও পূর্ণাঙ্গ প্রস্তাব রাজ্য সরকার পায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রায় ১৬০ (একশত ষাট) কোটি টাকা।

**কেন্দ্রীয় সরকারি প্রকল্প রূপায়ণ**

***১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৫) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এই রাজ্যের কেন্দ্রীয় সরকারি প্রকল্পগুলি রাজ্য সরকারের

মাধ্যমে আর রূপায়িত হবে না; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে রাজ্য সরকারের বক্তব্য কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরকম কোনও সিদ্ধান্ত কোনও স্তরে হয়েছে বলে জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শিক্ষক ও শিক্ষাকর্মিদের জন্য আবাসন**

***১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের শিক্ষক ও শিক্ষাকর্মিদের জন্য আবাসন নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**গণ্ডারদের পরিচয়পত্র**

***১৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৫) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা সি সত্যি যে, এবার থেকে বন দপ্তর গণ্ডারদের জন্য পরিচয়পত্র চালু করছে; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### Funds Sanctioned to DGHC

***190.** (Admitted Question No. *477) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Hill Affairs Department be pleased to state;

(a) total funds sanctioned to DGHC in 1995, 1996 and 1997: and

(b) total fund utilised by DGHC in these years?

**Minister-in-Charge of Hill Affairs Department :**

(a) Rupees 221 Crore 38 lakh 13 thousand sanctioned during 1995-96 to 1997-98.

(b) Rupees 208 Crore 23 lakh 12 thousand.

### সি. আই. টি.

***১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৮) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সি. আই. টি.-তে বর্তমানে কর্মরত কর্মীর সংখ্যা কত;

(খ) তন্মধ্যে অফিসার কত; এবং

(গ) বর্তমানে সি. আই. টি.-র অছি কে কে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬৯৬ জন।

(খ) ৭৭ (গ্রুপ-এ)।

(গ) বর্তমানে সি. আই. টির কোন অছি পর্ষদ নাই। ১৯১১ সালের সি. আই. অ্যাক্টের ১৭৭(১) ধারা মতে সি. এম. ডি. এর বোর্ড দ্বারা পরিচালিত হচ্ছে।

### নিম্নবিত্ত মানুষদের জন্য আবাসন

***১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৫) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় বসবাসকারি মধ্যবিত্ত ও দরিদ্রশ্রেণীর ও নিম্নবিত্ত মানুষদের জন্য আবাসন তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কোথায় কোথায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বজবজ রোডের ধারে শম্পা মির্জানগর অঞ্চলেও কসবায় ই. এম. বাইপাসের ধারে আবাসন বিভাগের আবাসন তৈরি করার পরিকল্পনা আছে।

এছাড়া, পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ কলকাতার রাজাপুরে, তিলজলায় এবং গড়িয়ার নিকট ব্রহ্মপুরে আবাসন তৈরির পরিকল্পনা নিয়েছে।

## পৌরসভার উন্নয়নে বিধায়কদের অংশগ্রহণ

*১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৮) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পৌরসভার উন্নয়নের কাজে অংশ গ্রহণের জন্য বিধায়কদের সংশ্লিষ্ট পৌরসভায় পদাধিকার বলে যুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## সম্পত্তির উর্ধ্বসীমা

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শহরের সম্পত্তির বর্তমান উর্ধ্বসীমা বাতিল করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকার কোনও নির্দেশ পেয়েছে কি না;

(খ) পেয়ে থাকলে, নির্দেশগুলি কি কি; এবং

(গ) উক্ত বিষয়ে সরকারের সিদ্ধান্ত কি?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রযোজ্য নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

## জেলা পুনর্গঠন

***১৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬০) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের প্রশাসনকে জনমুখী করতে বিভিন্ন জেলাগুলিকে পুনর্গঠন করার প্রস্তাব রাজ্য সরকার বিবেচনা করছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে রাজ্য সরকারের পরিকল্পনা কি কি?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলা পুনর্গঠন করার কোন প্রস্তাব নেই তবে মহকুমার পুনর্গঠন-এর কিছু প্রস্তাব আছে।

(খ) মুর্শিদাবাদ জেলার ডোমকলে একটি ও মালদহ জেলার চাঁচলে একটি নতুন মহকুমা স্থাপনের পরিকল্পনা আছে।

## Progress in Joint Sector Housing Project

***196.** (Admitted Question No. *478) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Housing Department be pleased to state:

(a) the progress made in the Joint Sector Housing Project with Peerless;

(b) whether any other joint Sector Projects are being taken up in the Housing Sector; and

(c) if so, details thereof ?

**Minister-in-Charge of the Housing Department :**

(a) Bengal Peerless Housing Development Co. Ltd. has completed the construction of :

248 LIG Dwelling Units.
384 MIG Dwelling Units,
256 HIG Dwelling Units,

but infrastructure and external electric Supply have not yet been completed.

(b) Yes.

(c) Bengal Ambuja Housing Development Company Ltd., have taken up the following prejects in the Housing Sector, which are in Progress.

(1) MIG Dwelling Units (Phase-II) — 313
(2) HIG Dwelling Units (Phase-I) — 252
(3) HIG Dwelling Units (Phase-II) — 164

[12-10 - 12-20 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Reported death of one person in an attack on police Camp at Habra, North 24-Parganas on 1.7.98 | : | Shri Saugata Roy |
| ii) | Enquiry for the enhancement of fuel surcharge by C.E.S.C. Ltd. | : | Shri Ashok Kumar Deb |
| iii) | Problem of irrigable water in some areas under Karimpur Police Station, Nadia. | : | Shri Chittaranjan Biswas |

iv) *Delay in construction work of* Power Sub-Station at Phulia under Santipur Police Station, Nadia : Shri Ajoy De

I have selected the notice of Shri Saugata Roy on the subject of Reported death of one person in an attack on Police camp at Habra, North 24 Pgs on 1.9.98

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the reply will be sent to the member concerned.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Health & Family Welfare Department to make a statement on the Subject of outbreak of Malaria in Calcutta.

(Attention called by Shri Sanjib Kumar Das on the 26th June, 1998)

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় শ্রী সঞ্জীবকুমার দাস এম. এল. এ. মহাশয়ের দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে জানানো যাচ্ছে যে ঃ

কলকাতা শহরের নিম্নোক্ত গত ৩ বছরের এবং বর্তমান বছরের মে মাস পর্যন্ত ম্যালেরিয়া রোগের প্রকোপের চিত্র ঃ-

| বৎসর | রক্তপরীক্ষার সংখ্যা (হাজারে) | ম্যালেরিয়া পজিটিভ রোগীর সংখ্যা | পি.এফ. ম্যালেরিয়া রোগী | রক্তপরীক্ষায় শতকরা পসিটিভ রোগীর হার | পি.এফ ম্যালেরিয়া শতকরা হার | ম্যালেরিয়া মৃত্যুর সংখ্যা নিশ্চিত সন্দেহ |
|---|---|---|---|---|---|---|
| ১৯৯৫ | ১৩১ | ৩৬৮০৪ | ৫৭২৫ | ২৮.০৯ | ১৫.৫৫ | ৫২ |
| ১৯৯৬ | ১৭৪ | ৪৪৬০২ | ৬৪৬৭ | ২৫.৬৩ | ১৪.৪৯ | ১৭-৩ |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১৯৯৭ (প্রভিঃ) | ১৬৩ | ৩৫২৬৪ | ৫৪০৫৭ | ২১.৫৭ | ১৬.২২ | ৩৪-১০ |
| ১৯৯৭ (মে মাস পর্যন্ত) | ৩১২৭৪ | ৫৩৯৩ | ৪৫৩ | ১৭.২৪ | ৮.৩৯ | ১-০ |
| ১৯৯৮ (মে মাস পর্যন্ত) | ৩৬১৬৯ | ৩৬৭২ | ২৩০ | ১০.১৫ | ৬.২৬ | ৪-০ |

উপরোক্ত চিত্র দেখে এটা বোঝা যাচ্ছে যে ম্যালেরিয়ার প্রকোপ কমতির দিকে এবং পি. এফ. ম্যালেরিয়ার প্রকোপও কমতির দিকে। মৃত্যুহার যাহাতে কম হয় তার দিকে তীক্ষ্ণ নজর দেবার জন্য হাসপাতালের সুপারিনটেনডেন্টদের মিটিং-এ ডেকে নির্দেশ দেওয়া হয়েছে। এই বৎসরে এস. এস. কে. এম. হাসপাতালে জানুয়ারি মাসে ১টি ফেব্রুয়ারি মাসে ২টি এবং সম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে মার্চ মাসে ১টি ম্যালেরিয়া রোগী মারা গিয়াছে। ইহা ছাড়া প্রাপ্ত খবর অনুযায়ী জুন মাসে শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে ১টি ম্যালেরিয়া রোগী মারা গিয়াছে। ম্যালেরিয়া রোগ নিয়ন্ত্রণ করার জন্য সবচেয়ে গুরুত্বপূর্ণ পদক্ষেপ হিসাবে সত্ত্বর রোগ নির্ণয় এবং তড়িৎ চিকিৎসা দেওয়ার ব্যবস্থা হয়েছে। এই ব্যাপারে রাজ্য সরকারও কলকাতা কর্পোরেশনের মিলিত প্রচেষ্টায় আপাতত ৬০টি ম্যালেরিয়া ক্লিনিক খোলা হয়েছে। এখানে বিনামুল্যে রক্ত পরীক্ষা ও ঔষুধ বিতরণের ব্যবস্থা আছে। এ ছাড়া বৃহত্তর কলকাতা স্বাস্থ্য সংগঠনের ৪২টি ও কলকাতা কর্পোরেশনের ২২টি ওয়ার্ড ভিত্তিক স্বাস্থ্য ইউনিট মোট ৬৪টি জ্বর চিকিৎসা ডিপো বা কেন্দ্র ঐ সত্ত্বর রোগ নির্ণয় ও তড়িৎ চিকিৎসার কাজে নিযুক্ত আছে।

যে কোনও জ্বরের রক্ত পরীক্ষা করা প্রয়োজন এবং প্রাথমিক চিকিৎসা গ্রহণ করুন ও নির্দিষ্ট মাত্রায় ক্লোরোকুইন বড়ি গ্রহণ করলে ম্যালেরিয়া মৃত্যু রোধ করা যাবে। রক্ত পরীক্ষায় ম্যালেরিয়া পরজীবী ধরা পড়লে র‍্যাডিকেল (সম্পূর্ণ) চিকিৎসা করা হয়। ম্যালেরিয়া রোগের যেহেতু ঠিকমতো চিকিৎসা আছে, সেজন্য অতিদ্রুত চিকিৎসা করা হলে মৃত্যুরোধ করা সম্ভব। বাইরের ডাক্তারবাবুদের বৈধ প্রেসক্রিপশন অনুযায়ী দিনে রাত্রে ২৪ ঘন্টা প্রয়োজন ভিত্তিক নির্দিষ্ট পরিমাণ ম্যালেরিয়ার ঔষধ ১০টি সরকারি হাসপাতাল থেকে গত কয়েক বৎসর সরবরাহ করা হয়েছে এবং এ বৎসরেও হচ্ছে এই বৎসর আরও ১টি হাসপাতাল থেকে ঐরূপ সরবরাহ করা হবে। কঠিন ও জটিল ম্যালেরিয়া রোগীকে হাসপাতালে ভর্তির ও চিকিৎসার ব্যবস্থা আছে।

২। কলকাতা কর্পোরেশনের ভেক্টর কন্ট্রোল সংস্থা গোটা বছর ধরে মশার জন্মস্থান খুঁজে বের করেন এবং সাপ্তাহিক মশার শুককীট নিধনকারি লার্ভিসাইড (অ্যাবেট বা

বেটেক্স) ছড়ানো হয়।

গত বছর কলকাতা-কর্পোরেশনের এর কিছু এলাকায় নূতন এক পরিবেশ রক্ষাকারি নির্দিষ্ট বাহক মশার শুককীট নিধনকারি জৈবিক লার্ভিসাইড ছড়ানো হয়েছে এবং এর প্রাথমিক ফলাফল খুবই উৎসাহব্যাঞ্জক।

গত বছর কলকাতায় সরকারি হাসপাতাল ও কিছু সরকারি অফিসে ম্যালেরিয়া ছড়িয়ে পড়া বন্ধ করতে মশার শুককীট নিধনকারি বাইওনার্ভিসাইড স্প্রে করা হয়েছে। এই বছরও লার্ভিসাইড স্প্রে করা হচ্ছে।

নতুন বাড়ি নির্মাণ করার সময় যাতে সেখানে কোনও মশার জন্মস্থান তৈরি না হয় সেইজন্য কলকাতা কর্পোরেশন বিল্ডিং প্রোমোটার কন্ট্রাক্টর এবং নিজ বাড়ি তৈরিকারীকে সতর্ক করার ব্যবস্থা করেছেন। প্রায়শই রাজ্য সরকার ও কলকাতা কর্পোরেশনের মধ্যে ম্যালেরিয়া রোধ কল্পে আলোচনা হয়।

ম্যালেরিয়া প্রতিরোধ ও নিয়ন্ত্রণ করার জন্য জনসাধারণের সক্রিয় সহযোগিতা ও অংশগ্রহণ এবং সত্ত্বর রোগ নিরূপণ ও ত্বরিৎ চিকিৎসা, মশার জন্মস্থান চিহ্নিত করা ও কমানো এবং শুককীট নিধনকারি লার্ভিসাইড ছড়ানো এবং জনসচেতনতা বৃদ্ধি করা—এই সমস্ত কাজগুলি মুখ্য কাজ হিসাবে গণ্য করা হয়।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এর আগে কলকাতা কর্পোরেশনের প্রতিটি ওয়ার্ডে ইন্সপেকশন কার্ড বলে একটি জিনিস চালু ছিল এবং প্রতিটি ওয়ার্ডের কয়েকটি বাড়ি অন্তর অন্তর এটা চালু ছিল এবং পরিদর্শকদের গিয়ে তাতে সই করতে হত। তার ফলে তারা ডিউটিটা করছে কিনা বোঝা যেত। মন্ত্রী মহাশয় জানেন যে এই সার্ভিসটার ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কিন্তু আমি বলতে বাধ্য হচ্ছি যে এমন কিছু পরিদর্শক আছেন যারা মশার কোয়ালিটিটা তো বোঝেনই না এমন কি ম্যালেরিয়ার লার্ভাটাও চিনতে পারছেন না। আমার প্রশ্ন, ম্যালেরিয়া দমনের জন্য এই পরিদর্শকদের ভূমিকাটা আরও গুরুত্বপূর্ণ করার কোনও পরিকল্পনা তার আছে কিনা যাতে মশা কলকাতা থেকে তাড়ানো যায়?

**শ্রী পার্থ দে ঃ** এ ব্যাপারে কলকাতা কর্পোরেশন এবং রাজ্য সরকার মিলিতভাবে যে কর্মসূচিটা পালন করছে সেটা হল প্রতিটি ওয়ার্ডে বিশেষ করে এই ম্যালেরিয়ার ব্যাপারটা দেখার জন্য যে বিভিন্ন দিক আছে তার মধ্যে ভেক্টর কন্ট্রোলের জন্য আলাদা কর্মসূচি নেওয়া হয়েছে এবং সেটা আছে। কলকাতা কর্পোরেশন থেকে তারা বাড়িতে বাড়িতে যান এবং তারা যথেষ্ট অভিজ্ঞ। কিন্তু কলকাতা কর্পোরেশন এলাকাটা এবং বড় বড় শহরগুলির এলাকাটা একেবারে পাল্টে গিয়েছে। এইসব জায়গায় প্রচুর নতুন বাড়ি

হয়েছে, প্রচুর বহুতল বাড়ি হয়েছে। নতুন করে বাড়ি যেগুলি তৈরি হচ্ছে তাতে সেখানে বাড়িগুলিতে নানান ধরণের বা নানান স্তরের জলাধার করতে হচ্ছে এবং হয়ে যাচ্ছে। এরা সেখানে বারবার যান, বাড়িতে বাড়িতে ঘোরেন এবং বলে আসেন ও দেখিয়ে দিয়ে আসেন যে কিভাবে লার্ভা তৈরি হচ্ছে এবং সেখানে বাড়ির লোকেদের কি করতে হবে। ধারাবাহিকভাবে বেশ কিছুদিন ধরেই সেই কাজ চলছে। তবে নিশ্চয় সব কিছু কাজ আরও বেশি করে করা দরকার। কলকাতা কর্পোরেশন এবং রাজ্য সরকার মিলিতভাবে ঠিক করেছেন যে আমাদের মিলিত শক্তি নিয়ে এই কাজ করতে হবে। এ ছাড়া বিভিন্ন জায়গাতে অনেক স্বেচ্ছাসেবী সংগঠন এই কাজে অংশ গ্রহণ করার ব্যাপারে আগ্রহ প্রকাশ করেছেন এবং অনেকে সেই কাজ শুরুও করেছে। কিছুদিন আগে আমাদের একটা মিটিং ছিল, সেখানে আলোচনাকালে আমরা দেখলাম যে আমাদের সিভিল ডিফেন্স দপ্তরের যেসব কর্মী আছেন তাদের বোধ হয় এই কাজে লাগানো যায় এবং তাদের যুক্ত করার চেষ্টা করা হচ্ছে। গত বছর শিক্ষা দপ্তরের সহযোগিতায় বিদ্যালয় এবং কলেজগুলিকেও এই কাজে যুক্ত করা হয়েছিল যাতে কলেজ এবং বিদ্যালয়ের ভেতরটা তারা দেখেন সেখানে যেন জল জমে না থাকে। বাড়িগুলির ব্যাপারেও তাদের দেখতে বলা হয়েছিল। এখন সব মশা হয়ত নিয়ন্ত্রণ করা যাবে না সেই জন্য আমরা বারবার যেটা বলছি সেটা হচ্ছে জ্বল হলেই যেন ম্যালেরিয়া হতে পারে ভেবে প্রিভেনটিভ ট্রিটমেন্টটা যেন করা হয়। ম্যালেরিয়া থেকে মৃত্যু হবে না। কলকাতায় হয়ত ২/৪/১০ টা রেজিস্টেন্স ম্যালেরিয়া পাওয়া যাচ্ছে কিন্তু এখনও পর্যন্ত বেশিরভাগ ম্যালেরিয়াতেই ঔষুধে আশ্চর্য রকম ভাবে সাড়া দিচ্ছে। ঔষুধ প্রয়োগ করলে সেরে যায়। সেইজন্য জ্বর হলেই ম্যালেরিয়া হতে পারে এটা ধরে নিয়ে প্রিভেনটিভ ট্রিটমেন্টটা যেন করা হয়। চিকিৎসাটা বাইরেও করাতে পারেন, সরকারি ক্লিনিকেও আসতে পারেন, তাতে তফাৎ হয়না। ম্যালেরিয়ার ঔষুধ যথেষ্টই আছে। এটা খুব দরকারি কাজ। এটা সব সময় স্বাস্থ্য দপ্তর বা কর্পোরেশন করবে তা নয়, সাধারণ মানুষরা নিজেরাই করতে পারেন এবং সেটা খুব কার্যকর হতে পারে। এই হচ্ছে আমার বক্তব্য।

[12-20 – 12-30 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Power Department will make a statement on the subject of Electrification of some villages under Mathurapur Block-I and Block-II in South 24 Parganas district.

(Attention called by Shri Satya Ranjan Bapuly on the 29th June, 1998)

**Dr. Sankar Kumar Sen :**

Under Mathurapur Block I there are 96 inhabited mouzas out of which 89 mouzas have been electrified as virgin mouzas upto 31st March, 1998.

7(seven) virgin mouzas which are yet to be electrified are as below.

Harekrishnapur, Chak Sarberia, Daulatbad, Nahalanpur, Rajarampur, Bramhapur and Kandarpapur

Under Mathurapur Block II there are 27 inhabited mouzas out of which 13 mouzas have been electrified as virgin mouzas upto 31st March, 1998.

Names of the remaining 14 unelectrified mouzas are as below.

Kumarapara, Kankanddighi, Paschim Jatar Deul, Purba Jatar Deul, Bara Danger, Purba Sridharpur, Nagendrapur, Domkal, Jagannath Chak, Madhusudan Chak, Narendrapur, Naranpur, Kailashpur and Mahabalnagar.

In absence of REC loan for last 3(three) years the W.B.S.E.B. has been facing acute financial constraints for which the Board could not take up electrification works of virgin mouza of Block I of Mathurapur.

As regards Block II of Mathurapur, Virgin Mouzas are riverine, For electrifications of those areas special structures are required. Erection of such structure involves huge expenditure. For want of REC loan electrifications of Block II also could not be done.

Now the W.B.S.E.B. have started village electrifications works and system improvement works with the loan assistance from W.B.I.D.F.C. Ltd. a new financial institution set up for this purpose.

There is a programme of electrification of 10(ten) virgin mouzas of South 24-Parganas district with the loan available from W.B.I.D.F.C.

Besides above a separate organisation under the style Rural Electrifications Development Corporation is being formed for speedy electrification of unelectrified villages in West Bengal as a whole. The work of electrification of remaining accessible mouzas will be taken up gradually. Mouzas which are difficult to access will be covered under non-conventional energy by stages.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট দিয়েছেন, তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। বরাসি মন্দিরে ইলেক্ট্রিফিকেশন করা হয়েছে তার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। আমি আপনাকে যে কথা বলতে চাচ্ছি, বরাসি, কৃষ্ণচন্দ্রপুর, সদিয়াল, জয়কৃষ্ণপুর, নারায়ণপুর, রায়পুর, বটিশ্বর, শোয়া নগর এই সমস্ত জায়গায় এক সময়ে পোস্ট পোঁতা হয়েছিল। কিন্তু পোস্টে কোনও তার ৫/৬ বছর ধরে নেই। ট্রান্সফরমার সব কিছু আছে কিন্তু তার চলে যাবার পরে সেগুলি আর দেওয়া হয়নি। অথচ সেখানে দু'একটি ইলেকট্রিক বিল মাঝে মাঝে গেছে। সুতরাং অবস্থাটা অত্যন্ত ভয়ানক। এক সময়ে ছিল কিন্তু আজকে ৭/৮ বছর ধরে নেই। আপনি যদি এটা নোট করে নেন এবং যদি বিষয়টা দেখেন তাহলে আমি খুশি হব। এই বরাসি মন্দির একটা ঐতিহাসিক মন্দির। সেখানে ৭/৮টি মৌজার কোনও জি. পি.-তে বিদ্যুৎ নেই। কুমড়ো পাড়া মৌজায়, একটা জি. পি-তে দুটো পোস্টে বিদ্যুৎ আছে। বাকি জায়গায় বিদ্যুৎ নেই। অথচ বলা হয়েছে যে, দি হোল মৌজা ইজ ইলেকট্রিফায়েড, দি হোল অঞ্চল ইজ ইলেকট্রিফায়েড। এই রকম অবস্থা দাঁড়িয়েছে। নন্দকুমারপুরে আরও করুণ অবস্থা। সেখানে ৮টি মৌজার সব কটি মৌজায় পোস্ট পোঁতা আছে। কিন্তু আজ পর্যন্ত তার টাঙ্গানো হয়নি। ৮ বছর কেটে গেল আজ পর্যন্ত কোনও বিদ্যুৎ যায়নি। এই রকম অবস্থা সেখানে রয়েছে। কঞ্চনদিঘী এবং নগেন্দ্রপুর, সেখানে নামখানা নদীর উপর দিয়ে লাইন নিয়ে যেতে পারেন। সেখানে জটায় দেউলেও ইলেকট্রিফিকেশন করা যায়। নগেন্দ্রপুরে সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড থেকে সুন্দর রাস্তা করে দিয়েছে। আমার বক্তব্য হল, কৃষ্ণচন্দ্রপুরে তার চুরি হয়ে গেছে, কুমোরপাড়ায় একটি মাত্র পোস্ট দেওয়া হয়েছে। ঐ জায়গাগুলিতে যথাযথ বিদ্যুতায়নের ব্যবস্থা করা হয়। নন্দকুমারপুরে কংক্রিটের পোস্ট পোঁতা হয়েছে, কিন্তু বিদ্যুতের ব্যবস্থা হয়নি। আমার আবেদন, সুন্দরবনের ঐসব অঞ্চলে যেন বিদ্যুতের ব্যবস্থা করে দেওয়া হয়।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যেসব সাজেশনস দিয়েছেন সেটা আমি নোট করেছি। সমস্যাটা অর্থের। আমি বাজেটের সময়েও বলেছি যে, এক্ষেত্রে একটা টাইম-বাউণ্ড প্রগ্রাম দেব। সেটা সাবমিট করেছি। অর্থ যোগানের জন্য আর. ই.

সি., ফিনান্স কর্পোরেশন এবং ডব্লু. বি. আই. ডি. সি.-র সঙ্গে আমার কথা হয়েছে। এটা একটা টাইম-বাউণ্ড প্রগ্রাম; এতে আট-দশ বছর লেগে যেতে পারে। এই প্রগ্রামে আমরা ৮০ শতাংশ বাড়িতে বিদ্যুৎ দেব। কিন্তু সমস্যা হচ্ছে অর্থের। আপনি যা বলেছেন, আমরা কিন্তু রিভার ক্রসিং করছি, অবশ্য ছোট খাল হলে। ইতঃমধ্যে আমরা ভুতনীতে কাজে হাত দিয়েছি। তবে আমি সময়ের আশ্বাস দিতে পারছি না, কারণ টাকাটা আমার হাতে নেই। কিন্তু প্রচেষ্টা আমরা চালাচ্ছি। আমি মাননীয় সদস্যকে এস. ই. বি.-র লোকাল ইঞ্জিনিয়ারের সঙ্গে যোগাযোগ রাখতে বলছি। আর সুন্দরবন কিন্তু বাঁকুড়া পুরুলিয়ার মতো আমার মনে বিশেষ জায়গা অধিকার করে রয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Power Department will make a statement on the subject of non-electrification of 17 wards under Asansol Municipal Corporation and 2 wards under Kulti Municipality in Hirapur Assembly constituency area (Attention called by Shri Shyamadas Banerjee on the 30th June 1998.)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩০.৬.১৯৯৮ তারিখের শ্রী শ্যামাদাস ব্যানার্জি, এম. এল. এ.-র আসানসোল পৌর এলাকায় বিদ্যুতায়ন সম্পর্কে দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের জবাবে বলছি যে, মিউনিসিপাল কর্পোরেশন ও পৌরসভা এলাকায় বিদ্যুতায়নের দায়িত্ব ঐসব পৌর সংস্থার যাদের নির্দেশে ও অর্থ বরাদ্দে বিদ্যুৎ পর্ষদ ঐ এলাকায় বিদ্যুতায়নের ব্যবস্থা করে থাকে। বর্তমান এই নীতির ভিত্তিতেই পৌর এলাকায় বিদ্যুতায়নের কাজ চলছে। এর জন্য প্রয়োজনীয় অর্থের যোগানের বিষয়ে বিদ্যুৎ দপ্তরের করণীয় কিছু নেই।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি প্রশ্ন করতে চাই। আমার হীরাপুর বিধানসভা কেন্দ্রে আসানসোল মিউনিসিপ্যালিটির ৫০টি ওয়ার্ডের মধ্যে ১৭টি এবং কুলটি পৌরসভার ২টি ওয়ার্ড রয়েছে। আমার এলাকায় সেভাবে বিদ্যুতায়ন হয়নি। কোনও কোনও মৌজায় একটি-দুটি খুঁটি পড়েছে। এই ব্যাপারে আপনাকে একটা চিঠি দিয়েছিলাম। সভায় পৌরমন্ত্রী রয়েছে। আপনি বলেছিলেন যে, অশোক ভট্টাচার্য মহাশয়কে ১৯৯৭ সালে আপনি একটি চিঠি দিয়েছিলেন। গোটা রাজ্যে যেখানে এই ধরনের মিউনিসিপ্যালিটি আছে সেখানকার জন্য একটা পলিসি ঠিক করা দরকার যে পলিসির মাধ্যমে এই সব জায়গায় বিদ্যুতায়ন করতে পারি। মার্চ মাসের ৪ তারিখে আপনি বলেছিলেন যে ২ জন মন্ত্রী এই ব্যাপারে একসাথে বসবেন এবং বসার

ব্যাপারে টাইম দেবার জন্য পৌরমন্ত্রীকে বলেছিলেন। আপনারা কি বসে ছিলেন? যদি বসে থাকেন তাহলে সেখানে পলিসি ঠিক হয়েছে কিনা বলবেন। যদি না বসে থাকেন তাহলে আমি বুঝবো আপনাদের দুই মন্ত্রীর মধ্যে সমন্বয় নেই, আপনাদের মন্ত্রীদের মধ্যে সমন্বয় নেই। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিলে বাধিত হব।

[12-30 – 12-40 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মন্ত্রী সভার সদস্যদের মধ্যে সমন্বয় নেই যে কথাটা আপনি বললেন সেটা ঠিক নয়। সমন্বয় আছে। মার্চ মাসে আমি চিঠি পাঠিয়েছিলাম, তারপর বিভিন্ন নির্বাচন হয়েছে, অ্যাসেম্বলি চলছে, অ্যাসেম্বলি শেষ হবার পর আমি আশা করি দু-জনে বসতে পারব। সমস্যাটা খুব শক্ত, এই সমস্যা সম্পর্কে আমি অবহিত আছি। বহু পৌরসভা এবং মিউনিসিপ্যালিটিতে পঞ্চায়েত এলাকা যুক্ত করা হয়েছে। আগে যেখানে জেলা পরিষদের কিছু কিছু কাজ হত এখন সেটা হচ্ছে না। মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান অ্যাশোসিয়েশন বোধ হয় আছে, তাঁরা আমার কাছে এসেছিলেন, তাঁদের সঙ্গে ডিটেলস আলোচনা করেছি। আমরা নিশ্চয়ই বসব, অ্যাসেম্বলি শেষ হলে বসব। আমার বিকাশ ভবন এবং ওনার উন্নয়ন ভবন কাছাকাছি, আমাদের বসার কোনও অসুবিধা হবে না। টাকার কি হবে বলতে পারব না পৌরসভার আর্থিক অবস্থা কি সেটার সম্বন্ধে আমার জ্ঞান নেই, ওনার আছে। তবে আমি বলতে পারি আমরা বসব।

**Mr. Speaker :** There are three notices of privilege on the basis of railway coupons. But, I will take up them most probably either on Saturday or on Monday. They will be listed and taken up.

**শ্রী অজিত পাণ্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় বিরোধী বন্ধুদের এবং আমাদের বামফ্রন্টের সহযোদ্ধা বন্ধুদের সবিনয়ে শ্রদ্ধা অভিবাদন এবং শুভেচ্ছা প্রদান করছি। আমি যে জায়গা থেকে নির্বাচিত হয়েছি, কলকাতার বৌবাজার কেন্দ্র, এটা একটা মিনি ভারতবর্ষ মিনি ওয়ার্ল্ড বলা যেতে পারে। কেননা এখানে বিভিন্ন ধর্ম বর্ণের মানুষ বাস করে, চাইনিস, খ্রিস্টান, বুদ্ধিস্ট সকলে এক সঙ্গে বাস করে। কাদের এই যে জয়ের জন্য রায় দান এটা হচ্ছে সাম্প্রদায়িক সম্প্রীতির জয়। তারা রবীন্দ্রনাথ নজরুল এই সমস্ত মণিষীর বাংলাকে সম্মানিত করেছে। আমার বন্ধু শোভনদেব চট্টোপাধ্যায় বসছেন যে এখানে ছাপ্পা ভোট হয়েছে। কিন্তু তা হয়নি, আমি বলি ধাপ্পার বিরুদ্ধে খাপ্পা ভোট হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার লড়াই তিন বি-র বিরুদ্ধে, বাজপেয়ী-বোমা-বাজেট। রবীন্দ্রনাথ বলেছিলেন, দেশপ্রেম এবং জাতীয়তাবাদ দুটি আলাদা বস্তু। জাতীয়তাবাদ যদি রাজনীতিবালাদের হাতে গিয়ে পড়ে তাহলে সেটা উগ্র হতে বাধ্য। বি. জে. পি-র এই বোমার বিরুদ্ধে এবং তার কার্যকলাপের বিরুদ্ধে ওই অঞ্চলের মানুষ

বিশেষ করে সংখ্যা লঘু সম্প্রদায়ের মানুষের রায় দিয়েছে। বি. জে. পি এবং তার বি. টিম তৃণমূল যে সাম্প্রদায়িকতার জামা পরেছিল, বাংলার মানুষ এবং বিশেষ করে বৌবাজার এলাকার মানুষ তাকে প্রত্যাখ্যান করে সাম্প্রদায়িক সম্প্রীতির জামা পরেছে। তবুও আমি বলব আমার ওই অঞ্চলের মানুষ ভীত সন্ত্রস্ত। গোপনে যে রামমন্দির স্ট্রাকচার নির্মাণের যে ষড়যন্ত্র চলছে যে চক্রান্ত চলছে সেই ব্যাপারে ঐ এলাকার মানুষ আমার মাধ্যমে বামফ্রন্ট সরকারকে বলছে এটা প্রতিহত করুন। নমস্কার। আমি আবার বলছি এবং আপনাদের কাছে দুঃখ প্রকাশ করছি। আমার জয়ে অনেকে কষ্ট পেয়েছেন একটা সুন্দরী মুখ আসতে পারেনি বলে। দুঃখিত।

## Presentation of the Sixth Report of the Committee on the Entitlements of the Members, 1997-98.

**Shri Hashim Abdul Halim :** I beg to present the Sixth report of the Committee on the Entitlements of the Members, 1997-98.

## Presentation of the Forty Fourth Report of the Committee on Public Undertakings, 1997-98

**Shri Ranjit Kundu :** Sir, I beg to present the Forty-Fourtth Report of the Committee on Public Undertakings, 1997-98 on the Reports of the Comptroller and Auditor General of India for the year ended on 31st March 1994 (No.1) (Commercial) relating to the West Bengal State Seed Corporation Limited of Agriculture Department.

## Annual Report of the West Bengal State Electricity Board for the year 1996-97.

**Dr. Sankar Kumar Sen :** I beg to lay the Annual report of the West Bengal State Electricity Board for the year 1996-97.

## MENTION CASES

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভাগীরথী নদীর বাঁধ উলুবেড়িয়া থেকে জগদীশপুর পর্যন্ত দু'কিলো মিটার প্রতি বছর এই বর্ষার সময়ে লক্ষ লক্ষ টাকা খরচ করে মাটি ফেলা হয়। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ এলাকার হাজার হাজার মানুষ আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছে কখন ষাঁড়াষাঁড়ির বান এসে বাঁধ ভেঙে ফেলবে। উলুবেড়িয়ার জগদীশপুর সহ

সমস্ত অঞ্চল এর বাঁধ ভেঙে নদীতে চলে যাবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যে, ভাগীরথী নদীর দু'ধারে গার্ড ওয়াল দিয়ে মোরামের ব্যবস্থা করলে একটা স্থায়ী বন্দোবস্ত হবে এবং ঐ সমস্ত এলাকার জনসাধারণের যাতায়াতের সুবিধা হবে এবং সাঁড়াসাঁড়ির বানের সময়ে তাদের আতঙ্কে দিন কাটাতে হবে না।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, আমাদের রাজ্যে বিভিন্ন সময়ে, সেন্সাসের সময়ে এবং ইলেকশনের সময়ে কর্মিরা জব ওয়ার্কার হিসাবে কাজ করে থাকে। তারা অনেক গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করা সত্ত্বেও তাদের সরকারি কাজে স্থায়ীভাবে নিয়োগ করার ক্ষেত্রে এখনও উদ্যোগের অভাব আছে। রাজ্যসরকারি নীতিগত ভাবে ঘোষণা করেছেন যে তাদের মধ্যে থেকে শূন্য সরকারি পদের কিছু অংশে নিয়োগ করা হবে কিন্তু এখনও পর্যন্ত এই কাজে আশানুরূপ সাফল্য নেই। জব ওয়ার্কারদের পাশাপাশি ন্যাশনাল ভলেন্টার ফোর্সে যারা আছে, তাদের ক্ষেত্রেও একই ভাবে প্রযোজ্য। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, বিষয়টি সহানুভূতির সঙ্গে যেন তাঁরা বিবেচনা করেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিষয়টি যদিও কেন্দ্রীয় সরকারের দায়িত্বে আছে তবুও—এই দাবি প্লেস করছি যে, আমার কেন্দ্রের পাশ দিয়ে আদি গঙ্গা বয়ে গিয়েছে। এই আদি গঙ্গা দীর্ঘদিন সংস্কার না হওয়ার জন্য আদি গঙ্গাতে যখন বান দেখা দেয় তখন কলকাতার বিস্তীর্ণ এলাকা বানের জলে ভেসে যায়। কালিঘাট এলাকায় অনেক ডেকরেটরের দোকান আছে যারা চৌকি ভাড়া দেয় বানের জল আসার জন্য। এই বানের জলে ভেসে যায় অনেক বস্তী। এই আদি গঙ্গার ধারে বহু মানুষের বাস, সেসব বাড়িতে বানের জল ঢুকে যায়। সেইকারণে আপনার মাধ্যমে বলতে চাই যে, গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা দিয়ে এই আদি গঙ্গার সংস্কার করে ড্রেজিং করা যায় তাহলে অনেক মানুষের উপকার হবে। এবং সঙ্গে সঙ্গে এই গঙ্গার ধারে অনেক ব্যবসা-বাণিজ্যের দোকান আছে, সেখানেও বানের জল ঢুকে যায়, সুতরাং এই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার দরকার।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিবৃতি দাবি করছি। দক্ষিণেশ্বর কালী বাড়ির নিকটবর্তী একটি ভগ্ন, ধ্বংসপ্রায় মসজিদ আছে। ওই মসজিদের সম্পর্কে যেটুকু শোনা কথা যে, রামকৃষ্ণ দেব ইসলাম ধর্ম অবলম্বন করে ওই মসজিদে নামাজ পড়েছিলেন। সব ধর্মের ধর্ম সমন্বয়ে মানব ধর্মই যে ধর্ম তার প্রবক্তা স্বামী বিবেকানন্দও রামকৃষ্ণ

দেবের কথা প্রচার করেছেন। সেই মসজিদটিকে একটা ঐতিহাসিক স্মারক হিসাবে গড়ে হেরিটেজ কালচার রক্ষা করা হোক। তার কালচারাল হেরিটেজ রক্ষা করার জন্য স্মারক হিসাবে গড়ে তোলার জন্য তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর বিবৃতি আপনার মাধ্যমে দাবি করছি এবং আবেদন করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. ডব্লুউ. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার ৬নং ওয়াডে লক গেট রোডে এই দপ্তর সংস্কারের কাজ শুরু করেছিল, সেখানে শুরুই থেকে গেছে, কবে শেষ হবে এখনো ওই এলাকার মানুষ জানে না। ওই লক গেট রোডে একটি বড় মসজিদ আছে, ওই মসজিদে ওখানকার ধর্ম বিশ্বাসী মানুষেরা প্রার্থনা বা নামাজ পড়তে যায়। সেখানে ওই লক গেট রোডের যে অবস্থা তাতে এক হাঁটু জল এবং কাদা জমে এমন চরম অবস্থার সৃষ্টি হয়েছে যে, ওখানকার মানুষেরা যাতায়াত করতে পারে না। এই ব্যাপারে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ওই রাস্তাটি নির্মাণের জন্য কত টাকা ধার্য হয়েছে এবং রাস্তার কাজটি কবে শেষ হবে জানান।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর গোচরে আনতে চাই। কল্যাণীর জে এন এম হসপিটাল নামে একটি নদীয়া জেলার অত্যন্ত গুরুত্বপূর্ণ হসপিটাল আছে। ওই হসপিটালে পার্শ্ববর্তী কয়েকটি জেলার মানুষেরা চিকিৎসার জন্য আসে। এটি অত্যন্ত জরুরি হাসপাতাল। এত বড় একটি জেলায় হাসপাতালটি থাকা সত্ত্বেও এর চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। সম্প্রতি এই হাসপাতালটি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এখানে ১২ লক্ষ টাকা বরাদ্দ রয়েছে এবং ৫৫০টি বেড বিশিষ্ট এই বিশাল হাসপাতালে মেডিক্যালের যে বরাদ্দ টাকা আছে, সেটা আরও বাড়ানো দরকার। সরকারের এই গুরুত্বপূর্ণ হাসপাতালে দুটি মাত্র অ্যাম্বুলেন্স আছে তাও কার্যত অচল অবস্থায় পড়ে আছে। আরেকটি ব্যাপার হচ্ছে যে এন এম হসপিটালটি স্ট্যাটাস অনুযায়ী রেফারেল হসপিটাল হিসাবে ধরা হত, সেটা যে কোন কারণে সাব-ডিভিসনাল হসপিটালে রূপান্তরিত করা হয়েছে। এই হসপিটালের মেটার্নিটি, সার্জিক্যাল ওয়ার্ড ভাল নয়। মেনটেনেন্সও ভাল নয়। এখানে দুজন সুইপার আছে, ওই দুই সুইপার দিয়ে হাসপাতালটির পুরো পরিষ্কার পরিচ্ছন্ন রাখা সম্ভব নয়। তাছাড়া নিওরো সার্জেন এবং প্যাথোলজির দুটো পোস্ট খালি আছে। সেইসব পদ পূরণের ব্যাপারে বিশেষ সচেতন হবেন এই আবেদন রেখে হাসপাতালটির সমস্যা সমাধানের ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। স্যার,

আমাদের বিধানসভার সদস্যরা যতদিন যাচ্ছে, তারা তাদের রেলিভেন্সি হারিয়ে ফেলছে। বিধানসভার সদস্যরা তারা তাদের কন্সটিটিউয়েন্সিকে নার্স করার সুযোগ পাচ্ছে না, এই সুযোগ দিনের পর দিন কমে আসছে। যেটা আগের দিনে ছিল না। বেশিরভাগ কাজগুলি এখন পঞ্চায়েতের মাধ্যমে হয়। আমরা দেখেছি, কেন্দ্রীয় সরকার গত ৯৩ সালে এম. পি. দের কন্সটিটিউয়েন্সিকে সার্ভ করার জন্য নার্স করার জন্য বছরে ১ কোটি টাকা প্রকল্পর জন্য সুপারিশ করতে পারে। আমার প্রস্তাব পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা যাতে নিজেরা নির্বাচনী কেন্দ্রের জন্য—কেন্দ্রের মানুষ বহু প্রত্যাশা নিয়ে আছে—প্রতি বছর কিছু প্রকল্পের জন্য সুপারিশ করতে পারে, বছরে ৫০ লক্ষ টাকা প্রকল্পের কাজে সুপারিশ করতে পারে, সেটা দেখার জন্য আমি সরকারের দৃষ্টি আর্কষণ করছি। এর জন্য এমন কিছু বেশি টাকা লাগবে না, ১৫০ কোটি টাকা বরাদ্দ করলেই প্রত্যেক বিধানসভার সদস্য ৫০ লক্ষ টাকা প্রকল্প বাবদ তাদের কন্সটিটিউয়েন্সির ইলেকটোরেট এর জন্য খরচ করতে পারে। এটা গণতন্ত্রকে মর্যাদা দেওয়া। জনগণের দ্বারা নির্বাচিত হয়েছেন তাদের নিজের এলাকায় বিধানসভায় এলাকায় মানুষের প্রত্যাশা পূরণ করবার জন্য বিধানসভার সদস্যদের বছরে ৫০ লক্ষ টাকা প্রকল্পের জন্য সুপারিশ করার প্রস্তাব করছি। আশা করি এটা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী বিষয়টা বিবেচনা করে দেখবেন। স্যার, আমি আবার দৃষ্টি আর্কষণ করছি এতে বিধানসভায় গুরুত্ব যে কমে যাচ্ছে ইলেকটোরেটদের কাছে,—এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়,—সেইজন্য আমি এটা এখানে রাখলাম।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবুর সঙ্গে একমত। এই বিষয়টি আমি আপনার মাধ্যমে সভার সদস্যদের জানাতে চাই, ইতিমধ্যে এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর সঙ্গে এবং মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলেছি, এম. এল. এ.-দের যে ন্যায্য দাবি তাদের কিছু করবার জন্য বছরে ৫০ লক্ষ টাকা দেওয়া হোক। এইগুলি আমাদের হাতে আসবে না। এইগুলি ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের মাধ্যমে খরচ হবে। সুতরাং আমরা এখন যে পর্যায়ে পৌছেছি শুধু সার্টিফিকেট দেওয়া ছাড়া কোন কাজ নেই। গ্রাম পঞ্চায়েতের প্রধান যে কাজ করতে পারে, সেটুকু ক্ষমতা আমাদের বিধানসভার সদস্যদেরও নেই। অনেক সময় আমাদের ভীষণ লজ্জার মধ্যে পড়তে হয়, অস্বস্তিকর অবস্থার মধ্যে পড়তে হয়। সুতরাং আমার সাজেশন, বিধানসভার সদস্যদের কাজ করবার জন্য তাদেরকে ৫০ লক্ষ টাকা দেওয়া হোক, এটা আমি আপনার মাধ্যমে সভার কাছে পেশ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী যাতে এটা মেনে নেন সেইজন্য আমি এটা সকল সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ প্রবোধচন্দ্র সিনহা এইটা নিয়ে অনেকদিন ধরে আলোচনা

চলছে, আমার চেম্বারেও আলোচনা হয়েছে। এম. এল. এ.-দের কিছু ডিসক্রিয়েশানরি গ্রান্ট যেমন এম. পি.-দের দেওয়া হয় তাদের কন্সটিটিউয়েন্সিতে তাদের নির্দেশে কাজ করার জন্য, এটার ব্যাপারে হাউসেও অনেকবার কথা উঠেছে, আমি ওনাকে বলেছিলাম মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলার জন্য, আজকে দেবপ্রসাদ বাবু কথা তুলেছেন, আমি এটা নিয়ে ঠিক সমর্থক নই, এম. পি. কোটা নিয়ে সমস্যা আছে, এম. এল. এ.-দের ব্যাপারে তাদের ডিসক্রিয়েশনারি অনুযায়ী তারা কিছু করতে চায়, কিন্তু কাজ করতে পারেনা, তাই ব্যাপারটা দেখা দরকার। এই ব্যাপারে আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে। অনেক ব্যাপার আমরা চাই হোক, কিন্তু করা যায়। অনেক জটিলতা থাকে। অনেক কাজ করা সম্ভব হয়না। আপনারা সরকারের সঙ্গে কথা বলুন এবং আগামী সেশানে হাউসকে এই ব্যাপারে জানাবেন। এই সেশানে সময় কম, নেকস্ট সেশানের মধ্যে বিবেচনা করে এটা বলবেন। এখানে অর্থনৈতিক কাঠামোর একটা ব্যাপার আছে, গভর্নমেন্ট পর্যায়ে আলোচনা করে আপনি পরবর্তী সেশানে জানাবেন আপনারা কি ঠিক করছেন।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার দামোদর নদীর দুই তীরবর্তী জায়গায় বেশ কিছুদিন ধরে একটা ভয়াবহ ভাঙ্গন দেখা দিয়েছে এবং কয়েকটি জায়গায় এমন ভাঙ্গন দেখা দিয়েছে বর্ষার জল ছাড়লে যে কোনও সময় বিপদ ঘটতে পারে। দামোদর নদীর দুই তীরবর্তী জায়গা যে ভাঙ্গছে সেই ব্যাপারে আমরা বার বার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি এবং উদয়নারায়ণপুর ব্লক থেকে আমার ব্লক পর্যন্ত কুড়ি কিলোমিটার জায়গায় ইতিমধ্যে ভাঙ্গন দেখা দিয়েছে। দ্বিতীয় বিষয় হচ্ছে আমরা দুই নম্বর ব্লকের একটা নির্দিষ্ট এরিয়ায় সরকারের তরফ থেকে স্পিল ওভার বলে ঘোষণা করা হয়েছে। সেখানে একটা নদীপথ ভিত্তিক রাস্তা ছিল, সেই রাস্তা দিয়ে দীর্ঘদিন ধরে মানুষ চলাচল করত। সেই রাস্তাটিকে মেরামত করার ব্যবস্থাও সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয় করেননি। আমতা থেকে বেতাই বন্দর পর্যন্ত অবস্থিত রাস্তাটির মেরামত করে সেখানে মানুষকে যাতে রিলিফ দেওয়া যায় সেই ব্যাপারে আমি সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আশা করি ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী গুলশান মল্লিক ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র হাওড়া জেলার পাঁচলায় গাবড়িয়া স্টেট জেনারেল হাসপাতালে এক্স-রে মেশিন এবং অ্যাম্বুলেন্সটি এক বৎসর যাবৎ অকেজো হয়ে পড়ে আছে। বার বার স্বাস্থ্য মন্ত্রী এবং সি. এম. ও. সাহেবকে বলার পরেও কোনও সুরাহা হয়নি। তাই স্বাস্থ্য মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে যাতে এগুলো সারাই

করবার ব্যবস্থা করা হয়।

**শ্রী বিনয় দত্ত :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর কাছে একটা আবেদন রাখছি যে কিছুদিনের মধ্যে বাজারে পাট উঠবে। কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন ৬০০ থকে ৬৫০ টাকা। কিন্তু আমরা গ্রামাঞ্চলে দেখতে পাচ্ছি কৃষকদের পাটের কস্ট অফ প্রডাকশন হচ্ছে কুইন্টাল এক হাজার টাকা। প্রাদেশিক কৃষক সভা পাটের সহায়ক মূল্য এক হাজার টাকা দাবি করেছি। কিন্তু কেন্দ্রীয় সরকার ৬৫০ টাকা দিয়ে জুট কর্পোরেশনের মাধ্যমে পাট কেনার কথা বলেছেন। আমার আবেদন পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে আবেদন করা হোক যে পাটের দাম এক হাজার টাকা করা হোক।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়াতে ৩২ নং জাতীয় সড়কের কাজে কন্ট্রাক্টর নিয়োগের পর কিছু কাজ হয়, তারপরও বহুদিন ধরে কাজ বন্ধ আছে। কেন্দ্রের থেকে জাতীয় সড়কের জন্য টাকা আসে, সেই টাকা থেকে পুরুলিয়া বঞ্চিত হচ্ছে। সেখানে সেই টাকা পৌঁছচ্ছে না। সেইজন্য রাস্তা এমন অবস্থায় দাঁড়িয়েছে যে, সেখানে গাড়ি চলতে পারছে না, রাস্তার উপর অনেক গাড়ি ভেঙ্গে পড়ে আছে,—বিশেষ করে হাই ৩ থেকে পুরুলিয়া পর্যন্ত রাস্তার অবস্থা খুবই খারাপ। অবিলম্বে পুরুলিয়াতে ৩২ নং জাতীয় সড়কের কাজ যাতে শুরু হয়, সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মুরসোলীন মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলেজ সার্ভিস কমিশনের যে প্যানেল তৈরি হয়, পরীক্ষার পর তার এক বছর মেয়াদ থাকে। তার ফলে যে সমস্ত কলেজ থেকে নাম চাওয়া হয় অধ্যাপক হিসাবে, প্যানেল ক্যানসেল হওয়ার ফলে সেখানে নাম পাঠানো যায় না। আবার নতুন করে প্যানেল তৈরি হয়। এরজন্য কলেজগুলিতে অধ্যাপকদের নাম পাঠাতে দেরি হয়, ফলে কলেজগুলো যেমন বঞ্চিত হয়, তেমনি ছাত্র-ছাত্রীরাও বঞ্চিত হয়। সেইজন্য আমার আবেদন উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে,—কলেজ সার্ভিস কমিশনে বিষয়-ভিত্তিক প্যানেলের মেয়াদ এক বছরের পরিবর্তে তিন বছর করা হোক, যাতে কলেজগুলোর শিক্ষক পাওয়ার ক্ষেত্রে চাইলেই পেতে পারে এবং প্যানেলভুক্ত শিক্ষক যারা আছেন, তাদের আবার দ্বিতীয়বার পরীক্ষায় বসতে না হয়।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র হীরাপুরে রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ। আগেও অনেকবার মাননীয় মন্ত্রীকে বলেছি। ওনাকে বলার পরও আজ

দু-বছর হয়ে গেল কিন্তু কোনও সুরাহা হয়নি। হীরাপুর বিধানসভা কেন্দ্রে অনেকগুলো বড় বড় রাস্তা আছে, ২৩টি মৌজায় প্রায় ৮১টি গ্রামে অনেক রাস্তা আছে, সেইগুলো ঠিকমতো সংরক্ষণ হচ্ছে না, সারানো হচ্ছে না। সেই রাস্তাগুলো যাতে ঠিকমতো সারানো হয়, সংরক্ষণ করা হয়, সেইজন্য মাননীয় পূর্ত মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী দিবাকান্ত রাউত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আমার নির্বাচনী কেন্দ্র বলাগড়ে কতগুলো গুরুত্বপূর্ণ রাস্তা যান চলাচলের পক্ষে খুব অনুপযুক্ত হয়ে পড়েছে। কোনওরকম যানবাহন চলাচল করতে পারছে না। পান্ডুয়া-কালনা, মগরা-কুন্তিঘাট, মগরা-কোলরা এবং এস.টি.কে.কে. রোড এর মধ্যে পড়ে। এর মধ্যে এস.টি.কে.কে. রোডে কোনরকম যানবাহনই চলতে পারছে না। ফলে হাজার-হাজার নিত্যযাত্রী এবং ছাত্র-ছাত্রীরা অত্যন্ত নাকাল হচ্ছে। বড় বড় গর্ত রাস্তার উপর সৃষ্টি হওয়ার ফলে বাস এবং ট্রেকার মালিকরা যানবাহন তুলে নিচ্ছে। অবিলম্বে এই রাস্তাগুলো মেরামত করে যান চলাচলের উপযুক্ত করে তৈরি করার দাবি জানাচ্ছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায়—ভারত-বাংলাদেশ সীমান্তবর্তী এলাকায় তারকাঁটার বেড়া আছে এবং তার ভেতরে একটি গেটও আছে। যে নিয়মে গেটটি খোলার কথা, বি.এস.এফ. তা করছে না, অধিকাংশ সময় সেই গেটটি বন্ধ রাখছে। ফলে বেড়ার ওপারে যাদের জমি আছে, তারা সেখানে গিয়ে চাষ করতে পারছে না এবং প্রতিনিয়ত অত্যাচারিত হচ্ছে। এই ব্যাপারে বলতে গেলে বি.এস.এফ. কর্তৃপক্ষ কোনও কিছু শুনতে চায় না এবং জেলা ভিত্তিতে একটা লিয়াজন কমিটি আছে। সেই কমিটির সভা নিয়মিত হচ্ছে না। এই কারণে বর্ডার এলাকার মানুষরা একটা অসহায় অবস্থার মধ্যে আছে। এই ব্যাপারে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের এবং রাজ্যের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী আনন্দকুমার বিশ্বাস** ঃ মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র ও পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষ্ণুপুর থানা এলাকায় ভান্ডারিয়া গ্রাম পঞ্চায়েতে ভান্ডারিয়া গ্রামে তৃণমূল কংগ্রেসের পঞ্চায়েতের সদস্য বাড়িতে বোমা তৈরির কারখানা করেছিল। ২৪.৬.১৯৯৮ তারিখে সেই বোমা বিস্ফোরণ হয় এবং পাঁচু মন্ডল, পাঁচু মান্না, বোড়ান শেখ মারা যায়। এখনও অনেকের খোঁজ পাওয়া যাচ্ছে না। আজ পর্যন্ত পুলিশ কাউকে অ্যারেস্ট করেনি। ওই পঞ্চায়েত সদস্য শাহেনশা খাঁয়ের বাড়িতে বোমা তৈরির কারখানা

ছল। এই ব্যাপারে আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর** ঃ আপনি জানেন যে, গত ২৯ তারিখে পাঁশকুড়াতে পট্রোলিয়াম লিকুইড-এর ওয়াগান ডিরেলড হওয়ার পর, সেদিন থেকে পাঁশকুড়াতে একটা স্তব্ধতা বিরাজ করছে। সেদিন থেকে পাঁশকুড়াতে সমস্ত লোকাল ট্রেন বন্ধ এবং খড়গপুর এর লোকাল ট্রেন প্রত্যেকটাই ৪ ঘন্টা দেরিতে আসছে। এক্সপ্রেস ট্রেনগুলিরও একই অবস্থা। পাঁশকুড়া থেকে কোনও ট্রেন ছাড়ছে না। নিত্যযাত্রী এবং সাধারণ মানুষ প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। আপনার কাছে দাবি জানাচ্ছি যে, এই ৪ দিনে ৪টি অয়েল ট্যাঙ্কার আনলোড করতে পারেন নি—এ কেমন রেল দপ্তর? আপনার কাছে তাই দাবি জানাচ্ছি যে, দ্রুত ওই পেট্রোলিয়াম লিকুইড সরিয়ে ট্রেন চলাচল যাতে স্বাভাকি করা যায় এবং সেই এলাকার মানুষের স্বাভাবিক জীবন ফিরে আসে, সেইদিকে নজর দেবেন।

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে দুই বছর আগে ১৯৯৬ সালে ঠিক নির্বাচনের আগে স্বাস্থ্যমন্ত্রী আমাদের মেদিনীপুর জেলার জেলা শহরে গিয়ে একটা মেডিক্যাল কলেজ হবে বলে তিনি ভিত্তি প্রস্তরও করে এলেন। জেলার মানুষের কাছে অঙ্গীকার করে এলেন যে, এই নির্বাচনের পরে ওই মেডিক্যাল কলেজের ঘর শুরু হবে এবং শীঘ্রই মেডিক্যাল কলেজ চালু হবে। স্যার, ২ বছর প্রায় অতিক্রান্ত হয়ে গেল তার এক ইঞ্চি কাজও হয়নি। কোনও উদ্যোগই দেখা যাচ্ছে না। কোনও প্রকার প্রচেষ্টা আছে বলে মনে হচ্ছে না। নির্বাচনের আগে ভোট পাওয়ার জন্য মেদিনীপুর জেলার মানুষের কাছে এই প্রতিশ্রুতি করে এসেছিলেন। আজকে পার্থ দে মন্ত্রী হয়েছেন। মেদিনীপুর জেলার মতো একটা জেলা, যেখানে ভারতের মধ্যে ওয়ান পারসেন্ট লোক বাস করে। বৃহত্তম জেলা, সেই জেলা শহরে দাঁড়িয়ে স্বাস্থ্যমন্ত্রী সেদিন রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য এই মেডিক্যাল কলেজের ভিত্তি প্রস্তর করে এসেছিলেন। কিন্তু আজকে দুই বছরের বেশি অতিক্রান্ত হয়ে গেল, কিন্তু আজও হয়নি। এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চ্যাটার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বছর বাংলার বিদ্রোহী কবি নজরুল ইসলামের জন্মশতবর্ষ। আমাদের রাজ্য সরকার এর তথ্য সংস্কৃতি দপ্তর বিভিন্ন কর্মসূচি নিয়েছে। তাঁর জীবনগ্রন্থ প্রকাশ, তাঁর রচনা সম্ভার প্রকাশের চেষ্টা হচ্ছে। আমাদের রাজ্যে বিশেষ করে কলকাতায় তিনি তাঁর জীবনের অনেকটা সময়ে কলকাতায় কাটিয়েছেন, তাঁর সংস্কৃতি চর্চা, কবিতা, আবৃত্তি, গান কলকাতায় রচিত হয়েছে কলকাতায় তাঁর কোনও পূর্ণাবয়ব মূর্তি নেই, তাঁর জন্মস্থান চুরুলিয়াতেও তাঁর কোনও মূর্তি নেই। বর্তমান প্রজন্ম এবং আগামী প্রজন্ম যাতে তাঁর সম্পর্কে জানতে পারে তার জন্য আমি

পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি যে চুরুলিয়া এবং কলকাতাতে যেন তার পূর্ণাবয়ব মূর্তি স্থাপন করা হয়। আমি শুনেছি যে আমাদের কংগ্রেস দলের একজন সংখ্যা লঘু সম্প্রদায়ের সদস্য তিনি নাকি এ সম্পর্কে বিরূপ মন্তব্য করেছেন। আজকে চিরদিন ধরে তিনি সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করেছেন। আজকে বাংলা তথা সারা ভারতবর্ষের মানুষ তাকে স্মরণ করেছে। আমি তাঁর মূর্তি স্থাপন করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ক্ষুদ্র কুটির শিল্পের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রায়গঞ্জ স্পিনিং মিলের একটা করুণ কাহিনী আমি আপনার কাছে পেশ করছি। রায়গঞ্জ স্পিনিং মিলের কর্মচারী—৭১৮ জন কর্মচারী, টেকনিক্যাল কর্মচারী যারা বয়লারের মধ্যে কাজ করে তাদের সংখ্যা ৬৪৬। নন-টেকনিক্যাল তাদের সংখ্যা ৭২ জন। ক্ষুদ্র কুটির শিল্পের মন্ত্রীর কাছে আমি অনেকবার দরবার করেছি। তৃতীয় বেতন কমিশন ঘোষিত হয়েছে, নন-টেকনিক্যাল কর্মী যারা ফ্যানের তলায় বসে কাজ করেন, ক্লার্ক, পিওন, তারা তৃতীয় বেতন কমিশন পেয়েছে, চতুর্থ বেতন কমিশনও পেয়েছে। যারা বয়লারের মধ্যে কাজ করে, আগুনে পুড়ে সূতা তৈরি করে এই ৬৪৬ জন এদের বছরে বেতনের ইনক্রিমেন্ট হয় কত করে শুনবেন? এক টাকা করে যারা সুইপার, তাদের ইনক্রিমেন্ট হয় ২০ টাকা। আপনারা নাকি শ্রমিক দরদী?

**শ্রীমতী সাধনা মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মঙ্গলগড় থানায় সেখানে প্রতি বছর অজয় এবং কানুরের ভাঙ্গনে বর্ষার চাষ করা যায় না। সেখানে কোনও বিকল্প কোনও চাষ না থাকার জন্য অন্য কোনও চাষও করা যায় না। তাই সেখানে গভীর নলকূপের ব্যবস্থা করে সেচ কাজে গরিব চাষীদের দুঃখ কষ্টের হাত থেকে বাঁচানোর জন্য আপনার মাধ্যমে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী হারাধন বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার পাত্রসায়েরে বেতুর গ্রামে ৩,৪ বছর যাবৎ একটি ডিপ টিউবওয়েল অচল অবস্থায় পড়ে আছে। বাঁকুড়া জেলা খরা প্রবণ এলাকা সেখানে যদি ডিপ টিউওয়েল অচল অবস্থায় পড়ে থাকে তাহলে সেখানকার গরিব মানুষ, চাষীরা অর্থনৈতিক ভাবে পিছিয়ে পড়বে। তাই মাননীয় সেচ মন্ত্রীকে অনুরোধ করছি এটার সারানোর ব্যবস্থা করে সেচের কাজে অগ্রগতি ঘটান।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাংলার ১৩২৯ সনে কাজী নজরুল ইসলাম তাঁর 'অগ্নিবীনা' পান্ডুলিপি নিয়ে দরজায় দরজায় ঘুরেছেন, কোনও প্রকাশকই

ব্রিটিশের রোষে পড়ার ভয়ে ছাপতে রাজি হন নি। সেই সময় সুরকার অনিল বাগচির মাধ্যমে সারদা প্রেসে কাজ করেন শ্রী অমূল্য ভট্টাচার্যের সঙ্গে কাজী নজরুলের পরিচয় হয়। এই অমূল্যবাবু সে দিন অগ্নিবীনা ছাপতে দায়িত্ব নেন। ওই প্রেসেই অগ্নিবীনা ছাপতে গিয়ে তিনি ধরা পড়েন। পরে ওই প্রেসটি বিক্রি হয়, তখন ৫০০ টাকা দিয়ে ওই প্রেসটি তিনি কেনেন, অমূল্য বাবু দেন ৪৫০ টাকা এবং নজরুল দেন ৫০ টাকা। অমূল্য বাবু ওই টাকা পেয়েছিলেন তাঁর স্ত্রী মনিপ্রভা দেবীর অমূল্য অলঙ্কার বেচে। এবারে ওই প্রেসটির নামকরণ হয় 'নিউ সারদা প্রেস'। পরবর্তীকালে এই প্রেস থেকে কাজী নজরুলের ভাঙ্গার গান, বিষের বাঁশী প্রভৃতি লেখাগুলি বই আকারে প্রথম প্রকাশিত হয়। অমূল্য বাবুর স্ত্রী মনিপ্রভা দেবী এখনও জীবিত আছেন, তিনি ৪ নং বীরপাড়া লেনে থাকেন। অমূল্যবাবু প্রয়াত হয়েছে। রাজ্য সরকারের কাছে আমি আবেদন করছি এই নজরুলের শতবর্ষে মনিপ্রভা দেবীকে সংবর্ধনা দেওয়া হোক এবং সারদা প্রেসের নবরূপায়ণ করে এই পরিবারটিকে বাঁচান।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, আমি মাননীয় জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র আড়াইডাঙ্গা একটা পিছিয়ে পড়া এলাকা। আজকে স্বাধীনতার ৫০ বছর পূর্তি হচ্ছে, কিন্তু আমার এলাকার চাঁদমনি-১,২, মহারাজপুর, সম্বলপুর, এবং শ্রীপুরের-১,২ এই ৬টি অঞ্চলে পানীয় জলের সুষ্ঠু ব্যবস্থা নেই। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে আমার এলাকার সর্বত্র নলবাহী পানীয় জল সরবরাহ প্রকল্প চালু করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী নাজমূল হক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়গপুর-১,২ এবং ডেবরা অঞ্চলের বাঁধগুলি খারাপ অবস্থায় আছে। রেনকডে এমনিতেই খারাপ, ক্ষয়ের জন্য বন্যা হলে মানুষ ক্ষতিগ্রস্থ হয়। কিন্তু এই দপ্তরটি দেবাদিদেব মহাদেবের দপ্তর, এরা শুয়েই থাকে। বাঁধ ভাঙ্গার পর বলেন এই যা জল ঢুকে গেছে যে। বিজ্ঞানের অগ্রগতি হয়েছে তবু তা সত্ত্বেও বন্যাকে রোধ করা যাবে না জানি, কিন্তু মানুষের দায়িত্ব জ্ঞানহীনতা এবং অফিসারদের অপদার্থতার হাত থেকে মানুষকে বাঁচানো যায়। মুকুট মনিপুর কর্তৃপক্ষ যাতে দায়িত্ব নিয়ে জল ছাড়ে এবং ক্ষয় বাঁধগুলি যদি সেচ দপ্তর দেখেন এবং জল ছাড়ার আগাম বার্তা যেন মানুষ পায় এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** স্যার, বারাবনি বিধানসভা কেন্দ্রের সি.সি.আই.এল. সেন র‍্যালে সাইকেল ফ্যাক্টরি দীর্ঘদিন যাবৎ থাকলেও প্রোডাকশনের কোনও ব্যবস্থা নেই। দিনের পর দিন মেটিরিয়ালস, মেশিন, প্রভৃতি বর্ষার জন্য নষ্ট হচ্ছে। ওখানে যে সমস্ত কর্মী কাজ করত, অবসর নিয়েছেন, আজ প্রায় ৩।৪ বৎসর যাবৎ তারা পি.এফ.,

গ্র্যাচুইয়িটির টাকা পাচ্ছে না। আজকে অনাহারে তাদের পরিবারের সদস্যরা মারা যাচ্ছে। তাদেরও মারা যাওয়ার অবস্থা। অথচ এই সরকারের তরফ থেকে তাদের পেমেন্ট দেওয়ার জন্য যাতে একটা ব্যবস্থা করা যায় সেটা দেখা হচ্ছে না। তাই স্যার, আমি এ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে দিনের পর দিন বহু কল-কারখানা বন্ধ হয়ে চলেছে। কিন্তু সেগুলোর খোলার কোনও ব্যবস্থা হচ্ছে না। যেগুলোও বা দেখা যাচ্ছে সেগুলো সিক ইন্ডাস্ট্রি হিসাবে চলছে। সেখানে ওয়ার্কররা পেমেন্ট পাচ্ছে না। কাঁচা মালের অভাবে প্রডাকশন হচ্ছে না। তাই সত্বর যাতে ঐ সি.সি.আই.এল., এইচ.সি.এল., হিন্দুস্থান কেবলস, প্রভৃতি কোম্পানিগুলোকে কাঁচামালের যোগান দিয়ে প্রডাকশন করিয়ে বাঁচানো যায়, শ্রমিকদের বাঁচানো যায়, তার জন্য শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মেহবুব মন্ডল ঃ** স্যার, ধান উৎপাদনে পশ্চিমবাংলা যেমন ভারতবর্ষের মধ্যে প্রথম ঠিক তেমনি ভাবে গলসি ধান উৎপাদনে বর্ধমানের মধ্যে এগিয়ে আছে। কিন্তু লক্ষ্য করা যাচ্ছে যে, চাষীরা খারিফ চাষের জন্য বীজ ফেলতে শুরু করলেও ৩০-শে আশ্বিন জলের জন্য লাস্ট ডেট দেওয়া হয়েছে। কিন্তু এতে হাই-ইল্ডিং বীজ লাগাবে কি লাগাবে না তা নির্দিষ্ট ভাবে না জানানোর জন্য কৃষকরা বিভ্রান্ত এবং প্রতারিত হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে একটা সার্কুলার দিয়ে সমস্ত বিষয়টা কৃষকদের অবগত করানো হয় এবং তারা যাতে সমস্যার মধ্যে না পড়ে তা দেখা হয়।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** স্যার, আমার নির্বাচনী কেন্দ্র কালীগঞ্জের রায়পুর রেলগেট থেকে বারনিয়া ভায়া মির্জাপুর ১৫ কি.মি. রাস্তাটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই রাস্তা পাঁচটা গ্রামের মানুষ তাদের দৈনন্দিন কাজ করতে ব্যবহার করে থাকেন। হাট-বাজার, হাসপাতাল, স্টেশনে যাওয়া, প্রভৃতি এই রাস্তা দিয়ে করা হয়। রাস্তাটার মাটির কাজ শেষ হয়ে গেছে। তাই আপনার মাধ্যমে উক্ত ১৫ কি.মি. রাস্তা, যেটা কিনা ৫-টা গ্রাম পঞ্চায়েতের মানুষ ব্যবহার করে তাকে পাকা করার আবেদন পূর্তমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দিলিপ দাস মহাশয় যে বক্তব্য উপস্থিত করেছেন সেটা খুবই গুরুত্বপূর্ণ। ওয়েস্ট দিনাজপুরের স্পিনিং মিলের কর্মচারিদের বেতনের ব্যাপারে একটা বৈষম্য রয়েছে। আমি গতকাল এনিয়ে নোটিশ দিয়েছিলাম, আজ আবার বলছি। সেখানে শ্রমিকদের মধ্যে মাত্র ১০ শতাংশ কর্মচারী পে কমিশনের সুপারিশ অনুযায়ী বেতন এবং অন্যান্য ভাতা পাচ্ছে। আর, বাকি ৯০ শতাংশ কর্মচারী, যারা উৎপাদনের সঙ্গে যুক্ত, তারা এর বাইরে রয়েছে।

একটা সরকারের অধিগৃহীত সংস্থায় এই ধরনের বেতন বৈষম্য অবাঞ্ছিত। মাননীয় পতিতপাবন পাঠক মহাশয় যিনি আগে বিভাগীয় মন্ত্রী ছিলেন তিনি সেখানে গিয়ে শ্রমিকদের একটা সমাবেশে ঘোষণা করেছিলেন যে এখানে বেতন বৈষম্য দূর করা হবে এবং তারা পে-কমিশনের অন্তর্ভূক্ত হবে। চতুর্থ পে-কমিশনের রিপোর্ট এখন সরকারের বিবেচনাধীন আছে। তারা যাতে পে-কমিশনের সুযোগ পায় এবং তাদের এই বেতন বৈষম্য যাতে অবিলম্বে দূর হয় তার জন্য আমি মাননীয় ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

[1-20 – 1-30 p.m.]

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার অন্তর্গত লাভপুরে সারা ভারতবর্ষের মধ্যে ৩৪তম এবং এই রাজ্যের মধ্যে দ্বিতীয় গ্রামীণ বিদ্যুৎ সমবায় গঠিত হয়েছে। কিন্তু সেখানে সাব-স্টেশনের অভাবে সমবায় সঠিকভাবে কাজ পরিচালনা করতে পারছে না। নতুন বিদ্যুতায়নের কাজ ব্যাহত হচ্ছে। এখানে সাব-স্টেশনের জন্য জমি অধিগ্রহণের কাজ সম্পন্ন হয়েছে। লাভপুরে প্রস্তাবিত ৩৩ কে.ভি. সাব-স্টেশনের কাজটা যাতে তাড়াতাড়ি আরম্ভ হয় তার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সঞ্জয় বক্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় পুরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বড়বাজারের জোড়াবাগান এলাকার ২২নং ওয়ার্ডে আজ কিছু দিন ধরে জল নেই। জলের অভাবে মানুষ কষ্টে পড়েছে। এখানে এক বালতি জলের জন্য ১০ টাকা দিতে হচ্ছে। আর তিনতলা, চারতলার উপর জল নিতে হলে ২০ টাকা দিতে হচ্ছে। এখানে যেসব অঞ্চলে জল নেই সেই জায়গাগুলোর নাম দিচ্ছি—নলিনী শেঠ রোড, বসাক স্ট্রীট, রতন সরকার গার্ডেন স্ট্রীট, দিগম্বর জৈন টেম্পল স্ট্রীট, শোভারাম বসাক স্ট্রীট, মিরবাহার ঘাট স্ট্রীট, মহর্ষি দেবেন্দ্র রোড, স্ট্র্যান্ড রোড ও গাঙ্গুলি লেন। এইসব অঞ্চলের ২০ হাজার বাসিন্দার স্বার্থে ২০টি ডিপ টিউওয়েল বসানোর জন্য আমি মাননীয় পুরমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার পিংলা বিধানসভা কেন্দ্রের জামনা থেকে পিংলা ডাকবাংলা পর্যন্ত ৩ কিলোমিটার পূর্যন্ত মোরাম রাস্তা পাকা করার জন্য দাবি জানাচ্ছি। আমি এ ব্যাপারে ৫.৭.১৯৯৬ তারিখেও বক্তব্য রেখেছিলাম। আমি আশা করেছিলাম যে ২ বছরের মধ্যে এই কাজের কিছু অগ্রগতি ঘটবে। কিন্তু দেখা যাচ্ছে কোনও অগ্রগতি ঘটেনি। তার জন্য এই ব্যাপারে আমি আবার মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই ৩ কিলোমিটার রাস্তার মাধ্যমে খড়গপুর, মেদিনীপুরের সঙ্গে এবং তমলুক,

হলদিয়া ও কলকাতার সঙ্গে সরাসরি যোগাযোগ রাখতে হয়। তাছাড়া এখানে ময়না-শ্রীরামপুর ব্রিজের কাজ এগিয়ে চলেছে। যখন এই ব্রিজটা তৈরি হবে তখন এই ৩ কিলোমিটার রাস্তাটার গুরুত্ব কতখানি সেটা জনগণ বুঝতে পারবেন। এই ৩ কিলোমিটার রাস্তাটা পাকা করার ফলে সরাসরি ১১ কিলোমিটার ব্যবধান কমে যাবে। সেদিক দিয়ে বিচার করে অবিলম্বে এই জামনা থেকে পিংলা-ডাকবাংলা পর্যন্ত এই ৩ কিলোমিটার রাস্তা পাকা করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু তার আগে আমি একটা অনুরোধ করব যে, আমরা যারা নতুন সদস্যরা এখানে আছি, আমরা যেগুলো মেনশন করি সেগুলোর ব্যাপারে যাতে যথাযথ ব্যবস্থা নেওয়া হয় সেই কথা বলে আমি আমার বক্তব্য শুরু করছি। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে ডায়মন্ডহারবার রোড থেকে পাটবেলঘাটা-রামরামপুর পর্যন্ত যে রাস্তাটি রয়েছে, সেটি অতন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। ঐ রাস্তার ওপর হাইস্কুল আছে, হাজার হাজার মানুষ চলাচল করে। সেই রাস্তাটি অবিলম্বে পিচ দিয়ে পাকা করা দরকার। সেই জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি রাস্তাটিকে পাকা করার ব্যবস্থা গ্রহণ করুন। ইতিপূর্বে ওখানকার হাজার হাজার মানুষের গণস্বাক্ষর পূর্তমন্ত্রীর কাছে জমা দেওয়া হয়েছে রাস্তাটিকে পাকা পিচের রাস্তা করার দাবি জানিয়ে। অথচ এ বিষয়ে পূর্তমন্ত্রী এখন পর্যন্ত কোনও উদ্যোগ গ্রহণ করেননি। তাই আমি আবার পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর কাছে দাবি জানাচ্ছি তিনি অবিলম্বে রাস্তাটি পাকা করার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শীতল সর্দার ঃ** (অনুপস্থিত)।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় ১ কোটি ৫২ লক্ষ মাহিষ্য সম্প্রদায়ের মানুষ বাস করে। স্যার, আপনি জানেন মন্ডল কমিশন এবং ন্যাশনাল ব্যাকোয়ার্ড কমিশন থেকে মাহিষ্য সম্প্রদায়কে ও.বি.সি. হিসাবে গণ্য করে কেন্দ্রীয় তালিকার অন্তর্ভূক্ত করা হয়েছে। এত দিন পর্যন্ত আমাদের এ রাজ্যের রাজ্য তালিকায় তাদের অন্তর্ভূক্ত করার ক্ষেত্রে অসুবিধা ছিল—কলকাতা হাইকোর্টে জাস্টিস রুমা পালের ঘরে এ বিষয়ে একটা মামলা চলছিল। কয়েক দিন আগে সেই মামলা খারিজ হয়ে গেছে। সেজন্য আমি এখন বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, রাজ্যের ১ কোটি ৫২ লক্ষ মাহিষ্য সম্প্রদায়ের মানুষদের অবিলম্বে ও.বি.সি.-র রাজ্য তালিকায় অন্তর্ভুক্ত করা হোক। কেন্দ্রীয় ভাবে ১৭৭-টি সম্প্রদায়কে ও.বি.সি. হিসাবে ঘোষণা করা হয়েছে। কিন্তু আমাদের রাজ্য তালিকায় এখন

পর্যন্ত ৩৭/৩৮টির বেশি সম্প্রদায়কে অন্তর্ভুক্ত করা সম্ভব হয়নি। সামাজিক এবং আর্থিক দিক দিয়ে পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষদের জন্য ইন্দিরা গান্ধী যে কমিশন বসিয়েছিলেন—'মন্ডল কমিশন', সেই মন্ডল কমিশনের সুপারিশ অনুযায়ী ১৫৭-টি সম্প্রদায়ের যে তালিকা ঘোষিত হয়েছিল তার ১২২ নম্বরে মাহিষ্য সম্প্রদায়ের উল্লেখ আছে। আমি আশা করব মাননীয় সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয় অতি দ্রুত গতিতে মাহিষ্য সম্প্রদায়কে ও.বি.সি. তালিকার অন্তর্ভূক্ত করবেন। ধন্যবাদ।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ রাস্তার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমি পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, পিছাবনী থেকে দেপাল ভায়া ভূয়াজীবাড় রাস্তাটিকে অবিলম্বে পাকা রাস্তায় পরিণত করা হোক। কাঁচা রাস্তাটিকে মৎস্য দপ্তর মোরাম রাস্তায় রূপান্তরিত করেছিল, কিন্তু বর্তমানে তা ভেঙ্গেচুরে গেছে। পিছাবনী, ভূয়াজীবাড়, এবং শহিদবেদী, বেলবনী অঞ্চল স্বাধীনতা আন্দোলনের পীঠস্থান হিসাবে গড়ে উঠেছে। স্বাধীনতা আন্দোলনের সময় ওখানকার বহু মানুষ পুলিশের গুলিতে মৃত্যু বরণ করেছে। আমাদের প্রয়াত বিধায়ক বলাইলাল দাস মহাপাত্র এক সময় ঐ রাস্তাটির জন্য আন্দোলন করেছিলেন। সেই জন্য আমার মাননীয় পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ তিনি রাস্তাটিকে পাকা করে শহিদদের স্মরণে রাস্তাটিকে 'শহিদ-সরণী' নামে অলঙ্কৃত করুন।

**श्री राम जनम मांझी :** आदरणीय अध्यक्ष जी, मैं आपके माध्यम से स्वास्थ मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूँ। हमारे विधानसभा इलाके को अन्दर हाँस्पीटल की अवस्था बहुत ही खाराव है। सर, वहाँ कुछ मशीन है तो चलाने वाला नही है और चलाने बाला है तो मशीन नही यह स्थिति बनी हूई है। यह इण्डस्ट्रीयल इलाका है, और यहाँ मजदूर तबके के लोगों की आवादी अच्छी-खासी है। सर, आप जानते है रात मे अगर किसी मरीज की हालत अधिक खाराव हो जाए तो अम्बूलेन्स से हावड़ा या कलकता लाने की कोई व्यवस्था नही है। इसलिए मै आपके माध्यम से स्वास्थ मंत्री से अनुरोध करता हूँ कि जन साधारण की सुविधा के लिए, आप कोई कारगर कदम उठाएगे। स्वास्थ मंत्री से अनुरोध करता हूँ कि जल्द-से-जल्द अम्बूलेन्स की व्यवस्था किया जाए।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার তথা সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গনের তীব্র সমস্যা বারে-বারেই হয়। এবারেও বর্ষার মুখে আরও একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। জলঙ্গী, রাণীনগর, ভগবানগোলা, লালগোলা প্রভৃতি কয়েকটি থানা এলাকায় ভাঙ্গন দেখা

দিয়েছে। জলঙ্গীর ভাঙ্গনের জন্য প্রতিরোধের কিছু কাজ চলছে। সেই কাজকে আরও উন্নত করতে হবে এবং তার পাশে যে মোরাদপুর, বিশ্বাসপাড়া, সরকারপাড়া, রাজাপুর, বামনাবাদ, রাণীনগর প্রভৃতি এইসব এলাকাগুলিতে বোল্ডার এবং প্যাচওয়ার্কের কিছু কাজ যদি না করা হয় তাহলে আগে যে কাজগুলি হয়েছে সমস্ত কাজই ধ্বংস হয়ে যাবে। সেই কারণে আমি মাননীয় সেচমন্ত্রী এবং রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি, যে কাজ গতবারে হয়েছে সেই কাজ রক্ষার স্বার্থে এবং জেলাকে রক্ষার জন্য আপ এবং ডাউনে যে ফাঁকগুলি আছে, অবিলম্বে সেইসব জায়গায় কাজের ব্যবস্থা করা হোক, মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গনের যে তীব্র সমস্যা সেই তীব্র সমস্যার মোকাবিলা করা হোক।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার নীলপুর থেকে একটি রাস্তা দীঘা-হাওড়া রাস্তার সঙ্গে মিলিত হয়েছে। এই রাস্তাটির দৈর্ঘ হবে ৭ কিলোমিটার। ঐ রাস্তাটি বোল্ডার এবং মোরাম দিয়ে তৈরি। ঐ রাস্তা দিয়ে বাস, লরি, ট্রেকার, ট্যাক্সি ইত্যাদি চলে। এই নীলপুরে প্রায় ৭০টি টালি, ইঁটভাটা শিল্প রয়েছে। হাজার হাজার মানুষ ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে এবং নীলপুর ও তার আশে-পাশে দেড় লক্ষ মানুষের বসবাস। কিন্তু বৃষ্টির সময়ে যেহেতু রাস্তাটি বোল্ডার এবং মোরাম দিয়ে তৈরি সেইহেতু লরি, ট্যাক্সি, ট্রেকার চলতে পারে না। ঐ রাস্তাটি অবিলম্বে যদি সড়ক রাস্তায় পরিণত করা না হয় তাহলে কলকাতার সাথে এবং আশ-পাশ শহরের সাথে যোগাযোগ করা দুর্বিসহ হয়ে উঠেছে। অত্যন্ত প্রত্যন্ত এলাকা, এই রাস্তাটি জরুরি ভিত্তিতে করা দরকার বলে দাবি জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আগামী অক্টোবর মাসে আলুর চাষ শুরু হবে। বিশেষ করে আমাদের হুগলি, বর্ধমান, নদীয়া এবং মুর্শিদাবাদ জেলায় ব্যাপক সংখ্যক চাষী এই আলু চাষের উপর নির্ভর করে। গত বছর অতি বৃষ্টি এবং অসময়ে বৃষ্টির জন্য আলু পচে গেছে। সেইজন্য চাষীরা বীজ সংরক্ষণ করতে পারেনি। এর ফলে গোটা রাজ্য জুড়ে আলু চাষীদের মাথায় হাত পড়েছে। তাই আমি সরকারের কাছে আবেদন করছি, আলু চাষীদের ভরতুকি দিয়ে বীজ সরবরাহ করা হোক। কারণ এখন আলুর দাম ১০ টাকা কেজি। চাষীদের যদি ১১ টাকা, ১২ টাকা কিলো দরে কিনে বীজ সংরক্ষণ করতে হয় তাহলে চাষীদের মাথায় হাত পড়বে এবং চাষীদের পক্ষে এটা করা সম্ভবও হবে না। ফলে বাজারে আলুর ক্রাইসিস দেখা দেবে, আলুর প্রোডাকশনও বাড়বে না। হুগলি, নদীয়া, বর্ধমান, মুর্শিদাবাদ প্রভৃতি জেলায় ব্যাপক সংখ্যক আলু চাষী বসবাস করে ঐ সমস্ত জেলায় সরকার ভরতুকি দিয়ে যাতে আলুর বীজ সরবরাহ করে তারজন্য আমি আবেদন জানাচ্ছি। ধন্যবাদ।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী, শ্রী কান্তি বিশ্বাস মহাশয়ের কাছে একটি বিশেষ আবেদন এবং দাবি জানাচ্ছি। আমার খেজুরি থানায় হলুদবাড়ি হাইস্কুল নামে একটি পুরাতন হাইস্কুল আছে। এই স্কুলটি ৬৫ বছর আগে তৈরি হয়েছিল এবং আমি ৫৩ বছর আগে ঐ স্কুলে পড়াশুনা করেছি। কিন্তু সেই স্কুলটি আজ অবধি হাইস্কুল অবস্থাতেই আছে। এটা শিডিউল কাস্টস ডমিনেটেড এরিয়া, তাছাড়া রিমোট রুর‍্যাল এরিয়া। ১২০টা স্কুলকে উন্নীত করা হল হায়ার সেকেন্ডারিতে কিন্তু এই স্কুলটি তারমধ্যে অন্তর্ভূক্ত হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, আরও যে ৫০টি স্কুলকে উন্নীত করার প্রোপোজাল আছে তার মধ্যে এই স্কুলটিকে অন্তর্ভূক্ত করা হোক।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিধানসভাকে বিভ্রান্ত করেছিলেন একটি অসত্য সংবাদ দিয়ে তৃণমূল কংগ্রেসের একমাত্র সদস্য শ্রী শোভনদেব চ্যাটার্জি। আমি জানি না তিনি এখন হাউসে নেই কেন? তিনি বলেছিলেন যে ১৯৭২/৭৭ সাল, এই সময় ৫ জন সি.পি.এম. এম.এল.এ., তারা রেল কুপন নিয়ে নাকি কেলেঙ্কারিতে জড়িত ছিলেন। স্যার, এই কথা বলে সভাকে বিভ্রান্ত করা হয়েছে। স্যার, আপনি জানেন, সি.পি.আই.(এম) সেই সময় বিধানসভা বয়কট করেছিলেন সুতরাং তাদের এখানে আসার কোনও প্রশ্নই আসে না এবং তাদের কুপন সংগ্রহের কোনও প্রশ্নই ছিল না। স্যার, আমরা দেখেছি যে তিনি যে দলে ছিলেন সেই কংগ্রেস দলের সদস্য, পরে তিনি তৃণমূলের চেয়ারম্যান হয়েছিলেন এবং সেই চেয়ারম্যানের পদ থেকে পদচ্যুত হয়ে আবার কংগ্রেসে ফিরে এসেছেন, সেই পঙ্কজ ব্যানার্জি এবং পুরুলিয়া জেলা কংগ্রেসের রামকৃষ্ণ মাহাতো—দুজনই সেই সন্ত্রাসের যুগের এম.এল.এ., তারা নিয়মিত ভাবে জনৈক কুমারী কল্পনা খাঁকে এই রেল কুপন ব্যবহার করতে দিয়েছিলেন। এবং তা করতে দিয়ে বিধানসভার যে প্রিভিলেজ কমিটি সেই প্রিভিলেজ কমিটির দ্বারা অভিযুক্ত হয়েছিলেন। ১৯৭২/৭৭ সালের যে বিধানসভা, যে বিধানসভা আমরা বয়কট করেছিলাম সেই বিধানসভার প্রিভিলেজ কমিটির থার্ড রিপোর্ট সেটা খুলে দেখলেই দেখতে পাবেন যে এই রামকৃষ্ণ মাহাতো এবং পঙ্কজ ব্যানার্জি কল্পনা খাঁ নামে এই ভদ্রমহিলাকে নিয়মিত ভাবে এই জোচ্চুরি করতে সাহায্য করেছিলেন। স্যার, আজকে আমি, আমার বন্ধু শ্রী প্রভঞ্জন মন্ডল, শ্রী রবীন্দ্র ঘোষ, শ্রী তপন হোড় ইত্যাদিরা মিলে একটি প্রিভিলেজের নোটিশ দিয়েছি। [**]

**মিঃ স্পিকার ঃ** না, না, এখন ওসব বলা যাবে না। ওটা বাদ যাবে। ওটা এখন বলবেন না, বলাটা ঠিক নয়।

---

Note : ** [Expunged as order by the chair]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, শ্রী শোভনদেব চ্যাটার্জি যে বিভ্রান্তির সৃষ্টি করেছে আমি তার বিরুদ্ধে বলতে চাই। স্যার, হারাধনের একটি ছেলে কাঁদে ভেউ ভেউ, মনের দুঃখে বনে যাবে থাকবে না আর কেউ।

[1-40 – 3-00 p.m.(Including Adjournment)]

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আজকে দুটার সময় আমাদের বিধানসভার লবিতে একটি অনুষ্ঠান আছে। প্রয়াত প্রফুল্লচন্দ্র ঘোষ, পশ্চিমবঙ্গের প্রথম মুখ্যমন্ত্রী, তার তৈলচিত্রের আবরণ উন্মোচন করবেন প্রবীণ [illegible], আমাদের রাজ্যের প্রাক্তন মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি। আজকে দুটার সময় সেই অনুষ্ঠা[illegible] লবিতে হবে, আপনারা সবাই সেখানে আমন্ত্রিত, আশা করি সকলে সেই অনুষ্ঠানে অংশগ্রহণ করবেন। এখন বিরতি, আবার আমরা মিলিত হব তিনটার সময়।

**(At this stage the House was adjourned till 3.00 p.m.)**

[3-00 – 3-10 p.m..(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 18 and Demand No. 19

**Mr. Speaker :** Now discussions under Demand Nos. 18 & 19. there are 12 cut motions to Demand No. 18. All of them are in order and taken as moved.

| | | |
|---|---|---|
| **Shri Ashok Kumar Deb :** | (Nos. 1-3) | Sir, I beg to move |
| **Shri Abdul Mannan :** | (Nos. 4-8) | that the Amount |
| **Shri Nirmal Ghosh :** | (Nos. 9-10) | of the Demand |
| **Shri Tapas Banerjee :** | (No. 11) | be reduced |
| **Shri Deba Prasad Sarkar :** | (No. 12) | by Rs. 100/-. |

**Mr. Speaker :** There are 12 cut motions to Demand No. 19 also. All of them are in order and taken as moved.

| | | |
|---|---|---|
| **Shri Ashok Kumar Deb :** | (Nos. 1-2) | Sir, I beg to |

| | | |
|---|---|---|
| **Shri Abdul Mannan :** | (Nos. 3-7) | move that the |
| **Shri Saugata Roy :** | (No.8) | Amount of the |
| **Shri Nirmal Ghosh :** | (No. 9) | Demand be |
| **Shri Tapas Banerjee :** | (Nos. 10-11) | reduced by |
| **Shri Deba Prasad Sarkar :** | (No. 12) | Rs. 100/-. |

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর ব্যয় বরাদ্দের প্রতিটি দপ্তরের বিরোধিতা করে এবং আমাদের দলের তরফ থেকে আনীত কাট মোশনের সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতবার মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের জবাবি ভাষণে যে বক্তৃতা দিয়েছিলেন, সেটা আমি সংগ্রহ করেছি এবং আমি ওর বক্তৃতার মাধ্যমে জবাব দিতে চাচ্ছি। এবারে ওর বক্তৃতায় প্রথমে যেটা ছিল সেটা থেকেই বলছি। উনি গতবার যে বক্তৃতা দিয়েছেন তাতে বলেছেন, কংগ্রেস-এর সেই সমস্ত সদস্যরা কি বলে, কাগজে দেখছি যে ১১ বছরের কংগ্রেস পচে গেছে, গলে গেছে। কংগ্রেস পচে গেছে, গলে গেছে, আবার সেই কংগ্রেসকে কেন্দ্রে সমর্থন করার জন্য আগ বাড়িয়ে বলছেন যে, কংগ্রেসকে কেন্দ্রে আনতে হবে, কংগ্রেস না হলে দেশ বাঁচবে না। আপনাদের কমুখো নীতি? গতকাল পর্যন্ত যে মন্ত্রীরা এখানে বক্তৃতা দিয়েছেন তারা কংগ্রেস সম্পর্কে কুৎসিত সমালোচনা করেছেন, অসত্য কথা বলে এটা বোঝাতে চেয়েছেন, কংগ্রেস যেন ভারতবর্ষের কাছে একটা অস্পৃশ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওদের কাছে জিজ্ঞাসা করতে চাই, আপনারা কমুখো নীতি নিয়ে চলেন? এই বিধানসভায় দাঁড়িয়ে কংগ্রেসকে সমর্থন করবেন, কংগ্রেসকে কেন্দ্রে আনবার জন্য বলবেন, কংগ্রেস ছাড়া কেন্দ্র বাঁচবে না বলবেন, আবার বিরোধিতা করে নানা কথা বলবেন। আমি আপনাদের বলি যে, আপনারা কংগ্রেসের সুখ্যাতি করবেন না, তাতে আমাদের ক্ষতি হবে। আমরা চাই না আপনাদের কোনও সমর্থন নিয়ে কোনও জায়গায় এগিয়ে যেতে। আপনারা এই যে মিথ্যা প্রচার করেন, ওখানে এক রকম বলছেন, এখানে বিধানসভায় এক রকম বলছেন, আর বাইরে আর এক রকম বলছেন। আপনাদের প্রচ্ছন্নে বি.জে.পি. এখানে এসেছে। আপনাদের যদি বি.জে.পি.-কে এত ভয় তাহলে সেই বি.জে.পি.-কে কেন ডেকে এনেছিলেন? যেদিন অটলবিহারী বাজপেয়ীর হাত ধরে, বিশ্বনাথপ্রতাপ সিংয়ের হাত ধরে এখানে নিয়ে এসেছিলেন, সেদিন আপনাদের প্রশাসন যন্ত্র কি করেছিল? যেদিন রথ চলে গেল, ইঁট চলে গেল সেদিন প্রশাসন যন্ত্র কি ভাবে ব্যবহার করেছেন? আপনারা সেই প্রশাসনিক কাঠামো নিয়েই কাজ করছেন। সেদিন কারা সমর্থন করেছিল সেই সাম্প্রদায়িক দলকে? আপনারা সমর্থন করেছিলেন, না কংগ্রেস

সমর্থন করেছিল? সেই সময়ে প্রশাসন ব্যর্থ হয়েছিল। সেই ব্যর্থ প্রশাসনের মধ্যে দিয়ে এতদিন মুখ্যমন্ত্রী হয়ে আপনি প্রশাসন চালিয়েছেন। আপনাদের সময়ে ৫ বার পঞ্চায়েতের নির্বাচন হয়েছে, পৌরসভার নির্বাচন হয়েছে। এবারের পঞ্চায়েত নির্বাচনে কি দেখলাম? একেবারে রক্তাক্ত নির্বাচন। এই নির্বাচনে কংগ্রেসের লোক খুন হয়েছে, তৃণমূল কংগ্রেসের লোক খুন হয়েছে, আর.এস.পি.-র লোক খুন হয়েছে, ফরোয়ার্ড ব্লকের লোক খুন হয়েছে। এখানে পঞ্চায়েত নির্বাচন মানেই রক্তাক্ত নির্বাচন এবং এটা ইতিহাসের পাতায় লেখা থাকবে। আপনারা কৃতিত্ব দেখান এই বলে যে, আপনারা নির্বাচন করেন এবং সেই নির্বাচনের সব দায়িত্বটা থাকে নির্বাচন কমিশনের উপর। কিন্তু তাঁরা কাঁরা? সবাই কো-অর্ডিনেশন কমিটির নেতা এবং তাদের উপর দায়িত্বটা থাকে। কাজেই নির্বাচন কমিশন করলেই রূপটা পাল্টায় না। পঞ্চায়েত নির্বাচন থেকে শুরু করে লোকসভা এবং বিধানসভা নির্বাচনে আপনারা প্রথম থেকেই কারচুপিটা শুরু করে দেন ভোটার লিস্টের মাধ্যমে, কারণ যারা ভোটার লিস্ট তৈরি করেন তারা সকলেই সরকারি কর্মচারী।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি মহকুমা ভাগের বিষয়ে বলি। মাননীয় মুখ্যমন্ত্রী তারপর বক্তৃতা রাখতে গিয়ে বলেছেন, 'আমাদের নির্দিষ্ট কতগুলো জিনিস রয়েছে। আমরা নতুন মহকুমা তৈরি করছি'। হ্যাঁ, চলে যান, কাকদ্বীপ মহকুমা দেখে আসুন। একজন মহকুমা শাসক, তাঁর ঘর নেই। তিনি কখনও থাকেন, কখনও থাকেন না। ক্যানিংয়ে একটি মহকুমা তৈরি করেছেন, সেখানেও মহকুমা শাসকের কোনও ঘর নেই। বারুইপুরে একটি মহকুমা করেছেন। সেখানে জেলা পরিষদের একটি ঘর ভাড়া নিয়ে কাজ চলছে। কাজেই মহকুমা করলেই হবে না; তারজন্য পরিকাঠামো দরকার, কাজ করবার সুযোগ দরকার। সেসব না করে বললেন, 'সাতটি মহকুমা ভাগ করে দিয়েছি'। কিন্তু সেখানে কাজ করবার মতো পরিকাঠামো নেই। ২৪-পরগনা জেলাকে ভাগ করেছেন, কিন্তু এখনও পর্যন্ত ২৪-পরগনার পূর্ণ পরিকাঠামো তৈরি হয়নি। আপনি জেলা ভাগ করছেন! আর মেদিনীপুর জেলা ভাগের প্রশ্নে গত বাজেটে আপনি বলেছেন, 'জ্ঞানসিং সোহনপাল মহাশয় ঠিকই বলেছেন। রেলের একটি ঘর ভাড়া নিয়ে সেখানে এর কাজ চলছে'। ৭টি মহকুমা করেছেন, কিন্তু সেখানে সুষ্ঠুভাবে যাতে কাজ চলতে পারে সেটা দেখেছেন? কিন্তু কোথায়ও সেটা করেননি। কোনও সুযোগ সুবিধার ব্যবস্থা হল না, অথচ বসে বসে ভাগ করে দিলেন! ভোট আসছে ভেবে বি.জে.পি. যেমন ১০টি প্রদেশ করে দিল; লোকসভায় বসে বসে আদবানি সাহেব বলে দিলেন, '১০টি প্রদেশ করে দিলাম, আপনারাও সেইরকম জেলা ভাগ করেছেন'। কাজেই বি.জে.পি.-র সাথে আপনাদের কোনও তফাৎ নেই। কোনও পরিকাঠামো নেই অথচ মেদিনীপুর জেলা ভাগ করবার কথা বলছেন। বলেছেন যে, ম্যাপপত্র, কাগজপত্র জোগাড় করতে বলা হয়েছে। আপনার ভাষণের পর এক বছর হয়ে গেল, ঐ জেলা ভাগ হয়েছে কি? এখানে ডাঃ মানস ভুঁইয়া

এবং শ্রী জ্ঞানসিং সোহনপাল বহুদিন ধরে বলছেন, 'মেদিনীপুর জেলা ভাগ করুন'। কিন্তু সেটা হয়েছে কি? আপনি বলেছেন যে, ম্যাপপত্র ইত্যাদি জোগাড় করতে বলেছি। আবার পরের বছর আপনার সঙ্গে দেখা হবে। সেই সময় কি বলবেন জানি না, কিন্তু এই এক বছরের মধ্যে এ সম্পর্কে কি করতে পেরেছেন সেটা জবাবি ভাষণে আপনাকে বলতে হবে। আপনি নিজে স্বীকার করেছেন যে, ডব্লু.বি.সি.এস. এবং আই.এ.এস., টেকনোক্র্যাট ও ব্যুরোক্র্যাটদের মধ্যে একটা গন্ডগোল রয়েছে। অ্যাসেম্বলি শেষ হয়ে যাওয়ার পর তাদের নিয়ে বসবেন বলে বলেছিলেন। আজকে বলুন যে, টেকনোক্র্যাট ব্যুরোক্র্যাট এবং ডব্লু.বি.সি.এস. আই.এ.এস.-দের মধ্যে যে বিবাদ তার সমাধানে কতখানি কি করতে পেরেছেন?

[3-10 – 3-20 p.m.]

ডব্লু.বি.সি.এস. যারা তাদের নিজেদের একটা সংগঠন আছে। বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে বারে বারে দাবি করেছে, কটা দাবি পূরণ করেছেন জবাবি ভাষণে বলবেন। আপনার এই বক্তব্যগুলি তুলে ধরে ব্যর্থতার কথা বলছি। আপনি যে বক্তৃতা দিয়েছেন তার থেকে বলছি। আপনি বলছেন আপনারা চেষ্টা করছেন। আপনি বলছেন আমাদের ভিজিলেন্স কমিশন তৈরি হয়েছে, তারা কাজ করছে। আপনার ৬ নম্বর অনুচ্ছেদের আপনার ব্যর্থতার কথাই বলেছেন। ৬ নম্বর অনুচ্ছেদে বলেছেন "১৯৯৭-৯৮-তে কমিশন ৩১৭টি ক্ষেত্রে প্রাথমিক তদন্তের কাজ সম্পন্ন করেছেন। ৬৪টির ক্ষেত্রে বিভাগীয় তদন্তের, ১৮টির ক্ষেত্রে শাস্তির এবং ৩টির ক্ষেত্রে অভিযোগ মুক্তির সুপারিশও করেছেন"। ৩১৭টির মধ্যে মাত্র ১৮ ক্ষেত্রে শাস্তির ব্যবস্থা করতে পেরেছেন। চরম ব্যর্থতাটা কোথায় এটা বুঝতে পারছেন। গতবার বিধানসভায় বাজেট বক্তৃতায় বলেছিলেন যে ১৯৯১-৯২ সালের ভিজিলেন্স কমিশনের রিপোর্ট ১৯৯৮ সালের মধ্যে পেশ করা হবে। ১৯৯১-৯২ সালের ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আজ পর্যন্ত বিধানসভায় পেশ করতে পারেননি। আপনি একটা ভিজিলেন্স দপ্তর তৈরি করে রেখে দিয়েছেন মাত্র। কি দরকার তুলে দিন, সব লুটেপুটে খাচ্ছে। আপনার ৬ নম্বর অনুচ্ছেদ থেকে বোঝা যাচ্ছে যে আপনার প্রশাসন পঙ্গু আপনার প্রশাসন অন্ধ আপনার প্রশাসন পক্ষপাতগ্রস্ত আপনার প্রশাসন দুর্নীতিগ্রস্ত। আজ এই দুর্নীতিগ্রস্ত অফিসারদের ঠিক ঠিকমতো শাস্তি হচ্ছে না বলে বহাল তবিয়তে আছে আর দুর্নীতি করে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে বলতে চাই সব বি.ডি.ও. চোর নয়, সব এস.ডি.ও. চোর নয় সব ডি.এম. চোর নয়, বেশির ভাগ ভাল অফিসার রয়েছেন দু-এক জন অসৎ অফিসার রয়েছেন। কি করেছেন আপনি? ডি.এম. মিদনাপুর, তাঁর বিরুদ্ধে নির্দ্দিষ্ট অভিযোগ আছে। অভিযোগ আছে যে, সরকারি টাকা রেখে দিয়ে খরচ করতে পারেনি। ভিজিলেন্স তার বিরুদ্ধে কি ব্যবস্থা করেছে? নদীয়ার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, তাঁর বিরুদ্ধে অভিযোগ আছে যে তিনি টাকা

পেয়েছেন, টাকা পেয়ে খরচ করেননি। ১৯৯৫ সালের টাকা ১৯৯৮ সালেও খরচ করেন নি, রেখে দিয়েছেন, আজ পর্যন্ত তার কোনও হিসাব নেই। বি.ডি.ও., আজকে প্রতিটি বি.ডি.ও.-র ব্যাপার আমি তুলে ধরতে পারি। আমি আপনার মাধ্যমে বলি, বি.ডি.ও.-দের আপনি যদি পরিষ্কার হয়ে কাজ করতে দিতেন, প্রশাসনে ঠিকমতো ব্যবহার করতেন তাহলে আজ এই রকম দূরবস্থা হত না। প্রতিটি বি.ডি.ও.-কে বসিয়ে রেখে দিয়ে সি.পি.এম. বাহিনী এবং তার কো-অর্ডিনেশন কমিটি মিলে বি.ডি.ও.-কে যা বলে তাই করতে হয়। বি.ডি.ও.-র নিজে স্বাধীন ভাবে কাজ করার ক্ষমতা নেই। শুধু বি.ডি.ও. কেন, এস.ডি.ও.-রাও কাজ করতে পারে না। একটা উদাহরণ দিই। এস.ডি.ও. কিছু কংগ্রেস প্রধানের বিরুদ্ধে অভিযোগ তুলে তাদের সরিয়ে দেবার চেষ্টা করেছিলেন। কিন্তু একজন এস.ডি.ও. ন্যূনতম আইন জানে না যে প্রধানকে ২ মাস সময় দিতে হয়। এই এস.ডি.ও. চেষ্টা করেছিলেন যে পঞ্চায়েত নির্বাচনের আগে কংগ্রেস প্রধানদের ক্ষমতা থেকে সরিয়ে দিয়ে পঞ্চায়েত নির্বাচন করতে। আপনি নিরপেক্ষ প্রশাসনের কথা বলেছেন। এই হচ্ছে নিরপেক্ষ প্রশাসনের নমুনা। একটা নয় ১৪টি এই রকম উদাহরণ আছে। এই হচ্ছে এস.ডি.ও. এবং তার প্রশাসনের ভূমিকা। তারপর আমরা কি দেখছি? এস.ডি.ও. ডায়মন্ডহারবার, ৬২ কোটি টাকার খরচের হিসাব দেখিয়েছে নির্বাচনের সময়। দুর্ভাগ্যের বিষয় হল পেট্রোল পাম্পে একটা বিল ৩ বার পেমেন্ট হয়েছে। নির্বাচন এলে এদের কপাল খুলে যায়। আপনার প্রশাসন যন্ত্র অত্যন্ত পরিচ্ছন্ন বলছেন। আপনারা আসার পর ১৯৭৭ সালের পর থেকে অপরিচ্ছন্ন দূর্নীতগ্রস্ত প্রশাসন তৈরি করেছেন। তার ফল আজকে প্রতিটি গ্রামবাংলার মানুষকে ভোগ করতে হচ্ছে। কারণ বি.ডি.ও. স্বাধীন ভাবে কাজ করতে পারে না, এস.ডি.ও. স্বাধীন ভাবে কাজ করতে পারে না, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বসিয়ে রেখে দিয়েছেন তার সঙ্গে এ.ডি.এম. কতকগুলি আছে।

সভাধিপতি একজন বসে থাকেন, তাঁকে তাঁবেদারি করার জন্য তারা বসে থাকেন। আপনি ডি.এম.-দের স্বাধীন ভাবে কাজ করার ক্ষমতা দিয়েছেন? নিশ্চয়ই বিকেন্দ্রীকরণ করে জনগণের হাতে ক্ষমতা দেওয়া দরকার। কিন্তু তার মানে এই নয় যে, কতকগুলো আমলাকে বসিয়ে রেখে ঠুঁটো জগন্নাথ করে রেখে দেবেন। আপনি জবাবি ভাষণে বলবেন, প্রত্যেক ডি.এম.-এর কাজ করার স্বাধীনতা আছে কিনা? তাই আমি আপনাকে কিছু সাজেশন দিচ্ছি—একজন অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে একজিকিউটিভ অফিসার করে দিন, আর ডি.এম.-দের প্রত্যেকটি মহকুমাতে তদারকি করার জন্য তাঁদের পূর্ণ ক্ষমতা দিন। পঞ্চায়েত, জেলা পরিষদ থেকে তাঁদের বার করে নিয়ে আসুন। আপনার অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল আছে কোথায়? অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল তারা হারিয়ে ফেলেছেন। আপনি মিটিং করতে গেলেন। সেখানে গিয়ে নিজেই বললেন—৬৫ ডেসিবেলের বেশি শব্দ হবে বলে এস.ডি.ও. আপনাকে পার্মিশন দেয়নি—'কে এস.ডি.ও., কে আমাকে

পার্মিশন দেয়নি? আমি জানি না, সেই এস.ডি.ও.-র মাথামুন্ড আছে কিনা? মুখ্যমন্ত্রী যদি এই কথা বলেন, তাহলে তারা কি করে কাজ করবে, তাহলে কি করে পরিচ্ছন্ন ভাবে কাজ করবে? সেজন্য দেখা যাচ্ছে, সুবিধা নেওয়ার জন্য তারা সি.পি.এম.-কে তৈল মর্দ্দন করে চলেছে। প্রশাসন যন্ত্র তাই তার ম্যানেজেরিয়াল এফিশিয়েন্সি নষ্ট হয়ে যাচ্ছে। কাজ করার ক্ষমতা তারা হারিয়ে ফেলছে। রাইটার্স বিল্ডিংসে যাঁরা সেক্রেটারি আছেন, তাঁরা অত্যন্ত সৎ এবং নিষ্ঠার সঙ্গে কাজ করেন। তাঁদের আপনি কাজ করতে দিচ্ছেন না। আজ পর্যন্ত আটজন সেক্রেটারি মন্ত্রীর সঙ্গে মতবিরোধ হওয়ায় অন্য জায়গায় চলে গেছেন। তাহলে আপনি বলুন, এটা কি ঠিক যে তাঁরা স্বাধীনভাবে কাজ করতে পারছেন? কিছুদিন আগে আমি দেখেছি, তাঁরা কাজ করতে পারেন না। আর যে কাজ করবে—সকলেই চায় ভাল পোস্টিং পেতে—আপনারা যা বলেন, তাঁবেদারি করে সেই কাজ করে দেয়। তাই পরিচ্ছন্ন প্রশাসন কোন জায়গা থেকে পাবেন? বি.ডি.ও.-কে দিয়ে প্রশাসনিক কাজ করানো হচ্ছে না। তাই পশ্চিমবাংলা আজকে এমন এক জায়গায় এসে দাঁড়িয়েছে। আমি একটা উদাহরণ দিই। কলকাতা হাইকোর্টে সেক্রেটারি থেকে আরম্ভ করে হাজার হাজার অফিসারের বিরুদ্ধে হাজার হাজার কনটেম্পট অফ কোর্টের মামলা ঝুলছে। কেন, না কোথাও হাইকোর্টের অর্ডার অমান্য করেছেন, কোথাও প্রশাসনিক অর্ডারটা সম্পূর্ণ বে-আইনি হয়েছে। আপনি এরপরও বলবেন যে, আপনার প্রশাসন ভাল, প্রশাসন দক্ষতার সঙ্গে কাজ করছে। হাইকোর্টে একটা ব্যারোমিটার আছে। সেখানে গেলে দেখা যায় হাজার হাজার কনটেম্পট অফ কোর্ট-এর মামলা ঝুলে আছে আর হাতজোড় করে সারাদিন ধরে সব অফিসাররা বসে আছেন। এই তো কয়েকদিন আগে একজন ডি.এম.-কে জাস্টিস ভগবতী প্রসাদ ব্যানার্জি বসিয়ে রেখেছিলেন। একজন অফিসারকে নামিয়ে দিয়ে আর একজন-কে সেখানে সুপারসিড করে দেওয়া হয়েছে। কেন, না এতে আপনাদের সুবিধা হয়েছে। আপনার বিরুদ্ধে আমার একটা অভিযোগ, আপনি যদি ভালভাবে চালাতেন তাহলে ভাল হত। আপনি বলেছেন, পার্টি সরকার চালায়, পার্টির কথায় চলতে হয়। আপনি আপনার পূর্ণ বিবেক অনুযায়ী কাজ করতে পারেন কিনা জানি না। সব কিছুই ঐ আলিমুদ্দিন স্ট্রীট থেকে—যারা একস্ট্রা কনস্টিটিউশনাল অথরিটি ভোগ করছে—তারাই সরকার চালাচ্ছে। আপনি নিজেই বলেছেন, ইউ আর কন্ট্রোল্ড বাই দি পার্টি। পার্টি যদি সব কিছু কন্ট্রোল করে, সেখানে মন্ত্রীদের স্বাধীনতা কতখানি তা বোঝা যায় এবং প্রশাসন যন্ত্র, যারা কাজ করবে তারা কতখানি পরিচ্ছন্ন ভাবে কাজ করতে পারে তাও বোঝা যায়। ডি.এম., মেদিনীপুর, তাঁর হাতে যে টাকা দেওয়া হয়েছিল, তিনি সততার সঙ্গে কাজ করতে গিয়েছিলেন। কিন্তু পারেন নি। কাজ করতে গিয়ে তাঁকে বাধা পেতে হয়েছে। তাঁর বিরুদ্ধে অভিযোগ এসেছে। বহু অফিসার আছেন তাঁরা কাজ করতে চান। কিন্তু কাজ করতে পারেন না। তার কারণ আপনারা জানেন যে কাজ করতে দিলে আপনাদের অসুবিধা হবে। ১৯৯৭-৯৮ সালে

এই বিধানসভায় আমি বক্তৃতা রাখবার সময়ে বলেছিলাম, সেটা আমি আপনাকে একটু বলি।

[3-20 – 3-30 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী তাতে কি জবাব দিয়েছেন সেটা আমি পড়ে শুনিয়ে দিই। সেখানে উনি কটাক্ষ করে বক্তৃতা দিতে গিয়ে বলেছেন যে, সত্য বাপুলি মহাশয় কি বললেন যে বুঝতে পারলাম না, আমরা অত্যন্ত সঠিক ভাবে চালাচ্ছি। এই যে নির্বাচনগুলো হচ্ছে এই নির্বাচনের কি ব্যারোমিটার আছে, যদি ব্যারোমিটার থাকে তাহলে এবারকার নির্বাচনের ব্যারোমিটারে জনগণের আশা-আকাঙ্খা প্রতিফলিত হয়েছে। দক্ষিণ ২৪ পরগনা জেলার বি.ডি.ও. কাজ করতে পারছে না, ওখানে পঞ্চায়েত সমিতি কাজ করতে বি.ডি.ও.-কে দিচ্ছে না। এখানে প্রভঞ্জন বাবু নেই, থাকলে ভালভাবে বিষয়টা বলতে পারতেন কারণ আপনাদেরই দলের তো লোক। আপনি আজকে আই.এ.এস. অফিসার এবং ডব্লিউ.বি.সি.এস. অফিসারদের প্রোমোশন দিচ্ছেন। সত্যি তো ডব্লিউ.বি.সি.এস. অফিসাররা বসে থাকবেন কেন, নিশ্চয় প্রোমোশন দেবেন। কিন্তু এই যে এত ডেপুটি সেক্রেটারি, আন্ডার সেক্রেটারি করে বসিয়ে রেখেছেন এদের কাজ কোথায়? আপনি তো পরিচ্ছন্ন প্রশাসন বলে দাবি করেন, এদেরকে স্বাধীন ভাবে কাজ করতে দিন। আপনি তো বলেছেন আমাদের দুটো নীতি আছে এবং সেই নীতির মধ্যেই আমরা দাঁড়িয়ে আছি এবং সেই নীতির মধ্যে দিয়েই চলি। আপনার যে নীতি আছে তাতে কি আপনার পরিচ্ছন্ন প্রশসানের মাধ্যমে অফিসারদের কাজ করতে না দেওয়া? যারা কাজ করতে চাইছেন, তাদের আপনারা কাজ করতে দিচ্ছেন না। আপনার পরিচ্ছন্ন প্রশাসন যন্ত্রের জন্যই কি হাইকোর্টে এত কনটেম্পট অফ কোর্ট হয়ে পড়ে আছে। আপনার পরিষ্কার পরিচ্ছন্ন প্রশাসন যন্ত্র ঠিকমতো কাজ করতে পারে না। তাই আজকে এই দুরবস্থা হয়েছে। আজকে ডি.এম. নর্থ ২৪ পরগনার ৬.৪৭ কোটি টাকা ১৯৯৫ সালে দেওয়া হয়েছিল কিন্তু ১৯৯৮ সাল পর্যন্ত আপনাদের আমলে তিনি সেই টাকা খরচ করতে পারেননি। এই হচ্ছে আপনার প্রশাসন যন্ত্র চলছে, আপনারা কাজ করতে দিচ্ছেন না। তারা কাজ করতে বাধাপ্রাপ্ত হচ্ছেন। আজকে ডি.এম. নদীয়া, তিনিও কাজ করতে পারছেন না। ডি.এম. নর্থ ২৪ পরগনা, ডি.এম. সাউথ ২৪ পরগনার একই অবস্থা। ডি.এম. মালদহের একই অবস্থা, কাজ করতে পারে না, টাকা পড়ে আছে। কোটি কোটি টাকা সব পড়ে আছে, আপনাদের বাধা প্রদানে তারা কাজ করতে পারে না। এই জ্যোতি বাবু তো ১৯৭৭ সালে মুখ্যমন্ত্রী হয়ে বলেছিলেন যে, আমরা একটা পরিচ্ছন্ন প্রশাসন উপহার দেব। আজকে ২২ বছর পরেও আপনাদের সরকার চলছে, এই সরকার দূর্নীতিগ্রস্ত এবং প্রত্যেকটি ছত্রে ছত্রে এর ব্যর্থতা, অপদার্থতা, কাজ করতে পারে নি। এই প্রসঙ্গে আমি একটি উদাহরণ দিচ্ছি—মাননীয় মুখ্যমন্ত্রী তাঁরই রাইটার্স বিল্ডিংসের সম্পর্কে বলেছিলেন—কাদের বলব, চেয়ার, টেবিলকে বলব,

কেউ তো আসে না। সুতরাং এই তো আপনাদের সরকার চলছে এই আপনাদের প্রশাসন চলছে। আপনার রাইটার্স বিল্ডিংসের দপ্তরে যদি এই অবস্থা হয় তাহলে মহকুমা এবং বি.ডি.ও. অফিসগুলো কি রকম চলছে বোঝাই যাচ্ছে। আজকে প্রশাসনকে পার্টির কটাক্ষে চলার ফলে আজকে প্রশাসন যন্ত্রকে অন্ধ করে দিয়ে তার ক্রিয়াকলাপ বন্ধ করা হয়েছে। আজকে প্রশাসন যন্ত্রে দুর্নীতি ঢুকে গেছে এবং এফিসিয়েন্সি নষ্ট হয়ে গেছে, তারা কোনও কন্ট্রোল করতে ব্যর্থ। তাই আপনার ব্যয় বরাদ্দ নির্বাচন থেকে রক্তাক্ত নির্বাচনের মধ্যে দিয়ে যে দুর্নীতি উপহার দিয়েছেন তাই প্রত্যেকটি জায়গায় বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র ও প্রশাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী জ্যোতি বাবু ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাঁকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষের যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি। আমি আপনাদের যে কথাটা বলতে চাই আমরা সকলেই জানি পরাধীন ভারতবর্ষে ব্রিটিশ শাসক দল তারা তাদের নিজের স্বার্থে স্টিল ফ্রেমে ব্যুরোক্রাটিক অ্যাডমিনিস্ট্রেটিভ সিস্টেম চালু করেছিলেন, দেশের জনগণের স্বার্থে নয়, ব্রিটিশ রুলের স্বার্থে মানুষকে দমন পীড়ন যন্ত্র হিসাবে; ভারতবর্ষ স্বাধীনতা পাবার পর সেই ব্যুরোক্রাটিক অ্যাডমিনিস্ট্রেটিভ সিস্টেমকে নিয়ে আমাদের দেশের কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারগুলি যাত্রা শুরু করে। বিগত ৫০ বছরে প্রধানত ১৯৫২ সালের পর থেকে কিছু কিছু অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস হয়েছে, সেই অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসগুলি বলা যায় এখন পর্যন্ত বহুলাংশে কাগজে কলমে সীমাবদ্ধ আছে, কেন সীমাবদ্ধ আছে কাগজে কলমে, কেন তা পরিপূর্ণ রূপায়িত হয়নি তার প্রধান কারণ হচ্ছে দেশের সংবিধানের প্রতি দেশের ধর্ম নিরপেক্ষতার আদর্শের প্রতি যারা গণতন্ত্রের শাসন ক্ষমতায় ছিলেন, আজও আছেন, তাদের জনগণের প্রতি দায়বদ্ধতার অভাব। তারা দীর্ঘদিন ধরে যে প্রশাসন চালাচ্ছেন, চালিয়ে আসছেন, দেশের কাছে মুষ্টিমেয় ধনিক শ্রেণীকে পুঁজিবাদী শ্রেণীকে সহায়তা করার জন্য আমাদের দেশের প্রশাসনকে তারা চালাচ্ছেন। আমাদের দেশে নিরপেক্ষ নির্বাচন কমিশন আছে, আমাদের দেশে জুডিসিয়ারি আছে, আমাদের দেশে সাধারণ প্রশাসন পুলিশ আছে, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলতে চাই, ৫০ বছরের অভিজ্ঞতা কি? ভারতবর্ষের বিগত সাধারণ নির্বাচনগুলিতে বিধানসভা নির্বাচনে সমস্ত কিছু অবাধ নিরপেক্ষ এবং গণতান্ত্রিক পদ্ধতিতে হয়েছে কি হয়নি, তার কারণ সেই শ্রেণী স্বার্থ। সেই শ্রেণী স্বার্থের কারণে এইগুলি হয়নি। নির্বাচনের সময় গণতন্ত্রের প্রতি মর্যাদা না রেখে ভারতবর্ষের কোণায় কোণায় সাম্প্রদায়িক একটা আবহাওয়া তৈরি করে মানুষের মধ্যে বিভেদের প্রাচীর তৈরি করে দরিদ্র পিছিয়ে পড়া নিপীড়িত মানুষ তাদের অর্থ দিয়ে পেশী বলে প্রশাসনের

সহায়তায় কব্জা করে নির্বাচনকে বলা যায় প্রহসনে পরিণত করার রেওয়াজ হয়ে দাঁড়িয়েছে। তার ফলস্বরূপ গোটা ভারতবর্ষে অভিশাপ সমাজের চেহারায় নেমে এসেছে। ভারতবর্ষের প্রান্তে প্রান্তে জাতপাতের লড়াই সাম্প্রদায়িক বিষ বাষ্প গোটা ভারতবর্ষকে আক্রমণ করার পথে ধেয়ে এসেছে। এই রকম অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের সাধারণ প্রশাসন এর বিচার ও বিশ্লেষণ করতে হবে। পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালের জুন মাসের পর মাননীয় প্রবাদপ্রতিম রাজনৈতিক ব্যক্তিত্ব জ্যোতি বাবুর নেতৃত্বে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার যে জয়যাত্রা শুরু করেন, সেই জয়যাত্রা শুভ লগ্নে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন আমাদের সরকার কেবলমাত্র রাইটার্স বিল্ডিংস থেকে তার প্রশাসন পরিচালনা করবে না, আগামী দিনে আমাদের এই প্রশাসনকে গ্রাম স্তরে তৃণমূল স্তরে পর্যন্ত পৌছে দেবে, সেটা অঙ্গীকার ও দৃঢ় বিশ্বাস রেখে আজকে ২১ বছর অতিক্রম করে ২২ বছরে দাঁড়িয়ে নিশ্চয় মূল্যায়ন করব যে সাধারণ প্রশাসন এর মধ্যে দিয়ে কতটা কি করতে পেরেছি, তা এই মহান সভায় আলোচনা করব।

[3-30 - 3-40 p.m.]

সাধারণ প্রশাসন সম্বন্ধে আমরা এই মহান সভায় আলোচনা করব। আজকে পাঁচটি পঞ্চায়েত নির্বাচন হয়ে গেছে এবং ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচন ঘড়ির কাঁটা ধরে প্রতি পাঁচ বছর অন্তর হয়েছে। এই নির্বাচনগুলিতে আমরা দেখি বিভিন্ন ধরনের অশান্তির আবহাওয়া তৈরি হয়। কেন এই অশান্তির আবহাওয়া তৈরি হবে, যখন গণতন্ত্রকে বিকেন্দ্রীকরণ করা হচ্ছে! গ্রামের অর্থনৈতিক যারা কব্জা করে রেখেছেন, ১৯৭৭ সালের আগে পর্যন্ত তাদের তল্পিবাহক সরকারে ছিলেন, তারা আজকে চাইছে পশ্চিমবঙ্গে গণতন্ত্রকরণ হোক। সেই কারণে পঞ্চায়েত নির্বাচনগুলোকে কেন্দ্র করে এই সংঘর্ষের বাতাবরণ সৃষ্টি হচ্ছে। আপনারা যখন ক্ষমতায় ছিলেন ত্রিশ বছর ধরে, কটা পৌরসভা আপনারা করেছিলেন? আপনারা নাকি গণতন্ত্রের প্রতি শ্রদ্ধাশীল। আমরা ২১ বছর ধরে ক্ষমতায় আছি, আমরা ৩১টি পৌরসভা তৈরি করেছি এবং সেই পৌরসভাগুলিতে ঘড়ির কাঁটা ধরে ঠিক সময়ে নির্বাচন হয়েছে। বিধানসভার নির্বাচন, লোকসভার নির্বাচন, অন্তর্বর্তী নির্বাচন এইসব নির্বাচনের জন্য পঞ্চায়েত নির্বাচন বা পৌরসভার নির্বাচন থেমে থাকেনি। এটাই হচ্ছে গণতন্ত্রের প্রতি শ্রদ্ধাশীলতার উজ্জ্বল দৃষ্টান্ত। পশ্চিমবঙ্গে সুস্বাস্থ্য, সু-প্রশাসনের এটাই উজ্জ্বল দৃষ্টান্ত। জ্যোতিবাবুর নেতৃত্বে বামফ্রন্ট সরকার আজকে কেবলমাত্র ভারতবর্ষের চারদেওয়ালের মধ্যে সীমাবদ্ধ নেই, এই সাফল্য আজকে বিশ্বের মানুষের কাছে পৌছে গেছে। ভারতবর্ষে একটা ধনতান্ত্রিক সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকে সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে একটা অঙ্গরাজ্য একুশ বছর ধরে একটা সরকার চলছে। এই সরকার পরিচালনা করতে গিয়ে প্রথমেই যেকথা বলতে হয় সংবিধানের প্রতি দায়বদ্ধতা, ধর্মনিরপেক্ষতা প্রতি শ্রদ্ধাশীল, নিরপেক্ষ সুস্থ প্রশাসন পরিচালনা করতে গিয়ে বুরোক্র্যাটিক সিস্টেমের

মধ্যে দিয়ে আমরা চলেছি, সেখানে ব্যুরোক্রেসি যারা আছেন তার সঙ্গে সংঘাত নয়, তাদের সঙ্গে সু-সম্পর্ক রেখে আমাদের সরকার তার ঘোষিত নীতি, ঘোষিত কর্মসূচি জনগণের কাছে পৌঁছে দেবার জন্য আমাদের প্রশাসনকে কাজ করতে হবে। প্রশাসন বলতে গেলে আমরা আই. এ. এস, ডব্লু. বি. সি. এস অফিসার আমরা মনে করিনা, তারা নিশ্চয় উপরের দিকে থাকবেন, আমরা পশাসন বলতে মনে করি একজন আই. এ. এস থেকে সেক্রেটারি অবধি যে কর্মচারিরা আছেন তাদের মধ্যে একটা কোহেশন একটা কোহেসিভ অ্যাকশনের মধ্যে দিয়ে আমাদের প্রশাসন চাই। এই প্রশাসনকে দ্রুতগামী, জনস্বার্থমুখী করার জন্য, দক্ষতা বাড়াবার জন্য ট্রেনিং ইনস্টিটিউট করা হয়েছে। ধারাবাহিকভাবে সেই সমস্ত কর্মচারিদের ট্রেনিং দেওয়া হচ্ছে, যাতে জনস্বার্থ প্রশাসনের অংশ হিসাবে সেই সমস্ত কর্মচারিরা আবার অফিসার হতে পারেন, তার এল. ডি হতে পারেন তার দৃষ্টান্ত আছে। সর্বশেষে বলব, আমাদের মেদিনীপুর জেলায় যে ভয়াবহ ঘূর্ণিঝড় হয়ে গেছে তার মধ্যে দিয়ে একটা অভূতপূর্ব, মাত্র কয়েকটি ঘন্টার মধ্যে মেদিনীপুর জেলায় প্রশাসন মানুষকে রক্ষা করার জন্য, সেই সমস্ত প্রশাসনিক কাঠামোকে টোন আপ করা সম্ভব হয়েছে। সে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরই হোক, স্বাস্থ্য দপ্তরই, পি. ডব্লু. ডি. হোক।

এই সমস্ত দপ্তরকে একত্রিত করে এবং তার সঙ্গে সঙ্গে এন. জি. ও. দের আহ্বান জানিয়ে সেই সমস্ত আক্রান্ত মানুষদের উদ্ধার করা হয়েছে। আবার তাদের সেই জায়গায় প্রতিষ্ঠিত করা হয়েছে। এটাই তো সুস্থ সু-প্রশাসন, গতিশীল প্রশাসনের দৃষ্টান্ত।

এর সঙ্গে সঙ্গে আমি আরও একটি দৃষ্টান্ত রাখতে চাই যে, এই ২১ বছর প্রশাসন পরিচালনা করতে গিয়ে আমরা একদিনের জন্যও দেখিনি যে পশ্চিমবঙ্গের রাজ্য-সরকারি কর্মচারিরা তাদের দাবি আদায়ের জন্য, অধিকার প্রতিষ্ঠা করার জন্য পথে নেমেছেন সরকারের বিরুদ্ধে। এই সরকার জনস্বার্থবাহী সরকার, জনগণের অংশ হচ্ছে সরকারি কর্মচারী। সুতরাং, তাদের সুখ-দুঃখের সঙ্গে সরকার আছে। সেই কর্মচারিরা, অফিসার হতে পারেন, অধস্তন কর্মী হতে পারেন, কিন্তু তাদের পথে নামতে হয়নি। এটাই তো দৃষ্টান্ত। ভারতবর্ষের অন্যত্র দেখুন তাকিয়ে কি হয়েছে।

ওরা বলে, অ্যাডমিনিস্ট্রেশনে রাজনীতিকরণ। আমরা এ কথা মনে করি না। আমরা মনে করি অ্যাডমিনিস্ট্রেশনে গণতন্ত্রীকরণ। আমরা জনগণের সেবার জন্য এসেছি। অ্যাডমিনিস্ট্রেশনে গণতন্ত্রীকরণ করতে হবে, জনগণের সঙ্গে মিশে যেতে হবে। সঙ্গে সঙ্গে মনে রাখতে হবে, রাজ্য সরকারি কর্মচারিরা তারা আই. এ. এস., ডব্লু. বি. সি. এস. সাধারণ কর্মচারী হতে পারেন,—কিন্তু তারা রাজ্যের নাগরিক, দেশের নাগরিক, তাদের অধিকার, দাবি প্রতিষ্ঠিত করার জন্য তাদের ঐক্যবদ্ধ হওয়ার অধিকার আছে,

সেই অধিকারকে মেনে নিয়ে আজকে আই. এ. এস., ডব্লু. বি. সি. এস. কর্মচারিরা যে কোন নামে অ্যাশোসিয়েশন করার স্বীকৃতি পেয়েছে। ওরা কখনো কখনো বলে কো-অর্ডিনেশন কমিটি। আমি বলি, হ্যাঁ, আছে। তার মধ্যে কোন যুক্তি আছে জানি না। তার পাশাপাশি ফেডারেশন আছে, আরও কোনও কোনও সংস্থা আছে। গণতন্ত্রে সরকারি কর্মচারিরা মাথা উঁচু করে কাজ করছে, তাদের সংগঠিত হওয়ার অধিকার নিয়ে কাজ করছে। আজকে পশ্চিমবাংলায় ২১ বছরে রাজ্য সরকারি কর্মচারিদের দাবিয়ে রাখার জন্য কোনও প্রিভেনটিভ ডিটেকশন অ্যাক্ট চালু হয়নি। শুধু সরকারি কর্মচারিদের জন্য নয়, গোটা পশ্চিমবাংলায় ২১ বছরের ইতিহাসে একটাও নিবর্তমূলক আটক আইনের মাধ্যমে মানুষকে দমন করার সেই দানবীয় যন্ত্র আমরা ব্যবহার করিনি। এবং, সেই কারণে, কংগ্রেস, যারা আমাদের বিরোধী, তারা গণতন্ত্রের নামে অগণতান্ত্রিক কাজ করেন। তাদের সেই অগণতান্ত্রিক কাজকে মোকাবিলা করার জন্য ঐ প্রিভেন্টিভ ডিটেকশন অ্যাক্ট-এর সহায়তা আমরা নিইনি। এটা তো উজ্জ্বল দৃষ্টান্ত।

সর্বশেষে আর একটা দৃষ্টান্ত দিতে চাই। ডায়মণ্ড হারবারের মতো রোড, যেখানে লক্ষ লক্ষ মানুষ যাতায়াত করে, সুদূর সাগর পর্যন্ত গেছে যে রাস্তা, বেহালা থানার সামনে কংগ্রেস এবং তৃণমূল সেই রাস্তা অবরোধ করে। পুলিশ আসে, তাদের বোঝায়। দু-ঘন্টা ধরে অবরোধ করে রাখে। তারপর যখন পুলিশ অবরোধ হটাবার প্রক্রিয়া শুরু করল, ঠেলা-ঠেলি করতে লাগল, সেইসময় সাব ইন্সপেক্টর মোকসেদ আলিকে তারা ইঁট মেরে খুন করল, কেন করল এই কাজ? প্ররোচনাসৃষ্টি করার জন্য। সেখানে গুলি চলুক, রক্ত ঝরুক, মানুষ খুন হোক, এবং তার সমালোচনা করে তারা কুৎসিত রাজনৈতিক ব্যবসা শুরু করে দিক। কিন্তু কংগ্রেস এবং তৃণমূল তা করতে পারেনি। পুলিশের জীবন গেছে, কিন্তু পুলিশ ফায়ারিং করেনি। পুলিশের মৃত্যু হয়েছে—তারা কিন্তু শুধু লাঠিচার্জ করেছে, মাত্র ৫ রাউণ্ড টিয়ার গ্যাস চালিয়েছে। এই দৃষ্টান্ত ভারতবর্ষের আর কোথায় আছে, পুলিশকে খুন করল, কিন্তু পুলিশ গুলি চালালো না।

[3-40 – 3-50 p.m.]

তার বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে। এটাই হচ্ছে সু-প্রশাসনের দৃষ্টান্ত এবং সেই পথ ধরেই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এগিয়ে চলেছে। আমরা বলেছিলাম যে, আমরা অঙ্গীকারবদ্ধ যে, পশ্চিমবঙ্গের প্রশাসনকে আরও বিকেন্দ্রীভূত করতে হবে। সেই কারণেই ৭টা মহকুমা করা হয়েছে, দুটো জেলা করা হয়েছে। সত্য বাপুলি মহাশয়, বললেন যে, মহকুমার অফিস ঘর নেই। ভাড়া করা ঘরে চলছে। হ্যাঁ, ভাড়া করা ঘরেই চলছে এবং কিছুদিন ভাড়া ঘরে চলবে। একদিনে হবে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের এই সঙ্গতি নেই। তার ক্ষমতা সীমাবদ্ধ। আমরা বড় বড় বিল্ডিং তৈরি করব, তারপর

প্রশাসনিক সেট আপ তৈরি করব, কিন্তু সেটা ১-২ বছরের মধ্যে নয়, অপেক্ষা করতে হবে। যখন জেলা, মহকুমা করা হয়েছে তখন তার সমস্ত কিছু প্রশাসনিক সেট আপের দায় দায়িত্ব সরকারই করবে, তবে সময় দিতে হবে। এটা কেন করা হয়েছে? না- প্রশাসনকে আরও জনমুখী করতে হবে, জন সাধারণের কাছ পৌছে দিতে হবে। তার সঙ্গে সঙ্গে বিচার ব্যবস্থা যাতে মানুষের কাছে পৌছে দেওয়া যায়, এরজন্য ইতিমধ্যেই এস. ডি. জি. এম আদালত, জে এম আদালত তৈরি করা হয়েছে এবং আরও বেশ কিছু পরিকল্পনা রয়েছে। পশ্চিমবঙ্গের উত্তরভাগের মানুষের খুবই অসুবিধা হয়। সেই কারণে কয়েক বছর ধরে মামলা মোকদ্দমার মধ্য দিয়ে আজকে স্থির হয়ে নিশ্চিত হয়ে গেছে যে, জলপাইগুড়িতে আমরা সার্কিট বেঞ্চ করতে যাচ্ছি। এতে উত্তরবঙ্গের লক্ষ লক্ষ মানুষ উপকৃত হবে। কলকাতায় আর তাদের আসতে হবে না। আজকে সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চ ইস্টার্ন রিজিয়ান করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার থেকে এই উদ্যোগ নেওয়া হয়েছে, কেন না এটা হলে পূর্বাঞ্চলের মানুষকে আর দিল্লিতে যেতে হবে না। কাছাকাছি জায়গায় তারা সুপ্রিম কোর্টের বিচার পেতে পারবে। আমরা জানি একটা কথা জাস্টিস ডিলেইড ইজ জাস্টিস ডিনাইড। এই কথাটা মনে রেখে বিচার ব্যবস্থার প্রশস্তিকরণ করে চলেছি আমরা পশ্চিমবঙ্গে। যারা সমালোচনা করবেন, সেটা যদি সমালোচনা মতো হয়, তাহলে সেটা গ্রহণযোগ্য হবে কিন্তু সেটা যদি নিন্দাজনক হয়, অহেতুক বিরোধিতা করার জন্য হয়, তাহলে ভেবে দেখবেন যে, পশ্চিমবঙ্গ একটা রাষ্ট্র নয়, তার নিজস্ব আর্থিক মুদ্রা ব্যবস্থা পরিচালন করার ক্ষমতা নেই। পশ্চিমবঙ্গকে ভারতের কনস্টিটিউশনাল ফ্রেম ওয়ার্কের মধ্যে সীমাবদ্ধতা নিয়েই কাজ করতে হয়। আজকে সত্য বাপুলি মহাশয় বললেন যে, জ্যোতি বসু সি. পি. এম নেতা হিসাবে ঘোষণা করছেন যে, আগামী দিনে যদি কেন্দ্রে কংগ্রেস সরকার হয়, তাহলে তাকে সমর্থন করবেন। এটা তিনি লুকিয়ে না বলে প্রকাশ্যেই বলেছেন। আর আপনাদের কয়েকজন নেতা এই কথা বলছেন। আপনাদের কেন্দ্রীয় নেতা আমাদের সমর্থন পাবার জন্য দুইবেলা যাতায়াত করছেন। এই সমর্থন তাদের প্রয়োজন। আমি একথা বলতে চাই যে, ইন্দিরা গান্ধীর প্রয়োজন হয়েছিল বামপন্থীদের সমর্থন নেওয়ার। ব্যাঙ্ক জাতীয়করণ করার প্রশ্নে এবং রাজন্য ভাতা বিলোপ করার প্রশ্নে আমাদের সমর্থন নিয়েছিলেন এবং ইন্দিরা গান্ধী এবং কংগ্রেস তাহলে অন্যায় করেছিলেন? আমরা এখানে ২১ বছর ধরে প্রশাসনিক দক্ষতা দেখাতে পেরেছি। আমি এখানে মানুষ হিসাবে বলব যে, ভারতের অন্যান্য প্রান্তের মানুষের সঙ্গে বিশ্বের মানুষের সঙ্গে আপনারাও স্বীকার করে নিন ইতিহাস আপনাদের ক্ষমা করবে না। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে, কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই স্তরে সাধারণ সংস্কারের,

প্রশাসনিক সংস্কার বিভাগের ব্যয়বরাদ্দের প্রস্তাব করেছেন। তার বিরোধিতা করছি এবং আমাদের সদস্যরা যে কাট মোশন এনেছেন তাকে সমর্থন করছি। স্যার, এই বাজেট বরাদ্দ সম্পর্কে বক্তৃতা করতে উঠে আমি সব সময়ে মনে করি যে এখানে রাজনৈতিক আক্রমণের, কোনও অবকাশ নেই। এটাই একমাত্র দপ্তর যেখানে রাজনৈতিক আক্রমণের, প্রতি আক্রমণের কোনও অবকাশ নেই। আমিও আশা করব মুখ্যমন্ত্রী আমাদের বক্তৃতা শুনে যে প্রতিকার সেটাই জানাবেন সেখানে রাজনৈতিক আক্রমণ এবং প্রতি আক্রমণের কোনও অবকাশ রাখবেন না, সম্পূর্ণ জবাবি ভাষণ দেওয়ার চেষ্টা করবেন।

(নয়েজ)

স্যার, মুখ্যমন্ত্রী মহাশয়, যে আবার কবে বক্তৃতা দিতে আসবেন—খবরের কাগজে পড়েছি উনি নাকি [illegible] আমরা ভাবলাম এই যে প্রতিদিন অবসরের খবর [illegible] ছেন, এটা তো [illegible] হাতে নেই কিন্তু আমরা যদি হাউসের মধ্যে জানতে পারতাম যে উনি রিটায়ার করছেন, তাহলে আমরা আরও পরিষ্কার হতে পারতাম। আমি আগেও বলেছি যে ভারতের খড়মের মতো উনি ওনার গদিটাকে রেখে দিয়েছেন, আমরা সেটাকেই মুখ্যমন্ত্রী বলে ধরে নিচ্ছি, আরও ভাল হয় যদি সেটাতে চোখ এঁকে দিই। উনি প্রথমবার ৭৭ সালে মুখ্যমন্ত্রী হয়ে আসার পর বলেছিলেন যে আমি যদি মুখ্যমন্ত্রী হই তাহলে একটা সৎ প্রশাসন নাগরিকদের উপহার দেব। আজ ২১/২২ বছরের পরেও উনি সেটা পেরেছেন কিনা। যদি পেরে থাকেন সেটাও বলবেন, যদি না পেরে থাকেন সেটাও বলবেন। আমরা যেটা পারি নি আমরা সেটা বলেছি। আমরা মিথ্যা বলি না। ২১ বছর পরে আজকে উনি নিশ্চয়ই একথা স্বীকার করবেন। সৎ প্রশাসন আমাদের দেশের মানুষ জানে কি সৎ প্রশাসন উপহার দিয়েছেন। সরকারি কর্মচারিদের কাজের দক্ষতা বাড়ানোর জন্য এই সরকারের কোনও পরিকল্পিত চিন্তাভাবনা আছে বলে আমার মনে হয় না। কোনও প্ল্যান্ড ওয়েতে সরকারি কর্মচারিদের প্রশাসনিক দক্ষতা বাড়ানোর কোনও কাজ এখনও পর্যন্ত করা হয়নি। বিচ্ছিন্নভাবে সাধারণ প্রশাসনের কাজ সাধারণ নিয়মে হয়েছে। পরিকল্পনা মাফিক দক্ষতা বাড়ানোর জন্য যে কাজ তা হয়নি। আমাদের এখানে সবচেয়ে নিচের যে পদ ব্রিটিশ আমলে তাকে বলা হত ক্লার্ক, আপনি তাকে ডীলিং অ্যাসিস্ট্যান্ট করে দিয়েছেন, আপার ডিভিসন ক্লার্ক, তাদের নাম দিয়েছেন আপার ডিভিশন অ্যাসিস্ট্যান্ট। ব্রিটিশ আমলে যাদের বলা হত বড়বাবু। তাদের হেড অ্যাসিস্ট্যান্ট করে দিয়েছেন। আমি মনে করি এই পরিবর্তন করে আপনি ঠিকই করেছেন।

[3-50 – 4-00 p.m.]

আমি মনে করি এগুলি পরিবর্তন করে আপনি ঠিকই করেছেন। কিন্তু যিনি ডিলিং

অ্যাসিস্ট্যান্ট তিনি পি. এস. সির থ্রু দিয়ে যোগদান করার পর নিয়মানুসারে প্রোমোশন পেয়ে যান আপার ডিভিসন অ্যাসিস্ট্যান্ট, হেড অ্যাসিস্ট্যান্ট এবং কোনও কোনও জায়গায় সেকশন অফিসারও হয়েছেন। নর্মাল ওয়েতে প্রোমোশন পেয়ে কিন্তু এদের কোনও যোগ্যতা, দক্ষতা বিচার করার অবকাশ নেই। এর ফলে এরা বুঝেছেন যে কাজ করলে কোনও রিওয়ার্ড নেই, আবার কাজ না করলেও কোনও পানিশমেন্ট নেই, নিয়মানুসারে এই প্রোমোশন হবেই। এখানে গতি আনার জন্য পরিবর্তন করার দরকার। প্রথমে ডাইরী সিস্টেম চালু করুন, আমি বহুবার বলেছি ডাইরী সিস্টেম চালু করার জন্য' ধরমবীরার আমলে এটা চালু ছিল, ডাইরী না থাকলে একজন ডিলিং অ্যাসিস্ট্যান্ট,, হেড অ্যাসিস্ট্যান্ট, তার উপরে আপার ডিভিসন অ্যাসিস্ট্যান্ট, সেকশন অফিসার তারা কি কাজ করল আপনার দপ্তর সেটা জানতে পারছে না। কাজের দিনের শেষে কটা ফাইল দেখা হল সেটা ডাইরী সিস্টেমের ভিতর দিয়ে দেখা যায়। সে ব্যক্তি একটা ফাইলও দেখতে পারে আবার দশটা ফাইলও দেখতে পারে। এটা কোনও নতুন কথা বলছি না, এটা আগে ছিল, এটা আবার চালু করুন। ডাইরী সিস্টেম চালু করবার জন্য আমি আবার বলছি। এখন প্রোমোশন সবটাই হচ্ছে সিনিয়ারিটি বেসিসে। ডিলিং অ্যাসিস্ট্যান্ট থেকে আপার ডিভিসন অ্যাসিস্ট্যান্ট হয়ে হেড অ্যাসিস্ট্যান্ট এবং সেকশন অফিসারও হচ্ছে, এটা আমাদের সময়ে ছিল। এর সঙ্গে মেরিট যুক্ত হওয়া দরকার। গুনগত দিক যদি যুক্ত হয় তাহলে এই প্রোমোশন দ্রুত হতে পারে আবার সত্যিকাকের কাজের দক্ষতা বাড়বে। স্বাভাবিক ভাবেই আমি অনুরোধ করব শুধু সিনিয়রিটি হিসাবে নয় তার সাথে সিনিয়রিটি কাম মেরিট চালু করুন এবং ডাইরী সিস্টেম চালু করুন তাহলে এটা গতিশীল হবে। ডেপুটি সেক্রেটারি জয়েন্ট সেক্রেটারি এগুলি ডব্লু. বি. সি. এস. অফিসারদের থেকেই হয়ে থাকে। স্পেশ্যাল সেক্রেটারি আই. এ. এস. হয়। আমরা দেখেছি দু, তিনটি স্পেশ্যাল সেক্রেটারি পোস্ট এখন ডব্লু. বি. সি. এস.-রা পাচ্ছে, এটা ডব্লু. বি. সি. এস.-দের ক্ষেত্রে আপনি করতে পেরেছেন। কিন্তু এটা আরও বেশি করে করা দরকার। এর সঙ্গে সঙ্গে বলি দুভার্গ্যের বিষয় যে আপনি এটা করতে পারেননি, স্বাধীনতার ৫০ বছর হয়ে গেল ব্রিটিশরা যে ডিভায়েড অ্যাণ্ড রুল যেটা ওরা রাজনীতিতে এবং প্রশাসনেও করেছে, এটা থেকে আমরা মুক্ত হতে পারিনি। সেই ডিভায়েড রুল প্রশাসনে কিভাবে ছিল? রাজনীতির ব্যাপারটা আমরা জানি। কিন্তু প্রশাসনের মধ্যে কি রকম ছিল সেটা বলছি। ওরা আই. সি. এস. ক্যাডার পোস্ট করত এবং নবীন ব্রাহ্মণের মতো বসে থাকত। তাদের ক্লাব ছিল আলাদা, তাদের হাবভাব ছিল আলাদা, তাদের মধ্যে স্বতন্ত্রতা ছিল। কিছু কর্মচারীর সাথে একটা সমান্তরাল ভাব রেখে চলতেন এবং বাকিরা তৃতীয় শ্রেণীর ভাবতেন, ব্রিটিশরা এই ভাবে চালাত ডিভায়েড রুল নিয়ে। আমি মনে করি এই ক্যাডার সিস্টেম সাম্রাজ্যবাদীদের কনসেপশন। আই. সি. এস. এরা ক্যাডার সার্ভিসের মধ্যে দিয়ে চলছিল। এটা অমর্যাদাকর ব্যাপার, এটার অবলুপ্তি ঘটানোর চেষ্টা করুন। আপনার একক প্রচেষ্টায়

সেটা সম্ভব নয়, এটার জন্য জাতীয় পর্যায়ে ভাবনা-চিন্তা করার দরকার আছে। যেহেতু আমি মনে করি আপনি জাতীয় পর্যায়ের নেতা, তাই স্বাভাবিক ভাবেই এটা করতে আপনি উদ্যোগী হবেন।

এতে আরও ক্ষতি হচ্ছে। যে হোমোজিনিয়াস টিমওয়ার্ক ছিল তা বিলুপ্ত হয়ে যাচ্ছে। কোন জায়গায় টিম বিল্ড আপ হচ্ছেনা। একদিকে ডাইরেক্ট আই. এস. এ. অপর দিকে নমিনেটেড আই. এ. এস., ডব্লু. বি. সি. এস., ইত্যাদি পরবর্তী কর্মচারিরা আজকে দুটো শ্রেণীতে ভাগ হয়ে গেছে। অথচ আপনাদেরই মুখে আবার শ্রেণী বৈষম্য বিলুপ্তির কথা ঘন ঘন শোনা যায়। তাই আজকে প্রশাসনের মধ্যে আই. এ. এস., আই. সি. এস., আই. পি. এস.-রা একদিকে এবং অন্যদিকে ডব্লু. বি. সি. এস. ও অন্যান্য কর্মচারিরা বিভক্ত হয়ে পড়েছেন। ফলে সুযোগ-সুবিধা, স্বার্থের সংঘাত ও বেশি হচ্ছে। এবং দেশ দক্ষ, মেধাবী প্রশাসন পাচ্ছেনা। আজকে পাকিস্থানও এই কনসেপ্ট চালু করেছে। এই সাবকন্টিনেন্টে ভারত এবং বাংলাদেশই শুধু ব্রিটিশ কনসেপ্টে চলছে। ঐ কনসেপ্টে কেউ আজকে আর চলছেনা। জার্মানি, ফ্রান্স, ইংল্যাণ্ডে আজকে ক্যাডার কমিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে এবং পাবলিক সার্ভিস কমিশন থেকে লোক চাওয়া হচ্ছে। তাদের শিক্ষাগত যোগ্যতা এবং আর আনুসঙ্গিক বিদ্যা বাড়িয়ে প্রমোশনের ভাগ করে এই ক্যাডার সিস্টেম কমিয়ে দেওয়া হচ্ছে। বেশি দূর যেতে হবেনা, অসম রাজ্যকে দেখুন। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটরা জেলা পরিচালনার দায়িত্বে থাকেন। এই ডি. এম. মানেই তাঁরা আই. এ. এস. থেকে আসবেন। ডি. এম.-রা ডব্লু. বি. সি. এস. থেকে নিযুক্ত হন না। কিন্তু অসমে 'অসম সিভিল সার্ভিস'-এর লোককে জেলা শাসকের দায়িত্ব দেওয়া হয়েছে। তার মানে এটা করা সম্ভব। তবে এর জন্য কেন্দ্রীয় সরকারের হোম ডিপার্টমেন্ট থেকে পারমিশন দরকার হয়। আমাদের এখানেও ডব্লু. বি. সি. এস. থেকে ডি. এম. করা যায় কিনা সেটা দেখা দরকার। ডব্লু. বি. সি. এস. থেকে অ্যাডিশনাল ম্যাজিস্ট্রেট হতে ২০ বছর লেগে যাচ্ছে এবং তার পর প্রোমোশন পেয়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হতে একজনের ৫০ বছর বয়স হয়ে যাচ্ছে। অর্থাৎ পরবর্তীকালে ইচ্ছার বিরুদ্ধে তাকে ৫০ বছরে ঐ কাজ করতে হচ্ছে। তাই আজকে অসম যে ভাবে করেছে সেই ভাবে করা যায় কিনা সেটা দেখতে বলব। আপনারা তো বলতে পারেন আই. এ. এস. নেবনা। আই. এ. এস.-দের দাপট একটু কমুক। একটা পরীক্ষা দিয়ে এসে আজকে তাঁরা লম্ফ-ঝম্ফ করে যাচ্ছে, সমাজের একটা বিশেষ শ্রেণী বলে পরিচিত হচ্ছে। তাদের মধ্যে কোনও দেশপ্রেম নেই। শারীরিক ক্ষমতা নেই, সব কুঁজো হয়ে গেছে। আজকে তারা শুধু ভালো ভালো স্কুলে-কলেজে পড়ে এবং ইংরাজির দৌলতে আই. এ. এস. পরীক্ষায় পাশ করে আই. এ. এস. অফিসার হয়ে যাচ্ছে। দাপটে বেরিয়ে যাচ্ছে। কি? না, আই. এ. এস.। যেন মিলিটারি। কেউ কেউ দুটো সাবজেক্টে পরীক্ষা দেওয়ার পরে ক্যাপটেন হয়ে, আই. এ. এস. হয়ে চিফ সেক্রেটারি

হয়ে যাচ্ছে। ন্যাশনালে চলে যাচ্ছে। এটা করতে সেন্ট্রালের হোমের একটা অনুমতি দরকার হয়। আমি এটা জেনেও জ্যোতিবাবু বলেই এনেছি এবং আশা করব উনি সেন্ট্রাল হোমে এই রকম সাজেশন দেবেন। কেউ যদি ২৪/২৫ বছর বয়সে একটা কমপিটিটিভ পরীক্ষায় উত্তীর্ণ হয় তাহলে আর তাকে পরীক্ষা দিতে হয়না।

আরেকটা দেখুন সর্বনাশের ব্যাপার। আই. পি. এস.-দের ক্ষেত্রে। যেসব পুলিশ অফিসাররা জেলার দায়িত্বে থাকে অর্থাৎ এস. পি., তাদের সি. সি. আর. লিখত ডি. এম. এবং ডি. এম.-র পরে ডি. আই. জি. (রেঞ্জ)। কিন্তু এখন শুধু ডি. আই. জি.-রাই এটা করে দিচ্ছেন। তার ফলে আজকে পুলিশের উপর ডি. এম.-দের কোন বেসিক নিয়ন্ত্রণ নেই। আর. এই বেসিক নিয়ন্ত্রণ না থাকার ফলে একটা বল্গাহীন অবস্থা পুলিশের মধ্যে সৃষ্টি হয়েছে। অবশ্য মাঝে মাঝে বুদ্ধদেববাবু চিৎকার করে বলেন যে, পুলিশকে নিয়ন্ত্রণহীন হতে দেবনা। যাইহোক, ওদের সি. সি. আর. ডি. এম. একা লিখতো না। ডি. আই. জি.-ও লিখত। তারপর এটা ডি. সি.-র কাছে যেত। ডি. সি. যদি দেখত যে দুটোই একই রকম লেখা আছে তাহলে তিনি সেটা রাইটার্স বিল্ডিঙে পাঠিয়ে দিতেন। আর, যদি দুটোতে ভিন্ন মত হত তাহলে সেপারেট একটা মত দিয়ে পাঠিয়ে দিতেন। জুরিসপ্রুডেন্স বলে একটা কথা আছে। আপনি আইন বিজনেস করেছেন জানেন।

[4-00 – 4-10 p.m.]

সেখানে বলছে যে, আর্মড ম্যান মাস্ট বি কনট্রোল্ড বাই আন-আর্মড ম্যান। আর্মড ম্যান যদি আন-আর্মড মানুষের দ্বারা কন্ট্রোল না হয় তাহলে সে লাগাম ও বল্গা ছাড়া হবেই। এটা আইনের কথা। ডি. এম.দের থ্রু দিয়ে এই আর্মড ম্যান এস. পি.দের একটু নিয়ন্ত্রণ ছিল। কিন্তু সেটা এখন ছেড়ে গেছে। তার ফলে আজকে তারা বল্গাহীন হয়ে যাচ্ছে। আমি আপনাকে এটা ভেবে দেখার জন্য বলছি যে, যাতে এই এস. পি.দের বল্গাহীন অবস্থা থেকে আপনি মুক্ত করতে পারেন। ডি. এম. রা ওদের সি. সি. আর. লিখুক, তারপর ডি. সি.র কাছে যাক। ডি. সি. আপনকে যে রিপোর্ট দেবেন, যদি ভিন্ন মত না হয় আপনি সেটা গ্রহণ করবেন, নাহলে আপনার মত করে তৈরি করবেন। এক্ষেত্রে আমার খুব পজিটিভ প্রপোজাল হল যে, তলার লেভেলে যে সমস্ত লোক রয়েছে তারা পি. এস. সি.র থ্রু দিয়ে আসে, তাদের প্রোমোশন ডিলিং অ্যসিস্ট্যান্সের থ্রু দিয়ে হয়। একটা চাকরি জীবনে একটা প্রোমোশন আপনি নিশ্চিত করুন। আপার ডিভিশন আসিস্ট্যান্ট পর্যন্ত থাক। আর বাকি প্রোমোশনের জন্য, যেমন হেড অ্যাসিস্ট্যান্ট ইত্যাদি পোস্টে প্রোমোশনের জন্য আপনি একটা স্কিনিং বা সিলেকশন প্রসেসের মধ্যে সেটাকে নিয়ে আসুন। সেটা লিখিত পরীক্ষা হতে পারে, আবার মৌখিক পরীক্ষাও হতে পারে। আমি এক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্টের নীতিকে অনুসরণ করতে বলি। যেখানে সেন্ট্রাল

গভর্নমেন্টের ইন সার্ভিস ট্রেনিং পারফরমেন্সের উপর একটা যোগ্যতার বিচার হয় এবং তার বিচার করে পরীক্ষার মধ্যে দিয়ে এ ব্যাপারে প্রমোশন পেয়ে অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি পর্যন্ত হতে পারে। অর্থাৎ যোগ্যতা প্রমাণ করলে তার পরে আবার পরীক্ষা দিলে, ডিপার্টমেন্টাল পরীক্ষা দিয়ে সে অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি পর্যন্ত হতে পারে। তার ফলে সে যোগ্যতা প্রমাণ করার জন্য প্রচণ্ড কাজ করবে। একটি কর্মচারী বা বেশীরভাগ কর্মচারী চায়, আমি যোগ্যতার প্রমাণ দেব, কাজ করব। তাতে আমার যদি প্রমোশনের সুযোগ থাকে। অর্থাৎ তা হলে অ্যাডমিনিস্ট্রেশনের মধ্যে ভিতরে গতি বাড়বে। সেভাবে যদি আপনি ব্যবস্থা করেন, সেন্ট্রাল গভর্নমেন্টের মডেল অনুসারে, তাহলে ভাল হয়। এই স্ক্রিনিং সিলেকশন প্রসেসের জন্য দরকার হলে একটা এগ্জামিনেশনও করতে পারেন। আমার দ্বিতীয় সাজেশন হল যে, অধিকতর যোগ্য ও অপেক্ষাকৃত অল্পবয়সী কর্মচারিদের কাজে উৎসাহিত করার জন্য সেন্ট্রাল সেক্রেটারিয়েট সার্ভিসের অনুসরণে একটা স্টেট সেক্রেটারিয়েট সার্ভিস আপনি চালু করুন এবং এটা গঠন করা সম্ভব। এটা আপনার এক্তিয়ারের মধ্যে আছে। আপনি পাবলিক সার্ভিস কমিশনের পরিচালনায় পরীক্ষা নিন। কারণ আপনারা পরীক্ষা নিলে দলবাজির প্রশ্ন উঠবে। পাবলিক সার্ভিস কমিশনকে দিয়ে আপনি পরীক্ষা নেওয়ান। ৪-৫ বছরের ডিলিং অ্যাসিস্ট্যান্ট হিসেবে অভিজ্ঞতা সম্পন্ন কর্মিদের এই স্টেট সার্ভিসে পরীক্ষা দেওয়ার জন্য উপযুক্ত করে তুলুন। আমার মনে হয় তাহলে এই যে ট্র্যাডিশনাল ব্যাপারটা রয়েছে সেটা ভেঙে যাবে। এর মধ্যে কি কি পরীক্ষার বিষয় হতে পারে আমি তাও আলোচনা করে দেখেছি। সেগুলো হল—মেথড অফ ড্রাফটিং নোট শীটের উপর পরীক্ষা হতে পারে, সার্ভিস রুলস, ট্রেজারি রুলস, ফিনান্সিয়াল রুলস, কনস্টিটিউশন অফ ইণ্ডিয়া, অ্যাডমিনিস্ট্রেশন অফ ইণ্ডিয়া, রুলস অফ বিজনেস, এলিমেন্টস অফ হিউম্যান রিবেবিয়ার—এগুলোর উপর পরীক্ষা নিতে পারেন। এসবের জন্য একটা এক্সপার্টকে দিয়ে একটা পরীক্ষার ব্যবস্থা করুন। প্রশ্নপত্র তৈরি করে ডিপার্টমেন্টাল পরীক্ষার ব্যবস্থা করুন, যেটা আমি বললাম সেন্ট্রালেও রয়েছে, তাহলে আমার মনে হয় যে সিলেকশন গ্রেড পর্যন্ত প্রচণ্ড ভাল কাজ হবে। কারণ তলার লেভেলে এই মানুষটা যদি কাজ না করে, অচল ও গতিহীন হয়ে পড়ে তাহলে আপনি টায়ার্ড হর্সকে হুইপ করলে তো সে দৌড়াতে পারবে না। একটা ভাল ঘোড়াকে যদি আপনি চাবুক মারেন তবে সে দৌড়ে যাবে। কিন্তু যদি টায়ার্ড হর্সকে হুইপ করেন তাহলে সে আরও মুখ থুবড়ে বসবে। আমি মনে করি এটা আপনার নিজের হাতের মধ্যে রয়েছে। আমি স্টেট সার্ভিসের ব্যাপারে যেটা বললাম সেটা যদি আপনি তৈরি করতে পারেন তাহলে আপনার অনেক ভাল হয়। আমি আগেই বলেছি যে, আই. এ. এস. অফিসারদের সংখ্যা কমানোর জন্য। লোয়েস্ট পোস্টে পরীক্ষার মাধ্যমে যদি অ্যাপয়েন্টমেন্ট হয় এবং এক্সক্লুসিভ যদি এই ট্রেনিং-এর ব্যবস্থা করা হয় তাহলে আই. এ. এস.দের দাপট কমবে। আমরা রাইটার্স বিল্ডিং-এ দেখি, অমুকচন্দ্র অমুক, আই. এ.

এস., পি. এইচ. ডি., কোথায় কোন ইউনিভারসিটি থেকে পাশ করেছে সেগুলো সব লেখা থাকে। আমি মনে করি আই. এ. এস.-দের নাম আর কি পদে বহাল আছে শুধু সেটুকু লিখে দিন। এই যে শ্রেণী সেটা ভেঙে দিন। আপনার যদি কোন সেক্রেটারি থাকে তাহলে অমুক ডিপার্টমেন্টের সেক্রেটারি, অমুক ডিপার্টমেন্টের কমিশনার অমুক চীফ সেক্রেটারি এটুকু লেখা থাকুক। দ্যাটস অল। এমন কি কলকাতার বুকে আই. এ. এস, আই. পি. এস.-রা আলাদা জায়গায় থাকে। তাদের আলাদা ক্লাব। একটা আলাদা জাত তৈরি হয়ে গেছে। আমি মনে করি এ বিষয়ে আমাদের সকলের এক-মত হওয়ার দরকার। আমি স্বীকার করছি, আপনি ডাব্লু. বি. সি. এস.-দের প্রোমশন এবং অন্যান্য সুযোগ সুবিধা কিছুটা বৃদ্ধি করেছেন। কিন্তু সামগ্রিকভাবে অবস্থার তেমন কোনও হেরফের করেননি। সার্ভিসের প্রথমে তারা পোস্টিং পায় বি. ডি. ও. হিসাবে। ৪/৫ বছর পরে একটা প্রোমোশন হয় এবং এস. ডি. ও. হতে আর টাইম লাগে। এ. ডি. এম হতে প্রায় ৫০ বছরের কাছাকাছি পৌঁছে যায়। ফলে আমরা দেখছি ডাব্লু. বি. সি. এস.-রা ম্যাক্সিমাম এ ডি. এম পর্যন্ত পৌঁছতে পারছে। আমি আগেই বলেছি, আপনি তাদের জন্য প্রোমোশনের সুযোগ বৃদ্ধি করুন। দরকার হলে আই. এ. এস.-রা যে পদে প্রথমে ঢুকছে সেই পদে তাদের দ্রুত পৌঁছে দিন। তাহলে সার্ভিস অনেক ভাল হবে। আমি আগেই সি. সি. আর.-এর কথা বলেছি, আপনি এটা একটু দেখবেন। দিল্লি চাকরির বয়স পরিবর্তন করেছে, পরবর্তী কালে আপনিও তা করেছেন—৬০ বছর বয়স পর্যন্ত চাকরির মেয়াদ করে দিয়েছেন। কিন্তু ব্রিটিশ আমলের নিয়মে বলা আছে ৩৩ বছর কনটিনিউয়াস সার্ভিস যদি না হয় তাহলে হি ইজ নট এনটাইলেড টু গ্রেট ফুল পেনশন। এখন ৬০ বছর বয়স পর্যন্ত মেয়াদ এবং নিয়োগের ক্ষেত্রেও বয়স বাড়াবার পরিপ্রেক্ষিতে ঐ ব্রিটিশের তৈরি করা ৩৩ বছরটা কেটে দিয়ে আপনার ২৬/২৭ বছর করা উচিত বলে আমি মনে করি। একজন যদি কনটিনিউয়াস ২৬/২৭ বছর সার্ভিস করার পর যদি চাকরি ছেড়ে দেয় তাহলে অবশ্যই তাকে ফুল পেনশন দেওয়া উচিত। তা নাহলে এই ৬০ বছর করার ফলে অ্যানোমেলির সৃষ্টি হচ্ছে। ব্রিটিশ আমলের নিয়ম অনুযায়ী ৩৩ বছর কনটিনিউয়াস সার্ভিস করার পরে ফুল পেনশন পাবে. এটা অ্যানোমেলি তৈরি করছে। আমি আশা করব ২৬/২৭ বছর কন্টিনিউয়াস সার্ভিস করার পরেই ফুল পেনশন দেবার ব্যবস্থা করবেন। আমার শেষ পয়েন্ট হচ্ছে, ভিজিলেন্স কমিশন সম্পর্কে। আপনি আপনার বাজেট ভাষণের ৬ নং প্যারায় ভিজিলেন্স কমিশন নিয়ে অনেক কিছু বলেছেন। আপনার কাছে আমার প্রশ্ন তাদের ক'টা সুপারিশ আপনারা মেনেছেন? ভিজিলেন্সের ক'টা সুপারিশ মেনেছেন, সে কথা আপনি বলেননি। সুপারিশ করা হয়েছে বলেছেন, সংখ্যা বলেছেন। কিন্তু কটা মেনেছেন বলেননি। কারণ এ ক্ষেত্রে রাজনৈতিক কারচুপি আছে। আমি এখানে নাম করে করে বলতে পারি। ভিজিলেন্স কারা করে, পরোক্ষে পুলিশই করে। যারা অ্যান্টি-কোরাপশন বুরোয় আছে তারা ইচ্ছে করে মানুষকে হ্যারাস

করে। কে. কে. নস্করকে ১৯৯৫ সাল থেকে হ্যারাস করা হচ্ছে। আজ পর্যন্ত সে পেনশন পায়নি। তার কেস একবার ক্যাবিনেটে আসে, ক্যাবিনেট থেকে আবার ভিজিলেন্সে যায়, প্রতিকার হয় না। এর মধ্যে ভিণ্ডিকটিভনেস দেখা যায়। এ ক্ষেত্রে তদারকি ব্যবস্থা জোরদার করা প্রয়োজন। প্রোসিডিয়র চেঞ্জ করার প্রয়োজন আছে। আমি কতগুলো সুপারিশ আপনার কাছে রাখলাম, আশা করি আপনি এগুলো বিবেচনা করবেন। এই কথা বলে আমাদের কাট মোশনকে সমর্থন করে, ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় যে ব্যয়-বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমরা লক্ষ্য করছি বিরোধী সদস্যরা এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছেন। অবশ্য প্রশাসন যত ভালই চলুকনা কেন ওঁরা কোনও দিনই সাধারণ প্রশাসন খাতের ব্যয়-বরাদকে সমর্থন করবেন না। বিরোধী সদস্যরা বললেন, মুখ্যমন্ত্রী মেদিনীপুর জেলা ভাগের এই সভায় যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা এখন পর্যন্ত কার্যকর হয়নি। মেদিনীপুর একটা বিরাট জেলা, সেখানকার প্রশাসনিক কাজ কর্ম ঠিকমতো চালাবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় প্রতিশ্রুতি দিয়েছিলেন। এবং সে প্রতিশ্রুতি রক্ষার প্রস্তুতি চলছে। একটা জেলাকে ডিভিসন করতে হলে তার জন্য অনেক খরচের প্রয়োজন হয়, নানা রকম সমস্যা দেখা দেয়। তথাপি প্রশাসনিক সুবিধার জন্য, মেদিনীপুর জেলার মানুষের সুবিধার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী সে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা নিশ্চয়ই তিনি রক্ষা করবেন, মেদিনীপুর জেলাকে দু'ভাগে ভাগ করা হবে। মাননীয় সদস্যরা জানেন যে, ইতিমধ্যে ২৪-পরগনা জেলাকে ভাগ করা হয়েছে। অতীতে উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা এবং কলকাতার মধ্যে কোনও ভাগ ছিলনা। সবটাই ২৪-পরগনা নামে পরিচিত ছিল। আজকে কলকাতাকে একটা আলাদা জেলা, ২৪-পরগনা জেলাকে ভেঙে উত্তর এবং দক্ষিণ আলাদা আলাদা জেলা করা হয়েছে। জনগণের স্বার্থে এইভাবে ভাগ করা হয়েছে। মাননীয় বিরোধীদের সদস্য আমলাতন্ত্রের সমালোচনা করলেন। এই আমলাতন্ত্রে কারা ছিলেন? ব্রিটিশ আমলে ব্রিটিশরা ছিলেন আর ২৬ বছরের কংগ্রেস আমলে কংগ্রেসরা ছিলেন। একথা ঠিকই, আজকে প্রশাসনকে দিয়ে আমরা কোনও রাজনৈতিক নেতা—সে বিরোধীদলের হোক, সে বিরোধী ট্রেড- ইউনিয়ন নেতাই হোক—আমরা কারোও উপর প্রশাসনিক যন্ত্রকে ব্যবহার করিনা। ১৯৭৫ সালে জরুরি আইনের সময়ে যেমন, বামপন্থী নেতা, কর্মী যারা জরুরি আইনের বিরোধিতা করেছিলেন—এই প্রশাসনকে দিয়েই কংগ্রেসিরা কারা-আইন, ডি. আই. রুল এবং মিসা প্রয়োগ করে গ্রেপ্তার করেছিলেন। এমন কি আজকে যিনি "বর্তমান" কাগজের

মালিক তাকেও সেদিন ডি. আই রুলে গ্রেপ্তার করে অন্ধকার জেলে রেখেছিলেন। সেই জরুরি আইন প্রয়োগ করে রেল কর্মচারিদের উপর প্রশাসন অত্যাচার করেছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবিধানে আছে ভারতবর্ষ হচ্ছে ধর্মনিরপেক্ষ দেশ। সেই দেশকে যেদিন স্বাধীনতার লোভ দেখিয়ে টুকরো-টুকরো করল ঐ ব্রিটিশ আমলের প্রশাসন, সেদিন কত বামপন্থী স্বাধীনতা প্রেমীদের গ্রেপ্তার করেছে, অত্যাচার করেছে, জুলুম করেছে এই প্রশাসন। আজকে পশ্চিমবাংলায় জনগণ সেইজন্যই তো বর্জন করেছে বিরোধীদের ঐ অত্যাচার, জুলুম এবং জেলখানায় ভরা। তখনই তো পশ্চিমবাংলার মানুষ বুঝতে পারলেন যে বামপন্থীরাই হচ্ছে সঠিক। ২৬ বছর ধরে পশ্চিমবাংলার জনগনের উপর যে অত্যাচার করেছে সেই জনগণকে নিয়ে আমরা লড়াই করেছি, আন্দোলন করেছি, মার খেয়েছি, জেলখানায় গেছি। তাই তো পশ্চিমবাংলার মানুষ ১৯৭৭ সালে এই পশ্চিমবাংলায় বামফ্রন্টকে নতুন কর্মসূচির ভিত্তিতে প্রতিষ্ঠিত করেছে। বারবার পাঁচ বার আমরা নির্বাচনে জয়যুক্ত হয়েছি। শুধু লোকসভা, বিধানসভা নয়। পঞ্চায়েত এবং পৌরসভাতেও আমরা জয়যুক্ত হচ্ছি। আজকে পঞ্চায়েত এবং পৌরসভাগুলির প্রশাসন ঠিকমতো চলছে বলেই তো আমরা জনগণের আশীর্বাদে ক্ষমতায় টিকে আছি। আজকে পৌরসভা এবং পঞ্চায়েতে যদি ঠিকমতো না চলত তাহলে ১৮ বছর ধরে পঞ্চায়েতকে বজায় রাখতে পারতাম? পৌরসভার নির্বাচন করতে পারতাম? পারতাম না। আজকে ডি. এম, এ. ডি. এম, এস. পি, এ. এস. পি, এস. ডি. ও, এবং বি. ডি. ওকে দিয়ে মানুষের যে গণতান্ত্রিক অধিকার সেই অধিকারকে মর্যাদা দিচ্ছি এবং তার সঠিক প্রয়োগ করে গণতন্ত্রকে রক্ষা করার চেষ্টা করছি। পশ্চিমবাংলার এই প্রশাসনকে দিয়েই যারা ভেড়ীর মালিক, যারা জমির মালিক, যারা জোতদার আজকে ডি. এম, এ. ডি. এম এবং ল্যাণ্ড অফিসারের মাধ্যমে তাদের জমিগুলি উদ্ধার করছি এবং ঐ বড় লোকদের জমি উদ্ধার করে গরিব মানুষের মধ্যে বন্টন করছি পঞ্চায়েতের মাধ্যমে। এই ডি. এম. এবং এ. ডি. এম-রা প্রশাসনিক ক্ষমতা ব্যবহার করত বলে আমরা ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা কায়েম করেছি—জেলা পরিষদ, ব্লক পঞ্চায়েত, গ্রাম পঞ্চায়েত। আজকে জেলার সমস্ত কাজকর্ম ঐ জেলার অফিসারদের নিয়ে, মহকুমা অফিসারদের নিয়ে এবং ব্লক অফিসারদের নিয়ে আমরা গ্রামীণ উন্নয়নমূলক কাজ করছি।

আমরা গ্রামীণ উন্নয়নমূলক কাজ করি। সেখানে ত্রুটি বিচ্যুতি থাকতে পারে কিন্তু এটা আপনারা সকলেই জানেন যে কংগ্রেসি পঞ্চায়েতও যদি থাকে সেখানে আমরা তাদের কাজকর্ম করার অধিকার দিয়েছি। সেখানে তাদের অধিকারে আমরা হস্তক্ষেপ করিনি। এই হচ্ছে বামপন্থী রাজনীতি, এই হচ্ছে বামফ্রন্টের নীতি। স্যার, অফিসারদের প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। আমরা যারা বিধানসভার সদস্য হিসাবে নির্বাচিত হয়ে এসেছি বা পঞ্চায়েতে যারা নির্বাচিত হয়েছেন, আমাদের মধ্যে কাজের তৎপরতা

আছে কিন্তু এক্ষেত্রে অফিসারদেরও সক্রিয় হতে হবে। হঠাৎ যদি গ্রামেগঞ্জে কোনও ঘটনা ঘটে যায় অথবা যদি বন্যা আসে অথবা যদি জরুরি ভিত্তিতে একটা বাঁধ বাঁধলে অনেক সম্পত্তি রক্ষা করা যায় সেই সময় আমরা জনপ্রতিনিধিরা যখন ডি. এম., এস. ডি. ও.দের খোঁজ করি তখন অনেক সময় তাদের পাই না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এ দিকে লক্ষ্য রাখতে অনুরোধ করছি। ডি. এম., এস. ডি. ও., এস. সি. পুলিশের অফিসাররা—এরা হচ্ছেন হোল টাইমার—সর্বসময়ের কর্মী। জনগণ কখন বিপদে পড়বেন, কখন তাদের দরকার হবে কেউ আগে থাকতে তা বলতে পারেন না কিন্তু সেই সময় খুঁজে তাকে না পেলে জনগণ কিন্তু আমাদের প্রতিই বিরূপ হবেন। হোম সেক্রেটারি, ডি. জি., এস. ডি. ও, এ. ডি. এম, বি. ডি. ও. প্রভৃতিদের যাতে সব সময় পাওয়া যায় সেটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটু দেখবেন। তাদের বলা আছে কিন্তু অনেক সময় তাদের ফোন করলেও কেউ তা ধরে না। অথবা প্যাডে কোনও কিছু লিখে পাঠালে সে সম্বন্ধে তারা ঠিকঠাকভাবে দায়িত্ব পালন করেন না। স্যার, '৫৮ সালের কথা ওরা বলছিলেন। ওরা বলেছেন প্রশাসনকে আরও সজাগ, সচেতন হতে হবে। স্যার, ডাঃ বিধানচন্দ্র রায় যখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ছিলেন সেই সময় উলুবেড়িয়াতে আমরা দেখেছি, এই প্রশাসন বামপন্থী কর্মিদের মার্ডার কেসের আসামী করে মিথ্যা মামলা জড়িয়ে যাবতজীবন কারাদণ্ড ভোগ করিয়েছেন। অনেক বামপন্থী রাজনৈতিক দলের কর্মিদের সমাজবিরোধী আখ্যা দিয়ে তাদের চাকরি থেকে বরখাস্ত করিয়েছেন। স্যার, ওদের বলি, বামফ্রন্ট সরকার আছে, জনগণ এই বামফ্রন্টকে আশীর্বাদ করছে, দোহা করছে, এই বামফ্রন্ট থাকবে। এই কথা বলে প্রশাসনকে আরও সক্রিয় ও সচল করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানিয়ে এবং বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র কর্মিবর্গ, সাধারণ প্রশাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন আনা হয়েছে তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে নেই। আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি যে কথা বলেছেন তার সুরে সুর মিলিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি এটা কি তার শেষবারের মতো বাজেট পেশ করা? কারণ প্রায়ই খবরের কাগজে প্রকাশিত হচ্ছে যে তিনি অবসর নেবেন। যদিও তার দলের সর্বভারতীয় সম্পাদক বলছেন যে, মুখ্য মন্ত্রী শারীরিক অসুস্থতার কারণে প্রশাসন চালাতে পারছেন। আবার কেউ কেউ বলছেন যে, মাননীয় জ্যোতি বসু তথা মুখ্যমন্ত্রী, তিনি তার দলীয় অন্তর্দ্বন্দ্ব-এর ফলে তিনি সরে দাঁড়াবার বাসনা পোষণ করেছেন।

আমরা বুঝতে পারছিনা যে কোনটা ঠিক। সেজন্য আমি মুখ্যমন্ত্রীকে বলব যে, তিনি যখন তার জবাবি ভাষণ দিতে উঠবেন তখন এই ব্যাপারে হাউসকে পরিষ্কার করে বলবেন যে কি তার মনো বাসনা? মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট ভাষণে বলেছেন যে, শুধু দক্ষতা নয়, সু-প্রশাসনের মৌলিক উপাদান হচ্ছে নিরপেক্ষ এবং সততা। কি করে নিরপেক্ষতা থাকবে? আমার কথা হচ্ছে, এই রাজ্যে সব থেকে বেশিদিন একটানা মুখ্যমন্ত্রীত্বে আছেন মাননীয় জ্যোতি বসু। আমাদের আপত্তি এই জায়গায়, আমাদের বিরোধিতা বাজেটে এই জন্য যে, ২১ বছর ধরে এই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের জন্য যে সরকার দরকার সেই সরকার তারা বানাতে পারেননি। এই জায়গায় আমাদের আপত্তি, এই জন্য আমাদের বাজেটের বিরোধিতা। আপনি নিরপেক্ষ প্রশাসনের কথা বলেছেন। আমার একটা কথা মনে পড়ছে। তখন লোকসভার নির্বাচন চলছে। কাঁথি শহরে মুখ্যমন্ত্রী গিয়েছিলেন তাদের প্রার্থীর সমর্থনে বক্তৃতা করতে। আমি রাত্রে শহরে ফিরে এসে শুনলাম যে মহকুমা শাসককে মুখ্যমন্ত্রী তার দলীয় জনসভায় ধমকেছেন। তার অপরাধ কি? তৎকালীন সেই মহকুমা শাসকের অপরাধ হচ্ছে যে, তিনি সেই জনসভায় মাইক বাঁধতে দিতে রাজি হননি। সেজন্য তিনি প্রকাশ্য জনসভায় মহকুমা শাসককে ধমকে বলছেন যে দেখে নেব। মুখ্যমন্ত্রী তাকে ধমকে এলেন। তাহলে নিরপেক্ষ প্রশাসন কি চলছে? নিরপেক্ষ প্রশাসন চলছে না। আজকে এই কথা শোনার পরে কোনও মহকুমা শাসক মেরুদণ্ড সোজা করে দাঁড়িয়ে প্রশাসন চালাতে পারেন? এই জন্য আমাদের আপত্তি। আমি একথা বলতে চাই যে, মুখ্যমন্ত্রী আজকে দক্ষ প্রশাসনের কথা বলছেন, গতিশীল প্রশাসনের কথা বলছেন। আপনি আমাদের বলুন যে, গত ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত এই রাজ্যে ২৭টি কমিশন হয়েছে, সেই ২৭টি কমিশনের কতগুলি রিপোর্ট সাবমিট হয়েছে? আজকে এই কমিশনের জন্য কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে এবং প্রত্যেকটি কমিশনের সদস্যদের টাকা পাইয়ে দেবার জন্য ক্রমশ সময় বাড়িয়ে দেওয়া হচ্ছে। সম্প্রতিকালে প্রাইমারি স্কুলে ইংরাজি কোন ক্লাশ থেকে চালু হবে তার জন্য সরকার পবিত্র সরকারের নেতৃত্বে একটি কমিটি বসালেন। তাদের জুন মাসে রিপোর্ট দেবার কথা ছিল। কিন্তু তার সময় সেপ্টেম্বর পর্যন্ত বাড়িয়ে দেওয়া হল। কারণ কমিশনের মেয়াদ বাড়ালে নিজেদের লোকেরা কিছু অর্থ পাবে। আমি জানতে চাই, যে কয়টি কমিশন তাদের রিপোর্ট সাবমিট করেছেন মুখ্যমন্ত্রীর কাছে তার কি অ্যাকশন নিয়েছেন। জবাবি ভাষণে নিশ্চয়ই এটা বলবেন। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর প্রশাসন কিভাবে বিকেন্দ্রীকরণ হচ্ছে। সেটা হচ্ছে জিওমেট্রিকালি, কিন্তু জনসংখ্যা বাড়ছে মেটিকালি, অঙ্গের হিসাবে সেটা বাড়ছে। এই ২১ বছরে কয়টি মহকুমা, কয়টি বি. ডি. ও. অফিস, কয়টি পুলিশ ষ্টেশন বেড়েছে? এরফলে ২১ বছরে প্রশাসনিক বিকেন্দ্রীকরণের কাজ কিছুই হয়নি এবং তারই জন্য মানুষ কোনওরকম প্রশাসনিক সহায়তা পাচ্ছে না। তাই জন্য আজকে সর্বত্র মানুষকে দুর্ভোগ পোহাতে হচ্ছে। মাননীয় নির্মলবাবু বলছিলেন,

আমরা প্রশাসনে বিকেন্দ্রীকরণ করতে চাই। আজকে বুকে হাত দিয়ে বলুন তো কিভাবে প্রশাসন চলছে? কর্মচারী সংগঠনে ফেডারেশন আছে, কো-অর্ডিনেশন কমিটি আছে। কিন্তু আপনারা ফেডারেশনের কথা শোনেন? শোনেন না। সেখানে কো-অর্ডিনেশন কমিটি থেকে লোক নিয়ে কাজ করান। তাই বলছি, ২১ বছরে প্রশাসনে রাজনীতিকরণ করে সেটা চলছে। তারজন্য আপনার বাজেটের আমি বিরোধিতা করছি। রবীনবাবু জেলা ভাগ করা নিয়ে বলছিলেন। আজ থেকে এক বছর আগে এই বিধানসভায় মেদিনীপুর জেলা ভাগের বিষয়ে কথা হয়েছিল। আমাদের মেদিনীপুর জেলার মানুষের বহুদিনের দাবি এটা। ভারতবর্ষের বৃহত্তম জেলা এই মেদিনীপুর। ভারতবর্ষের জনসংখ্যার ১ পারসেন্ট, অর্থাৎ প্রায় ১ কোটি মানুষ বাস করেন ঐ জেলায়। জেলায় অ্যাডমিনিস্ট্রেটিভ ব্লকের সংখ্যা ৫৪, ৩৭টি বিধানসভার আসন, সাড় পাঁচটি লোকসভার আসন সেখানে। প্রায় এক বছর আগে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, জেলা ভাগ করবার ব্যাপারে রূপরেখা তৈরি করে পেশ করব আপনাদের সামনে। আজ পর্যন্ত সেটা পেশ করেছেন? শ্রী অশোক মিত্র মহাশয়ের অধীনে যে প্রশাসনিক সংস্কার (লালবাতি) কমিটি তৈরি হয়েছিল সেই কমিটির রিপোর্টে স্পষ্টভাবে বলা হয়েছে, 'ডিস্ট্রিক্ট অফ মিদনাপুর শুড বি ডিভাইডেড ইমিডিয়েটলি।' কিন্তু তারপর ১০ বছর অতিক্রান্ত হয়ে গেল, কিন্তু জেলা ভাগ হল না। তারই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, মেদিনীপুর জেলা বিভাজন সংক্রান্ত রূপরেখা তিনি তৈরি করেছেন কিনা? তাই এই ........

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর ১৮,এবং ১৮ খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি তাকে আমি সমর্থন করছি। বিরোধী পক্ষের শ্রী সত্য বাপুলি এবং শ্রী সুব্রত মুখার্জির বক্তব্য আমি মনযোগ দিয়ে শুনেছি। আপনিও শুনেছেন যে, একই দলের দুজন সদস্য কিভাবে ভিন্নমুখী বক্তব্য রাখতে পারেন। সত্য বাপুলি মহাশয় অহেতুক আক্রমণ করেছেন, গভীরে যাবার চেষ্টা করেননি। সুব্রতবাবু বোধ হয় বুঝেছেন যে, অহেতুক আক্রমণ করে কিছু হবে না, কারণ পশ্চিমবঙ্গে বামপন্থীরা জনগণের মধ্যে দৃঢ়ভাবে দাঁড়িয়েছে। তারজন্য তিনি অনেকগুলো গঠনমূলক কথা বলেছেন। কিছু বক্তব্য তিনি সঙ্গতভাবেই বলেছেন। আজকে রাজ্য প্রশাসনের সবচেয়ে বড় কৃতিত্ব, যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল, ৫৪ হাজার প্রতিনিধি নির্বাচিত হবেন সেখানে, সেই নির্বাচন অত্যন্ত নিরুপদ্রোবে সম্পন্ন হল কয়েকটি বিচ্ছিন্ন ঘটনা ছাড়া। অপর্যাপ্ত পুলিশ, তারজন্য কেন্দ্র থেকে পুলিশ চাওয়া হল, কিন্তু পাওয়া গেল না। কাজেই প্রশাসনের সাফল্যের এটা একটা বড় দিক।

[4-30 – 4-40 p.m.]

সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে দাবি করেছেন,

তাঁর বিবৃতির মধ্যে দিয়ে সংগত ভাবেই দাবি করেছেন যে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্পৃতি এবং ঐক্য অত্যন্ত দৃঢ় ভাবে গড়ে উঠেছে। তবে এখানে সাম্প্রদায়িকতার বারুদ, সাম্প্রদায়িকতার আগুন জ্বলছে না তা নয় কিন্তু প্রশাসনিক তৎপরতা এবং প্রশাসন দ্রুত ব্যবস্থা নেওয়ার জন্য কোনও বড় ঘটনা ঘটে উঠতে পারেনি। এটা প্রশাসনের একটা কৃতিত্ব। মাননীয় মুখ্যমন্ত্রী আর একটা বিষয় দাবি করেছেন তাঁর বিবৃতির মধ্যে দিয়ে যে তিনি চেষ্টা করছেন সর্ব্বস্তরে বাংলা ভাষা চালু করতে। যদিও এটা বহু দিন. ধরে ঘোষিত হচ্ছে, আমরা এর অগ্রগতি যতটা আশা করেছিলাম সেই পর্যায়ে পৌঁছাতে পারেনি। যে জায়গায় পৌঁছানো উচিত ছিল, যে ভাবে প্রয়োজন ছিল সেটা আর হয়ে উঠতে পারেনি। ব্লক স্তর পর্যন্ত বাংলা ভাষায় সমস্ত চিঠিপত্র সেটা হয়ে উঠতে পারেনি। চাষীর ছেলে মেয়ে, যারা সম্প্রতি শিক্ষা লাভ করেছে কিছুটা, যারা সবে শিক্ষার সঙ্গে যুক্ত হয়েছে তাদের এখনও পর্যন্ত ইংরাজিতে চিঠি দেওয়া হচ্ছে। আমাদের পাশে বাংলাদেশ. সেখানে হয়েছে। যদিও সেখানে এক ভাষাভাষির লোক বাস করে, পশ্চিমবাংলায় নানান ভাষাভাষির লোক বাস করে। শুধু আদালতে নয় সমস্ত স্তরের প্রশাসনে যাতে বাংলা ভাষা চালু করা যায় তার জন্য দৃঢ় ভাবে চেষ্টা করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা ব্যাপারে সুব্রতবাবুর সঙ্গে সহমত হয়ে বলছি যে আমি মনে করি এখানে শুধু আই. এ. এস নির্ভরশীল প্রশাসন, মাথার উপর এই ধরনের একটা প্রশাসন চলছে। আমি কোন প্রাদেশিকতার প্রশ্ন তুলে কথা বলছি না, পশ্চিমবাংলার ছেলে-মেয়েরা আই.এ.এস. পরীক্ষায় ক্রমশ পেছিয়ে পড়ছে। সেই ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যে রাজ্যের প্রশাসনে এই রাজ্যের ছেলে-মেয়ে এই রাজ্যের মানুষ কমে যাচ্ছে। আমি কোনও প্রাদেশিকতার প্রশ্ন তুলছি না, তাঁরা আসুন, আমাদের প্রশাসনের সঙ্গে যুক্ত হয়ে কাজ করুন তা আমি চাই, কিন্তু আমাদের ছেলে-মেয়েরা সংখ্যায় কমে যাচ্ছে। সঙ্গে সঙ্গে ডব্লু.বি.সি.এস.-দের আপনি প্রাধান্য দিন, তাঁদের কথা আপনাকে বিচার বিবেচনা করতে হবে, তাঁদের প্রোমোশনের কথা ভাবতে হবে। অন্যান্য রাজ্যে, উত্তরপ্রদেশ, আসাম এই ডব্লু.বি.সি.এস. ক্যাডারদের লোকেরা প্রাধান্য পাচ্ছে। ডব্লু.বি.সি.এস.-দের প্রকৃতপক্ষে রাজ্যের প্রতি তাদের আনুগত্য থাকবে। সেই ক্ষেত্রে তাদের প্রমোশন দিয়ে ডি.এম. কে জয়েন্ট সেক্রেটারি পর্যন্ত যাতে পৌঁছে দেওয়া যায় তার প্রত্যাশা আমি করছি। এর পর আমি যেটা বলতে চাই সেটা হল প্রশাসনিক সংস্কার নিয়ে। অশোক মিত্র কমিশন গঠিত হয়েছিল। এই কমিশনের অধিকাংশ গুরুত্বপূর্ণ বিষয়গুলি গৃহীত হয়েছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে প্রশাসনের দ্রুততার জন্য আবার একটা কমিশন গঠন করা হোক। অশোক মিত্র কমিশনের যে সমস্ত সুপারিশ গ্রহণ করা হয়েছে তাতে প্রশাসনের ক্ষেত্রে অনেক সুবিধা হয়েছে, অনেক উন্নতি হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু আজকে আর একটা কমিশন গঠন করা দরকার। একটা কথা বাস্তব যে, সে ঔপনিবেশিক ব্যাপার বলুন আর যাই বলুন সেই পুরানো

ডায়নোসারাস প্রশাসন একেবারে রাইটার্স বিল্ডিং থেকে শুরু করে ব্লক স্তর পর্যন্ত থেকে গিয়েছে। এই ডায়নোসারাস প্রশাসন ব্যবস্থাটা দ্রুত করার জন্য আরও সচল করার জন্য একটা কমিশন বসানোর দরকার আছে। রিফর্মস দরকার। সেই দিকে দৃষ্টি রেখে এখানে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটি গঠন করা দরকার। এখানে একটা দ্বন্দ্ব দেখতে পাচ্ছি। অনেক সময় ওনারা বলছেন যে বি.ডি.ও. কাজ করতে পারছে না এস.ডি.ও. কাজ করতে পারছে না ডি.এম. এবং এস.ডি.ও. কাজ করতে পারছে না। ওনাদের যে দৃষ্টিভঙ্গি সেই অনুযায়ী সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলছেন। আসলে একটা লড়াই বেঁধে গেছে। আমলাতন্ত্রের সঙ্গে, গণতান্ত্রিক উপায় অবলম্বন করে জয়যুক্ত নির্বাচিত সদস্যদের সঙ্গে। সুপ্রিমেসি কার হাতে থাকবে, আমলাতন্ত্রের হাতে থাকবে নাকি গণতান্ত্রিক উপায়ে জয়যুক্ত মানুষ তাদের হাতে থাকবে।

এটা নিয়ে লড়াই হচ্ছে। সেক্ষেত্রে যখনই তাঁরা দেখছেন যে ডি.এম. থেকে শুরু করে বি.ডি.ও. তাদের পুরনো ক্ষমতা, পুরনো চেহারাটা দেখতে পাচ্ছে না, যখন তারা দেখছেন গণতন্ত্র জয়যুক্ত হচ্ছে, তখনই তারা আতঙ্কিত হচ্ছেন। তখনই তাঁরা বলছেন যে প্রশাসনকে একমুখী করা হচ্ছে, পার্টিমুখী করা হচ্ছে। এইভাবে সমালোচনা হচ্ছে। আমি যে কথাটা বলতে চাই, ব্লক স্তরের মধ্যে দিয়ে একেবারে গ্রাম বাংলায় যেখানে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি, কর্মসূচি গৃহীত হবে, কার্যকর হবে, সেইসব জায়গায় বদলি ব্যবস্থা বলে আর কিছু নেই। এক একটা জায়গায় বি.ডি.ও.-রা চার-পাঁচ-ছয় বছর পর্যন্ত থেকে যাচ্ছে এবং অন্য কর্মচারিরা বহাল তবিয়তে থাকছে। এটি যদিও অন্য ডিপার্টমেন্ট, জেলা প্রশাসনের মধ্যে পড়ে না, নন্দ ভট্টাচার্য এখানে আছেন, ওঁর ওখানে ওয়ান লাইন অ্যাডমিনিস্ট্রেশন চলছে। ওঁর ক্ষমতা নেই একজন নাইট গার্ড এদের ট্রান্সফার করতে পারেন। মন্ত্রীর ক্ষমতা নেই, ইঞ্জিনিয়ারের ক্ষমতা নেই। ওয়ান ম্যান লাইন অ্যাডমিনিস্ট্রেশন আজকে এমন জায়গায় এসে দাঁড়িয়েছে, কর্মচারিরা এমন জায়গায় চলে গিয়েছে, আমি দীর্ঘ দিন ধরে দেখে আসছি কর্মচারিরা এমন জায়গায় চলে গেছে যে তারা বহাল অবস্থায় আছে। জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনে যেখানে পাঁচ-ছয় বছর বাদে বি.ডি.ও. বদলি হন, সেখানে সর্বত্র এই জিনিস, সেখানে কায়েমী চক্র কাজ করছে। স্বভাবতই এই জায়গাটাতে ভেবে দেখতে হবে, চিন্তা ভাবনা করতে হবে। বদলির ব্যবস্থা না করা হলে প্রশাসনের মধ্যে যে অচলায়তন তৈরি হয়েছে, এটা ভেবে দেখতে হবে। আমি এই বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অশোক মিত্র যে প্রশাসনিক সংস্কার কমিটি হয়েছিল, সেই কমিটি কতকগুলো জেলাকে ভাগ করার কথা বলেছিলেন। ২৪ পরগনার কথা বলেছিলেন। ২৪ পরগনা ভাগ হয়েছে। মেদিনীপুরকে ভাগ করার কথা চলছে। কিন্তু আর কোনও বড় জেলা ভাগ করার কথা বলা হল না। মুর্শিদাবাদ জেলায় এত সমস্যা, নানা সমস্যা সেখানে। সীমান্তবর্তী সমস্যা শুধু নয়, পলাশী থেকে ফারাক্কা পর্যন্ত

আড়াই কি.মি. দূরত্ব নানা দিক থেকে সঙ্কটজনক জেলা, সেখানে কি করে বহরমপুরে বসে প্রশাসন চলবে? সাধারণ প্রশাসন বলুন বা পুলিশ প্রশাসন বলুন, সমস্যা বহু। রাঢ় সমস্যা, বাগড়ি সমস্যা, ফারাক্কার সমস্যা, কত রকমের সমস্যা সেখানে। সেক্ষেত্রে সেই জায়গাটাতে, সেই জেলাকে কেন ভাগ করা হবে না? সেখানে ভাগ না হলে মুর্শিদাবাদের সমস্যাটা থেকেই যাবে। মহকুমা নতুন করে করার কথা মুখ্যমন্ত্রী বলেছেন। ডোমকলে নতুন মহকুমা প্রস্তাবিত আছে। আমি সেখানকার জনপ্রতিনিধি। সেখানে কি আমলারা করবে, না কি প্রস্তাব আকারে আছে, পরবর্তীকালে জনপ্রতিনিধিদের সাথে কথা হবে? ডোমকলে হবে, হোক। কিন্তু অন্য জায়গায় যদি উন্নত পরিকাঠামো থাকে, কাছাকাছি জায়গায় যদি পরিকাঠামো থাকে, ইসলামপুরে হবে না কেন? সেখানে চতুর্দিকে রাস্তা আছে, স্কুল আছে, কলেজ আছে। শুধু ডোমকলের কথা চিন্তা না করে, রাজনৈতিক কারণে যদি হয়, তাহলে যে প্রশাসনিক কথা বলা হয়েছে, সেই কাঙ্খিত জায়গায় আমরা পৌঁছুতে পারব না। আমি ডোমকলের বিরোধিতা করছি না। কিন্তু ডোমকল নিয়ে সেখানে জনপ্রতিনিধিদের সঙ্গে বসা হোক। মুর্শিদাবাদ জেলায় অনেকগুলো মহকুমা করতে হবে। ভাগ হয়ে যাবার পর এটা যাতে ফলপ্রসূ হয়, সেদিকে দৃষ্টি দিতে হবে। অতীতে আমরা দেখেছি কিছু কিছু মহকুমা তৈরি হয়েছে রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে। যারফলে সেটা হাস্যকর হয়েছে। যারফলে মহকুমা গঠনের যে লাভ সেটা আমরা পাইনি।

[4-40 – 4-50 p.m.]

সেইজন্য আমি বলব যে মাননীয় মুখ্যমন্ত্রী খুব বেশি প্রত্যাশা করেননি এবং আশা করছেন যে প্রশাসনের মধ্যে একটা গতিশীলতা আনার। প্রশাসনের মধ্যে যে দুর্নীতি আছে সেটাও রেব করে সেখানে ব্যবস্থা গ্রহণ করছেন। তবে আমি মনে করি যে এই ধরনের প্রাচীন প্রশাসন ব্যবস্থাকে কয়েক বছরে মাত্র ২১ বছরের চেষ্টায় রাষ্ট্রব্যবস্থা থাকবে আর সব কিছু বদল হয়ে যাবে তা হতে পারে না। রাষ্ট্রব্যবস্থা থেকে যাবে আর সব বদল হয়ে গিয়ে রাষ্ট্রীয় কাঠামো থাকবে এটা আমি বিশ্বাস করি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্য বাপুলি যে অভিযোগ এনেছেন দমন-পীড়নের বিরুদ্ধে, আসলে তাঁর ধ্যান ধারণা সঙ্গে আজকের দিনের পরিবর্তন হয়েছে। তাঁরা রাষ্ট্র বলতে মনে করেন যে, রাষ্ট্র হচ্ছে একটা শোষণের হাতিয়ার সেখানে শোষণের একটা হাতিয়ার হিসাবে রাষ্ট্র ক্ষমতায় থাকবে আর তাঁরা দমন পীড়ন চালিয়ে যাবেন। কংগ্রেসি আমলে প্রশাসন ছিল তাদের হাতিয়ার, তাঁদের হাত দিয়েই জোতদাররা গরিব মানুষদের উপরে দমন-পীড়ন চালাতেন এবং বর্গাদার উচ্ছেদ হয়েছে। এইভাবে গ্রামবাংলায় জমিদার-জোতদারদের অত্যাচার কংগ্রেস আমলে যা ছিল তাতে তারা আষ্টেপিষ্টে সাধারণ মানুষকে বেঁধে বিপর্যস্ত করেছে। আজকে তার উল্টো হয়েছে, যেখানে প্রশাসনের নেতৃত্বে সেখানে পুলিশ যেত আজকে সেখানে সেই পুলিশ সাধারণ মানুষের পক্ষে, গরিব মানুষ এবং

বর্গাগারদের পক্ষে থেকে সেই মানুষদের পাট্টা পাইয়ে দিচ্ছে। সেইকারণে যে জমিদার-জোতদার, যারা জমির মালিক ছিল, যারা কায়েমী স্বার্থে দমন-পীড়ন বিশ্বাসী ছিল তাদেরই রাজনৈতিক প্রতিনিধি হিসাবে এই কংগ্রেসিরা নেতৃত্ব দিচ্ছেন। সুতরাং তাদের আজকে এই প্রশাসনকে দমন-পীড়ন বলে মনে হবে। তাঁদের বন্ধু হয়ে তারা এতদিন আক্রমণ করেছে, অত্যাচার চালিয়ে গেছে তাদের পক্ষে এই প্রশাসনকে কখনোই সুষ্ঠ প্রশাসন বলা সম্ভব নয়। তারা যে দমন-পীড়ন চালিয়েছে সেটাতে তারা বিশ্বাসী। আজকে দৃষ্টিভঙ্গির দিক থেকে এবং ওদের দৃষ্টিকোণের দিক থেকে বিচার করতে গেলে এইকথাই মনে পড়ে যে, যে সংগ্রামের মধ্যে দিয়ে আজকে আমরা প্রশাসনকে নিয়ে এসেছি, সেটা তাদের কাছে ভাল ঠেখছে না। তবে একথাও বিশ্বাস করি না যে, ভারতবর্ষের ধনতান্ত্রিক ব্যবস্থায় শ্রেণী ভিত্তিক সমাজে সব জনসাধারণের কল্যাণ হবে। সব মানুষের কল্যাণ হবে এই কমিটমেন্টও দেওয়া সম্ভব নয়। তবে এটুকু বলতে পারি যে, সাধারণ মানুষের যে বাধ্য-বাধকতা এবং তারজন্য লড়াই চলছে, সেই লড়াইয়ে প্রশাসনকে যত বেশি করে শ্রমজীবী. মধ্যবিত্ত মানুষের কাজে ব্যবহার করতে পারছি ততই প্রশাসনের সফল হচ্ছে। এইকথা বলে মাননীয় মুখ্যমন্ত্রীর ব্যয়বরাদ্দকে সমর্থন করে ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক উত্থাপিত ১৯ নং ব্যয়বরাদ্দের প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করছি। এই প্রসঙ্গে আমি আপনাকে এইকথা বলতে চাই যে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার পরিচালনার ক্ষেত্রে একটা দৃষ্টিভঙ্গি রয়েছে। সরকার তার একটা দৃষ্টিভঙ্গি থেকে, শ্রেণী দৃষ্টিভঙ্গির থেকে চাষা, মজুর, মুটের পক্ষে প্রশাসনকে কাজে লাগিয়েছে। এবং সেটা পঞ্চায়েতের মধ্যে দিয়ে দেখভাল করার চেষ্টা করেছেন। বা ধর্ম নিরপেক্ষতা, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা এবং গণতান্ত্রিক আন্দোলনকে এগিয়ে নিয়ে যাচ্ছে। সুতরাং সরকারে যারা রয়েছেন অন্য রাজ্যগুলোতে, তাদের যারা প্রতিনিধিত্ব করছেন তারা এই দিক থেকে অন্যরকম। প্রশাসনকে লাগামবিহীন ভাবে ব্যবহার করে একটা চাষীর ফসল পুলিশ দিয়ে কেড়ে নিয়ে এসে তার জমি থেকে তাকে উচ্ছেদ করা নয়, এ ধরনের প্রশাসনিক শব্দের ব্যবহার আমাদের কাজ নয়। ক্ষেতমজুর তার ন্যায্য মজুরি পাবেনা, পুলিশ প্রশাসন তাদের মারধর করবে, এই ধরনের নিরপেক্ষতা আমরা বিশ্বাস করিনা। যদিও আমরা শ্রেণী বিভক্ত সমাজে বিভিন্ন লোকের চাহিদা বিভিন্ন রকমের, সেই প্রশাসনকে এখানে কাজ করানো খুব মুশকিল। আমি জানি এই বামফ্রন্ট সরকারের আমলে আমরা যে ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলছি, সেই ক্ষমতা বিকেন্দ্রীকরণের এবং জনসাধারণের কাছে প্রশাসনকে তাদের কাছাকাছি পৌঁছে দেবার চেষ্টা করছি, তার জন্য ইতিমধ্যে মেদিনীপুর জেলাকে বিভাজন করবার কথা ঘোষণা

করা হয়েছে। আনুষ্ঠানিক ভাবে হয়ত ঘোষণা করা হয়নি। আমাদের জেলায় কাঁথি মহকুমা বলুন, মেদিনীপুর সদর মহকুমা বলুন ও অন্যান্য মহকুমাগুলি আজকে নানান দিক থেকে এবং অর্থনৈতিক দিক থেকে পুনর্বিন্যাস করা দরকার। আপনারা যে প্রশ্ন করছেন তার উত্তরে একটি কথা বলতে চাই, পরিচয় দিয়েছেন কি? এখানে আমরা জানতে পারলাম যে এর আগে একবার খড়গপুরে চেষ্টা করেছিল জুডিসিয়াল বিভাগ, মেদিনীপুর শহর থেকে মহকুমা আদালতকে, পরিকাঠামো না গড়ে উঠলেও একটা ভাড়া বাড়িতে, সুপার মার্কেট কমপ্লেক্সে কোর্ট স্থানান্তরিত করবেন। আমরা তখন বিরোধিতা করেছিলাম, এখনও সেখানে পরিকাঠামো গড়ে ওঠেনি। একটা মার্কেট কমপ্লেক্সে অন্তত কোর্ট স্থানান্তরিত করা উচিত নয়। আমাদের জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতি ১০টি ব্লক থেকে তারা আপত্তি করেছেন, তারা বলেছেন, খড়গপুরে সেই পরিকাঠামো এখনও গড়ে ওঠেনি। কিন্তু কোন এক ব্যক্তির ইচ্ছা পূরণের জন্য জুডিসিয়াল বিভাগ সেখানে কোর্ট স্থানান্তর করবার চেষ্টা করছে। আমরা দেখতে পাচ্ছি, পঞ্চায়েত নির্বাচনের পর, সবং বলুন, পিংলা বলুন, গড়বেতা বলুন, কেশপুর বলুন, সেখানে যারা প্রশাসনে শান্তিশৃঙ্খলা রক্ষা করবার দায়িত্বে রয়েছে তারা কিন্তু আমাদের কথা শুনে কাজ করেনি, তাদের দৃষ্টিভঙ্গি অনুযায়ী কাজ চালায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি এখানে কয়েকটি কথা বলতে চাই, আমাদের ভিজিলেন্স কমিশন রয়েছে, এখন ভিজিলেন্স কমিশনের আওতায় পঞ্চায়েত এবং অন্যান্য দপ্তরগুলি এসেছে। আমরা এখন পর্যন্ত জানতে পারলাম যে ৩১৭টি ক্ষেত্রে প্রশাসনিক তদন্ত হয়েছে, ৬৪টি ক্ষেত্রে বিভাগীয় তদন্ত হয়েছে, ১৮টি ক্ষেত্রে শাস্তি দেওয়া হয়েছে, এবং ৩টি ক্ষেত্রে অভিযোগের কথা বলা হয়েছে। আমি মনে করি এই দপ্তরের আরও কর্মতৎপরতা বাড়ানো দরকার, লোক বাড়ানো দরকার, বিভিন্ন ক্ষেত্রে প্রশাসনিক জটিলতা যেগুলি দেখা গিয়েছে, এই প্রসঙ্গে আমি আরও একটি কথা বলতে চাই, আমাদের এই সরকারের অফিসে যারা রয়েছেন, মূল্যবৃদ্ধি ঘটলে নিশ্চয় মহার্ঘ্য ভাতা বৃদ্ধি হবে। সেই সঙ্গে সঙ্গে আমি সরকারি কর্মচারী অফিসারদের কাছে এই প্রত্যাশা করব তাদের কর্ম দক্ষতা বৃদ্ধি করা। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, কোনও কোনও ক্ষেত্রে এই লালফিতের বাঁধনে ফাইলগুলি চাপা পড়ে যায়, অনেক কষ্টেও তা খুঁজে পাওয়া যায়না। এই শিথিলতা আজকে দূর করা দরকার বলে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করতে চাই। এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই, আমাদের যে সমস্ত দপ্তরে চিঠি পাঠাচ্ছি, সেই বিভাগীয় সচিব বলুন, অথবা মন্ত্রী মহাশয়ের কাছে অনেক সময় করি, মন্ত্রীরা অনেক সময় বিধায়কদের চিঠির উত্তর দেননা। এবং সচিবরাও চিঠির উত্তর দেননা। এটা আমাদের কাছে আশ্চর্যের বিষয়। আমরা যদি কোন একটি বিষয়ে দৃষ্টি আর্কষণ করি, সেই দপ্তরের কাছ থেকে আশা করব তার উত্তর পাব। কিন্তু কোনও কোনও দপ্তর ইচ্ছা করে টাইম বাউণ্ড প্রোগ্রাম নিয়ে নির্দিষ্ট কর্মসূচির মধ্যে দিয়ে

তাদের কাজ যাতে শেষ করতে পারেন, সেই ধরনের উদ্যোগ আজকে নেয়না, অনেকগুলি পরিকল্পনা নিচ্ছে, নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করবে বলে, কিন্তু কার্যত বছরের পর বছর সেই কাজ চালিয়ে যেতে হব। এই ত্রুটি নিশ্চয় আমরা বামফ্রন্টের কাছ থেকে প্রত্যাশা করিনা। আমাদের বামফ্রন্ট সরকারের কাজকর্মে আরও গতিশীলতা আনতে হবে, সেই গতিশীলতা সৃষ্ট করতে গেলে নিশ্চয় প্রশাসনিক ক্ষেত্রে আমাদের যারা সরকারি কর্মচারী তাদের আমরা গণতান্ত্রিক অধিকার দিচ্ছি, তাদের আন্দোলন করবার অধিকার দিয়েছি, এমনকি নন-গেজেটেড পুলিশদের আমরা গণতান্ত্রিক অধিকার দিয়েছি। কাজের গতিকে তারা যদি না বাড়াতে পারেন তাহলে আমাদের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে সেটা চলে যাচ্ছে। আমি মনে করি দায়বদ্ধতা নিয়ে আজকে আমাদের সর্বস্তরের প্রশাসনের কাছে এই আবেদন জানাব, আমাদের এই দীর্ঘসূত্রতা আমাদের কাটাতে হবে। সঙ্গে সঙ্গে আমরা এও বলি আমাদের প্রশাসনিক ক্ষেত্রে আই. এ. এস, ডব্লু. বি. সি. এসদের সঙ্গে মাঝখানে একটা তিক্ততা হয়েছিল, কিছুটা ভুল বোঝাবুঝি আছে, পরস্পরের প্রতি অবহেলা, অবজ্ঞা রয়েছে, এই প্রশাসনিক জটিলতা ব্রিটিশ আমল থেকে যে অ্যাডমিনিস্ট্রেটিভ রুল আমাদের কাঁধের উপরে চেপে রয়েছে, সেটাকে যদি আমরা না পরিবর্তন করতে পারি তাহলে এর সমাধান হবেনা। মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই কথা বলতে চাই, মেদিনীপুর জেলা পরিষদ যখন আপত্তি করছে, দশটি ব্লকের চেয়ারম্যানরা যেখানে আপত্তি করছে, তখন মেদিনীপুর শহর থেকে মহকুমা আদালত খড়গপুরে স্থানান্তরিত করা অযৌক্তিক বলে মনে করি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, রাজ্যের মুখ্যমন্ত্রী ১৮ এবং [illegible] অধীন যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে এর মধ্যে কতগুলি হাস্যকর কথা লেখা আছে। তিনি বলেছেন, আমরা সর্বদাই এক দক্ষ ও সহানুভুতিশীল প্রশাসন এর জন্য চেষ্টা করে আসছি। আমার সময় কম, নইলে গাধার হাঁসির গল্পটা আমি এখানে বলতাম। আরও অনেক হাসির কথা আছে, বলেছেন, ইতিবাচক ও দক্ষ প্রশাসন গড়তে উপযুক্তভবে প্রশিক্ষিত, অভিজ্ঞ ও বিবেকী অফিসার দ্বারা পদপূরণ অন্যতম প্রধান কারণ হিসাবে সহায়তা করেছে। শুধু দক্ষতা নয়, সু-প্রশাসনের মৌলিক উপাদান নিরপেক্ষতা ও সততাও। পৃথিবীতে কমিউনিস্ট শাসিত যেসব রাষ্ট্র আছে সেখানে দক্ষতাকে কোনওভাবেই গুরুত্ব দেওয়া হয়না। প্রশাসনিক যোগ্যতার বিচারে নয়, দলের প্রতি যারা আনুগত্য দেখাবে তাদেরই উন্নতি হবে। এখানে যোগ্যতার কোনও বিচার হয়না। এই রাজ্যে প্রশাসনে যারা ক্ষমতায় আছেন, ধরুন পুলিশ দপ্তরে বুদ্ধদেব বাবুকে তৈলমর্দন করতে পারলে সেটাই তার যোগ্যতার মাপকাঠি,

সভাধিপতিকে যদি ডি. এম. তৈলমর্দন করতে পারে তাহলে সেটাই তার যোগ্যতার মাপকাঠি। দশ বছর আগে মাননীয় মুখ্যমন্ত্রী আই. এ. এস, আই. পি. এ. এসদের নিয়ে একটা সভা করেছিলেন, সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, আপনারা ফাইলে নিরপেক্ষ মতামত দেবেন। এই নিরপেক্ষ মতামত দেবার পর যদি আমরা মনে করি নীতিগতভাবে এটা মানবে না, সেটা আমরা ওভার রুল করে দেব। আজকে দশ বছর পার হয়ে যাবার পরেও আমরা দেখছি, নর্মালি যেসব অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার আছেন তারা মন্ত্রী মহশয়দের তোয়াজ করে, তাদের সঙ্গে পরামর্শ করে তবেই ফাইলে নোট লিখছেন।

যদি বলে কি লেখা আছে আপনি বলে দিন তারপর লিখে দিন, তাহলে তার এইপদ থাকবে না। হয়ত কলকাতার আশেপাশে আছে, সুন্দরবনে বা পুরুলিয়ার পাহাড়ে পাঠিয়ে দেবে, ছেলে-মেয়েদের লেখাপড়ার অসুবিধা আছে। এই হচ্ছে বর্তমানের প্রশাসনের অবস্থা। জ্যোতিবাবু বলেছিলেন, একটা সৎ এবং দক্ষ প্রশাসন উপহার দেবেন। আমি বেশি দুরে যেতে বলছি না। কোনও গ্রামের কোনও অফিসে, কোনও বি. ডি. ও., এস. ডি. ও. অফিসে যেতে বলছি না, আগামীকাল সকাল সাড়ে দশটার সময় চলুন রাজভবনে বা রাইটার্স বিল্ডিংয়ে, তখন যদি সেখানে ৩ পারসেন্টও মানুষ উপস্থিত থাকে, তাহলে আমি আগামীকালই বিধানসভা থেকে বেরিয়ে যাব, আর ঢুকব না। কি উত্তর দেবেন? যে মানুষ কো-অর্ডিনেশন কমিটি করে, তাতে চাঁদা দেয়, সে যখন খুশি অফিসে আসবে, দূর্নীতি করবে, কেউ কিছু বলতে পারবে না। তাদের মাথায়, পেটে গণশক্তি ঢোকানো আছে, তার বাইরে যেতে পারবে না।

আর, এই পাশের দলগুলো তো চাকরবৃত্তি করে। কেননা, মাঝে মাঝে যদি কিছু বলতে যায় তো ধমক খাবে, কান মুলে দেবেন বুদ্ধবাবু। যা সত্যি তা হল এই,—আজকে আপনারা চেয়েছেন সোশ্যালিজম ইন ইকনমি। তবে, কমিউনিস্টদের বলে কিছু লাভ হবে না। ভারতবর্ষে এটা কোনদিন করতে পারবে না। ৭৫ বছর ভারতবর্ষের মাটিতে হাঁটার পর ১৫ পারসেন্ট জনসংখ্যার রাজ্যগুলিতে পশ্চিমবঙ্গ, ত্রিপুরা, কেরলে সাময়িক ক্ষমতা পেয়েছেন। তাহলে কি করতে পারলেন আপনারা? সোশালিজম ইন ইকনমি করেছেন, দূর্নীতির সামাজিকিকরণ করে দিয়েছেন। আপনারা বলেছেন সোশ্যালিজম ইন ইকনমি, কিন্তু করেছেন সোশ্যালিজম ইন করাপসান। ১০/২০/৩৫ বছর আগে দূর্নীদির এত ব্যাপকতা ছিল না। কংগ্রেস আমলে, ব্রিটিশ আমলে নিশ্চয় ছিল, কিন্তু কমিউনিস্টদের আমলে, বামফ্রন্টের আমলে সোশ্যালিজম ইন করাপসান হয়েছে সর্বত্র, দূর্নীতি হয়েছে প্রশাসনে। এখন তো মড়া পোড়াতে গেলেও পয়সা লাগে। এমনকি মড়া আগে পরে করতে গেলেও পয়সা লাগে। এমনই একটি জায়গায় প্রশাসনকে বসিয়ে দিয়েছেন। কি প্রশাসনিক দক্ষতা, সততা দিয়েছেন?—আর এসব কথা আমি কার কাছে বলছি? জ্যোতিবাবু তো সিটে নেই। ঐ সুব্রতবাবু যেমন বললেন—ভরতের খড়ম, ঐ গদিটা

আছে, তাকেই বলছি। এটাই ওঁনার শেষ বাজেট কিনা জানি না। তিনি মাঝে মাঝে একটা কিছু ছেড়ে দেন বাজারে। এই কিছুদিন আগে ছেড়ে দিয়েছিলেন হিমালয়ান ব্লাণ্ডার। তারপর ঐ রামসীতা ইয়েচুরি না কি, প্রকাশ করাতে এরা বকে টকে চুপ করিয়ে দিয়েছেন। আবার বাজারে ছেড়ে দিয়েছেন পদত্যাগ করবেন বা বয়সের কারণে যেতে হবে।তা, কেউ তো চিরদিন থাকবে না, বয়সের কারণে একসময় যেতেই হবে। আমার জানতে ইচ্ছে করছে তাঁকে সত্যি সত্যিই কি বয়সের কারণে যেতে হচ্ছে, না দলের উঠতি নেতাদের ধমক-টমক খেয়ে যেতে হচ্ছে? তিনি সম্মান নিয়ে গেলেন, না অসম্মান নিয়ে গেলেন,—এটা আমার জানতে ইচ্ছে করছে।

স্যার, আজকে আমাদের দেশের যে আইন এখনও চলছে, আমাদের রাজ্যেও চলছে, এটা ব্রিটিশদের তৈরি করা আইন, এর খুব একটা পরিবর্তন এখনও হয়নি। সংস্কারের চেষ্টা হচ্ছে। কোনও কোনও জায়গায় সংস্কার কমিটি নিয়োগ হয়েছে। আমাদের রাজ্যেও প্রশাসনিক সংস্কার করতে হবে। কিন্তু আমরা যেটা বুঝছি না, সেটা হচ্ছে এই যে, জনসংখ্যা যে ভাবে বেড়ে যাচ্ছে, সমাজ পাল্টে গেছে, প্রযুক্তি, বিজ্ঞান এসেছে, সায়েন্স অ্যাণ্ড টেকনোলজি এসেছে এই ২১ বছরে আমাদের সায়েন্স অ্যাণ্ড টেকনোলজি কতটা বেড়েছে দেখতে হবে। এবং, অ্যাডমিনিস্ট্রেশনকে এমন ভাবে সাজানো দরকার। এই কথাটা গভীর ভাবে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলতে চাইছি।

[5-00 – 5-10 p.m.]

ব্রিটিশ আমলের দীর্ঘসূত্রতা আমাদের রাজ্যের ক্ষতি করে দিচ্ছে। একটা ফাইল কতজন মানুষের কাছে যায়, তারপর ওপিনিয়ন নেওয়ার জন্য দেরি হয়, এই জায়গায় শর্ট করা যায় কিনা এবং যদি দীর্ঘসূত্রতা থাকে, তাতে ভেস্টেড ইন্টারেস্টেড গ্রো করবে, তাতে বেশি দুর্নীতির অবকাশ বেড়ে যাবে। তার একটা ফাইল যদি গতিশীলতার সঙ্গে ঘুরে যায়, তাহলে জনগণ উপকৃত হবে। এই কথাগুলি ভাববেন। এই দীর্ঘসূত্রতা আমাদের সমাজের সার্বিক ক্ষতি করে দিচ্ছে। অনেক রকম সাজেশন সুব্রত মুখার্জি দিয়েছেন। আমি বলছি এমন কিছু ভাবনা চিন্তা করুন, যাতে এই দীর্ঘসূত্রতা কমিয়ে আনা যায়, ফাইল গতিশীল করা যায়, কাজের গতি বাড়বে, দুর্নীতি কমবে, ভেস্টেড ইন্টারেস্টেড কমবে। এই কথাগুলি ভাববার জন্য অনুরোধ করছি। আর একটা জিনিস হচ্ছে যে, আই এ এস আই পি এস অফিসাররা, আমি নিজে ডি এমের সঙ্গে কথা বলে দেখতে পেয়েছি যে, তাদের মধ্যে ডিফারেন্স চলছে দীর্ঘদিন ধরে। এরা একের পর এক সুপ্রিমেসী নিয়ে তাদের মধ্যে বিরোধ আছে। এটাকে কি করে কমিয়ে আনা যায় এবং বিরোধ কিভাবে ঠিক করে দেওয়া যায়, ক্যাটাগরিক্যালি কিভাবে ঠিক করে দেওয়া যায়, এটা ভাবনা চিন্তা করার জন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি। সবচেয়ে বড় ব্যাপার হল যে, এই যে কতগুলি

জেলা মহকুমা করেছেন। আমি আগে এম এল এ ছিলাম বারুইপুরের। আমার ওখানে মহকুমা হয়েছে। কিন্তু এটা হলে কি হবে, এখনও পর্যন্ত সেখানে এস ডি জে এম কোর্ট হয়নি, ট্রেজারী হয়নি, জেলখানা হয়নি। একটা সাব ডিভিসন হয়েছে, কিন্তু এগুলির কোনওটাই হয়নি। দীর্ঘদিন ধরে শুনে আসছি যে, এগুলি হবে। কিন্তু কবে হবে? এগুলি দ্রুততার সঙ্গে করা উচিত বলে আমি মনে করি। এর সঙ্গে সঙ্গে আরও দুটো জেলা, মেদিনীপুর নয় শুধু, বর্ধমান এবং বীরভূম এই দুটো জেলাকে ভাগ করা প্রয়োজন। এর এক প্রান্তের সঙ্গে অন্য প্রান্তের গুরুত্ব বিশাল এবং সীমান্তবর্তী জেলা মুর্শিদাবাদ এবং নদীয়ার অ্যাডমিনিস্ট্রেটিভ ওয়ে ভেঙ্গে পড়ছে। ওখানে অনুপ্রবেশকারিরা আছে, চোরাচালানকারিরা আছে, নানা ধরণের ক্রাইম আছে। এই দুটো জেলার অ্যাডমিনিস্ট্রেটিভ ওয়েকে ঠিক করা দরকার বলে আমি মনে করি এবং এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শোভনদেব চট্টোপাধ্যায় তৃণমূলের সদস্য হিসাবে বিধানসভায় প্রবেশ করেছেন। তিনি তার বক্তব্যের মধ্য অশালীন এবং কুরুচিপূর্ণ মন্তব্য করেছেন। আমরা যেখানে বামপন্থী শক্তিদের নিয়ে ঐক্যবদ্ধ হয়ে ২১ বছর ধরে এই পশ্চিমবঙ্গে একটানা সরকার চালিয়ে দৃষ্টান্ত স্থাপন করেছি, সেখানে ওরা একটা সাম্প্রদায়িক জোটের সঙ্গে জোট বেধেঁছে, ওরা আমাদের বলছে চাকর, আসলে ওরা নিজেরাই বাজপেয়ীর চাকর বৃত্তি করছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী কর্মী প্রশাসন বিভাগের যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি। আমাদের প্রশাসন স্বচ্ছভাবে চলছে এবং সেই স্বচ্ছ প্রশাসনকে অসুবিধা ঘটাচ্ছে তৃণমূল, এটা সবচেয়ে বড় মুশকিলের কথা। কারা মারধোর করেছে, কাকে উলঙ্গ করে মেরেছে, আদালতে গিয়ে নাটক সৃষ্টি করেছে। প্রশাসন যদি স্বচ্ছ না থাকত তাহলে কোন মন্ত্রবলে এই বামফ্রন্ট সরকার ২২ বছরে পদার্পণ করল। আই.এ.এস. অফিসার থেকে শুরু করে নিচের তলার কর্মচারিরা প্রত্যেকের সঙ্গে প্রত্যেকের যোগসূত্র আছে বলেই এই সরকার ২২ বছরে পৌছতে পেরেছে। এরা ২৫ বছরে পৌছতে পারবে। সুবর্ণ জয়ন্তী হবে। আজকে বিধানসভার নির্বাচন হচ্ছে, লোকসভার নির্বাচন হচ্ছে, পৌরসভার নির্বাচন হচ্ছে যথাকালে এবং এই নির্বাচনকে কংগ্রেস ও তৃণমূল ভয় পাচ্ছে, নানাভাবে বানচালের চেষ্টা করছে। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকেই নানাভাবে প্রাকৃতিক বিপর্যয় ঘটে গেছে। বন্যা হয়েছে, খরা হয়েছে, প্রশাসনিক দৃঢ়তার ফলে এই সমস্ত প্রাকৃতিক বিপর্যয়কে মোকাবিলা করা সম্ভব হয়েছে। এমন কি টর্নেডোর সময়ে আমরা দেখেছি যে সেখানে প্রশাসনিক স্তরের সমস্ত অফিসাররা সেখানে ঝাঁপিয়ে পড়েছে। প্রশাসনিক স্বচ্ছতা সম্পর্কে কোনও মত পার্থক্য আমাদের নেই, থাকতে পারে না। আরেকটা বিষয়ে বলি

বিভিন্ন জেলা ভাগ হয়েছে—দিনাজপুর, ২৪ পরগনা। মেদিনীপুরকেও ভাগ করা দরকার। এখানে ৭টি মহকুমা, ৫৪টি ব্লক, ৩৭টি বিধানসভা, ৫টি লোকসভা। এই জেলাকে ভাগ করলে উত্তর-পূর্বের সঙ্গে যোগাযোগ এর কাজ সহজতর হবে। তমলুক পৌরসভা যেটা বহুদিন ধরে আছে সেটাকে বৃদ্ধি করা দরকার। একদিকে নিমতোড়, রূপনারায়ণ আরেকদিকে নন্দকুমার রোড, রাধাবল্লভপুর, প্রয়োজন বাড়ছে ভবিষ্যতে যদি জেলা হয় তাহলে জায়গাপত্র দরকার। তমলুকে ৩০টার বেশি অফিস আছে, সেই পরিমাণ হাউসিং নেই, নতুন হাউসিং করা দরকার। যে অফিসগুলো আছে তার পুনর্বিন্যাস দরকার। শিক্ষা বিভাগের পেনশন দপ্তর সল্ট লেকে কিন্তু আমার মনে হয় যে যদি জেলা ভাগ হয় তাহলে ডি.আই. অফিসের সঙ্গে পেনশন সেলকে যুক্ত করা দরকার তাহলে মানুষের হ্যারাসমেন্ট কমবে। আরেকটা কথা বলি ফাইলগুলো যেন না পড়ে থাকে।

(মাইক অফ)

[5-10 – 5-20 p.m.]

**শ্রী মেহববুল মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপিত হয়েছে তাকে পূর্ণ সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। ১৯৭৭ সাল থেকে এই সরকার ২২ বছর ধরে ক্ষমতায় আছে। প্রত্যেকটা নির্বাচনে আমরা দেখেছি যে জনসাধারণ তাদের আস্থা এই সরকারের প্রতি বজায় রাখতে পেরেছেন। এই কারণেই বাম ঐক্য বজায় রাখা সম্ভব হয়েছে। সঠিক ভাবেই বামফ্রন্ট সরকার বলেছেন যে আমরা রাইটার্স বিল্ডিংস থেকে ক্ষমতাকে পরিচালনা করব না। আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণের ফলেই বামফ্রন্ট সরকার ক্ষমতায় থেকে গেলেন।

বামফ্রন্ট সরকারই সর্বপ্রথমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে চেয়েছে। ক্ষমতার বিকেন্দ্রীকরণের ফলে গ্রামে-গঞ্জে প্রধান এবং উপ-প্রধানকে প্রশাসনের মধ্যে দেখতে পাচ্ছি, এর ফলে রাজ্য সরকারের সাথে পঞ্চায়েতের মধ্যে বোঝাপড়া বৃদ্ধি পেয়েছে। বিভিন্ন জেলা এবং মহকুমাগুলিতে দেখা যাচ্ছে প্রশাসনকে গণমুখী করে তোলার চেষ্টা হচ্ছে। ত্রিস্তর পঞ্চায়েতের ফলে গ্রামাঞ্চলের আর্থ সামাজিক উন্নতি বেড়েছে। ভূমি সংস্কারের অগ্রগতির মধ্যে দিয়ে যেটা বিশেষ ভাবে লক্ষ্যণীয় সেটা হচ্ছে সরকারের হাতে অধিক জমি ন্যস্ত হয়েছে ১৩.০২ লক্ষ একর। ন্যস্ত জমি বন্টন হয়েছে ১০.২৪ লক্ষ একর। ন্যস্ত জমি প্রাপকের সংখ্যা ২৫.০৭ লক্ষ একর। নথিভূক্ত ভাগ চাষীর সংখ্যা ১৪.৭৬ লক্ষ একর। বাস্তু জমি সুবিধা ভোগীদের সংখ্যা ২.৭৭ লক্ষ একর। এই জোতদার, জমিদার, পুঁজিপতিদের কায়েমী স্বার্থকে ওঁরা বজায় রাখতে চেয়েছিল এবং এই কংগ্রেসের নির্দিষ্ট কোনও নীতি ছিল না। ওঁরা চায় না আমাদের প্রশাসন সঠিক ভাবে পরিচালিত হোক। তাই আজকে যেখানে ভূমি সংস্কার করে ক্ষুদ্র বর্গাদারদের জমি দেওয়া হয়েছে,

সেখানে ওঁরা তাদের ভয় দেখাচ্ছে। আজকে আমাদের প্রশাসনের অফিসাররা পঞ্চায়েতে যাচ্ছে এবং বর্গা চাষীদের নিয়ে একটা পুনর্বিন্যাস প্রশিক্ষণ শিবির খোলার চেষ্টা করা হচ্ছে এবং তাদের পরামর্শ দেওয়ার ব্যবস্থা করছে। গবেষক ওয়েবস্টার বলেছেন শুধু ৮৫ পারসেন্ট লোকই পঞ্চায়েতের দ্বারা উপকৃত নয়, তার থেকেও বেশি মানুষ উপকৃত হচ্ছেন। লীটেন বলেছেন দরিদ্রের উপকৃত প্রাপ্তির মধ্যেই কৃষকের স্বার্থ, বিরুদ্ধে যায় না। আজকে গ্রামে-গঞ্জে ব্লকে যে কন্ট্রাক্টাররা কাজ করছে তাদের মধ্যে একটা শ্রেণীর লোক তারা সঠিক ভাবে কাজ করছে না। তারা যে রাস্তাঘাটগুলি তৈরি করছে সেগুলি তৈরি করার সঙ্গে সঙ্গেই অচল হয়ে পড়ছে। আবার কোনও অফিসারের কাজ করার সৎ ইচ্ছা থাকলেও কাজ করতে পারছে না। স্যার, কিছু এমন অফিসার আছেন যারা ভাল থাকতে চান, তারা করাপটেড নন, কিন্তু সেখানে এমন পরিস্থিতি যে তারা করাপটেড হয়ে যাচ্ছে। আমি এই করাপশনের ব্যাপারটা মন্ত্রী মহাশয়কে দেখার জন্য অনুরোধ করব। স্যার, আরেকটা ব্যাপার হচ্ছে বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে অফিসাররা বদলি হয়ে যাচ্ছেন। তারা একটা জায়গায় ৬ মাস থাকতে না থাকতেই তাঁদের বদলি হয়ে যাচ্ছে। একটা জায়গায় কিছু দিন থাকার পর যখন তাঁদের কাজ করার প্রবণতা আসছে ঠিক সেই সময়েই তাঁদের বদলি করে দেওয়া হচ্ছে। তাদের পানিশমেন্ট হচ্ছে, হয়ত তাঁকে সুন্দরবন অঞ্চলে ডিউটি দেওয়া হচ্ছে। স্যার, আরেকটা ব্যাপার বলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এক্ষেত্রে আমরা প্রশাসনের ব্যর্থতা লক্ষ্য করছি। দেখা যাবে একজনের হয়ত ১৯৮১ সালে কার্ড কিন্তু সে কল পাচ্ছে না। আবার ১৯৮০ সাল থেকে কার্ড করিয়ে ১৯৯৮ সালে তার ১৮ বছর কল না পেয়ে এখন তার ৪০ বছর বয়স হয়ে যাচ্ছে, কিন্তু সে কল পাচ্ছে না। আবার দেখা যাচ্ছে একজন ১৯৯৬ সালে কার্ড করিয়েছে এবং কল পাচ্ছে। এই ব্যাপারটা মন্ত্রী মহাশয়কে দেখার জন্য আমি অনুরোধ করব।

লোক আদালত করে বামফ্রন্ট সরকার ভাল ব্যবস্থা করেছেন। এবং সেইজন্য আজকে দ্রুত বিভিন্ন কেসের মিমাংসা হচ্ছে। কিন্তু এই লোক আদালত যাতে নির্দিষ্ট সময়ে নির্দিষ্ট ভাবে ব্লক স্তরে যায় এবং আলোচনা হয় সেদিকে নজর দিতে হবে।

আজকে কেন্দ্রীয় সরকার শুধু পোখরানেই বোমা ফাটায়নি। সেই বোমার উত্তাপ আমাদের নিত্য দিনের কেনা-কাটার মধ্যেও অনুভূত হচ্ছে। আজকে আলু, পেঁয়াজ, ডাল, তেল, প্রভৃতি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম আকাশ ছোঁয়া হয়ে গেছে। কিন্তু মাইনে সেই ভাবে আজকে বাড়েনি। আর, মূল্য বৃদ্ধির ভয়েই মনে হয় আজকে অনেককে দেখা যাচ্ছে ফ্যামিলি প্ল্যানিং এমন দিয়েছে। আমি বামফ্রন্ট সরকারের গণতান্ত্রিক, ধর্মনিরপেক্ষ ধারণার প্রতি আস্থা এবং সঙ্গে সঙ্গে কংগ্রেসের নির্বুদ্ধিতাকে ধিক্কার জানাচ্ছি। আজকে তাদের জন্য এই অবস্থার সৃষ্টি হয়েছে। বিভিন্ন জায়গায় তাঁরা রাম-রাজত্বের কথা বলতেন। আর ঐ টি.এম.সি.—তৃণমূল কংগ্রেস, যারা বি.জে.পি-র সঙ্গে হাত মিলিয়েছে তাদেরকে

আমি তরমুজ কংগ্রেস ছাড়া আর কিছুই বলতে পারছি না। তরমুজের ভেতরে এক রং আবার বাইরে অন্য রং, এদেরও তাই অবস্থা। আজকে তারা বি.জে.পি.-র দোসর হয়ে জার্সি বদল করেছে। আজকে আপনারা সবাই মিলে ব্লকে আমাদের কাজ করতে দিচ্ছেন না। সৎ, দক্ষ, দায়িত্বশীল কর্মিবর্গ তাঁদের দায়িত্ব যথাযথ ভাবে পালন করাতে অবশ্য কিছুটা কাজ সহজ হয়েছে। স্যার, আমার সময় শেষ হয়ে গেছে তাই আমি এই ব্যায়-বরাদ্দের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক) বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে ষ্যায়-বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করতে গিয়ে আমার হৃদয় ভারাক্রান্ত হচ্ছে, কষ্ট হচ্ছে। কারণ ওঁদের যোড়শ পার্টি কংগ্রেস যদি ওনার অবসরের যে খবর আমরা পত্র-পত্রিকাতে পড়ছি তা অনুমোদন করে দেয় তাহলে হয়ত এই অধিবেশনই একটা ঐতিহাসিক অধিবেশনে পরিণত হবে এবং ওনার শেষ অধিবেশন হবে। যদিও আমরা রাজনৈতিক দল হিসাবে বা ব্যক্তিগত ভাবে এটা চাই না। কারণ, জ্যোতিবাবু চলে গেলে আমরা আর কাকে বলব, কাউকে তো দেখছি না। মাননীয় জ্যোতিবাবুকে এখানে দেখছি না। যাইহোক, আমি ওনার আনা ব্যয়-বরাদ্দের দাবি অসমর্থন করে আমাদের আনা ছাঁটাই প্রস্তাবের সমর্থন করে দু-চারটে কথা রাখছি।

মাঝে মাঝে মাননীয় জ্যোতিবাবু সি.পি.এম.-র নেতার মুখোশ ছেড়ে বেরিয়ে আসেন এবং বিলেতে পড়াশোনা করা, ওয়েস্ট মিনিস্টারের মডেলের চিন্তা-ধারায় বিশ্বাসী কথা-বার্তা বলে ফেলে কখনও পার্টির মিটিং, কখনও খবরের কাগজে বিতর্ক বাধিয়ে ফেলেন। ১৯৭৭ সালের ২১-শে জুন হিজ এক্সিলেন্সি গভর্নর এ.এল.ডায়াসের কাছে শপথ নিয়ে মুখ্যমন্ত্রী হয়েছিলেন। তখন তিনি একটা জনসভায় বলেছিলেন, আমি রাইটার্স বিল্ডিং-এ বসে প্রশাসন চালাব না, আমি গণমুখী করব প্রশাসনকে। মাননীয় সুব্রত বাবু আমাকে বলছিলেন এসব বিধানসভাতে বলতে। আজকে রাজ্যটা চালাচ্ছে কারা? এই বিধানসভা না অন্য কেউ। এই বিধানসভায় আমাদের কথা দূরে থাক, ঐ যারা হৈ হৈ করে আমরা বক্তব্য রাখতে উঠলেই—ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই., আর.এস.পি. সদস্যরা, তাঁরাও প্রাথমিক শিক্ষার প্রশ্নে, ফুয়েল সারচার্জের প্রশ্নে, বাস ভাড়া বৃদ্ধির প্রশ্নে ক্যাবিনেটের সিদ্ধান্ত নেওয়া হয় না, দলের সঙ্গে আলোচনা করা হয় না—এই কথা বলছিলেন।

[5-20 – 5-30 p.m.]

একটা প্রশাসনকে কি কি করতে হয়? সৎ করতে হয়, পরিচ্ছন্ন করতে হয়, গতিশীল করতে হয়। মুখ্যমন্ত্রী হওয়ার পরে সেই ট্রাডিশন সমানে চলেছে। বিশ্বরূপ মুখার্জি, হোম সেক্রেটারি, তাঁকে সরিয়ে দেওয়া হয়েছিল, কারণ মুখ্যমন্ত্রীর সঙ্গে তাঁর

লেগে গিয়েছিল সাড়ে ছয় হাজার বন্দি মুক্তি নিয়ে। আর সেদিনও মুখ্যমন্ত্রীর মাইক খুলেছেন বলে কাঁথির মহকুমা শাসককে সরিয়ে দেওয়া হল। আর আপনারা বলছেন বাংলার বুকে সৎ, নির্ভীক, পরিচ্ছন্ন প্রশাসন দেবেন। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কখনও সৎ প্রশাসনে বিশ্বাসী, এটা আমাদের মানতে হবে? এটা আমাদের বিশ্বাস করতে হবে? ব্যক্তিগত ভাবে জ্যোতিবাবু যদিও বিশ্বাসী হন, কিন্তু মার্কসবাদী জ্যোতিবাবুকে তাঁর পার্টি বাধ্য করায় সেই চাপ দিতে, যখন অমৃতেন্দু মুখার্জির কথায় এল.ভি. সপ্তর্ষীকে নদীয়া থেকে সরিয়ে দেওয়া হয়। একজন সৎ, নির্ভীক মহিলা বি.ডি.ও. ছিলেন দক্ষিণ ২৪ পরগনার, তাঁর নাম মধুমিতা মুখার্জি। তাঁর পাশে দাঁড়িয়েছিলেন? ডিপার্টমেন্ট, সরকার তাঁর পাশে দাঁড়িয়েছিলেন? তিনি এফ.আই.আর. করেছিলেন দুর্নীতির বিরুদ্ধে, পঞ্চায়েতের সদস্যর বিরুদ্ধে। আলিপুর ট্রেজারির শান্তি বিশ্বাসের সম্বন্ধে তো গোপনে নোট দিয়েছিলেন অরুণ ভট্টাচার্য। তিনি নোটে বলেছিলেন যে, এই মানুষটি আমাদের গর্বের। আর.বি.সি. কমিশন কি বলেছিলেন? বি.সি.মুখার্জি কমিশন বলেছিলেন, শান্তি বিশ্বাসকে ১০ হাজার টাকা পুরস্কার দেওয়া উচিত, যিনি রাজারহাটের ডেপুটি কালেক্টর ছিলেন। তা আপনারা তাঁকে সরিয়ে দিলেন। পুরস্কার নয়, তিরস্কার পেলেন তিনি। আর আপনারা ২১ বছর ধরে সৎ, নির্ভীক, পরিচ্ছন্ন প্রশাসনের কথা বলছেন। আপনারা পরিষ্কার, পরিচ্ছন্ন ভিজিলেন্সের কথা বলছেন। আপনারা ভাওয়ালের পরে এমন একটা মানুষকে ভিজিলেন্সে বসিয়েছেন, যাঁর বিরুদ্ধে আগেই ভিজিলেন্স ছিল। আর তাঁকে দায়িত্ব দেওয়া হল জয়েন্ট সেক্রেটারির, যাঁর থ্রু দিয়ে সমস্ত অফিসারদের বিরুদ্ধে, দূর্নীতির বিরুদ্ধে ভিজিলেন্স করা হবে। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে এই কথাই রেখেছেন, এই কথাই বলেছেন। নেপাল চাকলানবীশের বিরুদ্ধে ভিজিলেন্স চলছে। তাঁর বোধ হয় সম্ভবত একটা ফ্ল্যাট মিথ্যা স্টেটমেন্ট দেওয়ার জন্য সম্ভবত বন্ধ রয়েছে, তালাচাবি মেরে দিয়েছে ভিজিলেন্স কমিশন। কি ব্যবস্থা নিয়েছেন আপনারা তাঁর বিরুদ্ধে, তাঁদের বিরুদ্ধে? আপনাদের ভার্টিকাল মোবিলিটি তো নেই, ইমপেটাস পাবে কোথা থেকে? এনকারেজ হবে কোথা থেকে? হরাইজোনটাল মোবিলিটি পর্যন্ত আপনাদের অফিসারদের মধ্যে আপনারা রাখেননি। দুঃখের বিষয় আমি কলকাতা পুরসভার একজন কাউন্সিলার। সেখানে একজন জয়েন্ট কমিশনার রয়েছেন মিঃ বিক্রম সেন। তাঁর আন্ডারে এখন ৪-৫ জন ডব্লু.বি.সি.এস. রয়েছেন। একসময় তাঁদের কারোর কারোর আন্ডারে বিক্রম সেন কাজ করেছেন। আজকে ভাল ছেলে তো আপনারা চাইছেন না। আজকে সিভিল সার্ভিসে ভাল ছেলে আসবে কেন? একটা ছেলে ১৯৭০ সালে ভাল পরীক্ষা দিয়ে টপার হয়ে সিভিল নিয়েছে, আর অ্যালায়েড সার্ভিসে ৪ বছর আগে, ৫ বছর আগে তাঁরা আই.এ.এস. হয়ে যাচ্ছেন। আর ডব্লু.বি.সি.এস. থেকে যাঁরা হয়েছেন তাঁরা প্রথম দিকে ফুড থেকে আসেননি, এগ্রিকালচার থেকে আসেননি, ইনকাম ট্যাক্স থেকে আসেননি, সেলস ট্যাক্স থেকে আসেননি। ৫ বছর, ৬ বছর আগের অধস্তন অফিসার তাঁরা এগিয়ে যাচ্ছেন, তাঁরা প্রোমোশন পাচ্ছেন।

আপনারা জানেন যে, নিদর্শন তো আছে স্বামী-স্ত্রীর—কল্যাণী সরকার আর শ্যামল সরকার। শ্যামল সরকার ভাল ছেলে—আই.এ.এস. হতে পারেননি। আর, কল্যাণী সরকার ফুড থেকে এসে ৫ বছর আগে আই.এ.এস. হয়ে এখন স্টেট লটারিজের ডাইরেক্টর হয়ে বসে আছেন। প্রশাসনিক সংস্কারের কথা বামফ্রন্ট বলবে না? মুখ্যমন্ত্রী বলবেন না? মন্ত্রী হিসাবে বামফ্রন্ট সরকারের বন্ধুরা প্রশাসনিক স্বচ্ছতা নিয়ে হৈ হৈ করবেন না? প্রশ্ন হচ্ছে জেলা পরিষদের স্ট্যাগনেশন দূর করার জন্য জয়েন্ট সেক্রেটারির কিছু পদ সৃষ্টি করার কথা ছিল। কিন্তু এ ব্যাপারে কাকে বলব? এরপর যোড়শ পার্টি কংগ্রেসের পর কাকে বলব তাও জানি না। অত্যন্ত ভারাক্রান্ত হৃদয়ে হাউসে এসেছিলাম জ্যোতি বাবুকে বলব বলে। হাউসে আসার আগে বাংলার মাঠে-ঘাটে, বিশ্ববিদ্যালয়ে বলে বেড়াতাম। তারপর এখানে দেখতে পাচ্ছিলাম জ্যোতিবাবু রয়েছেন। এরপর হয়ত যোড়শ পার্টি কংগ্রেস অনুমোদন করলে আর তিনি আসবেন কিনা জানি না। আমাদের লজ্জা হয় যখন দিল্লিতে যাই তখন আমাদের বলা হয়—ইওর চ্যাটার্জিস, ব্যানার্জিস অ্যান্ড মুখার্জিস হ্যাভ নো এনার্জি। ২১ বছরে প্রশাসনের এমন অবস্থা করেছেন যে, হঠাৎ বন্যা হবার পরে অফিসাররা তোড়জোড় করে টাকা পয়সা জোগাড় করতে করতে খরা এসে যায়। বন্যার টাকা খরায় খরচ হয়, খরার টাকা বন্যায় খরচ হয়। বন্যার সময় বন্যার টাকা খরচ হয় না, খরার সময় খরার টাকা খরচ হয় না। ঠিক হয়েছিল জেলা পরিষদগুলোয় ১৭-টা অ্যাডিশনাল একজিকিউটিভ অফিসারের পদে ডব্লু.বি.সি.এস.-দের দেওয়া হবে। কিন্তু সে কাজ আপনারা করতে পারছেন না। আলিমুদ্দিন স্ট্রীটের জন্য প্রমোশন কোটা বাড়ান হল না। দিল্লিতে সেক্রেটারি পদের ডেপুটেশনে অন্য রাজ্যের তুলনায় আমাদের কম কেন? ডব্লু.বি.সি.এস.-দের পাঠানো হয় না কেন? এখানে কোনও প্রমোশনাল পলিসি নেই, শিডিউল নেই। অ্যাডমিনিস্ট্রেটিভ কন্সালটেটিভ কমিটির অর্ডার বেরিয়েছে। কিন্তু তা নিয়ে কোনও এফেকটিভ ডিসকাশন নেই। ক্যাডারদের শিডিউল নেই, গ্রেডেশন লিস্ট নেই। সবই আর্বিট্রারি, ধরাধরির বেসিসে চলছে। এর বিরুদ্ধে আমাদের মাননীয় বামপন্থী বন্ধুদের বক্তব্য কি? প্রশাসনিক স্তরের ডিলেড সিমডম-এর চিকিৎসা কি? আমি ব্যক্তিগত ভাবে জানি একজন আই.এ.এস. অফিসার—নাম বলতে চাই না— গল্ফ খেলে দৈনিক সাড়ে ১২টার সময় অফিসে যান। এই যে ডিলেড সিমডম, ইমিউনিটি সিমডম, ২১ বছর ধরে এর কি ট্রিটমেন্ট করেছেন? কোনও ট্রিটমেন্ট কি কখনও হয়েছে? দেবাশিস সেন, 'দেশহিতৈষী'-র সম্পাদক সুধাংশু দাশগুপ্তের ভাগ্নে সব সময় ভাল পদ পাচ্ছেন। আর এল.বি. সপ্তর্ষী আবেদন করেও পায় না। পাওয়ার সেক্রেটারি সুখবিলাস ভার্মা বিরক্ত হয়ে এখান থেকে চলে যেতে চাইছেন। দেবাশিস সেন এস.এফ.আই.-র লিডার ছিলেন, তিনি আপনাদের দেশহিতৈষীর সম্পাদক সুধাংশু দাশগুপ্তের ভাগ্নে, তাঁকে তাই সব সময় গুরুত্বপূর্ণ প্রশাসনিক পদ দেওয়া হচ্ছে। মামা-ভাগ্নের প্রশাসন চলছে! এরপরেও আপনারা নিরপেক্ষ, পরিচ্ছন্ন প্রশাসনের কথা বলছেন! আপনাদের ঐ

সব কথা আমাদের মেনে নিতে হবে? ১৯৭০ সালে যে পুলিস সার্ভিসে ঢুকল সে ৮৫ সালে আই.পি.এস. হয়ে গেল। আর ১৯৭০ সালের ডব্লু.বি.সি.এস. ১৯৯৮ সালে এসে আই.এ.এস. হচ্ছে! ডব্লু.বি.সি.এস.-দের এমনই অবস্থা যে, যদি কোথাও ল অ্যান্ড অর্ডার নিয়ে সমস্যা হয় দেখা যায় এস.পি., ডি.এস.পি.-রা একজন এস.আই.-কে পাঠিয়ে দেয় ডব্লু.বি.সি.এস. অফিসারকে সাহায্য করার জন্য, কোনও সমতুল অফিসারকে পাঠায় না। এই যে অবস্থা, এর কোনও প্রতিকার নেই। এসব ক্ষেত্রে কোনও সুষ্ঠু বন্দোবস্ত করা হয় না। যে সমস্ত অফিসাররা দক্ষতার সঙ্গে, সততার সঙ্গে কাজ করতে যায়, মানুষের পাশে দাঁড়াতে চায় তাদের সরকারের তরফ থেকে কোনও রকম মর্যাদা দেওয়া হয় না। নিজেদের কিছু বশংবদ লোক দিয়ে, আলিমুদ্দিন স্ট্রীটের কিছু বশংবদ লোক দিয়ে প্রশাসন চালাতে গিয়ে প্রশাসনকে ভেঙ্গে দুমড়ে, মুচড়ে পঙ্গু করে দিয়েছেন। আলিমুদ্দিন স্ট্রীটের বশংবদ তৈরি করতে গিয়ে বাংলার প্রশাসনকে ভেঙ্গে-চুরে তছ-নছ করে দিয়েছেন। প্রশাসনের বিরুদ্ধে সাধারণ মানুষ কোনও অভিযোগ করলে, কোনও প্রতিকার পায় না। আমরা লক্ষ্য করছি প্রতিদিন শয়ে শয়ে মানুষ কলকাতায় আসছে প্রশাসনের কাছে তাদের বিভিন্ন কাজ নিয়ে। অথচ এখানে বড়-গলা করে ডিসেন্ট্রালাইজেশনের কথা বলা হচ্ছে। কোথায় বিকেন্দ্রীকরণ হয়েছে? যদি তাই হয়ে থাকে তাহলে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানদের কেন আজকেও রাইটার্স বিল্ডিং-এ আসতে হয়? কেন এম.এল.এ.-দের ধরতে হয়? শয়ে শয়ে বাংলার মানুষ রাইটার্স বিল্ডিং-এ রোজ ভীড় করে কেন? কাজ করার পরিবেশ থাকলে, কাজ করার মানসিকতা থাকলে জেলায় বসেই সব কাজ হতে পারে। তারা কাজ করবে কি করে, বি.ডি.ও. থেকে শুরু করে সর্ব স্তরের ডব্লু.বি.সি.এস. আই.এ.এস., আই.পি.এস.-রা আজকে বাংলার প্রশাসন চালাচ্ছে না। আজকে পশ্চিমবাংলার প্রশাসন চালাচ্ছে ডি.সি.এস., জে.সি.এস., এল.সিএস.-রা। ডিস্ট্রিক্ট কমিটির সেক্রেটারি, জোনাল কমিটির সেক্রেটারি, লোকাল কমিটির সেক্রেটারিদের দিয়ে আজকে ২১ বছর ধরে বাংলাকে চালাতে গিয়ে আপনারা বাংলার প্রশাসনকে এই জায়গায় এনে দাঁড় করিয়েছেন, তথা গোটা বাংলার সর্বনাশ করেছেন। তাই মাননীয় চেয়ারম্যান স্যার, এই যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে রাখা হয়েছে আমি এর বিরোধিতা করে, আমাদের ছাঁটাই প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি। নমস্কার, ধন্যবাদ।

[5-30 – 5-40 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী (কর্মী) এবং প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় জ্যোতি বসু মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে রেখেছেন তাকে সম্পূর্ণরূপে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের আনা ছঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। পশ্চিমবাংলাই প্রথম স্বাধীনতার পরবর্তীকালে প্রশাসনিক সংস্কার করে বিকেন্দ্রীকরণ করার ব্যবস্থা চালু করল ১৯৭৮

সালে পঞ্চায়েতের মাধ্যমে। পঞ্চায়েতকে গণমুখী করার জন্য, জনগণের হাতে ক্ষমতা দেবার জন্য বিকেন্দ্রীকরণ করার কথা বলা হত। আজকে আর্থিক এবং প্রশাসনিক দুই দিক থেকে পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের সামনে প্রথম দৃষ্টান্ত স্থাপন করল। শুধু পঞ্চায়েতের মাধ্যমে নয়, পৌরসভার ক্ষেত্রেও সেখানেও একই ব্যবস্থা চালু হল। আমাদের বিরোধী পক্ষের সদস্যরা বলেছেন, রাইটার্স বিল্ডিংস থেকে নয়, জনগণকে নিয়ে, জনগণের দ্বারা প্রশাসনিক সাহায্যে সরকার পরিচালনা হবে। আজকে আপনারা কি অস্বীকার করতে পারেন—গ্রাম পঞ্চায়েতে গ্রাম সংসদ তৈরি হল, এটা একেবারেই রাইটার্স বিল্ডিংস নয়, গ্রামের গ্রাম সংসদ, গ্রামীণ মানুষ তারা বসে আলোচনা করে সিদ্ধান্ত নিয়ে কাজ করবেন—এই ব্যবস্থা ভারতবর্ষের আর কোনও রাজ্যে চালু হয়নি। এর পরেও আপনারা বলবেন ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়নি? বরং আমরা বলতে চাই, আপনারা যখন্‌ এই রাজ্যে ক্ষমতায় ছিলেন, দিল্লিতে ছিলেন তখন বারে-বারে ক্ষমতাকে কেন্দ্রীভূত করার জন্য ব্যবস্থা নিয়েছেন। গণতান্ত্রিক যে সংগঠনগুলি আছে আপনারা তার নির্বাচন করেননি। প্রশাসনিক সংস্কার করতে গেলে গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম করা দরকার। আপনারা পঞ্চায়েত এবং পৌরসভার নির্বাচন করতেন না। করতেন না এই কারণে, নির্বাচন হলেই আপনারা হারবেন। তারপরেই আপনারা বলে বেড়াবেন, বৈজ্ঞানিক রিগিং। কিন্তু এই রিগিং-এর ব্যাপারে আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে। ১৯৭২ সালে ভোটাররা ভোট কেন্দ্রে যেতে পারেননি, তার আগেই ভোট হয়েছে। আপনারা ডজন ডজন ব্যালট পেপার ছাপ্পা দিয়ে বাক্সের ভিতর ফেলেছিলেন। সেইজন্যই আপনারা আজ বলছেন বৈজ্ঞানিক রিগিং। আবার আপনাদের ভিতর থেকে আর একটি দল বেরিয়ে যে তৃণমূল দল হয়েছে তারাও ঐ একই কথা বলছেন বৈজ্ঞানিক রিগিং। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি কয়েকটি বিষয় আপনার কাছে তুলে ধরব। ওদের মুখে কি গণতন্ত্রের কথা শোভা পায়? বরং আমরা বামফ্রন্ট সরকার বলতে পারি ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত কোনও রাজনৈতিক দলের কোনও কর্মীকে বা নেতৃত্বকে বিনা বিচারে আটক রেখেছি? আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন অজস্র রাজনৈতিক কর্মীকে বিনা বিচারে আটক করেছিলেন। এমন কি মাননীয় মুখ্যমন্ত্রীকে, এমন কি বিভিন্ন রাজনৈতিক ব্যক্তিত্বকে, মুজফর আহমেদকে যিনি ভারতের কমিউনিস্ট পার্টির অন্যতম প্রতিষ্ঠাতা এবং আমাদের রাজ্যের একাধিক ব্যক্তিত্বকে—নাম করলে শত শত নাম করতে পারি—এইরকম বিভিন্ন রাজনৈতিক নেতৃত্বকে, গণ সংগঠনের নেতৃত্বকে বিনা-বিচারে আটক রেখেছিলেন মাসের পর মাস, বছরের পর বছর ভারত রক্ষা আইনে, প্রিভেনটিভ ডিটেকশন অ্যাক্টে, নিবর্তনমূলক আইনে, নাসা-মিসা এইরকম বিভিন্ন রকম আইন প্রয়োগ করে। আপনাদের মুখে গণতন্ত্রের কথা শোভা পায় কি? আজকে প্রশাসনিক সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবাংলা দৃষ্টান্ত স্থাপন করেছে। শুধু রাইটার্স বিল্ডিংস নয়,—আমি আবার রিপিট করব—একদম তৃণমূলে, গ্রামাঞ্চলের সাধারণ মানুষের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে, আর্থিক ক্ষমতা দেওয়া হয়েছে।

আজকে গ্রামে একটা টিউবওয়েল বসানোর জন্য মানুষকে আর ব্লক অফিসে গিয়ে ধর্না দিতে হয় না, সেখানে গ্রাম পঞ্চায়েতে বসে সিদ্ধান্ত নিয়ে সেই কাজ করা যায়। এই যে গণমুখী প্রশাসন এই গণমুখী প্রশাসনকে শক্তিশালী করার জন্যই বাজেটের ৫০ শতাংশের বেশি অর্থ আমরা পঞ্চায়েতের মাধ্যমে গ্রামাঞ্চলে খরচ করছি এবং তাতেই দেখছি অনেকের গায়ে জ্বালা ধরছে। আমাদের নেতৃত্বের ভাষায়, গণ আন্দোলনের নেতৃত্বের ভাষায় গ্রামাঞ্চলে যে ঘুঘুরা বাস করতেন এবং গ্রামীণ অর্থনীতিটা যারা সম্পূর্ণ কব্জা করে রেখেছিলেন, যাদের বাস্তু ঘুঘু বলা হত সেই বাস্তু ঘুঘুরা আজকে তাই সর্বনাশ হয়ে গেল বলে চিৎকার করছেন। স্যার, এবারে যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল সেই পঞ্চায়েত নির্বাচনের সময় আমরা শুনেছিলাম কোনও এক দলের নেত্রী বলেছিলেন যে এটা হচ্ছে সেমি-ফাইনাল এবং তিনি ভেবেছিলেন সেমি-ফাইনাল থেকে ফাইনালে যাবেন। কিন্তু সেমি-ফাইনালেই তিনি আউট হয়ে গেলেন। ওরা বলেছেন, এখানে নাকি নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয় না। এখানে রাসবিহারী কেন্দ্র থেকে জেতা প্রার্থী তিনি কি বলবেন? নির্বাচন কমিশন তো বলছেন যে পশ্চিমবাংলায় যে রকম দৃষ্টান্তমূলক অবাধ নির্বাচন হয় তা সারা ভারতবর্ষকে অনুসরণ করতে হবে। এসব কথা কিন্তু কংগ্রেসিরা স্বীকার করেন না। স্যার, আমরা এখানে প্রশাসনিক সংস্কারের অনেক কাজ করেছি। সচিবালয় যেমন থাকবে তেমনি তার পাশাপাশি জেলা প্রশাসনকেও আরও সচল ও সজীব করা হয়েছে। প্রতি জেলাতে একটি করে সেল খোলা হবে যেখানে মানুষের অভিযোগ শোনা হবে। সেসব ব্যবস্থা কংগ্রেসি আমলে ছিল না, আমরাই করেছি। পঞ্চায়েত আইনটা আপনারা শুধু পাসই করেছিলেন কিন্তু কার্যকর করেননি। আমরা এসে তাকে কার্যকর করেছি। ব্রিটিশ আমলের যে পৌর আইন ছিল সেটা আমরাই পরিবর্তন করে কার্যকর করেছি এবং একটা দৃষ্টান্তমূলক পৌর ব্যবস্থা এখানে আমরা গড়ে তুলেছি। আপনারা এসব কাজ করেননি তার কারণ, আপনারা যে শ্রেণীর স্বার্থ রক্ষা করতেন এইসব কাজ করলে সেই কায়েমী স্বার্থকে রক্ষা করা যেত না, তাই করেননি। আর তাই আজকে আমরা যখন গণমুখী প্রশাসন করছি তখন আপনারা তার বিরোধিতা করছেন। আজকে বিভিন্ন মহকুমা স্থাপিত হয়েছে, জেলা ভাগ করা হয়েছে। যেটুকু ভাগ করলে সঠিক ভাবে প্রশাসনের কাজ চলবে সেইভাবেই আমরা ভাগ করেছি এবং ভাগ করতে চাই। আপনাদের মতন ভাগাভাগির মধ্যে দিয়ে হরির লুঠ চলতে আমরা দেব না। ইংরাজ আমলে প্রশাসনের লক্ষ্য ছিল শাসন ও শোষণ করা। স্বাধীনতার পর ৫০ বছর অতিক্রান্ত হয়েছে এবং এর মধ্যে বেশির ভাগ সময়টাই আপনারা এখানে শাসন চালিয়েছেন। আপনাদের লক্ষ্য ছিল আরও বেশি ক্ষমতাকে কেন্দ্রীভূত করা ও কুক্ষিগত করা। গণতান্ত্রিক প্রক্রিয়াকে আপনারা বন্ধ করে দিতে চেয়েছিলেন এবং তাই আপনারা প্রস্তাব দিয়েছিলেন যে রাষ্ট্রপতিতান্ত্রিক ব্যবস্থা কায়েম করতে হবে, বিধানসভা-টভা বলে কিছু থাকবে না। আপনারা গণতন্ত্রের সম্প্রসারণ করতে চাননি, ক্ষমতার বিকেন্দ্রীকরণও চাননি। সমস্ত ক্ষমতা দিল্লিতে কেন্দ্রীভূত

করার কথা বলা হয়েছে। এখানে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে পশ্চিমবঙ্গের মানুষ সংগ্রাম করে কিছু কিছু দাবি আদায় করতে সক্ষম হয়েছে। সেজন্য এই রাজ্যে প্রশাসনিক সংস্কারের ভিতর থেকে আরও বেশি গণমুখী দক্ষ প্রশাসন তৈরি করার জন্য জেলা স্তরে প্রশাসনকে আরও যাতে দ্রুত কার্যকর করা যায়, মানুষের অভিযোগ শুনে যাতে সঙ্গে সঙ্গে ব্যবস্থা করা যায় সেই দৃষ্টি দিয়ে এই কাজগুলি করা হচ্ছে। আমাদের রাজ্য সরকার পুরানো ব্যবস্থাকে ভেঙ্গে ধাপে ধাপে পরিকল্পিত ভাবে প্রশাসনিক সংস্কারের মধ্যে দিয়ে কাজ করা যায় সেই ভাবে এগিয়ে চলেছে। ইতিমধ্যে ডঃ অশোক মিত্র কমিশনের সুপারিশ কার্যকর করা হয়েছে। আরও ধাপে ধাপে এগুলি কার্যকর করার দিকে এগিয়ে যাচ্ছে। রাজ্যের স্বার্থে আপনাদের এটা সমর্থন করা উচিত। আপনারা ভুলে যাবেন না, আজকে একটা সাম্প্রদায়িক শক্তি দেশের মধ্যে বিভেদ সৃষ্টি করছে, তাদের পরাজিত করতে হবে। একটা আধা ফ্যাসিস্ট শক্তি দেশের মধ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করছে, তাকে রোধ করতে হবে। সেজন্য আপনাদেরও আজকে এই বাজেটকে সমর্থন করতে হবে। আমি আশা করব যে, আপনারা এই বাজেটকে সমর্থন করবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, সাধারণ প্রশাসনের যে ব্যয়-বরাদ্দের দাবি আজকে এখানে পেশ করা হয়েছে এবং তার পরিপ্রেক্ষিতে যে বিতর্ক, সেই বিতর্কে অংশ নিয়ে প্রথমেই এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে সব কাট মোশন এসেছে সেই কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমাদের দলের পক্ষ থেকে আমার আগের বক্তারা অনেকে অনেক কথা বলেছেন। আমি আশা করেছিলাম যে শাসক দলের যে ৭ জন বক্তা তাদের বক্তব্য রাখলেন, তার কিছু কিছু জবাব তারা দেবেন এবং সাধারণ প্রশাসনের সাফল্য তারা তুলে ধরবেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, শরিক দলের ওরা বিরোধিতা করলেন, না, সমর্থন করলেন সেটা বোঝা গেল না। আর বড় শরিক, যারা সি.পি.এম. তারা কিছু দিন আগে যে নির্বাচন তারা ফেস করেছেন, পঞ্চায়েত এবং লোকসভার, সেই নির্বাচন ফেস করতে গিয়ে মাঠে-ময়দানে যে কথা বলেছেন তাতে আসল তথ্যের ধার দিয়ে গেলেন না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কয়েকটি জিনিস জানতে চাইব। এই বামফ্রন্ট সরকার ১৯৯৬ সালে নির্বাচনে জেতার পরে একটা দপ্তর তৈরি করেছিলেন, সেই দপ্তরটি হচ্ছে মাইনরিটি অ্যাফেয়ার্স। মাইনরিটি কমিউনিটির ডেভেলপমেন্টের ব্যাপারে একটা দপ্তর তৈরি করা হয়েছে এবং তার মন্ত্রী হচ্ছেন মহম্মদ আমিন সাহেব। এখানে সেই আমিন সাহেবের বাজেট ভাষণের কোনও কপি দেখছি না। একটি সরকার নির্বাচিত হবার পরে

৫টি বাজেট প্লেসড করেন। কিন্তু আমিন সাহেব বাজেট ভাষণের কোনও কপি কোথাও নেই। তার কারণ কি? তার কারণ হচ্ছে, তার ডিপার্টমেন্টই নেই। অথচ মন্ত্রী রয়েছেন, তাকে সরকার একটা গাড়ি দিয়েছে, তাকে প্রাইভেট সেক্রেটারি দিয়েছে, তিনি মন্ত্রীর সমস্ত সুযোগ সুবিধা তিনি পাচ্ছেন, কিন্তু তার কোনও হেডে টাকা নেই, কোনও ডিম্যান্ড নং নেই। আজকে এর পরেও কি বলবেন প্রশাসন চলছে, লজ্জা করে না? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনার সংসদীয় জীবনের অভিজ্ঞতা আমার জন্মের আগে থেকে। আপনি ২১ বছর একটানা মুখ্যমন্ত্রিত্বের রেকর্ড করেছেন। আপনার মন্ত্রিসভার একজন সদস্য, তার কোনও ডিম্যান্ড নেই, আপনারা ক্যাবিনেটে কোনও ডিসিসন নিতে পারেননি। এই রকম একটা সরকার এখানে বলছে। আপনি ১১ই জুন হোমিওপ্যাথির উপরে একটা অর্ডিন্যান্স জারি করলেন। ১২ তারিখে হাউস ছিল, আপনি অপেক্ষা করতে পারলেন না। ১১ই জুন একটা অর্ডিন্যান্স জারি করলেন। বিষয়টা ছিল ৪ থেকে ৫ বছর করতে হবে। সরকার এটাকে এত প্রয়োজনীয়তা অনুভব করলেন যে ১২ তারিখে হাউস বসবে ততক্ষণ অপেক্ষা করতে পারলেন না। আপনি আর্টিকেল ২১৩ অনুযায়ী অর্ডিনেন্স লে করলেন ১১ই জুন। নিয়ম হচ্ছে, ছয় সপ্তাহ হাউস চললে লে করতে হবে, বিল আনতে হবে। ৪৮ জন করিতকর্মা মন্ত্রী থাকা সত্ত্বেও বিল পেশ করতে পারলেন না। কালকে হাউসে লে করে দিয়েছেন এবং সেটা অটোমেটিক্যালি ল্যাপস হয়ে যাবে। প্রয়োজনে আপনার অধিকার আছে ঠিকই, কিন্তু ডেমোক্র্যাটিক নর্ম কি বলে? সেখানে অর্ডিনেন্স করে লে করলেন, বিল আনতে পারলেন, পারলেন না। এরপরও বলবেন জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন চলছে? লজ্জা করে না? আমি কয়েকজন বামপন্থী সদস্যের মন্তব্য শুনছিলাম, তাঁরা পঞ্চায়েত পঞ্চায়েত করছিলেন। আজকে গ্রামোন্নয়নের যেসব কর্মসূচি নেওয়া হয় তার সব টাকাই কেন্দ্রীয় সরকারের টাকা। জওহর রোজগার যোজনা, আর.এল.ই.জি.পি., আই.আর.ডি.পি., এন.আর.ই.পি. এসব প্রকল্প সবই কেন্দ্রীয় সরকারের প্রকল্প, কিন্তু সেগুলো রূপায়ণ করতে ব্লক লেভেলে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা নেই। গড়বেতা ব্লকের আয়তন বিহারের একটা জেলা থেকে বড়। জলপাইগুড়ি জেলার একটি ব্লকের জনসংখ্যা বিহারের একটি জেলার জনসংখ্যা থেকে বেশি। কিন্তু একজন বি.ডি.ও.-কে বসিয়ে দিয়েছেন পঞ্চায়েত সমিতিতে যেখানে কোটি কোটি টাকার বাজেট। সেখানে একটি ব্রিজ বা রাস্তা করবেন, অথচ সেখানে কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই; সয়েল টেস্ট করবেন, কিন্তু তারজন্য কোনও লোক নেই; বাড়ি করবেন, সেটা জেলা পরিষদ করবে, অথচ তাদের কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই; মাইনর ইরিগেশনে ডিপ টিউবওয়েল বসাবেন, কিন্তু ইনফ্রাস্ট্রাকচার নেই। কয়েকজন এস.এ.ই. টাইপ মানুষ সেখানে বসে আছেন। তারা কোটি কোটি টাকার কাজ করছেন। আজকে রাজ্যের সব জেলাতে এস.পি.—ডি.এম.-এর লড়াই চলছে। লড়াইটা হচ্ছে—এস.পি. বড়, না ডি.এম. বড়।

লড়াইটা আপনারা বাধিয়ে দিয়েছেন। আজকে এস.পি.-র প্রশাসন যদি ডান্ডা নিয়ে না দাঁড়ায় তাহলে কিছুই করতে পারেন না এবং তারই জন্য রাজ্যের পুলিশ মন্ত্রী আজকে পুলিশের উপর নির্ভরশীল। তারই জন্য এস.পি.-দের একটু তোয়াজ করতে হবে। তারই জন্য বলছেন যে, তাদের সি.আর.আর ডি.এম. লিখবেন না, সেটা ডি.আই.জি. করবেন। আজকে এই ডিভিসন আপনারা করে দিয়েছেন। বর্তমানে জেলাতে দুটি প্রশাসন, একটি এস.পি.-র এবং অপরটি ডি.এম.-এর এবং এটা আপনারা করেছেন। আমরা সংবাদপত্রে দেখেছি, আমলারা সংবাদপত্রে বিবৃতি দিচ্ছেন এবং সেখানে তারা প্রকাশ্যে বিবৃতি দিচ্ছেন মন্ত্রীর বিরুদ্ধে। অথচ বলতে পারছেন না যে, আমলারা এটা করতে পারেন না, কারণ এই সরকার ওদের ভরসা ছাড়া চলতে পারবে না।

[5-50 – 6-00 p.m.]

এই অবস্থা তৈরি করে ফেলেছেন গোটা পশ্চিমবাংলায়। কিছু দিন আগে সুব্রত মুখার্জি বলেছিলেন আমি তাঁকে একটু সংশোধন করে কয়েকটি কথা বলছি। এই যে রিটায়ারমেন্টের বয়স ৬০ বছর করে দিয়েছেন, এটা কি ঠিক হয়েছে? বি.জে.পি. সরকার করে দিয়েছে, সস্তায় জনপ্রিয়তা নিতে হবে, তাই আপনারাও করে দিলেন। ৬০ বছর করে দেওয়ার পর একটা কথা ভাবুন তো যে পেনশনের ক্ষেত্রে কি অসুবিধা হবে? সেই সঙ্গে বেকাররা চাকুরির সুযোগ পাবে না, দু বছর বেড়ে গেল। বেকারত্ব জি.পি.-তে বাড়ছে সেটা লিমিট করতে পারবেন? যে ছেলে ২০ বছরে চাকুরি পাবে—১৮ বছর বয়সে সরকারি চাকুরি পাওয়া যায়—সে ৬০ বছর পর্যন্ত চাকুরি করলে সে ৪২ বছর চাকুরি করবে। আর যে ছেলে ৩৫ বছর বয়সে চাকুরি পাবে সে যদি ৬০ বছর পর্যন্ত চাকুরি করে তাহলে সে ২৫ বছর চাকুরি করবে। এটা হতে পারে না। একটা প্যারিটি থাকবে না? একজন ৩০ বছর পর্যন্ত চাকুরি করতে পারবে সেটা করে দিন। ১৮ বছর বয়সে যে চাকুরি পাবে সেটা ৪৮ বছর বয়স পর্যন্ত চাকুরি করবে আর যে ৩৫ বছর বয়সে চাকুরি পাবে সে ৬০ বছর বয়সে রিটেয়ার করবে। হয় ৩০ বছর চাকুরি করবে নয় তো ৬০ বছর বয়স পর্যন্ত চাকুরি করবে হুইচ ইজ আরলিয়ার। এটা যদি করতে পারতেন তাহলে অনেক সুবিধা করতে পারতেন। কিন্তু সেটা আপনারা করলেন না। সমস্ত প্রশাসনকে এমন একটা অবস্থায় নিয়ে চলে এসেছেন যে একটা ক্যায়টিক কন্ডিশন তৈরি হয়েছে। অনেক মন্ত্রীকে আপনাকে রাখতে হয়েছে, অনেক দলকে সন্তুষ্ট করার জন্য মন্ত্রী করতে হয়েছে। আপনি ২১ বছর ধরে মুখ্যমন্ত্রী আছেন—তাপস বাবু বলছিলেন—সংবাদপত্রের রিপোর্ট যদি সত্যি হয় তাহলে হয়ত এটাই আপনার জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের বাজেটের উপর শেষ জবাবি ভাষণ। তার উত্তর আপনার কাছ থেকে আর পাব না। শেষ উত্তর দেওয়ার সময় আপনি বলুন প্রশাসনকে আজকে কোন জায়গায় নিয়ে চলে গেছেন। প্রশাসন দলবাজি চূড়ান্ত জায়গায় পৌঁছে গেছে। আপনাদের

শরিক দল যাঁরা আপনার বাজেটকে সমর্থন করবেন তাঁরা প্রশাসনের বিরুদ্ধে কথা বলছে, প্রশাসনের প্রতি ধিক্কার জানাচ্ছেন। তাঁদের পার্টির পত্রিকায় আপনার বিরুদ্ধে সরকারি প্রশাসনের বিরুদ্ধে কথা বলছে। পুলিশ প্রশাসনের বিরুদ্ধে আর.এস.পি.-র মন্ত্রীরা বলুন ফরোয়ার্ড ব্লকের মন্ত্রীরা বলুন যে ভাবে বিরোধী মন্তব্য করছে তা আমরা বিরোধী দল হয়েও সেই মন্তব্য করতে পারব না। আপনি যত বছর মন্ত্রিত্ব করেছেন তার চেয়ে বেশি বিচার বিভাগীয় কমিশন বসিয়েছেন। কোনও জুডিসিয়াল এনকোয়ারির রিপোর্ট পেশ হয়েছে? আপনি কোনও জুডিসিয়াল এনকোয়ারি রিপোর্ট পেশ করতে পেরেছেন হাউসে? পারেননি। একটা জুডিসিয়াল এনকোয়ারি কমিশনের রিপোর্টের ভিত্তিতে কোনও অ্যাকশন নিতে পেরেছেন? আপনি বছরের পর বছর একটা করে কমিশন বসিয়ে গেছেন তারা এফেকটিভ কাজ কিছু করতে পারেননি। আপনার তত্ত্বাবধানে ভিজিলেন্স কমিশন হয়েছে, তার অস্তিত্ব আছে কিন্তু কোনও অ্যাকশন নেই। আপনি যখন বিরোধী দলে বসতেন, সেই ১৯৬০ সালের একটা প্রসিডিংস পড়ছিলাম। সেই ১৯৬০ সালে বক্তৃতা রাখতে গিয়ে বলেছিলেন—তখন বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী—মন্ত্রীদের আয়-ব্যায়ের হিসাব নিয়ে বিচার করার জন্য একটা ট্রাইব্যুনাল গঠন করতে হবে। আপনি তো তখন বিরোধী দলের ছিলেন, আজকে আপনি মুখ্যমন্ত্রী হয়েছেন, মুখ্যমন্ত্রী থাকাকালীন বিগত ২১ বছরে একটা ট্রাইব্যুনাল গঠন করতে পারলেন না? বিরোধী দলের থাকাকালীন যে রকম দাবি করেছিলেন এখন ক্ষমতাশালী হয়ে সেটা পূরণ করতে পারলেন না? আজকে আপনার নৈতিক অধিকার নেই এই বাজেট বরাদ্দ পাস করিয়ে নেওয়ার। সেই কারণে আমি এই বাজেটের বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমার প্রশ্নে কে উত্তর দেবেন, চেয়ারম্যান স্যার, আপনি বলুন কে উত্তর দেবেন, মন্ত্রীর চেয়ার তো ফাঁকা, মুখ্যমন্ত্রী নেই ওনার শরীর খারাপ ঠিক আছে কিন্তু অন্য মন্ত্রীরা তো থাকবেন। আপনি চেয়ার থেকে একটা কমেন্ট করুন, এটা তো আপনার কাছে একটা হিস্টোরিক্যাল অপারচুনেটি, আপনি বলুন যে মন্ত্রীদের থাকা উচিত ছিল।

স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী হোম (পার) দপ্তরের যে পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি। মুখ্যমন্ত্রী আপনি তো বক্তৃতা দিয়েছেন। মুখ্যমন্ত্রী এবারে বাজেট বাড়িয়েছেন সেক্রেটেরিয়েট—জেনারেল সার্ভিসে প্রায় ৬ কোটি টাকা, আর ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে বাজেট বাড়িয়েছেন ১ কোটি টাকা। আজকে এটা আমাদের বিচার করা দরকার যে, উনি এই বাজেট যা বাড়িয়েছেন তার সার্থকতা আছে কিনা? আমি আপনার কাছে প্রথমে পেশ করছি যে, মুখ্যমন্ত্রী আপনি গতবার ঘোষণা করেছিলেন যে ছয়টি সাব-ডিভিসন তৈরি করেছেন। তার মধ্যে আমি

তিনটি সাব-ডিভিসন—ক্যানিং, কাকদ্বীপ এবং বারুইপুর দেখেছি। খড়গপুরের কথা আমরা জানি। সেখানে সাব-ডিভিসন তৈরি করেছেন, অথচ সেখানে এখনও পর্যন্ত ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়নি। সরকার সাব-ডিভিসন তৈরি করেছেন বিধাননগর, খড়গপুর, তেহট্ট, ক্যানিং, কাকদ্বীপ এবং বারুইপুর। আমি এটাও জানি না, অ্যাডমিনিস্ট্রেশনের স্বার্থে সাব-ডিভিসন করার কি দায় আছে? আমি দেখছিলাম পশ্চিমবাংলার যে জনসংখ্যা, যদি ইউ.পি.-র নর্ম ফলো করেন, তাহলে পশ্চিমবাংলায় ৩৮টি জেলা হওয়া উচিত ছিল। উত্তরপ্রদেশে ৭৬টি জেলা আছে। সেখানে জনসংখ্যা আমাদের ডাবল রাজস্থানের জনসংখ্যা আমাদের চাইতে কম। সেখানে ২৫টি জেলা আছে। পাঞ্জাবে আমাদের এক চতুর্থাংশ লোকসভার সিট। ওদের ১৭টি জেলা আছে। মহারাষ্ট্রে ৩১টি জেলা আছে। আর এই বর্ধমানকে, আমি জানি না, কেন ভাগ করা হল না। গত ১৭ বছর ধরে আমাদের এই সরকার দে হ্যাভ ড্র্যাগড দেয়ার ফিট অন নিউ ডিস্ট্রিক্ট ফরমেশন এইভাবে চলছে। তাহলে বর্ধমানকে কেন ভাগ করেননি? যদি বলেন ভাল অ্যাডমিনিস্ট্রেশন চালাতে গেলে স্মলার ইউনিট বেটার, তাহলে বড় বড় ইউনিট রেখেছেন কেন? মেদিনীপুর জেলাকে দুভাগ করার কথা বলেছিলেন। কিন্তু এখনও পর্যন্ত তা ঠিক করতে পারলেন না। এখুনি তো মেদিনীপুরকে চার ভাগে ভাগ করা উচিত। সেখানে যা সাইজ তাতে চার ভাগে ভাগ করা উচিত। সাব-ডিভিসন এবং জেলার ইনফ্রাস্ট্রাকচার তৈরি আছে, সেটা ভাগ করছেন না। বর্ধমান ভাগ হওয়ার যোগ্য। সেখানে ভাগ করার ব্যাপারে সিদ্ধান্ত নিলেন না। জেলা এবং সাব-ডিভিসন নতুন করে করার ব্যাপারে পলিসি কি তা আমি জানি না। অশোক মিত্র কমিশন যা বলেছিলেন—প্রতি ২০ লক্ষ জনসংখ্যা পিছু একটা করে জেলা হবে—জনসংখ্যা যদি ক্রাইটেরিয়া হয়, তাহলে এই রাজ্যে সাড়ে ছয় কোটি পপুলেশনে ৩০টির বেশি হওয়া উচিত ছিল। সেটা হল না কেন? সি.পি.এম. পার্টির বাধার জন্য কিনা আমি জানি না। মুখ্যমন্ত্রী এর উত্তর দেবেন—আমি কাগজে পড়েছি, এরপর মুখ্যমন্ত্রী আর মুখ্যমন্ত্রী থাকবেন না। অক্টোবরে পার্টি কংগ্রেসে উনি পদত্যাগ করে চলে যাবেন। তাহলে এটা আমাদের দুঃখ যে, এটাই হবে ওঁর শেষ বক্তৃতা। মুখ্যমন্ত্রী আমাদের জানিয়ে যদি পদত্যাগ করেন, তাহলে আমরা ফেয়ারওয়েল দিতে পারি। আপনি তো ২১ বছর ছিলেন। মুখ্যমন্ত্রী থাকতে থাকতে রাজ্য কর্মচারিদের জন্য যে পে কমিশন সেটি অনেক দিন হল জমা পড়েছে। মুখ্যমন্ত্রী আজকে বলবেন, রাজ্য সরকারি কর্মচারিদের ব্যাপারে পে-কমিশনের ফাইনাল সিদ্ধান্ত কি? আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, আমি মুখ্যমন্ত্রীর কাছে এই কথা বিনীত ভাবে বলতে চাই যে ২১ বছর আগে যখন উনি মুখ্যমন্ত্রী হয়েছিলেন, দীর্ঘ গণ-আন্দোলনের মধ্যে দিয়ে উনি এখানে এসেছিলেন। লোকে আশা করেছিল, প্রথমে আশা করেছিল যে, উনি রেভোলিউশনারি অ্যাডমিনিস্ট্রেশন দেবেন। সেটা হল না। ঠিক আছে, হয়ত এই পরিকাঠামোতে সেটা সম্ভব নয়। তারপর লোকে আশা করেছিল যে উনি রিফরমিস্ট অ্যাডমিনিস্ট্রেশন দেবেন। তাও পাওয়া গেল না।

তারপর আশা করেছিল যে উনি ডেভেলপমেন্ট ওরিয়েন্টেড অ্যাডমিনিস্ট্রেশন দেবেন। দিতে পারলেন না। আজকে পশ্চিমবাংলায় যদি কিছু বুরোক্রাসি নেমে থাকে, তাহলে পশ্চিমবাংলায় বুরোক্রাসি অ্যান্টি ডেভেলপমেন্টাল। মুখ্যমন্ত্রীর নিজের যে উৎসাহ, শিল্পের ক্ষেত্রে নতুন করে তৈরি করার উৎসাহ, সেখানে আমলাতন্ত্রের দক্ষতা, শুধু বিদেশ যাবার ব্যাপারে ছাড়া আমলাতন্ত্র উৎসাহ দেখান না।

[6-00 – 6-10 p.m.]

জমি পেতে চায়, পাওয়ার পেতে চায় পাবে না, কাজেই একটা ছোট শিল্পপতির যে যে অসুবিধা তার সমস্যার সমাধান করতে পারছেন না। ডি.এম.-এর অফিস কোনও ইনেসিয়েটিভ বা উৎসাহ না দেখানোয় এইসব ছোট ছোট শিল্পপতিদের ইনভেস্টমেন্টে অ্যাট্রাক্ট করা যাচ্ছে না। তারপরে আপনারা বললেন যে ডিসেন্ট্রেলাইজ বা বিকেন্দ্রীকরণ করা হয়েছে। আপনার ডিসেন্ট্রালাইজটা কি—ডিসেন্ট্রালাইজ মানে আপনারা ক্ষমতার একটা নতুন কেন্দ্র তৈরি করলেন।

The West Bengal administration is neither revolulionary nor reformist not even development

আপনারা যেটা করেছেন সেন্ট্রালাইজেশন অফ পাওয়ার ইন দি হ্যান্ডস অফ দি জেলা পরিষদ। গ্রামে একটা ট্রান্সফর্মার খারাপ হয়ে গেলে তারজন্য পারমিশন লাগবে জেলাপরিষদের সভাধিপতির। তারফলে পঞ্চায়েত সমিতি যদি কংগ্রেস পরিচালিত হয়, বিরোধীলের থাকে তাহলে জেলা পরিষদের সভাধিপতির কাছ থেকে কোন ক্লিয়ারেন্স না পেলে পঞ্চায়েত সমিতিতে কোনও কাজ হয় না। অঞ্চলগুলো তো ডাইরেক্ট ফাণ্ড পায়, কিন্তু পঞ্চায়েত সমিতি যদি বিরোধীদলের দ্বারা চলে, সেখানে জেলা পরিষদের সভাধিপতির পারমিশন ছাড়া কাজ করা যাবে না। তারফলে জেলা পরিষদে একটা নতুন ক্ষমতার কেন্দ্র তৈরি করেছেন, এটাকে বিকেন্দ্রীকরণ বলে না। এরফলে জেলার ম্যাজিস্ট্রেট ইন্টারেস্ট ছেড়ে দিয়েছে। তার কারণ তাদের হাতে ক্ষমতা সত্যি কমে যাচ্ছে। জেলা পরিষদের সভাধিপতির সেক্রেটারি সেখানে সর্বময় কর্তা। আগে ব্রিটিশ আমলে ডেভেলপমেন্টের যে ব্যাপার ছিল তাতে ল অ্যাণ্ড অর্ডার এবং অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপার ছিল, সেখানে ডি এম জেলায় জেলায় সফর করতেন, ট্রেজারি, মহকুমা এবং ব্লক সফর করতেন। তাতে অ্যাডমিনিস্ট্রেশন তটস্থ থাকত। সেখানে আজকে জেলা ম্যাজিস্ট্রেটরা একবারও ব্লক গুলোতে যানও না। আপনি দেখবেন যে, বিভিন্ন জেলার যে অফিসগুলো আছে তাতে প্রায় হাঁজির হওয়া জেলা ম্যাজিস্ট্রেটের বন্ধই হয়ে গেছে। জেলা ম্যাজিস্ট্রেটকে আইসোলেটেড করে একটা নিয়ম মাফিক শুধু নাম সই করানোর ফলে তলারস্থলে আপনাদের ২১ বছরের রাজত্বে কো-অর্ডিনেশন কমিটির ঘুষ নেওয়া বন্ধ করতে পারেননি। এবং ফাইলের

মুভমেন্টও দ্রুততর করতে পারেননি। এবং তার কোনও চেষ্টাও করা হচ্ছে না। একটা ফাইল স্টার্ট করলে সেটা যে এগু করতে হবে কোথায় তার কোনও ব্যবস্থা নেই। ফাইলের অরিজিন্যাটিং এবং এণ্ডিংয়ের মধ্যে একটা বিরাট টাইম গ্যাপ রয়েছে। এই ব্যাপারে কোনও সায়েনটিফিক ওয়ার্ক স্টাডি করেছেন বলে মনে হয় না। ফলে ফাইলগুলো লাল ফিতার বাঁধনে পড়ে আছে। মুখ্যমন্ত্রী তো নিজে আই এ এসদের ব্যাপারটা কন্ট্রোল করেন। ওঁনার তো আবার স্ট্রং কমনসেন্স! আপনার স্ট্রং কমনসেন্স বলছে ওঁদের যারা করেন তারা থাকবে। আপনারা এইরকম পলিসি নিয়েছেন যে, ক্যারোট অন দি বিগস্টিক পলিসি। আপনাদের যারা ফেডারেড অফিসার আছেন তারা রিটায়ারমেন্টের পরেও বহুদিন চালিয়ে যাবেন। এই নিয়ে চারজন মুখ্য সচিব, যাঁরা রিটায়ারের পরেও কাজ চালিয়ে যাচ্ছেন। তরুণ দত্ত তিনি মুখ্য সচিব পদ থেকে অবসর নেওয়ার পরে ইলেকশন কমিশনার হয়ে গেছিলেন, তারপরে অনীশ মজুমদার অবসর নেওয়ার পরে তাঁকে পাঠান হল ইলেকশন কমিশনে। তার আগে রথীন সেনগুপ্ত অবসর নেওয়ার পরে চলে গেলেন পি এস সির চেয়ারম্যান হয়ে, তারপরে আবার সেখান থেকে সরিয়ে তাঁকে জয়েন্ট সেক্টরে বিল্ডিং প্রজেক্টের চেয়ারম্যান করে দিয়েছেন, কারণ দে সার্ভ দি গভর্নমেন্ট ওয়েল। দিস ইজ দি ক্যারোট। সেখানে তারা ৭০-৮০ বছর বয়স পর্যন্ত কাজ করতে পারবে। তাতে কোনও অসুবিধা নেই। দিস ইজ দি কথায় বলে বিগ স্টিক। আর বিগ স্টিক যদি না হয় তুমি ফিশারিজ ডিপার্টমেন্টে চলে যাও। আর যদি ফেডারড হও, তাহলে মুখ্যমন্ত্রীর সঙ্গে আমেরিকা, জাংকেটে যেতে পারবে। স্পোর্টস সেক্রেটারি হিসাবে প্যারিস যেতে পারবে। আর যারা অনেস্ট অফিসার, তারা তাদের মতামত দেওয়ার জন্যে ভাল জায়গা পাচ্ছে না। তার একটা অ্যাকজ্যাম্পেল হচ্ছে ওয়াকফ কেলেঙ্কারীর ব্যাপারে মিঃ সেনগুপ্ত যে রিপোর্ট দিয়েছিলেন, ওই রিপোর্টটা সমালোচনামূলক ছিল। মুখ্যমন্ত্রী তাকে ধমক দিয়ে বললেন এটা কি রিপোর্ট একটা। প্রবল পরাক্রম মুখ্যমন্ত্রী, ধমক দিলেন, তারপরে আর কারুর বলার আছে। তারপরে কাঁথিতে কে এক বিপদভঞ্জন বিশ্বাস, এস ডি ও, তিনি বললেন যে, মুখ্যমন্ত্রীকে মিটিংয়ে ডেসিমেল মেনে মাইক চালাতে হবে। কে এক এস ডি ও অর্ডার দিয়েছেন, আর মুখ্যমন্ত্রী তো একটা কথা আকাশে ছুঁড়ে চলে যান। তারপরে তো অন্য ফল হল, সেই বেচারার জীবন যায়। এখন আপ রাইট অফিসার রেওয়ার্ডেড হচ্ছে নাকি গভর্নমেন্টের এবং রুলিং পার্টির অফিসার, যারা সেবা তাঁদের দিতে পারছেন তারা রেওয়ার্ডেড হচ্ছেন, এটা ভাববার বিষয়। আজকে মুখ্যমন্ত্রী যদি চলে যান তাহলে এটা ভাববার বিষয় যে কি অ্যাডমিনিস্ট্রেশন তিনি রেখে গেলেন। অল-ইণ্ডিয়া সার্ভিস যে উদ্দেশ্য নিয়ে করা হয়েছিল, স্টিল ফ্রেমের কথা বলা হয়েছিল, আজকে আর সেই পারপাস সার্ভ করছে না। এই যে অল-ইণ্ডিয়া সার্ভিস এর মধ্যে স্টেট ক্যাডার হয়ে গেছে, এর জন্য যে বিহারে আছে, সে জানে আমাকে বিহারেই থাকতে হবে, আমি তাই লালু প্রসাদ যা বলবে সেইমতো আমি তাকে খুশি করব।

পশ্চিমবঙ্গে জ্যোতিবাবুকে খুশি কর। অল-ইণ্ডিয়া সার্ভিসে যে ট্রান্সফার ক্যাডার থাকা উচিত ছিল তাতে ন্যাশনাল ইন্টিগ্রিটি বাড়তো, এই স্টেট ক্যাডার সিস্টেমে সেটা নষ্ট হয়ে গেছে। এবং পুরো ব্যাপারটা ঐ ভার্টিকাল এন্ট্রি, আই. এ. এস. হলে একদম তুলায় এস. ডি. ও. হিসাবে স্টার্ট করে ডিপার্টমেন্টাল সেক্রেটারি হবেই। কোথাও রিওয়ার্ড বা পানিশমেন্ট এর ব্যাপার নেই। রিওয়ার্ড হতে পারে একদম উপরে গিয়ে, আপনি সেন্ট্রাল সেক্রেটারি হতে পারেন। একমাত্র পশ্চিমবাংলার অফিসার সেন্ট্রাল সেক্টারে ২/১ জন হ্যাণ্ডফুল আছেন, কিন্তু অবস্থাটা খারাপ হয়ে আসছে। আজকে ভাবা দরকার, মুখ্যমন্ত্রী এটা করতে পারতেন, উইথ দি স্টেচার যে এই অ্যাডমিনিস্ট্রেশনের বিকল্প কি হতে পারে, কি ভাবে আমরা আই. এ. এসে. কিছুটা হরাইজেন্টাল এন্ট্রি করতে পারি, উপর দিকে লোকে কি ভাবে স্পেশালাইজড অ্যাডমিনিস্ট্রেশন এর মধ্যে দিয়ে এসে যায়। আই. এ. এস. অফিসার যেন একটা হেভেন বর্ণ সার্ভিস। সে ৪০ বছর আগে একটা পরীক্ষা দিয়েছিল, ভাল ফল করেছিল, ভাল ছাত্ররা আই. এ. এস. পরীক্ষা দেয়, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু সেই পরীক্ষার জোরে লোকটা সারা জীবন কাজ করল না, কেউ কবিতা লিখল, কেউ গান গাইল, কেউ ঘুমাল, তার প্রমোশন তড়তড় করে হতে থাকল। আর মানুষ তাকে কোনও রেসপন্স দিল না এদেরকে একই সিস্টেমে রাখায়। আমি আশা করেছিলাম যে ২১ বছরে আমরা বামফ্রন্টের সময়ে অন্য কোন চিন্তা দেখব, মুখ্যমন্ত্রী হাতে নিয়েছেন পার্ট অফ লিস্ট রেজিসট্রেন্স, ডোন্ট রাব হিজ ফেদার আপ, কাউকে চটিয়ো না। ঐ রকম থাকলে আই. এ. এস. রা যারা ভাল কাজ করবে তাদের আমরা দেখব, তারা যেন সুযোগ সুবিধা পায়। কিন্তু তাদের ব্যাপারে আর কিছু করার কথা ওরা ভাবলেন না, এটা দুঃখের ব্যাপার। আমরা আগে বলেছিলাম, আপনারা সাব-ডিভিসন তৈরি করুন, আপনারা সাব-ডিভিসন তৈরি করেছেন, কিন্তু সেখানে ইনফ্রাস্ট্রাকচার করেননি, ভাড়া বাড়িতে এস. ডি. ও. থাকছেন, কোর্ট আছে, সেটা আপনি পরিবর্তন করেছেন, তাদের লোক দেননি। আমি একটা পরিবর্তন এর কথা বলছি, আমাদের সাবজেক্ট কমিটিতে ছিল, হার্টিকালচার অ্যাণ্ড ফুড প্রসেসিং এর একজন সেক্রেটারি, ২ জন অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি, একজন চীফ হর্টিকালচারিস্ট আর কোনও স্টাফ নেই। ওরাও বলছে, আমরা কি কাজ করব? আমাদের কোনও ডাইরেক্টোরেট দেয়নি। এখনও কোনও অফিসার ট্রান্সফার হয়নি। আপনার দপ্তর যখন তৈরি করেন স্টাফগুলি স্যাংশন করেন, ডাইরেক্টোরেট একটা তো তৈরি করে দেবেন, তবে তো ডিপার্টমেন্ট কাজ করবে। এই সেক্রেটারিয়েটকে আমরা ৪৪ কোটি টাকা দিয়েছি, অথচ মাইনরিটিজ খাতে বাজেট নেই, মান্নান সাহেব উল্লেখ করলেন, হর্টিকালচার ডিপার্টমেন্ট অ্যাণ্ড ফুড প্রসেসিং এর ডাইরেক্টোরেট নই। হাউ ক্যান দি অ্যাডমিনিস্ট্রেশন রানিং দিস ওয়ে? মুখ্যমন্ত্রী গতবারেও এই বাজেট বক্তৃতাতে বলেছিলেন যে,

Government is making all efforts for expeditious submission of Annual Report of the Vigilance Commission. For this purpose the Chief Secretary is holding meetings with the disciplinary authorities from time to time.

সুতরাং গতবারে উনি প্রমিস করেছিলেন যে আমরা চেষ্টা করছি। এই বছরে ভিজিলেন্স কমিশনের পজিশন কি, এই বছরে ভিজিলেন্স কমিশনের পজিশন হচ্ছে, ১৯৯৩ অবধি ভিজিলেন্স কমিশন ওরা দিতে পেরেছে, ওরা বলছে, অ্যানুয়াল রিপোর্টস অফ '৯১-'৯২ উইল বি প্লেসড ডিউরিং দি কারেন্ট সেসান।

The report for 1991-92 will be laid before the House during the year 1998. ৫ বছর আগের রিপোর্ট, '৯৩ সাল এখন পর্যন্ত লে করা যায়নি। আপনি ভাবুন তারপর মেমোরাণ্ডাম অফ অ্যাকশন আছে, কিভাবে ভিজিলেন্স অ্যাকশন হবে, লোকগুলি রিটায়ার্ড করে ভূত হয়ে যাচ্ছে, তারপবে আপনি তাদের ভিজিলেন্সে ধরছেন, দেয়ার ইজ নো কন্ট্রোল। কেন? অনেকদিন আগে লোকপাল বিল করা উচিত ছিল, '৯৭ সাল থেকে আলোচনা হচ্ছে, লোকপাল বিল এখনও হয়নি, এটা দুঃখের, লজ্জার। কেন কেন্দ্রীয় সরকার করবেন, আমি জানিনা। ভারতবর্ষের ৫/৬টি রাজ্যে সেখানে মন্ত্রীদের সম্বন্ধে অভিযোগ জমা দেওয়া যায়, আমরা বারবার হাউসে বলেছি, আপনারা যদি স্বচ্ছ ট্রান্সপারেন্সি কথা বলেন তাহলে পশ্চিমবাংলায় একটা লোক আয়ত্নু তৈরি হতে পারবে না কেন? কিন্তু পশ্চিমবাংলায় লোক আয়ত্নু তৈরি করে যেখানে পলিটিক্যাল কোরাপশন মন্ত্রিদের ব্যাপারে আমরা দিতে পারি, সেটার ব্যাপারে আপনারা কেন উদ্যোগ নিলেন না? কিসের বামপন্থী, কিসের পিপিল ওরিয়েনটেড অ্যাডমিনিস্ট্রেশন, যেখানে না মন্ত্রিদের স্বচ্ছতা দেখাচ্ছেন, না ডিপার্টমেন্টাল সেক্রেটারিদের স্বচ্ছতা দেখাচ্ছেন, তার ফলে অভিযোগের সংখ্যা বাড়ছে। আজকে কেন্দ্রীয় সরকারের সরকারি কর্মচারী যারা দুর্নীতি করে, সেখানে সি. বি. আই. আছে, কিন্তু রাজ্য সরকারের কি কোনও আলাদা দপ্তর আছে? আলাদা সংগঠন আছে যারা রাজ্য সরকারের কর্মচারিদের দুর্নীতির ক্ষেত্রে ইনভেস্টিগেট করে? ফলে সেই দুর্নীতি ভিজিলেন্স কমিশনের তো লিমিটেড ফাংশন, কিন্তু অ্যাকচুয়ালি যেখানে ক্রিমিনাল কেস স্টার্ট করা সেটা ওভারবার্ডেন, পুলিশের উপরে গিয়ে পড়ে।

[6-10 – 6-20 p.m.]

তার ফলে আজকে এই রাজ্যে তলার লেভেলে এবং উপরের লেভেলে কোরাপশন বাড়ছে এবং সেইজন্য অফিসাররা দেখবেন অফিসারদের ওরিয়েন্টেশন কোনদিকে সেটা ক্লিয়ার নয়। এর আগে আমরা দেখেছি, আগে বলা হত সেকুলার ফ্রেমওয়ার্ক, কম পক্ষে

অল ইণ্ডিয়া সার্ভিসে ডিপেণ্ড করে। অযোধ্যার ক্ষেত্রে আপনারা দেখেছেন সেখানকার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, আই. এ. এস অফিসাররা দাঁড়িয়েছিল, তাদের সামনে বাবরি মসজিদ ভেঙ্গে ফেলা হল, তারা কোনও ব্যবস্থা নেননি। পশ্চিমবাংলায় তো আপনারা দেখছেন. রিটায়ার্ড ডি. জি-রা তারা বি. জে. পি-তে জয়েন করছেন, রিটায়ার্ড আই. এ. এস অফিসাররা তারা বি. জে. পি-তে যোগদান করছেন, কেউ কেউ আবার তৃণমূলের এম. পি ক্যাণ্ডিডেট হয়ে দাঁড়িয়েছে। আপনার অ্যাডমিনিস্ট্রেশনের মধ্যে আজকে দুটো ভাগ হয়ে যাচ্ছে। একটা হচ্ছে যাদের ওরিয়েন্টেশন অন্য দিকে তারা চলে যাচ্ছে, বেরিয়ে যাচ্ছে। সেখানে আপনাদের কোনও কন্ট্রোল নেই এবং এই অ্যাডমিনিস্ট্রেশনের কাছ থেকে কোনও ফেয়ারনেস আশা করা যায়না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলতে চাই, সাম্প্রতিককালে একটা যে ডিসপিউট উঠেছে, মুখ্যমন্ত্রী নিজের কায়দায় সেটা সেটেল করবেন। কিন্তু খবরের কাগজে যেটা বেরিয়েছে, আমরা দেখছি যে মুখ্যমন্ত্রীর সঙ্গে বিদ্যুৎ মন্ত্রীর একটা ডিফারেন্স হচ্ছে বিদ্যুতের ব্যাপার নিয়ে। কাগজে পড়েছি বিদ্যুৎ সচিব নাকি খুব ক্ষুব্ধ, যে ফাইলপত্র, কাগজপত্র কি করে বেরিয়ে যাচ্ছে। তাই তিনি আর থাকতে চাননা। মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে একটা ক্লিয়ার ডিসিসন নিতে হবে। উনি একটা উইল নোট দিয়েছেন, ঠিক আছে His order is final. Let him decide. কে থাকবে না থাকবে। বিদ্যুৎ সচিব থাকবে, না বিদ্যুৎমন্ত্রী থাকবে। এটা ক্লিয়ার কাট বলার সময় হয়েছে বলে আমি মনে করি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তাই যেটা বলতে চাই, এখানে মুখ্যমন্ত্রীকে দিয়ে যে বক্তৃতাটা দেওয়ানো হয়েছে সেটা শুনলে অনেকেই হাসবেন। মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তৃতায় বলেছেন Relevant Rules have been amended for the appointment of Non-official Marriage Registrar at the District, Sub-division, Block and Municipality, with a view to providing opportunity to the educated youth for self-employment. তার মানে এই রাজ্যে চাকরি দেবার কি উপায়, মুখ্যমন্ত্রী তার বক্তৃতায় বলেছেন আরও বেশি করে ম্যারেজ রেজিস্ট্রার অ্যাপয়েন্ট করে বেকার শিক্ষিত যুবকদের চাকরি দেবেন; কেউ করেনা এটা। আরেকটা উনি বলেছেন এই রাজ্যে লোক আদালতের ক্ষেত্রে পিছিয়ে আছে, তাহলে কি চাকরি না পাওয়া শিক্ষিত ছেলেমেয়েদের বলবেন তোমরা ম্যারেজ রেজিস্ট্রার হও। আমাদের এখানে অন্যান্য রাজ্যের মতো লোক আদালত সফল হয়নি। এই রাজ্যে ফ্যামিলি কোর্ট নিয়ে প্রশ্ন উঠেছে, মুখ্যমন্ত্রী আলোচনা করেছেন। আমি এখানে জোর করে বলতে চাই, কোর্টে বাংলা ভাষা কিছু কিছু ইন্ট্রোডিউস হয়েছে। আমি দাবি করছি এবং মুখ্যমন্ত্রী এখানে বলবেন, যাতে হাইকোর্টে বাংলা ভাষা চালু করা যায়। কেন স্বাধীনতার ৫০ বছর পরেও কোর্টে বাংলা ভাষা চালু হলনা, আশা করি মুখ্যমন্ত্রী এই ব্যাপারে একটা বলিষ্ঠ পদক্ষেপ নেবেন। যাতে হাই কোর্টে বাংলা ভাষা চালু করা যায়। হাইকোর্টে সিদ্ধান্ত নেওয়ার পরেও জলপাইগুড়িতে হাইকোর্টের সার্কিট বেঞ্চ হচ্ছে না কেন? সুপ্রীম কোর্টের

সার্কিট বেঞ্চ-এর ব্যাপারে আমাদের বিধানসভায় সিদ্ধান্ত নেওয়া হয়েছিল পূর্ব ভারতের মধ্যে পশ্চিমবাংলায় সুপ্রীম কোর্টের সার্কিট বেঞ্চ তৈরি হোক। কিন্তু এইগুলি হচ্ছে না কেন? এইগুলোর জবাব আর কেউ দিতে পারবে না, শুধু আপনিই পারবেন, তাই আপনি এর জবাব দেবেন। লাস্ট যে কথাটা আমি বলতে চাই পাবলিক গ্রিভান্সের ক্ষেত্রে আমাদের রাজ্যের ব্যবস্থাটা অপ্রতুল। মানুষ অভিযোগ জানাবেন কাকে? মন্ত্রিদের কাছে অভিযোগ জানানোর কোনও পাবলিক গ্রিভান্স সেল নেই, মাঝে বুদ্ধবাবু বলেছিলেন ইনফর্মেশন সেন্টারে সবাই অভিযোগ জমা দেবেন। এটা পরে বন্ধ হয়ে গেছে। কোথায় কমন লোকেরা অভিযোগ জানাবেন? দয়া করে এটি জানাবেন কি আপনি। আমাদের ধারনা এই রাজ্যে অফিসারদের ট্রেনিং-এ সিস্টেমটা ইনঅ্যাডিকোয়েট। কোনও কারণ নেই, ডব্লু. বি. সি. এস অফিসারদের প্রপার মডার্ন ট্রেনিং দিলে তারা আই. এ. এস অফিসারদের কাজ করতে পারবেন না কেন। আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউট যা আছে তার ইনফ্রাস্ট্রাকচারের অবস্থা ইনঅ্যাডিকোয়েট। আজকের দিনে ফার্স্ট চেঞ্জিং সোসাইটি এবং আজকে যারা বুরোক্রেসি আছেন, অ্যাডমিনিস্ট্রেটার আছেন তাদের ফাংশন অনেক বেড়ে যাচ্ছে। তাদের নতুন নতুন ডেভেলপমেন্ট ফাংশন পারফর্ম করতে হবে। They have to be attuned modern tools of management.

সেটার জন্য আমাদের অ্যাডমিনিস্ট্রেটরদের বেশি ট্রেনিং আছে বলে আমার মনে হয় না। এমনিতেই এই সরকারের নীতি অনুযায়ী আমি জানি যে, ট্রেনিং করতে অনেক অফিসার বিদেশ যান সরকারি ফেভারে। একজন ডি. সি. ট্রাফিক—কলকাতার, তিনি বিলেতে গেলেন ট্রাফিক ম্যানেজমেন্ট শিখতে। ফিরে আসার পর তাকে হাওড়ার এস. পি. করে দেওয়া হল। হয়ত ক্রীড়া সচিবকে প্যারিসে পাঠালেন, তারপর সেখান থেকে ফিরে এলে মৎস দপ্তরে পাঠিয়ে দিলেন। এই ট্রেনিং-এ কোনও মানে হয় না। যে দপ্তরে থাকবে, সেই দপ্তরের সার্টেন অ্যামাউন্ট অফ এক্সপার্টাইজ তাকে অর্জন করতে হবে। সেই এক্সপার্টাইজ আরও কি ভাবে বাড়াতে পারেন, তার জন্য আরও স্পেশালাইজেশনের দরকার আছে। দেখবেন দিল্লিতে ফিনান্স মিনিস্ট্রিতে সেক্রেটারি আই. এ. এস. নন। মন্টেসিং আলুওয়ালিয়া, তিনি এসেছেন ইকনমিক সার্ভিস থেকে। আমাদের পশ্চিমবাংলায় কোনও স্পেশ্যালাইজড সার্ভিস নেই, যেখান থেকে লোকেরা অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে ঢুকতে পারে। আমাদের অ্যাডমিনিস্ট্রেশন ইজ সাফারিং ফ্রম ওভার জেনারালাইজেশন। ধরুন, কালকে যিনি রাজ্যপালের সচিব ছিলেন, আজকে তিনি হচ্ছেন মৎস দপ্তরের সচিব। একরকম কাজ করছিলেন, আর এক রকম কাজ দিয়ে দিলেন। পরদিন হয়ত বা গো-প্রজননে পাঠিয়ে দিলেন। রাতারাতি তো সে সেইগুলো শিখতে পারে না। একটা প্যাটার্ন থাকা দরকার। একটা সেক্রেটারি একটা দপ্তর নিয়ে থাকবেন, তাতে তার এক্সপার্টাইজ থাকতে হবে। আল্টিমেটলি ফাইল সই তাকেই করতে হয়। শুধু সই করতে

পারে বা ইংরেজিতে নোট লিখতে পারে, এই জন্যই থাকবে, এই ভাবে চলতে পারেনা। আমাদের এখানে অ্যাডমিনিস্ট্রেশন পিপল ওরিয়েন্টেড ডেভেলপড. রেসপনসিভ অ্যাডমিনিস্ট্রেশন নয়।

আমাদের পার্টির পক্ষ থেকে বিভিন্ন বক্তব্য দীর্ঘক্ষণ ধরেই রাখা হচ্ছে। শেষে আমি একটা কথা বলব। মাননীয় মুখ্যমন্ত্রীর যদি সত্যিই শরীর খারাপ হয়, তার জন্য কাজের বোঝা নিতে না পারেন এবং সেই জন্য মুখ্যমন্ত্রিত্ব ছেড়ে দেন, তাহলে আমাদের সহানুভূতি আছে তাঁর প্রতি। তবে আমার মনে হয় মুখ্যমন্ত্রীর দুটো মনোভাব কাজ করছে। একটা হচ্ছে, তিনি নিজের পার্টির উপর ক্ষুব্ধ। কেননা, এই পার্টিই তাকে প্রধানমন্ত্রী হতে দেয়নি। আমাদের মুখ্যমন্ত্রী যদি প্রধানমন্ত্রী হতেন, তাহলে এত তাড়াতাড়ি বি. জে. পি.-র অভ্যুথান হত না। তিনি চিন্তিত এই জন্য যে, বি. জে. পি ক্ষমতায় এসে গেছে। যারা দুদিন আগে মসজিদ ভেঙেছিল, তারাই আজ রামমন্দির করতে যাচ্ছে, তারাই আজ ক্ষমতায় এসে গেছে। সেইজন্য ওঁনার মন ভেঙে যাচ্ছে। দীর্ঘদিন ধরে যিনি কমিউনিস্ট পার্টি করছেন, স্বভাবতই তার মনে ক্ষোভ এবং ব্যাথা দেখা দিচ্ছে। এইজন্য এত লড়াই করলাম। এখন সাম্প্রদায়িক শক্তিই ক্ষমতা নিয়ে নিচ্ছে। উনি গভীর অনুভূতির কথাই বলেছেন। উনি বলেছেন, কংগ্রেসকে কেন্দ্রে সমর্থন জানানো উচিত। আমরা চাইনি, কিন্তু উনি বুঝেছেন, এই পরিস্থিতিতে কংগ্রেস ছাড়া আর কে বাঁচাতে পারে? আগে যা বলেছি, এখন পরিস্থিতি এই। মানুষের যখন বয়স হয়, একটা তৃরীয় ভাব আসে, একটা স্বচছ দৃষ্টি আসে, সেই দৃষ্টিতে তিনি বুঝতে পেরেছেন। তাই তাঁর পার্টি না বললেও তিনি কংগ্রেসকে কেন্দ্রে সমর্থন দেবেন বলেছেন। এইগুলোকে আমরা সমর্থন করি। মুখ্যমন্ত্রী ২১ বছরে যা করতে পারেননি, নতুন করে এই রাজ্যে তা শুরু করা যেতে পারে। আমি বলব, মুখ্যমন্ত্রী সত্যিই সেই রাস্তা দেখিয়ে দিন—তিনি এইগুলো পরিবর্তন চেয়েছেন। এই কথা বলে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-30 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার স্যার, ১৮ এবং ১৯ নং ব্যয়বরাদ্দের সমর্থন করে এবং যে ছাঁটাই প্রস্তাবগুলো এসেছে, তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই।

অনেকক্ষণ ধরে এসব বক্তৃতা শুনলাম এবং, এতগুলো ছোট ছোট বিষয়, রিভিন্ন রকম বিষয় বলা হয়েছে যে, সবগুলোর নির্দিষ্ট ভাবে জবাব দেওয়া আমার পক্ষে সম্ভব নয়। যেটা আমি পরে বলব-এর মধ্যে অনেক রাজনৈতিক কথা বলা হয়েছে। শ্রী সত্যরঞ্জন বাপুলি শুরু করেছিলেন। তিনি যা বললেন, তাতে বুঝলাম যে, এখানে কিছুই

হয়নি। পশ্চিমবাংলার সর্বনাশ হয়ে গেছে, কিছুই হয়নি, কোনও প্রশাসন নেই, বি. ডি. ও. রা, এস. ডি. ও.-রা, ম্যাজিস্ট্রেটরা কাজ করতে পারে না, এখানে ঘরবাড়ি নেই প্রশাসন চালাবার মতো। এইসব মিলিয়ে উনি বললেন যে, এখানে নাকি কিছুই হয়নি। উনি বললেন যে, এখানে যে নির্বাচন হয়েছে, তাতে ওঁনারা নাকি রক্তাক্ত হয়েছেন। পঞ্চায়েত নির্বাচনে এইসব হয়েছে এবং অন্যান্য নির্বাচনগুলি নাকি নির্বাচনই হয়নি। এইসব পাগলের উক্তির আমি কি জবাব দেব? খুব মুশকিল জবাব দেওয়ার। তবু যাইহোক এইসব মিলিয়ে উনি যা বলেছেন যে পশ্চিমবঙ্গ ২১ বছর হয়ে গেল বামফ্রন্ট সরকার, ২২ বছরে পদার্পণ করেছে, এটা কি কিছুই নয়? কোনও কাজ হয়নি? কিছুই কি হয়নি? সবই কি নেতিবাচক? অথচ ২১ বছর আমাদের হয়ে গেল, আমরা ২২ বছরে পড়েছি, যা ভারতের ইতিহাসে কখনও হয়নি—১০টি বামপন্থী দল মিলে আমরা সরকার পরিচালনা করছি যা ভারতের ইতিহাসে কখনও হয়নি। এইসবের কি কোনও মূল্য নেই? এখানে যদি কোনও কাজ না হত, অফিসারা, কর্মচারিরা যদি কোনও কাজ না করতেন, নিশ্চয় সেখানে নেতিবাচক অনেক দিক আছে আমি স্বীকার করি, কিন্তু ওঁনারা যদি কাজ না করতেন, কয়েকজন মন্ত্রী বদল হয়ে গেল, গুণগত পরিবর্তন হয়ে গেল, পশ্চিমবঙ্গের নতুন ইতিহাস তৈরি করল, এই জিনিস কখনও হতে পারে না? এইকথা বললে মানুষকে অপমান করা হয়। এটা একটু মনে রাখা দরকার। তারপর এখানে দু-একজন সদস্য মহকুমার কথা বললেন। আমরা নাকি মহকুমা তৈরি করছি কিন্তু নিজেদের বাড়িঘর করিনি। নিজের বাড়ি ঘরদোর না করলে ভাড়া বাড়ি নিয়ে চলে না? সেখানে টেবিল চেয়ার আছে, অফিসার আছে। শুধু সুন্দর সুন্দর বাড়ি করলেই হল? আমাদের টাকা পয়সা নেই। আমরা তাই সেখানে খরচ করিনি, কিন্তু আমরা চালাচ্ছি, তা চলছে এবং কেউ যদি বলেন না ভাড়া বাড়ি সেইজন্য চলছে না, তাতে আমাদের কিছু করার নেই। ৭-৮টি মহকুমা কি করে করব? এর জবাব আমি কি দেব? তাই আমি বলছি ভাড়া বাড়িতেই চলছে। ভিজিলেন্স কমিশনের কথা দুই তিনজন বলেছেন। সেটা তো শুনলেন ১৯৯২ সাল পর্যন্ত আমরা দেবার চেষ্টা করছি। এখানে বলেছেন যে, এতগুলি কমিশন হল, কমিশন অফ এনকোয়ারি হল, সেগুলির কি হল? সেটা আপনারা তো জানেন। এখানে তো ১৫টা পেশ করা হয়েছে। আর ৪টি, তার কোনও সাক্ষী ইত্যাদি পাওয়া যায়নি। কোর্টে মামলা ইত্যাদি আছে। ৪টির কাজ এখনও চলছে। সম্পূর্ণ হয়নি। তাই কতবার করে একই কথা বলব? আপনারা পড়েন না, দেখেন না, আমি কি বলতে পারি? তারপর আমাদের নেতিবাচক দিকগুলির বলা হচ্ছে। কাজ হয়নি ইত্যাদি। হাইকোর্টে কনটেমড হচ্ছে নাকি অফিসারদের বিরুদ্ধে। হাইকোর্ট তো বিচার করবেই। হাইকোর্টের সঙ্গে আমরা একমত হতেও পারি, আবার নাও হতে পারি। হাজার হাজার নাকি কনটেমড হচ্ছে আমদের অফিসারদের বিরুদ্ধে। বাপুলি মহাশয়, জানেন না যে কি অসত্য কথা বলছেন। হাজার হাজার বলছেন কেন? দু দশটি হয়েছে। সেক্ষেত্রে

যা আমাদের প্রতিবাদ করার আমরা করছি। যদি ঠিক হয় হাইকোর্টের কথা, আমরা মেনে নেব। কাজেই ইতিহাসের কথা একটু মনে রাখা দরকার। এখানে বলা হচ্ছে যে, আমাদের নির্বাচন নাকি রক্তাক্ত হয়েছে। প্রত্যেক নির্বাচনে ১৯৭৭ সালের পর থেকে দিল্লিতে যে কমিশন আছে, ইলেকশন কমিশন, তারা আমাদের পার্টির নয়, আলিমুদ্দিন স্ট্রিটের নয়, তারা প্রতিবারই বলেছেন যে, এখানে সুন্দর নির্বাচন হয়, শান্তিপূর্ণ নির্বাচন হয়, সে কংগ্রেস আমলেই হোক, অন্যান্য আমলেই হোক তারা এইকথা বলেছিলেন। এই লোকসভা নির্বাচন হয়ে গেল। ইলেকশন কমিশনার মিঃ চিঠি পাঠিয়েছেন, যে আমাদের খুব সুন্দর ব্যবস্থা হয়েছিল। যদিও আমরা কেন্দ্রের কাছে পুলিশ চেয়েছিলাম, সেগুলি সবই পাইনি, ওরা দিতে পারেনি, কিছুটা দিয়েছিলেন। কিছুটা ওরা দিয়েছিল। কিন্তু প্রশংসিত হয়েছি আমরা। কংগ্রেস এখানে এসে হেরে গিয়েও বলেন, জিতলেও বলেন, না, রক্তাক্ত। রক্তাক্ত করলে তো আপনারাই করেছেন। ওই পথে আমরা যাই না। আমরা সভ্যভাবে সরকার চালাবার চেষ্টা করি। আপনাদের চেলাদের বিনা বিচারে আটক করিনি কিন্তু আপনারা তো করেছেন, বিনা বিচারে আটক করেছেন। বিনা বিচারে আমাদের কতবার অ্যারেস্ট করেছেন। এইগুলো তো মনে রাখতে হবে। আপনাদের ছেলেমেয়েরা তো এইসব জানে না। আপনারা তো জানেন সেই বয়স তো আপনাদের হয়েছে। আপনাদের সময়ে তো ২৭/২৮ বছর আপনারা চালিয়েছেন।

(ভয়েস ঃ বাসন্তীর কথা বলুন।)

এই নিয়ে তো হৈ চৈ হচ্ছে। ৬ তারিখে তো একটা প্রোপোজাল আছে। কিন্তু রক্তাক্তটা কি হল? এই হিসাবগুলো তো আমাদের এম. পি-দের কাছে পাঠাতে হবে। ভীষণ প্রচার হয়েছে, এইসব বক্তৃতা নানা কাগজে। ১২ই মার্চ থেকে ২৭শে মে প্রি-পোল মৃত্যু হয়েছে, দুর্ভাগ্যবশত নির্বাচনের আগের দিন পর্যন্ত ১৭ জন সি. পি. এম, টি. এম. সি ১১ জন, বিজেপি ২ জন, আই. এন. সি ১ জন, ফরওয়ার্ড ব্লক ১ জন, এস. ইউ. সি ১ জন, মোট ৩৩ জন। নির্বাচনের দিন সে দিন মৃত্যু হয়েছে ৩ জন সি. পি. এম, টি. এম. সি ১ জন, আই. এন. সি ২ জন, মোট ৬ জন। আমার যতদূর মনে আছে ৪০ হাজার এর বেশি পোলিং বুথ ছিল। তার মধ্যে ১৭০/১৮০টা বুথে পুনর্নির্বাচন করতে হয়েছে। টি. এম. সি বিজেপি এইসব মিলে গোলমাল সৃষ্টি করছে। ৪০ হাজার পোলিং বুথ সেখানে ১৭০-৮০টা বুথে যদি পুনর্নির্বাচন হয়ে থাকে তাহলে তাকে রক্তাক্ত নির্বাচন বলা যায়, বলা যায় নির্বাচন প্রহসনে পরিণত হয়েছে যা কংগ্রেস করেছিল ৭২ সালে। পোলিং এর পর খুন হয়েছে সি. পি. এম ৩ জন, টি. এম. সি ১ জন, আর. এস. পি ৫ জন, এস. ইউ. সি. আই ১ জন, সি. পি. আই ১ জন. মোট ১১ জন আপ টু সেভেন্থ জুন। অ্যারেস্ট হয়েছে সবশুদ্ধ ৮৫১ জন তিনটে পিরিয়ডে। এটা কি প্রশাসনের ব্যর্থতা? যে ৮৫১ জন অ্যারেস্ট হয়েছে তার মধ্যে সি. পি. এম ৩৪৩ জন, টি. এম.

সি ১৭৫ জন, কংগ্রেস ১৬৩ জন, বিজেপি ৭৩ জন, ফরওয়ার্ড ব্লক ১১ জন, এস. ইউ. সি. আই ২৪ জন। এই হচ্ছে হিসাব। এবার তাহলে কনক্লুশন কি, কি সিদ্ধান্ত। স্বরাষ্ট্রমন্ত্রী যা বলছেন ব্রেক ডাউন অব ল' অ্যাণ্ড অর্ডার, এত আস্পর্ধা। ওরা আইন-শৃঙ্খলা দেখবার জন্য ৩ জন অফিসার পাঠাল। আইনশৃঙ্খলা তো স্টেটস সাবজেক্ট। এটা কি এক্সটারনাল অ্যাগ্রেসন না ইন্টারনাল ব্রেকডাউন অব ল অ্যাণ্ড অর্ডার যে সংবিধান অনুযায়ী কাজ করতে পারছে না। ৫০ বছরের মধ্যে এরকম দেখি নি। কোথায় গেলেন তিনি, একজন ছিলেন—টি. এম. সি., ভাল করে সার্পোট করুন ওই সরকারকে। যাই হোক আমি এটাও বলছি যে ২২ বছর ধরে অন্য যতগুলো নির্বাচন হয়েছে আমরা প্রশংসিত হয়েছি যা কোনও রাজ্যে হয়নি।

[6-30 – 6-40 p.m.]

লোকসভা নির্বাচনে কি হল? লোকসভা নির্বাচনে আমরা দেখলাম যেখানে যে দল সরকারে ছিল তারা হেরেছে। বি. জে. পি., কংগ্রেস, জনতা, ডি. এম. কে, সবাই হেরেছে। একমাত্র তিনটে রাজ্যে যেখানে বামফ্রন্ট আছে সেখানে আমরাই জয়ী হয়েছি, আমাদের যে অবস্থা ছিল সেই অবস্থাই আছে। আপনাদের কনক্লুশনটা কি? ঐকটা আলাদা নিশ্চয়ই কিছু আছে, আলাদা রকমের মানুষের এই চেতনা কি করে হল? এটা এক দিনে হয়নি, আমরা ২১, ২২ বছর ধরে আছি, এই কথাগুলি মনে রেখে বক্তৃতা করলে ভাল হয়। যখন এর আগে নির্বাচন হল আমাদের যুক্তফ্রন্টে ১৩টি দল ছিল, সেই ১৩টি দল মিলে আমরা বলেছিলাম আমাদের কোনও প্রোগ্রাম ছিল না, আমরা বলেছিলাম বি. জে. পির একটু ভয় আছে। আবার কংগ্রেসের বিরুদ্ধেও আমরা' কিন্তু বিরুদ্ধে হলেই তো হবে না, একটা কিছু নেতিবাচক দিতে হবে মানুষের কাছে। আমরা বলেছিলাম থার্ডফ্রন্ট অ্যাণ্ড থার্ড ফ্রন্টের সরকার, কিন্তু আমাদের কম পড়ে গেল, তখন আমরা রাষ্ট্রপতির কাছে গিয়ে বলেছিলাম আমরা যা শুনছি—আপনি কংগ্রেসকে জিজ্ঞাসা করুন। কংগ্রেস যেহেতু বি. জে. পির বিরুদ্ধে, তারা ওই বি. জে. পির কমিউনাল ব্যাপারের বিরুদ্ধে। কংগ্রেসের মধ্যে অনেক কমিউনাল লোক আছে। কিন্তু ফর্মে কংগ্রেস তো সাম্প্রদায়িক নয়, এটা আমরা স্বীকার করি। কাজেই কংগ্রেসকে জিজ্ঞাসা করুন তারা কি করবে। কংগ্রেস বললো নিশর্ত সমর্থন, চিঠি লিখে জানালো ওয়ার্কিং কমিটির রেজোলিউশন নিয়ে। আমরা জানতাম এটা ওদের করতেই হবে, উপায় নেই। ওঁরা যদি না করতেন, তাহলে—ওই বি. জে. পি. ১৩ দিনের সরকার করল—দেরি হল বলেই ওই ১৩ দিনের সরকার হয়ে গেল। আজকে এ রকম পরিস্থিতি নেই, এই সরকার চলছে। কিন্তু একটা প্রশ্ন উঠেছিল আমাকে একটা সংবাদপত্র জিজ্ঞাসা করেছিল, যদি এমন হয় যে সরকার ভেঙে যাবে, তাহলে উপায়? আমি বলেছিলাম তাহলে আবার নির্বাচন হবে। লোকে এত তাড়াতাড়ি লোকসভা নির্বাচন চাইবে না, তাহলে কংগ্রেসই একমাত্র সরকার গড়তে পারে,

বিরোধী দলে ওঁরাই সব থেকে বেশি আছে। এটা কমনসেন্সের ব্যাপার। আমরা ওঁদের অর্থনীতির বিরুদ্ধে। ডঃ মোনমোহন সিং আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন এর আগেরবার যখন আমি দিল্লির বঙ্গভবনে যাই। আমাকে বললেন ভারতবর্ষের কি হবে? আমি বললাম আমি বলতে পারব না, আরও ইয়াংগার যাঁরা আছেন তাঁরা বলতে পারবেন। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করলাম আপনারা কংগ্রেসিরা কি ভাবছেন বলতে পারেন? আমরা আপনাদের অর্থনীতির বিরুদ্ধে, আমরা কি করে আপনাদের সমর্থন করব? আপনাদের কোনও আত্মসমালোচনা নেই। কলকাতায় এ. আই. সি. সি. মিটিং করলেন বললেন সব ঠিক আছে, ৪৫ বছর রাজত্ব করেছেন, আপনারা নিউ ইকোনমিক পলিসি করেছেন। আপনার খুব গুরুত্ব কংগ্রেসে সেটা দেখতে পাচ্ছি, সোনিয়া গান্ধী আপনাদের প্রেসিডেন্ট হয়েছে, আপনি আলোচনা করুন, I told him, give her my good wishes. But she has got a damn difficult job. to perform. কংগ্রেসকে আবার তৈরি করা ওই সব চেহারা দেখিয়ে, এটা হয় না। আপনাদের নীতির কি কিছু ভুল হয়েছে? কিছু নেতিবাচক দিক আছে কি, এগুলি চিন্তা করুন না? বি. জে. পি.-কে ঠেকাবার জন্য আমাদের ভাবতে হচ্ছে, রাষ্ট্রপতি যদি আমাদের জিজ্ঞাসা করেন, যদিও এখন সে পরিস্থিতি হয়নি। তবু যদি জিজ্ঞাসা করেন কংগ্রেস যদি সরকার করে They have not goot the mumbers. আপনারা কি করবেন? আমি বলেছি আমাদের পার্টিতে আলোচনা করব, বামফ্রন্টের মধ্যে কত পার্থক্য আছে কাগজে দেখেছি। কিন্তু আমার মতে রাষ্ট্রপতিকে বলা যে যখন কনফিডেন্স ভোট নিতে যাবে আমরা নিউট্রাল থাকব, যদি সরকার না হয় তাহলে আমরা পক্ষে ভোট দেব। কিন্তু ইস্যু টু ইস্যু, সব ব্যাপারেই সমর্থন করতে পারব না। আমাদের লক্ষ্য হল সহজ, কিন্তু আমাদের বন্ধু যাঁরা আছেন তাদের লক্ষ্য এত সোজা নয়। তা নাহলে ইলেকশন করতে হবে। ইলেকশন যদি হয় তো হবে। বি. জে. পি. ভাবছে বোমা ফাটিয়ে সংখ্যা গরিষ্ঠতা পেয়ে যাবে। এটার কোন সম্ভাবনা নেই।

**(গোলমাল)**

যাইহোক, তার পরে আমি বলছি যে, শ্রী সুব্রত মুখার্জি কতগুলো খুব পুরনো কথা হলেও ভালো বলেছেন। তার দৃষ্টিভঙ্গির দিক থেকে আমি বলছি যে, সেগুলো কে সমর্থন করা যায়। উনিতো মন্ত্রীও ছিলেন কাজেই সেই অভিজ্ঞতা থেকে মনে হয় বলছেন যে, প্রোমোশন কি করে দিতে হবে, কো-অর্ডিনেশন তৈরি করতে হবে, ইত্যাদি। অনেক কথা উনি এখানে বলেছেন। কিন্তু সবগুলো আমাদের উপর নির্ভর করেনা। কিছু কেন্দ্রীয় সরকারের উপর, কেন্দ্রীয় সরকারের ....

**(গোলমাল)**

**(শ্রী তাপস রায় ঃ** আমাদের সভানেত্রী সম্বন্ধে যে উক্তি করলেন সেটা উইথড্র

করুন।) (এই উক্তি উনি দাঁড়িয়ে দাঁড়িয়ে বারংবার করতে থাকেন।)

আরে 'ও' কে? ওঁর নাম কি?

**(মাননীয় সদস্য শ্রী তাপস রায় উক্ত উক্তি আবারও বলতে থাকেন।)**

যাই হোক, আমরা সরকারে এসে এই বিভিন্ন স্তরের যে সংগঠন আছে, আমাদের অফিসারদের আছে, কর্মচারিদের আছে, পুলিশের আছে ... আরে 'ও' একটা লোফার।

যাই হোক, সেই জন্য তাদের সঙ্গে আলোচনা করে আমরা করি। এখানে উনি বলেছেন, ঠিকই কথা। আমিও পরে জিজ্ঞাসা করছিলাম ডাইরি সিস্টেমের কথা, যা উনি বলেছেন। এই ডাইরি সিস্টেম সম্বন্ধে সব থেকে বড় কর্মচারিদের প্রতিষ্ঠান, কো-অর্ডিনেশন কমিটি আমাদের বলেছেন যে, আপনারা এই খোলাখুলি জিনিস কেন ইন্ট্রোডিউস করছেন না? ডাইরি সিস্টেম—যেটা মাননীয় সুব্রত বাবু বললেন। এণ্ড অফ দি ডে কি কাজ হল না হল তাতে তা লেখা থাকবে। কিন্তু আমি আলোচনা করতে গিয়ে দেখলাম এটার অসুবিধা হল যে, তদারকি না করলে এক্ষেত্রে কোন লাভ নেই। যা খুশি লিখে দেব, কেউ দেখবেও না মাসের পর মাস এবং তারপর প্রোমোশনের বেলার এইসব কেউ বিচারও করবেনা। যাই হোক আমার ধারণা এটা ভালো। কো-অর্ডিনেশন কমিটিও তাদের অভিজ্ঞতা থেকে আমাকে বলেছিলেন, এটা কেন করবেন না? আমি বললাম, তোমাদের অফিসাররা তো সই করবে না। আর, এটাও উনি বলেছিলেন যে, তদারকির অভাব আছে বিভিন্ন ক্ষেত্রে। আমিও তাই মনে করি। তদারকি না হলে আমি একটা খুব ভালো কর্মসূচি দিয়ে দিলাম সেটা হল কি হল না সেটা যদি পর্যালোচনা করা না যায়, তার ইতিবাচক, নেতিবাচক দিকগুলো না দেখা যায়, তাহলে কাজ হবে না। কাজেই আমি বলছি, দৃষ্টিভঙ্গিটা আমার মনে হয় ভালোই আছে কিন্তু সুপারভিশনটা খুবই ইমপর্টেন্ট। আরেকটা কথা বারেবারে বলা হয়। উনি বলেননি, অন্য কেউ বলেছেন যে, পার্টি না কি সরকার চালায়। আমরা বিকেন্দ্রীকরণ করেছি। আমরা পঞ্চায়েত তৈরি করেছি এবং পঞ্চায়েত তৈরি করেছি ভূমি সংস্কারের পরে যা ত্রিপুরা, কেরল ছাড়া কোনও জায়গায় হয়নি। কংগ্রেস তো এত বছর ধরে রাজত্ব করছেন, কিন্তু আমরা এইসব করেছি। তা এখন সেখানে এমন ভাবে জিনিসগুলো হয়েছে, ওঁদের যে পরিকল্পনা কমিশন, তাঁরাও আমাদের বলেন, কংগ্রেস আমলে যেটা ছিল, পরে যুক্তফ্রন্টের আমলে যেটা হয়েছিল—আপনাদেরটা একটা একজাম্পল। কিন্তু এটা আছে কি করে যদি ভূমি-সংস্কার না হয়? ভূমি সংস্কার না করে পঞ্চায়েত ইলেকশন মানে হচ্ছে যে সেই পুরনো লোকগুলো—এবারেও যে চেষ্টা হয়েছিল—পশ্চিমবাংলায় তাদের সব দালালদের, প্রতিনিধিদের ঢোকাবার চেষ্টা। তাতে বিশেষ পরিবর্তন হয়না। আর, কোথায় এমন রাজ্য আছে যেখানে ৫ বছর অন্তর অন্তর এই রকম নির্বাচন হয় পৌরসভা, পঞ্চায়েতের,

যেমন লোকসভা বা বিধানসভার হয়? কোথাও নেই। কাজেই আমি এটা বলছি যে, এগুলো একটু মনে করার কথা। বাইরের মানুষ জানেন। না হলে কি করে এতদিন আছি? কিন্তু আমি বলছি তাঁদের চেতনা আরও বাড়াতে হবে। কারণ, সেই মানুষই তো, যদি চেতনা থাকত, ঐ যে লম্ফ-ঝম্ফ করছেন;

**(এই সময় মাননীয় সদস্য রামজনম মাঝিকে উঠে দাঁড়িয়ে কিছু বলতে দেখা যায়।)**

এই সমস্ত লোকগুলো কি করে নির্বাচিত হন? তাই চেতনা আমাদের আরও বাড়াতে হবে। ঐ ঐ যে আবার উঠেছেন জনপ্রতিনিধি;

**(এই সময় পুনরায় মাননীয় সদস্য রামজনম মাঝিকে উঠে দাঁড়িয়ে কিছু বলতে দেখা যায়।)**

তাই মানুষের চেতনা না বাড়লে ঐ রকমই জনপ্রতিনিধি হবে। কি করা যাবে;

[6-40 – 6-50 p.m.]

তারপর একটা কথা বলা হয়েছে, এটা অর্থমন্ত্রীকেও দেখতে হবে, উনি তখন ছিলেন না, সুব্রতবাবু বলছিলেন যে, ৬০ বছর আপনারা করলেন কেন্দ্র করছে বলে? আমি জানি না। কেন্দ্রে কি আছে, তবে আমাদের এখানে গ্রুপ-ডি যাঁরা, তাঁদের অনেক আগেই ৬০ বছর হয়ে গেছে, তাঁদের প্রমোশন হয় না বলে তাঁরা রিটায়ার করেন ৬০ বছরে। তবে এটা যেটা হয়েছে সেটা আমাদের খুব পছন্দ নয়। কারণ তাতে কমবয়সী যারা ছেলে-মেয়ে আছে তারা কোথায় চাকরি পাবে, কি করবে সেটাতে একটু অসুবিধা আছে। কিন্তু তা সত্ত্বেও এখানে কেন্দ্রের দেখে আমরা করেছি। উনি বললেন আপনারা এটার সঙ্গে ঐ বেনিফিটস-গুলোর কথা চিন্তা করবেন। যদিও আপনার বয়স বাড়িয়ে দিয়েছেন, একনাগাড়ে ২৬ বছর করলেন এবং এর সঙ্গে পেনশনারি বেনিফিটস ইত্যাদির কথাটা আপনারা চিন্তা করবেন। আমি ঠিক জানি না। আমাদের পে কমিশনের কথা। সেটা অর্থমন্ত্রী দেখছেন, কথা বলছেন সবার সঙ্গে। আমরা বলেছি পূজোর আগে সেটা হয়তো আনব। কথা উঠেছে—তবে সমস্যাটা আমি ভাল করে বুঝতে পারিনি। তবে আমার মনে হয়, এর মধ্যে সারগর্ভ কথা আছে, এটা একটু দেখতে হবে, অন্য এমপ্লয়িরা বলেছে কিনা জানি না, তবে এটা দেখতে হবে। তারপর হচ্ছে, বোধহয় তৃণমূলের একজন বলেছেন যে, আপনারা আরও বেশি করে কমপিউটারাইজ করুন। তা আমরা তো করছি, জেলার-জেলার সঙ্গে আমাদের সমস্ত ব্যবস্থা হয়ে গেছে। কিন্তু আরও এটা করার দরকার, বিভিন্ন ডিপার্টমেন্টে এটা করার দরকার—এটা আমি মানছি। আমরা বহুদিন আগে বলেছি এবং এতে আমরা টাকা-পয়সা খরচাও করছি এবং এই কমপিউটার,

*ইলেকট্রনিক্স এসব আমরা শেখাচ্ছি। তারপর পুরনো কথা মাঝে মাঝে বলা হয় যে,* আই. এ. এস. এবং আই. পি. এস.দের ঝগড়াঝাটি আছে বলে কাজ হয় না। ওঁদের একজনের সঙ্গে আরেকজনের মনোমালিন্য থাকতে পারে কিন্তু এটা জেনারেল কিছু নয়; এবং এটা যদি কিছু হয় ও আমরা যদি খবর পাই তাহলে আমরা এটা মিটমাট করানোর সব সময় চেষ্টা করি। কিছু ব্যতিক্রম আছেই। কিন্তু এঁরা যদি কাজ না করতেন তাহলে এই অবস্থায় আমরা আসতে পারতাম না। পঞ্চায়েত যখন আমরা করলাম তখন আমার সন্দেহ হয়েছিল যে, যখন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের বলব যে আপনারা সেখানে চীফ একজিকিউটিভ অফিসার হোন তখন তাঁরা সেটা পছন্দ করবেন কিনা। কারণ সভাপতি হবেন, নির্বাচিত যিনি তিনি সভাপতি হবেন। কিন্তু আমার অভিজ্ঞতায় আমি দেখেছি যে এঁরা বেশির ভাগ জায়গায় সাহায্য করেছেন—কি করে লিখতে হবে, আইনটা বোঝার ব্যাপারে কিভাবে প্রয়োগ করতে হবে এগুলোতে ওঁরা আমাদের সাহায্য করেছেন। এটা আমি অস্বীকার করতে পারি না। তবে গোলমাল কোনও জায়গায় থাকলে কি করা যাবে? তারপর সৌগতবাবু অনেকগুলো কথা বললেন। তার মধ্যে একটা হল বাইফারকেশন, যেটা নাকি অশোক মিত্র কমিটি বলেছিলেন। এটা ঠিকই মেদিনীপুরটা আমি আলোচনা করেছিলাম, বর্ধমানটা আলোচনা হয়নি। মেদিনীপুরটা আলোচনা করেছিলাম—তখন সৌগত বাবুই বলেছিলেন, আরও অন্যান্যরা, একা এস. ইউ. সি. আই. ছাড়া অন্য যাঁরা ছিলেন তাঁরা বললেন এটা করা উচিত বলে আমরা মনে করি। কিন্তু আপনাদের কি স্কীম, মানে দুটো জেলা হবে না তিনটে জেলা হবে, কি হবে, কি ভাবে ভাগটা হবে সেটা আপনারা একটা চিন্তা করে আমাদের দিন তখন আমরা রি-অ্যাক্ট করতে পারব। এটা ঠিক যে আমি যখন ওঁদের সঙ্গে কথা বলেছিলাম তারপর আর আমরা এগোই নি। প্রাক্তন চীফ সেক্রেটারি তিনি একটা করেছিলেন। আমার মনে হয় এটা আমাদের করতেও তো সময় লাগবে। কতদিন লেগেছে ২৪-পরগনার ক্ষেত্রে? কাজেই আমার একটু জানতে হবে যে সাধারণ মানুষ কি বলে? ঐ ইউ. পি. কি করেছে না করেছে তাতে লাভ নেই। আমি বলছি আমি যতদূর শুনেছি সাধারণ মানুষ মনে করেন যে, হ্যাঁ, এতবড় জেলাকে আপনারা দুই ভাগে ভাগ করতে পারেন। জানি না কেউ হয়তো বলছেন তিন ভাগ করতে পারেন। তাই যদি হয় তাহলে আমাদের রাজনৈতিক দল, আমরা যারা আছি, আমাদের একটু চিন্তা করা উচিত। এখন যদি আরম্ভও করি তা হলেও ২ বছর লাগবে এসব তৈরি করতে। তারপর কোথায় কি ইনফ্রাস্ট্রাকচার আছে না আছে সেগুলো আমাদের খেতে হবে। কোন জায়গায় কি হতে পারে সেটা দেখতে হবে। এ ব্যাপারে এর বেশি আমি কিছু বলতে পারব না। আরেকটা কথা সৌগত বাবু বললেন যে, আমাদের ফেভারিট নাকি কিছু অফিসার আছেন। ওঁদের নামের লিস্টটা দিয়ে দেবেন, আমি দেখব যাতে তাঁদের ভাল প্রমোশন হয়। আরও দু-একজন অফিসার চলে গেছেন। তাঁরা কেউ বি. জে. পি-তে গিয়েছেন। কেউ তৃণমূলে

গিয়েছেন। এরকম হয়েছে। ভারতবর্ষে ৮০/৮৫ জন মিলিটারি অফিসার রিটায়ারমেন্টের পরে বি. জে. পি-তে যোগ দিয়েছেন। তাঁরা ভারতবর্ষের ফেট নিয়ন্ত্রণ করবেন, ভাগ্য নির্ধারণ করবেন। তাতো হয় না। আমরা আছি, মানুষ আছে, জনগণ আছে। আপনারাও কিছু আছেন তো, নাকি কংগ্রেস উঠে গেছে, তৃণমূল একেবারে শেষ করে দিয়েছে? আপনারাও আছেন। কাজেই ভারতবর্ষের কথা যখন ভাবা হয় তখন সেখানে সংকীর্ণতার কোনও জায়গা নেই। এটা আমাদের বুঝতে হবে যে, কি ধরনের ভারতবর্ষ আমরা চাইছি। আমরা বি. জে. পি সম্বন্ধে বলি যে, তারা অসভ্যতার, বর্বরতার পথে গিয়েছে। আমি দেখেছি স্টেটসম্যানে একজন চিঠি লিখেছেন, তাঁর নাম আমার মনে নেই, লিখেছেন, 'জ্যোতিবাবু আমাদের অসভ্য, বর্বর বলেন। তা যারা মসজিদ ধ্বংস করে তারা অসভ্য, বর্বর নয়? মসজিদ ধ্বংস করাটা কি অসভ্যতা, বর্বরতা নয়? রাজ্যপাল অ্যাপয়েন্টমেন্টের সময় যখন ওঁরা আমাদের ডেকেছিলেন তখন আমি আদবানীকে বলেছিলাম,—আপনার মামলায় কি হল? আপনার নামও তো জড়িত ছিল বাবরি মসজিদ ভাঙার ব্যাপারে। উনি আমাকে বলেছিলেন, আই হ্যাভ নট ইয়েট বিন গিভেন এ চার্জশীট। তা সরকার চার্জশীট দেবে, কি দেবেনা তা তারাই জানে, আমি আর কি বলব। এই ভদ্রলোকের কাছে ভি. পি. সিং আমাকে পাঠিয়েছিলেন। আমি গিয়েছিলাম ওঁর বাড়তে। আমি ওঁকে বলেছিলাম,—কেন এই সব আনছেন? কেন রথযাত্রা বের করছেন? রথে আবার রামের ছবি-টবি কেন লাগিয়েছেন, পদ্ম টানিয়েছেন কেন? কেন এই সবের মধ্যে যাচ্ছেন, আমাদের সেকুলার রাষ্ট্র, ধর্ম নিরপেক্ষ রাষ্ট্র। উনি আমাকে বলেছলেন, 'আমাদের ধর্ম নিরপেক্ষতা একটু অন্য রকম ব্যাপার। তবে শান্তিপূর্ণ ভাবে রথ এক প্রান্ত থেকে অন্য প্রান্ত পর্যন্ত যাবে, কিছু হবেনা। তারপর কি হল? আমরা কি দেখলাম? শত শত লোক মারা গেল। রায়ট হল। বাংলাদেশে তার প্রতিফলন দেখলাম। এই সব দেখলাম। তারপরও আমি ভদ্রলোককে বলেছিলাম। কিন্তু বোঝাতে পারি নি। উনি বলেছিলেন, 'মোগলরা এই রকম করেছিল।' আমি বলেছিলাম,—আপনি কি মনে করেন তারা ভাল করেছিল? আমরা তা মনে করিনা। আমরা তার নিন্দা করি। মসজিদ ধ্বংস হওয়ার আগে আমার সঙ্গে এই সব কথা হয়েছিল। তখন মসজিদ ধ্বংস হয়নি। আমি বলেছিলাম,—মোগলদের যে কাজের আমরা নিন্দা করি, আপনারাও সেই পথে যাচ্ছেন? তারপর ঐ যে ন্যাশনাল অ্যাজেণ্ডা, ওটা বি. জে. পি-র আসল অ্যাজেণ্ডা নয়। বি. জে. পি-র অ্যাজেণ্ডা এখন আর নেই, সেটা তলে তলে আছে এবং তলে তলে সব ব্যাপার করছে। ওদের যেটা ন্যাশনাল অ্যাজেণ্ডা সেটার একটা জায়গায় আমি দেখলাম ওরা বলছে, 'উই স্যাল রান দি স্টেট অর গভর্নমেন্ট ইন এ সিভিলাইজড ম্যানার।' অসভ্য বর্বর লোকেরা কি সিভিলাইজড ওয়েতে সরকার চালাবে। আর তাদের সঙ্গে যোগ দিয়েছে কংগ্রেস ভেঙে একটা অংশ এবং মানুষকে ঐ ভাবে ধর্মের ভিত্তিতে তারা আক্রমণ করছে। এই ভাবে নাকি বি. জে. পি হিন্দু ধর্ম পালন করছে। তা আমরা বলি হিন্দু ধর্ম কি এই শেখায়,

নিজের ধর্মকে ভালবাসতে অন্য ধর্মকে আক্রমণ করতে হবে। টি. এম. সি.-ও কি তাই মনে করে? তাহলেই কি রাষ্ট্র সুন্দর হবে? আমি তাদের জিজ্ঞাসা করি, আপনারা যে হিন্দু ধর্ম পালন করেন তা কি এই শিক্ষা দেয়—নিজের ধর্মকে ভালবাসতে অন্যের ধর্ম আক্রমণ করতে হবে? তারপর ভারতবর্ষের ফরেন পলিসি চেঞ্জ হয়ে গেছে অল্প দিনের মধ্যেই—দু' তিন মাসের মধ্যেই আমাদের দেশকে ঐ দিকে নিয়ে যাচ্ছে। সে জন্য বলছি এত সংকীর্ণ মন নিয়ে চলবেন না। লড়াই করুন, সংসদীয় গণতন্ত্রে, মাল্টি-পার্টি সিস্টেমে কে আসবে না আসবে সেটা অন্য কথা। দিল্লিতে আজ এক পার্টি থাকতে পারে, কাল অন্য পার্টি আসতে পারে। কিন্তু ভারতবর্ষের কথা ভাবুন। আমি বলি, আমার বয়স হয়ে গেছে, ইয়াং মেন, ওমেনদের জিজ্ঞাসা করুন ভারতবর্ষের কি হবে? ৫০ বছর স্বাধীনতার পরে আমরা তো এ রকম ভারতবর্ষের কথা কল্পনা করতে পারি না। এর থেকে কি করে ভারতবর্ষকে রক্ষা করা যায়, এটা আমাদের একটা চিন্তার বিষয়। পার্টি, পলিসি, পলিটিক্স এসব পার্থক্য আছে। আমাদের বামফ্রন্ট সরকারের ২১ বছর হয়ে গেছে কিন্তু আমাদেরও কিছু নেতিবাচক দিক আছে। কিন্তু আমরা বলি মানুষকে সতি কথা বলবেন। বি. জে. পি লোকসভা নির্বাচনের আগে বলেছে—বাজপেয়ীর মতো মানুষ যাকে খুব ভাল করে জানি, তিনি বললেন—

There is no question of morality in politics; in politics get hold of anybody who is there is order to get into power in Delhi.

আমি এতে বিশ্বাস করি না। রাজনীতিতে নৈতিকতা নিশ্চয়ই থাকা উচিত। এতে যদি আমাদের ভোট কম হয় তাহলেও মানুষের কাছে এইকথাই বলতে হবে। আমরা নতুন সমাজ ব্যবস্থা গড়ে তুলতে চাই। ভারতবর্ষকে ভেঙে দেবে—এটা কখনও হতে দেব না। আমি আর দীর্ঘ সময় নিচ্ছি না, আমি খালি বলে দিচ্ছি—এখানে একজন বললেন, মাইনোরিটিজ অ্যাফেয়ার্স যে ডিপার্টমেন্ট আছে সেখানে আলাদা বাজেট নেই। এটা ঠিকই, আলাদা করে হেড করে করা হয়নি। এরজন্য সাড়ে ৭ কোটি টাকা দিয়েছি, চাকরি-বাকরি, কর্পোরেশন করেছেন, এইজন্য টাকা দিয়েছি। এটা আলাদা হেড করে করা হবে, তা নাহলে আমিন সাহেব চেপে ধরবেন। এটা পরে হবে, আলাদা করে ডিপার্টমেন্ট করব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-50 – 7-01 p.m.]

## Demand No. 18

The motions excepting Nos. 4&5 of Shri Abdul Mannan, the other cut motions of Shri Ashok Kumar Deb, Shri Abdul Mannan, Shri Nirmal

Ghosh, Shri Tapas Banerjee and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions (No. 4 & 5) of Shri Abdul Mannan that the amount of the demand be reduced by Rs. 100 were then put to vote and a division taken with the following results :-

**NOES**

Adhikary, Shri Nisith

Bagdi, Shri Kiriti

Banerjee, Shri Mrinal

Barman, Shri Jogesh Chandra

Basu, Shri Jyoti

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Nandagopal

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kaliprasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapas

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Nani Gopal

Chowdhury, Shri Sibendra Narayan

Das, Shri Ananda Gopal

Dasgupta, Dr. Asim Kumar

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Goswami, Shri Subhas

Hembram, Srimati Deblina

Hira, Shrimati Mili

Kabi, Shri Pelab

Kalimuddin Shams, Shri

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakhi Ram

Mahata, Shri Khagendra Nath

Mahata, Shri Satya Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Bhandu

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Md. Mahamuddin, Shri

Mehabub Mondal

Misra, Dr. Surjya Kanta

Mitra, Shri Biswanath

Mondal, Shri Biswanath

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mostafa Binquasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Nazmul Haque, Shri

Paik, Shri Nikunja

Pal, Shri Shyama Prosad

Rana, Shrimati Sakti

Routh, Shri Dibakanta

Roy, Shri Manmatha

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasi Bala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen, Shri Dhirendra Nath

Sengupta, Shri Purnendu

Sk. Khabiruddin Ahmed, Shri

Shaw, Dr. Prabin Kumar

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Tirkey, Shri Monohar

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Sufian Sarkar, Shri

Banerjee, Shri Shyamadas

Biswas, Shri Shashanka Shekhor

Chakraborty, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Das, Shri Sailaja Kumar

De, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Mahato, Shri Shantiram

Manjhi, Shri Ramjanam

Md. Sohrab, Shri

Mukherjee, Shri Rabin

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

**ABSTENTIONS**

Patra Shri Monoranjan

Mallik Shrimati Sadhana

The Ayes being 19 and Noes 98

The motions were lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta moved on the 27th March, 1998 that a sum of Rs. 44,31,00,000 be granted for expenditure under Demand No. 18 Major Head : "2052—Secretariat—General Services" during the year 1998-99, (this is inclusive of a total sum of Rs. 14,77,00,000 already voted on account) was then put and agreed to.

## Demand No. 19

**Mr. Speaker :** I now put to vote all the Cut Motions except Cut Motion Nos. 3 and 4 on which I understand a division will be demanded.

The Motions (cut Motions Nos. 1,2,5-12) that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The Motions (Cut Motions Nos. 3 and 4) that the amount of Demand of Demand be reduced by Rs. 100/- were then put and a division was taken with the following results.

**NOES**

Adhikary, Shri Nisith

Bagdi, Shri Kiriti

Banerjee, Shri Mrinal

Barman, Shri Jogesh Chandra

Basu, Shri Jyoti

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Nandagopal

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kaliprasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapas

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Sibendra Narayan

Das, Shri Ananda Gopal

Dasgupta, Dr. Asim Kumar

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Goswami, Shri Subhas

Hembram, Srimati Deblina

Hira, Shrimati Mili

Hore, Shri Tapan

Kabi, Shri Pelab

Kalimuddin Shams, Shri

Khanra, Shri Saktipada

Kisku, Shri Laksmi Ram

Mahata, Shri Khagendra Nath

Mahata, Shri Satya Ranjan

Mahato, Shri Abinash

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Bhandu

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mallik, Shrimati Sadhana

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Mehabub Mondal, Shri

Mehta, Shri Nishikanta

Misra, Dr. Surjya Kanta

Mitra, Shri Biswanath

Mondal, Shri Biswanath

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mostafa Binquasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Nazmul Haque, Shri

Paik, Shri Nikunja

Pal, Shri Shyama Prosad

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Sakti

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Manmatha

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasi Bala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen, Shri Dhirendra Nath

Sengupta, Shri Purnendu

Sk. Khabiruddin Ahmed, Shri

Shaw, Dr. Prabin Kumar

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

*Tirkey, Shri Monohar*

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Sufian Sarkar, Shri

Banerjee, Shri Shyamadas

Biswas, Shri Shashanka Shekhor

Chakraborty, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Das, Shri Sailaja Kumar

De, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Mahato, Shri Shantiram

Md. Sohrab, Shri

[illegible] ...hri, [illegible]hin

Pande, Shri Sadhan

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

The Ayes being 18 and Noes 102.

The Motions were lost.

The Motions of **Dr. Asim Kumar Dasgupta move on 27th March, 1998 that a sum of Rs. 39,98,00,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration" during the year 1998-99.**

(This is inclusive of a total sum of Rs. 13,33,00,000 already voted on account).

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.01 p.m. till 11 a.m. on Friday, the 3rd July, 1998 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 3rd July, 1998 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 20 Ministers, 7 Ministers of State and 103 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions

### (to which Oral Answers were given)

**বঙ্গভবনের পরিচালনভার পরিবর্তন**

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নতুন দিল্লিতে অবস্থিত রাজ্য সরকারের অতিথিশালা বঙ্গভবনের পরিচালনভার পূর্ত দপ্তরের পরিবর্তে তথ্য ও সংস্কৃতি দপ্তরের উপর ন্যস্ত করার কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছে কি না; এবং

(খ) করে থাকলে, তা কবে থেকে কার্যকর হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও প্রস্তাব নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** খবরের কাগজে বঙ্গভবন সম্পর্কে আপনার মন্তব্য, বলে বেরিয়েছিল যে, অন্যান্য রাজ্যের স্টেট গেস্টহাউসগুলি যেমনভাবে তাদের ইনফর্মেশন এবং কালচার ডিপার্টমেন্ট কন্ট্রোল করে আমাদের দিল্লির বঙ্গভবনও সেইভাবে আই. অ্যান্ড সি. এ.-র অধীনে আসবে। আপনি এখন বলছেন যে, এরকম কোনও প্রস্তাব আপনাদের নেই। তবে আমাদের বঙ্গভবন সম্পর্কে আমি বলছি যে, দিল্লি গিয়ে সেখানে

অ্যাকোমোডেশন না পেলে আমরা অন্যান্য রাজ্যের গেস্ট হাউসে যাই। সেখানে আমরা সার্ভিস যা পাই সেটা কিন্তু আমাদের বঙ্গভবনে পাই না, যেমন রুমে টেলিফোন কল। সেখানে সমস্ত ইন্টারকামই প্রায় খারাপ। এই যে মেনটেনেন্সে খারাপ অবস্থা সেদিকে রাজ্য সরকার দৃষ্টি দেবেন কি না? অবশ্য সেখানকার রুমগুলি ভাল, অ্যারেঞ্জমেন্টও ভাল আছে। আমি মেনটেন্সের ব্যাপারটা বলছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আপনি বলেছেন, বঙ্গভবনের রুমগুলি ভাল, অ্যারেঞ্জমেন্ট ভাল, শুধু টেলিফোনের ব্যাপারে একটা অভিযোগ তুলেছেন। রুম সার্ভিসের ব্যাপারে বলছি যে, সেখানে আরও ভাল রুম সার্ভিসের ব্যবস্থা করা উচিত, কিন্তু রুমে রুমে টেলিফোন ইতিমধ্যে ইনস্টল করেছি। আপনি রিসেন্টলি হয়তো যাননি, গেলে দেখবেন, এখন রুমে বসেই বাইরের টেলিফোন কল পাবেন। সেখানে ইলেকট্রনিক্স বোর্ড করা হয়েছে, কিন্তু তার জন্য অপারেটরের আলাদা কোনও পোস্ট করা হয়নি। তবে রুম টেলিফোন সার্ভিস চালু হয়ে গেছে। সেখানে একটি ফ্লোরে মাত্র ব্যবস্থাটা চালু করা বাকি আছে। সেখানে একটি ব্যাপারে আমরা অসুবিধার মধ্যে পড়েছি, কারণ ডরমিটরিতে টেলিফোন দিলে তার বিল কি করে হবে? টেলিফোন কে করছে, কখন করছে সেটা তো জানা যাবে না। তার জন্য বলেছি, ঐ ফ্লোরের বাইরে টেলিফোন দেওয়া হবে। সেখানে ফ্লোর অ্যাটেনডেন্ট আছে। এখন রুম অ্যাটেনডেন্ট দেওয়ার কাজটা চলছে। আমরা আপাতত ফ্লোর অ্যাটেনডেন্ট দিয়ে কাজ করাচ্ছি। প্রতিটি রুমে রুমে অ্যাটেনডেন্ট দিয়ে কাজ করানো অসম্ভব। হোটেলে যে সারভিস পাওয়া যায় সেই সারভিস গেস্ট হাউসে দিতে গেলে অনেক খরচ বেড়ে যাবে। মোটামুটি ফ্লোর অ্যাটেনডেন্টের অ্যারেঞ্জমেন্ট করা গিয়েছে। যে সমস্ত ছেলেরা কাজ করে তাদের, আপনার খুব প্রয়োজন হল, পেলেন না, তাতে আপনার রাগ হল কিন্তু So far as arrangement is concerned, arrangement is there. ছেলেরা হয়ত নিচে চলে গেল আপনি পাননি, এই অসুবিধা আছে। সেই ব্যাপারে আমরা যতটা পেরেছি মিটিং করেছি, সেখানে আলোচনা হয়েছে কি করে তারা ডিউটি করবে সেটা বলে দেওয়া হয়। যাতে তাদের সেই কালচার আসে সেটা চেষ্টা করা হয়েছে। বলা আছে সব সময় অ্যাটেনডেন্টকে থাকতে হবে। এটার উন্নতি করবার যথেষ্ট চেষ্টা চালিয়ে যাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং মাননীয় স্পিকার মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। বিষয়টা লিডার অফ দি অপোজিশন অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় প্রত্যক্ষ করেছিলেন। আপনার যে বঙ্গভবন আছে একটা ভি.আই.পি. লাউঞ্জ আছে, ডাইনিং হলের আর একটা রুম আছে। এই ভি.আই.পি. লাউঞ্জে এবং ডাইনিং হলে কারা ঢুকতে পারবে এবং খেতে পারবে তার একটা লিস্ট

আছে। এটা অত্যন্ত অপমানজনক। একটা অল পার্টি ডেলিগেশনে আমরা গিয়েছিলাম, রবীন দেব রবীন মন্ডল, দেবব্রত বন্দ্যোপাধ্যায় ওনারা ছিলেন, ওনারা জানেন সেখানে লেখা আছে কারা কারা সেই লাউঞ্জে ঢুকতে পারবেন। সেখানে লেখা আছে মিনিস্টার, সেন্ট্রাল মিনিস্টার স্টেট মিনিস্টার, ডিপার্টমেন্টাল সেক্রেটারি এবং এম.পি। সেখানে ডিপার্টমেন্টাল সেক্রেটারির ঢোকার অধিকার আছে, এম.এল.এদের নেই। ভাবুন এম.এল.এ-দের ঢোকবার অধিকার নেই। কোন বেয়ারা কোন এম.এল.এ-কে ঢুকতে দিল সেটা আলাদা কথা কিন্তু অধিকারের বসে কোনও এম.এল.এ ঢুকতে পারবে না। এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম, ১ বছর হয়ে গেল কোনও সংশোধন হয়নি। মিনিস্টাররা যেতে পারে, লিডার অফ দি অপোজিশনের মিনিস্টার র‍্যাঙ্ক, তিনি খেতে গিয়েছিলেন কিন্তু অম্বিকা ব্যানার্জিকে যেতে দেয়নি। এই ব্যাপারে আপনাকে আমি দিল্লি থেকে ফোন করে জানিয়েছিলাম এবং এখানে এসেও বলেছি এটা সংশোধন করার জন্য। অম্বিকা ব্যানার্জি একজন সিনিয়ার মেম্বার, আপনার আগে থেকেও উনি এখানকার এম.এল.এ, তাকে ঢুকতে দেওয়া হল না। এটা অত্যন্ত অপমানজনক। এটা সরকারের অতিথিশালা, এখানে এম.এল.এ ঢোকবার অধিকার নেই কেন, এর জবাব আপনাকে দিতে হবে।

(গোলমাল)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** বিষয়টা নিয়ে আপনি দৃষ্টি আকর্ষণ করেছিলেন।...

(গোলমাল)

(এ ভয়েস ঃ— 'ক' মিনিট লাগে অর্ডার দিতে?)

এই বিষয়টা নিয়ে আমরা আলাপ আলোচনা করেছি। সেই ঘটনা সম্পর্কে ইন্সপেকশন করা হয়েছে।...

**(এ ভয়েস ঃ— আপনি বলুন বলে দিচ্ছি, আর কোনও কথা শুনতে চাইনা)**

(গোলমাল)

বিষয়টা নিয়ে সরকারি স্তরে আলোচনা হয়েছে। সেই দিন যে ঘটনা ঘটেছিল সেই ঘটনা সম্পর্কে খোঁজ পেয়েছিলাম। একটা যান্ত্রিক কারণে এই ঘটনা ঘটে যায়। লিডার অফ দি অপোজিশনের সঙ্গে যারা কমপেনিয়ান হিসাবে যাচ্ছেন নিশ্চয়ই তাঁরা সেখানে গিয়ে ঢুকতে পারবেন, তাঁর প্রবেশ অধিকার আছে ইফ হি অ্যালাউ। কাজেই এক যান্ত্রিক বিষয় থাকার ফলে এই বিষয়টা ঘটেছে। সেটা আমরা তাদের বলেছি যে, ভবিষ্যতে এই রকম যখন মন্ত্রী কম্পেনিয়ান নিয়ে যাচ্ছেন, লিডার অফ দি অপোজিশন যাচ্ছেন, সেখানে

এম.এল.এ.রাও যেতে পারবেন। তাঁরা একসঙ্গে খাওয়া দাওয়া করতে পারেন। এটা তাঁদের ব্যাপার। এটাকে যান্ত্রিকভাবে দেখা চলবে না। এটা আমরা লিখে দিইনি। এটা ঠিকই যে, অনেক সময়ে এইরকম দেখা যায় যে, এম.এল.এ-দের সঙ্গে যে গেষ্ট থাকেন, ভি.আই.পি. লাউঞ্জে যারা আসেন তাঁদের প্রয়োজন হয় কথাবার্তা বলার, তখন এম.এল.এরা যদি ফোন করে বলেন যে, আমার এই গেষ্ট আসবে, তাঁদের জন্য ভি.আই.পি লাউঞ্জ খোলা থাকবে। আপনি দেখবেন, তারপর কোনও এম.এল.একে আর আটকানো হয়নি।

[11-00 — 11-10 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি প্রথমে একটা প্রশ্ন তুলেছিলাম যে, ঐ লাউঞ্জে কারা কারা ঢুকতে পারবে তার একটা লিস্ট করা আছে, ইভেন সেক্রেটারিরাও ঢুকতে পারবেন। সেখানে এম.পিরা ঢুকতে পারবেন, মন্ত্রীরা ঢুকতে পারবেন, কিন্তু এম.এল.এরা কেন ঢুকতে পারবেন না? আমি সার্কুলারে কি আছে তা দেখবো না। আমি লিস্ট দেখবো। সেই লিস্টে এম.এল.এ কথাটা মেনশন করা নেই। আমার প্রশ্ন হচ্ছে, এম.এল.এ শব্দটা লিষ্টে লিখতে আপত্তি কোথায়?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** তাঁদের নাম লেখা হবে না এই রকম কোনও ব্যাপার নেই। লেখার কথা বলে দেওয়া হয়েছে। আমি এটা বলে দিয়েছি যে, এম.এল.এরা চাইলে এটা হবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও বিধানসভার সদস্য হিসাবে আমাদের অল পার্টি ডেলিগেশন নিয়ে বঙ্গভবনে গিয়েছিলাম। সেই কারণে আমি এটি নোট করেছিলাম। আমরা যখন যাই তখন ওখানে একজন বেয়ারা বলে যে, ওখানে যেতে পারবেন না। ওখানে মন্ত্রীরা যেতে পারেন। ওখানে বোর্ড লেখা আছে, ওটা দেখুন। আমরা যখন গৌহাটিতে গিয়েছি, দেখেছি যে সেখানে ভি.আই.পি, এম.পি, এম.এল. এরা ঢুকতে পারেন। কিন্তু আমাদের বঙ্গভবনে লিখিতভাবে এম.এল.এ কথাটা লেখা নেই। সেক্রেটারিদের পর্যন্ত ঢুকতে দেওয়া হবে, এটা বলা আছে। আমার বক্তব্য হচ্ছে, এই নোটিফিকেশন দেওয়ার ক্ষেত্রে, কে করেছে? এটা নির্দিষ্টভাবে আইডেন্টিফাই করতে পেরেছেন কি না? কার নির্দেশে এটা করেছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** প্রথমে যখন লিস্ট তৈরি হয় তখন আমরা গভর্নমেন্টের সঙ্গে বসে এবং দি দেন চিফ সেক্রেটারির সঙ্গে বসে আলোচনা করে সেইভাবে লিস্ট তৈরি হয়েছিল। সেইভাবে লেখা হয়েছিল। এম.এল.এদের প্রশ্ন আসাতে, এটা বলা ছিল যে ওখানে যে অ্যাকোমোডেশন, সেটা সাফিসিয়েন্ট নয়। ভি.আই.পিদের জন্য যে খাওয়ার জায়গা করা হয়েছে, লাউঞ্জ আছে, এম.এল.এদের মধ্যে যাঁরা যাচ্ছেন, তাঁদের জন্য

একটা ব্যবস্থা হওয়ার দরকার হয়ে পড়েছে। ওখানে এম.এল.এদের অ্যালাউ করা হবে না, এইরকম কোনও পলিসি সরকারের নেই। বিষয়টি নিয়ে মাননীয় আব্দুল মান্নান প্রশ্ন তুলেছিলেন — অম্বিকাবাবুর সঙ্গে এইরকম ব্যবহার করা হয়েছিল। তারপর আমরা ঠিক করি, তাঁদের অ্যালাউ করা হবে। এটা লিখে দেবার জন্য বলা হয়েছিল। এটা ওরা হয়তো লেখেননি। আমি এটা লিখে দেব। এখন নোটিফিকেশন কে করেছিলেন, এটা নির্দিষ্ট ভাবে করেছিলেন দি দেন চিফ সেক্রেটারি। চিফ সেক্রেটারি ঠিক করেন, গভর্নমেন্ট ঠিক করেন। তাঁরা বসে আলোচনা করে ঠিক করেন। আমাদের এইরকম একটা আন্ডারস্ট্যান্ডিং ছিল। এর প্রশ্নটা উঠেছে, যদি এখানে প্রশ্ন করেন এখানে নামটা উল্লেখ থাকা দরকার, সেই নামটা উল্লেখ করার ব্যাপারে পরবর্তীকালে আমরা বলেছি এম.এল.এ. উইল বি অ্যালাউড; এটা অ্যালাউড হবে। কিন্তু নামটা উল্লেখ হয়নি। আপনারা যখন সকলে বলছেন, অগাস্ট হাউস যখন বলছে, তখন নিশ্চয় লিখে দেব।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি, ওখানে দেখা গিয়েছে, কিছু কিছু আনঅথরাইজড লোক রেগুলার থেকে যাচ্ছে, এই ব্যাপারে একটু খবর নেবেন। আমার প্রশ্ন এখান থেকে বুকড হয়ে গেল রুম পেল না, আমার এক সরকারি কর্মচারী বন্ধু ওখানে গিয়েছিল, যাওয়ার পর তাকে ডর্মিটরিতে থাকতে দেয়, এইরকম অবস্থাও চলছে, এই বিষয়গুলি নিয়ে আপনি পুঙ্খানুপুঙ্খরূপে তদন্ত করবেন কিনা? ওখানে যখন বাঁড়ি বড় হচ্ছে, বহু লোক যাচ্ছে, এখান থেকে পারমিশনও পেয়ে যাচ্ছে, অথচ ওখানে অ্যাকোমোডেশন নিয়ে একটা অব্যবস্থা চলছে। এইগুলি তদন্ত করে দেখবেন কি না বলবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** হ্যাঁ এইরকম কোনও কোনও সময়ে হয়। এখানে যাকে রুম দেওয়া হল, তিনি নিজে ওখানে গিয়ে রুম পেলেন না, তাকে বলা হল আজকে ডর্মিটরিতে থাকতে হচ্ছে, বিকালে রুম পাবেন। কেউ কেউ আগে থেকে অনেক সময় রুমে বসে থাকেন, তারাও একজন ডিগনিটি, তার ঘর ছাড়বার কথা, তিনি হয়ত ৬ তারিখ থেকে ১০ তারিখ পর্যন্ত ঘর নিয়েছেন, তার ১০ তারিখে চলে যাওয়ার কথা। তিনি অ্যাপিল করছেন রেইল এর রিজারভেশন হয়নি। কাজেই এটা এক্সটেন্ড করা হোক। এইরকম এখানে অনেকেই করেন যারা বসে আছেন। হয়ত ৪ দিনের জন্য গেলেন, আঁবার অ্যাপিল করছেন টাইম এক্সটেন্ড করার জন্য। আবার যাকে অ্যালটমেন্ট করা হল তিনি ভি.আই.পি. তিনিও হয়ত রাজধানিতে আসবেন, তার জন্য অনেক সময় বলা হয় ডর্মিটরিতে থাকার কথা পরে বিকালে পেয়ে যাবেন। এটা কখন কখন হয়। কিছু কিছু সময় ওভার কনজেসটেড হয়ে যায়। ফলে অন্যেরা স্ট্যানডেড হয়ে থাকে। অনেক সময় এইভাবে করতে হয়। বেশিরভাগ ক্ষেত্রে আমরা রুম দিই, কখনও কখনও কোনও কোনও ক্ষেত্রে

এইরকম হয়ে যায়। টাইম এক্সটেনশন করার জন্য অন্যদের কোঅপারেট করতে গিয়ে তাদেরকে দুর্ভোগ ভোগ করতে হয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী বললেন নাম এর ব্যাপারটা কিন্তু শেষ করলেন না, নাম এর ব্যাপারটা একটা খালি ওয়ার্ড এম.এল.এ. লিখে দেওয়া, এটা লেখা গেল না কেন? আপনি এখানে আই.এ.এস.-দের পলিসির কথা বললেন, আমরা জানি পুলিসি ঠিক করেন মন্ত্রীরা, আই.এ.এস.রা সেটা ইমপ্লিমেন্ট করেন। আপনি এম.এল.এ. কথাটা লিখছেন না কেন? এছাড়া আমি অনুরোধ করছি এম.এল.এ.রা যখন যান, তখন কোনও কাজে সে যান, তার সময় লাগতেই পারে, ফলে এম.এল.এ. যত তারিখে ফেরার কথা, তারা সেই সময়ে ফিরতে পারেন না. ধরুন জ্যোতিবাবু কালকে যদি পলিট ব্যুরোর মিটিংয়ে যান, এবং মিটিংয়ের টাইম এক্সটেন্ড করে, সেক্ষেত্রে কোনও রাজনৈতিক ব্যক্তি কি ফিরে আসতে পারবেন? তাই সময়টা বাড়াতেই হয়। আর ঐ লেখার ব্যাপারটা হ্যাঁ বা না বলে দিন, লিখবেন কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমি আগেই বলেছি, অগাস্ট হাউস যখন সিদ্ধান্ত করছে, তখন আমি নিশ্চয়ই লিখে দেব। দ্বিতীয়ত হচ্ছে, ঐ এক্সটেনশনের ব্যাপারে, আমরা সব সময় এক্সটেন্ড করি। সব সময় অ্যাকোমোডেট করে রাখবার চেষ্টা করি। টাইম এক্সটেন্ড এর ব্যাপারটা এখানে মুশকিলটা হচ্ছে, একজনের জন্য তো নয়, এখানে যেমন লিডার অফ দি অপোজিশন আছেন তিনি হয়ত টাইম এক্সটেন্ড করলেন, ফলে পরবর্তী সময়ে যিনি গেলেন তাকে রিকোয়েস্ট করে বলতে হয়, আপনি অপেক্ষা করুন, অন্য একটা রুম অ্যালটমেন্ট করে দিচ্ছি। এটা তো হতেই পারে, সব সময় আমরা কোঅপারেট করি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** শুধু এই বঙ্গভবন নয়, গভর্নমেন্টের প্রোটোকলের মধ্যে আছে এসব ক্ষেত্রে এম.এল.এদের কিভাবে ট্রিট করা হবে। সেই জায়গায় দাঁড়িয়ে একজন চিফ সেক্রেটারি পলিসি নির্ধারণ করতে পারেন না, পলিসি নির্ধারণ করবেন মাননীয় মন্ত্রী মহাশয়। আর পি.ডব্লু.ডি.র আন্ডারে যেসব গেস্ট হাউস আছে আমরা অনেক জায়গায় গিয়ে দেখেছি সেগুলো বুক হয়ে আছে, আবার অনেক জায়গায় দেখেছি আন্ডার লক অ্যান্ড কি হয়ে আছে সেগুলো এম.এল.এ বা এম.পি.দের জন্য নয়। সেই ব্যাপারে আমাদের সরকারের তরফ থেকে কি অধিকার দেওয়া হয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমাদের স্টেট গেস্ট হাউস, ইন্সপেকশন বাংলো, বঙ্গভবন আছে। তবে স্বভাবত ইন্সপেকশন বাংলো আমাদের ডিপার্টমেন্টের অফিসাররাই ব্যবহার

করেন। শিলিগুড়িতে আমাদের যেটা আছে সেখানে ট্রানজিট কাজে অফিসাররা যখন ওখানে যান তারা ওখানে থাকেন। শিলিগুড়ি বাংলোতে একটা রুম আমরা নির্দিষ্ট করে রেখেছি মন্ত্রী মহাশয়দের জন্য আর ইন্সপেকশন বাংলোগুলি সকলের জন্য খোলা আছে, তবে হায়ার অফিসিয়ালসরা প্রাইওরিটি পাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমরা জানতে চাইছি, বঙ্গভবনের মেইনটেনেন্স আগে খুব ভালো হত, এখন খুব খারাপ হয়ে যাচ্ছে। ওখানে একটা র‍্যাকেট আছে রাইটার্সের এক ধরনের কর্মি তারা রুমগুলো বুক করে রাখছে। আমার জানাশোনা একজন পিওন, রাইটার্সে কাজ করে সে দুখানা ঘর বুক করে বসে আছে। সেই চক্রটা ভাঙার মালিক আপনি, আর আপনাদের দিল্লিতে যিনি বসে আছেন তিনিও এর সঙ্গে যুক্ত। এটার ব্যাপারে আপনি কি করবেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** নতুন বাড়িটা উদ্বোধন হওয়ার পরেও ৬।৭ বছর হয়ে গেছে। সুতরাং একটা বাড়ি ব্যবহারের মধ্যে দিয়ে কিছু ত্রুটি বিচ্যুতি ধরা পড়েছে। এ.সি ব্যাপার কিছু ত্রুটি ছিল, পাইপ লীক ধরা পড়ল। ঘরগুলো ঠান্ডা হচ্ছিল না। নতুন এ.সি সিস্টেম আমরা ওভারঅল করছি। ফিফথ ফ্লোর অবধি কাজ হয়ে গেছে, সিকসথ্ ফ্লোর বাকি আছে। যে ত্রুটিগুলি ধরা পড়েছে সেগুলো সারাবার চেষ্টা করছি, কারণ আমরা জানি এগুলো তাড়াতাড়ি না সারালে চেঁচামেচি আরম্ভ হয়ে যাবে। তবে সমস্ত সিস্টেমগুলো আমরা ও.কে রাখার চেষ্টা করছি। তবে ইলেকট্রিক লাইন করতে গিয়ে কখনো আলো বা পাখা বন্ধ থাকছে, বা পানীয় জলের লাইন করার জন্য এন.ডি.এম.সি. থেকে পানীয় জল নেওয়ার জন্য বা কোথাও ভেঙে গেছে রিপেয়ার করতে হচ্ছে, সবসময় ওভারহলিং হচ্ছে, সেইজন্য কিছুটা অসুবিধা কখনো হতে পারে, এই বিষয়টা কেউ কেউ বলছেন।

আর, রাইটার্স বিল্ডিং-এর যে কথা বললেন, হতে পারে কারো আত্মীয়স্বজনের জন্য কেউ করতে পারে, সেটা আমরা দেখছি। তবে, এম.এল এ. গেস্ট হিসাবে পাঠিয়েছে, কোন পার্টির লিডার, চেয়ারম্যান বা প্রেসিডেন্ট পাঠিয়েছেন বিভিন্ন ট্রেড-ইউনিয়নের লিডার পাঠিয়েছেন, আমাদের ল-ইয়ার পাঠিয়েছেন, সেইগুলো দেখি। সাধারণত এইভাবে হয়। তারপর ডরমিটরি আছে, সেখানে ছাত্রদের, পেসেন্টদের প্রাওরিটি দিতে হয়। আবার এরকমও দেখা যায়, পেসেন্টদের সঙ্গে কোন কোন লোক গিয়ে কিছুদিন থেকে যান সেখানে। এইগুলো যথাসম্ভব চেক করার চেষ্টা করছি। অ্যালোটমেন্টের খাতা আমি নিজে মাঝে মাঝে চেক করি। দু-একটি জায়গায় যে ত্রুটি ধরা পড়েনি, তা নয়। সেখানে সেই ত্রুটি শোধরাবার চেষ্টা করেছি, তাদের সতর্ক করে দিয়েছি। দিল্লিতে বাঙালিদের জন্য সেইরকম থাকার জায়গা নেই, সেইজন্য সেখানে প্রচন্ড ভিড় থাকে। ডিমান্ড প্রচুর।

আর, ডিমান্ড থাকলেই তার ফাঁক থাকবে, সেইসব বন্ধ যাতে করা যায় এবং যারা চাইছেন যেতে, তারা যেন বঞ্চিত না হয়, সেটা দেখছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** সেখানে বর্তমান ক্যাপাসিটি কত এবং আগামি দিনে তা এক্সটেন্ড করার কোনও পরিকল্পনা আছে কি? নাহলে এইসব সমস্যা থেকে যাবে, অনেকেই বঞ্চিত হবে।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমাদের বর্তমান ক্যাপাসিটি ডরমিটরি এবং রুম্ ইত্যাদি মিলিয়ে ১৮১ মতো। চাপ ক্রমশ বাড়ছে এবং জায়গা না পাওয়ার জন্য প্রায়শই আমাদের বিক্ষোভের সামনে পড়তে হচ্ছে। পশ্চিমবাংলার মানুষের পক্ষে বঙ্গভবনে থাকার সুবিধা আর্থিক দিক থেকে এবং অন্যান্য দিক থেকে আসছে দিল্লিতে থাকার জন্য একটা পরিবেশ আছে, বিশেষ করে মহিলাদের নিরাপত্তার প্রশ্ন যেখানে আছে, এইজন্য সবাই বঙ্গভবন বেশি পছন্দ করে দিল্লিতে। আমরা প্রস্তাব দিয়েছি অ্যাকমোডেশন বাড়ানো যায় কিনা। এক্ষেত্রে একটা নতুন ভবন তৈরির প্রস্তাব আমাদের আছে। আমাদের আর একটি বাড়ি আছে ২নং সার্কুলার রোডে। সেখানে তিন-চারটে অ্যাকমোডেশন আমাদের আছে। সেই বাড়িটাকে আরও বড় করা যায় কিনা, সেটা দেখছি। সেখানে যদি সব মন্ত্রী, চিফজাস্টিস, চিফ মিনিস্টারদের, শিফ্‌ট করি এবং ওরই পাশে একটা জায়গা আছে, সেখানে স্টাফ কোয়ার্টার করি, তাহলে অনেক সুবিধা হবে কেননা, আমাদের বঙ্গভবনের একটা ফ্লোর পুরোপুরি ছেড়ে দেওয়া হয়েছে স্টাফদের জন্য, তারা ফ্যামিলি নিয়ে আসে সেখানে। সেইজন্য একটা স্টাফ কোয়ার্টার করার দরকার আছে সেখানে, যেখানে ৭০। ৮০ জনকে শিফ্‌ট করা যায়।

[11-30 — 11-40 a.m.]

নিলে পরে একটা অ্যাকমোডেশন সেখানে বেড়ে যাবে। সুতরাং স্টাফ কোয়ার্টার একদিকে, আরেক দিক ২নং সার্কুলার বাড়িটিতে ভি আই পি-দের অ্যাকমোডেশনের ব্যবস্থা করতে হবে এই প্রস্তাব আছে। সেই প্রস্তাব গভর্নমেন্ট দিয়েছে, ইট ইজ under serious consideration এবং এইজন্য জমি যতটুকু লাগবে এম.ডি. এম.সির কাছ থেকে তার বাড়তি জমি নেওয়ার প্রস্তাবে তারা রাজি হয়েছে। সেটা নিতে গেলে টাকা দিয়ে নিজে নিতে হবে। সেই চেষ্টা চালিয়ে যাচ্ছি। সুতরাং আমরা সরকারকে যেভাবে কনভিন্স করতে পারব আগামীদিনে সেইভাবে আমরা নতুন বাড়ি তৈরি করতে পারব। এবং তাঁতে স্টাফ কোয়ার্টার তৈরি করতে পারব। সেখানে আরও বঙ্গভবনের অ্যাকমোডেশন অনেক বাড়ানো যাবে বলে বিশ্বাস।

**মিঃ স্পিকার ঃ** মিঃ গোস্বামী, এই নিয়ে একাধিকবার আলোচনা হয়েছে যে,

এম.এল.এরা যে বঙ্গভবনে যান তাদের সঙ্গে যে কম্পেনিয়ন থাকে তাদের একসঙ্গে থাকতে দেওয়া হয় না। তাদের আলাদা ঘরের্র ব্যবস্থা করা হয়। অফিসিয়াল কাজে যখন কোনও এম.এল.এ যাচ্ছে, সে অসুস্থ্য হতে পারে, তার সঙ্গে তার স্ত্রী বা কোনও কম্পেনিয়ন থাকতেই পারে, তাদেরকে অন্যত্র থাকার এই ব্যবস্থা তো ঠিক নয়। এম এল এদের ক্ষেত্রে এক ধরনের রেট আর কম্পেনিয়নদের ক্ষেত্রে আলাদা রেট, এটা তো ঠিক নয়। এইক্ষেত্রে যদি আপনাদের কোনও রেস্ট্রিকশন থাকে সেটা জানান, কিন্তু এই জিনিসটা তো ঠিক নয়। আমি কারুর পক্ষে বা বিপক্ষে বলছি না, আই অ্যাম নট criticising anybody. এর নিয়মটা ঠিক করুন। সেখানে লাউঞ্জে থাকার ব্যাপারে যদি কোনও স্ট্রীক্ট রুল থাকে সেটা আলাদা কথা। সেটা যদি না হয় তাহলে ওই লোকেদের ব্যবহার করতে দেওয়া যেতে পারে। বঙ্গভবন যেমন মন্ত্রিদের তেমনি তো এম.এল.এদেরও। ওটা তো এম.এল.এদের প্রোটেকলের মধ্যে পড়ছে, সেখানে এটা করা উচিত। বঙ্গভবন ইজ এ part of West Bengal in Delhi. তাহলে লাউঞ্জের মধ্যে অন্তত কম্পেনিয়নের থাকার ব্যবস্থা করতে হবে। এই ব্যাপারে আপনাকে দায়িত্ব নিতে হবে।

*198. Not Called.

### কলকাতা থেকে হলদিয়া 'এক্সপ্রেসওয়ে'

*১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত 'এক্সপ্রেসওয়ে' নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, উক্ত নির্মাণ কাজটি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত কাজে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত রাস্তা নির্মাণের একটি প্রস্তাব আছে।

(খ) প্রস্তাবটি চূড়ান্ত না হলে এ ব্যাপারে কিছু বলা যাচ্ছে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী তাঁর উত্তরে বললেন যে, রাস্তা নির্মাণের

প্রস্তাব আছে, একটা প্রস্তাব কতদিন ধরে থাকবে, সেটা কি বাস্তবায়িত হবে না? গত বছরে মন্ত্রী বললেন যে, প্রস্তাব আছে যেয জাপানি সংস্থা ও ই সি এফের থেকে ঋণ নিয়ে যত শীঘ্র সম্ভব এটা চালু করব। হলদিয়া নিয়ে সারা পশ্চিমবঙ্গে একটা প্রচার হয়েছে কিন্তু পরিষেবা ঠিক হয়নি। রাস্তা একটা গুরুত্বপূর্ণ বিষয়, সেখানে ঋণ নিয়ে কবে নাগাদ কার্যকর হবে সেটা জানান এই প্রশ্নটাই করতে চাই।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** হ্যাঁ, গত বছর বিধানসভাতে এই প্রশ্নের উত্তরে বলেছিলাম ও.ই.সি.এফের মাধ্যমে অর্থ সংগ্রহ করার চেষ্টা করা হচ্ছে, তাদের প্রস্তাব দেওয়া হয়েছে। তাদের কাছ থেকে এই প্রস্তাবের স্বপক্ষে এখনও পর্যন্ত কোনও মতামত আমরা পাইনি। ইদানিং কালে নতুন যে পরিস্থিতি হয়েছে জাপান গভর্নমেন্ট নতুন কোনও প্রোজেক্টে অর্থ দেবে না। তবে এটার ব্যাপারটা তাদের কনসিডারেশনের মধ্যে আছে। এটা প্রস্তাবাকারেই আছে। এটা করতে গেলে একটা রাস্তা চালু করে দেওয়া যায় না। একটা প্রস্তাব থাকলে তাড়াতাড়ি চালু করে দেওয়া যাবে। তাদের জমি কোনদিক দিয়ে নেবে, তার অ্যালাইনমেন্ট ঠিক করতে হবে। তার মাঝখানে এ··া ব্রিজ এটা আরেকটু দেখতে হবে, টোটাল কস্ট এস্টিমেট করতে হবে রাস্তা তৈরি করবার আগে, তারপর রাস্তা তৈরি করে রাস্তা চালু করা। এইগুলির সমস্তটাই এখন সাত-বাঁও জলের তলায় আছে, এতে বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন। কারণ রূপনারায়ণ ৪ কি:মি: চওড়া সেখানে একটা ব্রিজ করার প্রশ্ন আছে, দামোদর একটা ব্রিজ করতে হবে। এই দুটো ব্রিজ করতে হবে, সুতরাং অনেক টাকার ব্যাপার। এ ব্যাপারে এই ধরনের কোনও সংস্থার কাছ থেকে যদি অর্থ সাহায্য না পাওয়া যায় তাহলে রাজ্য সরকারের পক্ষে এটা করা কঠিন হবে। সেইজন্যই অপেক্ষা করে থাকতে হচ্ছে আর্থিক সাহায্যের দিকে তাকিয়ে। সেগুলি যদি আসে তাহলে আমরা কাজ শুরু করতে পারব। অর্থ পাওয়া যাচ্ছে না বলে এটা নিয়ে খুব বেশি এগোনো যাচ্ছে না। এটা প্রস্তাবাকারেই আছে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এ ব্যাপারে অনেক চিন্তা-ভাবনা করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে হলদিয়া পেট্রোকেমিক্যালস নিয়ে একটা পরিকাঠামো করতে চান শিল্পে জোয়ার আনার জন্য। ৯২ কি:মি: দীর্ঘ হবে এটা আপনি আগে বলেছিলেন, তখন আপনি বলেছিলেন জমিজমা সংক্রান্ত অসুবিধা আছে, জমি অধিগ্রহণ হয়নি। আমি জানতে চাইছি যদি জাপান থেকে ঋণ না পাওয়া যায় অর্থমন্ত্রী কয়েকদিন আগে চীফ হুইপ শ্রী আব্দুল মান্নানের প্রশ্নের উত্তরে বলেছিলেন কতগুলি প্রকল্প আটকে গেছে। ওখান থেকে টাকা যদি না পাওয়া যায় তাহলে বিকল্প কোনও ব্যবস্থা আপনি নিয়েছেন কি? কারণ বিদ্যুৎ, পানীয় জলের মতোই রাস্তাও পরিষেবার ক্ষেত্রে খুবই জরুরি। এতে ৭০০ কোটি টাকার মতো যারা

ইনভেস্ট করেছে তারা যদি বাই কার ওখানে যাতায়াত করতে না পারে, তাহলে ওখানে শিল্পের পরিকাঠামো ভেঙে পড়বে। যদি জাপানি ঋণ না পাওয়া যায় তাহলে আপনি বিকল্প কি ব্যবস্থা ভাবছেন এবং যাদের কাছ থেকে জমি নিয়েছেন তাদের ব্যাপারেও আপনি কি ভাবছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** বিকল্প ব্যবস্থা বলতে ঠিক হয়েছে এগজিস্টিং ন্যাশনাল হাইওয়ে ৪১ মেচেদা এন.এইচ.-৬ এর সঙ্গে যুক্ত হয়েছে আমরা বিকল্প ব্যবস্থা নেওয়ার কথা ভাবছি। এন.এইচ.-৪১ কে ফোর লেন করতে হবে। মেচেদা যেখানে মিট করল হুগলি সেতু পর্যন্ত ফোর লেনের আওতায় আনা হবে এন.এইচ.-৬ কে। এই প্রস্তাব আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছি। ওদের এন.এইচ.এ.আই. নামে একটা সংস্থা তৈরি করেছেন, তারা এটা ক্ষতিয়ে দেখছে। তারা এটার গুরুত্ব উপলব্ধি করে দেখছে যাতে এটাকে ফোর লেন করার প্রস্তাব গ্রহণ করা যায়। যাতে ফোর লেন প্রোগ্রাম গ্রহণ করা যায়। বিউটি স্কীম করার জন্য কাউকে খুঁজছি। যদি কাউকে পাওয়া যায় তাহলে লিঙ্ক ডেভেলপ করে দেবেন। এটা বিকল্প প্রস্তাব। ওঁরা যেভাবে অ্যাসুরেন্স দিয়েছেন তাতে ওরা এটা করবার চেষ্টা করছেন। আরেকটা প্রস্তাব দেওয়া হয়েছে, সেটা হচ্ছে, ভূতল পরিবহনের রাস্তার যাঁরা দায়িত্বে আছেন, ভূতল পরিবহনের আরেকটা জায়গা আছে, তা হ'ল পোর্ট। পোর্ট ভূতল পরিবহনের অন্তর্ভুক্ত। আপনি ঠিকই বলেছেন, হলদিয়া একটা ইমপর্টেন্ট পোর্ট এবং শিল্প নগরি হয়ে উঠছে। সেইজন্য এর পরিষেবা বাড়ানো দরকার। আমরা ভূতল পরিবহনের মাধ্যমে পোর্টকে বলেছি, আপনারা আমাদের অর্থ সহায়তা দিন। তাহলে রাস্তা তৈরির কাজে এগোতে পারব। আমি যতদূর জানি, পোর্ট এর ব্যাপারে একেবারে না করে দেননি, সিরিয়াসলি বিবেচনা করছেন। তাঁরা যতক্ষণ না এই অর্থ সাহায্যের ব্যাপারে আমাদের কিছু জানাচ্ছেন আমরা কাজটা শুরু করতে পারছিনা। ভূতল পরিবহন থেকেও আমাদের জানানো হয়েছে যে, পোর্ট হয়তো আগামিদিনে অর্থ সাহায্য দেবেন এবং আমরা কাজটা শুরু করতে পারব।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আপনি বলেছিলেন, কেন্দ্রীয় সরকারের কাছে এই প্রস্তাব পাঠিয়েছেন। আমি আপনাকে লিখেছিলাম, বরাদ্দকৃত অর্থ কত? আপনি বলেছিলেন, প্রশ্ন ওঠে না? কিন্তু আমি জানতে চাই, কেন্দ্রীয় সরকারের কাছে যখন আপনি প্রস্তাব পাঠিয়েছেন তখন বৈদেশিক ঋণ এবং অন্যান্য নিয়ে কত কোটি টাকার কাজ তা নিশ্চয় প্রস্তাবে পাঠিয়েছেন এবং শেষ কবে এনিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা হয়েছে? তার আগে অবশ্য আমি অন্য একটা প্রসঙ্গ বলে নিতে চাই, প্রশ্ন করতে চাইনা।

বিষয়টা এর আগের প্রশ্ন সম্বন্ধে। আমি সুলতান সাহেবের সঙ্গে অনুমতি সহ বঙ্গভবনে থাকতে গিয়েছিলাম। কিন্তু ঘর পাইনি, ডর্মিটরিতে থাকতে দেওয়া হয়েছিল। তারপর আমাদের চিপ হুইপ ফোন করার পর ঘর দেয়। তাহলে এম.এল.এ.-দের জন্য লেখাটা কবে হবে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** প্রথম ছিল, নতুন যে হলদিয়া এক্সপ্রেসওয়ে হওয়ার কথা সেটা সংক্রান্ত। আমি বলেছি, আর্থিক সহায়তা যদি কোনও জায়গায় না পাওয়া যায় — জমির কি দাম, কত টাকা লাগবে, তা বলা যাবেনা। ও.ই.সি.এফ যদি এ ব্যাপারে সবুজ সংকেত দিয়ে দেয় তাহলে আমরা এটা করতে পারব। ওয়ার্ল্ড ব্যাঙ্কের ক্ষেত্রে যেটা হচ্ছে। সেটা করেছি। তাছাড়া টেকনিক্যাল সার্ভে ইত্যাদি করার দরকার আছে। তারপর বলতে পারব এস্টিমেটটা এগজ্যাক্টলি কত। কিন্তু সার্ভে না করলে কি করে বলব? সার্ভে করার পর এটা বলা যাবে। তখন সরকারও বলবে, ঠিক কাজ করেছি। কারণ, এটা অ্যাডভান্স করার প্রয়োজন ছিল। কিন্তু এক্ষেত্রে মিনিমাম সবুজ সংকেত না পেলে কিছু করতে পারছিনা, এস্টিমেট করা যাচ্ছেনা। এখন অল্টারনেটিভ হিসাবে জাতীয় সড়ক ৪১-কে ফোরলেন করে, যেটা মেচেদাতে যেখানে মিট করবে সেখান থেকে বোম্বে রোড ধরে কোনা এক্সপ্রেস ওয়েতে মিট করার প্রস্তাব রেখেছি। এদিকে দক্ষিণেশ্বর ব্রিজ হচ্ছে, সেটা হয়ে গেলে এই রাস্তাকে দিল্লি এবং বোম্বে রোড যেখানে মিলেছে সেখানে লাগাতে হবে। আমরা এইভাবে প্রস্তাব রেখেছি। পোর্ট থেকে বলছে, তারা কিছু সহায়তা দেবে। তাদের কাছ থেকে ব্যাপারটা বেরিয়ে আসার পর আমরা বলতে পারব কি পরিমাণ টাকা লাগবে, না লাগবে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** হলদিয়ার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী নিজেও খুবই উদ্বিগ্ন, সুতরাং আপনি এবিষয়ে মুখ্যমন্ত্রীকে নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে কোনও প্রস্তাব দিয়েছেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমি পোর্ট ট্রাস্ট অব ইন্ডিয়ার চেয়ারম্যানের সঙ্গে কথা বলেছি। তিনি বলেছেন, 'হ্যাঁ, এবিষয়ে ভূতল পরিবহন দপ্তরের কাছ থেকে একটা ইঙ্গিত পেয়েছি এবং আমরা বিষয়টা নিয়ে সিরিয়াসলি ভাবনা চিন্তা করছি। 'তারা আমাদের আরও বলেছে, তারা কিছু আর্থিক সহায়তা দেওয়ার বিষয়ে চেষ্টা করছে। এই টুকুই তাদের কাছ থেকে জানতে পেরেছি। এর বেশি কিছু জানতে পারিনি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় কয়েকদিন আগে এই ফ্লোরে বলেছিলেন, কলকাতা-হলদিয়া 'এক্সপ্রেসওয়ে' তৈরির ক্ষেত্রে কিছু সমস্যা আছে। এক হচ্ছে জমি অধিগ্রহণের সমস্যা, দুই হচ্ছে রূপনারায়ণের ওপর ব্রিজ করতে হবে ইত্যাদি।

আরও বলেছিলেন,-এই রাস্তা করার ফলে মাত্র ১৫ কিলোমিটার পথ কম হবে, তাতে এমন কিছু বেনিফিট হবেনা। কিন্তু আমরা দেখছি এন.এইচ.-৪১ বা বোম্বে রোড দিয়ে এত বেশি পণ্য পরিবহন হচ্ছে যে, সাধারণ যাত্রিদের কলকাতা থেকে দীঘা এবং হলদিয়ার মধ্যে যোগাযোগের ক্ষেত্রে ভীষণ অসুবিধা হচ্ছে। হলদিয়া বন্দর হিসাবে গড়ে ওঠায় ঐ রাস্তার গুরুত্ব বেড়েছে।'সুতরাং এক্সপ্রেসওয়ের খুবই প্রয়োজন দেখা দিয়েছে। অতএব এখন এ বিষয়ে আপনার কি ভাবনা চিন্তা আছে তা বলবেন কি?

[11-50 — 12-00 Noon.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** হ্যাঁ, এটা নিশ্চয়ই প্রয়োজনীয় হয়ে পড়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া আছে তাকে দেখিয়ে দেয় ভূতল পরিবহন দপ্তর কোনও প্রস্তাব দিলেই। দুটো সংস্থাই কেন্দ্রীয় সরকারের। আর ন্যাশনাল হাইওয়ে অথরিটির কাছে গেলেই বলে, 'আমরা নিজেরা টাকা পয়সা দিতে পারবনা, বি.ও.এ.টি.- লোক খুঁজছে, পেলে করতে পারব। আমরা লোক খুঁজছি, আপনারাও খুঁজুন।' এই হচ্ছে অবস্থা। আমরা ভূতল পরিবহন দপ্তরকে বলেছি, এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়, আপনারা ন্যাশনাল হাইওয়ে অথরিটি দেখিয়ে দিলেন, তাঁরা বি.ও.এ.টি.-কে দেখাচ্ছে। যেহেতু এখানে পোর্ট মার খাচ্ছে সেহেতু আবার পোর্ট অথরিটিকে দেখান হচ্ছে। আমরা পোর্টকে বলছি। ট্রাস্ট বলছে, 'আমাদের কাছে প্রস্তাব এসেছে, আমরা সিরিয়াসলি কনসিডার করছি। আমরা আপনাদের জানাব, কি করতে পারি। সুতরাং এই অবস্থায় রাজ্য সরকারের কিছু করার নেই। ন্যাশনাল হাইওয়ে অথরিটি এবং পোর্ট ট্রাস্ট, দুটোই কেন্দ্রীয় সরকারি সংস্থা। তারা এবিষয়ে যতক্ষণ না কিছু করছে ততক্ষণ আমাদের কিছু করার নেই। সেইজন্য তাদেরকে বলেছি, তোমরা যথেষ্ট ততপর হয়ে এই ব্যাপারে দেখার চেষ্টা কর।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, এই যে এক্সপ্রেসওয়েগুলি হচ্ছে বা হবে, যেমন, দুর্গাপুর এক্সপ্রেসওয়ে হচ্ছে এটা আপনার প্রোপোজালে আছে এগুলি হলে পরে তো টোল ট্যাক্স বসাবেন। এই টোল ট্যাক্স বসানোর রেট কি হবে এবং সেই রেট নির্ধারিত হবে কিভাবে সেটা যদি দয়া করে জানান?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** দুর্গাপুর এক্সপ্রেওয়েতে টোল ট্যাক্স অলরেডি বসে গেছে। এটা পারসিয়ালি চালু হয়েছে, ১৭ কিলোমিটার পুরো চালু হয়নি। যতটুকু তৈরি হয়েছে তার উপর টোল ট্যাক্স চালু করে দিয়েছি। এই টোল ট্যাক্স কেন্দ্রীয় সরকার পাবেন যেহেতু রাস্তাটি কেন্দ্রীয় সরকারের টাকায়। এই টোল ট্যাক্স নির্ধারণের ক্ষেত্রে একটা ফরমূলা আছে। একটা ডিসটান্স দেখে তারা একটা ফরমূলা করেন এবং সেই ফরমূলা

অনুযায়ী টেন্ডার করি। যারা ইচ্ছুক তারা টেন্ডার অ্যাটেন্ড করেন। যার সঙ্গে টার্মস অ্যান্ড কনডিশনে মেলে তাকেই আমরা দিই। সুতরাং ওদের দেওয়া ফরমূলা অনুসারেই টেন্ডার করে একটা সংস্থাকে টোল ট্যাক্স আদায়ের জন্য দায়িত্ব দিয়েছি এবং তারা কাজ করছেন। আপনার প্রাসঙ্গিক প্রশ্ন, পানাগড়-মোড়গ্রামে যে রাস্তাটা সেই রাস্তার ক্ষেত্রে টোল প্লাজা বসাতে হবে। কেন্দ্রীয় সরকারের এখানে মূখ্য ভূমিকা। এ.ডি.বির সহায়তায় এই রাস্তাটি তৈরি হয়েছে। এখানেও কনডিশন দেওয়া আছে কিভাবে পয়সা তুলতে হবে। এইসব ক্ষেত্রে যে টোল চালু হবে তার একটা ফরমূলা করা আছে। সেই ফরমূলা অনুসারে টেন্ডার করে টোল প্লাজা বসানো হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** এই যে রাস্তাগুলো হচ্ছে, এই রাস্তাগুলো তো খারাপ হবে। ১০ পারসেন্ট রাস্তা খারাপ হলে তার মেইনটেনান্সের জন্য আপনাদের দায়িত্ব আছে। কিন্তু বেশিরভাগ ক্ষেত্রে সেই মেইনটেনান্স টাইমলি হয়না। যারফলে রাস্তাগুলি আরও খারাপ হয়ে যায়। এখন এক্ষেত্রে আমাদের গভর্নমেন্টের ডিসিসন অনুসারে পঞ্চায়েত, জেলা পরিষদ বা পঞ্চায়েত সমিতি এই মেইনটেনান্সের দায়িত্ব পালন করবেন কিনা, করলে আমার মনে হয় রাস্তাগুলি অনেক বেশি মজবুত থাকবে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমরা পঞ্চায়েতের সঙ্গে একসঙ্গে হাতে হাত মিলিয়েই কাজ করছি। পঞ্চায়েত যেভাবে বলছেন, যেভাবে নির্দেশ দিচ্ছেন, যেভাবে মেইনটেনান্স করতে বলছেন আমরা সেইভাবে করছি। সুতরাং পঞ্চায়েত আমাদের সঙ্গে ইনভলভ। তবে মেইনটেনান্সের পার্টে পঞ্চায়েতের এখনো ইনফ্রাস্ট্রাকচার নেই। এই হাইওয়ে মেইনটেনান্সের যে ইনফ্রাস্ট্রাকচার দরকার তা পঞ্চায়েতের নেই, কাজেই আমাদের করতে হবে। পঞ্চায়েত একটা বেনিফিসিয়ারি কমিটি করেছে। সেই বেনিফিসিয়ারি কমিটি যেভাবে নির্দেশ দেন সেইভাবে করি এবং তারা সার্টিফাই করলে তবেই পেমেন্ট পাচ্ছে। সুতরাং পঞ্চায়েতকে ইনভলভ করেই কাজ হচ্ছে। তবে হ্যাঁ, অনেক সময় আমরা টাইমলি অ্যাটেন্ড করতে পারি না। কারণ মেটিরিয়ালসের অভাব। বিটুমিন সব সময়ে পাওয়া যায় না। সাট্-ডাউন কয়েকদিন ধরে ছিল। প্রায় দুই থেকে আড়াই মাস বিটুমিন ওরা দিতে পারেনি। এ.ডি.বি. প্রোজেক্টের কাজেও সাফিসিয়েন্ট বিটুমিন পাওয়া যায়নি। অথচ মার্চ মাসের মধ্যেই কাজ শেষ করতে হবে। সুতরাং সাপ্লাই না পাওয়া গেলে আমরা কি করব? মেটিরিয়ালস কালেকশনের ক্ষেত্রে একটা শর্টেজ থাকছে। আর ঠিকাদাররা তো ব্যবসায়ি মনোভাব নিয়েই কাজ করছেন। তারা চালাকি করে আমাদের বিপদে ফেলতে চাইছেন। তাছাড়া আমাদের যে ত্রুটি নেই তা নয়, সব মিলিয়েই আছে, তবে আমরা চেষ্টা করছি। বিশাল ব্যাপাল। আমি ডিপার্টমেন্টে আসার পর আমার মনে হচ্ছে যেন যুদ্ধ করে চলেছি। যতটা পারা যায় করছি, ব্রেক-থ্রু করছি। দেখা যাক, কি করা যায়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বর্তমান অবস্থা যা তাতে ও.ই.সি.এফের লোনে হলদিয়া হাইওয়ে হবে বলে আর মনে হচ্ছে না অথচ এটা খুবই দরকার কারণ দু/চার বছর পরে হলদিয়া পোর্টের অ্যাকটিভিটিস আরও বাড়বে। একজিসটিং ন্যাশনাল হাইওয়ে নং ৬ এবং নং ৪১ প্রয়োজনের তুলনায় খুবই কম হয়ে পড়বে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, টাকারই যখন অভাব তখন এই রাস্তাটি করার জন্য ডি.ও.টি. বেসিসে গ্লোবাল টেন্ডার দিচ্ছেন না কেন? সারা পৃথিবীর যে কোনও কোম্পানি তারা যাতে রাস্তা তৈরি করে টোল ট্যাক্স বসিয়ে রাস্তাটা চালু করতে পারে তার জন্য একটা এফোর্ট আপনি নিচ্ছেন না কেন? এরজন্য তো নেগোসিয়েশনের প্রয়োজন নেই। জাস্ট পুরো স্কীমটা তৈরি করে আপনি একটা গ্লোবাল টেন্ডার দিয়ে দেবেন। সেটা দিতে অসুবিধা কোথায়?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই রাস্তাটা করার ব্যাপারে প্রথম যখন প্রস্তাব এসেছিল তখন আমরা বম্বের লোকদীপ বলে একটা সংস্থা তাদের সঙ্গে ডব্লু.বি.আই.ডি.সি'র থ্রু দিয়ে একটা চুক্তিতে এসেছিলাম। ওরা এক্সপ্লোর করে দেখবেন যে রাস্তাটা করা যা কিনা, ভায়াবিলিটি কতটুকু আছে। বম্বের লোকগ্রুপ একটা সার্ভে করেছিলেন—প্রিলিমিনারি সার্ভে। সেই সার্ভে করার পর আমরা মনে করেছিলাম যে তারা কাজে এগুবেন কিন্তু সেই সার্ভে করার পর তারা বললেন যে আমাদের অসুবিধা আছে, আমরা করছি না। কাজেই তারা এগুলেন না। যার ফলে পরবর্তী পর্যায়ে ও.ই.সি.এফের কাছে ধর্না দিতে হল এবং বলা যায় তড়িঘড়ি করে ওদের যে প্রিলিমিনারি সার্ভে রিপোর্ট-টা ছিল, যেটা আমরা কিনে নিয়েছিলাম সেই সার্ভে রিপোর্টটা নিয়ে ও.ই.সি.এফের কাছে অ্যাপ্লাই করলাম। ও.ই.সি.এফের লিস্টে আমরা স্থানও পেয়ে যাই, ও.ই.সি.এফের লোকরা আমাদের সঙ্গে দেখাও করেন। তারা বলেন যে আমরা চেষ্টা করে যাচ্ছি যাতে আপনারা এই লোনটা পান। কাজেই ও.ই.সি.এফের লোনটা একেবারেই পাব না—এই জায়গায় যায় নি। এখন হঠাৎ করে অ্যাটম বোমা বার্স্ট করার পরে যে অবস্থার সৃষ্টি হয়েছে তার ফলে আমরা দেখছি ও.ই.সি.এফের লোনটা আনসার্টেন হয়ে দাঁড়িয়েছে। এ ক্ষেত্রে আপনি যথার্থই পরামর্শ দিয়েছেন, নিশ্চিতভাবে এটা আমাদের দেখতে হবে। ও.ই.সি.এফ যদি না করে তাহলে গ্লোবাল টেন্ডার করে বা অন্য কোনও সংস্থা রাজি থাকলে তাদের দিয়ে যাতে করাতে পারি সেটা দেখতে হবে। তবে আমরা দেখছি, একজিসটিং যেটা আছে সেটাকে যদি ডেভেলপ করা যায়, নতুন যেটা আমরা করব তাতে ডিসটেন্সটা ১৪/১৫ কি:মি: কমছে। ১৪/১৫ কি:মি: কম হবার জন্য এতো টাকা ইনভলভ করে একটা রাস্তা করা হবে, না কি একজিসটিং রাস্তাটা ফোর লেন করে আমরা পারপাসটা সার্ভ করব সেটাও একটা প্রশ্ন হিসাবে দেখা দিয়েছে। আপাতত যে একজিসটিং হাইওয়েটি আছে তাকেই ডেভেলপ করতে চাইছি কারণ তাতে জমি অধিগ্রহণের ব্যাপার নিয়ে কোনও মামলা

নেই, জমি অলরেডি আমাদের হাতেই আছে, টাকা এলেই কাজটা করা যাবে। কিন্তু নতুন রাস্তা করতে গেলে অনেক জমি নেওয়ার ব্যাপার আছে, মামলার ব্যাপার আছে এবং সেই রাস্তাটি এমনই রাস্তা হবে যেটা একজিসটিং রাস্তা থেকে ১৪/১৫ কি:মি: দূরত্ব কম হবে। এটাতে এমন কিছু সময়ের সাশ্রয় হচ্ছে বলে মনে হচ্ছে না। তবে এটা ঠিকই যে একটা নতুন রাস্তা পাওয়া যাবে। গঙ্গার পাড় দিয়ে একটা নতুন রাস্তা পেলে বিস্তীর্ণ এলাকার উন্নয়ন হবে তাতে কোনও সন্দেহ নেই। এটা পরে নিশ্চয় আমরা ভাববো তবে আপাতত এন.এইচ. ৬ ও এন.এইচ. ৪১ এই দুটোকে ফোর লেনিং করে যুক্ত করতে পারলে আমাদের সুবিধা হবে এবং তাড়াতাড়ি পোর্টের ক্ষেত্রে যে সুবিধাটা সেটাও দেওয়া যাবে। তবে ঐ রাস্তাটি তৈরি করার ব্যাপারে ও.ই.সি.এফ যদি ফেল করে তাহলে আমরা নিশ্চয় গ্লোবাল টেন্ডার করে বা অন্য যে পদ্ধতি আছে তাতে যারা ইচ্ছুক তাদের নিয়ে এসে দেখব যে তারা করতে পারেন কিনা। এইভাবে এটা আমরা ভাবছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তার অভিজ্ঞতা থেকে জানেন যে গত ৫০ বছর ধরে রেলপথ এবং রাস্তা নির্মাণের ব্যাপারে অধিকাংশ ক্ষেত্রেই দেখা গেছে যে অপরিকল্পিতভাবে তা হবার ফলে পশ্চিমবঙ্গের জল বিভাজিকাগুলি দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং পশ্চিমবঙ্গের বন্যার এটা একটা অন্যতম প্রধান কারণ। এখানে মাননীয় সেচমন্ত্রী বসে আছেন, তিনি সবই জানেন। আমার প্রশ্ন, আপনার প্রস্তাবিত এই রাস্তা ভূখন্ডের জলবিভাজিকাগুলিকে ডিসটার্ব করবে কিনা, ওয়াটার লগিং বাড়াবে কিনা তার কোনও সার্ভে আই অ্যান্ড ডব্লু. ডিপার্টমেন্ট থেকে করিয়ে নিয়ে আপনি প্রস্তাব দিয়েছেন কিনা, না করিয়ে থাকলে তা করবেন কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** সাধারণত যে কোনও প্রোজেক্ট করাতে গেলে ইরিগেশনের কাছ থেকে ভেটিং করা ছাড়া করতে পারি না। সবই ইরিগেশন থেকে ভেটিং করাতে হয়। তবে এটা খুবই ন্যাশেন্ট স্টেজে আছে। এর আর্থিক ব্যাপারটা ঠিক না হলে হাতে নেওয়া যাবে না, সেই কারণে সেদিকে বেশি নজর দিচ্ছি। তবে অবশ্যই এটা ইরিগেশনের কাছ থেকে ভেটিং করাতে হবে। তারা যদি অবজেকশন দেন এতে জলপথ বিঘ্নিত হবে, ব্রিজ হলে পলি জমে যায়, এবং সিল্ট হওয়ার ফলে রিভার গেট উঁচু হয়ে যায়, এটা ঘটনা। সেগুলি সমস্ত ইরিগেশন ডিপার্টমেন্টের কাছে ভেটিং করতে হবে, তারা এই ব্যাপারে অনুমোদন দেন। তারা যদি করা যাবে বলে বলেন তাহলে আমরা এগিয়ে যাবো। এটা নিশ্চয়ই যে সব ক্ষেত্রে আমাদের করতে হবে।

## Starred Questions

## (to which Written Answers were laid on the Table)

### রাজ্যের চালকল থেকে চাল সংগ্রহ

***১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্য যে, বিগত ১৯৯৭-৯৮ আর্থিক বছর থেকে রাজ্যের চালকলগুলির নিকট হতে চাল সংগ্রহের জন্য সরকার প্রত্যক্ষভাবে অংশগ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, উক্ত আর্থিক বছরের কোন্ সময় হতে সংগ্রহের কাজ শুরু করা হয়েছিল; এবং

(গ) উক্ত সময়ে কি পরিমাণ চাল সংগৃহীত হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) রাজ্য সরকার ১লা ডিসেম্বর '৯৭ সালে চাল সংগ্রহের কাজ শুরু করেন।

(গ) ১লা ডিসেম্বর '৯৭ থেকে ১০।৬।৯৮ পর্যন্ত লেভির মাধ্যমে সংগৃহীত চালের পরিমাণ ১,৯৬,৮০০ মেট্রিক টন।

### রাস্তা তৈরির কাজ পর্যালোচনায় 'ভিজিলেন্স টিম'

***২০০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাস্তা তৈরির কাজ পর্যালোচনা করার জন্য সরকার "ভিজিলেন্স টিম" গঠন করেছে;

(খ) সত্যি হলে, ৩১-০৩-৯৮ পর্যন্ত ঐ ভিজিলেন্স টিম মোট কতগুলি ত্রুটিপূর্ণ কাজের সন্ধান পেয়েছে; এবং

(গ) দোষী ঠিকাদার সংস্থার বিরুদ্ধে কি কি ব্যবস্থা ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এই বিভাগে একটি "ভিজিলেন্স সেল" গঠিত হয়েছে। কোনও রাস্তার অস্বাভাবিক বেহাল অবস্থা জানিয়ে সংশ্লিষ্ট মুখ্য বাস্তুকারের নিকট লিখিত অভিযোগ/দোষারোপ প্রাথমিকভাবে খতিয়ে দেখে নব গঠিত "ভিজিলেন্স সেল"-এ তদন্তের জন্য পাঠানোর ব্যবস্থা হয়েছে।

(খ) ৫।১২।৯৭ তারিখে গঠিত "ভিজিলেন্স সেলে" এ পর্যন্ত N.H. Dion-VIII এর একটি রাস্তার বিষয়ে অভিযোগ বিবেচনাধীন রয়েছে।

(গ) এ সম্পর্কে ভিজিলেন্স সেলের চূড়ান্ত মতামত না পাওয়া পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা সম্ভব নয়। তাই এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা যায়নি।

### পানাগড়-মোড়গ্রাম জাতীয় সড়কের নির্মাণ কাজ

***২০২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৩০) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পানাগড়-মোড়গ্রাম জাতীয় সড়কের নির্মাণ কার্য কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(খ) ৩১-৫-৯৮ পর্যন্ত উক্ত কাজে কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩০শে জুন, ১৯৯৯ এর মধ্যে নির্মাণ কাজ শেষ করার পরিকল্পনা আছে।

(খ) ১৪৮,৭৬,৪৬,০০০ টাকা।

### ইন্দিরা গান্ধীর মর্মরমূর্তি স্থাপনের পরিকল্পনা

***২০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় প্রয়াত প্রাক্তন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর মর্মরমূর্তি স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) মূর্তি তৈরির কাজ সম্পূর্ণ। প্রস্তাবিত স্থানে মূর্তি বসানোর অনুমতি কেন্দ্রীয় প্রতিরক্ষা দপ্তরের কাছ থেকে এখনও পাওয়া যায়নি।

**চক্ষুদানের অঙ্গীকারকৃত প্রয়াত ব্যক্তির চক্ষু সংগ্রহ**

***২০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মরনোত্তর চক্ষুদানের অঙ্গীকারকৃত কতজন প্রয়াত ব্যক্তির চক্ষু এ পর্যন্ত হাসপাতালগুলির চক্ষু ব্যাঙ্কগুলিতে সংগৃহীত হয়েছে; এবং

(খ) কতজন দৃষ্টিহীনদের স্বার্থে সংগৃহীত চক্ষুগুলিকে ব্যবহার করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ সাল হইতে অদ্যাবধি ৬৩৭টি চক্ষু সংগৃহীত হয়েছে।

(খ) ২৫৩ জন।

**রাজ্যে ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজ**

***২০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৩) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজের (জেলাভিত্তিক) সংখ্যা কত;

(খ) উক্ত কলেজগুলিতে মোট আসন সংখ্যা কত; এবং

(গ) নতুন করে, এ ধরনের আরও কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজের মোট সংখ্যা ৩৪।

জেলা অনুসারে সংখ্যাগুলি নিম্নে প্রদত্ত হ'ল :

| জেলা | পলিটেকনিক প্রতিষ্ঠানের সংখ্যা |
|---|---|
| কলকাতা | ৪ |
| বর্ধমান | ৫ |
| মেদিনীপুর | ৩ |
| হুগলি | ৩ |
| ২৪ পরগনা (উ:) | ২ |
| হাওড়া | ২ |
| দার্জিলিং | ২ |
| বাঁকুড়া | ১ |
| পুরুলিয়া | ১ |
| নদীয়া | ১ |
| মুর্শিদাবাদ | ১ |
| বীরভূম | ১ |
| মালদা | ১ |
| উত্তর দিনাজপুর | ১ |
| জলপাইগুড়ি | ১ |
| কোচবিহার | ১ |
| ২৪ পরগনা (দ:) | ৪ |
| দক্ষিণ দিনাজপুর | — |
| মোট | ৩৪ |

(খ) নিচের সারণিতে ক্রমপর্যায় অনুযায়ী আসন সংখ্যা দেওয়া হল ঃ—

| ক্রমিক সংখ্যা | জেলা | প্রতিষ্ঠানের | ছাত্র-ভর্তি সংখ্যা বৎসর প্রতি |
|---|---|---|---|
| ১। | কলিকাতা | ৪ | ৫৯৫ |
| ২। | বর্ধমান | ৫ | ৪৫০ |
| ৩। | মেদিনীপুর | ৩ | ২৬৫ |
| ৪। | হুগলি | ৩ | ৩২০ |
| ৫। | উঃ ২৪ পরগনা | ২ | ৩০০ |
| ৬। | হাওড়া | ২ | ২১০ |
| ৭। | দার্জিলিং | ২ | ১৯৫ |
| ৮। | বাঁকুড়া | ১ | ১৯৫ |
| ৯। | পুরুলিয়া | ১ | ১৪০ |
| ১০। | নদীয়া | ১ | ১৭৫ |
| ১১। | মুর্শিদাবাদ | ১ | ১৬০ |
| ১২। | বীরভূম | ১ | ১৮০ |
| ১৩। | মালদা | ১ | ১৪০ |
| ১৪। | উঃ দিনাজপুর | ১ | ১০০ |
| ১৫। | জলপাইগুড়ি | ১ | ১৯৫ |
| ১৬। | কোচবিহার | ১ | ১৩০ |
| ১৭। | দঃ ২৪ পরগণা | ৪ | ৬২০ |
| ১৮। | দঃ দিনাজপুর | — | — |

রাজ্য সরকার ইতিমধ্যে ৪টি নতুন পলিটেকনিক (প্রতিষ্ঠান) স্থাপন করেছেন।

(গ) রূপনারায়ণপুর ও হলদিয়াতে ২টি সহশিক্ষামূলক প্রতিষ্ঠান এবং চন্দননগর

ও শিলিগুড়িতে কেবলমাত্র মহিলাদের জন্য দুটি পলিটেকনিক প্রতিষ্ঠান। এই প্রতিষ্ঠানগুলির নির্মাণ কার্য চলছে। ব্যান্ডেলের ওয়েস্ট বেঙ্গল সার্ভে ইনস্টিটিউট-এর দায়দায়িত্ব ১৯৯৮ সালের এপ্রিল মাস থেকে ভূমি ও ভূমি সংস্কার দপ্তর থেকে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ দপ্তরে স্থানান্তরিত হয়েছে।

**প্রাথমিক চিকিৎসালয়কে গ্রামীণ হাসপাতালে উন্নীতকরণ**

*২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৯) **শ্রী মহঃ ইয়াকুব ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দেগঙ্গা এলাকার বিশ্বনাথপুর ও বারাসাতে অবস্থিত কদম্বগাছি প্রাথমিক চিকিৎসালয়টিকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

**Renovation of a burnt unit at M.R. Bangur Hospital**

*207. (Admitted Question No. *687) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

(a) Whether it is true that Rs.10,00,000 was sanctioned by the M.P. South Calcutta Parliamentary Constituency for starting/renovating a burnt unit at M.R. Bangur Hospital;

(b) if so:

(i) when the said amount was sanctioned; and

(ii) what is the progress of the said work ?

**Minister-in-charge of the Health & Family Welfare Department :**

(a) No such fund has been placed at the disposal of the Health and Family Welfare Department. But a similar fund has been placed at the disposal of the Calcutta Municipal Corporation.

(b) (i) Not known to this Department

(ii) The amount is lying with C.M.C. The Chief Engineer, P.W.D. has been asked to receive the same from C.M.C. and start the works immediately.

**চুঁচুড়া-ইমামবাড়া সদর হাসপাতালে নূতন ভবন নির্মাণ**

***২০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৫) **শ্রী রবীন মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চুঁচুড়া-ইমামবাড়া সদর হাসপাতালের প্রস্তাবিত নূতন ভবন নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত কাজটি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক পর্যায়ের কাজ চলছে।

(খ) সঠিকভাবে এখনই বলা যাবে না।

**অবিনাশ দত্ত মেটারনেটি হাসপাতালের আধুনিকীকরণ**

***২১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬০) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর কলকাতার অবিনাশ দত্ত মেটারনেটি হাসপাতালটির আধুনিকীকরণ ও উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, পরিকল্পনাটি কি; এবং

(গ) কবে নাগাদ ঐ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

[ 3rd July, 1998 ]

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

[12-00 — 12-10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | Name |
|---|---|---|
| i) | Dearth of seat for admission of students at Higher Secondary level | : Shri Shashanka Shekhor Biswas, and Shri Ramjanam Manjhi |
| ii) | Non supply of Government text books through the Schools | : Shri Ashok Kumar Deb |
| iii) | Alleged death of a student in an accident at Midnapore district town on 2.7.1998 | : Shri Sailaja Kumar Das |
| iv) | Alleged physical torture on one Bijoy Bera by the supporters of Trinamul Congress at Goalda under Patashpur P.S., Midnapore on 14.6.1998 | : Shri Kamakshya Nandan Das Mahapatra, Shri Mrinal Kanti Roy Shri Chakradhar Maikap and Shri Nazmul Haque |
| v) | Proposed allowances for the Labourers of the closed Industries in the State | : Shri Shyamadas Banerjee |

I have selected the notice of Kamakshya Nandan Das Mahapatra

on the subject of Alleged physical torture on one Bijoy Bera by the supporters of Trinamul Congress at Goalda under Patashpur P.S., Midnapur on 14.6.1998

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the reply will be sent to the member concerned.

## POINT OF INFORMATION

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবং সকলেই অবগত আছেন যে, আজকে সারা বাংলায় আমাদের ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে সি.আই.টি.ইউ, আই.এন.টি.ইউ.সি, এইচ.এম.এ, এবং অন্যান্য সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে ২৪ ঘন্টা শিল্প ধর্মঘটের ডাক দেওয়া হয়েছিল। এখন পর্যন্ত যা খবর তাতে সারা বাংলায় এই ধর্মঘট সুশৃঙ্খলভাবে এবং সার্বিকভাবে নিয়ন্ত্রিত হয়েছে। আমি হাউসের পক্ষ থেকে সমস্ত শ্রমিক কর্মচারীকে বিশেষভাবে ধন্যবাদ জানাতে চাই। এই শিল্প ধর্মঘটের ব্যাপারে অন্যান্য যে সমস্ত শ্রমিক কর্মচারী রয়েছেন তারাও আমাদের সমর্থন জানিয়েছেন। ফলে এটা একটা বাংলা বন্ধের চেহারা নিয়েছে। এতে কিছু মানুষের ক্ষতি হয়েছে, কিছু মানুষ অনিহা প্রকাশ করেছেন, আবার কিছু মানুষ প্রতিবাদ করেছে। কিন্তু একটা জিনিস জানা উচিত যে আন্দোলন ছাড়া — কি জুট বলুন, কি ইঞ্জিনিয়ারিং বলুন, কি টেক্সটাইল বলুন কিছু পাওয়া যায়না। এই সূত্র অনেকের জানা নেই বলে আজকে তারা বিরোধিতা করছেন। এখানে মৃণালবাবু আছেন, হীরাপুরের এম.এল.এ আছেন, আপনারা জানেন যে, বর্তমান কেন্দ্রীয় সরকারের শ্রমিক বিরোধী নীতির ফলে যেখানে ২৫০ কোটি টাকা ইন্টারিম রিলিফ পেয়েছে রুরকেল্লা, ভিলাই এবং বোকারোর শ্রমিক কর্মচারীরা, সেখানে বার্ণপুরের ইসকো কারখানায়, যেখানে ২৫ হাজার শ্রমিক কর্মচারী আছে, তারা একটি পয়সাও পাচ্ছে না। এইরকম আরও বিভিন্ন অবস্থা রয়েছে এক একটা কারখানায়। এগুলি কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত শিল্প নীতির ফলে ধুকছে। এই অবস্থা থেকে মুক্তি পাবার অন্য কোনও পথ নেই আন্দোলন ছাড়া।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি ১ লক্ষ টাকা খরচ করে বিজলি গ্রিল থেকে আমাদের খাওয়াবার জন্য ব্যবস্থা করেছেন। ইউস সোমবার শেষ হবেনা। আপনি যদি একটা দিন বাড়িয়ে বুধবার করে দিতেন তাহলে এই টাকাটা খরচ করার প্রয়োজন হত না। এই টাকাটা দিয়ে দরিদ্র

শ্রমিক, কৃষক এবং বেশ কিছু শ্রমিক কর্মচারীদের বাঁচাতে পারা যেত। যাই হোক, এই যে অভুতপূর্ব শিল্প ধর্মঘট হয়েছে, তার জন্য আমি শ্রমিক কর্মচারিদের আন্তরিক অভিনন্দন এবং কৃতজ্ঞতা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাজদেও গোয়ালা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ রাজ্য জুড়ে শিল্প ধর্মঘট হয়েছে এবং তাতে বহু মানুষ অংশ গ্রহণ করেছে। আমি বিধান সভায় আসার আগে যতদূর খবর নিয়েছি তাতে অভুতপূর্ব শিল্প ধর্মঘট হয়েছে। এইরকম ধর্মঘট এর আগে অনেকদিন হয়নি। আপনি জানেন যে নরসিমা রাওয়ের জমানায় যে নীতি নেওয়া হয়েছিল, বিশ্বায়ণের যে অর্থনীতি তারা গ্রহণ করেছিলেন, আজকে বি.জে.পি. এবং তৃণমূল তারা আরও আগ্রাসি নীতি ধারণ করেছে। এবং আমাদের দেশের শিল্পোদ্যোগকে, বিশেষ করে রাষ্ট্রায়ত্ত শিল্পকে ধ্বংসের মুখে নিয়ে যাচ্ছে। আপনারা ইতিমধ্যে দেখেছেন, এর ২৪ পারসেন্টকে রেখে বাকি ৭৬ পারসেন্ট প্রাইভেটে দিয়ে দেওয়া হচ্ছে। এসব ঘটনা যখন ঘটছে তখন অজুহাত দেখানো হচ্ছে এই বলে যে, রাষ্ট্রায়ত্ত শিল্প লোকসানে চলছে এবং সেজন্য এগুলো বাদ দিতে হবে। কিন্তু রাষ্ট্রায়ত্ত ২৩৯টি সংস্থার মধ্যে ১৩৪ টিতে লাভ হচ্ছে, ১০১ টিতে লোকসান এবং ৪ টিতে না-লাভ না-লোকসান হচ্ছে। আজকে এইসব সংস্থা বেসরকারি হাতে দেওয়া হচ্ছে। ইন্ডিয়ান অয়েলে মাল্টি ন্যাশনাল নিয়ে আসা হচ্ছে। ও.এন.জি.সি-র এখানে যেসব উদ্যোগ রয়েছে তাকে কাজে লাগান হচ্ছে না। ইন্ডিয়ান অয়েল গত বছর লাভ করেছে ১,৭০৮ কোটি টাকা, ও.এন.জি.সি. লাভ করেছে ২,০০৫ কোটি টাকা। সেই সংস্থাকে আজকে রুগ্ন করে সেটা দিয়ে দেবার চেষ্টা হচ্ছে। আজকে বহু বেসরকারি কলকারখানাও বন্ধ রয়েছে এই নীতির ফলে। আমরা খুশি যে, নরসিমা রাও-এর আমলে আমরা চারবার যে ভারত বন্ধ করেছিলাম তার অনিবার্য ফল আমাদের কাছে আসছে। আমরা যুক্তফ্রন্ট আমলে বলেছিলাম যে, এই নীতি পরিহার করতে হবে, কারণ ঐ নীতি নিলে শিল্পকে রক্ষা করা যাবে না, তাই এমন নীতি নিতে হবে যাতে শিল্পকে রক্ষা করা যায়। কিন্তু বিজেপি এবং তাদের অনুগামি তৃণমূল কংগ্রেস এবং অন্যান্যরা সেটা ধ্বংস করবার চেষ্টা করছেন। আনন্দের কথা, আমাদের সেই লড়াইটা আজকে বৃহত্তর রূপ ধারণ করেছে; বিজেপির শ্রমিক সংগঠন ছাড়া সবাই এই ধর্মঘটকে সমর্থন করছেন। আজকে শ্রমিকরা যে আন্দোলনে নেমেছেন তার জন্য তাদের অভিনন্দন জানানো উচিত। এই আন্দোলনকে যাতে গোটা ভারতবর্ষের ক্ষেত্রে নিয়ে যেতে পারি তার জন্য আবেদন জানাচ্ছি এই হাউসের কাছে। আজকে যারা এই শিল্প ধর্মঘটে অংশগ্রহণ করেছেন তাদের সকলকে ধন্যবাদ জানাই সংগ্রামকে এগিয়ে নিয়ে যাবার জন্য।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে সমস্ত দেশজুড়ে শিল্পধর্মঘট

পালিত হয়েছে, কিন্তু সেসব ধর্মঘটের চেয়ে অনেক ব্যাপকতা এবারের ধর্মঘটে ছড়িয়ে পড়েছে সর্বস্তরে। মূলত আজকের শিল্প-ধর্মঘট সাধারণ ধর্মঘটের অবস্থা সৃষ্টি করেছে। আমরা একে সমর্থন জানাচ্ছি। কেন্দ্রের প্রাক্তন এবং বর্তমান সরকার যে ভ্রান্ত অর্থনীতি গ্রহণ করেছেন তারফলে দেশের ভেতর মাল্টি-ন্যাশনাল কোম্পানিগুলি ঢুকে যাচ্ছে। তারফলে রাষ্ট্রায়ত্ত শিল্প-সংস্থাগুলি সহ বেসরকারি শিল্প-সংস্থাগুলি ক্রমশ রুগ্ন হয়ে পড়ছে যারফলে দেশের অর্থনীতি ভেঙে পড়ছে। তারই জন্য আজকে রাজ্যের শ্রমিক সংগঠনগুলির সঙ্গে সঙ্গে সর্বস্তরের মানুষও এই ধর্মঘটকে সমর্থন জানিয়েছেন। আমাদের দেশের শ্রমিক আন্দোলনের ইতিহাসে আজকের এই শিল্প-ধর্মঘট একটা ঐতিহাসিক ঘটনা হয়ে থাকবে। একমাত্র বিজেপির শ্রমিক সংগঠন ছাড়া সবাই এই ধর্মঘটকে সমর্থন জানিয়েছেন। আজকে ঐ নীতি গ্রহণের মধ্যে দিয়ে দেশের অখন্ডতা, অর্থনৈতিক স্বাধীনতা যেভাবে বিপন্ন করবার চেষ্টা চলছে তারই প্রতিবাদে শ্রমিক শ্রেণীর আজকে এই ধর্মঘট। তাই আমি আন্দোলনকারি শ্রমিক শ্রেণীকে অভিনন্দন জানাই।

**শ্রী মহম্মদ ইয়াকুব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প-ধর্মঘট সফল হয়েছে কারণ পশ্চিমবাংলায় শুধু বামপন্থীরা নয় আই.এন.টি.ইউ.সি-র পক্ষ থেকেও শ্রমিকরা এই আন্দোলনের সামিল হয়েছে। আজকে বর্তমান যে পরিস্থিতি সেই পরিস্থিতি সাধারণ মানুষ উপলব্ধি করেছে এবং সেই কারণে বি.জে.পি. ছাড়া সমস্ত স্তরের শ্রমিক কর্মচারিরা শিল্প ধর্মঘটকে সমর্থন জানিয়েছে। সেইজন্যই এই ধর্মঘট সফল হয়েছে। আসুন আমরা এই বিধানসভা থেকে সকলে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীকে অভিনন্দন জানাই, বিজেপি ছাড়া সমস্ত ট্রেড ইউনিয়ন যারা এতে অংশগ্রহণ করেছেন এই লড়াইকে আরও জোরদার করার জন্য এগিয়ে নিয়ে যাওয়ার জন্য তাদের সকলকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-10 — 1-30 p.m.](including adjournment)

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় স্পিকার স্যার, আজকে পশ্চিমবাংলা জুড়ে শিল্প শ্রমিকরা ধর্মঘট করছে এবং তাদের সহযোগী শক্তি হিসাবে আমাদের রাজ্যের যারা অসংগঠিত শ্রমিক যারা অবহেলিত তারাও এই ধর্মঘটকে সমর্থন জানিয়েছেন। এই ধর্মঘটের মূল কারণ হল যেমন বন্ধ কলকারখানা খোলা তেমনি বেসরকারিকরণের বিরুদ্ধে লাগাতার লড়াই-এর প্রচেষ্টা হচ্ছে। আজকে যেটা পশ্চিমবাংলায় হচ্ছে আগামি ১৪ই জুলাই ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এই ধর্মঘট পালিত হবে এবং আগামি নভেম্বর মাসে পার্লামেন্টের সামনে ধর্না দেবার কর্মসূচি নেওয়া হয়েছে। তাই পশ্চিমবাংলার শিল্প শ্রমিকদের সঙ্গে এই ধর্মঘটের সামিল হয়েছে এইরকম সমস্ত শ্রমিক ভাইদের এই বিধানসভার পক্ষ থেকে অভিনন্দন জানাই ধন্যবাদ জানাই। সারা ভারতবর্ষে বেসরকারিকরণ

এবং উদারনীতির ফলে বিভিন্ন জায়গায় শিল্প শ্রমিকরা মার খাচ্ছে। যারফলে সমস্ত কেন্দ্রীয় সংগঠন ঐক্যবদ্ধ হয়ে শ্রমিকদের সংগঠিত করে ধর্মঘট করছে। এটা উল্লেখযোগ্য যে বি.জে.পি-র সাথে ডি.এম.এস এবং রেল ইউনিয়ন এই ক্ষেত্রে এগিয়ে আসেনি। আমি আশাকরি ভারতবর্ষের যে সঙ্কট সেই সঙ্কটের মুখে দাঁড়িয়ে সমস্ত শ্রমিক শ্রেণী ঐক্যবদ্ধ হয়ে বেসরকারিকরণের বিরুদ্ধে উদারনীতির বিরুদ্ধে সোচ্চার হতে পারবে। এই কথা বলে আর একবার শ্রমিকশ্রেণীকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সারা পশ্চিমবাংলা জুড়ে শিল্প ধর্মঘট চলছে। মানুষে [illegible] ঘটের প্রতি অকুণ্ঠ সমর্থন এই প্রথম। এটা বি.জে.পি-র আগ্রাসী অর্থনীতির বিরুদ্ধে শ্রমিক শ্রেণীর প্রতিবাদ এটা সমস্ত মানুষ সমর্থন করছে। বিজেপি-র আগ্রাসী নীতির বিরুদ্ধে প্রতিবাদ স্বরূপ কারিগরি শ্রমিকশ্রেণী প্রতিবাদ জানাচ্ছি। এই ধর্মঘটকে সাফল্যমন্ডিত করতে এগিয়ে এসেছে সকলে। বি.জে.পি-র বিরুদ্ধে সোচ্চার হওয়ার জন্য সমস্ত শ্রমিক শ্রেণীকে আমি ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্মিলিত হয়ে শিল্প ধর্মঘট করতে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী বাধ্য হয়েছে। পশ্চিমবাংলা চিরকাল রাজনৈতিক সামাজিক সাংস্কৃতিক অর্থনৈতিক এবং আন্তর্জাতিক বিষয়ে যখন যেখানে কোনও অন্যায় হয়েছে তার বিরুদ্ধে প্রতিবাদ জানানোর ব্যাপারে সারা ভারতবর্ষকে রাস্তা দেখিয়েছে। ১৯৯১ সালে নরসিমা রাও এবং মনমোহন সিং-এর নেতৃত্বে যে সরকার আত্মসমর্থন করেছিল তার পরিণতি দেখতে পাচ্ছি কতকগুলি গাল ভরা শব্দ গ্লোবালাইজেশন লিবারালাইজেশন এইসব কথার মধ্যে দিয়ে। সোভিয়েত ইউনিয়নের পতনের পর সাম্রাজ্যবাদের কাছে সম্পূর্ণভাবে সঁপে দেওয়ার ফলে আমাদের দেশে ৪৫ বছর'এ যে বিশাল বিশাল সংস্থা গড়ে উঠেছে, যেমন ওএনজিসি, হিন্দুস্থান কেবলস, চিত্তরঞ্জন লোকোমোটিভ ওয়ার্কস, সমস্ত টেলিকমিউনিকেশন সেক্টর, ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন এগুলোকে ভেঙে দেওয়া হয়েছে। মার্কিন সাম্রাজ্যবাদের কথা ভেঙে দিয়ে এরমধ্যে তাদের প্রবেশ করতে দেওয়া হয়েছে। ফলে এদের অবস্থা এতখানি খারাপ হয়ে পড়েছে যে, এত দক্ষতা থাকা সত্ত্বেও হিন্দুস্থান কেবল কাজ পাচ্ছে না। ভারত হেভি ইলেকট্রিক্যালস কাজ পাচ্ছে না। ওএনজিসি'র কাজ কমিয়ে দেওয়া হয়েছে, যদিও তারা একটি প্রকল্প থেকে ১২ কোটি টাকা লাভ করেছে। এগুলো ভেঙে দেওয়া হয়েছে যাতে ওদের সংস্থাগুলো প্রবেশ করতে পারে। ওদের সঙ্গে ভারত সরকার চুক্তি করেছে আমদানি নীতির ব্যাপারে। যারফলে ওদের যে জিনিসপত্র যেগুলো আমাদের দেশে তৈরি হয়, সেগুলো আমাদের দামের চেয়ে সস্তায় ওরা পাঠাবে। আমাদের কলকারখানাগুলো সেজন্য আজকে বন্ধ হয়ে যাচ্ছে। ভারত সরকারের এই পথ গ্রহণ করা উচিত ছিল না। এই নীতি ধনীদেশ জাপান গ্রহণ করেনি,

সাউথ কোরিয়া গ্রহণ করেনি। ভিয়েতনাম এবং সমাজতান্ত্রিক দেশ চীন, কিউবা এর বিরুদ্ধে প্রতিবাদ করেছে। আমেরিকার নিষেধাজ্ঞা সত্ত্বেও জোর করে কিউবা এবং ভিয়েতনামকে ওরা বাধ্য করাতে পারেনি। আজকে ভারত সরকার যদি নিজের দেশের শক্তির উপরে নির্ভর করতো তাহলে নিজেরা দাঁড়াতে পারতো এবং বিকল্প পথ ... আত্মসমর্পণ করতে হত না। এর বিরুদ্ধে আজকে শ্রমিকদের প্রতিবাদ করতে হচ্ছে। আমি তাদের অভিবাদন জানাচ্ছি, ধন্যবাদ জানাচ্ছি বিধানসভার পক্ষ থেকে।

(At this Stage the House was adjourned till - 1-30 p.m.)

(After recess)

[1-30 — 1-40 p.m.]

(At this stage, the Quorum bell was rung)

**Mr. Speaker :** Honourable Members, today is the last day for voting on Demands for Grants. There are as many as 40 Heads of Demands for Grants for disposal. In conformity with the previous practice and in pursuance of Rule 209 (3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I fix that the House will sit today upto 5/30 p.m. and I also fix that the Guillotine will fall at 4/30 p.m. Immediately after 4/30 p.m., I shall put all the outstanding questions related to the Demands for Grants to Vote without any debate.

I hope the members will try to be brief in their speeches.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনাকে একটা প্রিভিলেজের প্রশ্নে বলি যে, সরকারের চিফ হুইপ বললেন যে মন্ত্রিদের গাড়ি আসবে আর আব্দুল মান্নান এবং আমার, দুজনেরই গাড়ি আসবে। তিনি বলেছিলেন মন্ত্রীদের যখন আসবে, আপনাদেরও কোনও চিন্তা নেই, গাড়ি যাবে। কিন্তু দুঃখের বিষয় ... আমি রয়েছি মান্নানও বসে রয়েছে গাড়ি আর আসে না। গাড়ি যে আসবে না ... উনি বললে আমরা অন্য অ্যারেঞ্জমেন্ট করে আসতাম। কিন্তু চিফ হুইপ বললেন নিশ্চয় গাড়ি যাবে, কোনও ভাববেন না সিটু যে ধর্মঘট ডেকেছে, আই এন টি ইউ সি-র তাতে সমর্থন আছে। কিন্তু আমরা দেখছি মন্ত্রী বলে গাড়ি আসবে আর বিরোধীদের বলে গাড়ি আসবে না, এটা আপনার দৃষ্টি আকর্ষণ করছি। উনি অ্যাসিওর করেন ...

বলেই তো বসেছিলাম, উনি অ্যাসিওর না করলে আপনাকে একথা বলতাম না।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 59, 60, 62 & 63

### Demand No. 59

**Mr. Speaker :** There are five cut motions to this Demand. All the motions are in order and taken as moved.

Shri Abdul Mannan :
Shri Saugata Roy :
Shri Deba Prasad Sarkar :
Shri Shyamadas Banerjee :

Sir, I beg to move that the amount of the Demand br reduced by Rs.100/-.

### Demand No. 60

**Mr. Speaker :** There are seven cut motions to the Demand. All the motions are in order and taken as moved.

Shri Rabindra Nath Chatterjee :
Shri Ramjanam Manjhi :
Shri Abdul Mannan :
Shri Saugata Roy :
Shri Deba Prasad Sarkar :
Shri Shyamadas Banerjee :

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

### Demand No. 62

**Mr. Speaker :** There are nine cut motions to the Demand which ...er and taken as moved.

Shri Ashok Kumar Deb :
Shri Nirmal Ghosh :
Shri Abdul Mannan :
Shri Tushar Kanti Mondal :
Shri Deba Prasad Sarkar :

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

Shri Shyamadas Banerjee :

Shri Dilip Kumar Das :

## Demand No. 63

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 63 which is in order and taken as moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ডিমান্ড নং ৫৯, ৬০, ৬২, ৬৩ নং দাবির যে বাজেট প্লেস করেছেন সেই বাজেটের পরিমাণ ৭১৪ কোটি ১৩ লক্ষ ১৭ হাজার টাকা। এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না, কংগ্রেসের আনা কাটমোশনকে সমর্থন করে শুরু করছি। এই বাজেটে একটা জিনিস পরিষ্কার তা হল এই বাজেটের মধ্যে এই দপ্তরের যে সাফল্য, সেই ব্যাপারে একটা ধোঁয়াশার সৃষ্টি করা হয়েছে। বিভিন্ন স্কীমে বা প্রোগ্রামের উপরে যে সমস্ত বর্ণনা করে দেওয়া আছে নির্দিষ্ট টারগেটের ক্ষেত্রে, পাশাপাশি অ্যাচিভমেন্টের কথা বলা নেই। দু-একটি ক্ষেত্রে অবশ্যই বলা আছে। আই.আর.ডি.পি., ট্রাইসেম, এর ক্ষেত্রে বলা আছে। টার্গেট যদি না থাকে তাহলে অ্যাচিভমেন্ট-এর প্রশ্ন আসছে না। এবং টার্গেট ও অ্যাচিভমেন্ট এই দুই এর মাধ্যমে আমরা জানতে পারি, এই প্রোগ্রাম এবং প্রোজেক্ট এর সাকসেস রেট আজকে যা এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা জানি এই যে পঞ্চায়েতি ব্যবস্থা এটা ভারতবর্ষের এজ ওল্ড হিউম্যান ইন্সটিটিউশন বলা যেতে পারে। রবীন্দ্রনাথ ঠাকুর থেকে আরম্ভ করে মহাত্মা গান্ধী, র‍্যাডিকাল হিউম্যানিস্ট জওহরলাল নেহেরু, ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীর আধুনিক পঞ্চায়েত ব্যবস্থার উপর যে ফিলোজফিক্যাল, ইডিওলজিক্যাল ইম্প্রেশন তা থেকে একটা জিনিস পরিষ্কার যে রিয়েল ডেমোক্রেসি মাস্ট বি ডাইরেক্ট অ্যান্ড গভর্নমেন্ট মাস্ট বি ইন্ডাইরেক্ট কন্ট্রোল অফ দি পিপল। স্যার, পঞ্চায়েতি তত্বের মূল কথা হল, সেল্ফ গভর্নমেন্ট; পঞ্চায়েত শুধুমাত্র উন্নয়নের যন্ত্র নয়. আমরা দেখেছি কন্সটিটিউশনাল আর্টিকেল ২৪৩(এ) "এ গ্রাম সভা exereise such powers and may perform such function at the Village Level as the Legislature of a state by law provide. স্যার, মোদ্দা কথা হল, ডেমোক্রেসি অ্যান্ড পাওয়ার ফ্রম বিলো নট ফ্রম অ্যাবাভ, এতবড় একটা বিষয়ের উপর যে বাজেট সেই বাজেটে স্বাভাবিকভাবে একটা ধুঁয়াশা সৃষ্টি করা হয়েছে তখন স্যার, এই বাজেটকে আমরা বিরোধিতা করব। এখানে মন্ত্রী আছেন অত্যন্ত গর্বের সঙ্গে দাবি করেছেন পঞ্চায়েতের মাধ্যমে তিনি

ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার অ্যান্ড ফাংশন, ট্রান্সপারেন্সি অ্যান্ড অ্যাকাউন্টেবিলিটি তিনি রক্ষা করেছেন। স্যার, আমরা জানি গত ২২ বছরে পশ্চিমবঙ্গের রাজত্বে যে পঞ্চায়েত সিস্টেম চালিত হয়েছে তাতে ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার হয়নি। ক্ষমতার বিকেন্দ্রীকরণের নামে নূতন করে গ্রামবাংলায় ক্ষমতার কেন্দ্রীভবন হয়েছে। স্যার, আমরা দেখছি যে আজকে পঞ্চায়েতের প্রধান বা সমিতির চেয়ারম্যান বা সভাধিপতি এদের দেখে মনে হয় সামন্ত শ্রেণীর প্রতিভূ। ওরা ভুলে যান জনগণের দ্বারা নির্বাচিত কোনও প্রতিনিধি। স্যার, ডিসেন্ট্রালাইজেশনের নামে বুরোক্রাসি ফিল্টার্ড ডাউন করা হয়েছে গ্রাম বাংলায়। একটা প্রিভিলেজ ক্লাস জনমুখি হয়েছে, এর বেশি কিছু হয়নি। আজকে আমরা বলতে পারি রুর‍্যাল নভিষ হবে, গ্রামে একটা ধনিক শ্রেণীর সৃষ্টি হয়েছে তার বৈভব দেখলে আমাদের অবাক হতে হয়। স্যার, এই পঞ্চায়েতের পরেই '৭৭ সালে কংগ্রেসের নেতৃত্বে গ্রামসভা আইন পাস হয়েছিল, তখন ফোর টায়ার সিস্টেম-এর কথা বলা হয়, তারপরে যে কথা বলা হয় তাতে ফোর টায়ার থেকে থ্রি টায়ার সিস্টেম এল। আমরা দেখলাম এই পঞ্চায়েতি আইন সংশোধন করেও কংগ্রেস সরকার ভারতবর্ষে এবং স্টেটে যে পলিটিক্যাল টারময়েল তখন পঞ্চায়েতি নির্বাচন করতে পারেননি। তাই আমরা দেখছি, '৭৮ সালে দ্বিতীয় বার পঞ্চায়েতি নির্বাচন হল, বামফ্রন্ট সরকার নিশ্চয় পঞ্চায়েতি নির্বাচন করার দাবি রাখে। পঞ্চায়েতের সাফল্যর সাথে সাথে সিস্টেমের ব্যর্থতার কথা সর্বত্র ছড়িয়ে পড়ে। ৬০।৭০ এর দশকে পঞ্চায়েতের মাধ্যমে যে গ্রামোন্নয়ন হয়েছে এতে হাজার হাজার কোটি টাকা আসত না, আজকে জ্যোতিবাবু ফোরহেড বলে কিছু নেই, তার এন্টায়ার হেড ইজ ফোরহেড; তাই আমরা দেখলাম ৮০-র দশকে, ৯০-র দশকে গ্রামে হাজার হাজার কোটি টাকা এল, আজকে ওনারা যে ট্রান্সপারেন্সির কথা বলছেন, সেই ট্রান্সপারেন্সির কথা সর্বব্যাপি মিথ্যা কথা।

[1-40 — 1-50 p.m.]

পঞ্চায়েত ব্যবস্থার মূল কথা হল, পঞ্চায়েত গ্রামাঞ্চলের মানুষের নিজস্ব সম্পত্তি, গ্রামবাংলার মানুষ পঞ্চায়েতের মালিক, গ্রামবাংলার মানুষের পঞ্চায়েতের কাজকর্মে কি খরচ হচ্ছে তার জানার অধিকার তাদের আছে। ১৯৯৪ সাল থেকে আমরা দেখছি বামফ্রন্ট সরকার গ্রাম সংসদ করেছেন, এর মাধ্যমে যে কাজগুলো হওয়া উচিত, সেগুলো করা হচ্ছে না। গ্রাম সংসদের সভায় গ্রাম সংসদের সভ্যরা থাকবে আগামি দিনে কি পরিকল্পনা রূপায়িত হবে সেই নিয়ে মানুষের মতামত দিতে হবে এবং সেই পরিকল্পনা রূপায়ণ কোথায় কি হবে, কত টাকা খরচ হল তার হিসাব গ্রাম সংসদের সভা ডেকে তার হিসাব পেশ করতে হবে। গ্রামাঞ্চলে আমরা দেখছি, গ্রাম সংসদের সভা কখনো সাধারণ মানুষকে নিয়ে ডাকা হয়না, গ্রাম সংসদের সভা ডাকা হচ্ছে সি.পি.এম পার্টি

অফিসের মধ্যে। আগামি দিনে কি প্ল্যান নেওয়া হবে তা নিয়ে এবং ট্রান্সপারেন্সির প্রশ্ন এখানে আসেনা। আমরা দেখছি ট্রান্সপারেন্সির নামে গ্রাম বাংলার মানুষকে যেভাবে ব্যবহার করা হচ্ছে তার কোনও সাধারণ গণতান্ত্রিক ব্যবস্থা নেই। আজকে গ্রাম বাংলায় কে বিধবা ভাতা পাবে, কে বার্ধক্য ভাতা পাবে, গ্রামোন্নয়ন পরিকল্পনায় বেনিফিসারি কারা হবে সেগুলো ঠিক করবে কারা? বেনিফিসিয়ারি কমিটিতে লেবার এবং সোসাল ওয়ার্কারদের থাকার কথা। কিন্তু আমরা দেখতে পাচ্ছি বেশিরভাগ বেনিফিসিয়ারি কমিটিতে হয় এম.এল.এ বা এম.পি বা গ্রাম প্রধান আছেন। বেনিফিসিয়ারি কমিটি গড়ার মূল উদ্দেশ্য এখানে ব্যর্থ হয়েছে। গ্রাম বাংলার মানুষকে গ্রামোন্নয়নের সমস্ত সুযোগ-সুবিধা দেওয়ার আগে তারা পেডিগ্রি দেখে নেয়। পেডিগ্রি কি? না, সেই পরিবার গত দশ বছর সি.পি.এম করেছে কিনা, কমিউনিস্ট পার্টিকে ভোট দিয়েছে কিনা, আগামি দিনে কমিউনিস্ট পার্টিকে ভোট দেবার সম্ভাবনা আছে কিনা ইত্যাদি। এই ক্রাইটেরিয়ার উপর গ্রামবাংলায় যে টাকা আসছে তার বরাদ্দ হচ্ছে। আমরা দেখছি যে গ্রামবাংলায় উন্নয়নের জন্য যে হাজার কোটি টাকা আসছে তার ৫৭ পারসেন্ট টাকা ডাইভারশন করা হচ্ছে। অদ্ভুত ব্যাপার। আজকে হাজার হাজার কোটি টাকা ডাইভারশন হচ্ছে বলে তার কোনও হিসাব পাওয়া যায়না। পশ্চিমবাংলায় বে-আইনিভাবে ৬৪৩ টি পি.এল অ্যাকাউন্ট খোলা হয়েছে। সরকারি নিয়ম অনুযায়ী পি.এল অ্যাকাউন্ট খুলতে গেলে অ্যাকাউন্টেন্ট জেনারেলের অ্যাপ্রুভাল নিতে হয়। ৯১টির ক্ষেত্রে এই প্রাইওর অ্যাপ্রুভাল নেওয়া হয়েছে। আজকে এই অগস্ট হাউসে লেজিসলেচারদের অধিকার আছে জানার। এই পি.এল. অ্যাকাউন্টের নামে যে আনস্পেন্ড ব্যালান্স পড়ে আছে, যেটা কনসোলিডেটেড ফান্ড থেকে পি.এল. অ্যাকাউন্টে রাখা হয়েছে সেই টাকাটা অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্ট থেকে একটা সেভিংস হিসাবে দেখানো আছে। এখানে কিন্তু লেজিসলেটিভ স্ক্রুটিনি কিছু হচ্ছে না। এর ফলে লেজিসলেটিভ স্ক্রুটিনি থেকে হাউসকে বঞ্চিত করা হচ্ছে। স্যার, আজকে প্রশ্ন লেজিসলেচার আগে না একসিকিউটিভ আগে, এটা আমাদের ভাববার সময় এসেছে। আমরা দেখছি বিভিন্ন ট্রেজারি অফিসার যারা আছে তারা প্রোজেক্ট ওয়াইজ বা স্কীম ওয়াইজ কোনও রেজিস্টার মেইনটেইন করা হচ্ছে না। ডি.ডি.ও অর্থাৎ ড্রয়িং অ্যান্ড ডিসবারসেমেন্ট অফিসার যিনি আছেন তিনি একটা চেক দিচ্ছেন এবং ট্রেজারি টাকা দিয়ে দিচ্ছে।

যেহেতু ট্রেজারির কাছে কোনও স্কীম-ওয়াইজ প্রোজেক্ট বা প্রোগ্রাম ওয়াইজ রেজিস্টার নেই, ফলে কোনও টাকা থেকে তারা চেক্ ইস্যু করল, সেটা কেউ জানতে পারছে না। স্বাভাবিকভাবেই ট্রেজারি এক্সপেন্ডিচারের উপর কোনও কন্ট্রোল থাকছে না। স্যার, সরকারি নিয়ম হচ্ছে, কোনও ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অমনিবাস পি.এল. অ্যাকাউন্ট খুলতে পারে না। পি.এল. অ্যাকাউন্ট খুলতে পারে কোন এমারজেন্সি বেসিসে। সেখানে একটা স্পেসিফিক পারপাজ থাকবে। কিন্তু এখানে দেখা যাচ্ছে অমনিবাস পি.এল. অ্যাকাউন্ট খোলা হয়েছে,

ভেরিয়াস প্রোগ্রামে, সেখানে টাকা জমা হচ্ছে। তাই আমাদের স্বাভাবিকভাবেই আমাদের অত্যন্ত জরুরি একটা প্রশ্নের সম্মুখীন হতে হচ্ছে — লেজিসলেটিভদেরকে, আজকে বিধানসভাকে অন্ধকারে রেখে গ্রামোন্নয়নের জন্য আসা হাজার হাজার কোটি টাকা ডাইভার্ট করা হ'ল কেন? এর উত্তর কে দেবে? স্যার, এখানে অ্যাকাউন্টেবিলিটির কথা বলা হচ্ছে। এখানে কোনও অ্যাকাউন্টেবিলিটি নেই। অ্যাকাউন্টেবিলিটি রাখতে গেলে প্রথম দরকার রাজনৈতিক সদিচ্ছা, রাজনৈতিক মানসিকতা। স্যার, গ্রামবাংলায় অ্যাকাউন্টেবিলিটি কোথায়? যে প্রধান, তার অ্যাকাউন্টেবিলিটি কে? লোকাল এল.সি.। যে প্রধান, তার অ্যাকাউন্টেবিলিটি জমা থাকল ব্লকের নেতার কাছে। যে সভাধিপতি, তার অ্যাকাউন্টেবিলিটি থাকে জেলার নেতার কাছে। কোনও অ্যাকাউন্টেবিলিটিই নেই এখানে। তাই মন্ত্রী যে দাবি করেছেন - 'ট্রান্সপারেন্সি, অ্যাকাউন্টেবিলিটি অ্যান্ড ডিসেন্ট্রালাইজেশনের ব্যবস্থা করেছি'- এটা সম্পূর্ণ ভুল কথা।

স্যার, এই সরকারের যে ইকনমিক রিভিউ, তাতে আমরা কি দেখছি বলছি। আই.আর.ডি.পি.-এর ক্ষেত্রে ৯৬-৯৭ সালে ফিনান্সিয়াল টার্গেট ছিল ৭৪৭২.২৫ লক্ষ টাকা। পারসেন্ট অফ ফিনান্সিয়াল অ্যাচিভমেন্ট হয়েছে। ৩৯.৮২। ৯৭-৯৮ সালে ফিনান্সিয়াল টার্গেট ৭৭১৯.৪১ লক্ষ টাকা, ফিনান্সিয়াল অ্যাচিভমেন্ট ৩৯.৩৭ পারসেন্ট। স্যার, প্রভার্টি অ্যালিভিয়েশন ডিপার্টমেন্টের একটা স্ট্যাটিস্টিক্স আছে আমার কাছে এজ অন ৩১ এপ্রিল। জওহর [illegible] ৯৭-৯৮ সালে অ্যাডভান্স ফান্ড দেখছি ১৭২ কোটি ৬০ লক্ষ ৬৯ [illegible] ৮৩ কোটি ২ লক্ষ ৭ হাজার টাকা। ইন্দিরা আবাস [illegible] কোটি ৫২ লক্ষ ৪১ হাজার টাকা। এক্সপেন্ডিচার হয়েছে ৪৭ কোটি ৭৩ লক্ষ ৬৪ হাজার টাকা। রুর‍্যাল [illegible] এসেছে ৫৫ কোটি ২২ লক্ষ ১ হাজার টাকা। এক্সপেন্ডিচার হয়েছে ২৭ কোটি ২ লক্ষ ৬৭ হাজার টাকা। মিনিমাম নিড্স প্রোগ্রামে অ্যাডভান্স এসেছে ৬৭ কোটি ৫৫ লক্ষ টাকা। এক্সপেন্ডিচার ৩২ কোটি ৪০ হাজার টাকা। ডি.পি.এ.পি. তে অ্যাডভান্স এসেছে ৩ কোটি ৮২ লক্ষ ৬৭ হাজার টাকা। খরচ হয়েছে মাত্র ৬৯ লক্ষ টাকা। ই.এ.এস. প্রোগ্রামে অ্যাডভান্স এসেছে ১০৭ কোটি ৩২ লক্ষ ৬১ হাজার টাকা। খরচ হয়েছে ৭৩ কোটি ৯৬ লক্ষ ৫২ হাজার টাকা। আই.আর.ডি.পি.তে অ্যালোটমেন্ট হয়েছে ৮৬ কোটি ১৫ লক্ষ ৫১ হাজার টাকা। খরচ হয়েছে ৩৯ কোটি ৪৩ লক্ষ ৪১ হাজার টাকা। এন.এস.এ.পি.তে অ্যালোটমেন্ট হয়েছে ৫৮ কোটি ৮৬ লক্ষ ৮৮ হাজার টাকা। খরচ হয়েছে ২২ কোটি ৩৫ লক্ষ ৬১ হাজার টাকা। জওহর রোজগার যোজনায় ফিজিক্যাল টার্গেট ২ কোটি ৬ লক্ষ ৫৮ হাজার ম্যান ডেজ। অ্যাচিভমেন্ট হয়েছে ৮৪ লক্ষ ৫৪ হাজার ম্যানডেজ। ই.এ.এস. প্রকল্পে টার্গেট অ্যাচিভমেন্ট ১ কোটি ৯২ লক্ষ ১৬ হাজার মাত্র।

[1-50 — 2-00 p.m.]

ইন্দিরা আবাস যোজনায় টার্গেট হচ্ছে ৫০,২৪৯ অ্যাচিভমেন্ট হচ্ছে ২৭,২০৮। এরপরও আপনারা বলছেন গ্রাম বাংলার মানুষের জন্য গ্রামবাংলার উন্নয়নের টাকা খরচ হচ্ছে। আমি বলছি হচ্ছে না। আমরা দেখছি ডাইভার্সানের নির্দিষ্ট প্রকল্পের টাকা নির্দিষ্ট প্রকল্পে খরচ হচ্ছে না। স্বাভাবিকভাবেই গ্রামবাংলার সাধারণ মানুষ যাদের উপকৃত হওয়ার কথা তারা উপ্পকৃত হচ্ছে না। আমরা দেখছি জে.আর.ওয়াইয়ের টাকা থেকে বর্ধমান জেলা পরিষদ ৪৭ লক্ষ টাকা খরচ করেছে স্পোর্টস কমপ্লেক্স তৈরির জন্য জে.আর.ওয়াইয়ের টাকা নর্থ ২৪ পরগনার এস.ডি.ও. ইরিগেশনকে দিয়েছে ৬৭ লক্ষ টাকা। সেন্ট্রাল গভর্নমেন্টের গাইড লাইন এখানে প্রতি মুহূর্তে ধর্ষিত হচ্ছে, মানা হচ্ছে না। পশ্চিমবাংলায় কেন পঞ্চায়েত দপ্তরে কোনও জিলা পরিষদ কোনও পঞ্চায়েত সমিতি কোনও জায়গাতেই বিলো দা পভার্টি লাইন মানে দারিদ্র্য সীমার নিচে যে মানুষেরা আছে তাদের নামের তালিকা এখনও পর্যন্ত টাঙানো হয়নি। আমরা বার বার বলেছি জিলা পরিষদ থেকে আরম্ভ করে গ্রামপঞ্চায়েত পর্যন্ত বিভিন্ন স্তরে বিভিন্ন প্রকল্পে কত টাকা এলো এবং সেই টাকা কোথায় যায়, কিভাবে খরচ হয় সেটা মানুষকে জানানো হল না। এরপরও আপনারা বলবেন আপনারা অ্যাকান্টেবিলিটি মেনটেন করেন। আমি বলব না করেন না। পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থা নিয়ে যত ঢাকঢোল বাজানো হয় বাস্তবে তার কিছুই কাজ হয় না। আজকে বলা হয় যে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামবাংলার অর্থনীতি নিজের পায়ে দাঁড়াবে। আমি পঞ্চায়েতমন্ত্রীকে জিজ্ঞাসা করছি যদি কেন্দ্রীয় সরকারের জে.আই.ওয়াই. এবং আরও যে বিভিন্ন স্কীমে টাকা দেয়, সেই টাকা আসা যদি বন্ধ করে দেয় তাহলে আগামি দিনে আপনাদের পঞ্চায়েত দপ্তর কোথায় যাবে? আপনারা কেন পারছেন না, পারছেন না তার কারণ আপনারা পঞ্চায়েতগুলিতে সম্পদ সৃষ্টি করতে পারছেন না, স্থানীয় সম্পদ সৃষ্টি করতে পারছেন না। কেন্দ্র থেকে হাজার কোটি টাকা আসা সত্ত্বেও আপনারা সম্পদ সৃষ্টি করতে পারছেন না। একটা জোর বাঁধ, আর একটা মোরামের রাস্তা করলেই কি স্থানীয় সম্পদের সৃষ্টি হয়? কেন্দ্র কেন্দ্রের মুখের দিকে তাকিয়ে ছাড়া আপনাদের আর কিছুই করার নেই। কারণ এই রাজ্যের আর্থিক অবস্থা খুব খারাপ। পশ্চিমবঙ্গের ইন্টারনাল ডেট হচ্ছে ৪,২০৩ কোটি টাকা। পশ্চিমবঙ্গে যে পরিমাণ সম্পদ সৃষ্টি করেছে তার পরিমাণ মাত্র ৬২ পারসেন্ট। আর লাইবিলিটির পরিমাণ ৮৬ পারসেন্ট। কি করে এটা সম্ভব হবে কি করে এই সরকার নিজের ক্ষমতায় পঞ্চায়েত ব্যবস্থাকে দৃঢ় করবেন। আমরা জানি কিছু ম্যাচিং গ্র্যান্ট দেন তার পরিমাণ কতো সেটাতো আমাদের বন্ধুদের জানাই আছে। আমরা দেখছি নবম পঞ্চবার্ষিকি পরিকল্পনা স্টেট ওয়াইজ পভার্টি রেশিও হচ্ছে ২৫৫.১ পারসেন্ট। তাই আগামি দিনে গ্রামবাংলার উন্নয়নের যন্ত্র পঞ্চায়েত ব্যবস্থার যে ইঞ্জিন তাকে সচল যদি রাখতে হয় তাহলে এই

দপ্তরকে প্রথমে দুর্নীতির মধ্যে থেকে বেরিয়ে আসতে হবে। পঞ্চায়েতের মধ্যে যে আমলাতান্ত্রিকতার মানষিকতার গ্রাস করেছে তার থেকে পঞ্চায়েত ব্যবস্থাকে বেরিয়ে আসতে হবে। আমরা জানি ১৯০০ সালে চীনে আফিং যুদ্ধ হয়েছিল। সেখানে ব্রিটিশরা চীনের লোকদের জোর করে আফিং খাওয়াতো। তখন চীনের জনগণ আফিংয়ের বিরুদ্ধে আন্দোলন করেছিল। তেমনি এই রাজ্যে কমিউনিস্টরা আফিং চাষে মদত দিচ্ছে। কিন্তু স্যার, আমি দেখছি, এই রাজ্যে একটা দারুণ মুভমেন্ট হচ্ছে। সেটা হচ্ছে, কি? না, আজকে নারকোটিক ব্যুরোর অফিসাররা যখন বর্ধমান, বীরভূম, বাঁকুড়া, প্রভৃতি জায়গায় আফিমের বে-আইনি চাষ বন্ধ করার জন্য অভিযান করছেন, আইনগত ব্যবস্থা নিচ্ছেন, তখন পঞ্চায়েত প্রধানদের নেতৃত্বে ঐ নারকোটিক অফিসারদের বিরুদ্ধে মাস মুভমেন্ট করা হচ্ছে। আজকে সারা বিশ্বজুড়ে অফিসারদের বিরুদ্ধে মাস মুভমেন্ট করা হচ্ছে। আজকে সারা বিশ্বজুড়ে আফিমকে নিষিদ্ধ বলে ঘোষণা করা হয়েছে, নিষেধাজ্ঞা জারি করা হচ্ছে। মানুষ প্রতিবাদে মুখর হচ্ছে। কিন্তু পশ্চিমবাংলার লালদুর্গ বলে পরিচিত বর্ধমান বীরভূম, বাঁকুড়া, মেদিনীপুরে হাজার হাজার বিঘায় আফিম চাষ হচ্ছে। ব্যবসায়িরা আজকে বিভিন্ন কায়দায় আফিমের চাষ করার জন্য কৃষকদের দাঁদন দিচ্ছে। এই সরকারের কাছে কি পশ্চিমবাংলার মানুষ এটা আশা করেছিল?

আবার দেখুন। এই সরকার বলছেন, তাঁরা নাকি স্যানেটরি ল্যাটরিনের ব্যাপারে মাসমুভমেন্ট করেছেন। কিন্তু কি দেখা যাচ্ছে? স্যার, আজকে সকালে আমি যখন বহরমপুর থেকে আসছিলাম তখন স্যানেটরি ল্যাটারিনের যে অবস্থা দেখলাম সেটা আপনাকে বলছি। আমরা ছোটবেলার জোড়া শালিক দেখলে ভাবতাম দিনটা ভালো যাবে। কিন্তু রাস্তা দিয়ে আসার সময় দু-ধারে দেখলাম পশ্চিমবাংলার মানুষ উন্মুক্ত প্রাঙ্গনে বিষ্ঠা ত্যাগ করছে। আর, আপনারা স্যানেটরি ল্যাটরিন, স্যানেটরি ল্যাট্রিন করে চিৎকার করছেন, মাস মুভমেন্ট করছেন! ৩০০ টাকায় কি স্যানেটরি ল্যাটরিন করা যায়? আজকে যেখানে এক হাজার ইঁটের দাম ২২০০ টাকা সেখানে ৩০০ টাকায় কি করে স্যানেটরি ল্যাটরিন হবে?

আজকে যারা এম.এল.এ. আছেন, বিরোধী দলের এম.এল.এ আছেন, তাঁদের আরও ক্ষমতা দেওয়া হোক। গত বছর সাবজেক্ট কমিটি ব্লক প্লানিং-এ এম.এল.এ.-দের চেয়ারম্যান করার দাবি করেছিল। আমরা চাই, গ্রামপঞ্চায়েত স্তরে সহায়ক সমিতি গড়া হোক। স্যার, আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য এই কটা কথা বলে, এই সরকারের মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর আনীত ব্যায়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী পঙ্কজকুমার ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় ৫৯, ৬০, ৬২ ও ৬৩ নম্বর দাবিতে যে ব্যায়-বরাদ্দ উত্থাপন করেছেন তার সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে সংক্ষেপে কিছু বলছি। ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর মূল যে বিষয়টা ছিল, ক্ষমতার বিকেন্দ্রীকরণ, তা সার্থকভাবে কার্যকর করা হয়েছে। পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে আজকে মানুষের যে রাইটার্স মুখি স্রোত ছিল সেটা অনেকটা বন্ধ হয়েছে। আজকে যে কোনও উন্নয়নমূলক কর্মকান্ডের ক্ষেত্রে এটুকু অন্তত বলতে পারি যে, রাইটার্স বিল্ডিং শুধু একটা কলকাতাতেই নেই গ্রামে-গঞ্জেও ছোট ছোট রাইটার্স বিল্ডিং তৈরি করা হয়েছে। এবং গ্রামের মানুষকে তার সঙ্গে যুক্ত করা হয়েছে। আজকে মূল যে বিষয়, ক্ষমতার বিকেন্দ্রীকরণ, সেটা সার্থকভাবে করা হয়েছে। আজকে গ্রামাঞ্চলের চেহারার আমূল পরিবর্তন হচ্ছে। ২১।২২ বছর আগে মানুষ কি দুঃখ-দুর্দশার মধ্যে দিন কাটাতো গ্রামাঞ্চলে তা আমরা দেখেছি। সেই সবদিনে চৈত্র-বৈশাখ মাসে আকাশের দিকে তাদের চেয়ে থাকতে হ'ত যে, কখন একফোঁটা বৃদ্ধি হবে তবে চাষ হবে। সেই সময় গ্রাম-বাংলার অনেক গরিব মানুষকে ঘটি-বাটি বন্ধক দিয়ে সর্বশান্তও হতে হ'ত। আজকে গ্রামবাংলায় যে পরিবর্তন ঘটেছে তা কি কেউ অস্বীকার করতে পারেন? আজ গ্রামাঞ্চলের চারিদিকে সবুজের আবহাওয়া। অতীতে গ্রামের মানুষের যে দুর্দশা ছিল, যে হাহাকার ছিল তা গ্রামের মানুষকে শহরের দিকে টানত। 'ফ্যান দাও, ফ্যান দাও' বলে মানুষ শহরের দিকে ছুটত। আজকে সেই অবস্থার অবসান হয়েছে। গ্রামের যে মানুষ একদিন খাদ্যের দাবিতে আন্দোলন করত আজকে সেই মানুষকে আর খাদ্যের দাবিতে আন্দোলন করতে হয় না। গ্রামের গরিব কৃষক, ক্ষেতমজুরদের খাদ্যের দাবিতে আন্দোলন করতে এসে কিভাবে প্রাণ দিতে হয়েছিল তা আমাদের সকলের জানা আছে। আজকে গ্রাম বাংলার মানুষ খাদ্যে স্বয়ম্ভরতা অর্জন করেছে কৃষি, মৎস্য প্রভৃতির উৎপাদনের সাফল্যের মধ্যে দিয়ে। কৃষি ক্ষেত্রের যে সাফল্য, মৎস্য উৎপাদনের যে সাফল্য, বনসৃজনের যে সাফল্য, শিক্ষা ক্ষেত্রের যে সাফল্য তাকে কি আজকে কেউ অস্বীকার করতে পারে? এটা অস্বীকার করার আজকে কোনও উপায় নেই। ক্ষমতা বিকেন্দ্রকরণের মধ্যে দিয়েই আজকে গ্রামাঞ্চলে এই পরিবর্তন ঘটানো সম্ভব হয়েছে। এখানে দুর্নীতির প্রশ্ন তোলা হয়েছে, পি.এল. অ্যাকাউন্টের প্রশ্ন তোলা হয়েছে। এসব নিয়ে এখানে অনেক আলোচনা হয়ে গেছে। তারপর লোকসভার নির্বাচন হয়েছে এবং মানুষের যে রায় সেটা লক্ষ্য করা গেছে। এত কুৎসা, এত অপপ্রচারের মধ্যে দিয়ে পঞ্চমবারের জন্য যে পঞ্চায়েত নির্বাচন হ'ল তাতেও মানুষ কি বলিষ্ঠ রায় দিয়েছে তাও সকলের জানা। মানুষ বার বার বামফ্রন্টের পক্ষে রায় দিয়েছে। সুতরাং ঐসব দুর্নীতির প্রশ্ন তুলে কোনও লাভ নেই।

পি.এল. অ্যাকাউন্টের বিষয়ে তদন্ত করে দেখা গেছে ভুল-ত্রুটির পরিমাণ দশমিক পাঁচ শূন্য শতাংশও নয়। অথচ ঐ সমস্ত প্রশ্ন তুলে এ রাজ্যের বামফ্রন্ট সরকারের সামগ্রিক সাফল্যকে ছোট করে দেখানো হচ্ছে। একটা পুঁজিবাদি রাষ্ট্র ব্যবস্থার মধ্যে সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে একটা অঙ্গ রাজ্যের সরকার যে পঞ্চায়েত ব্যবস্থা চালু করেছে তা আজকে বিরল নজির সৃষ্টি করেছে। দেশ বিদেশের মানুষ এই ব্যবস্থাকে পর্যবেক্ষণ করে গেছেন। মূলত ভূমিসংস্কারের মধ্যে দিয়ে যে বিরাট সাফল্য অর্জন করা হয়েছে তা কখনোই অস্বীকার করা যায় না। আজকে এ রাজ্যের শতকরা ৭০ ভাগ প্রান্তিক এবং ক্ষুদ্র কৃষককে জমির সঙ্গে যুক্ত করা হয়েছে। গ্রামের পুরোনো জোতদারি, জমিদারি, মহাজনি ব্যবস্থাকে ভেঙে দেওয়া হয়েছে। সাথে সাথে মানুষের চিন্তা-ভাবনা, চেতনার মান বৃদ্ধি পেয়েছে। যে মানুষের কোনও আত্ম-সম্মান-বোধ ছিলনা, আজকে তার সেটা সম্পূর্ণ জেগে উঠেছে। বিরোধী সদস্যদের আমি স্মরণ করতে বলব যে, তাঁদের সময়ও পঞ্চায়েত ব্যবস্থা ছিল। কিন্তু তখন ইউনিয়ন বোর্ডের অবস্থাটা কিরকম ছিল? তাঁরা তাঁদের সময় ১৫/১৬ বছর ধরে কখনো নির্বাচন করেননি। দাঁত যখন গজিয়েছে তখন পঞ্চায়েতে ঢুকেছেন, দাঁত পড়েছে পর পঞ্চায়েত থেকে বেরিয়েছেন—নির্বাচন কখনো করেননি। কিন্তু আজকে ভারতবর্ষের আর কোথায় এরকম ব্যবস্থা আছে পশ্চিমবাংলা, ত্রিপুরা, কেরালা ছাড়া যে, পাঁচ বছর অন্তর অন্তর নির্বাচন হচ্ছে এবং সেই নির্বাচনের মধ্যে দিয়ে, অসংখ্য মানুষের অংশ গ্রহণের মধ্যে দিয়ে, ৬০/৬৫ হাজার আসনের নির্বাচনের মধ্যে দিয়ে নজিরবিহীন ঐতিহাসিক ঘটনা ঘটে চলেছে? বিরোধী সদস্যরা নিজেদের গান্ধীবাদি হিসাবে দাবি করেন, গান্ধীজির চিন্তা ভাবনায় নিজেদের বিশ্বাসী বলে দাবি করেন। অথচ নিজেদের দলের শাসিত রাজ্যগুলির চেহারা কি? এখনো পর্যন্ত একটা রাজ্যেও আমাদের রাজ্যের মতো পঞ্চায়েত ব্যবস্থা কায়েম করতে পারেননি। তফসিলি জাতি, উপজাতি সম্প্রদায়ের মানুষদের, আর্থিক দিক দিয়ে পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষদের এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে মর্যাদাকে সংরক্ষিত করার ব্যবস্থা করা হয়েছে। তাদের স্বার্থ সংরক্ষণের এখানে যে ব্যবস্থা করা হয়েছে তা ভারতবর্ষের আর কোনও রাজ্যে হয়নি। আজকে এখানে সর্বস্তরের মানুষ অধিকার, সম্মান এবং মর্যাদা পাচ্ছে। সেই সমস্ত মানুষরা আজকে এ রাজ্যে সম্মান এবং মর্যাদা পাচ্ছে, যারা একদিন ঐ কংগ্রেসিদের বাড়িতে মাইন্দারি করত। আজকে যে পঞ্চায়েতের প্রধান হয়েছে, যে সভাপতি হয়েছে - আজকে এটাই হচ্ছে আপনাদের যন্ত্রণা, এটাই হচ্ছে আপনাদের গাত্রদাহ। এটা আপনাদের সহ্য হয় না। আগে যে পাঁচু ছিল আজকে সে পাঁচুবাবু হয়েছে - এটাই আপনাদের গাত্রদাহ। আজকে শুধু আর্থিক দিক নয়, আজকে চিন্তা-ভাবনার ক্ষেত্রে যে পরিবর্তন, তার যে সাংস্কৃতিক দিক, তার যে খেলাধূলার দিক সব মিলিয়ে একটা পরিপূর্ণ আত্মবিকাশের সুযোগ ঘটেছে। আজকে শুধু পেটের ক্ষুধা নয়, আজকে

তার মানসিক ক্ষুধা নিবারণ করার জন্য গ্রামে-গঞ্জে যে সাংস্কৃতিক দিগন্ত সৃষ্টি করেছে বামফ্রন্ট সরকার, সেটা অস্বীকার করা যায় না। আজকে জেলা কাউন্সিল গঠিত হয়েছে। সেখানে যারা বিরোধী তারাই হচ্ছে চেয়ারম্যান। আপনারা দুর্নীতির কথা বলছেন। পঞ্চায়েত তো শুধু আমরা একা পরিচালনা করছি না, আপনারা অনেক পঞ্চায়েত সমিতি পরিচালনা করছেন। দুর্নীতির ব্যাপারে সেইরকম যদি কিছু থাকতো তাহলে কেন আপনারা তা ফাঁস করেননি। খালি বস্তা-পচা কথা বারে বারে এখানে বলতে চাইছেন। ইতিহাস থেকে শিক্ষা নেওয়ার যে বিষয়টা সেটা আপনারা নিতে চান না, সেই শিক্ষা নেওয়ার চেষ্টা করুন। শত কুৎসা, শত অপপ্রচার করেও আমাদের দমানো যাবে না। আপনাদের মধ্যে থেকেই তো কেউ গুন্ডামি করছেন, কেউ মস্তানি করছেন। কিন্তু হিসাব করে দেখবেন, যারা খুন হচ্ছে তাদের মধ্যে বামফ্রন্টের কর্মিরাই বেশি খুন হয়েছে। একটা নির্বাচনকে সামনে রেখে যে সন্ত্রাস সৃষ্টি করলেন, মানুষের অধিকারকে নস্যাৎ করার যে চেষ্টা করেছিলেন এটা কি মানুষ জানে না? আপনারা নিজেরাই সন্ত্রাস সৃষ্টি করেছিলেন, নিজেরাই গুন্ডামি, মস্তানি করেছেন, অবৈধ কাজ করেছেন আর আপনারাই বামফ্রন্টের ঘাড়ে চাপিয়ে দেবার চেষ্টা করেছিলেন। কিন্তু আমরাই মানুষের যে অধিকার সেই অধিকারকে নিশ্চিত করেছি পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে। মানুষের যে মর্যাদা সেই মর্যাদা রক্ষিত হয়েছে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে। সমাজের অর্ধেক মহিলাকে পঞ্চায়েতের সাথে যুক্ত করা হয়েছে। আজকে দেশের পরিবর্তন আনতে গেলে অর্ধেক মা-বোনকে বাদ দিয়ে করা যায় না। আজকে মা-বোনদের যে মর্যাদা সেই মর্যাদা দিয়েছে এই বামফ্রন্ট সরকার। আর আপনারা এই মা-বোনদের নিয়ে যা করছেন তাতে আপনাদের মুখ থেকে কোনও কথা বলা শোভা পায় না। আপনারা মিথ্যা রিপোর্ট দিয়ে, মিথ্যা কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু আমি বলছি, তা করতে পারবেন না। বামফ্রন্ট সরকার হাওয়ায় আসেনি, মানুষের আত্মবিশ্বাসের মধ্য দিয়ে এসেছে। মানুষের যে আত্মবিশ্বাস তাকে বলিয়ান করতে সক্ষম হয়েছি এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে, তাকে সার্বিক রূপ দিতে পেরেছি। আমরা জানি, মানুষের আশা-আকাঙ্খা বেড়েছে। মানুষ এখন জি.আর এবং টি.আর চায় না। মানুষ চায় বিদ্যুৎ, মানুষ চায় সড়ক, মানুষ চায় পাকা রাস্তা। আমরা জানি, মানুষের এই আশা-প্রত্যাশা সম্পূর্ণভাবে আমরা পূরণ করতে পারিনি, কারণ এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে তা করা যায় না। কিন্তু এই যে মানুষের প্রত্যাশা এটাই কি কম জিনিস। আজকে মানুষের ভিতরে যদি শ্রেণীচেতনা সৃষ্টি না হত, শ্রেণী চেতনায় মানুষ যদি সচেতন না হতেন তাহলে তারা দাবি-মুখর হতে পারতেন না। আজকে বামফ্রন্টের জন্যই মানুষের মনে বিশ্বাস জন্মেছে। সেই কারণেই আমি মনেকরি, এই যে ব্যবস্থাপনা, এই যে পঞ্চায়েতি রাজ, পঞ্চায়েতের যে ব্যবস্থাপনা যা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সৃষ্টি করেছে তা গোটা ভারতবর্ষের কাছে আজকে অভিনন্দিত হয়েছে।

সুতরাং সেইসব কাজগুলি আমাদের করতে হবে। আর কিছু পরিকাঠামোগত সমস্যা আছে, সেগুলি দূর করার জন্য আমি অনুরোধ করব। এ ছাড়া বেশ কিছু সংখ্যক কর্মচারী নিয়োগ করতে পারেননি, এছাড়া প্রধান, উপ-প্রধান, সভাপতি প্রভৃতি পদাধিকারিকে ব্যক্তিদের পারিশ্রমিকের বিষয়টি বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-30 p.m]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েত এবং গ্রামীন উন্নয়ন মন্ত্রী বাজেটে যে ব্যয়-বরাদ্দের কথা বলেছেন তাকে আমি পরিপূর্ণভাবে বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাট-মোশনগুলিকে আমি পূর্ণ সমর্থন করছি। আমার আগে সরকারপক্ষের মাননীয় সদস্য যিনি বক্তব্য রাখলেন তিনি বললেন যে সীমিত ক্ষমতার মধ্যে কাজ করা যায় না। এই প্রসঙ্গে তাকে আমি বলতে চাই যে এখানে পঞ্চায়েতের কাজটা মূলত চলে কেন্দ্রীয় সরকারের টাকায়। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে পরিমাণ টাকা এই বাবদ আপনারা পেয়েছেন সে সম্পর্কে আমি কয়েকটি প্রশ্ন উত্থাপন করছি, মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় এর উত্তর দেবেন বলে আমি আশাকরি। জওহর রোজগার যোজনায় ১৯৯৭-৯৮ সালের পশ্চিমবঙ্গের যে চিত্রটা আপনি তুলে ধরেছেন তাতে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গ জে.আর.ওয়াই খাতে টাকা পেয়েছে ১৯৯৭-৯৮ সালে ১৫৭ কোটি ৩২ লক্ষ ৭১ হাজার টাকা। আপনি মার্চ মাস পর্যন্ত এ রাজ্যে খরচ করেছেন ৯০ কোটি ৬৯ লক্ষ ৫৬ হাজার টাকা। খরচ হয়নি ৬৬ কোটি ৬৩ লক্ষ ১৫ হাজার টাকা। জওহর রোজগার যোজনা খাতে গরিব মানুষদের জন্য কেন্দ্রের দেওয়া টাকার ৫০ পারসেন্ট আপনি খরচ করতে পারেননি। এটা কি আপনাদের ব্যর্থতা নয়? আপনারা অনেক কাজ করেছেন বলে মুখে বলেন কিন্তু এই পরিসংখ্যান থেকেই দেখা যাচ্ছে যে, যে পরিমাণে টাকা আপনারা পেয়েছিলেন সেই টাকা আপনারা খরচ করতে পারেননি। জনসাধারণের টাকাকে আপনারা আপনাদের পৈত্রিক সম্পত্তি মনে করে ঐ পি.এল.অ্যাকাউন্ট এবং বিভিন্ন ফান্ডে রেখে ইন্টারেস্ট পেতে চেয়েছেন এবং এইভাবে পশ্চিমবঙ্গের গ্রাম উন্নয়নের টাকা লুঠ হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থার আসল চিত্রটা এই জায়গায় দাঁড়িয়েছে। তারপর শ্রম দিবস সৃষ্টি করার ক্ষেত্রে আপনার লক্ষ্যমাত্রা ছিল ২ কোটি ৬ লক্ষ ৫৮ হাজার। কত হয়েছে? ১ কোটি ৪ লক্ষ ৭৭ হাজার। এটা কি অগ্রগতির নমুনা? মালদহ জেলার ক্ষেত্রে আপনি টাকা দিয়েছিলেন ৩ কোটি ৭৯ লক্ষ ১৭ হাজার টাকা খরচ হয়েছে ২ কোটি ৮৭ লক্ষ ৩৮ হাজার। মন্ত্রী মহাশয়ের নিজের জেলা, মেদিনীপুর জেলা, যে জেলার জেলা পরিষদের তিনি সভাধিপতি ছিলেন, পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় জেলা, সেই জেলার জন্য দিয়েছিলেন ১৫ কোটি ২৭ লক্ষ ৯০ হাজার টাকা আর খরচ করেছেন ৯ কোটি ৯৩ লক্ষ ১৪ হাজার টাকা। এটা কি অগ্রগতির নমুনা? এটা কি উন্নয়নের নমুনা? ইন্দিরা আবাসন

যোজনার খাতে আপনি টাকা পেয়েছিলেন ৯৭।৯৮ সালে ১০১ কোটি ৪১ লক্ষ ৪৬ হাজার টাকা, আর মার্চ মাস পর্যন্ত খরচ হয়েছে ৫৫২ কোটি ৮৩ লক্ষ ৭ হাজার টাকা। খরচ হয়নি ৪৮ কোটি ৫৮ লক্ষ ৩৯ হাজার টাকা। মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গে এ ক্ষেত্রে আপনারা বাড়ি তৈরির লক্ষ্যমাত্রা ছিল ৫৮ হাজার ৪৩৫ জনের, হয়েছে ২৯ হাজার ২৫৩ টি বাড়ি। বাকিটা করতে পারেননি। পশ্চিমবঙ্গে কি আপনি গরিব মানুষ শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস সম্প্রদায়ের মানুষ খুঁজে পাননি যাদের এই ইন্দিরা আবাস যোজনায় বাড়ি করে দেবেন? এরপরও কি আপনারা বলবেন যে পঞ্চায়েত ব্যবস্থার ক্ষেত্রে আপনারা প্রথম স্থান অধিকার করে আছেন? আপনার নিজের জেলাতে আপনি ৭ হাজার বাড়ি তৈরির কথা বলেছিলেন কিন্তু সেখানে করেছেন মাত্র ৪ হাজার। নিজের জেলাতেও এস.সি, এস.টি সম্প্রদায়ের গরিব মানুষ কি খুঁজে পাননি? এর থেকে লজ্জার বাজেট আর হতে পারেনা। আজকে এখানে দাঁড়িয়ে মিলিয়ন ওয়েল স্কীমে ১৯৯৭-৯৮ সালের মার্চ পর্যন্ত পশ্চিমবঙ্গ ৫০ কোটি ২৯ লক্ষ ৪৬ হাজার টাকা পেয়েছে। খরচ হয়েছে ২৬ কোটি ১৬ লক্ষ ৯৭ হাজার টাকা। খরচ হলনা ২৪ কোটি ৩ লক্ষ ৪৯ হাজার টাকা। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার জেলা মেদিনীপুরের কি অবস্থা আপনি জানেন না।

এরপরে আমি আই.আর.ডি.পি'র ক্ষেত্রে আসছি। আই.আর.ডি.পি'র ক্ষেত্রে আপনি ১৯৯৭-৯৮ সালের জানুয়ারি পর্যন্ত টাকা পেয়েছেন ৭৭ কোটি ১৯ লক্ষ ৪১ হাজার। আপনি খরচ করেছেন ৩৫ কোটি ৯৩ লক্ষ ৯১ হাজার টাকা। মাত্র ৪৬.৫৬ পারসেন্ট টাকা আপনি খরচ করেছেন। স্ব-নিযুক্তি প্রকল্পগুলিকে এইভাবে নষ্ট করে দিয়েছেন। এরপরে আপনি কি বলবেন আমি জানিনা।

তারপরে ডেভেলপমেন্ট অব ওমেন অ্যান্ড চাইল্ড ইন রুর‍্যাল এরিয়ার ক্ষেত্রে ১৯৯৭-৯৮ সালে আপনি ৩ কোটি ৯৯ লক্ষ ৯১ হাজার টাকা পেয়েছেন। আপনি খরচ করেছেন ১ কোটি ৭৭ হাজার টাকা। ২ কোটি ৯৯ লক্ষ ১৪ হাজার টাকা আপনি খরচ করতে পারেননি। মাননীয় মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গে মহিলা, শিশু খুঁজে পেলেন না তাদের উন্নয়নের জন্য। এরপরে আপনি কি বলবেন? আজকে ন্যাশনাল ওল্ড অ্যাজ পেনশন স্কীমের ক্ষেত্রে আপনি বৃদ্ধ, বৃদ্ধা খুঁজে পাননি। পশ্চিমবাংলায় তার জন্য ১৯৯৭-৯৮ সালে ৪৩ কোটি ৬১ লক্ষ ৫১ হাজার টাকা আপনি পেয়েছেন। আপনি খরচ করেছেন ২১ কোটি ৯৪ লক্ষ ১৫ হাজার টাকা। খরচ হলনা ২১ কোটি ৬৯ লক্ষ ৩৬ হাজার টাকা। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ওল্ড অ্যাজ পেনশন দেবার ক্ষেত্রে বৃদ্ধ-বৃদ্ধা খুঁজে পাচ্ছেন না পশ্চিমবাংলায়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, আপনি খুঁজে না পান তাহলে আমাদের বলুন, আমরা আপনাকে খুঁজে দেব। আপনি ওল্ড এজ-দের

পেনশন দিতে পারছেন না। এই টাকাগুলি কোথায় যাচ্ছে? আজকে এর চেয়ে দুর্নীতি আর হতে পারেনা।

তারপরে ন্যাশনাল মেটারনিটি বেনিফিট স্কীম যেটাতে গর্ভবতী মায়েদের ৩ শত করে টাকা দেওয়া হয়, সে ক্ষেত্রে আপনি ১৯৯৭-৯৮ সালে ৬ কোটি ১৮ লক্ষ টাকা পেয়েছেন। আপনি খরচ করেছেন ১ কোটি ৮০ লক্ষ টাকা ৭১ হাজার টাকা। খরচ হলনা ৪ কোটি ৮৭ লক্ষ ২৯ হাজার টাকা। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে মাননীয় মন্ত্রী মহাশয় বলুন, আপনি কি পশ্চিমবাংলায় দরিদ্র্য সীমার নিচে যারা বসবাস করে তাদের মধ্যে কোনও গর্ভবতী মহিলা খুঁজে পাননি? তাহলে কি তারা সবাই ফ্যামিলি প্ল্যানিং করে নিয়েছে আপনি এগুলি উত্তর দেবার সময়ে বলবেন।

আজকে সারা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের অডিট হচ্ছে না। পঞ্চায়েত বছরে দুইবার হিসাব টাঙিয়ে জনগণকে সেটা জানাবার কথা, কিন্তু সেটা হচ্ছে না। ৮৫ পারসেন্ট গ্রামপঞ্চায়েত হিসাব দিচ্ছে না। ৩৪১টি পঞ্চায়েত সমিতিতে অডিট হয়নি। তারা কোনও হিসাব টাঙিয়ে দেয়না। ১৭টি জেলা পরিষদে ১৯৮৬ সাল থেকে কোনও অডিট করানো হয়নি। মানুষ জানতে পারছে না যে কত টাকা এল, আর কত টাকা খরচ হল। এই হচ্ছে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের চেহারা। আজকে বে-আইনিভাবে পি.এল. অ্যাকাউন্ট এবং লোকাল অ্যাকাউন্ট খুলে গ্রামোন্নয়নের টাকা সব লুটে-পুটে খাচ্ছেন।

মাননীয় মন্ত্রী মহাশয়; আমি আপনাকে আর একটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গে ১০ম অর্থ কমিশন পরিকাঠামোর উন্নয়নের জন্য দুই কিস্তিতে জি.ও নং ৪৬৩ ডেটেড ৭.২.৯৭ এবং জি.ও নং ২২২০ ডেটেড ১৯.৫.৯৭ মোট ৮৫ কোটি ৩৬ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। এই রাজ্যের জেলাগুলিকে দেওয়া হয়েছে ৩৪ কোটি ৮ লক্ষ ৬৮ হাজার ৬০৪ টাকা। আজ পর্যন্ত জেলাগুলিতে খরচ হয়েছে ১ কোটি ৩৭ লক্ষ ৮২ হাজার ১১০ টাকা। বেশির ভাগ টাকা ডি.এম.-এর কাছে পড়ে আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে ডি.এম-এর কাছে খরচ না হওয়া টাকা যা পড়ে আছে তার পরিমাণ হচ্ছে, ৪৯ কোটি ২৭ লক্ষ ৩১ হাজার ১৯৬ টাকা বিভিন্ন জেলার ডি.এম.-এর কাছে পড়ে আছে। কেন্দ্রীয় সরকারের দেওয়া এই কোটি কোটি টাকা আপনারা খরচ করতে পারলেন না। আপনারাই বলে থাকেন যে, পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের অবস্থা সবচেয়ে ভাল এবং পশ্চিমবঙ্গ পঞ্চায়েতের কাজকর্মে প্রথম স্থান অধিকার করেছে, অথচ টাকাটা খরচ করতে পারলেন না। তাই আপনার এই ব্যয়-বরাদ্দের আমি বিরোধিতা করছি এবং এর তীব্র প্রতিবাদ জানিয়ে এবং আমাদের দলের কাট-মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী মহম্মদ হান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী আজকে এই সভায় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে পঞ্চায়েত সম্পর্কে দুই-একটি কথা এই হাউসে রাখছি। আনন্দের কথা হ'ল কংগ্রেস বন্ধুদের পক্ষ থেকে আমার পূর্ববর্তী দুই বক্তা আমাদের সরকারের পঞ্চায়েত ব্যবস্থাপনার যে ধারা তাকে সমর্থন করে কাজকর্মে কোথাও কোথাও দুই-একটি ত্রুটি বের করে তার সমালোচনা করলেন। তাঁরা বিরোধিতা করতে পারছেন না, কারণ পঞ্চায়েত ব্যবস্থায় বিরোধিতা করবার কিছু নেই। ১৯৫৭ সালে এই কংগ্রেসিদের নেতৃত্বেই গোটা ভারতবর্ষের বুকে পঞ্চায়েতি ব্যবস্থাপনার মাধ্যমে কাজকর্ম পরিচালনা করবার জন্য পঞ্চায়েতি আইন প্রণয়ন করা হয়েছিল। ১৯৫৮ সালে জেলা পরিষদ আইন প্রণয়ন করে ধারাবাহিকভাবে পঞ্চায়েত নির্বাচন হবে বলে ঠিক হয়েছিল। পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিমবঙ্গ সহ গোটা ভারতবর্ষের গ্রাম-বাংলার মানুষের উন্নতি করব, এই সিদ্ধান্ত করেছিলেন কংগ্রেস নেতা মহাত্মা গান্ধী। দুঃখের বিষয়, তাঁরা খাতা-কলমে আইনটা করে রাখলেন ঠিকই, কিন্তু সেটা বাস্তবায়িত করতে তাঁরা কোনও চেষ্টা করলেন না। উদাহরণ স্বরূপ বলতে পারি, ক্ষমতায় থাকাকালীন ১৪-১৬ বছরে পশ্চিমবঙ্গ সহ ভারতবর্ষের কোনও রাজ্যে তাঁরা পঞ্চায়েত নির্বাচন করেননি। সেটা তাঁরা করেননি একটি কারণে, কারণ তাহলে তো গরিব, খেটে খাওয়া মানুষদের হাতে ক্ষমতা তুলে দিতে হবে। তারই জন্য তাঁরা পঞ্চায়েত নির্বাচন করেননি। আমরা পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মনে করেছিলেন যে, রাইটার্স বিল্ডিংয়ে বসে পশ্চিমবঙ্গ শাসন করার মানে পশ্চিমবঙ্গের জনসাধারণের প্রতি অবমাননা করা। স্বাভাবিকভাবেই সিদ্ধান্ত হয় যে, পশ্চিমবঙ্গের মানুষের হাতে বিকেন্দ্রীকরণের মাধ্যমে ক্ষমতা তুলে দিতে হবে এবং সেক্ষেত্রে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক উন্নতি ঘটাতে হলে পঞ্চায়েত-ব্যবস্থা গ্রহণ করা ছাড়া অন্য কোনও রাস্তা নেই। এটাই হচ্ছে সঠিক রাস্তা। তাই তো আমাদের বামফ্রন্ট সরকারের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মহাশয়ের নেতৃত্বে এই ব্যবস্থাপনার কাজ ধারাবাহিকভাবে পশ্চিমবাংলার বুকে চলে আসছে।

তাই ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচনের ভিতর দিয়ে আজকে ১৯৯৮ সাল, টাকা ২০-২১ বছর যাবত পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিমবাংলার উন্নয়নের ধারাকে অব্যাহত রাখা হয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে উন্নয়নের ধারাকে অব্যাহত রাখার জন্য পশ্চিমবাংলার মানুষ বারে বারে এই বামফ্রন্ট সরাকরকে ক্ষমতায় প্রতিষ্ঠিত করেছেন। এটা কংগ্রেসি বন্ধুরা স্বীকার করে নিয়েছেন। যাইহোক কাজ করতে গিয়ে ভুল-ভ্রান্তি হয়, যে কাজ করে

তার ভুল হয় যে কাজ করে না তার ভুল হয়না। পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে বেশি বেশি করে যাতে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক ব্যবস্থার উন্নতি হয় তার চেষ্টা করা হয়েছে। গ্রামবাংলার উন্নয়ন রাস্তাঘাটের উন্নয়ন পানীয় জলের ব্যবস্থাপনা কৃষি সেচের ব্যবস্থাপনা এই সমস্ত পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে করা হয়েছে। এটা পঞ্চায়েত ব্যবস্থার উদাহরণ বহন করে। আজকে পশ্চিমবাংলার এই পঞ্চায়েত ব্যবস্থা দেখতে ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে শুধু নয় ভারতবর্ষের বাইরে থেকে লোক এসেছে। শুধু দেখতে আসা নয়, তারা এই নিয়ে গবেষণা করছে কোনও যাদু বলে পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থা চলছে, কোনও যাদু বলে পশ্চিমবাংলায় পঞ্চায়েত রাজ কায়েম হয়েছে। কংগ্রেসিরা বলছেন দুর্নীতির কথা। এই দুর্নীতি সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, পঞ্চায়েতি ব্যবস্থাপনায় সরকারের যে ভাবনা সেই ভাবনা সঠিকভাবে আরও বেশি করে গ্রামবাংলার মানুষের কাছে যেভাবে পৌঁছে দেবার দরকার ছিল সেই ভাবনা আমরা এখনও পর্যন্ত পৌঁছে দিতে পারিনি। যদিও আমাদের পঞ্চায়েতমন্ত্রী গ্রাম সাংসদদের মধ্যে দিয়ে গ্রামবাংলার কাজকর্মের ধারাকে অব্যাহত রাখার চেষ্টা শুরু করেছেন। এই গ্রাম সাংসদদের বিষয়ে আমার বক্তব্য হচ্ছে, ভোটের সময় রাজনৈতিক দলগুলির প্রার্থিরা যেভাবে ঘুরে ঘুরে একাধিকবার মানুষকে ভোট দেবার জন্য আকুলিবিকুলি করে পিড়াপিড়ি করে তেমনি করে গ্রাম সাংসদদের সভাগুলিতে প্রতিটি গ্রাম পঞ্চায়েত সদস্যদের উচিত তাদের ভোটারদের জমায়েত করা। গ্রাম সাংসদদের সভায় যাতে বেশির ভাগ ভোটার উপস্থিত হতে পারে সেই দিকে মন্ত্রী মহাশয়কে লক্ষ্য রাখতে হবে। পঞ্চায়েত ছাড়া কোনও ডেভেলপমেন্ট করা যাবে না পঞ্চায়েত ছাড়া কোনও কাজকর্ম করা যাবে না সেটা এলাকার মানুষ বেশি বেশি করে বুঝতে পারবে। এটা বুঝতে পারলে এলাকার মানুষ পঞ্চায়েতের কাজে উৎসাহিত হবে। পঞ্চায়েতের প্রতিটি কাজে যদি মানুষ উপস্থিত থাকে তাহলে সরকারের উদ্দেশ্যটা সঠিকভাবে রূপায়িত হবে বলে আমি মনেকরি। আমার দ্বিতীয় কথা হচ্ছে, পঞ্চায়েতকে সব সময় সরকারের উপর নির্ভরশীল হলে চলবে না। সরকার কখন টাকা দেবে সেই টাকা দিয়ে ডেভেলপমেন্টের কাজ করব এটা যেন পঞ্চায়েত মনে করে না থাকে। তাই পঞ্চায়েতকে তার নিজস্ব সম্পদ সংগ্রহ করতে হবে এবং নিজে স্বয়ংসম্পূর্ণ হতে হবে। এই দিকটা পঞ্চায়েতগুলো যাতে করে সেদিকে লক্ষ্য করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমি আর একটি কথা বলব সেটি হচ্ছে, আমার বিধানসভা কেন্দ্রে জেলা পরিষদের দুটি রাস্তা আছে। একটি হচ্ছে তারাপিঠ টু পারুলিয়া এবং আর একটি হচ্ছে মোল্লারপুর টু সালার। এই রাস্তা দুটি আজকে ৫। ৭ বছর ধরে পড়ে আছে, কাজ বাকি আছে। কাজটি সত্বর যাতে জেলা পরিষদের মাধ্যমে করা যায় সেদিকে আপনি লক্ষ্য রাখবেন। আজকে এই পঞ্চায়েত ব্যবস্থাপনার ভেতর দিয়ে মানুষের মধ্যে যে জন-জাগরণ সৃষ্টি হয়েছে, এই জনজাগরণ আরও বেশি

করে যাতে প্রচার চালানো হয়, সেদিকে লক্ষ্য রাখার জন্য মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব। এই কথা বলে এই বাজেটকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে আনা ছাঁটাই প্রস্তাবগুলোকে সমর্থন করছি এবং মন্ত্রী মহাশয়কে গ্রহণ করবার জন্য অনুরোধ করছি। আজকে যখন ব্যয়বরাদ্দ নিয়ে আলোচনা হচ্ছে এবং ব্যয়বরাদ্দ আলোচনায় আমরা এই পঞ্চায়েত বাজেট দিয়ে বোধহয় সমাপ্তি ঘোষণা করব। ব্যয়বরাদ্দের আলোচনা যা শুরু হয়েছিল তার অন্তিম লগ্নে আমরা এসে পৌঁছেছি। আজকে শেষ দিন। এই আলোচনায় অংশগ্রহণ করে আমাকে নিশ্চয়ই আসতে হবে গত পঞ্চায়েতের নির্বাচনের ব্যাপারে। সাম্প্রতিক অতীতে আমাদের রাজ্যে ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচন সম্পন্ন হয়েছে। এই নির্বাচন উপলক্ষে তার আইনশৃঙ্খলা, নির্বাচনকে কেন্দ্র করে এই রাজ্যের উত্তাল পরিস্থিতি এই সমস্ত দিকে এই বিধানসভায় ইতিপূর্বে আলোচনা হয়েছে। আমি আবার সেই কথার পুনরাবৃত্তি করছি। আমরা জানি, ওখান থেকে বিরোধিতা আসবে। গত নির্বাচনে, অর্থাৎ বামফ্রন্ট আসার পরে পঞ্চায়েত নির্বাচন হয়েছে, এই নির্বাচনে একটা রক্তাক্ত পথে হয়েছে, একটা সন্ত্রাসমূলক পরিবেশের মধ্যে দিয়ে সম্পন্ন হয়েছে। একথা অস্বীকার করতে পারেন? মন্ত্রী মহাশয় হয়ত তাঁর জবাবি ভাষণে বলবেন, গণতান্ত্রিকভাবে পঞ্চায়েত নির্বাচন নির্বিঘ্নে সম্পন্ন হয়েছে। তিনি প্রশংসা দাবি করতে পারেন। তিনি অভিনন্দন দাবি করতে পারেন। কিন্তু আমরা কংগ্রেস দলের পক্ষ থেকে এটা পারলাম না। গতকাল এখানে আলোচনা হয়েছিল যে বুথের গণনা বাদ দিয়ে নির্বাচনের পর বিদ্যালয়ে অথবা অন্য কোথাও কেন্দ্রীয়ভাবে গণনা করা হোক। মন্ত্রী বলেছিলেন, এইরাজ্যে একমাত্র জেলা দক্ষিণ দিনাজপুরে সেখানে বুথে গণনা করার পরে অন্য জায়গায় নিয়ে এসে গণনা করা হয়েছিল। আমি জিজ্ঞাসা করেছিলাম কি কারণে, কোন যুক্তিতে, কোন প্রেক্ষাপটে দাঁড়িয়ে এই কাজ করা হয়েছে? গতকাল তিনি আমার জবাব দিতে পারেননি। আমি আশা করব, আজকে তার উত্তর তিনি দেবেন। মন্ত্রী মহাশয় বলেছিলেন, সমস্ত কংগ্রেস দল - অতীতে আমরা বলেছি, আবার বলছি, পঞ্চায়েত নির্বাচনের পর গণনা করতে গিয়ে যে পরিবেশ সৃষ্টি হয়েছে এবং যে আইনশৃঙ্খলার অবস্থা দেখা দেয়, তাতে সেটা সুষ্ঠুভাবে হয়নি। একটা সুষ্ঠু পরিবেশের মধ্যে নির্বাচনের গণনা শেষ হয়নি, যেখানে নির্বাচনের গণনা ও ফলাফল প্রকাশ একটা গুরুত্বপূর্ণ প্রক্রিয়া, সেই আসল প্রক্রিয়া বাধাপ্রাপ্ত। আমি

আশা করি মন্ত্রী দক্ষিণ দিনাজপুরের কথা বলবেন। ভবিষ্যতে যাতে প্রতিটি জেলার এই গণনা বুথে না করে বাইরে গিয়ে করুন, পরের দিন করুন, কেন্দ্রীয়ভাবে বলুন এই দাবি আমি রাখব। আমরা বারংবার বলেছিলাম যে, আপনারা শাসন ক্ষমতায় থেকে বিরোধী দলকে নানা জায়গায় অতীতে মনোনয়ন পত্র দাখিল করতে দেওয়া হয়নি। সেখানে জোর করে বিনা প্রতিদ্বন্দ্বিতায় জেতানো হয়েছে এমন একটি জেলার কথা বলব, যেই জেলার থেকে মাননীয় মন্ত্রী এসেছেন এবং আমিও সেই জেলারই বিধায়ক। মাননীয় মন্ত্রীর নিশ্চয় স্মরণ আছে যে, আজ থেকে ৫ বছর আগে ১৯৯৩ সালে যখন চতুর্থ পঞ্চায়েত নির্বাচন আমাদের জেলায় জাম্বনী নামে একটি ব্লকে হল, সেই ব্লকে মন্ত্রীর দলের বাইরে অন্য কোনও বিরোধীদলকে মনোনয়ন পত্র দাখিল করতে দেওয়া হয়নি। কিন্তু নিয়তির কি নিষ্ঠুর পরিহাস মন্ত্রীর এবং শাসকদলের যে, আজকে জাম্বনীতে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি সেখানে উৎখাত হয়ে গেছে। সেখান থেকে নিশ্চিহ্ন হয়ে গেছে। এটা সম্ভব হয়েছে রুখে দাঁড়িয়েছিল ওখানকার মানুষগুলো বলে। তাহলে কি এই কথাই বলতে হয় যে, ২১ বছর ধরে যে নির্বাচন পঞ্চায়েত দপ্তরের হাত থেকে পশ্চিমবঙ্গ হয়েছে তাতে কি কিছুই হয়নি? মন্ত্রী দাবি করলেন কেন আমি নিয়ম মাফিক ৫ বছর অন্তর নির্বাচন করেছি - হ্যাঁ, আপনি নিশ্চয় করেছেন। মন্ত্রী দাবি করলেন গত ৫ বছর অন্তর গ্রাম পঞ্চায়েত প্রধানগুলোতে ক্ষমতা দেওয়ার চেষ্টা করেছি - হ্যাঁ করেছেন। কিন্তু আজকে আপত্তি এই জায়গাতেই আমাদের আছে যে, ভারতবর্ষ ৭৩তম সংবিধান সংশোধনে গ্রাম পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যে, ভারতবর্ষের প্রত্যেকটি জায়গায়। কিন্তু কাঙ্খিত উন্নয়ন এই রাজ্যে হয়নি। মাননীয় মন্ত্রী বিরোধীদলের সদস্য বলছেন বলে বিরোধিতা করে উত্তর দেবেন না, আপনারা মোরাম করেছেন, কিছু টিউবওয়েল বসানো হয়েছে, সামাজিক বন্টন হয়েছে। কিন্তু যে প্রচেষ্টা ছিল, যে অর্থ আপনাদের হাতে ছিল যে অর্থ আপনার কেন্দ্র দিয়েছে এবং যে অর্থ আপনি পাঠিয়েছিলেন সেই অর্থ সেই অনুযায়ী খরচ হয়নি। আজকে আবার বলছি আপনি এটা দেখুন। আজকে গ্রাম পঞ্চায়েতগুলো, পঞ্চায়েত সমিতিগুলো এবং জেলা পরিষদগুলোর কি অবস্থা সেটা এখানে নেই, সাগরের বিধায়ক বহুদিনের বিধায়ক, প্রবীণ বিধায়ক প্রভঞ্জন মন্ডল, যিনি ১৯৭৭-৯৭ সাল জিতে এসেছেন, তিনি সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ছিলেন। তিনি সারা রাজ্য ঘুরেছিলেন এবং তাঁর রিপোর্ট দিয়েছিলেন। সেই সাবজেক্ট কমিটির রিপোর্টে কতগুলো স্পষ্ট কথা বলার চেষ্টা করেছিলেন। তিনি বাস্তব চিত্রটাকে দেখে তাঁর বক্তব্যে প্রতিনিধিত্ব করার চেষ্টা করেছেন। সেখানে কমিউনিস্টদের ক্ষেত্রে যে অবস্থা, সত্য কথা উদ্‌ঘাটিত করার চেষ্টা করলেই তাকে বহিষ্কার করা হয়। যেমন বিনয় চৌধুরির অবস্থা হল, প্রভঞ্জন মন্ডলের অবস্থাও একইরকম হল। তাঁকে পঞ্চায়েতের সাবজেক্ট কমিটির চেয়ারম্যানের পদ থেকে সরিয়ে দেওয়া হল। ঘুরতে গিয়ে

দেখেছেন যে, পঞ্চায়েতের নামে গণতান্ত্রিকরণের যে দাবি করেছেন তা মানা হয়নি। মাস পার্টিসিপেশন সেখানে হয় নি, পাটিকে কন্ট্রোল করা হয়েছে। কেন্দ্রীভূত করা হয়েছে। আপনার নিশ্চয় স্মরণ আছে যখন প্রথম পঞ্চায়েতের নির্বাচন করেছিলেন তখন কি হয়েছিল।

[2-40 — 2-50 p.m.]

১৯৭৮ সালে আপনারা যখন প্রথম পঞ্চায়েত নির্বাচন করলেন এই রাজ্যে, তখন দেওয়ালে দেওয়ালে আপনারা লিখিয়েছিলেন বাস্তু ঘুঘুদের হটিয়ে দিয়ে সত্যিকারের গণতান্ত্রিক পথ ধরে মানুষকে আনতে হবে। কিন্তু কি হল, ধান্দাবাজরা নূতন করে বাস্তুঘুঘুদের হাত ধরে আপনাদের আশ্রয় প্রশ্রয়ে গ্রাম পঞ্চায়েত জেলা পরিষদে তারা নূতন করে কায়েমী স্বার্থ সৃষ্টি করেছে, সেটা মন্ত্রী হিসাবে আপনি একবার ঘুরে দেখুন। আজকে মন্ত্রী মহাশয় নিশ্চয় এই ব্যাপারে খোঁজ নিয়ে দেখবেন, বর্ষিয়ান নেতা বিনয় চৌধুরি মহাশয় আবেগের সুরে বলেছেন পঞ্চায়েত ব্যবস্থাকে ঘিরে একটা ঠিকাদারদের আখড়া হয়েছে। এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমের মাধ্যমে গ্রামে সুনিশ্চিতকরণ শ্রম দিবস সৃষ্টি করার জন্য যে টাকা দরকার সেটা করতে গিয়ে কি করে, আমি কাজ হয়না বলছি না, কিছু শ্রম দিবস সৃষ্টি হলেও বেশিরভাগ টাকা ঠিকাদারদের কাছে চলে যায়। আর ঠিকাদাররা টিপ সই করে সেখানে ম্যান ডেজ সৃষ্টি করেছে বলে পঞ্চায়েতের কাছে দাখিল করে, তাই ঠিকাদাররা আজকে পঞ্চায়েতকে বাস্তুঘুঘুর আখড়া তৈরি করেছে। আমি মন্ত্রী মহাশয়কে বলব এই অবস্থা দূর করুন। আপনি দীর্ঘদিন জেলা পরিষদের সভাধিপতি ছিলেন, আপনি এই দপ্তরের দায়িত্ব নিয়ে মন্ত্রী হয়েছেন, কাজেই এই দপ্তরের এই অবস্থা বন্ধ না করলে উন্নতি হবে না। আপনি বলুন তো, আমার আপনার জেলা মেদিনীপুর জেলায়, সেই জেলাতে আজকে কি অবস্থা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি, একটা খবরও নিয়ে জেনেছি, '৯৪-৯৮' সাল পর্যন্ত ১২৬ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের দেয় টাকা, সেই টাকা খরচ হয়নি, পড়ে আছে। এবং সর্বপরি যে কাজ সরকারি টাকায় হয়, সেই টাকার উপরে যদি সুপারভিশন না থাকে, অডিট না হয়, সেই টাকা তছনছ হবে। আমি শুধু একটি রাজ্যের মধ্যে, একটি জেলার কথা বলছি, মেদিনীপুর জেলায় ৫১৪টি গ্রাম পঞ্চায়েত, সেখানে '৯৬-'৯৭ সালে অডিট হয়েছে মাত্র ১২১টিতে, ৫৪টি পঞ্চায়েত সমিতির অডিট হয়েছে মাত্র ১টিতে, '৯৬-'৯৭ সালে। জেলা পরিষদে অডিট হয়েছে ১৯৯০-৯১ সালে, এটা শেষ অডিট হয়েছিল। আমি সেইজন্য মাননীয় মন্ত্রীকে বলব, যদি অডিট না হয়, আমি নিশ্চয় এই কথা বলব না, যে কেন্দ্রীয় সরকার টাকা দেয়, সে যেই টাকা দিক, কেন্দ্রীয় সরকার নিশ্চয় একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকার টাকা দেবে। দিতে বাধ্য। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই

আজকে এই পঞ্চায়েতী ব্যবস্থাকে হাজির করে এই রাজ্যে সমস্ত রূপান্তর ঘটিয়ে ফেলবেন আপনি এই ব্যাপারে যে স্বপ্ন দেখেন, আমরাও দেখি; দীর্ঘদিন ধরে কংগ্রেস ভারতবর্ষের শাসন ক্ষমতা পরিচালনার পর বিভিন্ন ক্ষেত্রে আমরা যে সাফল্য অর্জন করেছি, সেই অর্জিত সাফল্যকে গ্রামের প্রত্যন্ত জায়গায় পৌঁছে দেওয়ার জন্য রাজীব গান্ধীর আমলে ৭৩তম সংবিধান সংশোধন করেছিলেন। আমরা মনেকরি সেইটা পৌঁছে দিতে হবে। কিন্তু আপনারা বলেন, গত ২১ বছরে আপনাদের আমলে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন দপ্তর রাজ্য স্তরে একটা কোনও প্রোগ্রাম বানিয়েছেন, যা করেছিলেন মানুষের তাদের আর্থিক বিকাশের ক্ষেত্রে, সামাজিক বিকাশের ক্ষেত্রে, আর্থিক রূপায়ণের ক্ষেত্রে সহায়ক হবে। আপনি একটা প্রোগ্রামের নাম বলুন, আপনি এই ব্যাপারে জবাবি ভাষণে বলবেন, যতগুলি প্রোগ্রাম আপনারা করেছিলেন, মানুষের কাছে বলেন আমরা গ্রাম বদলে দিয়েছি, গ্রাম বদলে দিতে পেরেছি, সমাজ বদলে দিতে পেরেছি, মানুষের মূঢ় ম্লান মুখে হাসি ফুটিয়ে দিতে পেরেছি, এই ব্যাপারে একটা প্রোগ্রামের নাম করুন, আমরা বিভিন্ন সময়ে রিপোর্ট নিয়ে জেনেছি, গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ৫৫।৮০ ভাগ টাকার ক্ষেত্রে আপনাদের ম্যাচিং গ্রান্টের টাকা দিতে আপনারা কুণ্ঠা করেন। ফলে কাজ হয়না। শুধু বিরোধিতার জন্য নয়, এই ব্যাপারে একটু ভেবে দেখুন। আজকে জেলা পরিষদের যিনি সভাধিপতি তিনি হচ্ছেন মিনি মুখ্যমন্ত্রী, সমস্ত দায়িত্ব নিয়ে তিনি বসে আছেন। এখানে নন্দবাবু বসে আছেন, তিনি বলেছিলেন ন্যাবার্ড থেকে পাওয়া টাকার তিনি কোনও কাজ করতে পারছেন না, জেলা পরিষদ সাইট সিলেকশন না করার জন্য। পঞ্চায়েত হচ্ছে গ্রামের মানুষের স্বপ্ন এবং অগাধ টাকা যোগানের মধ্যে দিয়ে গ্রামের সামাজিক ব্যবস্থা, সংস্কৃতিক ব্যবস্থাকে পাল্টে দেবার যে স্বপ্ন সেটা বাস্তবায়িত হচ্ছে না। কতগুলো ব্যাপারে আপনি অন্তত ব্যবস্থা গ্রহণ করুন। প্রত্যাশার ফল পাইনি বলেই আজকে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি এখানে কয়েকটি কথা বলতে চাই। এই বাজেট বিতর্কে অংশগ্রহণ করে বিরোধী দলের কয়েকজন বন্ধু এখানে সওয়াল করলেন পঞ্চায়েত ব্যবস্থা কতখানি ব্যর্থ হয়েছে, চেষ্টা করলেন এই সাফল্যকে খাটো করে দিতে। আসলে তারা নিজেরা কি চান সেটা বলতে পারলেন না, বলার সাহস তাদের নেই। অনেক ক্ষেত্রে দেখা যায় যে অন্যান্য রাজ্যের পরিসংখ্যান দিয়ে তারা বোঝাবার চেষ্টা করেন

আমরা কোন ক্ষেত্রে কত টাকা পেয়েছি। এখানে কিন্তু সেইরকম মালপত্র ওদের হাতে নেই। অন্য কোনও রাজ্যের উদাহরণ ওদের হাতে নেই। আসলে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন এই দুটো কথাকে আর পৃথক করা যায় না। পঞ্চায়েতকে বাদ দিয়ে গ্রামোন্নয়নের কথা ভাবা যায়না। পঞ্চায়েত হচ্ছে গ্রামোন্নয়নের চাবিকাঠি। আজকে যে নির্বাচন হয়ে গেল তাতে বিশাল সংখ্যক প্রার্থী নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেছিল, গ্রামেগঞ্জে যে উৎসাহের জোয়ার দেখা গেছে তা নিঃসন্দেহে এই ব্যবস্থার সাফল্য সূচিত হয়। যদি এটার কোনও উপযোগিতা না থাকত, তবে এই ব্যবস্থাকে ঘিরে মানুষের এত উৎসাহ উদ্দীপনা থাকত না। আজকে এই কথা অস্বীকার করার উপায় নেই। বিরোধী দলের বন্ধুরা যখন সরকারে ছিলেন, তখন গ্রামের যে চেহারা করে রেখেছিলেন, এখন গ্রামের চেহারা দেখলে আর চেনা যাবেনা। তারা কি জেগে ঘুমোচ্ছেন, না ইচ্ছাকৃতভাবে সত্যকে আড়াল করছেন। পশ্চিমবাংলার প্রতিটি গ্রাম তার সাক্ষী, প্রতিটি মানুষ তার সাক্ষী এই কথা বার বার প্রমাণ হয়ে গেছে বিভিন্ন নির্বাচনের মাধ্যমে। আমরা দেখেছি সেই সমস্ত দিনে গ্রামের মানুষকে কত উপেক্ষার মধ্যে কত বঞ্চনার মধ্যে দারিদ্র্যের সঙ্গে লড়াই করে তাঁরা জীবন-যাপন করতেন। আজকে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গির ফলে, এই সরকারের ইতিবাচক কর্মসূচির ফলে আজকে গ্রামবাংলায় প্রাণের জোয়ার এসেছে, প্রাণের স্পন্দন এসেছে। সেই গ্রামগুলি আজকে সভ্য দুনিয়ার পাশে এসেছে। আগে দেখা যেত গ্রাম থেকে শহরে মানুষের ঢল নেমেছে ক্ষুধার তাড়নায়, জীবিকার তাড়নায় তারা ছুটে আসছে শহরে। আজ আর সেই চিত্র দেখা যায় না। আজকে গ্রামের মানুষ গ্রামেই থাকছে, সেখানে তাদের জন্য রাস্তা-ঘাট, জল, আলো, বিদ্যুৎ, শিক্ষা স্বাস্থ্য, সবকিছুরই ব্যবস্থা হয়েছে, সেইজন্য আর তারা শহরে আসার গরজ বোধ করেন না। আমরা দেখেছি, গ্রামের বুভুক্ষু মানুষ, বছরে ৬ মাস যাদের কোনও জীবিকার সংস্থান ছিল না, দু-মুঠো অন্নের গ্যারান্টি ছিল না, প্রতি বছর মার্চ মাস পড়ার সঙ্গে সঙ্গে কাতারে কাতারে তারা ব্লক অফিসে ধর্না দিত এক কেজি গম, কি এক কেজি মাইলো পাবার আশায়। সেইসব দৃশ্য হয়ত আপনারা ভুলে গিয়েছেন, কিন্তু তারা ভোলেনি। আজকে সেই অবস্থা নেই। এখন গ্রামের মানুষের কর্ম বেড়েছে, মজুরি বেড়েছে, আর্থিক অবস্থার উন্নতি হয়েছে। আজ থেকে ১৫।২০ বছর আগে যেখানে ৯০ শতাংশ গ্রামের ঘরে খড়ের বা টালির চাল ছিল, আজকে সেখানে দালান হয়েছে। রাস্তাঘাট হয়েছে, বিদ্যুৎ পৌঁছে গেছে। দেখতে পাননা এই সমস্ত জিনিসগুলো? আজকে উত্তরবাংলার ১০ লক্ষ চা-শ্রমিক সরকারকে সাধুবাদ জানাচ্ছে। এতদিন তারা পঞ্চায়েত ব্যবস্থার বাইরে ছিল, সরকার আইন সংশোধন করে ঐ চা-বাগানের শ্রমিকদের পঞ্চায়েত ব্যবস্থার সঙ্গে যুক্ত করেছে। এই প্রসঙ্গে একটি বিষয় মন্ত্রী মহোদয়কে ভাবতে হবে আইন অনুযায়ী চা-বাগানের রাস্তাঘাট, প্রাথমিক শিক্ষা, আলো, এসমস্ত জিনিসের ব্যবস্থা করার দায়িত্ব

সংশ্লিষ্ট মালিকের ছিল এবং আছে, সেই চা-বাগানের জমি মালিকদের নামেই লিজ নেওয়া আছে - এক্ষেত্রে এক্তিয়ারের কোনও সংঘাত আসবে কিনা, জুরিসডিকশনের সংঘাত আসবে কিনা দেখতে হবে। পঞ্চায়েত একটা রাস্তা করতে গেলে কোথায় করবে? সব তো চা-বাগানের জমি। একটা বাস্তুহীনকে ঘর করে দিতে হলে কোন জমিতে করবে? অন্য যে সমস্ত বাধ্য-বাধকতা আছে, প্ল্যান্টেশন লেবার অ্যাক্ট, শ্রমিকদের প্রতি মালিকদের কি কি করণীয়, সেখানে মালিক করবে না পঞ্চায়েত করবে, এর মধ্যে কোনও বিরোধ দেখা দেবে কিনা, সেটা মন্ত্রী মহোদয়কে ভাবতে হবে। সেই সঙ্গে ভাবতে হবে, ইদানিং একটা সমস্যা হতে পারে বলে আশঙ্কা করা হচ্ছে এতদিন পঞ্চায়েতে যারা পদাধিকারি ছিলেন, তারা রিজার্ভেশনের আওতায় ছিলেন না। আইন পরিবর্তনের ফলে এইগুলো এখন সংবক্ষণের আওতায় এসেছে। কোথাও প্রধান হবে মহিলা, তফসিলি জাতি বা উপজাতি, এরকম সংরক্ষণ করা হয়েছে। নিশ্চয় তাদের এই দায়িত্বের মধ্যে আনা দরকার। হয়ত একটা তফসিলি এলাকায় একটাই তফসিলি মহিলার জন্য আসন সংরক্ষিত আছে, কিন্তু তিনি প্রধান পদের দায়িত্ব নিতে অস্বীকার করছেন। এমন কিছু পঞ্চায়েত আছে, যেখানে হয়ত তফসিলি উপজাতির জন্য প্রধান পদ সংরক্ষিত, অথচ সেই পদে সেখানে তফসিলি উপজাতির কোনও প্রার্থী নেই। আজকে সেই সব সংরক্ষণ আসন থেকে যারা নির্বাচিত হয়ে আসছেন, তাদের মধ্যে কেউ কেউ প্রধান নির্বাচিত হচ্ছেন, তাঁরা যদি নিয়ম মেনে না চলেন, না কাজ করেন তাহলে তাদের অপসারণের কি ব্যবস্থা হবে এবং তাদের অপসারণের পর পরবর্তীকালে কে দায়িত্ব নেবে এইসব সমস্যা জটিলতাগুলির সৃষ্টি হতে পারে। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাবতে হবে যাতে অচলাবস্থার সৃষ্টি না হয়, পঞ্চায়েতগুলি ঠিকমতো কাজ করতে পারে। এই ব্যাপারে আমি আরেকটা কথা বলতে চাই বিগত কয়েক বছর দেখা গেছে গ্রামপঞ্চায়েতগুলির হাতে যে বরাদ্দ এতে কম হয় তারা তাদের দায়িত্ব ঠিকমতো পালন করতে পারে না। এই দায়িত্ব যাতে ঠিকভাবে পালন করতে পারে তার জন্য আরও অর্থ বরাদ্দের প্রয়োজন আছে এই বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েতমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাটমোশনের সমর্থনে বক্তব্য পেশ করছি। অনেকের মনে হতে পারে যে গ্রামপঞ্চায়েতের যে ভাবনা গান্ধীজির ছিল স্বরাজের যে চিন্তা ভাবনা ছিল এবং পরবর্তীকালে রাজীব গান্ধীর যে চিন্তা ভাবনা জওহর রোজগার যোজনার মধ্যে দিয়ে গ্রামের মানুষের আর্থ সামাজিক উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা নিয়েছিলেন এই রাজ্যে গ্রামোন্নয়নে তা একেবারে কাজ হয়নি এমন কথা আমি বলব না। কিন্তু বাংলার মানুষের প্রত্যাশা পূরণ করতে এই সরকার ব্যর্থ হয়েছে। গ্রামপঞ্চায়েতের সাথে গ্রামোন্নয়ন দপ্তরের সমন্বয়

সাধন করেছেন। আমার পূর্ববর্তী বক্তার সাথে এক মত, তিনি বলছিলেন দুটি দপ্তরের মধ্যে সমন্বয় সাধন দরকার। কিন্তু একটা দপ্তর সঠিক কাজ করছে কিনা তার মনিটরিং তার ভিজিলেন্স ব্যবস্থা না করে আরেকটা দপ্তরকে সংযুক্ত করলেই কি দুটি দপ্তরের দূরত্ব কমে যাবে। রাজভবন হচ্ছে গ্রামোন্নয়ন আর পঞ্চায়েত ভবনেপঞ্চায়েত দপ্তর এই দুটির দূরত্ব এক কিলোমিটার এই দুটিকে আপনারা জুড়ে দিয়েছেন। আমি গতবারেও বলেছি যে আপনারা যে সংযুক্তির কথা বলছেন সেটা অনেকটা বোঝার উপর শাকের আঁটির মতো। আমি আপনাকে কয়েকটি সাজেশন দিচ্ছি। গ্রামবাংলায় পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে এটা প্রতিনিয়তই শুনি। এই দুর্নীতির ক্ষেত্রে দুর্নীতি নিরশনের ক্ষেত্রে সরকারি দপ্তরের যে ভূমিকা সেই ভূমিকা পালনে এত অনীহা কেন? মাননীয় মন্ত্রী মহাশয়কে এটা দেখতে বলব। মাননীয় মন্ত্রী তাঁর আগেকার বক্তৃতায় বলেছিলেন জিলাপরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রামপঞ্চায়েত অডিটরের সংখ্যা কম, এতো জিলা পরিষদে অডিট করতে পারিনি। আমি বলেছিলাম পশ্চিমবঙ্গে পাও এবং সাওদের শূন্য পদ পূরণ না করলে গ্রামপঞ্চায়েতে ভিজিলেন্স করা যাবে না। অডিট কেমন করে হবে? আমি যে মহকুমার প্রতিনিধিত্ব করি সেটা হচ্ছে কাকদ্বীপ মহকুমা, সেখানে একজন সাও এতগুলি পঞ্চায়েত সমিতিতে প্রতি বছর পরীক্ষা-নিরীক্ষা করা তার পক্ষে অসম্ভব। এ ক্ষেত্রে কিছু অসুবিধা দেখা দিয়েছে। কিন্তু আপনি এক বছরে কত জনকে নিয়োগ করেছেন? কেন্দ্রীয় সরকারই হোক আর রাজ্য সরকারই হোক যার টাকাই হোক গ্রামবাংলার প্রত্যন্ত এলাকার মানুষের কল্যাণে নিয়োজিত হওয়ার কথা, আজকে [*** ......... ***] আপনাকে আরও গুরুত্ব দিয়ে নতুন শূন্যস্থান পূরণ করার দিকে নজর দিতে হবে। আপনি হয়তো একটা পঞ্চায়েত সমিতির অধীনে কাজ করার জন্য টাকা বরাদ্দ করেছেন। জেলা পরিষদ হয়তো পঞ্চায়েত সমিতিকে দিল যে, এই টাকা দিয়ে উন্নয়ন ঘটাতে হবে। কিন্তু যদি কার্জের লোক না থাকে তাহলে কি করে কাজ হবে?

[3-00 — 3-10 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** গোপালবাবু, আপনি আইন জানেন না। ক্যাগের রিপোর্ট এই হাউসে প্লেস হবে, পাবলিক অ্যাকাউন্ট কমিটিতে যাবে, তারপর এটা নিয়ে এখানে আলোচনা করা হবে। তাই এখনই এসব এখানে আলোচনা হতে পারেনা। সুতরাং বাদ যাবে।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** স্যার, ক্যাগের রিপোর্টের কথা না হয় বাদই দিলাম। কিন্তু বিভিন্ন জেলার পঞ্চায়েতে যে দুর্নীতি চলছে তা মাননীয় মন্ত্রীও জানেন।

একটা পঞ্চায়েত সমিতিতে ৫।৬ জন এস.এ.ই. না থাকলে ডেভেলপমেন্ট ওয়ার্ক

Note * Expunged as ordered by the Chair

হবেনা। কিন্তু এস.এ.ই.-র পদ শূন্য হয়ে রয়েছে। একটা পঞ্চায়েত সমিতির অধীনে যদি পাঁচ জন এস.এ.ই.-র জায়গায় একজন থাকে তাহলে ডেভেলপমেন্ট ওয়ার্ক কি করে হবে? আপনি ডি.পি.সি.সি. করেছেন, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি করেছেন। ডি.পি.সি.-তেও বৈষম্য ছিল। একথা অতীতেও বলেছি। ডি.পি.সি. তৈরি করার ক্ষেত্রে দলীয় সংকীর্ণতার পরিচয় দেওয়া হয়েছে। আবার ডি.পি.সি.-র পরিকাঠামোগত উন্নয়নের ব্যবস্থা করেননি। ফলে ডি.পি.সি.-র মধ্যে যে সমস্ত কাজ করা দরকার স্টাফ স্ট্রেংথের অভাবে সেই কাজগুলো প্রতিবছর সঠিক সময়ে করা যাচ্ছেনা। আমি বলতে চাই, শুধুমাত্র একটা দপ্তরের সঙ্গে আরেকটা দপ্তরের সংযুক্তির মধ্যে দিয়ে সবকিছু হয়ে যাবে না। বরং পাশাপাশি পরিকাঠামোগত শ্রীবৃদ্ধিও ঘটানো দরকার। তা না হলে এই বাজেট বক্তৃতা আষাঢ়ে গল্পে পরিণত হবে এবং বাস্তবের সঙ্গে কোনও সঙ্গতি থাকবেনা। আপনি গঙ্গা-কল্যাণ যোজনার কথা বলেছেন। এতে ৮০ ভাগ - ২০ ভাগ রেশিও অনুযায়ী সেন্ট্রাল এবং স্টেট গভর্নমেন্টের শেয়ার রয়েছে। কিন্তু সারা ভারতবর্ষের মধ্যে এটা খুব লজ্জার ব্যাপার যে, আমাদের মাত্র ৩০ শতাংশের বেশি জমিকে সেচ-সেবিত করা যায়নি। ১৯৯৬-৯৭ সালে ৬৬.৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এবং এই টাকায় যদি মজা খাল, বিল ও পুকুর সংস্কার করতেন তাহলেও ২০ শতাংশ সেচ-সেবিত এলাকার মধ্যে আসত। যদি আপনারা ব্যক্তিগত মালিকানায় ৫০ শতাংশ দিয়ে দিতেন, ৫০-৫০ রেশিওতে এবং ২০ হাজার টাকা করে অনুদান দিতেন, তাহলে পুকুরগুলোর সংস্কার হয়তো হতে পারত। পঞ্চায়েতে কৃষিক্ষেত্রে যে সংস্কারের কথা বললেন গঙ্গা-কল্যাণ যোজনার মধ্যে দিয়ে, তাহলে আমরা আরও সেচ-সেবিত এলাকা করতে পারতাম। প্রায় ৫০ হাজার একর জমি, ব্যক্তিগত মালিকের পুকুর, খাল, সংস্কার আপনি করতে পারেননি। তাই ২.৫০ কোটি টাকা যেটা বরাদ্দ করেছেন সেটা কোন কোন জমিকে, কিভাবে দেবেন তা জানাবেন এবং এ বিষয়ে ব্যবস্থা নেবেন বলে আশা করছি। বাংলার মানুষের মনে পি.এল. অ্যাকাউন্ট নিয়ে সংশয় আছে। আপনি লোকাল ফান্ডের কথা বলেছেন। যেখানে এক খাতের টাকা অন্য খাতে সরিয়ে রাখার একটা আইন ছিল সেখানে আবার আপনি মুক্ত তহবিলের কথা বলছেন। জেলা ভিত্তিক পরিকল্পনা তহবিল করার জন্য এই টাকা কে রাখবে, কি ভাবে খরচ হবে? এটাও আর একটা পি.এল. অ্যাকাউন্টের মতো ঐতিহাসিক কেলেঙ্কারিজনক অধ্যায় তৈরি করবে কিনা, এটা আপনাকে ভাবতে অনুরোধ করছি। আপনি আপনার বক্তৃতায় বলেছেন, বৃদ্ধদের ১০০ টাকা করে ভাতা দেওয়ার কথা। কৃষিমন্ত্রী কয়েকদিন আগে বললেন ভাতা হবে ৩০০ টাকা; আর আপনি বলছেন ১০০ টাকা। বাজেটে অসীম দাশগুপ্ত বললেন, 'আমরা যা বলতে পারিনি ১৯৯৫-৯৬ সালে, তা এবারে বলছি, এক ধাক্কায় ওটা ২০০ টাকা নয়, ৩০০ টাকায় পৌঁছে দিলাম।' এই অবস্থায় আমি জানতে চাইছি, কার বক্তব্য সত্য? তারপর বয়সের ক্ষেত্রে আপনি বলছেন ৬৫ বছর, কৃষিমন্ত্রী

বলছেন ৬০ বছর! মন্ত্রীদের মধ্যে এই যে পারস্পরিক সমন্বয়ের অভাব, এর ফলে মানুষ বিভ্রান্ত হচ্ছে। এই বিভ্রান্তি দূর করার ব্যবস্থা আপনি করবেন। এই প্রত্যাশা রেখে, যেহেতু আপনার বাজেট গ্রামবাংলার মানুষের প্রত্যাশিত স্বপ্ন পূরণ করতে পারবেনা সেহেতু আমি আমাদের দলের ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, প্রথমেই আমি মাননীয় মন্ত্রীর ব্যয়-বরাদ্দকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করছি। স্যার, পঞ্চায়েত সম্পর্কে কিছু বলতে গেলে আমার একটা গল্পের কথা মনে পড়ে যায়। রবীন্দ্রনাথের "ক্ষুধিত পাষাণ" পড়েছিলাম। তাতে স্যার, মেহের আলি নামে একটা চরিত্র আছে। সেই মেহের আলি অতীতের বহু ঘটনার সাক্ষী। স্মৃতি রোমন্থন করতে করতে তার বুক ফেটে কান্না বেরিয়ে পড়েছিল। তখন সে কাঁদতে কাঁদতে বলেছিল, "সব ঝুট হ্যায়, সব ঝুট হ্যায়"। এখানে আমাদের ডান দিকে যাঁরা বসে আছেন তাঁরা বেশ কিছু দিন ধরে ক্ষমতা থেকে দূরে রয়েছেন। নিকট ভবিষ্যতে তো নয়ই, দূর ভবিষ্যতেও তাঁদের ক্ষমতায় যাওয়ার কোনও সম্ভাবনা নেই। সুতরাং সেই যন্ত্রণা বুকে নিয়ে ওরাও সেই পাগলা মেহের আলির মতো বলছেন — সব ঝুট হ্যায়, সব ঝুট হ্যায়। স্যার, আমরা বাজেটের কতটা গুনগান গাইলাম, সেটা বড় কথা নয়। সম্প্রতি যে নির্বাচন হয়ে গেল তাতে পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ তাঁদের রায় দিয়েছেন। সেই রায়ই প্রমাণ করে আমাদের কতটা সাফল্য এবং কতটা ব্যর্থতা। সেজন্য ঐসব কথার মধ্যে আর না গিয়ে আমি একটা কথা এখানে তুলে ধরতে চাই। 'গণশক্তি পত্রিকায় কিছুদিন আগে ই.এম.এস. নাম্বুদ্রিপাদের একটা লেখা পড়লাম। আমাদের শ্রদ্ধেয় কমিউনিস্ট নেতা বলেছেন, — আমাদের পঞ্চায়েতের প্রথম কাজ হল ভূস্বামী, সামন্ত প্রভুদের হাত থেকে ক্ষমতা কেড়ে নেওয়া। আর একটা কথা তিনি বলেছেন, জনগণের হাতে ক্ষমতা বৃদ্ধি করতে হবে। সেইজন্য আমি বলতে চাই জনগণের হাতে যদি রেগুলেটরি পাওয়ার না থাকে তাহলে কোনও বি.ডি.ও. বা কোনও ডি.এম. জেহাদ ঘোষণা করে বসলে আমরা কোনও টাকা খরচ করতে পারবনা। ঐরকম পরিস্থিতি হলে বর্তমান অবস্থায় গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের কি ক্ষমতা আছে? সুতরাং তাদের হাতে যাতে রেগুলেটার পাওয়ার দেওয়া যায় তার জন্য সেদিকে নজর দেওয়া উচিত। সেই ক্ষমতা দেওয়ার আবেদন আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। তিনি আরও বলেছেন, কেন্দ্র এবং রাজ্য টাকা দেবে আর গ্রাম পঞ্চায়েত হবে গ্রহিতা। সে তা দিয়ে কাজ করবে, এইভাবে পঞ্চায়েত চলতে পারেনা। গণ উদ্যোগের মাধ্যমে পঞ্চায়েত যদি নিজস্ব

সম্পদকে সৃষ্টি করতে না পারে, বিকশিত করতে না পারে তাহলে পঞ্চায়েত গণ-আন্দোলনে রূপান্তরিত হবে না। কেবল মাত্র বন্টন করার সংস্থায় পরিণত হবে। পঞ্চায়েতের কোনও নীতি নির্ধারণের ক্ষমতা থাকবেনা, আমরা যে নীতি করে দেব তারা তাই রূপায়িত করবে—এইভাবে কখনো পঞ্চায়েত চলতে পারেনা বলেই আমাদেরও ধারনা। সুতরাং ক্ষমতা বিকেন্দ্রীকরণের প্রশ্নে আমার বিনীত অনুরোধ ক্ষমতা যেমন শুধুমাত্র রাইটার্স'-এ রাখলেই চলবেনা তেমন গ্রামে গ্রামে যারা ক্ষমতায় রয়েছে তাদের মধ্যেও সমবন্টন হওয়া উচিত। প্রধান-উপপ্রধান, সভাপতি-সহসভাপতি কার কতখানি ক্ষমতা তা নির্দিষ্ট করে দেওয়া উচিত। তাদের মধ্যেও ক্ষমতা বন্টনের প্রয়োজন আছে। আমার মনে হয় ক্ষমতার সমবন্টন যদি হয় তাহলে সমস্ত পঞ্চায়েত সদস্যরাই উৎসাহিত হবে, কর্মযজ্ঞ আরও সম্প্রসারিত হবে। তারা আরও বেশি কর্মযোগ্যে ঝাঁপিয়ে পড়তে পারবেন। আজকে ওরা দূর্নীতির কথা বলছেন। বলছেন, কর্মসংস্থান সৃষ্টি হয়নি। নাবার্ড ১৫টি রাজ্যে সমীক্ষা চালিয়েছে। সেই সমীক্ষার ভিত্তিতে তারা বলছে, পশ্চিমবাংলায় এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে প্রায় ৯১ শতাংশ সম্পদ তৈরি হয়েছে যা গুন এবং মানের দিক থেকে উন্নত। সেই জায়গায় ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ৭১ থেকে ৮১ ভাগ তার পরিমাণ। আই.আর.ডি.পির যে সুযোগ এই সমীক্ষার মাধ্যমে পাচ্ছি তাতে তামিলনাড়ু এবং গুজরাটে জমিদাররাই তার সহায়তা পায়, কিন্তু পশ্চিমবাংলায় তা হয় না। এটাই স্বীকৃত আছে ঐ রিপোর্টে। আমরা জানি, গ্রাম পঞ্চায়েতের প্রধানের হাতে এখন অনেক দায়িত্ব। সুতরাং সেই কাজ যদি করতে হয় তাহলে উপযুক্ত ইক্যুপমেন্টের দরকার, উপযুক্ত টেকনিক্যাল হ্যান্ডের দরকার। ১ জন জব-অ্যাসিস্ট্যান্ট দিয়ে আর একজন সেক্রেটারি দিয়ে এই এত দায়িত্ব তার পক্ষে করা কি সম্ভব? যদি সত্যিই পঞ্চায়েতের সাফল্য সাধারণ মানুষের কাছে পৌঁছাতে হয় তাহলে তাকে উপযুক্ত সরঞ্জাম দিন, উপযুক্ত টেকনিক্যাল হ্যান্ড দিন এবং উপযুক্ত কর্মচারী বাড়ান। এছাড়া ভাতার প্রশ্নও বিবেচনা করা দরকার। আমরা যারা বিধায়ক তারা নানাজাতীয় সুযোগ-সুবিধা পাচ্ছি এটা অস্বীকার করে লাভ নেই। হয়তো বা আরও বাড়ানো দরকার এটা ভিন্ন প্রশ্ন। কিন্তু ডে-টু-ডে যারা কাজের সঙ্গে যুক্ত তাদের ব্যাপারটাও ভাবনা-চিন্তার মধ্যে আসবে না কেন? তাদের ব্যাপারে ভাবার জন্য আমি অনুরোধ করব। পি.এল.অ্যাকাউন্ট নিয়ে কিছু কিছু কাগজে হৈ-চৈ করা হল, সব দূর্নীতি, সব চলে গেল। কিন্তু নানাভাবে যে তথ্য এবং সমীক্ষা ভেসে আসছে তাতে দেখা যাচ্ছে, ০.১ ভাগ বিধিবদ্ধভাবে খরচ করা সম্ভব হয়নি। সুতরাং বিধিবদ্ধভাবে খরচ করা হয়নি আর দূর্নীতি এই দুটি জিনিস এক নয়। আজকে এই পি.এল.অ্যাকাউন্টের নাম করে সারা ভারত জুড়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পঞ্চায়েতি ব্যবস্থায় যে বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি চলেছে আমি তাকে ষড়যন্ত্র বলব - আমি এর প্রতিবাদ জানাচ্ছি। গ্রাম সংসদের তালিকায়, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে,

স্টেট প্ল্যানিং কমিটিতে এবং ব্লক প্ল্যানিং কমিটিতে এইসব জায়গায় আমরা এম.এল.এরা যুক্ত নই। আমি মাঝে-মাঝে বলি, উপরে ভগবান, নিচে প্রধান আর মাঝখানে এম.এল.এরা ভাসমান। তাই প্রত্যেক এম.এল.এদের পঞ্চায়েতি ব্যবস্থার সঙ্গে যুক্ত করা হোক যাতে এম.এল.এরা তাদের নিজ নিজ এলাকার উন্নয়নমূলক কাজের ব্যাপারে মত প্রকাশ করতে পারে। আজকে এলাকার উন্নয়নমূলক কাজের ক্ষেত্রে এম.এল. এরা যদি তাদের মতামত প্রকাশ করতে না পারে, যদি তাদের মন্তব্য করার সুযোগ না থাকে সে তো জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধি তাহলে এম.এল.এদের অসুবিধার সম্মুখীন হতে হয়। তাই এম.এল.এদের সুযোগ করে দেওয়ার জন্য প্ল্যানিং কমিটিতে যুক্ত করে দেওয়া হোক যাতে করে তার বক্তব্য সে বলতে পারে। আমি আর যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, গ্রাম সংসদে সেখানে প্ল্যানিং ঠিকমতো হয়না। সেখানে ডিমান্ড তালিকা যেমন ধরুন, কোন রাস্তায় মোরাম হবে, কোন জায়গায় পুল হবে, কে প্রাপক হবেন, কি প্ল্যানিং, কি করলে সার্বিক উন্নয়ন সম্ভব সেটা কিন্তু হয়না। সেইজন্য পঞ্চায়েত সদস্য এবং অফিসারদের ট্রেনিং দেওয়া দরকার। কেবল তালিকা তৈরি করলেই উন্নয়ন হবে না। প্রকৃতপক্ষে গ্রাম বাংলার চেহারার পরিবর্তন কিভাবে হবে সে বিষয়ে ভাবা দরকার। আমাদের পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থা নিয়ে বহু সমীক্ষা হয়েছে। আমি সর্বশেষে এইকথাই বলব, লিটন নামে একজন গবেষক বলেছেন, নিরপেক্ষ গবেষকের দৃষ্টিতে যদি দেখা যায় তাহলে পশ্চিমবাংলার গ্রামবাংলায় পঞ্চায়েত ব্যবস্থা সদর্থক। ওয়েবস্টার বলেছে, বামফ্রন্টের এটা একটা সাহসী পদক্ষেপ। এই সাহসী পদক্ষেপের আলোকে সারা ভারতবর্ষ আলোকিত হবে। আপনারা তো (কংগ্রেসিদের উদ্দেশ্য করে) বাজেটকে গিলোটিনে চাপিয়ে দিতেন। আমার ডানদিকে যারা বসে আছেন তাদের উদ্দেশ্য করে বলছি, আপনারা তো বাজেট নিয়ে আলোচনা করতে চাইতেন না। আপনারা গান্ধীজির কথা বলছেন, কিন্তু স্বাধীনতার ৪২ বছর পরে সংবিধান সংশোধন করছেন। তাই ছাঁটাই প্রস্তাব আনার কোনও নৈতিক অধিকার আপনাদের নেই। আমাদের পশ্চিমবঙ্গের আলোকে সারা ভারতবর্ষ আলোকিত হবে আর যে ঘাটতিগুলি আছে সেগুলি পূরণ করার উদ্যোগ নেবেন এই আশা নিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ৫৯/৬০/৬২/৬৩ নং খাতের ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থক করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমরা জানি যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ব্যবস্থা এবং গ্রাম উন্নয়নের ব্যবস্থা পরস্পর পরস্পরের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত। একেকে অপরের থেকে পৃথক করা যায় না বা ভাবা যায় না। প্রকৃতপক্ষে তাই পঞ্চায়েতের কথা বললেই গ্রাম উন্নয়নের কথাটা এসে যায় এবং গ্রামোন্নয়ন

বললেই পঞ্চায়েতের কথাটা এসে যায়। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন একই সূত্রে বাঁধা। স্যার, যেমন গৌতম বুদ্ধের কথা বললেই বা স্মরণ করলেই অহিংসার কথাটা এসে যায়, যেমন নব জাগরণের কথাটা স্মরণ করলেই রামমোহন, বিদ্যাসাগরের কথাটা এসে যায় তেমনি পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের কথাটা বললেই গ্রামোন্নয়নের কথাটা এসে যায়। এই দুটি এক সূত্রে গ্রথিত, এর বাইরে ভাবা যায়না। কিন্তু স্যার, বিরোধীপক্ষ এইসব বোঝেন না। বিরোধীপক্ষের বক্তা যা বললেন তা হচ্ছে পশ্চিমবঙ্গে ওল্ড age institution তিনি বলতে চেয়েছেন যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আর নতুন কি করে ফেলেছেন, এতো পুরানো ব্যবস্থা। হ্যাঁ, এ ব্যবস্থা আজকের নয়। পৃথিবীর ইতিহাস যদি দেখা যায় তাহলে দেখা যাবে খ্রিষ্টপূর্ব ৫-ম শতকে গ্রীসের এথেন্সে এই ব্যবস্থা চালু ছিল। সেখানে জনসভা বা অ্যাক্লেসিয়া ছিল। ৫০০ জনের সমিতি বা বাউলি ছিল। আমাদের ভারতবর্ষের প্রাচীন যুগের ইতিহাস যদি দেখি তাহলে দেখব এরকম ব্যবস্থা ছিল। বৈদিক যুগে গ্রামীণ সভা, সমিতি ইত্যাদির ইতিহাস পাওয়া যায়। ব্রিটিশ যুগেও স্বায়ত্বশাসনের জন্য কয়েকবার আইন পাস হয়েছিল। ভারতবর্ষের স্বাধীনতার পর '৫৭ সালে কংগ্রেস এই পঞ্চায়েত আইন পাস করেছিল। '৭৩ সালে আবার এই আইন পাস হয়েছিল। এসব সঠিক কথা। কিন্তু কংগ্রেস দলের মাননীয় সদস্য যে রাজনৈতিক স্বদিচ্ছার কথাটা বললেন সেই রাজনৈতিক সদিচ্ছাটা যদি কংগ্রেস দলের থাকতো তাহলে পঞ্চায়েত ব্যবস্থায় আজকে যে সাফল্যের চিত্রটা এখানে দেখা যাচ্ছে তা আগেও দেখা যেত কিন্তু সেই রাজনৈতিক স্বদিচ্ছা কংগ্রেস দলের ছিল না। আজকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থার সাফল্য সারা পৃথিবীর মানুষের কাছে বিষ্ময়ের সৃষ্টি করেছে। গোটা ভারতবর্ষের কাছে পশ্চিমবঙ্গ একটা নজির সৃষ্টি করেছে। এটা ওরাও করতে পারতেন কিন্তু সেই সদিচ্ছা ওদের ছিল না। ভারতবর্ষের প্রাক্তন প্রধানমন্ত্রী প্রয়াতঃ রাজীব গান্ধীও পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থার প্রশংসা করেছিলেন। কিছুদিন আগে দীঘাতে পশ্চিমবঙ্গে মাননীয় রাজ্যপাল কিদোয়াই সাহেব বলেছেন যে পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে যদি তুলনা করা যায় তাহলে দেখা যাবে যে পঞ্চায়েত ব্যবস্থার ব্যাপারে ভারতবর্ষের অন্য রাজ্যগুলি পশ্চিমবঙ্গের থেকে ২০ বছর পিছিয়ে আছে। এসব সত্ত্বেও বিরোধী দলের মাননীয় সদস্যরা সমালোচনা করছেন। পশ্চিমবঙ্গের গ্রামের উন্নয়ন পঞ্চায়েতের মাধ্যমে যা হয়েছে তা কতকগুলি পরিসংখ্যান দেখলেই বোঝা যাবে। জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনার মধ্যে দিয়ে কাজ করার ক্ষেত্রে আমরা এগিয়ে চলেছি। পশ্চিমবঙ্গ বনসৃজনে আন্তর্জাতিক পুরস্কার লাভ করেছে। সাক্ষরতার ব্যাপারে আন্তর্জাতিক পুরস্কার লাভ করেছে। মৎস্য উৎপাদনে আমরা অনেক এগিয়ে, প্রথম স্থানে আছি। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থার জন্য আমরা গর্বিত। এইসব কারণে এই বাজেটকে সমর্থন করে এবং কাটমোশনগুলির বিরোধিতা করে শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মিস্টার চেয়ারম্যান স্যার, আজকে পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, পঞ্চায়েত হচ্ছে গ্রামোন্নয়নের চাবিকাঠি। পঞ্চায়েতমন্ত্রী অনেক কথা বলেছেন। সেইজন্য বিকেন্দ্রীকরণের নামে আজকে দুর্নীতিগুলি বাসা বাঁধছে। আমি কিছু বিষয়ের প্রতি যদি আলোকপাত করি তাহলে পরিষ্কার হয়ে যাবে যে কিভাবে বিকেন্দ্রীকরণের নামে গ্রামে-গঞ্জে পেয়ে বসেছে এবং বিশেষ করে শাসকদলের লোকেরা কিভাবে দুর্নীতিতে জড়িয়ে পড়ছেন। জওহর রোজগার যোজনায় টাকা নিয়ে গ্রামীণ মানুষের স্বার্থে, দরিদ্র্য শ্রেণীর মানুষের স্বার্থে যে কাজগুলি করা হয়, আমরা দেখেছি যে শাসকদলের লোকেরা সেই কাজগুলি করছে বেনিফিসিয়ারি কমিটির হাতে না দিয়ে। রাস্তা থেকে আরম্ভ করে বিভিন্ন ধরনের যে কাজগুলি করা হচ্ছে সেগুলি সমস্ত বেনিফিসিয়ারিদের বাদ দিয়ে পঞ্চায়েত সমিতি করছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা সেটা আপনি বলবেন। আজকে জওহর রোজগার যোজনার টাকা যাতে গ্রামোন্নয়ন খাতে সঠিক ভাবে ব্যয় করা হয় সেটা আপনার দেখা উচিত। পশ্চিমবঙ্গ সরকার ঘোষণা করেছিলেন যে প্রতি বছর বাৎসরিক যা খরচ হবে সেটা জনগণকে সভা করে জানাতে হবে এবং এটা পঞ্চায়েত সমিতি জানাবেন যে বছরে কি কাজ করা হয়েছে, কি খরচ হয়েছে। এই পরিপ্রেক্ষিতে পরবর্তীকালে একটাও সভা করা হয়েছে কিনা, সেটা আপনি খোঁজ নিয়ে দেখবেন। আপনাকে আমি অনুরোধ করব যে, বার্ষিক কোনও সভা হয়েছে কিনা এবং সেই সভায় কতটা কার্যকর করা হয়েছে সেটা আপনি জানাবেন। আর একটা কথা হচ্ছে, গ্রাম সংসদ নামে টাকা চুরি করা হচ্ছে। গ্রামসভা কোনও মিটিং ডাকেনি এবং সেটা কার্যকর হয়নি। সেখানে মিটিং না করে এইসব সিদ্ধান্ত নেওয়া হচ্ছে, আর বিকেন্দ্রীকরণের নামে শাসকদলের লোকেদের দুর্নীতিগুলিকে ঢাকা দেবার ব্যবস্থা করা হচ্ছে। গ্রামসভায় মিটিং আদৌ হয়না। আর একটা কথা হচ্ছে, বিধবা ভাতা, পেনশন দেবার ব্যবস্থা আছে। কিন্তু এই টাকাগুলি প্রধানরা সঠিকভাবে বিধবাদের দিচ্ছেন কিনা তা আমি জানিনা। আমি আমার এলাকার কথা জানি যে, প্রধানরা সেই টাকাগুলি ঝুলিয়ে রাখেন, ৬ মাস, ১ বছর পরে তারা দিচ্ছেন। আবার কেউ কেউ পায়, কেউ কেউ পায়না, সব দুর্নীতিতে ভরে গেছে। যাদের কোনও কাজ করার ক্ষমতা নেই, তাদের জীবন-ধারনের জন্য এই ব্যবস্থা, এটা অস্বীকার করার কিছু নেই। কিন্তু বাস্তবে সেটা কার্যকর হচ্ছে না। এই টাকাগুলি তারা পাচ্ছে কিনা সেটা দেখার জন্য আমি আপনাকে অনুরোধ করব। আর একটা কথা হচ্ছে, আপনি মিনিমাম ওয়েজ স্কীম চালু করেছেন। এই মিনিমাম ওয়েজ স্কীমের মধ্যে আপনি কাজ করাবেন পুকুর কাটবেন, খাল খনন করাবেন, রাস্তা-ঘাট

তৈরি করবেন, জোড়া বাঁধ তৈরি করবেন। কিন্তু এগুলিতে ভয়ানক দুর্নীতির পাহাড় তৈরি হয়েছে। সমস্ত বেনিফিসিয়ারিদের বাদ দিয়ে, কোনও খাল না কেটে, রাস্তা না করে, পুকুর না কেটে, টিপ ছাপ দিয়ে মাস্টার রোল তৈরি করে পঞ্চায়েত সমিতির কোটি কোটি টাকা পার্টি ফান্ডে চলে যাচ্ছে, আপনাদের লোকেদের হাতে চলে যাচ্ছে, গরিব মানুষের স্বার্থে সেগুলি ব্যয়িত হচ্ছে না। এই দুর্নীতিগুলি আপনি দেখুন, এগুলি বন্ধ করুন। এই ব্যাপারে আপনাকে একটা ভূমিকা নিতে হবে। আর একটা কথা হচ্ছে, পি.এল. অ্যাকাউন্টের ব্যাপারে বলতে চাই। আমার বিধানসভা কেন্দ্রে আপনাদের পঞ্চায়েতে শাসক দল আছে। তারা আজ পর্যন্ত বলতে পারেনি যে পি.এল. অ্যাকাউন্টে কত টাকা রেখেছেন, সেই হিসাব দেবার ক্ষমতা তাদের নেই। পঞ্চায়েত সমিতি একেবারে দুর্নীতিতে ডুবে গেছে। ৩৫০টি পি.এল. অ্যাকাউন্ট এখনও রয়েছে, এগুলি ক্লোজ করতে পারেনি। আপনি হয়ত অস্বীকার করবেন, কিন্তু অর্থমন্ত্রী এই হাউসে ঘোষণা করেছেন। পি.এল. অ্যাকাউন্টে যে টাকা তছরুপ হয়েছে তার হিসাব আপনারা দিতে পারেননি। গ্রামোন্নয়নের কত টাকা পি.এল. অ্যাকাউন্টে রাখা হয়েছে, কত টাকা পার্টি ফান্ডে গেছে সেটা আপনি বলবেন। আর একটা কথা হচ্ছে, ইন্দিরা আবাস যোজনা। যাদের ঘর করার ক্ষমতা নেই, যারা দারিদ্র্য সীমার নিচে বসবাস করেন, ইন্দিরা আবাস যোজনায় তাদের জন্য ঘর তৈরি করার জন্য ১৬ হাজার টাকা দেবার কথা বলেছেন। সেখানে এক নম্বর ইঁট যেটা দেবার কথা তা তাদের দিচ্ছেন না। অথচ আপনাদের পঞ্চায়েত সমিতি সেখানে তিন নম্বর ইঁট দিয়ে ঘর করছে। এটা আপনি দেখবেন যে, কিভাবে দুর্নীতি গ্রামে-গঞ্জে বাড়ছে আপনাদের দলের মধ্যে। সেখানে এক নম্বর ইঁটের জায়গায় তিন নম্বর ইট ব্যবহার করা হচ্ছে। আজকে এইভাবে মুর্শিদাবাদ জেলা পরিষদ সেখানে ব্যবসা করছে। সেখানে মুর্শিদাবাদ জেলা পরিষদ কত টাকার মাল কিনেছে সেটা বলবেন। ...(গোলমাল) ... এসব বললে আপনারা চিৎকার করবেন জানি। আর একটি ক্ষেত্রে দেখছি, গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে বেনিফিসিয়ারিদের কাছ থেকে টাকা নেবেন বলছেন। আপনার মিনিস্ট্রি থেকে কি এই সিদ্ধান্তটা হয়েছে? পঞ্চায়েত সমিতি যেখানে বিদ্যুতায়ণ করবে সেখানে ৭৫ হাজার দেবে সরকার এবং বেনিফিসিয়ারিদের ২৫ হাজার দিতে হবে। সিদ্ধান্তটা কি আপনাদের মন্ত্রিসভা থেকে নেওয়া হয়েছে, নাকি জেলা পরিষদ থেকে নেওয়া হয়েছে, নাকি পঞ্চায়েত সমিতি থেকে নেওয়া হয়েছে? সভায় এই প্রশ্নের জবাব আপনি দেবেন। ই.এ.এস.-এর টাকার ইউটিলাইজেশন যেভাবে হচ্ছে তাতে টাকাটা খরচ করবার সময় হচ্ছে না। এক্ষেত্রে নিয়ম আছে যে, সেখানে বেনিফিসিয়ারি কমিটি করে সর্বসম্মতভাবে সেই কাজটা করতে হবে। কিন্তু আমরা দেখছি, যে টাকা খরচ হচ্ছে সেখানে পঞ্চায়েত সমিতিতে কোনও বেনিফিসিয়ারি কমিটি নেই। ফলে সেখানে ১০০ লোক নিয়ে সেখানে ৫০০ জনের টিপ সই দিয়ে টাকা তোলা হচ্ছে। তাই সেখানে কিভাবে পরিকল্পনা নেওয়া

হচ্ছে, কিভাবে টাকা খরচ হচ্ছে সেটা দেখবার জন্য বলছি। পঞ্চায়েত সমিতিগুলি আজকে সঠিকভাবে কাজ করছে কিনা সেটা জানাবেন। আর একটি ঘুঘুর বাসা তৈরি করেছেন পঞ্চায়েত সমিতিতে। পঞ্চায়েত সমিতিতে বসে তারা ডি.এল.এল.আর.ও.-দের কন্ট্রোল করছেন এবং অপারেশন বর্গায় যাদের বর্গাদার হবার কথা নয় তাদের বর্গার অধিকার দেওয়া হচ্ছে এবং সেটা একজনের জায়গায় তিনজনের হচ্ছে। সেখানে বেছে বেছে কংগ্রেসি লোকেদের হয়রানি করা হচ্ছে। এই ঘুঘুর বাসা ভাঙবার জন্য চেষ্টা করবেন কিনা জানাবেন। ভূমি সংস্কারের নামে মানুষকে হয়রানি করা হচ্ছে সেখানে। আর আর্থিক কেলেঙ্কারিতে আপনার পঞ্চায়েত ডিপার্টমেন্টের কোনও তুলনা নেই। যেভাবে সেটা চলছে তাতে বিষয়টা গ্রামের মানুষের কাছে, বিশেষ করে মুর্শিদাবাদ জেলাতে প্রমাণিত হয়ে গেছে। এই সমস্ত কারণে আমি আপনার বাজেটকে সমর্থন করতে পারছি না, তাই এর তীব্র বিরোধিতা করে আমাদের কাটমোশনকে সমর্থন করে শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় পঞ্চায়েতমন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সর্বতভাবে আমি সমর্থন করছি এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের তীব্র বিরোধিতা করছি। ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি এই কারণে যে, কংগ্রেস দলে কোনও গণতন্ত্র নেই, কংগ্রেস ক্ষমতার বিকেন্দ্রীকরণ চায় না এবং তার জন্য দীর্ঘ সময় তাদের দলে নির্বাচন হয় না। নির্বাচন কমিশনের নির্দেশে কখনও কখনও তাদের দলে নির্বাচন হয়, কিন্তু অল্পদিনের মধ্যেই সেই নির্বাচিত কমিটি ভেঙে দেওয়া হয়; রাজ্য এবং সর্বভারতীয় ক্ষেত্রে সভাপতি বসিয়ে দেওয়া হয়। এমনকি, নির্বাচিত সভাপতি জানতেও পারেন না যে কখন তার পদ চলে গেছে। আবার কখনও কখনও একটি জেলায় দুইজন সভাপতি হয়ে যায় এবং সেই দুইজনের মধ্যে দ্বন্দ্ব দেখা দেয়। গত ৫০ বছরের মধ্যে ৪৫ বছর তাঁরা দিল্লিতে ক্ষমতায় ছিলেন। সমস্ত ক্ষমতা কেন্দ্র কেন্দ্রীভূত করেছে। তারা ক্ষমতার বিকেন্দ্রীকরণ চায় না। তাই কংগ্রেস দলের কাছে পঞ্চায়েত ব্যবস্থা, ঠিক সোনার পাথর বাটি অথবা কাঁঠালের আমসত্ত্বর মতো অবস্থা। কয়েক জন মাননীয় সদস্য কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের কথা বললেন আর পঞ্চায়েতের মাধ্যমে মহাত্মা গান্ধীর গ্রাম স্বরাজের কথা বললেন। কিন্তু তাঁরা পঞ্চায়েত নিয়ে ভারতবর্ষের কি ভাবনা-চিন্তা করেছিলেন সেটা ভারতবর্ষের মানুষ জানে। ভারতবর্ষে প্রচীনকাল থেকে পঞ্চায়েত ব্যবস্থা ছিল। ব্রিটিশ রাজত্বে পঞ্চায়েত ব্যবস্থা ছিল, তখন ইউনিয়ন বোর্ড ছিল। ১৮৭০ সালে চৌকিদারি আইন আর ১৮৮৫ সালে গ্রামীণ স্বায়ত্ব শাসনমূলক আইন ছিল। কিন্তু ইউনিয়ন বোর্ডে সর্বজনীন ভোটাধিকার ছিল না। স্বাধীন ভারতে পঞ্চায়েত ব্যবস্থা গড়ে তোলা হয়নি। গণপরিষদের বিতর্কের কথা সারা দেশের মানুষ জানে।

প্রতিষ্ঠা হয়েছিল সংবিধানের ৮০ নম্বর ধারায়, নির্দেশাত্মক নীতি ছিল সেটা। ঐচ্ছিক হিসাবে রাজ্যের উপর দায়িত্ব দেওয়া হয়েছিল। ১৯৪৭ সালে স্বাধীনতার পর সারা দেশে পঞ্চায়েত ব্যবস্থা গড়ে তোলার পরিবর্তে সমষ্টি উন্নয়ন ব্যবস্থা গড়ে তোলা হল। আমেরিকার ফোর ফাউনডেশনের পরামর্শক্রমে যে আমলা নির্ভর, জনগণের সঙ্গে সম্পর্ক বিজড়িত, একটা গণ উদ্যোগ বিমুখ প্রশাসনিক নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করে দেওয়া হল। পঞ্চায়েত ব্যবস্থা ছিল না। ১৯৫৭ সালে বলবন্ত মেহেতা কমিটির সুপারিশক্রমে এবং জাতীয় উন্নয়ন পর্যদের পরামর্শক্রমে মাননীয় জওহরলাল নেহেরু পঞ্চায়েত ব্যবস্থা গড়ে তোলার উদ্যোগ নিলেন। ১৯৫৯ সাল থেকে ১৯৬৪ সাল, এই ৫ বছর ধরে সারা ভারতবর্ষে নির্বাচন হল। সারা পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচন করতে যেখানে ১ দিন লাগে সেখানে ওনারা লাগালেন ৫ বছর। সেই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে, বাহু শক্তি এবং অর্থ শক্তির জোরে গ্রামের মহাজন জমিদার এবং বিত্তশালি ব্যক্তিরা পঞ্চায়েতকে কব্জা করে পঞ্চায়েতের যেটুকু সুযোগ সুবিধা ছিল, নিজেদের মধ্যে ভাগবাটোয়ারা করে নিয়েছিল। আর পঞ্চায়েতকে গ্রামের গরিব মানুষদের ভীতি প্রদর্শনের একটা যন্ত্র হিসাবে ব্যবহার করেছিল। সাধারণ মানুষের পঞ্চায়েত ভারতবর্ষে তখন গড়ে ওঠেনি আর এর নির্বাচনে সর্বজনীন ভোটাধিকার এই রাজ্যের মানুষ পায়নি। তারপর গিয়ে দীর্ঘদিন, ১৬-১৮ বছর কোথাও তাঁরা পঞ্চায়েত নির্বাচন করেননি। ওনারা বললেন যে ১৯৭৩ সালে ওনারা পঞ্চায়েত আইন করেছিলেন। ঠিক। ১৯৬৯ সালে বিল পেশ হয়েছিল এই বিধানসভাতে আর সেই আইন হল ১৯৭৩ সালে। ১৯৭৩ সাল থেকে ১৯৭৭ সাল, ওনারা ক্ষমতায় ছিলেন। বললেন না তো, ৪ বছর আমরা নির্বাচন করিনি? সারা ভারতবর্ষে ১৯৭৭ সালে নূতন একটা পরিবর্তন এল। সেই পরিবর্তিত পরিস্থিতিতে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় এলো এবং দিল্লির গদি ওদের হাত থেকে চলে গেল। তারপর ১ বছরের মধ্যে পঞ্চায়েত নির্বাচন হল এবং প্রথম রাজনৈতিক প্রতীক নিয়ে এবং সর্বজনীন ভোটাধিকারের ভিত্তিতে এই নির্বাচন হল। এই নির্বাচনের মধ্যে দিয়ে যে প্রতিনিধিরা নির্বাচিত হলেন তাঁরা গ্রামে-গঞ্জের উন্নয়নমূলক কাজের সঙ্গে যুক্ত হলেন। আমরা দেখেছি যে ভূমিসংস্কারের ভিত্তিভূমির উপর এই পঞ্চায়েত ব্যবস্থা গড়ে উঠেছে। ওই নির্বাচনে যারা নির্বাচিত হয়েছেন তাদের ক্লাসিফিকেশন যাচাই করে দেখা গেছে যে ৭১ ভাগ পঞ্চায়েত প্রতিনিধি গ্রামে খেটে খাওয়া ক্ষেতমজুর গরিব কৃষক মাঝারি কৃষক মধ্যবিত্ত শ্রেণীর মানুষ। এই পঞ্চায়েত ব্যবস্থাকে উন্নততর রূপ দেওয়া হল। ১৯৮৫ সালে পরিকল্পনার বিকেন্দ্রীকরণ করা হল। জেলা স্তরে পরিকল্পনা কমিটি ব্লক স্তরে পরিকল্পনা কমিটি তৈরি করা হল। শুধু তাই নয়, এক কেন্দ্রীক ক্ষমতা যাতে না থাকে তার জন্য ৭৩ তম সংবিধান সংশোধন হল। এই যে স্ট্যান্ডিং কমিটি হল, জেলা পরিষদে ১০ পঞ্চায়েত সমিতিতে ১০ আর গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে দপ্তর ভিত্তিক দায়িত্ব বন্টন করে যৌথ

দায়িত্ব যৌথ নেতৃত্ব যৌথ ব্যবস্থা প্রবর্তন করা হল। কিন্তু একক ক্ষমতা কারো হাতে দেওয়া হয়নি। এই নূতন নিয়ম কানুন পঞ্চায়েতের মধ্যে দিয়ে গড়ে তোলা হল। সাথে সাথে গ্রাম সংসদ হয়েছে গ্রাম সভা হয়েছে। এটা কল্পনা করা যায় না যে গ্রামে বসে গ্রামের সাধারণ মানুষ বছরে ২ বার পরিকল্পনা তৈরি করবে। তারা সারা বছরের হিসাব নেবে পঞ্চায়েতের কাছে। ভারতবর্ষে এই জিনিস কোথাও নেই। এই যে গ্রাম সংসদ ব্যবস্থা এটা কোথাও নেই। এখানে কেউ কেউ বললেন, গ্রাম সংসদে নাকি সভা হয়না। আমি একটা তথ্য দিয়ে আপনাদের কাছে বলতে চাই, এই গ্রাম সংসদে সভা মাঝে মাঝে নিশ্চয়ই হয়। সারা রাজ্যে ৩৬,১৮৭টি গ্রাম সংসদ আছে। আমি ১৯৯৬ সালের নভেম্বর মাসের একটা হিসাব আপনাদের কাছে দিচ্ছি। ৩২,০৮৩টি গ্রাম সংসদে সভা হয়েছিল, অর্থাৎ ৮৯ পারসেন্ট গ্রাম সংসদে সভা হয়েছে। এক একটা গ্রাম সংসদে ৮২৮ জন করে সাংসদ আছেন। গড়ে ১৪৮ জন করে উপস্থিত হয়েছিলেন। অর্থাৎ উপস্থিতির হার ছিল ১৮ পারসেন্ট। টোটাল ৪৭ লক্ষ ৫০ হাজার ভোটার সেখানে তাঁদের মতামত দিয়েছেন। এটা ভারতবর্ষের অন্য রাজ্যে পাওয়া যাবে না। পৃথিবীর ইতিহাসেও বোধহয় এটা পাওয়া যাবে না। পঞ্চায়েতের এই যে নির্বাচন হল, তাতে ৮৫-৯০ ভাগ মানুষ অংশগ্রহণ করেছিলেন। আমাদের দেশের লোকসভার নির্বাচনে ৪৫ ভাগ মানুষ অংশগ্রহণ করে। আমেরিকাতে রাষ্ট্রপতি নির্বাচনে সেখানে ৫৪ ভাগ মানুষ ভোট দেন। বিগত পঞ্চায়েত নির্বাচনে ভোটদাতার অংশগ্রহণ কোথাও কোথাও ৯০ ভাগ ছাড়িয়ে গেছে। ওরা নানা দুর্নীতির কথা বলছিলেন। বেনিফিসিয়ারি গ্রাম সংসদ ঠিক করে দেয়, প্রধান ঠিক করে না। হিসাবের যে কথা বলছিলেন, হিসাব গ্রাম সংসদ ঠিক করে। ওদের কেন্দ্রীয় পেট্রোলিয়ামমন্ত্রী বেনিফিশিয়ারি ঠিক করেছিলেন। খুব ভাল বেনিফিশিয়ারি ঠিক করেছিলেন। পেট্রোলিয়ামমন্ত্রী তিনি ডিজেলের লাইসেন্স দিয়েছিলেন, পেট্রোলের লাইসেন্স দিয়েছিলেন, গ্যাসের লাইসেন্স দিয়েছিলেন। উচ্চ আদালত সেই লাইসেন্স খারিজ করে দিয়েছেন এবং ৫০ হাজার টাকা করে জরিমানা ধার্য করেছেন। ওদের আবাসন মন্ত্রী তিনি কিছু বেনিফিশিয়ারি ঠিক করেছিলেন। তার বিরুদ্ধে মামলা হয়েছে। সারা ভারতবর্ষে যত মামলা হয়েছে তার ৮০ ভাগ মামলা ওদের বিরুদ্ধে হয়েছে। তাই তো ওরা এখানে দুর্নীতির কথা বলছেন। গ্রামের মানুষকে সঙ্গে নিয়ে, গ্রামের প্রাকৃতিক সম্পদকে কাজে লাগিয়ে, মানুষের শ্রমশক্তিকে কাজে লাগিয়ে, পরিকাঠামোকে কাজে লাগিয়ে এবং মানুষের উদ্ভাবনী শক্তিকে ব্যবহার করে গ্রামে আজকে যে অগ্রগতি ঘটেছে, এই গতি আগামীদিনে আরও এগিয়ে যাবে। সারা ভারতবর্ষে পশ্চিমবাংলার পঞ্চায়েতি ব্যবস্থা মানুষের দৃষ্টি আকর্ষণ করেছে এবং আগামীদিনে কংগ্রেসের কুৎসার জবাব পশ্চিমবাংলার গ্রামের মানুষ দেবে। আমি এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনের সমর্থনে আমার বক্তব্য রাখছি। কিছুদিন আগে পঞ্চায়েতের নির্বাচন হয়ে গেল। মন্ত্রী মহাশয় জানেন কিভাবে প্রশাসনকে কাজে লাগিয়ে তাঁর দল জয়লাভ করেছে। আপনি বলেছেন একটা আদর্শ পঞ্চায়েত তৈরি করতে হবে। দেখা যাচ্ছে আদর্শের নাম করে চারিদিকে পঞ্চায়েতে দলবাজি করা হচ্ছে। আমার বজবজ কেন্দ্রে ৫টি পঞ্চায়েত আছে। আমি জানি যে, সেখানে পঞ্চায়েতে আপনারা কাজ করতে পারছেন না। কিছুদিন আগে অসীমবাবু তিনি নির্বাচনকে কেন্দ্র করে বলেছিলেন আট কোটি টাকা বিদ্যুতে দেওয়া হবে, যাতে প্রতিটি মৌজায় বিদ্যুৎ পৌঁছে যায়। কিন্তু দেখা যাচ্ছে আজ পর্যন্ত মৌজাগুলোতে বিদ্যুৎ যায়নি। কিছুদিন আগে আপনি মহিলাদের আসন সংরক্ষণের ব্যাপারে একটা আইন করেছিলেন। দেখা গেল যে, যেখানে মহিলা প্রধান হওয়ার কথা, সেখানে মহিলা অন্য দলের জিতেছেন। যে দলের প্রার্থী বেশি সংখ্যায় জিতেছে, তাদের মহিলা প্রার্থী জিততে পারেনি। সেখানে প্রধান কে হবে? এরফলে পঞ্চায়েতে ক্ষতি হচ্ছে। আবার যে দলে মহিলা জিতেছে, সেখানে তাদের সদস্য বেশি সংখ্যায় জেতেনি, স্বভাবতই তাঁরা পঞ্চায়েত বোর্ড গঠন করতে পারবেন না। তাহলে সেখানে কাজ হবে না? এই ব্যাপারে আপনি সঠিকভাবে সিদ্ধান্ত নেবেন। পঞ্চায়েতে যে টাকা আসছে, বেশিরভাগ টাকা কেন্দ্র দেয়। এটা তো আমার কথা নয়, আপনারা বলেছেন। সেই টাকা আপনারা খরচ করতে পারছেন না। এই যে পুস্তক আপনি বার করেছেন, সব বই আমরা পেয়েছি। বই দেখে বোঝা যাচ্ছে না এটা জেরক্স, না প্রিন্টিং। এটা একটা কারচুপি বলে আমি মনেকরি। এতবড় একটা দপ্তর, পঞ্চায়েত মন্ত্রীর যেখানে কাজ করার সুযোগ আছে, সেখানে তিনি এই কাজ করেছেন। সেখানে কাজ আপনারা ঠিকমতো করতে পারছেন না। স্বাভাবিকভাবেই পঞ্চায়েতের যে জওহর রোজগার যোজনাতে যেভাবে কাজ হচ্ছে, তাতে অরিজিন্যাল মানুষেরা কাজ পাচ্ছে না। সেখানে কাজ আপনারা ঠিকমতো করতে পারছেন না। স্বাভাবিকভাবেই পঞ্চায়েতের যে জওহর রোজগার যোজনাতে যেভাবে কাজ হচ্ছে, তাতে অরিজিন্যাল মানুষেরা কাজ পাচ্ছে না। তারপরে ইন্দিরা আবাসন যোজনায় প্রকৃত যাদের দরকার তারা কাজ পাচ্ছে না। বেনিফিশিয়ারি কমিটির মধ্যে যারা আছেন তারা দলবাজি করছে। আপনারা রাস্তার কাজ থেকে শুরু করে জল, শিক্ষা সর্বক্ষেত্রে কাজ ঠিকমতো হচ্ছে না। অথচ জেলা পরিষদকে প্রচুর ক্ষমতা দিয়েছেন। একজন জেলা পরিষদের সভাপতি একজন মন্ত্রীর সমান সম্মান পায়। একজন মন্ত্রীর যে ক্ষমতা একজন সভাপতিরও সেই ক্ষমতা। একজন মন্ত্রী যে সুযোগ সুবিধা এনজয় করেন, তিনিও সেই অধিকার এনজয় করেন। স্বভাবতই পঞ্চায়েতে আর কোনও ক্ষমতা নেই, তাদের কোনও কাজও হয় না। ফলে এম.এল.এরা

যখন গ্রামে যাচ্ছে তাদের উপরে গ্রামের লোকেরা চাপ দিচ্ছে। তাদের কাছ থেকে জবাব চাইছে। আজকে ভূমি সংস্কারের নামে আপনারা ১৮ থেকে ৫০ বছরের ভূমিহীনদের সাহায্য করবেন বলেছেন। তাদেরকে ১০ টাকা জমা দিতে হবে আর আপনারা ১০ টাকা দেবেন, আপনারা যেখানে শিক্ষকদের পেনশন দিতে পারছেন না, সেখানে কি ভরসা আছে ওই টাকা দেবেন, আপনারা দীর্ঘদিন ধরে অডিট করার চেষ্টা করছেন না। কোনও অডিট হয়না। পি এল অ্যাকাউন্টের টাকা জমা ঠিকমতো পড়ে না। পঞ্চায়েতে টাকা ঠিকমতো আসা সত্ত্বেও খরচ করতে পারেন না। আপনারা বলবেন যে ১৯৯৭-৯৮ সালের যে টাকা আসে সেটা বছরের শেষে আসার জন্যে খরচ করতে পারেন না। কিন্তু আমার বক্তব্য ১৯৯৭-৯৮ সালের টাকা তো ১৯৯৮-৯৯ খরচ করতে পারবেন। তেমনি ১৯৯৬-৯৭ সালের যে টাকা বছরের শেষে এসেছে, সেই টাকা ১৯৯৭-৯৮ সালে খরচ করতে পারতেন, কিন্তু তা আপনারা করেননি। শুধুমাত্র ওপেনিং ব্যালেন্স থাকবে সেটা দিয়ে কাজ শুরু করবে তা হতে পারে না। তারপরে আপনি গ্রামেগঞ্জে হোমিওপ্যাথিক চিকিৎসা চালু করেছেন। সেখানে কম্পাউন্ডার, ডাক্তার যারা কাজ করেন তারা যে মাইনে পায় তা খুবই নগণ্য, এই বিষয়টা ভাবার দরকার। হোমিওপ্যাথিক চিকিৎসার আপনারা প্রসার লাভ করাবার চেষ্টা করছেন কিন্তু ওই ডাক্তার, কম্পাউন্ডারদের যে মাইনে দেন তাতে তারা কাজ করবেন কি করে। তারপরে গ্রামে এখন বিচার বলে কিছু নেই। যার দল ভারি বেশি সেই বিচার পাবে, গ্রামের নিরীহ মানুষেরা যারা পঞ্চায়েতের উপরে নির্ভর করে থাকে তারা আজকে বিচার পায় না। শুধু তাই নয়, বিধবা ভাতা, বার্ধক্য ভাতা যেটা দেবার কথা তা কতটা দিতে পারছেন জানি না। সি পি এমের লোক হলে তারা এই সুযোগ পাবে। তারপরে পঞ্চায়েতের প্রধান যদি শাসক দলের, সি পি এমের লোক হয় তাহলে সমস্ত সুযোগ সুবিধা পাবে, অন্য দলের হলে তা পাবে না। এটা একটা ভাবার বিষয়। আপনি এই ব্যাপারটা অস্বীকার করতে পারবেন না। এই জিনিস আজকে কেন হবে? যে টাকা আসছে সে তো আপনাদের টাকা নয়, সেন্ট্রাল টাকা দিচ্ছে, সেই টাকা নিয়ে আপনারা ছিনিমিনি খেলছেন। যে টাকা দিচ্ছেন সেন্ট্রাল, সেই টাকা রিফান্ড হয়ে যাচ্ছে। মেদিনীপুর জেলাতে আপনি জানেন এইরকম বহু ক্ষেত্রে টাকা ফেরত চলে গেছে, কাজ করতে পারেন নি বলে সেই টাকা ফেরত চলে গেছে। আপনাদের দলবাজির ফলে ওই টাকা ঠিকমতো খরচ করতে পারছেন না, যে কাজের জন্য আসছে তাতে খরচ না করে নিজেরা আত্মসাৎ করছেন। একথা শুধু আমাদের কথা নয়, আপনাদেরই দলের থেকে যারা সরে গেছেন, বিক্ষুব্ধ সি পি এম, তাদেরই কথা। তারা এসব সর্বদা আলোচনা করছে। বহুক্ষেত্রে দেখা যায় যে জেলা পরিষদে যে টাকা আসে সেই টাকা সভাধিপতিরা নিজেরা আত্মসাৎ করেন, প্রকৃত কাজের কাজ কিছু হয় না। তারপরে পঞ্চায়েত সমিতি যদি কংগ্রেস পরিচালিত হয়, সেখানে জেলা পরিষদ যদি

সি পি এম পরিচালিত হয়, তাহলে সেখানে কোনওরকম সাহায্য তাদের কাছ থেকে পঞ্চায়েত সমিতি পাবে না। তারা সব সময়ে ইগনোর করেন। এই বিষয়ে আপনার কৈফিয়ত আমি দাবি করছি।

আপনারা ভাল কাজটা কোথায় করেছেন? পঞ্চায়েতের মূল উদ্দেশ্যটাকে আপনারা নষ্ট করে দিয়েছেন। এরজন্য আপনাদের কৈফিয়ত দিতে হবে। নির্বাচনকে কেন্দ্র করে যে ভাবে আপনারা দলীয় স্বার্থকে ব্যবহার করছেন সেটাও পুরো কাজে লাগছে না। গ্রামের নিরীহ মানুষ যাদের যোগ্যতা আছে, তারা কাজ করার সুযোগ পাচ্ছে না, অথচ আপনারা বলছেন পঞ্চায়েত সমিতিতে কাজ করবেন, পঞ্চায়েতকে সুষ্ঠভাবে পরিচালনা করবেন। আমার এলাকায় চটি বলে একটা জায়গা আছে, সেখানে দীর্ঘ ২ বছর ধরে আমাদের পঞ্চায়েত প্রধান কাজ করতে পারছে না। পঞ্চায়েতে যারা কাজ করেন, আপনাদের লোকেরা যারা আছেন তারা বিভিন্নভাবে হেল্ড আপ করার চেষ্টা করেন। আমাদের বিভিন্ন কমপ্লেন থাকে, মন্ত্রীকে আমরা কমপ্লেন করি, চিঠি দিই, কিন্তু আজ পর্যন্ত কোনও চিঠির উত্তর পাইনি। বামফ্রন্ট মন্ত্রিসভার কোনও সদস্যকে চিঠি দিলে তার উত্তর পাওয়া যায়না। ইন্দিরা গান্ধীর আমলে তাঁকে চিঠি দিলে ৭ দিনে উত্তর পাওয়া যেত। কংগ্রেসের সদস্যরা চিঠি দিলে উত্তর আমরা পাচ্ছি না। গ্রামে গিয়ে মানুষের সঙ্গে থাকতে হবে, তাদের সাথে থেকে লড়াই করতে হবে, মানুষকে বোঝাতে হবে, কিন্তু আপনারা যে কাজ করছেন, সেটা জনগণের স্বার্থে নয়, এলাকার মানুষের স্বার্থে নয়, প্রশাসন থেকে দুর্নীতিকে দূর করা দরকার, দুর্নীতিমুক্ত প্রশাসন তৈরি করা দরকার, সেই দিক থেকে আপনারা ব্যর্থ, তাই আপনার এই বাজেটের বিরোধিতা করে আমাদের কাটমোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েতমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন, আমি তাকে সমর্থন করছি এবং কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের ভারতবর্ষ গ্রাম ভিত্তিক দেশ, আমাদের পশ্চিমবাংলার বেশিরভাগ মানুষ গ্রামে বাস করে। আজকে পশ্চিমবাংলার গ্রামের দিকে তাকিয়ে যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখব পঞ্চায়েতের সঙ্গে গ্রামের উন্নয়ন ওতপ্রোতভাবে জড়িত এবং গ্রামীণ উন্নয়ন স্বাভাবিকভাবে গোটা ভারতবর্ষের ক্ষেত্রে বিশ্বের মানুষের কাছে একটা দৃষ্টান্তস্বরূপ হয়ে আছে। কংগ্রেসি আমলে দেখেছি, তারা দীর্ঘদিন কোনও নির্বাচন করেনি। এই নির্বাচনকে তারা বন্ধ করে রেখেছিল। '৭৮ সালের পরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতাসীন হওয়ার পর গ্রামীণ উন্নয়ন হয়েছে, তাদের অর্থনৈতিক ক্ষমতা বিকেন্দ্রীকরণ যাতে করা যায়, তার জন্য ত্রিস্তর পঞ্চায়েতি ব্যবস্থা হয়েছে। এবারে যে নির্বাচন হল, এটা ৫ম বার পঞ্চায়েতি নির্বাচন হল, সেটা বানচাল করে দেওয়ার জন্য

বিরোধী পক্ষ আকুলি বিকুলি দেখাল। আমরা দেখলাম তৃণমূল কংগ্রেসিরা কি করল, সেখানে ৭২ ঘন্টা আগে বন্ধ ডেকে বসে থাকল। এলাকায় এলাকায় খুন হচ্ছে, সন্ত্রাস হচ্ছে, সেই কারণে বন্ধ ডাকলেন। পঞ্চায়েতে সুফল লাভ করার জন্য তারা এই পঞ্চায়েতি নির্বাচনকে সেমি ফাইনাল হিসাবে ব্যবহার করতে লাগল। পঞ্চায়েতি নির্বাচনের মধ্যে দিয়ে এলাকায় বিশৃঙ্খলা সৃষ্টি করে আগামী বিধানসভা নির্বাচনে যাতে সেটা ফাইনাল হতে পারে তার প্রচার চালালেন, খবরের কাগজে সেটা বেরুতে লাগল। আরও দেখলাম চম্পলা সরদার তাকে নাকি বৈজ্ঞানিক রেপ্‌ড করা হয়েছে, তারা এইভাবে পঞ্চায়েতি নির্বাচনকে সামনে রেখে একটা শ্রেণী রাজনীতি করলেন, এটা অত্যন্ত লজ্জার কথা। বিরোধী দলের সদস্যরা তারা এর কি জবাব দেবেন?

আগামীদিনে পশ্চিমবাংলার মানুষের কাছে কি জবাবদিহি করবেন আপনারা। স্বাভাবিকভাবেই পঞ্চায়েত নির্বাচনে বামফ্রন্টের যে ফল হয়েছে তাতে কোনও জায়গায় ৮৫ পারসেন্ট, কোনও জায়গায় ৯০ পারসেন্ট ভোট বামফ্রন্ট সরকার পেয়েছে জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতিতে এবং গ্রাম পঞ্চায়েত দখল করেছে। গ্রামের দিকে আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে এই ফলাফলের থেকেই তা স্পষ্ট হয়ে গেছে। আগে গ্রামের ক্ষমতার হাতে ছিল প্রতিক্রিয়াশিল জমিদার-জোতদারদের হাতে, এখন ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে গ্রামের ক্ষমতা সাধারণ মানুষের কাছে যাচ্ছে, গণতন্ত্রপ্রিয় মানুষের কাছে যাচ্ছে, দেশপ্রেমিক মানুষের কাছে যাচ্ছে। দুর্নীতির অভিযোগ তোলা আপনাদের মুখে মানায় না, সেই চালুনি সূচকে বলছে তোর বিশেষ জায়গায় ফুটো কেন। যেখানে যেখানে কংগ্রেসিরা আছেন, সে দিল্লি থেকে আরম্ভ করে মিউনিসিপ্যালিটি, গ্রাম পঞ্চায়েত যে কোনও সংস্থায় বলুন যেখানে যেখানে আপনারা আছেন প্রতিটি জায়গায় দুর্নীতিতে ভরে গেছে। স্বাভাবিকভাবেই পঞ্চায়েত নির্বাচনে মানুষ যে রায় দিয়েছে, সেই রায় আমাদের আরও কাজ করার জন্য দিয়েছে, তাই এই ব্যয়-বরাদ্দকে আমি সমর্থন করছি। কাজ করতে গিয়ে পঞ্চায়েতে যে অসুবিধা হচ্ছে তার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের হাতে যে সীমাবদ্ধ ক্ষমতা আছে সেই ক্ষমতাকে যাতে বিকেন্দ্রীকরণের মাধ্যমে করা যায় তাহলে ভালো হয়, নইলে জটিলতার সৃষ্টি হচ্ছে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

[3-50 — 4-00 p.m.]

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র সাতটি অভিযাচনে ৭৭০ কোটি ১৩ লক্ষ ১৯ হাজার টাকা ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব রেখেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে সমস্ত ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। সরকার পক্ষ এবং আমাদের দলের পক্ষ থেকে মাননীয় সদস্যরা তাদের বক্তব্য

রেখেছেন। সাফল্য, ব্যর্থতা, টাকা ব্যয় করতে না পারা এইসব কথা উল্লিখিত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে উল্লেখ করেছেন ৭৮ সাল থেকে প্রতি পাঁচ বছর পর পর নিয়মিত পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। আমি তাকে সাধুবাদ জানাচ্ছি, ধন্যবাদ জানাচ্ছি সেইজন্য। কেউ কেউ উল্লেখ করেছেন নির্বাচনে অত্যন্ত উৎসাহ উদ্দীপনা দেখা গেছে: রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের মাধ্যমে পঞ্চায়েতে যে কোটি কোটি টাকা যাচ্ছে সেটা কে কত ভালো করে চুরি করে আত্মসাৎ করার জন্য সি.পি.এম দলে এত সাড়া, এত উদ্দীপনা। আমরা লক্ষ্য করে দেখেছি পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে এমন একটা অবস্থা দাঁড়িয়ে আছে, রাইটার্স বিল্ডিঙে যদি আর ৩৪ জন মানুষকে জায়গা দেওয়া যেত, তাহলে ১৭টি জেলা পরিষদের সভাপতি এবং সহ সভাপতির মর্যাদা দেওয়ার দরকার হত না। যেহেতু রাইটার্স বিল্ডিংয়ে ঐ ৩৪ জন মানুষের জায়গার সঙ্কুলান হয়নি, তাই আজকে জেলা-পরিষদের মাননীয় সভাধিপতিকে রাষ্ট্রমন্ত্রীর পদমর্যাদা দেওয়া হয়েছে [illegible] মুখ্যমন্ত্রীর থেকেও নিজেদের ক্ষমতাশালী মনে করে এমন একটা অবস্থান সৃষ্টি করেছেন যে, সাধারণ মানুষকে মানুষ বলে মনে করছেন না। বিরোধী পক্ষের যেখানে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি আছে, সেখানে সাব-অ্যালোটমেন্ট করার ক্ষেত্রে তাদের অনীহা আছে। এ আমার কথা নয়, এখানে মাননীয় চিত্তরঞ্জন দাস ঠাকুর, মাননীয় মানিক মন্ডল, মাননীয় মহম্মদ হান্নান, তিনজন সাবজেক্ট কমিটির সদস্য আছেন, তারা উল্লেখ করছেন। তারা উল্লেখ করতে ভয় পেয়েছেন যে, বামফ্রন্টের আমলে যে সত্য কথা বলবে, সত্য উদঘাটন করবে, তার পুনর্বাসন অনিবার্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৬-৯৭ সালে যিনি পঞ্চায়েত সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ছিলেন, তার সাথে আমরা জলপাইগুড়ি, হাওড়া দক্ষিণ ২৪ পরগনা সহ কয়েকটি জেলাতে গ্রাম-পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির এবং জেলা-পরিষদের কাজের পর্যালোচনা করতে গিয়েছিলাম। কিন্তু দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করে দেখলাম, জলপাইগুড়ি জেলাতে আগাম সংবাদ দেওয়া সত্ত্বেও সেই জায়গায় পঞ্চায়েত সাবজেক্ট কমিটির সাথে মিটিং করার জন্য সভাধিপতি, সহকারি সভাধিপতি, কোনও কর্মাধ্যক্ষ, এমনকি একজন জেলা-পরিষদের সদস্যও উপস্থিত ছিলেন না। পঞ্চায়েত সাবজেক্ট কমিটিকে শুধু উপেক্ষা, অবজ্ঞা করাই নয়, চূড়ান্ত অপমান করা হয়েছিল। একমাত্র এ.ই.ও. জেলা পরিষদ ছাড়া অন্য কোনও আধিকারিক উপস্থিত ছিলেন না। এ.ই.ও.-র মাধ্যমে আমরা জানতে পারলাম, ব্যাপক পরিমাণ টাকা জেলা পরিষদের হাতে গচ্ছিত ছিল, কিন্তু খরচ করতে পারেনি। পঞ্চায়েত সাবজেক্ট কমিটির রিপোর্ট মোতাবেক পঞ্চায়েত কমিটিকে তাদের কাজ দেখার অধিকার দেওয়া হয়েছিল। কিন্তু আমরা অবাক হয়ে দেখলাম, সাবজেক্ট কমিটির চেয়ারম্যানকে অপসারিত করা হল এবং একটি নিস্কর্মা কমিটির চেয়ারম্যান করে দেওয়া হল। যে রিপোর্ট পেশ হয়েছিল, সেটাও দেখতে পেলাম না। পঞ্চায়েতে সাফল্য এসেছে কিনা, সেই কথায় যাব না।

নিশ্চয়ই কিছু ভালো মানুষ আছে, সবাই তো খারাপ নয়। কোথাও কোথাও ব্যাপক কাজ হয়েছে, কোথাও কোথাও উন্নয়ন হয়েছে। কোথাও কোথাও আবার সরকারি টাকায় সি.পি.এম.এর বাড়ি-ঘর, পার্টি অফিস হয়েছে। একথা মিথ্যে নয়। আজকে আমরা দেখলাম, চেয়ারম্যান বদল হওয়ার সঙ্গে সঙ্গে ৯৭-৯৮ সালে পঞ্চায়েত সাবজেক্ট কমিটির যে মিটিং হল, সেখানে পঞ্চায়েত সচিব উপস্থিত হবার প্রয়োজন মনে করেননি। এটা অত্যন্ত লজ্জার কথা, এর প্রতিবাদ করছি। যুগ্মসচিব কয়েকটি মিটিংয়ে উপস্থিত ছিলেন। অনেক কিছু আমাদের জানার ছিল। কিন্তু বার বার আলোচনা করা সত্ত্বেও দেখলাম সাবজেক্ট কমিটির মিটিংয়ে মন্ত্রী উপস্থিত থাকলেন না। এমনকি দপ্তরের ভারপ্রাপ্ত সাবজেক্ট কমিটির মিটিংয়ে আসার সময় পান না। এই অবস্থায় আমরা পঞ্চায়েত সাবজেক্ট কমিটির পক্ষ থেকে কয়েকটি প্রস্তাব রেখেছিলাম, সুপারিশ রেখেছিলাম, সম্ভবত ১৯৯৭ সালের ১০ই জুন পঞ্চায়েত সাবজেক্ট কমিটির যে রিপোর্ট পেশ করেছিল, প্রেজেন্ট করেছিল, তার মধ্যে কিছু নির্দিষ্ট সুপারিশ ছিল। পঞ্চায়েত দপ্তর এবং পশ্চিমবঙ্গ সরকার সেই সুপারিশগুলি গ্রহণ করবেন কিনা জানি না। এইবারও আমাদের কিছু সুপারিশ আছে, তার মধ্যে এমন অনেক কিছু আছে, মাননীয় মন্ত্রী যদি সেই সুপারিশগুলো গ্রহণ করেন তা তো ভালো হয়। যদি গ্রহণ করেন তাহলে সি.পি.এম. বা কংগ্রেস নয় সার্বিকভাবে বাংলার উন্নতি হবে। আমি নির্দিষ্ট কতগুলি প্রস্তাব করছি, আমি বলতে চাই গ্রামপঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি এদের নিজস্ব কোনও রিসোর্স নেই, আয় নেই। সরকারের মুখাপেক্ষী হয়ে তাদের বসে থাকতে হয়। যবে কেন্দ্রীয় সরকার টাকা দেবে তবে তারা উন্নয়নমূলক কাজ করবে। গ্রামপঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতি স্তরে আরও নির্দিষ্ট আয় তৈরির ব্যবস্থা করতে হবে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েতমন্ত্রী আজকে এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং কাটমোশনের বিরোধিতা করছি। স্যার, ওরা পঞ্চায়েতের সাফল্যকে গলার জোরে ঢাকা দেওয়ার চেষ্টা করছেন। গত নির্বাচনে প্রমাণ হল গলার আওয়াজ দিয়ে পঞ্চায়েতের সাফল্যকে ঢাকা দেওয়া যায় না। ১৯৭৮ সালের পর থেকে পঞ্চায়েতের যে সাফল্য, গ্রামে যারা বাস করেন তাঁরা সঠিকভাবেই বুঝতে পারেন। আগেকার দিনে তফসিলিজাতি উপজাতির মানুষের অবস্থা এখনকার মতো ছিল না। তখন মহিলাদের কাটা কাপড় পরে থাকতে হত, আর ছেঁড়া গামছা নেংটি বানিয়ে পুরুষরা পড়ত। তারা ওই পড়ে হাটে-বাজারে-মেলায় যেত। তাদের দিনের পর দিন না খেয়ে থাকতে হত। এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে বিভিন্ন কর্মসূচির রূপায়ণের মধ্যে দিয়ে, ভূমিসংস্কারের মধ্যে দিয়ে গ্রামীন মানুষের এখন ক্রয়-ক্ষমতা

বেড়েছে, ফলে শিল্পোৎপাদন বৃদ্ধি পেয়েছে, শিল্পে উৎপাদিত জিনিসপত্র কেনার জন্য গ্রামের মানুষের মধ্যে চাহিদা বেড়েছে। পঞ্চায়েত ব্যবস্থায় কুটির শিল্পেরও উন্নতি হয়েছে। তাই বলছি মাননীয় পঞ্চায়েতমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেটা যথেষ্ট নয়। মালদা জেলায় যেখানে আমি থাকি সেখানে পুকুর আছে খাল আছে সেই সমস্ত জায়গায় পঞ্চায়েতকে দিয়ে যদি পুকুর খনন করা যায় তাহলে একদিকে যেমন মৎস্য চাষ বাড়বে অন্য দিকে কৃষিতেও এক ফসলির জায়গায় দোফসলি করা যাবে। এবং তারমধ্যে দিয়ে গরিব মানুষের আরও উন্নতি ঘটবে। আগামি দিনে এই সমস্ত বিষয়ে আলোচনা করবার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি। আর কংগ্রেস বলছে দুর্নীতির কথা। সাধারণ মানুষ পঞ্চায়েতের কাজ যাতে সঠিকভাবে বুঝতে পারে তার জন্য জেলা কমিটি তৈরি হয়েছে এবং গ্রাম সংসদের মিটিং বছরে তিনবার করে হয়। ব্লকস্তরে ভিজিলেন্স কমিটি তৈরি হয়েছে। এর মধ্যে দিয়ে সাধারণ মানুষ পঞ্চায়েতে কোথায় কি হচ্ছে তা বুঝতে পারে। আজকে সাধারণ মানুষেরা নিজেদের উদ্যোগে গ্রামীণ উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করছে। এই বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে যে সময় দিয়েছেন আর ওঁরা যা বলেছেন - আমি চেষ্টা করব তার মধ্যে কয়েকটা কথা বলার। তবে আমার মনে হয়না ওঁরা নতুন কথা কিছু বলেছেন যারজন্য বেশি সময় লাগতে পারে।

প্রথমত এখানে কতগুলো হিসাব তুলে ধরা হয়েছে। কত টাকা আমরা পেয়েছি, কত টাকা খরচ করেছি, ইত্যাদি, ইত্যাদি। আমার মনে হয়, কিছু হিসাব ওনারা ঠিকই দিয়েছেন। যদিও সেই হিসাব কোনটা নভেম্বর, কোনটা জুলাই পর্যন্ত। কিন্তু বছরের হিসাব মার্চ মাস পর্যন্ত দেওয়া উচিত। সেইজন্য কিছু হিসাব আমাকেও দিতে হবে। এ বছরের হিসাব, গত বছরের হিসাব বাজেট বক্তৃতায় আছে, আমি আর সেগুলোর পুনরায় উল্লেখ করছি না। আমি দু-একটা প্রকল্পের একটা মোট হিসাব দিতে চাই এই হাউসকে। এগুলো বহু আলোচিত, আবার এখানে বলা হল। যদিও এটা ঠিক যে, এইরকম যা খরচ হয়েছে তাতে আমি ব্যক্তিগতভাবে খুসি নই। তবে তার কারণও আছে। ঠিক কাজের সময় দু-দুটো নির্বাচন লোকসভা ও পঞ্চায়েত নির্বাচন এসে পড়ল। সেই সময় আমাদের কাজ করা সম্ভব হয়নি। তাহলে খরচের হিসাব হয়তো আরও ভালো হ'ত।

আবার একটা বহু আলোচিত বিষয় হচ্ছে জে.আর.ওয়াই। আমি এর একটা হিসাব দিচ্ছি। যখন থেকে এটা শুরু হয়েছে, অর্থাৎ, ১৯৮৯-৯০ থেকে ১৯৯৭-৯৮ সাল পর্যন্ত, সব হিসাব যোগ করে দিচ্ছি। এই সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার তার অংশ ১৪৪৬ কোটি ৮৫ লক্ষ টাকা দিয়েছেন এবং আমাদের রাজ্য সরকার তার অংশের ৩৮১ কোটি

৭১ লক্ষ টাকা দিয়েছেন। অর্থাৎ দুটো যোগ করলে যা হচ্ছে, ১,৯২৮ কোটি ৫৬ লক্ষ টাকার মতো। আর, খরচ হয়েছে, এই সময়ের মধ্যে ১,৮৩৪ কোটি ৫৮ লক্ষ টাকা। ১৯৮৯-৯০ ওপেনিং ব্যালেন্সটা এর মধ্যে ধরা নেই। কিন্তু এটা পরিষ্কার যে, ওপেনিং ব্যালেন্স কমে আসছে৷ তবে এটা কিছু থাকতে বাধ্য। কারণ, মার্চ মাসে টাকা পাচ্ছি। দোসরা এপ্রিল গত বছরের টাকা পাচ্ছি। তাহলে কি খরচের হিসাব দেওয়া যায়?

[4-10 — 4-20 p.m.]

এবারে আই.আর.ডি.পি.-র হিসাবটা দিচ্ছি। আমাদের কি লক্ষ্যমাত্রা ছিল এবং কতদূর কার্যকর হয়েছে তা গোড়া থেকেই বলছি। ১৯৮০-৮১ থেকে ১৯৯৬-৯৭ সাল পর্যন্ত পরিবার ভিত্তিক অর্থাৎ ফিজিক্যাল টার্গেট বলছি। লক্ষ্যমাত্রা ঠিক করা হোত; কত পরিবারকে সাহায্য দিতে হবে। সব মিলিয়ে এই লক্ষ্যমাত্রা ছিল ৩২ লক্ষ ৫৮ হাজার পরিবারকে সাহায্য দিতে হবে। আমরা দিতে পেরেছি, ৩২ লক্ষ ৫৪ হাজার পরিবারকে, ৯৯ শতাংশেরও বেশি। তারপর এবছরও যোগ হবে। এবং সব মিলিয়ে ১,৭৫৪ কোটি টাকা ব্যাঙ্ক ঋণ, অনুদান, ইত্যাদি হবে যা পরিবারগুলোকে দিয়েছি। কংগ্রেস সরকারের আমলে এক টাকাও খরচ হয়েছে? আপনাদের সময়ে তো এই প্রকল্পই ছিলনা। তবে এটা আমি আগেই বলেছি, যা কাজ হয়েছে তার থেকে আরও ভালো কাজ হতে পারত। এ বছর যখন বছরের হিসাব শেষ করলাম তখন দেখা যাচ্ছে, ব্যাঙ্ক স্যাংশন করেছিল কিন্তু ডিসবার্সমেন্ট হয়নি এরকম অনেক রয়েছে। ব্যাঙ্ক এটা স্যাংশন করেছে গত আর্থিক বছরের আগের বছর। অর্থাৎ ১৯৯৬-৯৭ সালে। ১ বছরের বেশি হয়ে গেল। সেই বছরে যে কেসগুলো স্যাংশন হয়েছে তার মধ্যে ২১,৫৩৫টা এক বছরে ডিসবার্সমেন্ট হ'লনা। গত বছর এবং এবারের ৫৪,৩৫৬টা কেস ডিসবার্সমেন্ট হ'লনা। অর্থাৎ ৭৫,৮৯০টা কেস স্যাংশন হয়ে গেছে, সাবসিডির টাকা দেওয়া আছে কিন্তু ডিসবার্সমেন্ট হচ্ছেনা। বহুবার আমাদের মুখ্যমন্ত্রী লিখেছেন, অর্থমন্ত্রী লিখেছেন এবং আগে যিনি এই দপ্তরের মন্ত্রী ছিলেন, তিনি লিখেছেন। এখনো আমরা বলছি। কিন্তু কিছুই হচ্ছেনা। আপনারা যখন দিল্লিতে সরকারে ছিলেন তখনও এই অবস্থাই ছিল। যে কাজ করা হয়েছে তার মান নিয়ে কথা হ'ল—কোয়ালিটি, কন্ট্রাক্টর ইত্যাদি নিয়েও কথা বলা হ'ল। কোথাও কোনও ত্রুটি নেই, এ কথা আমরা বলিনা। কিন্তু কেন্দ্রীয় সরকার ১৯৯৪ সালে একটা রিপোর্ট বের করেছিল—তখন দিল্লিতে কংগ্রেসি সরকার ছিল — কেন্দ্রীয় সরকারের গ্রাম উন্নয়ন দপ্তরের মনিটরিং ডিভিসন, যারা মনিটর করেন তাঁরা রিপোর্টটা বের করেছিলেন, তাতে বলছে, "পশ্চিমবাংলা হচ্ছে একমাত্র রাজ্য যেখানে ১০০ শতাংশ কাজে একটাও ঠিকাদার ছিলনা।" আর এ-ক্ষেত্রে সারা ভারতবর্ষের হিসাব হচ্ছে, ৬৭ শতাংশ। আমাদের ১০০ শতাংশ। তা অন্যান্য রাজ্যের বেচারারা কি করবে? পঞ্চায়েত

নেই, কার মাধ্যমে কাজ করাবে! তারপর মান সম্বন্ধে বলেছে, 'পশ্চিমবাংলার কাজের মান ভাল।' গুড অ্যান্ড স্যাটিসফ্যাক্টরি; ভাল এবং সন্তোষজনক মিলিয়ে মোট সম্পদ আমাদের রাজ্যে যা সৃষ্টি হয়েছে তার গড় হার ৯৭.৫%। আর সারা ভারতবর্ষের হচ্ছে ৭৩.৮%। তারপর একজন শ্রম-দিবসের কথা বলেছেন। কেন্দ্রীয় সরকারের কথাতেই আমাদের রাজ্যে ভূমিহীন মানুষের জন্য শ্রম-দিবস সৃষ্টি হয়েছে ৬৪.১ শতাংশ। আর সারা ভারতবর্ষে ৩৮.১ শতাংশ। ইন্দিরা আবাসন যোজনার কথা উঠেছে। প্ল্যানিং কমিশনের যে প্ল্যানিং মনিটরিং ইভ্যালুয়েশন অর্গানাইজেশন আছে তাঁরা '৯২ সালে মূল্যায়ণ করে বললেন — পশ্চিমবাংলায় ইন্দিরা আবাসন যোজনার সাফল্যের হার ৯০.৫ শতাংশ। আর সারা ভারতবর্ষে হচ্ছে ৫৩ শতাংশ। 'জাতীয় সামাজিক সহায়তা প্রকল্প' সম্পর্কে একজন বক্তা বললেন — আপনারা বৃদ্ধদের খুঁজে পাচ্ছেন না? আমাদের এই প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে টার্গেট ছিল ৩,৯৩,৯০০। এ বছর আমরা বার্ধক্য ভাতা কিছু কম দিতে পেরেছি। পঞ্চায়েত নির্বাচন-টির্বাচন ইত্যাদি ছিল বলে ৩,২৯,০৯৩ জনকে দেওয়া সম্ভব হয়েছে। অর্থাৎ ৯৩ শতাংশ হয়েছে। তারপর একজন মাননীয় সদস্য বললেন, "কেউ ৩০০ টাকা করে দেওয়ার কথা বলছেন, কেউ ১০০ টাকা করে দেওয়ার কথা বলছেন!" এইসব বললেন, এখন অন্য দিকে তাকিয়ে আছেন। কৃষিমন্ত্রী যেটা বলেছেন, সেটা কৃষি পেনশন এবং সেটা ৩০০ টাকা। আর আমাদের বার্ধক্য ভাতা ১০০ টাকা। এ ছাড়াও আমাদের রাজ্যে আমরা আর একটা প্রকল্প করেছি, যেটায় আমরা ৩০০ টাকা করেছি। অনুরূপ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার করেছে ৭৫ টাকার প্রকল্প। আপনারা তখন দিল্লিতে ক্ষমতায় ছিলেন, আমরা তখন আপনাদের ওটাতে ১০০ টাকা দিতে বলেছিলাম। আমরা আরও বলেছিলাম,—আপনারা ৭৫ টাকা দিচ্ছেন, আমরা বাকি ২৫ টাকা-দিয়ে পুষিয়ে দেব। আর আমাদের যেটা সেটাতে আমরা টাকা বাড়িয়ে ৩০০ টাকা করেছি। তারপর ন্যাশনাল ফ্যামিলি বেনিফিট স্কীমে ৬৪% কাজ হয়েছে, ৭,০২৭ জন সুবিধা পেয়েছেন। এটাতে আমরা লক্ষ্য পূরণ করতে পারিনি। কি করব? যদি অ্যাক্সিডেন্ট না হয়, মানুষ মারা না যায় তাহলে পাওয়া যায় না। তা আমরা কি মানুষকে বলব,—তাড়াতাড়ি মারা যান, আমাদের লক্ষ্যমাত্রা পূরণ হচ্ছেনা? স্যানিটেশন মুভমেন্ট নিয়ে কথা বলা হয়েছে। স্যানিটেশন মুভমেন্ট নিয়ে এখানে যা হয়েছে তার জন্য আপনাদেরও গর্ব করা উচিত। সারা ভারতবর্ষের কোথাও তা হয়নি। আমাদের কাছে চিঠি আছে—জগন্নাথ মিশ্র যখন কেন্দ্রের মন্ত্রী ছিলেন তখন তিনি আমাকে চিঠি লিখেছিলেন, "এ-রকম আর কোথাও নেই, আমি একবার সময় করে গিয়ে দেখতে চাই।" এখন যে মন্ত্রীসভা হয়েছে, ওনারাও চিঠি লিখেছেন। আমি ৮ তারিখে যাব। এখানে আমাদের অভিজ্ঞতার কথা সারা ভারতবর্ষের বহু জায়গার মানুষ আসছেন শোনবার জন্য, সেইজন্য ডেকেছেন। ৮ তারিখ, ৯ তারিখে ওখানে আলোচনা হবে। আমাদের অভিজ্ঞতার কথা সেখানে বলব। আমাদের

এখানে যা হয়েছে, ভারতবর্ষের আর কোথাও কি হয়েছে? কোথাও হয়নি। তারপর এখানে বলেছেন, ট্রান্সপারেন্সি - অ্যাকাউন্টেবিলিটি সম্পর্কে। এই ট্রান্সপারেন্সি - অ্যাকাউন্টেবিলিটি এটা নাকি আমাদের এখানে নেই। তারপর গ্রাম সংসদের সভার কথা বলেছেন। আমাদের এখানে যা আছে সেইসব গ্রাম সংসদসভা আর কোথাও নেই। গ্রাম সংসদ সভা যেটা আছে আমাদের এখানে তাতে ১৮ শতাংশ মানুষ এসেছেন। আমি বহুবার বলেছি, মোট যা আসার কথা, তার ১৮ শতাংশ এসেছে আর ৮২ শতাংশ আসেনি। পশ্চিমবাংলায় নির্বাচকমন্ডলির ১৮ শতাংশ এই যে এসেছে এটা আর কোথাও আছে? ভারতবর্ষের আর কোনও রাজ্যে আছে, পৃথিবীর আর কোথাও আছে? এইসব মানুষরা এসে অংশগ্রহণ করছে। আমরা আরও বাড়াতে চাই, গ্রাম সংসদকে আরও ক্ষমতা দিতে চাই। ট্রান্সপারেন্সি এবং অ্যাকাউন্টেবিলিটির জন্য জেলা পরিষদে যারা আছেন, জেলা কাউন্সিলের অধ্যক্ষ তাদেরকে আমরা ট্রেনিং দিচ্ছি। আপনারা তো নির্বাচনে ম্যাক্সিমাম আসনে থাকতে পারেননি। ঐ আপনাদের থেকে যে টি.এম.সি. হয়েছে, ওরাই হবেন। তাই বলছি, ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই জিনিস নেই যা এখানে হয়েছে। তারপর পি.এল. এবং এল.এফ অ্যাকাউন্টের কথা বললেন। আমি বহুবার পি.এল.অ্যাকাউন্ট সম্পর্কে বলেছি। পঞ্চায়েতের টাকা পি.এল. অ্যাকাউন্টে থাকে না, লোকাল ফান্ড অ্যাকাউন্টে থাকে। এই আইন তৈরি হয়েছিল কংগ্রেস আমলে। এটা আমরা করিনি। লোকাল ফান্ড অ্যাকাউন্ট নিয়ে যদি বলতেন তাহলে আমি তার জবাব দিতাম। তারপর গ্রাম পঞ্চায়েতের অডিটের কথা বলেছেন। গ্রাম পঞ্চায়েতের অডিট আমার এখানে ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত রয়েছে। ১৯৯৬-৯৭—এটা তার পরের বছরে হবে। সেইজন্য ১৯৯৫-৯৬ সালকে ভিত্তিবর্ষ ধরে নিচ্ছি। ৯২ শতাংশ গ্রাম পঞ্চায়েতে অডিট হয়েছে। পঞ্চায়েত সমিতি আছে ৩৪১, তারমধ্যে মাত্র ৫টি পঞ্চায়েত সমিতিতে অডিট হয়েছে। আর জেলা পরিষদের ক্ষেত্রে মাত্র ২টি। আপনারা জানেন না, গ্রাম পঞ্চায়েতের অডিট কারা করে আর পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের অডিট কারা করে? পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ সি.এ.জি, ই.এল.এ করে। কতবার চিঠি দিয়েছি আপনারা ফেলে রেখেছেন কেন? এতদিন যদি ফেলে রাখেন তাহলে কি করে খোঁজ খবর নেব? আমাদের সাবজেক্ট কমিটিও সুপারিশ করেছিল যে এই অডিট নিয়ে নিতে চাই। আমি চিঠি দিয়েছিলাম। ওরা বললো, আমরা পারব না। আমি বলেছিলাম, নিয়ে নেব। এখন দেখছি লিখেছেন, না, না, এটা আমরা করতে চাই। চেষ্টা করছি, দেখব কি হয়েছে, না হয়েছে। তারা আগে বলুন কি করবে, তারপর সেটা নিয়ে সিদ্ধান্ত নেব। আমরা ব্যবস্থা নিচ্ছি, অডিটের জন্য ব্যবস্থা নেব। আমাদের ৩ হাজার গ্রাম পঞ্চায়েত, ৩৪১টি পঞ্চায়েত সমিতি। কোথাও কিছু যে ত্রুটি হয়নি সেকথা বলছি না। আমরা ৭৯টি অভিযোগ পেয়েছিলাম। ৪৬টি এফ.আই.আর করেছি। ২১ জন পদাধিকারিকে

[ 3rd July, 1998 ]

সাসপেন্ড করেছি। ৬ জন গ্রেপ্তার হয়েছে। আরও ২৪ জনের বিরুদ্ধে ইনভেস্টিগেশন করছি, পরীক্ষা করে দেখছি কি হবে, না হবে। অবশ্য এতে আপনাদের লোকেরাও আছে। আমরা যা অভিযোগ পাব, ব্যবস্থা নেব। ব্যবস্থা নেব না কেন? আমাকে মাননীয় সদস্য শ্রী শৈলজাকুমার দাস মহাশয় বলেছেন, এইরকম একটি প্রোগ্রামের নাম বলুন যেটা রাজ্যসরকার করেছে। আমরা অনেকগুলি প্রোগ্রামই করেছি। কিন্তু যেহেতু আপনি একটি প্রোগ্রামের নামের কথা বললেন সেইজন্য আমি একটি প্রোগ্রামের নামের কথা বলছি। সেটি হচ্ছে, পি.এফ. ফর এগ্রিকালচারাল ল্যান্ডলেস লেবারার। আছে কোথাও? ভারতবর্ষের কোন রাজ্যে এই জিনিস কেউ ভাবতে পারে? ভারতবর্ষের কোন রাজ্যের কৃষি শ্রমিকরা প্রভিডেন্ট ফান্ড পায়? কোথাও কেউ ভাবতে পেরেছেন? কোথাও ভাবতে পারেনি। সেইজন্য আমাদের কাছ থেকে সবাই চাচ্ছেন কি করে করেছেন তার একটা কপি দিন যাতে তাদের ওখানে করা যায় কিনা। এটা আমাদের রাজ্য সরকারের প্রকল্প। আমি আরও অনেক কথা বলতে পারি কিন্তু উনি একটার কথা বলতে বলেছিলেন তাই বললাম।

(গোলমাল)

[4-20 — 4-30 p.m.]

তারপর আর একটা কথা বলা হয়েছে যে আমাদের দারিদ্র্য সীমারেখার নিচে জনসংখ্যা কত আছে। ঠিকই বলেছেন। ৪০.৩৩ শতাংশ। '৯৩/৯৪ সালের যে ফিগার, এক্সপার্ট কমিটি যা হিসাব করে বলেছে—আমাদের পরিকল্পনা কমিশনের এক্সপার্ট গ্রুপ, তারা হিসাব করে এই ফিগারটা বলেছে। এটা যে খুব ভাল সে কথা আমি বলছি না। কিন্তু কত ছিল, আপনাদের সময় বলার সময় সেটা কি খেয়ালে রেখেছিলেন? '৭৩/৭৪ সালে যখন এখানে কংগ্রেস সরকার ছিল বা যখন আপনারা ছেড়ে গিয়েছিলেন তখন কত ছিল সেটা কি খেয়ালে আছে আপনাদের? আমি বলে দিচ্ছি—৬৮.৩৪ শতাংশ। অর্থাৎ দারিদ্র সীমার নিচে আপনারা ৬৮ শতাংশ রেখে গিয়েছিলেন এবং আমরা সেটা ৪০ এ নামিয়ে এনেছি। ৬৮ থেকে ৪০ বাদ দিলে ২৮ থাকে। এই যে ২৮ সংখ্যাটা - এতো কম করা আর কোনও রাজ্যে নেই। অর্থাৎ বিভিন্ন রাজ্যে যত কমেছে তারমধ্যে সবচেয়ে বেশি কমেছে আমাদের এই পশ্চিমবঙ্গে। এরকম আর কোনও রাজ্যে পাবেন না যেটা এর কাছাকাছি আছে। তারপর পঞ্চায়েত নির্বাচন নিয়ে আপনারা বক্তৃতা করেছেন সে সম্বন্ধে আমি আর কথা বাড়াচ্ছি না।

(গোলমাল)

শুধু এইটুকু বলছি, এতবড় একটা নির্বাচন হয়ে গেল সেখানে আপনারা জানেন যে মাত্র

১৭৬টা বুথে রিপোলিং করতে হয়েছে। দক্ষিণ দিনাজপুরের কথা আপনি বলছিলেন। দক্ষিণ দিনাজপুরের বাইরেও আমাদের ৫৪টা বুথের কাউন্টিং হয়েছে ঐ ভোট কেন্দ্রে নয়, অন্য জায়গায়, ব্লক কেন্দ্রে নিয়ে যেতে হয়েছে। আমরা বলেছিলাম, যদি কোথাও অসুবিধা হয়—নির্বাচনের দিন, গণনার দিন যখন খবর পেয়েছি সকালবেলায়, আমরা বলেছিলাম নির্বাচন কমিশনকে যে যদি আপনাদের কোথাও মনে হয় যে ওখানে হবে না নিয়ে যেতে হবে ব্লক কেন্দ্রে তাহলে নিয়ে যাবেন আপনারা। সব ব্যালট বক্স নিয়ে চলে যাবেন এবং কেন্দ্রীয়ভাবে গণনা করবেন। এরকম ৫৪টাতে হয়েছিল। আমাদের অনুমোদন নিয়েছেন, আমাদের মতামত আমরা দিয়েছিলাম, আমরা বলেছি এরকম ৫৪টা হয়েছে। এ নিয়ে আগেই আমি বলেছি, আর বাড়াচ্ছিনা। যদি সবাই-এর পরামর্শ পেয়ে যাই, ইলেকশন কমিশন বলেন, বিভিন্ন রাজনৈতিক দল সবাই যদি বলেন যে কেন্দ্রীয়ভাবে করতে হবে তাহলে আমরা সরকার থেকে তাই করব। সেটার জন্য আমরা অপেক্ষা করছি — সেইসব পরামর্শ ইত্যাদির জন্য, অভিজ্ঞতা ইত্যাদির জন্য। তারপর সাবজেক্ট কমিটি নিয়ে অনেক কথা বলা হয়েছে। বাজেট হচ্ছে এ বছরের কিন্তু গত বছরের সাবজেক্ট কমিটি নিয়ে কেউ কেউ বলেছেন। একজন বলছিলেন, মন্ত্রী হয়েও আপনি নিজে সাবজেক্ট কমিটির মিটিং-এ যান না ইত্যাদি। যতদূর আমার খেয়াল পড়ছে, আমি গিয়েছিলাম একবার। আমি বেশি গিয়ে কি করব? আপনারা পরামর্শ দেবেন এবং সেই পরামর্শ আমাদের নিতে হবে কি না নিতে হবে সেটা আমাদের এখানে বলতে হবে। এটা হচ্ছে আমাদের কাজ। আমরা সাবজেক্ট কমিটিকে প্রভাবিত করতে চাই না, আমার অফিসাররাও তা চান না, সচিবও তা চান না। যে পরামর্শ আপনারা আমাকে দিয়েছেন তাতে বলতে পারি এর বেশিরভাগ পরামর্শই আমি গ্রহণ করে নেব। আপনারা বলেছেন যে পঞ্চায়েতরাজ পত্রিকাতে টাকা বাড়ানো দরকার, সে আমি বাড়িয়ে দেব কোনখান থেকে লাম্প গ্রান্ট-এর কিছু ব্যবস্থা করে। অর্থ দপ্তরের অনুমোদন আমাদের লাগবে। রিভাইজড এস্টিমেট যখন আমাদের হবে বাজেটের তখন আমরা সেটা বাড়িয়ে দেব যা বলেছেন আপনারা। তবে একটা জিনিস যেটা সাবজেক্ট কমিটি বলেছেন, সে ব্যাপারে বলছি যে আমি একমত হতে পারছি না। এটা করার একটা অসুবিধা আছে। এখানেও যদি সহমত হবার সুযোগ থাকতো তাহলে হতাম। আপনারা বলেছেন যে গঙ্গা কল্যাণ যোজনার যে টাকা সেটা ট্রাইসেম ইত্যাদিতে খরচ করার জন্য। এটা করা যায় না। কারণ গঙ্গা কল্যাণ যোজনার টাকা যেটা খরচ হচ্ছে না সেটা শুধু আমাদের রাজ্যেই নয় কোনও রাজ্যেই খরচ হচ্ছে না। সেখানে কেন্দ্রীয় নির্দেশিকাতে ভুল ছিল। এ সম্পর্কে মন্ত্রীস্তরে আলোচনা হয়েছে, সেই টাকা সম্পর্কে নতুন নির্দেশিকা ইত্যাদি আসবে। কাজেই সেটা আমি করতে পারব না। তবে ট্রাইসেমে যদি বেশি খরচ হয় তার জন্য বাজেটে টাকার সংস্থান করতে আমাদের অসুবিধা হবে না। এছাড়া বাকি যা আপনারা বলেছেন

আমার মনে হয়না সে সম্পর্কে খুব বেশি আমার বলার আছে।

(গোলমাল)

শেষে শুধু আমি এইটুকুই বলছি, যেটুকু আমাদের এখানে আছে তা দেখতে পৃথিবীর সব জায়গা থেকে লোকরা আসছেন, অন্য রাজ্য থেকেও আসছেন। এই তো দু মাস আগেও এসেছিলেন। এই নির্বাচনের আগে একটা অন্য রাজ্য থেকে এসেছিলেন, আমি সেই রাজ্যের নাম করতে চাচ্ছি না। তাদের একটা দল এখানে পঞ্চায়েত ব্যবস্থা দেখতে এসেছিলেন। তারা এখানে ৪ দিন ছিলেন পঞ্চায়েত দেখার জন্য। কংগ্রেস শাষিত রাজ্য দুটি আছে, আর সব গেছে, সেখান থেকেও এসেছিলেন এখানে পঞ্চায়েত ব্যবস্থা দেখার জন্য। আরও অন্যান্য যেসব রাজ্য আছে তারাও এখানে পাঠিয়েছেন পঞ্চায়েত দেখার জন্য। তারা ৪ দিন ঘুরে দেখার পরে আমাকে বললেন যে, আপনারা এত ভাল করেছেন, আমাদের একটু পরামর্শ দিন, আমরা গিয়ে একটা রিপোর্ট দেব, আমাদের মন্ত্রী আসবেন এর পরে। আমি বললাম যে ভাল। মন্ত্রী এলে আমরা তাকে স্বাগত জানাব, কিন্তু নির্বাচনের পরে যেন আসেন কারণ আমরা এখন ব্যস্ত আছি। উনি বললেন যে, আমরা যাচ্ছি, আপনি যদি একটা পরামর্শ দেন। আমি বললাম যে, আমি কি পরামর্শ দিতে পারি? আপনাদের ব্যাপার, আপনারাই বুঝবেন, আমার পরামর্শ দেবার ধৃষ্টতা নেই। তারপরে ওরা অনেক জোরা-জুরি করার পরে আমি বললাম যে একটা কাজ আপনারা করবেন। পঞ্চায়েতের জন্য যেটা দরকার সেটা হচ্ছে ভূমি সংস্কার। ভূমি সংস্কার ছাড়া পঞ্চায়েত হয়না। ওরা বললেন যে, এটা আপনি ঠিকই বলেছেন। কিন্তু আমাদের মুশকিল হচ্ছে, আমাদের মুখ্যমন্ত্রীর ২ হাজার একর জমি আছে এবং সেটা একটা রাজ্যে নেই, ৪টি রাজ্যে আছে। এই হচ্ছে অবস্থা। সেজন্য ঐ কমিটি ঐ রিপোর্ট সুপারিশ করতে পারবে না। আপনারা কি বলেন, এখানে এইরকম অবস্থা আছে? আমরা যেটা এখানে করেছি, ৭৫ ভাগের বেশি সদস্য যারা ত্রিস্তরে আছে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, এবং জেলা পরিষদে, এরা সকলেই প্রান্তিক কৃষক, গরিব কৃষক, ক্ষেত মজুর, মৎস্য- জীবী, গ্রামীণ কুটির শিল্পী এদের পরিবার থেকে এসেছে। এটা পশ্চিমবঙ্গের সাধারণ গরিব মানুষের পঞ্চায়েত, এটা কোথাও নেই।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে নির্বাচনের পরে কি হয়েছে সেটা উনি জিজ্ঞাসা করছেন। আপনারা সেটা বুঝতে পারলেন না, যে কয়টাতে আপনারা ছিলেন সেই কয়টাও আপনারা রাখতে পারলেন না। বাকি যে কয়টা জেলা পরিষদে আছেন পশ্চিমবঙ্গে, সবগুলি আমরা পেয়েছি। মানুষের রায়ই শেষ রায়, মানুষ রায় দিয়েছে। এই পঞ্চায়েত

নির্বাচনে যে জায়গায় আপনারা ছিলেন, সেখান থেকে আপনাদের তিন নম্বরে নামিয়ে দিয়েছে। এখনও যদি নিজেদের সংশোধন না করেন তাহলে ভবিষ্যত অপেক্ষা করছে, বাকি যেটুকু দেউলিয়া হবার সেটা আপনারা হবেন। এই কথা বলে বাজেটের যে প্রস্তাব এখানে আছে, তাকে সমর্থন করছি, আর মানুষ যেহেতু আপনাদের ছাঁটাই করে দিয়েছে, সেজন্য আপনাদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 59**

The Cut motions of Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar and Shri Shyamadas Banerjee that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.52,80,70,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 59, Major Head : "2501-Special Programmes for Rural Development".

(This is inclusive of a total sum of Rs.17,60,00,000 already voted on account)"-was then put and agreed to.

**Demand No. 60**

The Cut motions of Shri Rabindra Nath Chatterjee, Shri Ramjanam Manjhi, Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar and Shri Shyamadas Banerjee, that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.360,76,10,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No.60, Major Head : 2505 Rural Employment."

(This is inclusive of a total sum of Rs.145,00,00,000 already voted on account) -" was then put and agreed to.

**Demand No. 62**

The Cut motions of Shri Ashok Kumar Deb, Shri Nirmal Ghosh,

Shri Abdul Mannan, Shri Tushar Kanti Mondal, Shri Deba Prasad Sarkar Shri Shyamadas Banerjee and Shri Dilip Kumar Das that the amount of the Demand be reduced by Rs.100/- —were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.234,05,92,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 62, Major Heads : "2515 other Rural Development Programmes (Panchayati Raj), 3604-Compensation and Assigments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515-Loans for other Rural Development Programmes (Panchayati Raj)".

(This is inclusive of a total sum of Rs.171,32,35,000 already voted on account) -" was then put and agreed to.

[4-30 — 4-40 p.m.]

**Mr. Speaker :** There is one cut motion to Demand No.63. The cut motion is in order and has already been moved.

The motion of Shri Abdul Mannan that the amount of the demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.66,50,45,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 63 Major Heads : "2515-Other Rural Development Programmes (Community Development), 4515-Capital outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515-Loans for other Rural Development Programmes (Community Development)". on account), was then put and agreed to.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মিঃ স্পিকার স্যার, আমি রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কনডাক্ট অফ বিজনেসের ২০৯ নং ধারার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা হয়েছে যে, "The voting on demands for grants for any financial year shall take place on such days not exceeding twenty as the Speaker may appoint for the purpose; the twenty days provided under this sub-rule shall include the d· ' ·· for a vote on account." স্যার, আমরা

স্বাভাবিকভাবেই বিরোধী দল থেকে আশা করি এবং দাবি করি যে, ডিমান্ড অফ গ্রান্টস-এর আলোচনা এই বিধানসভাতে ম্যাকসিমাম ২০ দিন ধরে হবে। কিন্তু এবারে আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে, মাত্র ১৪ দিন দেওয়া হল ডিমান্ড সম্বন্ধে আলোচনা করবার জন্য। এবং খুব ইম্পর্টেন্ট দপ্তর, যেগুলো সম্বন্ধে আলোচনা করা উচিত ছিল, যেমন একসাইজ, হোম (জেল), রিফিউজি রিলিফ, আই.অ্যান্ড সি.এ., অ্যানিমাল রিসোর্স, কো-অপারেশন, সি. অ্যান্ড এস.এস.আই. এবং আরও অনেক ইম্পর্টেন্ট দপ্তর, সেগুলো আলোচনার মধ্যে এলো না, গিলোটিনে চলে গেল। কিন্তু সেসব দপ্তর নিয়ে আলোচনা করা উচিত ছিল। যখন এই নিয়ে বি.এ. কমিটিতে আলোচনা হয়েছিল তখন আমাদের দলের সদস্যরা এর আপত্তি জানিয়েছিলেন, হাউসেও তাঁরা আপত্তি তুলেছিলেন। আর সবচেয়ে দুঃখের হল, এই যে হাউস শেষ করে দিচ্ছেন, আমরা যতদূর জানি, মাননীয় অর্থমন্ত্রীকে বিদেশে যেতে হবে তার জন্য। কিন্তু তাঁর বিদেশ যাওয়ার ব্যাপারটা তো আগেই জানতেন, তাই হাউস আরও আগে বসিয়ে আলোচনার সময়টা ২০ দিন করা যেত, সেই সময়ও আপনার হাতে ছিল। কিন্তু সেটা গ্রহণ করা হয়নি। এটা অত্যন্ত দুঃখের বিষয়। তার জন্য আমরা গিলোটিনে অংশ গ্রহণ করছি না এবং আগামিকাল যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আসবে তাতেও অংশ গ্রহণ করছি না। এই কথা জানিয়ে এবং এই ব্যবস্থার প্রতিবাদে আমরা হাউস থেকে ওয়াক আউট করছি।

(At this stage all the Hon'ble Congres (I) members walked out.)

(At this stage the Guillotin was fall)

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 1

Shri Rabindra Nath Chatterjee
Shri Abdul Mannan
Shri Gopal Krishna Dey
Shri Ashok Kumar Deb
: Sir, I beg to move that amount of the Demand be reduced by Rs.100/-.

All the Cut motion were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.9,80,93,000 be granted for expenditure under Demand No.1, Major Head : "2011—State Legislatures" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.3,27,00,000 already voted on account)

was then put and agreed to.

**Demand No. 3**

Shri Ashok Kumar Deb
Shri Abdul Mannan
Shri Gopal Krishna Dey
Shri Sanjoy Bakshi
Shri Nirmal Ghosh

: Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

All the Cut motion were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.2,66,00,000 be granted for expenditure under Demand No.3, Major Head "2013—Council of Ministers" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.89,00,000 already voted on account.)

"was then put and agreed to.

**Demand No. 4**

**Shri Ashok Kumar Deb :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re.1/-

Shri Ashok Kumar Deb
Shri Gyan Singh Sohanpal
Shri Abdul Mannan
Shri Nirmal Ghosh
Shri Tapas Banerjee
Shri Shyamadas Banerjee
Shri Deba Prasad Sarkar

: Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

All the cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.65,70,12,000 be granted for expenditure under Demand No.4, Major Head : "2014—Administration of Justice" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.21,90,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 5**

Shri Gopal Krishna Dey
Shri Ashok Kumar Deb
Shri Abdul Mannan
Shri Saugata Roy
Shri Nirmal Ghosh
Shri Tushar Kanti Mondal
Shri Deba Prasad Sarkar

: Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.41,50,00,000 be granted for expenditure under Demand No.5, or Head : "2015—Elections" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.20,75,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 6**

**Shri Gopal Krishna Dey :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

The Cut motion was then put and lost.

[ 3rd July, 1998 ]

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.4,56,66,000 be granted for expenditure under Demand No.6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.1,52,00,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No. 8**

Shri Abdul Mannan<br>Shri Gopal Krishna Dey } : Sir, I beg to move that the amount of Demand be reduced to Re.1/-.

Shri Gopal Krishna Dey<br>Shri Ashok Kumar Deb<br>Shri Nirmal Ghosh<br>Shri Deba Prasad Sarkar } : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.29,75,60,000 be granted for expenditure under Demand No.8, Major Head : "2030—Stamps and Registration" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.9,92,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 9**

**Shri Gopal Krishna Dey :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

Shri Abdul Mannan<br>Shri Nirmal Ghosh<br>Shri Deba Prasad Sarkar } : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.32,00,000 be granted for expenditure under Demand No.9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions" during the year 1998-99

(This is inclusive of a total sum of Rs.11,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 10**

| | |
|---|---|
| Shri Gopal Krishna Dey<br>Shri Ashok Kumar Deb<br>Shri Abdul Mannan<br>Shri Nirmal Ghosh<br>Shri Deba Prasad Sarkar | : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-. |

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.30.36,00,000 be granted for expenditure under Demand No.10, Major Head : "2039—State Excise" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.10,12,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 11**

| | |
|---|---|
| Shri Abdul Mannan<br>Shri Nirmal Ghosh<br>Shri Abdul Mannan<br>Shri Ashoke Kumar Deb<br>Shri Nirmal Ghosh<br>Shri Deba Prasad Sarkar | : Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/- |

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.46,94,41,000 be granted for expenditure under Demand No.11, Major Head : "2040—Sales Tax" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.15,65,00,000 already voted on account.)

was then put and agreed to.

### Demand No. 13

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.6,21,56,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.2,07,00,000 already voted on account.)

was then put and agreed to.

### Demand No. 14

**Shri Ashok Kumar Deb :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

The Cut motion was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs 8,44,00,000 be granted for expenditure under Demand No.14, Major Head : "2047—Other Fiscal Services" during the year 1998-99.

(The is inclusive of a total sum of Rs.2,81,00,000 already voted on account.)

was then put and agreed to.

[4-40 — 4-50 p.m.]

**Demand No. 16**

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

The Cut motion was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved that a sum of Rs.47,00,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payment" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.16,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 20**

Shri Abdul Mannan
Shri Saugata Roy
} : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

The Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.33,49,45,000 be granted for expenditure under Demand No.20, Major Head : "2054—Treasury and Accounts Administration" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.11,16,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 22**

Shri Abdul Mannan

| | |
|---|---|
| Shri Ashok Kumar Deb<br>Shri Saugata Roy<br>Shri Tushar Kanti Mondal<br>Shri Nirmal Ghosh<br>Shri Deba Prasad Sarkar<br>Shri Rabindranath Chatterjee | : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.48,17,00,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the year 1998-99

(This is inclusive of a total sum of Rs.16,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 27**

| | |
|---|---|
| Shri Abdul Mannan<br>Shri Gopal Krishna Dey<br>Shri Saugata Roy | : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-. |

The Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.133,18,07,000 be granted for expenditure under Demand No. 27, Major Head. "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.44,39,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 28**

Shri Rabindra Nath Chatterjee
Shri Abdul Mannan
Shri Sanjoy Bakshi
Shri Tusher Kanti Mondal
Shri Nirmal Ghosh
Shri Deba Prasad Sarkar

: Sir, I beg to move that the amount of the Demand be reduce by Rs.100/-.

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.690,30,30,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.230,10,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 29**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.13,36,25,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.4,45,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 31**

Shri Ashok Kumar Deb
Shri Rabindra Nath Chatterjee
Shri Abdul Mannan

: Sir, I beg to move that the amount of Demand be reduced

Shri Saugata Roy
Shri Nirmal Ghosh
Shri Tapas Banerjee } by Rs.100/-.

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.34,99,60,000 be granted for expenditure under Demand No.31, Major Head : "2204—Sports and Youth Services" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.11,67,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 36**

Shri Abdul Mannan
Shri Saugata Roy
Shri Nirmal Ghosh
Shri Shyamadas Banerjee
Shri Deba Prasad Sarkar } : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

All the Cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.75,47,24,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.25,16,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 38**

Shri Abdul Mannan

| | |
|---|---|
| Shri Ashok Kumar Deb<br>Shri Rabindra Nath Chatterjee<br>Shri Saugata Roy<br>Shri Nirmal Ghosh<br>Shri Tapas Banerjee<br>Shri Deba Prasad Sarkar | : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-. |

All the cut motions were then put and lost.

[4-50 — 5-00 p.m.]

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.27,27,80,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.9,09,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 40**

| | |
|---|---|
| Shri Rabindra Nath Chatterjee<br>Shri Shyamadas Banerjee | : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/- |

All the cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.41,37,33,000 be granted for expenditure during the year 1998-99 under Demand No. 40, Major Heads : "2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)".

(This is inclusive of a total sum of Rs.13,79,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 41**

| | |
|---|---|
| Shri Abdul Mannan<br>Shri Sanjoy Bakshi<br>Shri Ramjanam Manjhi<br>Shri Shyamadas Banerjee | : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-. |

All the cut motions were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.208,93,18,000 be granted for expenditure under Demand No. 41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2230—Labour and Employment (Tribal Areas Sub-Plan), 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2236—Nutrition (Tribal Areas Sub-Plan), 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan),

করা হয়েছে। কিন্তু আমরা এটাও দেখেছি, মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট. বক্তৃতাতে উল্লেখ করেছেন এই অবস্থার মধ্যে বিভিন্ন ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে অগ্রাধিকার দিয়ে তার সঙ্গে সঙ্গে কিছু প্রকল্প এখানে উপস্থাপিত করেছেন, বিশেষ করে আজকে বন্ধ কলকারখানার শ্রমিকদের জন্য যে ৫ শত টাকা ভাতার যে কর্মসূচি এখানে উল্লেখ করেছেন এইগুলি এনে উনি একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। ওনার রাজ্যের মানুষের প্রতি যে আন্তরিকতা, দরদ তার প্রতিফলন ফলেছে, এটাও ঠিক আমাদের রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে যে আর্থিক অবস্থা তার যে অসম বিকাশ সারা দেশে ঘটেছে ক্যাপিটালিস্ট-এর পথ ধরে, তেমনি আমাদের রাজ্যে কতকগুলি অনগ্রসর এলাকা আছে, যেখানে এদের অনিশ্চিত নীতির জন্য হয়েছে, কিন্তু সেই সমস্ত এলাকায় আমাদের একটা বাড়তি নজর দেওয়া দরকার। মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি আপনি একটু ভেবে দেখবেন এইসব জায়গাগুলিতে আমাদের যারা বাঁকুড়া পুরুলিয়া এবং মেদিনীপুর জেলায় এই সমস্ত জায়গায় যেমন শালবন এর বিভিন্ন সম্পদ রয়েছে তাকে ঘিরে একটা বিচ্ছিন্নতাবাদী শক্তি সমস্যা তৈরি করছে, এইসব জায়গায় তাই অর্থ ব্যয় করার ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া যায় কিনা, বাড়তি গুরুত্ব দেওয়া যায় কিনা, এই ব্যাপারে নজর দেওয়া উচিত। তার জন্য আপনার কাছে অনুরোধ জানাচ্ছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে বলতে চাই, এই বাজেটের মধ্যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ এর কথা আলোচনা করেছে, এটা একটা বাড়তি দিক। এইসব জায়গায় আমাদের রাজ্যের যে সামগ্রিক অর্থনীতি, নির্দিষ্ট এলাকার কতগুলি উন্নয়নের জন্য আপনার যে দৃষ্টিভঙ্গি সেটা ইতিমধ্যেই প্রশংসনীয় হয়েছে এইকথা আমি উল্লেখ করতে চাই। উত্তরবঙ্গের অর্থনীতিকে সচল করার সাথে সাথে আপনি যে উদ্যোগ নিয়েছেন, তেমনি মাননীয় অর্থমন্ত্রী আমাদের এই রাজ্যের শিক্ষার ক্ষেত্রে প্রায় ২,৮০০ কোটি টাকা বেশি অর্থ বরাদ্দ করেছেন। সরাসরি এডুকেশন, টেকনিক্যাল এডুকেশন অন্যান্য যে ক্ষেত্রগুলো রয়েছে সেখানে। আমাদের বিশ্ববিদ্যালয়গুলোর সংখ্যা বেড়েছে, কিন্তু উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে আমরা দেখছি সেখানে ১৯৯৬-৯৭ সলে বরাদ্দ ছিল এক কোটি সাত লক্ষ টাকা, কিন্তু পরবর্তীকালে রিভাইজড বাজেটে সেটা নব্বই লক্ষ টাকায় এসে দাঁড়ায়। এবারের বাজেটেও সেই নব্বই লক্ষ টাকায় আছে। মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলতে চাই উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের অনেকগুলি বিভাগ, তাদের অধীনে যে কলেজগুলো রয়েছে সেগুলো সম্প্রসারণ করেছে। সেখানে গবেষণা, জার্নাল, বিজ্ঞানের সাজ-সরঞ্জামের বিশেষ অভাব আছে, এইসবের জন্য অর্থের দরকার এবং রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে অনেক কষ্টের মধ্যে দিয়ে উত্তরবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলো চলছে। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার অনুরোধ এটার দিকে নজর দিয়ে আপনি যে এক কোটি সাত লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন সেটা কমে যাওয়ায় এটা আপনার দৃষ্টিভঙ্গির সাথে মিলছে না। এখানে কর্মচারী যারা আছেন তাকে কোনও আর্থিক ব্যাপার নয়, কোনও একটা টেকনিক্যাল

বিষয়ে ১০৭ জন কর্মচারির মাইনে সাত-আট মাস ধরে স্ট্যাগনেশন হয়ে আছে। তার ফলে ইতিমধ্যে কয়েকজন কর্মচারী তারা চাকরি ছেড়ে চলে গেছে। এই অসুবিধা থেকে তাদের কি করে মুক্ত করা যায় সেটা আপনি দেখবেন। আরেকটা ব্যাপার হচ্ছে, আমাদের সাবজেক্ট কমিটিগুলো যে রিপোর্ট দিয়েছে তাতে দেখা যাচ্ছে যে বছরের শেষ প্রান্তে এসে ডিপার্টমেন্টগুলো টাকা পাচ্ছে। এই ব্যাপারে অর্থ দপ্তরের কাছে আমার অনুরোধ এই ব্যাপারটা আপনি দেখবেন। বিভিন্ন প্রকল্পে কেন্দ্রীয় সরকারের যে টাকা আসে সেটা একেবারে বছরের শেষ প্রান্তে আসে। ৩১শে মার্চের মধ্যে অনেকগুলি ক্ষেত্রে সেই টাকা বছরের মধ্যে খরচ করা যায় না। তবে এই নিয়ে নানা বিভ্রান্তি হচ্ছে এবং এই ব্যাপারে রাজ্য সরকারের দপ্তরগুলোর তৎপরতা বাড়ানো দরকার, কি শিক্ষার ক্ষেত্রে, কি সংস্কৃতির ক্ষেত্রে, কি কৃষির ক্ষেত্রে, কি শ্রম দপ্তরের ক্ষেত্রে, কি শিল্পের ক্ষেত্রে, সামগ্রিক ক্ষেত্রে বরাদ্দকৃত অর্থ যাতে নির্দিষ্ট সময়ের মধ্যে আসে, বছরের শেষ প্রান্তে এসে উপস্থিত না হয়, সেটা দূর করা দরকার। তবে এই ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী অনেকটা সোচ্চার হয়েছেন এবং তৎপরতা দেখিয়েছেন। আমাদের পূর্ত দপ্তর রাস্তাঘাট উন্নয়নের ক্ষেত্রে টাকা বরাদ্দের কোনও অভাব হয়না। কিন্তু সেই অর্থ সময়মতো ব্যবহার করতে না পারলে তার জন্য একটা মনিটারিং ব্যবস্থা থাকা দরকার। এই ব্যয় অনুমোদন বিলে নির্দিষ্টভাবে আপনি যে খাতে বরাদ্দের কথা উল্লেখ করেছেন সেই টাকাকে আমি পূর্ণ সমর্থন করছি। আমাদের এই রাজ্যে শিল্প থেকে শুরু করে শিক্ষা, উন্নয়নের ক্ষেত্র, এবং জনস্বার্থ সংশ্লিষ্ট পরিষেবাগুলিকে আরও দ্রুততার সঙ্গে কার্যকর রূপ দেওয়ার জন্য, এবং যেটা বলেছিলাম, অনগ্রসর এলাকাগুলিকে মূল স্রোতের মধ্যে আনবার জন্য অগ্রাধিকার দিয়ে, সেখানে কোনও ঘাটতি যদি থাকে, সেটা দূর করবার জন্য আপনার দপ্তর নিশ্চয় কার্যকর ব্যবস্থা নেবে এই আশা রেখে, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11-00 — 11-10 a.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব :** মিঃ চেয়ারম্যান স্যার, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমি দু-একটি বিষয় এখানে উল্লেখ করব।

বর্তমান কেন্দ্রীয় সরকারের নীতির ফলে যে অর্থনৈতিক সঙ্কট দেখা দিয়েছে, সেক্ষেত্রে অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করতে গিয়ে আমি উল্লেখ করতে চাই যে, বিভিন্ন খাতে আমাদের অর্থমন্ত্রী যে ব্যয়বরাদ্দ করেছেন, সেটা ১৯৯৮-৯৯ সালে আরও বাড়বে, খরচটা বাড়বে। যেখানে যা বরাদ্দ, তাতে সঙ্কুলান হবে না। কারণ, কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি এবং এখন আমরা দেখছি বাজার করতে থলেতে টাকা নিয়ে গিয়ে পকেটে করে বাজার আনতে হচ্ছে, এমন অবস্থা দৈনন্দিন বাজারের যে অবস্থা, তার দর আর

বাড়ি করার মাল-মশলা স্টোন চিপ্‌স, লোহা সিমেন্ট যাই বলুন, এই অবস্থা আমরা কল্পনা করতে পারছি না। স্বাভাবিক ভাবেই ১৯৯৮-৯৯ সালের যে বাজেট বিষয়ে উল্লেখ করেছিলাম এবং আজকের অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করতে গিয়ে চিন্তিত হচ্ছি, যতটুকু লক্ষ্যে আমরা পৌঁছতে চাইছি, সেই লক্ষ্যে পৌঁছতে পারব কিনা।

আজকে বিরোধী বন্ধুরা এখানে নেই। তারা গণতন্ত্রের কথা বলেন, কিন্তু বিশেষ বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে বিধানসভার আলোচনায় তারা অংশগ্রহণ করেন না। এটা তো তাদের করা উচিত। তারা জনগণের প্রতিনিধি, জনগণ তাদের এখানে পাঠিয়েছেন। এই গুরুত্বপূর্ণ আলোচনায় তাদের অংশগ্রহণ করা উচিত ছিল বলে আমি মনেকরি। এক্ষেত্রে আপনার দপ্তরের বিশেষ করে অর্থমন্ত্রীর উপর চাপ আসবে সেই বিষয়ে সন্দেহ নেই। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ রাখব, এই ব্যয়বরাদ্দকৃত অর্থ যাতে সঠিকভাবে, সময় মতো ব্যয় হয়, সেদিকে নজর দেবেন। মার্চ মাসের বাজেটে একটি বিষয় আমি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আমার কেন্দ্র দে-গঙ্গায় দুটো চেক ইস্যু হয়েছিল, বারাসাত ট্রেজারিতে। কাজ হল না। যা ছিল, তাই আছে। যথাপূর্বং তথা পরং। স্বাভাবিকভাবে আমরা যেখানে অ্যাডমিনিস্ট্রেশনে একটা গতি আনার চেষ্টা করছি। কিন্তু যারা অ্যাডমিনিস্ট্রেশনের দায়িত্বে আছেন, অফিসার, অন্যান্য কর্মচারী, তাদের একটা বিরাট অংশ এই ব্যাপারে সচেতন নয়। শুধু দে-গঙ্গার রাস্তার কথা নয়, বহু ঘটনা আছে, যা সাদা ফিতের ফাইলে বন্ধ হয়ে দিনের পর দিন ঘুরতে থাকে, কাজ সঠিকভাবে হয় না। কিন্তু একটা কাজ বা পরিকল্পনা, সেটা প্ল্যানডভাবে হোক, বা নন প্ল্যান হোক, দেখা গেল যে, ১৯৯৮-৯৯ এ হয়তো ১০ টাকা বরাদ্দ করা হয়েছে, সেই কাজটা এমন সময় হচ্ছে যখন সেখানে ১৫ টাকার প্রয়োজন আছে। এটার ব্যাপারে অর্থ দপ্তরকে অসুবিধার সম্মুখীন হতে হয় এটা আমরা বুঝি। সেইজন্য আমি অনুরোধ করব যে, কাজে গতি আনতে হবে। ফাইল যদি টেবিলে পড়ে না থাকে এবং বিভিন্ন দপ্তরে অর্থ নির্দিষ্ট সময়ের মধ্যে চলে যায়, তাহলে অর্থ নেই, অর্থের অভাবে কাজ হচ্ছে না, এই অভিযোগ দূর করা যায়। মাননীয় মন্ত্রী আর একটা ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে যে, উত্তর ২৪ পরগনার বিদ্যাধরি নদীর সংস্কার, এটা দীর্ঘদিন ধরে একটা সমস্যার সৃষ্টি করছে। এই বিদ্যাধরি নদীর সংস্কার না হওয়ার ফলে হাজার হাজার বিঘার জমির ফসল নষ্ট হয়। এরপর শিক্ষাখাতে যে বরাদ্দ আছে, সেই ব্যাপারে চিন্তা করার দরকার আছে। উত্তর ২৪ পরগনায় যে মহিলা বিদ্যালয় আছে, সেখানে লক্ষ্য করছি যে, মুসলিম মেয়েদের লেখাপড়ার একটা প্রচন্ড প্রবণতা দেখা দিয়েছে। কিন্তু আমরা দেখি যে, জুনিয়ার যে স্কুলগুলি আছে, সেগুলিকে মাধ্যমিক, মাধ্যমিককে উচ্চমাধ্যমিক করার চেষ্টা হলেও আর্থিক অনটন কারণে শিক্ষা দপ্তরের বারবার আবেদন নিবেদন করা সত্ত্বেও সেটা সম্ভব হচ্ছে না। সেইজন্য আমি তাকে এই দিকে নজর দেবার জন্য বলব। সাথে সাথে

এইকথাও তাঁকে জানাতে চাই যে, তিনি অবগত আছেন কিনা জানি না, গভর্নমেন্ট স্কুল শাখাওয়াত মেমোরিয়াল স্কুলের ৫টি স্কুল বাস গত ৫ বছর ধরে বসে আছে। ড্রাইভাররা মাইনে নিচ্ছে। তাদের পিছনে টাকা খরচ হচ্ছে, বাস চলছে না, নষ্ট হয়ে গেছে। এটার উপর নজর দেওয়ার দরকার। এছাড়া আরও সরকারি কয়েকটা স্কুলের এই রকম ঘটনা আছে। আমি এইজনাই বললাম যে, মাসে মাসে মাইনে দেওয়া হবে সরকারি কর্মচারী বলে, শ্রমিক কর্মচারী তাদের দাবি দাওয়া নিয়ে তাদের আন্দোলনকে সমর্থন করব, সরকার তাদের দাবি বিবেচনা করে সুরাহা করার ব্যবস্থা করছেন গত ২১-২২ বছর ধরে। তা সত্ত্বেও তারা তাদের দায়িত্ব পালন করবেন না, বসে থাকবেন, গাড়ি চালাবেন না অথচ মাইনে নিচ্ছেন। শুধু তাই নয় লিভরি, ড্রেস সেটাও দু বছর অন্তর নিচ্ছেন এতো একটা অদ্ভুত ব্যাপার। এইগুলো তো দেখা দরকার বলে আমি মনেকরি। পঞ্চায়েত এর বিষয়টা বলি। পঞ্চায়েত, জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েত যেভাবে অর্থ বরাদ্দ করেন বিশেষ করে গ্রাম পঞ্চায়েত তাতে আজকের যে অর্থনৈতিক ব্যবস্থা, জিনিসপত্রের দাম যেভাবে বেড়ে যাচ্ছে তাতে পঞ্চায়েতের কাজ করা খুব কঠিন হয়ে পড়েছে। গ্রামের মানুষ গণতান্ত্রিক অধিকার পেয়েছে ক্ষমতার বিকেন্দ্রীকরণের ফলে, এখন তারা অনেক অ্যাডভান্স হয়েছে। এখন তারা বিদ্যুৎ চান, রাস্তা চান। বিদ্যুতের চাহিদা তো পূরণ হচ্ছে না। পঞ্চায়েতের মাধ্যমে যাতে বিদ্যুতের ব্যবস্থা করা যায় সে দিকে গুরুত্ব দেওয়ার দরকার এবং পরবর্তীকালে যদি রিভাইসড বাজেট হয়, এই বিষয়ে যাতে অর্থ বরাদ্দ করা যায় সেই দিকে নজর দেবেন এই আশা রেখে অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই এখানে আমাদের মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য আছেন, মাননীয় অসীম দাশগুপ্ত আছেন। মহিলা সংরক্ষণের বিষয় নিয়ে বহুদিন আগেই এখানে আলোচনা হয়েছে। আমরা রাজ্য সরকারের কাছে দাবি জানিয়েছি যে তাঁরা যেন একটা চাপ সৃষ্টি করেন যাতে অবিলম্বে এই মহিলা সংরক্ষণ বিল সংসদে পেশ করা যায় এবং পাশ করিয়ে নেওয়া যায়। আমাদের অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। মাননীয় অর্থমন্ত্রী সম্পর্কে নতুন কিছু বলার নেই। দীর্ঘদিন ধরে তিনি একটি বিকল্প অর্থনীতির কথা বলে এসেছেন। অত্যন্ত সীমাবদ্ধতার মধ্যেও তিনি অত্যন্ত দক্ষতার সঙ্গে এই রাজ্য বাজেট পরিচালনা করেছেন, বিভিন্ন দপ্তর পরিচালনা করেছেন এই বিষয়ে সন্দেহ নেই। কিন্তু কতগুলো বিষয় বোঝার আছে। মাননীয় অর্থমন্ত্রী কেন্দ্রীয় সরকারের অর্থনীতির বিরুদ্ধে দাঁড়িয়ে লাগাতার সংগ্রাম করে যাচ্ছেন। আমরা দেখেছি যে রাজ্যসরকার স্থির করেছেন যে কোনও উন্নয়নমূলক খাতে — সেচ হোক, রাস্তা হোক, বিদ্যুৎ হোক,

তারা নাবার্ড থেকে ঋণ নেবেন। নাবার্ড থেকে বিরাট ঋণ সংগ্রহ করার পরিকল্পনা নিয়েছেন। কিন্তু নাবার্ড থেকে ঋণ নেওয়ার ক্ষেত্রে একটা বিরাট জটিলতা রয়েছে। একটা উদাহরণ দিচ্ছি। ধরুন সেচ দপ্তরে। নাবার্ডের যে জটিলতা আমরা দেখেছি তা হচ্ছে প্রথমে ডিপার্টমেন্ট স্কীম করবে। তারপর ডি.পি.সি অ্যাপ্রুভাল দেবে, তারপর ফিনান্সে আসবে, ফিনান্স থেকে রিজিওনাল নাবার্ড। সেখান থেকে বম্বে যাবে, বম্বে থেকে অ্যাপ্রুভাল দিতে পারেন, অ্যাপ্রুভাল যদি দেন তখন রাজ্যসরকারকে আগাম কাজ করতে হবে তারপর রি-ইমবার্সমেন্ট হবে। মাননীয় অর্থমন্ত্রীকে বলব ন্যাবার্ডের ঋণের যে প্রক্রিয়া তাতে যদি উন্নয়নের কাজ করতে হয় তাহলে আপনাকে আরও একটা আন্দোলন সংগঠিত করতে হবে, যেমন আপনি দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় অর্থনীতির বিরুদ্ধে আপনি বিকল্প অর্থনীতি গ্রহণ করেছেন। পাশাপাশি বলব রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে ন্যাবার্ডের ঋণের যে জটিলতা এবং ন্যাবার্ডের ঋণ না এলে আমরা এখানে উন্নয়ণমূলক কাজ করতে পারব না সেটা কি রাস্তার ক্ষেত্রে কি বিদ্যুতের ক্ষেত্রে সব ক্ষেত্রেই এটা আমরা দেখতে পাচ্ছি। তাই ন্যাবার্ডের ঋণের জটিলতা থেকে মুক্ত করতে কেন্দ্রীয় সরকারকে চাপ দেওয়া কেন্দ্রীয় যোজনা পরিষদকে বলা যাতে এই ঋণের ব্যাপারটাকে আরও সরলীকরণ করে জটিলতা মুক্ত করা যায়। ন্যাবার্ডের ঋণের জটিলতাকে যদি সরলীকরণ না করা যায় তাহলে আমরা যে উদ্দেশ্য নিয়ে কাজ করতে যাচ্ছি সেটার ক্ষেত্রে অসুবিধা হবে। এখানে মাননীয় সদস্য রবীন দেব কি কি সুবিধা অসুবিধা আছে সেটা সুন্দরভাবে বলেছেন, তিনি রাস্তার ক্ষেত্রে মনিটরিংয়ের কথা বলেছেন। এটা নিশ্চয়ই করার দরকার আছে, যেখানে আপনি শিল্পায়ণ করতে চাইছেন সে ক্ষেত্রে রাস্তা, বিদ্যুৎ এগুলিকে দরকার। বিদ্যুতের ব্যাপারে রবীনবাবু বলেছেন, উনি পাওয়ার সাবজেক্ট কমিটির চেয়ারম্যান, তিনি হাউজে একটা রিপোর্ট প্লেস করেছেন, সেখানে দেখছি ১৩০০ কোটি টাকা অনাদায়ী। এই টাকা যদি না পাওয়া যায় যদি অনাদায়ী থেকে যায় তাহলে কি চলবে, এই টাকা যদি না পাওয়া যায় তাহলে রুরাল ইলেকট্রিফিকেশনের যে প্রবলেম সেগুলিকে আমরা মেটাতে পারব না। স্যার, গ্রামের মানুষ এখন আর কেরোসিনের কথা বলে না, এই ২২ বছরে যা উন্নতি করা হয়েছে তাতে তারা বিদ্যুতের কথা বলে, ঘরে ঘরে এখন বিদ্যুৎ চাই, পাকা রাস্তা চাই। তাই বলছি স্যার সাফল্যেরও একটা সমস্যা থাকে। স্যার, আমরা কাগজে জানতে পারছি যে পাওয়ারের মিটার রিডিংয়ের ক্ষেত্রে একটা জটিলতা দেখা দিচ্ছে। এক্ষেত্রে কিছু কারচুপি থাকছে। মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে উপস্থিত আছেন, এটাকে বেসরকারিকরণের ব্যাপার চলছে। কিন্তু বামফ্রন্ট সরকার বেসরকারি করণের বিরুদ্ধে। আমাদের যে আদর্শের ভিত্তি যার উপর দাঁড়িয়ে আমরা কাজ করতে চাইছি—এখানে প্রশ্নটা হচ্ছে মিটার রিডিংয়ের ক্ষেত্রে কারচুপি হচ্ছে—একটা কথা বলি স্যার, ভগবানকে পাওয়া যায় তো চাকরি পাওয়া যায় না, আবার চাকরি পেলে চাকরি যায় না। যদি এই কারচুপির বিরুদ্ধে কঠোর ব্যবস্থা না নেওয়া যায় তাহলে আস্তে

আস্তে এটা খাপ খাইয়ে নেওয়ার দিকে চলে যাবে। আমাদের আদর্শগত দিক থেকে যেভাবে গোটা ভারতবর্ষে গোটা পৃথিবীতে বামফ্রন্ট সরকার যে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে যে ভিত্তির উপর দাঁড়িয়ে সেটা ক্ষতিগ্রস্ত হবে। এখানে মাননীয় বুদ্ধদেব বাবু আছেন, আমি ওনাকে বলব উত্তরবঙ্গে কামতাপুরিতে একটা বিচ্ছিন্নতার আন্দোলনের সৃষ্টি করা হচ্ছে।

সেখানে বেছে বেছে আক্রমণ হচ্ছে। উত্তরবঙ্গে কামতাপুরী আন্দোলনের মধ্যে দিয়ে যে বিচ্ছিন্নতাবাদী শক্তি আন্দোলন মাথাচাড়া দিয়ে উঠছে তার জন্য ভিজিলেন্সের ব্যবস্থা করে প্রশাসনিক দিক থেকে নজর রাখা দরকার। এটা আমি সবিনয়ে বলতে চাই। যদিও আমার মূল প্রশ্ন নাবার্ডের ব্যাপারে এবং আপনি নিশ্চয় এটা ক্লিয়ার করে দেবেন। পাশাপাশি বলতে চাই, আপনি বিভিন্ন উন্নয়ন পর্ষদ করেছেন, এটা খুব প্রশংসার বিষয়। বোলপুরের শান্তিনিকেতন-শ্রীনিকেতন ডেভেলপমেন্ট অথরিটির আমি মেম্বার এবং মাননীয় সোমনাথবাবু ওখানকার চেয়ারম্যান। এই পর্ষদ ভালো কাজ করছে। আপনি উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ করেছেন এবং পাশাপাশি পশ্চিমেও কিছু কিছু জেলা নিয়ে উন্নয়ন পর্ষদের কথা বাজেটে বলেছেন। কিন্তু এই উন্নয়ন পর্ষদগুলোর কি কি ভূমিকা আছে, কি কি ব্যবস্থা নিতে পারবে, সে সম্বন্ধে পরিষ্কার করে বলা দরকার। কেননা এর সঙ্গে অনেক মানুষের উপকারের প্রশ্ন জড়িয়ে আছে। সুন্দরবন ডেভেলপমেন্টের কাজ হচ্ছে। ঝাড়গ্রামে কিছু কিছু কাজ হচ্ছে। কিন্তু যে উন্নয়ন পর্ষদগুলো আগে থেকে আছে সেগুলো সম্বন্ধে আপনি নতুন করে কিছু ভাবছেন কিনা, তা জানাবেন। পরিশেষে আপনাকে অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি অত্যন্ত নিপুণতার সঙ্গে এই আন্দোলন সংগঠিত করার জন্য। আপনার এই শুভ উদ্যোগে আমরাও আপনার সঙ্গে আছি। ধন্যবাদ।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় চেয়ারপারসন মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর আনীত এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন জানাই। আজকে বিরোধিতা এখানে অনুপস্থিত হওয়ার ফলে তাদের কাট-মোশনের কোনও প্রশ্ন নেই এবং তার বিরোধিতারও কথা উঠছে না। আমি সংক্ষেপে দু-চারটা কথা শুধু বলব। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে অর্থ বরাদ্দ করে থাকে তা আমরা যথাযথ ভাবেই খরচ করে থাকি। কিন্তু প্রশ্ন হচ্ছে, আজকে মূল্যবৃদ্ধি এবং মুদ্রাস্ফীতির ফলে প্ল্যান ও নন-প্ল্যানে যে অর্থ বরাদ্দ করা হচ্ছে তার হের-ফের হয়ে যাচ্ছে এবং তার ফলে আমাদের দৃষ্টিভঙ্গি পিছিয়ে পড়ছে মানুষের কল্যাণ-মূলক কাজ-কর্মের ক্ষেত্রে। যেমন ধরুন, ইদানিং আমরা লক্ষ্য করছি, ক্ষেত-মজুরদের জন্য প্রভিডেন্ট ফান্ডের কথাই বলুন বা বার্ধক্য ভাতারই কথা বলুন - সব ক্ষেত্রেই জটিলতা দেখা যাচ্ছে। যে অর্থ যে লক্ষ্যে পৌঁছনোর জন্য বরাদ্দ করা হচ্ছে তা সম্ভব হচ্ছেনা। তেমনি ভাবে ইঞ্জিনিয়ারিং, টেকনিক্যাল বিভাগ যেখানে রয়েছে সেখানে ঠিকাদারদের উৎপাত বেড়ে গেছে। তাদের নিয়ন্ত্রণ করা দরকার। রাস্তা, জল প্রকল্প বলে

একটা অর্থ বরাদ্দ করা আছে। নির্দিষ্ট সময়ের মধ্যে সেইসব কাজ সম্পন্ন করতে হবে। অনেক সময় আমরা দেখছি ঠিকাদাররা ইচ্ছা করে বিলম্ব করে এবং পরে হাইকোর্টে কেস ঠুকে দিয়ে সংশ্লিষ্ট প্রকল্পে প্রথমে যে বাজেট ছিল তার থেকে অনেক অতিরিক্ত অর্থ দাবি করছে। ঘটনাগুলো ইঞ্জিনিয়ারিং এবং টেকনিক্যাল ডিপার্টমেন্টে দেখতে পাচ্ছি। সুতরাং সে ব্যাপারে আমাদের সতর্ক থাকতে হবে। এক্ষেত্রে ভিজিলেন্সের ব্যবস্থা করা যায় কিনা তা প্রশাসনকে দেখতে হবে। আবার অনেক সময় লালফিতার বাঁধনে ফাইল আটকে যায়।

[11-20 — 11-30 a.m.]

সুতরাং আজকে আমি কোনও তথ্য বা পরিসংখ্যানের ভিতর না গিয়ে স্বাভাবিক ভাবে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি এই আবেদন জানাব যে পশ্চিমবঙ্গের দুই দশকের যে অগ্রগতি, সেই দুই দশককে আমরা আরও উন্নত স্তরে নিয়ে যেতে পারি বা পারতাম। যেখানে সমাজের প্রতি আমাদের যে দায়বদ্ধতা, সে সচিব পর্যায় হোক বা কর্মচারী পর্যায় হোক, সেখানে আমরা সকলে সরকারের সেই সদিচ্ছা পূরণ করার জন্য সেই সামাজিক দায়বদ্ধতা আমরা পালন করতে পারতাম। সমাজের যারা পিছিয়ে পড়া মানুষ তাদের কল্যাণের জন্য সরকার থেকে যে অর্থ বরাদ্দ হয়েছে সেটা যদি যথাযথ ভাবে ব্যয়িত হত যেমন ধরুন - রুর‍্যাল ডেভেলপমেন্ট বলুন বা এস.সি., এস.টি.দের জন্য যে অর্থ বরাদ্দ হয়েছে সেগুলো যদি ঠিকমতো ভাবে ব্যয় করতে পারি, সেটা যদি তাদের কাছে পৌছে দিতে পারি তাহলে খুব ভাল হয়। কিন্তু আমি জানি ঝাড়গ্রামে যে উন্নয়ন পর্ষদ রয়েছে সেখানে প্রতি বছরে প্রায় ১ কোটি টাকার মতো বরাদ্দ করা হয়। কিন্তু ঝাড়গ্রাম মহকুমার এই কাজ যে দ্রুত হারে নির্দিষ্ট সময়ের মধ্যে করার দরকার সেটা সেখানকার কর্তৃপক্ষ করতে পারছেন না। এসব বিষয়ে আমাদের মনিটরিং অথবা কাজের কতটা অগ্রগতি হল, কতটা বাকি থাকল তার জন্য একটা ডায়রি সিস্টেম চালু থাকা দরকার। তিন মাস বা ছয় মাস বা কিছুদিন পর পর কতটা কাজ হল এগুলো জানার জন্য ডায়রি সিস্টেম চালু থাকলে আমাদের কাজের অগ্রগতি আরও দ্রুতভাবে ঘটত বলে আমি মনে করি। আমার শেষ কথা হচ্ছে, মাননীয় অর্থমন্ত্রীকে এটাও ভাবতে হবে যে এখন টাকার দাম দ্রুত কমে যাচ্ছে। সুতরাং আপনি বিভিন্ন দপ্তরের জন্য যে অর্থ বরাদ্দ করেছেন, ৬ মাস বা এক বছরের মধ্যে যদি আবার টাকার দাম কমে যায়, যদি মুদ্রাস্ফীতি বেড়ে যায় তাহলে জটিলতার সৃষ্টি হতে পারে। এরফলে বিভিন্ন দপ্তরের যেসব পরিকল্পনা রয়েছে সেগুলো রূপায়ণ করা কঠিন হবে। আমরা জানি কেন্দ্রে যখন কংগ্রেস সরকার ছিল তখন পশ্চিমবঙ্গের প্রতি তাঁদের বিমাতৃসুলভ মনোভাব ছিল এবং পশ্চিমবঙ্গকে নানাভাবে বঞ্চনাও করা হয়েছে এবং এখন কেন্দ্রে যে সরকার রয়েছেন তাদের কাছ থেকে আমাদের গ্রামোন্নয়ণের জন্য কত টাকা পাওয়া যাবে কি পাওয়া যাবে

না সেটা এখনই বলতে পারছি না। সুতরাং আমাদের অর্থ যথাযথ ভাবে ব্যবহার করার জন্য পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের একটা দায়বদ্ধতা রয়েছে। তাঁরা যেভাবে খরচা করেন, যদিও এই সরকারের বিরুদ্ধে বিরোধীরা এবং অনেকেই পি.এল. অ্যাকাউন্ট নিয়ে নানা ধরনের হৈ-চৈ করেছেন, কিন্তু আমরা পরবর্তীকালে এটা জেনে গর্বিত যে আমাদের পশ্চিমবঙ্গে এই ধরনের কোনও দুর্নীতি অথবা অর্থের অপচয় হয়নি। সুতরাং আজকে কেন যে বিরোধীরা সভাকক্ষ ত্যাগ করে চলে গেছেন তা তাঁরাই বলতে পারবেন। কিন্তু আজকে আমরা এটা মনেকরি গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় সংসদীয় গণতন্ত্রের মধ্যে বিতর্কের মাধ্যমে আমাদের রাজ্যে প্রশাসনকে আমাদের এখানকার গণতান্ত্রিক ব্যবস্থাকে টিকিয়ে রাখার যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা থেকে আমি দেখছি অনেকখানি পিছিয়ে রয়েছে। আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে দিয়ে তাঁরা যথাযথ ভাবে তাঁদের যে তর্ক সেটা এখানে হাজির করতে পারতেন। আমরাও আমাদের যে তর্ক সেটা এখানে হাজির করতে পারতাম। আমি আশাকরি, আমাদের সংসদীয় গণতন্ত্রের যে নিয়ম-নীতি যা রয়েছে তাকে কার্যকর করার জন্য আমাদের এখানকার শুভবুদ্ধিসম্পন্ন মানুষ সেদিকে অগ্রসর হবেন। আমি আবার এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে আমাদের বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপিত করেছেন, আমাদের অনুমোদন দিতে হবে। কারণ এটা সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতি। এই অনুমোদন দিতে হবে। তা নাহলে আমরা যে বাজেট পেশ করেছি তা খরচা করার অধিকার সরকারের থাকবে না। আমাদের এই বাজেট যখন উপস্থাপিত হয় তখন বাজেটে অংশগ্রহণ করে বলার চেষ্টা করেছি, আমাদের বাজেটে যে অর্থ বরাদ্দ করা হয় এটা স্বাভাবিকভাবে কেন্দ্রীয় সরকারের যে নীতি আছে তার সাথে কতকগুলো মৌলিক পার্থক্য আছে। সেই পার্থক্যগুলো নিয়ে বিকল্প অর্থনীতির রূপরেখা উপস্থাপিত করার চেষ্টা এখানে করা হয়েছে এবং এটা একটা চ্যালেঞ্জ হিসাবে উপস্থাপিত করা হয়েছে। এখানে বাজেট পেশ হয়ে গেছে, অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের পাস করতে হবে, এর অনুমোদন দিতে হবে। এই ক্ষেত্রে যে অর্থ বরাদ্দ হয়েছে — ১৯ হাজার ৬৮ কোটি টাকার একটু বেশি, এই বরাদ্দের অনুমোদন আমাদের দিতে হবে, চার্জড অ্যাকাউন্ট সহ এগুলো করতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার দীর্ঘদিন ধরে একথা বোঝাবার চেষ্টা করেছেন বলার চেষ্টা করেছেন এবং রূপায়িত করার চেষ্টা করেছেন যে, এর দুটো দিক আছে, দুদিক থেকে এটা করা যায়। একটা হচ্ছে গভর্নমেন্টের যে সমস্ত এজেন্সি আছে বা ডিপার্টমেন্ট আছে তার ভিতর দিয়ে করা যায়, আর আরেকটা দিকে খরচা করা হোক সেটা হল গ্রামীণ উন্নয়নের দিকে খরচা হোক। গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা না করলে দেশের উন্নতি সম্ভব নয়। রুর‍্যাল

এলাকাগুলোকে যদি আজকে উন্নতির উচ্চ শিখরে আনতে হয় তাহলে গ্রামের মানুষকে বাদ দিয়ে, গ্রামীণ ব্যবস্থাকে বাদ দিয়ে তা করা সম্ভব নয়। তাই সেখানে পঞ্চায়েতকে সাথে নিয়ে কাজ করতে হবে। দেয়ার আর টু ওয়েজ অফ স্পেনডিং দিস অ্যামাউন্ট। এই এক্সপেনডিচার আমরা কি ভাবে করব সেটা আমাদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখতে হবে। আজকে পঞ্চায়েতে পাঁচবার নির্বাচন হয়েছে, ৫টা টার্ম এসেছে। পঞ্চায়েতকে দিয়ে কি কি কাজ করানো যেতে পারে, পঞ্চায়েত কি কি করতে পারে, সেই জায়গায় মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে আমরা যদি আরও দুই-তিনটি বিষয় পঞ্চায়েতের মধ্যে আনতে পারি তাহলে আমরা এটাকে একটা পারপাসফুল এক্সপেনডিচার করতে পারব। অর্থাৎ এক্সপেনডিচার সুড্ বি মিনিংফুল অ্যান্ড পারপাসফুল। যেমন গ্রামীণ বৈদ্যুতিকিকরণের ব্যাপারে বিভিন্ন জায়গা থেকে দাবি এসেছে, আবেদন এসেছে। একটা জায়গায় যদি বিদ্যুৎ ভবন থাকে তাহলে সব জায়গায় বৈদ্যুতিকরণ করা সম্ভব নয়। তারজন্য দ্রুত করতে গিয়ে বহু জায়গা থেকে অভিযোগ এসেছে। একজন মাননীয় সদস্যা অভিযোগ করলেন যে, একজন ইঞ্জিনিয়ারের গাফিলতির জন্য পুরুলিয়াতে কোটি কোটি টাকার ট্রান্সফর্মার পুড়ে গেল। পুরুলিয়া অন্ধকারের মধ্যে রয়েছে। এই যে অভিযোগ এসেছে এটা দেখতে হবে। শুধু টাকা খরচা করলেই হবে না, তার ম্যানেজমেন্ট ঠিকভাবে হচ্ছে কিনা সেটা দেখতে হবে। কিভাবে এসব জিনিস কন্ট্রোল করা যায় সে ব্যাপারে সরকারের দৃষ্টিভঙ্গি যেটা আছে সেটা হল যেখানে যেখানে যতটা সম্ভব পঞ্চায়েতকে নিয়ে, জেলাপরিষদকে নিয়ে, পঞ্চায়েত সমিতিকে নিয়ে এই কাজগুলো করে ফেলা। এরফলে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন আরও ভাল করে করা সম্ভব হবে বলে আমি মনেকরি। তবে এরজন্য পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদকে আরও বেশি অ্যাকটিভভাবে অংশগ্রহণ করতে হবে। এটা আমাদের সকলের দায়িত্ব। উইথ রিগার্ড টু এডুকেশন — প্রাইমারি এডুকেশনের ক্ষেত্রে যে টাকা বরাদ্দ আছে সেই টাকা খরচের দায়িত্ব যাতে পঞ্চায়েত সমিতিগুলিকে, জেলা পরিষদগুলিকে দেওয়া যায় তারজন্য উদ্যোগ গ্রহণের দরকার। তা যদি করা হয় তাহলে সেই টাকা বেস্ট ওয়েতে ইউটিলাইজ হবে। তারপর ওয়াটার সাপ্লাই স্কীম— গ্রামীণ জল সরবরাহের ব্যাপারে—আমার বক্তব্য হচ্ছে, ইট ক্যাননট বি কনট্রোলড ফ্রম ক্যালকাটা। এটা হতে পারেনা। এরজন্য সমস্ত প্ল্যানিং সবরকম পরিকল্পনা গ্রামে বসেই তৈরি করতে হবে। গ্রাম পঞ্চায়েতে বসে, পঞ্চায়েত সমিতিতে বসে, জেলা পরিষদে বসে যাতে পরিকল্পনা গ্রহণ করা যায় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করছি। পি.ডব্লু.ডি. কন্সট্রাকশন বোর্ডের কাজকর্মের ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা মোটেই ভাল নয়। ইট ইজ মাই ওন এক্সপিরিয়েন্স, পি.ডব্লু.ডি. কন্সট্রাকশন বোর্ড একটা হসপিটাল বিল্ডিং করছে ফর লং এইট ইয়ার্স—আট বছর ধরে একটা হসপিটাল বিল্ডিং করছে। হোয়ারাস জেলা পরিষদকে দিয়ে আমরা সিমিলার হসপিটাল বিল্ডিং করিয়েছি

ইউদিন টু ইয়ার্স। এই যে আমাদের অ্যাসেম্বলি হাউস, ১৯২৮ সালে তৎকালীন গভর্নর স্যার স্ট্যানলি জ্যাকশন ফাউন্ডেশন স্টোন লে করেছিলেন। উইদিন এ স্প্যান অব থ্রি ইয়ার্স ইট ওয়াজ কন্সট্রাকটেড অ্যান্ড ইনঅগরেটেড। তিন বছরের মধ্যে এটা হয়। সুতরাং আজকে আমাদের রাজ্যে যে সমস্ত কন্সট্রাকশন ওয়ার্ক চলছে তা অবশ্যই দ্রুত গতিতে সম্পন্ন করতে হবে। সেজন্য যদি আমরা পঞ্চায়েতকে কাজে লাগাতে পারি তাহলে দ্রুত গতিতে কাজ হবে বলে আমি বিশ্বাস করি। পঞ্চায়েতের হাতে রিসোর্স এবং ক্ষমতা দিয়ে তার মাধ্যমে যদি ইনফ্রাস্ট্রাকচার তৈরির কাজ করা হয় তাহলে যে টাকা বরাদ্দ করা হচ্ছে তার বেস্ট ইউটিলাইজেশন হবে। আমরা দেখছি পি.ডব্লু.ডি. (রোডস)-এর রাস্তাগুলি মেনটেনেন্সের অভাবে দিনের পর দিন খারাপ হয়ে পড়ে থাকছে। রাস্তাগুলির সংস্কারের জন্য আমাদের পি.ডব্লু.ডি.-র ইঞ্জিনিয়ারদের কাছে যেতে হয়, তারপর তারা টেন্ডার করে ওয়ার্ক অর্ডার দেন। এইভাবে কাজ শুরু করতেই ৬ মাস থেকে ৮ মাস সময় লেগে যায়। ফলে ঐ সময়ের মধ্যে প্রাথমিক ভাবে একটা রাস্তা যতটা খারাপ থাকে তার চেয়ে অনেক বেশি খারাপ হয়ে যায়। সুতরাং ইট ক্যান বি ডান আর্লি বাই দি পঞ্চায়েত, ইট ক্যান বি ডান আর্লি বাই দি জেলা পরিষদ। অতএব তাদের এইসব কাজের দায়িত্ব দিতে হবে। এগুলো খুবই সামান্য ব্যাপার, এর প্রতি আমাদের দৃষ্টি দিতে হবে। বিকল্প অর্থনীতির ওপর দাঁড়িয়ে মানি ইউটিলাইজেশনের ক্ষেত্রে পঞ্চায়েতকে যুক্ত করতে হবে। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রীকে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (নং২) বিল, ১৯৯৮-র সমর্থনে আমি আমার বক্তব্য রাখতে উঠেছি। ১৯৯৮-৯৯ সালের মোট ব্যয়-বরাদ্দ ভোটেড এবং চার্জ উভয় মিলিয়ে ১৯,৮০০ কোটি টাকা। এর পেছনে যে যুক্তিগুলো আছে তা আরও একবার আপনার কাছে রাখছি এবং অল্প সময়ের মধ্যে মাননীয় সদস্যগণ যে গুরুত্বপূর্ণ ইতিবাচক বক্তব্য উত্থাপন করেছেন, তার ভিত্তিতেও কিছু বক্তব্য রাখব। মোট বরাদ্দের মধ্যে পরিকল্পনা বাবদ বরাদ্দ হ'ল ৪,৯৫০ কোটি টাকা। যা গত বছরের পরিকল্পনা বাবদ বরাদ্দ ৩,৯৮২ কোটি টাকার চেয়ে প্রায় ২৬ শতাংশ বেশি। আলোচনার জন্য মাননীয় সদস্য পূর্ণেন্দু সেনগুপ্ত একটা বক্তব্য রাখলেন যে, যেখানে লাগাতার মূল্য বৃদ্ধি হয়ে চলেছে সেখানে আমরা যখন বরাদ্দগুলি করি তখন কি মূল্যমানের নিরীখে সত্যিই তা বৃদ্ধি করা হচ্ছে? মূল্য বৃদ্ধির হারকে সাধারণভাবে আমরা ১০ শতাংশ ধরি এবং তাকে ছাপিয়ে আমরা বরাদ্দ বৃদ্ধির ব্যাপারটা রেখেছি। একটা আলোচনা সঠিকভাবেই উঠেছে—বরাদ্দ রাখা হচ্ছে, বিধানসভা অনুমোদন করছে, কিন্তু এই বরাদ্দ মাফিক কি খরচ হচ্ছে, এই বরাদ্দের কত শতাংশ খরচ হচ্ছে? আমি যেটা এ.জির থেকে অ্যাকচুয়াল, বাস্তব খরচের যে তথ্য এসে

পৌঁছেছে ১৯৯৬-৯৭ সাল পর্যন্ত সেটা রাখছি। আমি পরিকল্পনার সময়টা ধরে ধরে রাখছি। পঞ্চম যোজনার সময়ে যখন বিরোধী দলে ছিলেন এই সরকারে রাজ্যস্তরে তখন ১ হাজার ২৪৭ কোটি টাকা পঞ্চম যোজনায় বরাদ্দ ছিল। তারমধ্যে ওরা খরচ করলেন ৬৭ শতাংশ। অর্থাৎ ১ হাজার ২৪৭ কোটি টাকার মধ্যে খরচ করলেন ৬৭ শতাংশ। ষষ্ঠ যোজনা থেকে বামফ্রন্ট ক্ষমতায় আসে। ষষ্ঠ যোজনার যে প্রথম সময় মোট বরাদ্দ স্থিরিকৃত হয়েছিল ৫ হাজার ৫০০ কোটি টাকার মতন। প্রথম সময়ে আমরা খরচ করতে পেরেছিলাম ৭১ শতাংশ। সপ্তম যোজনার সময়ে বাজেট বরাদ্দ বৃদ্ধি হয়ে হয় ৪ হাজার ১২৫ কোটি টাকা। বাস্তবে খরচ হয় ১১১ শতাংশ অর্থাৎ ১০০ ভাগেরও বেশি খরচ করি এই সময়ে। অষ্টম যোজনার সময়ে ১৯৯৬-৯৭ সালের সময়ে হয়েছে সেই সময়ে বাজেট বরাদ্দ সবচেয়ে বেশি করি, ৪ হাজার ১২৫ কোটি টাকা থেকে ৯ হাজার ৯৩০ কোটি টাকায় উন্নীত করি। এর মধ্যে অনেক ঝড়-ঝাপটা এসেছে। এ.জির অ্যাকচুয়ালস থেকে আমি বলতে পারি ৯০ শতাংশ বাস্তবে খরচ করা সম্ভব হয়েছে। মাননীয় সদস্য শ্রী রবীন দেব মহাশয় এবং মহম্মদ ইয়াকুব সাহেব মহাশয় বক্তব্য রেখেছেন যে, খরচের টাকাটা যখন মার্চের শেষের দিকে আসছে তখন খরচ করতে অসুবিধা হতে পারে। আচ্ছা, এখানে একটু বলে রাখা ভাল, টাকা খরচের জন্য শেষের দিকে টাকা আসার কারণ কি? কেন্দ্রীয় সরকারের অর্থ শেষের দিকে যে আসে সেটা আমি আগেই বলেছি। বস্তুত, যে আর্থিক বছর শেষ হল, যতদূর মনে পড়ছে, ২৮ তারিখ, ২৯ তারিখ এবং ৩০ তারিখ, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যা পাওনা ছিল প্রায় ১ হাজার কোটি টাকা সেটা ঐ ৩ দিনে এসেছে। সুতরাং ঐ ৩ দিনের মধ্যে কি করে খরচ করব? শুধু কেন্দ্রীয় সরকার নয়, রাজ্য সরকারও কিন্তু পরিষ্কারভাবে বলা উচিত যে কর আইনগুলি আছে শুধু আমাদের রাজ্য নয়, প্রতিটি রাজ্যের যে কর আইনগুলি আছে তার ভিত্তিতে কর আদায় আর্থিক বছরের শেষ ৩ মাসেই মূলত হয়। বাজেট বরাদ্দ তো অনুমোদন করলাম, তারপর দিন ধরে ধরে টাকা তুলে সংগ্রাম করে খরচ করতে হয়। এখন কর আইন যেগুলি আছে তারসাহায্যে টাকা আসে শেষের ৩ মাসে। এখন এর থেকে পথ কি করে বের করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা চিন্তা করেছি সেটা ভাল এবং আমি খোলাখুলি বলে রাখছি, রাজ্য সরকারের যে অর্থগুলি শেষের দিকে আমরা হিসাব পাচ্ছি, বিভিন্ন দপ্তর পেলেন যেগুলি ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট তাদের সমস্যা অনেক কম, তারা লেটার অফ ক্রেডিটের মাধ্যমে পান কিন্তু অন্যান্য দপ্তর যেগুলি পেলেন তাদের ক্ষেত্রে আমি চিন্তা করেছি, এটা তার পরের আর্থিক বছরে একেবারে তাৎক্ষণিক রিভ্যালিডেড করে দেব, তাৎক্ষণিক রিভ্যালিডেশন করার দিকে যাবার চেষ্টা করছি যাতে বাস্তবে কাজের ক্ষেত্রে কোনও অসুবিধা না হয়। তারা বছরের প্রথমেই পেয়ে যাবে, লাগাতার যে কাজ চলছে সেখানে যাতে ক্ষতি না হয়। একইভাবে কেন্দ্রীয় সরকারের কাছে আমি সরাসরি বলেছি, আপনারা একটা কাজ করুন এটা আমি এইভাবে

বলেছি, যেভাবে আমরা অটোমেটিক রিভ্যালিডেশন করব, আপনারা যে টাকাটা সময় মতো পাঠাচ্ছেন সেটা অটোমেটিক রিভ্যালিডেশন করে দিন। তাহলে এই সমস্যার হাত থেকে শুধু আমাদের রাজ্য সরকার নয়, সমস্ত রাজ্য, দেশ মুক্তি পাবে। এই হচ্ছে তার কারণ এবং তার থেকে বেরুবার উপায়। এখানে একটা প্রশ্ন এসেছে - মাননীয় সদস্য শ্রী প্রভঞ্জন মন্ডল মহাশয় বললেন এবং আরও অন্যান্য সদস্যারা বললেন - এই যে টাকা খরচ করছি এর পিছনে দৃষ্টিভঙ্গি কি?

[11-40 — 11-50 a.m.]

আমরা সত্যিই একটা বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়ে এগুচ্ছি। সর্বভারতীয় স্তরের যে দৃষ্টিভঙ্গি তার থেকে আমাদের মৌলিক তফাত আছে। এই আর্থ সামাজিক ব্যবস্থার মধ্যেও আমরা যে কথা বলছি কেন্দ্রীয় বাজেটে সে কথা শুনতে পাবেন না। আমরা বলেছি, আমাদের যেটুকু ক্ষমতা তারমধ্যে দাঁড়িয়েই আমরা উৎপাদন বৃদ্ধি করে যতদূর সম্ভব কর্মসংস্থান বৃদ্ধি করা যায় তা করব। আমাদের যতটুকু ক্ষমতা মানে কি? সংবিধানের মধ্যে আমাদের মূল ক্ষমতাটা আছে কিন্তু কৃষি এবং সংশ্লিষ্ট ক্ষেত্রগুলিতে। শিল্প আপনারা জানেন যে কেন্দ্রীয় তালিকাভুক্ত বিষয়। ব্যাঙ্কিং ইত্যাদি কেন্দ্রীয় তালিকাভুক্ত বিষয়। সেখানে কতদূর কি করা যায়, কতদূর এগুনো যায় সেটা আপনারা জানেন। জিনিসপত্রের দাম বেড়ে চলেছে। এটা সর্বভারতীয় বিষয়। এ বিষয়ে আমরা সকলে বলি, একইভাবে বলি, এখানে অতিরিক্ত বলার প্রয়োজন নেই। এ ক্ষেত্রে লক্ষণীয় - আমি গত ৭ বছরের হিসাবটা দেখছিলাম। সমগ্র দেশের ক্ষেত্রে ভোগ্যপণ্যের মূল্যের বার্ষিক বৃদ্ধির হার যেখানে ১০ শতাংশের মতন, পশ্চিমবঙ্গে সেখানে ৮.৭ শতাংশ। যেগুলি মহানগরী দিল্লি, মুম্বাই, চেন্নাই, কলকাতা, এরমধ্যে এক্ষেত্রে কলকাতায় সবচেয়ে কম। অর্থাৎ এই ৪টি মহানগরীর মধ্যে কলকাতার ক্ষেত্রে সবচেয়ে কম হারে মূল্য বৃদ্ধি হয়েছে। আর সর্বভারতীয় গড়ের চেয়ে সবচেয়ে কম হারে মূল্য বৃদ্ধি হয়েছে এই রাজ্যে। এটা আমি বলছি কারণ মাঝে মাঝেই আপনারা দেখবেন বিরোধী দলের মাননীয় সদস্যরা জেনে অথবা না জেনে বলেন 'জিনিসপত্রের দাম বাড়ছে কেন বামফ্রন্ট সরকার জবাব দাও।' যদি সর্বভারতীয় হারটাই বেশি থাকে তাহলে তো কেন্দ্রীয় সরকারে যারা আছেন তাদেরই জবাব দিতে হবে এ প্রশ্নের। এরমধ্যে দাঁড়িয়েও রাজ্যস্তরে আমরা কতটুকু করতে পারি সেটা আমরা বলেছি। গণ বন্টন ব্যবস্থা সম্পর্কে আমরা বারবার কেন্দ্রীয় সরকারকে বলেছি এটা করতে। সেখানে আমরা কতটুকু করতে পারি সে বক্তব্য বাজেট বক্তৃতাতেই আছে। বলা আছে, যেগুলি সামাজিক ক্ষেত্র - শিক্ষা, জনস্বাস্থ্য সেখানে আমরা নির্দিষ্ট কি পদক্ষেপ নিতে পারি। এখানেই কিন্তু আমাদের বাজেটের মূল উদ্দেশ্যটা আছে। এই কাজগুলি করার সময় যেটা পূর্ণেন্দুবাবু সঠিকভাবেই বলেছেন যে কি করে সঠিকভাবে আমরা প্রকল্প রচনা, রূপায়ণ করব এবং নজরদারি করব। এটা বলেই আমি শেষ করব।

উদ্দেশ্য-এর ক্ষেত্রে পুনরুক্তি সত্ত্বেও বলছি, যখন কাজটা হবে তখন সেটা উদ্দেশ্যের মধ্যেই বলা উচিত। এই কাজগুলি করার ক্ষেত্রে প্রতিটি জায়গায় আমরা বলেছি যে বিকেন্দ্রীকরণ আমরা করব। যা করেছি তার চেয়ে বেশি ধাপ কিন্তু আমরা এ বছর যাব পঞ্চায়েত, পুরসভার মাধ্যমে। পঞ্চায়েত, পুরসভাই কিন্তু শেষ কথা নয়। তার মাধ্যমে এলাকার মানুষকে যুক্ত করে গণ উদ্যোগ সৃষ্টি করা — এটার জন্য কিন্তু এ বছর নতুন কতকগুলি পদক্ষেপ হবে। এই উদ্দেশ্য ইত্যাদি মনে রেখে যেটা বলছিলাম, ভূমি সংস্কারের ক্ষেত্রটা আমার প্রথম নম্বর বক্তব্যের বিষয়। একটা তথ্য একটু বলা উচিত। আমরা এতদিন '৮০ দশকের সর্বশেষ তথ্য দিচ্ছিলাম। এই তথ্যটা সর্বভারতীয় স্তরে জাতীয় নমুনা সমীক্ষা কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান যেটা দেয় সেই জাতীয় নমুনা সমীক্ষার তথ্যটাই বলছি, সর্বশেষ তথ্যটা। সেই তথ্য বলছে, ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষক, গ্রামাঞ্চলে ৯০ ভাগ মানুষ, জমি যাদের হাতে আছে তার ৯০ ভাগ মানুষ তাদের হাতে সারা দেশে জমি আছে ৩৫ শতাংশ-এর মতন আর পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এখন তাদের হাতে জমি চলে এসেছে ৭০ শতাংশ। ঠিক জাতীয় স্তরের দ্বিগুন, আমরা প্রথম স্থানে। '৮০-র দশকে পশ্চিমবাংলায় ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের হাতে যেখানে ৬০ শতাংশ-এর মতন জমি ছিল এখন ৭০ শতাংশ জমি তাদের হাতে চলে এসেছে। এ ক্ষেত্রে আগেই বলেছি সর্বভারতীয় ক্ষেত্রে আমরা প্রথম স্থানে চলে এসেছি। এখানে দাঁড়িয়ে বর্তমান আর্থিক বছরে আরও ১৫ হাজার একরস সিলিং বহির্ভুত জমি উদ্ধার এবং ন্যস্ত করার উদ্দেশ্য এবং লক্ষ্যমাত্রা আমরা রেখেছি। আমরা রেখেছি তার কারণ, আমরা ফার্ম ম্যানেজমেন্ট স্টাডিস থেকে এই তথ্যটা বারংবার পাচ্ছি যে সবচেয়ে বেশি কর্মসংস্থান এবং উৎপাদন বাড়ানোর একর প্রতি রেকর্ড আমরা বড় এবং মাঝারি কৃষকদের জমিতে পাচ্ছি না, আমরা পাচ্ছি ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের জমিতে। যেহেতু আমাদের উদ্দেশ্যটা হচ্ছে উৎপাদন বৃদ্ধি করে কর্মসংস্থান বৃদ্ধি করা তাই জমি যত বেশি ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের কাছে নিয়ে যাব—যেহেতু তাদের জমিতে উৎপাদন এবং কর্মসংস্থান বৃদ্ধির রেকর্ড একর প্রতি সবচেয়ে বেশি, তাই, আমাদের উদ্দেশ্য অনুযায়ী ততবেশি উৎপাদন এবং কর্মসংস্থান করতে পারব। এর মধ্যে কোনও দয়া-দাক্ষিণ্য নেই। তথ্যের ভিত্তিতে আমরা এই কাজ করছি। এটা করতে গিয়ে ভূমি সংস্কারের পরে সবচেয়ে গুরুত্বপূর্ণ হচ্ছে সেচ ও জলের। সেজন্য একটা তথ্য সঠিকভাবে দেওয়া উচিত। সেচের ক্ষেত্রে, মোট সেচের আওতায় যে জমি তা মোট কৃষি জমির কত অংশ, এটা সঠিকভাবে উল্লিখিত হওয়া উচিত। স্বাধীনতার ঠিক পরে এই শতাংশ ছিল ১৩ শতাংশের মতো। আমি যা সর্বশেষ তথ্য পাচ্ছি তাতে ক্ষুদ্র এবং বৃহৎ সেচ যুক্ত করে স্বাধীনতার পরে মোট কৃষি জমির মধ্যে ১৩ শতাংশ ছিল সেচযুক্ত। ১৯৭৬-৭৭ সালে বিরোধীদের আমলের শেষ বছরে এটা ছিল ২৬ শতাংশ। ১৩ থেকে ২৬ শতাংশ এই দীর্ঘ সময়ে এটা হয় অর্থাৎ ১৯৪৭-৪৮ থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত। ১৯৯৭-৯৮ তে এসে আমরা দেখছি

এটা ৫২ শতাংশে উন্নীত হয়েছে। ১৩ থেকে ২৬ শতাংশ, আর ২৬ থেকে ৫২ শতাংশ, এই দ্বিগুন বৃদ্ধি অনেক কম সময়ে হয়েছে। এই তথ্যের ভিত্তি হচ্ছে, আমরা মাইনর ইরিগেশনের যে সেনসার কমপ্লিট করেছি সেই ক্ষুদ্র সেচ দপ্তরের তথ্য, সেচ জলপথ দপ্তরের তথ্য এবং পঞ্চায়েতের আওতায় যে সেচ প্রকল্পগুলি আছে তার তথ্য যুক্ত করে। কিন্তু আমরা এতেও সন্তুষ্ট নই। আমরা এর থেকেও সেচের আওতার জমি বাড়াতে চাচ্ছি ধাপে ধাপে। তারজন্য বর্তমান বাজেটে সেচের ক্ষেত্রে বাজেট আমি ৩২৬ কোটি টাকা থেকে ৩৫৮ কোটি টাকা পরিকল্পনা বাবদ বৃদ্ধি করার পরেও ক্ষুদ্র সেচের ক্ষেত্রে আরও ৫০ কোটি টাকা এবং সেচ ও জলপথ দপ্তরের ক্ষেত্রে আরও ৫০ কোটি টাকা, এই ১০০ কোটি টাকা যুক্ত হয়ে ৪৫৮ কোটি টাকাতে উন্নীত হবে। ৩৫৮ কোটি টাকা থেকে ৪৫৮ কোটি টাকায় উন্নীত হচ্ছে। ৪০ শতাংশ বৃদ্ধি, মূল বৃদ্ধির থেকে অনেক বৃদ্ধি। একটি প্রশ্ন মাঝে মাঝে ওঠে। আলোচনার খাতিরে সঠিক তথ্য দেওয়া উচিত। আমরা পরিকল্পনা বাজেটে কত অংশ ব্যয় করছি সেচের উপরে? শুধু মাত্র যদি দপ্তরের তথ্যগুলি নেই, পঞ্চায়েতের তথ্য বাদ দিলেও, তাহলেও ১০ শতাংশ হয়। কিন্তু পঞ্চায়েতের আওতায় যে সেচ প্রকল্পগুলি আছে সেগুলি যুক্ত করলে এটা হয় ১৫ শতাংশের কাছাকাছি। সর্বভারতীয় গড় কত আছে পরিকল্পনায়? মোট পরিকল্পনা বাজেটে কত পারসেন্ট সেচে ব্যয় করা হয়? ১৩ শতাংশ। সর্বশেষ রিজার্ভ ব্যাঙ্কের তথ্য থেকে জানতে পেরেছি। সর্বভারতীয় গড় থেকে আমাদের গড়টা একটু বেশি। এখানে বলা উচিত যে, সাধারণতঃ বৃষ্টিপাত বেশি হয় যে রাজ্যগুলিতে সেখানে এরচেয়ে অনেক কম থাকে, আর যেগুলি খরা রাজ্য সেখানে একটু বেশি হয়, ১৫ শতাংশ তার থেকে একটু বেশি হয়। এরজন্য বলা উচিত ক্রপ ইনটেনসিটিতে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়, ক্রপ ইনটেনসিটি বাড়তে বাড়তে আমরা দ্বিতীয় স্থানে চলে গেছি। আমাদের সামনে শুধু পাঞ্জাব আছে। কিন্তু এখানেও আমরা শেষ করছি না। এটা আমাদের আরও বাড়াতে হবে। আমাদের মূল কথা হচ্ছে এখানে পূর্ণেন্দু সেনগুপ্ত মহাশয় বলেছেন, অন্যান্য বিধায়করা বলেছেন, মহঃ ইয়াকুব সাহেব বলেছেন, তপন হোড়ও খুব গুরুত্বপূর্ণ বক্তব্য রেখেছেন এবং আরও অনেকে রেখেছেন। আমার যতদূর মনে আছে আমি তার থেকে উত্তর দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে আমার একটা অভিজ্ঞতার কথা বলছি। যখন বড় সেচ দপ্তর পঞ্চায়েতের সঙ্গে সমন্বয় করে কাজ করছি, খুব সঠিকভাবে কোথাও কোথাও করছি, মুর্শিদাবাদ জেলায় করছি পদ্মার ভাঙ্গন রোধের ক্ষেত্রে, যেটা খুবই টেকনিক্যাল চ্যালেঞ্জের কাজ ছিল, ১৯৯৬-৯৭ সালে তার তথ্য পরিস্কার আমরা পেয়েছি। পঞ্চায়েতকে যুক্ত করে, সবটা কনট্রাক্টরের উপরে নির্ভর না করে, এলাকার মানুষকে যুক্ত করার জন্য ৩০ শতাংশ খরচ কমে গেছে একই প্রকল্পে। আমরা ভাবতে পারছিলাম না যে এত তাড়াতাড়ি বোল্ডার আনা যাবে। এটা একটা অপূর্ব দৃষ্টান্ত যে সেচ দপ্তরের মতো এতবড় একটা দপ্তর এবং পঞ্চায়েত একসঙ্গে কাজ করেছে। আমরা

আলোচনা করছিলাম, মাননীয় সেচমন্ত্রী ছিলেন, আমরা সকলে ছিলাম, মাননীয় সেচ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী ছিলেন। আমরা একটা কমিটি করি এবং সেচ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী তার সভাপতি ছিলেন, জেলা পরিষদের সভাধিপতি তার সহ-সভাপতি ছিলেন। এক্ষেত্রে আমাদের চোখ খুলে গেছে। তাই, বিকেন্দ্রীকরণ আমরা খুব বেশি করে করব - সেচ দপ্তরের সঙ্গে এবং ক্ষুদ্র সেচ দপ্তরের ক্ষেত্রেও। কারণ সংবিধানের যে নির্দেশ এসেছে ৭৩ এবং ৭৪ তম সংশোধনের পরে, এগুলি আমাদের করতেই হবে।

[11-50 — 12-00 Noon.]

সেটা করলে পরে ক্ষুদ্র সেচের ক্ষেত্রেই দেখা গেছে শুধু পঞ্চায়েত নয়, উপকৃত কমিটিকে যুক্ত করলে কি লাভ পাওয়া যায়। যেখানে ডিপ টিউবওয়েল ৬০ শতাংশ ব্যবহৃত হত, পঞ্চায়েত সমিতির উপকৃত কমিটিকে যুক্ত করার ফলে সেই ডিপ টিউবওয়েলের ১০০ শতাংশ ব্যবহৃত হচ্ছে। যেখানে জলকর পাওয়া যায় না, ঐ কমিটিকে যুক্ত করে শুধু করটা উঠে আসছে তা নয়, নিজেরা সঞ্চয় করে আর.এল.আই. করছেন। তাই যদি একত্রিত করে, সমন্বয় করে কাজ করা যায় তাহলে ৪৫৮ কোটি টাকা দিয়ে অনেক বেশি কাজ হবে। রিয়াল টার্মস-এ তাহলে প্রায় ২০ শতাংশ বেশি কাজ পাওয়া যাবে যদি সমন্বয় করে সেটা করতে পারি। সেচের পরেই গুরুত্বপূর্ণ বিষয় বিদ্যুৎ। এই বছর বিদ্যুৎ দপ্তরে ১,৩৭৮ কোটি থেকে ১,৫৭৮ কোটিতে বৃদ্ধি করবার জন্য আরও ১০০ কোটি টাকা ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে আনবার চেষ্টা করছি। একটি কথা বিদ্যুৎমন্ত্রী বলেছেন যে, উৎপাদন বৃদ্ধি হয়েছে। আমাকে মাঝেমাঝেই দিল্লি যেতে হয়। মাঝেমাঝেই সেখানে বিদ্যুৎ থাকে না। এবারে এখান থেকে টানা সাত দিন তাদের বিদ্যুৎ দেওয়ায় দিল্লি রক্ষা পায়। আমরা রান্না করছি, কিন্তু পরিবেশন করতে পারছি না। কিন্তু আমাদের জেলাতে জেলাতে তো সেটা পরিবেশন এবং বন্টন করতে হবে। তারজন্য মাননীয় বিদ্যুৎমন্ত্রী, মাননীয় গ্রামীণ উন্নয়ন দপ্তরের মন্ত্রী, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং আমি একত্রে বসে একটা পথ বের করি। এবং ঠিক হয় যে, সেটা আমরা লাগু করব, কিন্তু পঞ্চায়েত নির্বাচনের জন্য এটা লাগু করতে পারিনি নিয়ম-কানুন মেনে। সেটা হচ্ছে, জেলার বিদ্যুতের ক্ষেত্রে গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম, পুরো নাম হচ্ছে ওয়েস্ট বেঙ্গর রুর‍্যাল ইলেকট্রিসিটি ডেভেলপমেন্ট কর্পোরেশন, এটা কিন্তু নতুন পথ দেখাবে গোটা দেশকে। এটা বিদ্যুৎ দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট থাকবে। এর শীর্ষে আমরা মনেকরি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর থাকা উচিত। সঙ্গে সংশ্লিষ্ট দপ্তরের সচিবরাও থাকবেন, জেলা পরিষদের সভাধিপতি বা তাঁর প্রতিনিধি থাকবেন। এর শাখা প্রতিটি জেলায় থাকবে এবং তার শীর্ষে জেলা পরিষদের সভাধিপতি থাকবেন। তাতে ডব্লু.বি.এস.ই.বি. থেকে ইঞ্জিনিয়াররা থাকবেন ডেপুটেশনে। এই ডেপুটেশনে যারা আসবেন তারপরও যদি প্রয়োজন থাকে সেক্ষেত্রে সিদ্ধান্ত নিয়েছি যে, একটা সামাজিক চুক্তির

ভিত্তিতে ইঞ্জিনিয়ার এবং কারিগরি ব্যক্তিদের সেখানে নিয়োগ করব। এসব ব্যক্তিকে যুক্ত করলে কি লাভ হয় বিদ্যুৎ বন্টনের ক্ষেত্রে সেটা তপন হোড় এখানে রেখেছেন। হুগলি জেলার দুটি ব্লক, হরিপাল এবং সিঙ্গুর, ওরা গ্রামীণ বিদ্যুৎ সমবায় করে এক বছরের মধ্যে ৮ শতাংশ ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন লস কমিয়ে এনেছে। তাই এলাকার মানুষদের যুক্ত করলে ক্ষুদ্র সেচের মত গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রেও লাভ হতে পারে। রাস্তার ক্ষেত্রেও এই বছর পূর্ত দপ্তরে ৩৬০ কোটি টাকার ব্যবস্থা ছিল। তাতে লেটারঅফ ক্রেডিট ১০০ ভাগ দেবার জন্য আরও ৭২ কোটি টাকা দেবার ব্যবস্থা হচ্ছে। মাননীয় পূর্তমন্ত্রীর সঙ্গে কথা বলে এটা ঠিক করতে পেরেছি। সেচ দপ্তরের ক্ষেত্রে ১০০ ভাগের বেশি চলে গিয়েছে। টাকা খরচের প্রশ্নটা আলোচনায় উঠেছিল। কিন্তু এর পরেও পূর্ত দপ্তরের বাজেট আমরা খুব বৃদ্ধি করছি। ২৬০ কোটি থেকে ৩৮৫ কোটি বৃদ্ধি করার পরেও আরও ১০০ কোটি টাকা যোগ করছি, অর্থাৎ ২৬০ কোটি টাকা থেকে ৪৮৫ কোটি টাকা পাবে পূর্ত দপ্তর। এটা তো ৮৬ শতাংশ বৃদ্ধি, মূল্যেরও অনেক বেশি হারে বৃদ্ধি। যে প্রশ্নটা মাননীয় সদস্য পূর্ণেন্দু সেনগুপ্ত মহাশয় রেখেছিলেন সেটা হচ্ছে ঠিকাদার নির্ভর যেন আমরা বেশি না হই। একটা জায়গায় কিন্তু তীক্ষ্ণ নজরদারির প্রশ্ন আছে। এই ক্ষেত্রে আমরা দুটি দপ্তর মিলে আলোচনা করি। পঞ্চায়েতকে যুক্ত করে তো কাজ হচ্ছে এবং এটা কিন্তু আরও প্রসারিত হবে। শুধু পঞ্চায়েতকে যুক্ত করা নয়, উপকৃত কমিটি হিসাবটা টাঙিয়ে রাখবে। হিসাবটা টাঙালো মানে কিসের হিসাব টাঙালো। এই রাস্তায় কত অর্থ বরাদ্দ হয়েছে সেই সম্বন্ধে কোনও বিভ্রান্তি যেন না থাকে এবং কত খরচ হয়েছে এবং কি কি উপাদানের উপর খরচ হয়েছে। পাথরকুঁচি হলে তার স্পেশিফিকেশন কি ছিল, বিটুমিন হলে কি উত্তাপে সেই বিটুমিন ব্যবহারিত হয়েছিল। মাননীয় পূর্তমন্ত্রীর সঙ্গে আমি আলাপ আলোচনা করেছি, পূর্ত দপ্তরের কর্তাদের বলেছি এর নমুনা সমীক্ষা করে টাঙিয়ে রাখুন। নজরদারি যেটা পূর্ণেন্দু বাবু বলেছিলেন, এই পর্যন্ত করতে আমরা বদ্ধপরিকর। বিকেন্দ্রীকরণ নামে পঞ্চায়েত পর্যন্ত যাওয়া নয়, তার মাধ্যমে দায়বদ্ধতাকে নিশ্চিত করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা প্রশ্ন এসেছিল এর মধ্যে যে এই সব টাকা খরচ করে উন্নয়ন হচ্ছে তো? কৃষি ক্ষেত্রে উন্নয়নের তথ্যটা আমি বলেছি, সর্বভারতীয় তথ্যটা পাওয়া গিয়েছে। এটা হচ্ছে ১০ বছর ধরে ধরে তথ্যটা দেওয়া হয়। সর্বশেষ আমরা যা পাচ্ছি তা হল, খাদ্য শষ্য উৎপাদন বৃদ্ধির বার্ষিক হার সমস্ত রাজ্যের যেখানে ২.৮ শতাংশ সেখানে পশ্চিমবাংলার হচ্ছে ৫.৯ শতাংশ। প্রথম স্থানে। এটা আমি অনেক বার বলেছি। কিন্তু এর সঙ্গে একটা লাগোয়া প্রশ্ন এসে যাচ্ছে, যদি খাদ্য শষ্য এতো উৎপাদন হয় তাহলে গণবন্টন ব্যবস্থায় কতটা নিজেরা প্রবেশ করতে পারব। এই প্রশ্নটা আমি আসছি। আমি বারে বারে কেন্দ্রীয় সরকারকে বলেছি যে জিনিসপত্রের দাম যখন বাড়ে তখন বাজারে প্রতিযোগিতার নিয়মে একটা পাল্টা প্রতিযোগিতার ব্যবস্থা করতে হয়। একটা কাউনটারভালিং ফোর্স করতে হয়।

তারজন্যই কিন্তু রেশনিং সিস্টেম। আমি বারে বারে বলেছিলাম যে ভর্তুকি দিয়ে যে পরিমাণ ন্যূনতম খাদ্য শস্য সরবরাহ করা উচিত সেটা করা উচিত। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এখানে বিরোধী সদস্যরা নেই—মূলত বিদেশি ঋণের শর্তের কারণে বন্টন ব্যবস্থায় আঘাত করতে শুরু করেছে। দাম বৃদ্ধি হয় ধাপে ধাপে, এক বছরে ৭ বারেরও বেশি। সরবরাহ সঙ্কুচিত হতে শুরু করে। এখানে দাঁড়িয়ে আমাদের প্রস্তাব, আমাদের মুখ্যমন্ত্রী বর্তমান প্রধানমন্ত্রীকে আরও একবার বলেছিলেন যে আপনি কেন ১০ কে.জি দিচ্ছেন, এটা ২০ কে.জি করতে পারবেন না যেখানে ৩০ কে.জি ন্যূনতম প্রয়োজন। আমরা এখনও পর্যন্ত জবাব তো পাইনি উল্টে দেখছি বর্তমান, বি.জে.পি. সরকার যাদের সঙ্গে তৃণমূলরা আছেন, ওরা মনে হয় গণবন্টন ব্যবস্থাটাই ধ্বংস করতে চাইছেন। ওরা চিনিকেই বলছেন ডিকনট্রোল করবেন। মানে আমরা গণবন্টন ব্যবস্থাটাকে শক্ত করতে চাইছি - মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের মাধ্যমে খবরটা সাধারণ মানুষের কাছে যাক - ওরা গণবন্টন ব্যবস্থাটাকে তুলে দিতে চাইছেন। এর বিরুদ্ধে মানুষ সোচ্চার হবে না? সেখানে দাঁড়িয়ে আমরা বলছি, ঠিক আছে আমরা বুঝলাম, আপনারা কি করবেন বুঝলাম, আমাদের নিজেদের যে সংগ্রাম তার থেকে চেষ্টা করব অতিরিক্ত ১০ কে.জি. যোগ করার। আমাদের প্রয়োজন ৭ লক্ষ মেট্রিক টন খাদ্য শষ্য সংগ্রহ করা। গত বছর ৩.৫ লক্ষ টনের কাছাকাছি সংগ্রহ করেছি, এই বছর সেটা ৫ লক্ষ মেট্রিক টনে তুলব, ৭ লক্ষ মেট্রিক টনে আমরা তোলার চেষ্টা করব। এই বাড়তি ১০ কে.জি. দেওয়ার পরে আমরা বলছিলাম যে, যে অর্থটা লাগবে সেটা আপনারা দেবেন। সেটাও ওরা যখন দিচ্ছেন না, এই অতিরিক্ত ১০ কে.জি. দেওয়ার জন্য যে ১৮ কোটি টাকা লাগবে সেটাও এই বাজেটে বরাদ্দ করছি। অর্থাৎ যতটুকু আমাদের সীমাবদ্ধ ক্ষমতা সেখানে দাঁড়িয়ে জিনিসপত্রের দামের ক্ষেত্রে যতটা কাজ করা যায় সেটা করার চেষ্টা করছি। এবার আমি সংক্ষিপ্ত করছি। এই উৎপাদন বৃদ্ধি যেহেতু ভূমিসংস্কারকে কেন্দ্র করে হয়েছে তাই সাধারণ মানুষের আয়টা একটু বেড়েছে। তার প্রকাশ হয়েছে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে। আমাদের নিট স্বল্প সঞ্চয়ের লক্ষ্যমাত্রা ছিল ১৭০০ কোটি টাকা এটা হয়েছে ৩০০০ কোটি টাকা।

[12-00 — 12-10 p.m.]

আমাদের বোধহয় নীট স্বল্প সঞ্চয়ের লক্ষ্যমাত্রা ছিল গত বছরে ১,৭০০ কোটি টাকা। এটা ৩ হাজার কোটি টাকা অতিক্রম করে আমরা প্রথম হয়েছি মহারাষ্ট্র আর সকলকে হারিয়ে। শুধু তাই নয়, প্রতি বছর এখানে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে শিল্পপণ্যের চাহিদা হচ্ছে ১০ হাজার কোটি টাকার মতো এবং সেই চাহিদা প্রতি বছর ৯ শতাংশ হারে বৃদ্ধি পাচ্ছে। শিল্প পণ্যের বাজার আমাদের রাজ্যের মধ্যেই হয়েছে। সেখানে দাঁড়িয়ে শিল্পায়ণের সুযোগ। এগুলো বিদেশিরা সৃষ্টি করে দেয়নি। এই রাজ্যের মধ্যেই

হয়েছে। সেখানে দাঁড়িয়ে শিল্পায়ণের কথা যখন আমরা বলছি, তখন আমাদের অগ্রাধিকার কি? বড় শিল্পের ক্ষেত্রে কিন্তু একটা বিশেষ অগ্রাধিকার আমরা রাখছি। বড় কলকারখানা খোলার ক্ষেত্রে এই বছরে কেন্দ্রীয় বাজেটে শূন্য টাকা বরাদ্দ করা হয়েছে। শুধু তাই নয়, যেগুলো আমাদের রাজ্যে কেন্দ্রীয় সংস্থা আছে, সেখানে বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছে। সেখানে দাঁড়িয়ে আমরা এবারে বন্ধ কলকারখানা খোলার জন্য সবচেয়ে গুরুত্ব দিয়ে ৫০ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ করেছি। যে যে জেলায় কারখানা বন্ধ হয়ে আছে, এটা অত প্রচারেরও দরকার নেই, সেই কারখানার যারা মালিক, তাদের ডেকে কথা বলে, কি প্রয়োজন জমির প্রয়োজন, কোথাও তাদের পরিকাঠামোর প্রয়োজন এইজন্য আমরা এই টাকাটা ব্যবহার করতে চাইছি। যতক্ষণ এই কারখানাগুলো খুলছে না, ততক্ষণ আমরা একটি নতুন প্রকল্প চালু করেছি। শুধু চালু করেছি তাই নয়, এটা তো বলা হয়েছিল, মার্চ মাসের শেষে এপ্রিল-মে-জুন, এই তিন মাসের মধ্যে, তার নোটিফিকেশন গেজেট হয়ে গেছে এখন থেকে তিন সপ্তাহ আগে। প্রকল্পের বর্ণনা তাতে আছে। ফ্যাক্টরিজ অ্যাক্ট এবং প্ল্যানটেসন্স অ্যাক্ট 'এর আওতায় যারা আসছেন, সেই সমস্ত কর্মী এক বছর যাঁদের বন্ধ আছে তাঁরা এর আওতায় আসছেন। এমনকি যারা অফিস স্টাফ ঐ প্রেমিসেসের সঙ্গে আছে, তাঁরাও আসছেন। আমরা এইজন্য ৫০ কোটি টাকা বরাদ্দ রেখেছি। তাতে প্রায় ৮২ হাজারের মতো এইরকম বন্ধ কলকারখানার শ্রমিককে মাসে ৫০০ টাকা করে দিয়ে আমরা তাঁদের পাশে দাঁড়াতে পারব। ইতিমধ্যে শ্রম দপ্তর একটি প্রাথমিক লিস্ট করে ফেলেছেন। তাঁরা কোন কোন কারখানা বন্ধ থাকতে পারে এটা করার সময়ে যতগুলো কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থা আছে, তাদের নেতৃত্বের সঙ্গে কথা বলে একেবারে চিহ্নিত করে ফেলেছেন। ইতিমধ্যে প্রায় ২৯ হারা হবে। তার পরের স্তরে চিহ্নিত করেছেন ৪৮ হাজার। সংখ্যাটা বাড়তে পারে। হ্যাঁ, আমরা তারজন্য প্রস্তুত আছি। যদি বাড়তে বাড়তে, এটা বললাম, যদি ৮২ হাজারকে অতিক্রম করে এক লক্ষকে অতিক্রম করে, আমরা আপনাদের কাছে এসে অতিরিক্ত বরাদ্দ চাইব। আমরা করব। এখন এই কাজটি করার সময়ে আমরা দেখলাম যে লিস্ট তৈরি হয়েছে, সেটি নিয়ে আমরা শুরু করব। ৩০ হাজার দিয়ে জুলাই মাসে শুরু হবে। এখন অনেক ধরনের সমালোচক আছেন। এক ধরনের সমালোচক বলছেন, এখনই শুরু করছেন কেন? সমস্ত হোক তারপরে হবে। না, যাদের লিস্টটা হয়েছে, তাদেরটা শুরু হয়ে যাক। যারা লিস্টে পরে আসছেন, তাঁরা কিন্তু বকেয়া সমেতই পাবেন। এপ্রিলের ১লা তারিখ থেকে সকলের ক্ষেত্রে তাঁরা এনটাইটেলমেন্ট হবেন। কেউ এরজন্য কম টাকা পাবেন না। আমরা কাজটি শুরু করে দিতে চাইছি, যাতে পরপর যাঁরা আসবেন, তাঁরা ঠিক আগের চারমাস, পাঁচ মাসের বকেয়া নিয়ে পাবেন। আমরা ব্যাঙ্কের সঙ্গে কথা বলে, ব্যাঙ্কের ব্রাঞ্চ, সংশ্লিষ্ট শ্রমিকের যেখানে কারখানা ছিল সেখানে সেই ব্রাঞ্চ অ্যাকাউন্ট খুলে, অ্যাকাউন্ট খোলার টাকাটা পর্যন্ত আমরা দিয়ে দিচ্ছি। ঠিক এইভাবে প্রকল্পটা করে আমরা যখন

লাগু করতে চাইছি, তখন কেউ কেউ সমালোচনা করছেন। এরা কারা? যাঁরা করছেন তাঁরা তো মনে হয় মালিকের লোক। যেখানে কেন্দ্রীয় সরকার একটি পয়সাও বন্ধ কলকারখানা খোলার জন্য রাখেননি, কেউ তাঁদের বিরোধিতা করেননি। যেখানে কেন্দ্রীয় বিষয়, কেন্দ্রীয় তালিকার বিষয়, সেখানে তাঁরা একটি পয়সাও রাখেননি। সেখানে আমরা কারখানা খোলার এবং বন্ধ কারখানার শ্রমিকের পাশে দাঁড়ানোর চেষ্টা করছি। সেখানে যারা সমালোচনা করছেন আমরা সকলের সহযোগিতা চাইছি আমার মনে হয়, তাঁরা সমাজের মানুষের বন্ধু নন। আমাদের বলুন, কি করে করতে হবে? আমরা সহযোগিতা চাইছি। এই কাজটা ভাল করে নিখুত ভাবে করতে আমরা, বদ্ধপরিকর। সংখ্যাটা বৃদ্ধি পেতে পারে। তারজন্য আমরা প্রস্তুত আছি। কিন্তু বিষয়টি শুধু বন্ধ কারখানা নয়, কারখানা করার সঙ্গে বড় শিল্পের সঙ্গে সঙ্গে—বড় শিল্পের গুরুত্ব খুব বেশি-মাঝারি এবং ছোট শিল্প, যারা কর্ম সংস্থান দিতে পারে এবং সমস্ত জেলাতে এইরকম মানুষ আছে, আমাদের কাছে তার হিসাব আছে। ব্যবসায়িদের কাছে যে অর্থ আছে, ব্যবসায়িরা এগিয়ে আসুন। আমাদের যারা ব্যবসায়ী তাঁরা সবাই এগিয়ে আসুন। শিল্পপতি মানে শুধু বিদেশ থেকে বড় বড় শিল্পপতি ধরে এনে করা নয়। তাঁরা আসবেন আমাদের অগ্রাধিকারের সাথে মিশে। কিন্তু আমাদের রাজ্যেই তো আছেন। তাঁরা এগিয়ে আসুন। এখানে আমরা সবচেয়ে বিরোধিতা পাচ্ছি। আমরা ব্যাঙ্কগুলোর কাছ থেকে সহযোগিতা পাচ্ছি না। তাঁরা কেন এই ছোট শিল্পদ্যোগিদের ঋণটা দেন না? এই যে বলা হয় প্রতিযোগিতার কথা আমরা প্রতিযোগিতা চাই, সমান প্রতিযোগিতা হোক। সমান প্রতিযোগিতা মানে ছোট শিল্পদ্যোগীকে সমান সুযোগ দিন সুযোগ দেন না কেন? আমরা চাই কেন্দ্রীয় ব্যাঙ্কগুলো দিন, কারণ সর্বশেষ যে তথ্য পেয়েছি কেন্দ্রীয় রিজার্ভ ব্যাঙ্কের থেকে, তাতে পশ্চিমবঙ্গে ব্যাঙ্কের ব্রাঞ্চগুলোতে ৪০ হাজার কোটি টাকার আমানত রাখা আছে আর ১৮ হাজার কোটি টাকার বেশি বিনিয়োগ করছেন না। মানে ৪৫ শতাংশ ঋণ জেলাগুলোতে আমানতের অনুপাতের ৩০ শতাংশ নিচে। কেন এটা কমে গেছে সেটা বলতে গেলে বলতে হয় যে, সেখানে দাঁড়িয়ে বিকল্প পথ দেখিয়েছি সমবায় ব্যাঙ্কগুলো এখন থেকে তিন বছর আগে আমাদের রাজ্যের সমবায় এবং জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক, সেখানে ৬০০ কোটি টাকার মতো আমানত ছিল, তাদের হাতে এখন ১৮ হাজার কোটি টাকা আমানত জমা এসেছে। এর কারণ আছে, সমবায় ব্যাঙ্কগুলোর ঋণ লক্ষণীয়। সেখানে আমানতের পরিমাণ ৭৫ শতাংশ এবং কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কগুলোতে নাকি ঋণ ফেরত দেয় না। শুনি নাকি ৪০-৫০ শতাংশের বেশি ঋণ ফেরত পায় না। কারা এই ঋণ ফেরত দেয় না রিজার্ভ ব্যাঙ্কের তথ্য বলে যে, দেয় না হচ্ছে একেবারে উপরের ধনী যারা নন পারফরমিং অ্যাসেট্সে ৯০ ভাগ ঋণ তারা নেন। ওরা যে ঋণ দিচ্ছে তো ৮০ ভাগ খুব বড় বড় শিল্প গড়ে যারা তাদেরকে, তারা তো ঋণ ফেরত দেয় না। তবুও দৃষ্টান্ত যে সমবায় ব্যাঙ্কগুলোর থেকে যারা ঋণ নিচ্ছে তার ৮০ ভাগ ক্ষুদ্র কৃষক, প্রান্তিক কৃষক, ছোট

শিল্পোদ্যোগী, তারা ঋণ নিয়ে ফেরতও দিচ্ছেন। তাতে ৭০ শতাংশেরও বেশি লাভজনক চলছে। আমি এই ব্যাপারে প্রস্তাব রাখছি যে, সমবায় ব্যাঙ্কগুলোর পাশে কেন্দ্রীয় ব্যাঙ্কগুলো আসুক তাহলে খুব ভাল ফল পাওয়া যাবে। বর্ধমান জেলার মতো একটি জেলায় ১০ থেকে ১২ কোটি টাকা বছরে লগ্নি করেছে সমবায় ব্যাঙ্কে। আমি বলছি শহরাঞ্চলেও আমরা নাগরিক সমবায় ব্যাঙ্ক গঠন করব। হাওড়া জেলার কয়েকটি এলাকা এরইমধ্যে খুব ভাল উদাহরণ দিয়েছে। আমরা এলাকায় এলাকায় এলাকায় গিয়ে বলেছিলাম যে, ছোট ছোট শিল্প, বাড়িতে বসে মা-বোনেরাও করতে পারেন, এই শিল্পের জন্য এগিয়ে আসুন। সমবায় ব্যাঙ্ক সম্পর্কে আমার যতটুকু জানা আছে বা শুনেছি তাতে বছরে এক হাজার টাকা দিয়েও করতে পারেন, অপচয় করবেন না। যেটা যুক্ত করলেন, সেই যুক্তের টাকা দিয়ে সেটা আবার পূর্ণ বিনিয়োগ করা যাবে। শিল্পের কথা আমি এরপরে বলছি, আমরা কিন্তু শিল্পের উন্নয়নের ধারাকে ব্যাপক বৃদ্ধি করাতে পেরেছি। ১৯৯৩-৯৪ সালে যেখানে ৪ শতাংশ বৃদ্ধি পেয়েছিল শিল্পের উন্নয়ন, সেখানে ১৯৯৬-৯৭ সালে ৯.২ শতাংশ উন্নীত হয়। তখন সারা দেশের স্তর ছিল ৮.৪ শতাংশ। যেখানে ১৯৯৭-৯৮ সালে শিল্পের উন্নয়নের হার ৫ শতাংশে নেমে গেছে, আমাদের কিন্তু সেখানে ৫.৮ শতাংশ। এইবার আমি আমার বক্তব্য সংক্ষেপ করে দিচ্ছি এইকথা বলে যে, কতগুলো প্রস্তাব এখানে এসেছে, আলোচনার মধ্যে দিয়ে যেগুলোর চট করে উত্তর দিয়ে শেষ করছি। শিক্ষার ব্যাপারে মাননীয় সদস্য মহঃ ইয়াকুব সাহেব বললেন যে, শিক্ষার ক্ষেত্রে ব্যয়বরাদ্দ বৃদ্ধি করা যায় কিনা। শিক্ষা বাজেটে এইবার আমরা ২.৯৮১ কোটি টাকা বৃদ্ধি করার পরেও নতুন বিদ্যালয় ইত্যাদি ব্যাপার নিয়ে আরও ২০ কোটি টাকা বৃদ্ধি করি। এখানে শিক্ষার বাজেটের যে হার তা খুব কম রাজ্যেই আছে, সেখানে শিক্ষার আনুপাতিক হারে এই যে বাজেট হয় তাতে নতুন নতুন করে পথ আমরা কেটে কেটে বার করছি। আমাদের সাক্ষরতা বৃদ্ধি করার সাথে সাথে নবম যোজনায় প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করতে চাইছি। আমাদের ৭ হাজারের মতো প্রাথমিক বিদ্যালয় দরকার। এই বাজেটে ১ হাজার প্রাথমিক বিদ্যালয় পঞ্চায়েত পরিচালিত হবে তার দায়বদ্ধতার প্রতিশ্রুতি আমি রাখছি। তার পাশে আমরা এও বলছি ৩৪১টি ব্লকের প্রত্যেকটি ব্লকে উচ্চ মাধ্যমিক স্তর পর্যন্ত পঞ্চায়েত পরিচালিত হতে পারে এবং তার প্রত্যেকটি ক্ষেত্রে কারিগরি শিক্ষাকে আমরা যুক্ত করতে চাইছি। ইঞ্জিনিয়ারিং কলেজের ক্ষেত্রেও আমরা নতুন পথ কাটতে বলেছি। জেলা পরিষদের সঙ্গে যৌথ উদ্যোগে ইঞ্জিনিয়ারিং কলেজ করার ব্যাপারে মুর্শিদাবাদ জেলা একটি নতুন পথ দেখাচ্ছে। এর ভিত্তিতে অতিরিক্ত বরাদ্দ রেখেছি। মহঃ ইয়াকুব সাহেব একটা ভাল কথা বলেছেন যে সরকারি বিদ্যালয়গুলোতে সরকারি বাস ভালভাবে চলছে না। এটা আমারও মাঝে মাঝে মনে হয় এই বাস সঠিকভাবে চালানো উচিত এবং সম্ভবও। আমার নিজের কন্যারা তথাকথিত সরকারি বিদ্যালয়ে পড়ত, আমি জানি, এটা একটু মাননীয় শিক্ষা মন্ত্রীর সঙ্গে আলোচনাা করে এই ছোট্ট ব্যাপারটা

মিটিয়ে ফেলা উচিত। আমি শিক্ষার পরে স্বাস্থ্য সম্পর্কে বলছি।

[12-10 — 12-20 p.m.]

স্বাস্থ্যের ক্ষেত্রে কিন্তু আমরা বিকেন্দ্রীকরণ করেছি। ৩৪১টি নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আমরা পঞ্চায়েত সমিতির তত্ত্বাবধানে করব। এখানে একটি প্রশ্ন মাননীয় সদস্য তপন হোড় মহাশয় রেখেছেন, ন্যাবার্ড ঋণ নিয়ে আমার যতদূর মনে পড়ছে, আমি বলছি, এটা সর্বভারতীয় সমস্যা। পশ্চিমবাংলার রেকর্ড সর্বভারতীয় হিসাব থেকে ভাল, এটা আনন্দের কথা। কিন্তু প্রকল্পটা একটু মানুষকে বলা উচিত, প্রকল্পটা কিন্তু ভীষণ মহাজনী প্রকল্প, এটায় ন্যাবার্ড তারা যে ঋণটা দিয়েছেন, এই ঋণের হার ১৩ শতাংশ, খুব চড়া সুদের হার, এবং এটা ফেরত দিতে হবে ৫ বছরে, ২ বছরে মোরিটোরিয়াম সমেত। বস্তুত রাজ্য সরকারকে খরচ করতে হয়। তারপরে রি-এমবারসমেন্ট দেন। ১০ শতাংশ একটা অ্যাডভার্টাইজমেন্ট দেন। আমাদের আর.আই.ডি.এফ.ওয়ান এর তথ্য হাতের কাছে আছে, আর.আই.ডি.এফ. ওয়ানের বরাদ্দ ছিল ১৫৭ কোটি টাকা, মূলতঃ সেচ দপ্তর, ক্ষুদ্র সেচ দপ্তর করে। পূর্ত দপ্তরও যুক্ত হয় ১৫৭ কোটি টাকার মধ্যে মঞ্জুর হয় ৯৪ কোটি টাকা। এবং খরচ হয় ডিসবার্সমেন্ট দেয় ৮১ কোটি টাকা। এখানে লক্ষ্য করুন, যে বরাদ্দ করা হয়েছিল, মঞ্জুর হয়েছে ৬০ শতাংশ, খরচ হয়েছে ৫০ শতাংশ। একটু সর্বভারতীয় হারটা দেখবেন, ২৫টি রাজ্যের ক্ষেত্রে যে বরাদ্দ হয়েছে তাতে মঞ্জুর হয়েছে এই পর্যন্ত ৩২ শতাংশ। এবং খরচ হয়েছে মাত্র ১৯ শতাংশ। সেখানে ইতিমধ্যে পশ্চিমবাংলায় ৫০।৬০ শতাংশ হয়েছে। মহারাষ্ট্রের মতো রাজ্যে মঞ্জুর হয়েছে ২৫ শতাংশ, খরচ হয়েছে ১৯ শতাংশ। পশ্চিমবাংলা অনেক উঁচুতে একটা কাজ করে, আমরা সুফল পেয়েছি, আশঙ্কা ছিল পঞ্চায়েতকে যুক্ত করলে, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিকে যুক্ত করলে মঞ্জুর হতে দেরি হবে কিনা, মঞ্জুরটা তাড়াতাড়ি হয়ে গেল। আমরা ন্যাবার্ডকে বললাম, আপনারা জেলায় যাননা, আমরা পঞ্চায়েতকে দিয়ে কিরকম কাজ করাই দেখুন। আর.আই.ডি.এফ.(১) আমরা বলিনি ৬০ শতাংশ মঞ্জুর হয়েছিল, পঞ্চায়েতকে যুক্ত করার পর দেখছি ৮৬ শতাংশ মঞ্জুর হয়েছে আর.আই.ডি.এফ.(২)তে, আর.আই.ডি.এফ.(৩)তে পঞ্চায়েত আরও দপ্তরগুলির সঙ্গে কাজ করেছিল, ইতিমধ্যে ৯০ শতাংশ মঞ্জুর হয়ে গেছে। সারা ভারতবর্ষের ক্ষেত্রে মঞ্জুর হওয়ার হার ২০ শতাংশ। সুতরাং আমরা হয়ত একটু এগুচ্ছি, কিন্তু আমরা মনেকরি এই প্রকল্পের মধ্যে জটিলতা আছে, অন্য রাজ্য থেকে তারা বলছে, আপনি যেটা বলছেন, আমি আপনাকে কথা দিচ্ছি, ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিল-এ এটা আমি তুলব, এটাকে আরও স্বচ্ছ করতে হবে। এইভাবে চলতে পারে না। (এ. ভয়েস ঃ— আর.আই.ডি.এফ টুতে কত?) আর.আই.ডি.এফ. ওয়ানে ছিল ১৫৭ কোটি টাকা, আর.আই.ডি.এফ. টুতে ছিল ১৯৬ কোটি টাকা, আর.আই.ডি.এফ. থ্রিতে ১৭৭ কোটি টাকা। এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয়

মাননীয় সদস্য রবীন দেব মহাশয় উল্লেখ করেছেন, বস্তুত সেটা তপন হোড় এবং পূর্ণেন্দু সেনগুপ্ত মহাশয়ও উল্লেখ করেছেন। পশ্চিমাঞ্চলের জন্য এক ধরনের পর্যদ এর প্রস্তাব রেখেছেন, এরজন্য ৪৫ কোটি টাকা বস্তুত আমরা বাজেটে রেখেছি। যেটা আপনারা পাস করেছেন। মাননীয় সদস্য রবীন দেব মহাশয় উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় সম্বন্ধে নির্দিষ্ট ২টি বিষয় রেখেছেন, তার পরিকল্পিত অর্থ কমে গিয়েছে, এই কমাটা ঠিক নয়। এরজন্য আমরা উচ্চ শিক্ষা দপ্তরের সঙ্গে আলোচনা করেছি, তাও হচ্ছে উত্তরবঙ্গের ক্ষেত্রে এবং পশ্চিমাঞ্চলের ক্ষেত্রে। আমরা তথ্যটা বিধানসভায় রেখেছি, মাথাপিছু পরিকল্পনা ব্যয় এর ক্ষেত্রে গত ৫ বছরের হিসাব দেখছি, মাথাপিছু পরিকল্পনা ব্যয়ের ক্ষেত্রে উত্তরবঙ্গ রাজ্যের কো-অপারেটিভ এর ক্ষেত্রে বেশি ব্যয় করা সম্ভব হয়েছে, তখন একটা প্রশ্ন ওঠে মাথাপিছু আপনারা করেছেন, এলাকা পিছু করবেন। আমরা এলাকা পিছু করেও দেখেছি, উত্তরবঙ্গে বেশি হয়েছে। এলাকা এবং মাথাপিছু গড় করেও দেখেছি বেশি হয়েছে। এর পরেও কিন্তু উত্তরবঙ্গে অনেক বকেয়া সমস্যা আছে, পশ্চিমাঞ্চলে আছে, তার জন্য উত্তরবঙ্গের ক্ষেত্রে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ, উত্তরবঙ্গের জেলাগুলির জন্য সেখানে সভাধিপতিরা থাকবেন, বিধায়করা থাকবেন, তার প্রস্তাব আমরা রেখেছি।

দ্বিতীয় হচ্ছে গ্রামের সমস্যার কথা বললেন, স্ট্যাগনেশন ইত্যাদি হয়েছে, এটা সার্ভিস ম্যাটারের বিষয় এটা আমরা সহানুভূতির সঙ্গে দেখব। এরপরে আমি বেতন কমিশনের সুপারিশ সম্বন্ধে বলছি। লাস্ট ডে অফ মেতে রিপোর্টটা জমা পড়েছে, বিভিন্ন জায়গা থেকে বক্তব্য এসেছে এটা প্রকাশ করে দেওয়ার জন্য। আমাদের অর্থ দপ্তরে প্রাথমিক যে পর্যালোচনা হয়েছে তাতে আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি এই জুলাই মাসের মধ্যে এই বেতন কমিশনের রিপোর্ট — রিপোর্টটা আমরা পেয়েছি একটা অংশের, আরেকটা অংশ বাকি আছে — প্রকাশ করে আমরা সকলের জন্য দিয়ে দেব। তারপরে আমরা চিন্তা করছি, অনেক অসুবিধার মধ্যেও পুজোর আগে এই বেতন কমিশনের উপরে রাজ্য সরকারের যা সিদ্ধান্ত সরকারি কর্মী, শিক্ষক ইত্যাদির পুজোর আগে রাজ্য সরকারের সেই সিদ্ধান্ত আমরা দেবার চেষ্টা করব। এরপরে একটা কথা আমি বলে রাখি এই সুযোগ মাননীয় শিক্ষক মহাশয়দের অবসরকালিন ভাতা প্রায় উনষাট হাজারের মত কেস আমরা চেষ্টা করছি ডিসেম্বর মাসের মধ্যে এটা সত্তর হাজারের মধ্যে নিয়ে যেতে। এক একটা মাসে ৭৫০ টির মতো কেস জমা পড়ছে, ১৫০০-র মতো কেস আমরা ডিসপোস করছি। আর আর্থিক বছরের মধ্যে আমরা চেষ্টা করব যে কেসগুলো জমা পড়েছে ঐ সময়ে যা আমরা দেখলাম সবটা ক্লিয়ার করার।

আরেকটা খুব গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে, ভূমিহীন ক্ষেত মজুরদের প্রভিডেন্ট ফান্ড প্রকল্প। এটা আমরা আরও বৃদ্ধি করেছি এবং ৫০ কোটি টাকা অতিরিক্ত অর্থ বরাদ্দ করা হয়েছে। এই প্রকল্পের নির্দেশনামা আমরা বার করতে পারিনি, কারণ লোকসভার

নির্বাচন, পঞ্চায়েত নির্বাচন আসার জন্য এটাকে কার্যকর করা যায়নি। এটাকে আমরা জোরদার ভাবে কার্যকর করতে চাইছি। এই করের ক্ষেত্রটা সাধারণত অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে আসেনা, তবুও আমি বলে রাখছি আমরা একটা পরীক্ষা করছি, কর হার কমিয়ে কর প্রদানটা ভালো হয় কিনা। বিশেষ করে সোনার ক্ষেত্রে আমরা দেখছি করের হার কমানোর পরে আগে পাঁচ কোটি পাচ্ছিলাম, সেটা দশ কোটি টাকা পাচ্ছি। সোনা-রুপোর খবরটা আমরা ঠিকমতো পাইনা, কাঁচা সোনা-রুপোর ক্ষেত্রে যেটা আগে দুই শতাংশ ছিল সেটা এক শতাংশ করা হয়েছে। মাল্টি পয়েন্ট থেকে ফার্স্ট পয়েন্ট করে দেওয়া হয়েছে। এটা খুবই গুরুত্বপূর্ণ। আমরা সাকুল্যে প্রায় চল্লিশটির মতো পণ্যের বিক্রয়কর কমালাম। আমাদের ৫০০টির মতো পণ্যের বিক্রয় কর থাকে, আমরা চল্লিশটির মত কমিয়ে পরীক্ষাটা করলাম। আমি আশাকরি ভালো করে কাজ করে ফলটা আপনাদের দেখাতে পারব, ব্যবসা, শিল্প একটু উৎসাহিত হোক। আরেকটা কথা আমি বলে রাখি, কোনও অর্থ সংগ্রহের জন্য নয়, যে পরিমাণ বে-আইনি মদের ঠেক বৃদ্ধি পাচ্ছে, আমরা ঠিক মদের দোকানের মাধ্যমে কর আদায়ে বিশ্বাস করিনা। আমাদের রাজ্যে আবগারি থেকে কর আদায় হয় পাঁচ শতাংশ, এটা আমরা বেশি করতে চাইনা। অনেক রাজ্য তারা আবগারি থেকে দশ থেকে কুড়ি পারসেন্ট কর আদায় করে। কিন্তু যে পরিমাণে বে-আইনি মদের ঠেক হচ্ছে, সীমিত সংখ্যক জায়গাতেই এটা হয়েছে, আপনাদের সঙ্গে আলোচনা করে হয়ত এটা বৃদ্ধি করতে হবে। পরে এটা আমি নির্দিষ্টভাবে আলোচনা করব। সর্বশেষে বলছি, এইসব করার পরে ফলটা কি হল? ফলটা কিন্তু বলার মতো হয়েছে। গত সাত বছরে নয়া আর্থিক নীতির ফলে সর্বভারতীয় স্তরে উৎপাদন বৃদ্ধির হার প্রায় অর্ধেক হয়ে গেছে। গত সাত বছরে সমগ্র দেশে মোট উৎপাদন বৃদ্ধি যেখানে ৫.৭ শতাংশ হয়েছে, পশ্চিমবাংলায় সেখানে মোট উৎপাদন, কৃষি, শিল্প এইসব নিয়ে অনেক উঁচুতে ৬.৮ পারসেন্ট হারে হয়েছে। গত বছরে সর্বভারতীয় স্তরে উৎপাদন কমে ৫.১ পারসেন্ট হারে হয়েছে। কিন্তু আমাদের মোট উৎপাদন বৃদ্ধির গড়টা সাত পারসেন্টের কাছাকাছি গেছে। শুধু উৎপাদন বৃদ্ধি নয়, কর্মসংস্থান বৃদ্ধির ক্ষেত্রে সর্বভারতীয় যে গড়, কেন্দ্রীয় যোজনার রিপোর্ট অনুযায়ী ২.৩ শতাংশ হারে বেড়েছে। সেখানে পশ্চিমবাংলায় বেড়েছে ২.৯ শতাংশ হারে।

[12-20 — 12-26 p.m.]

যারজন্য আমরা এই কাজটা করতে চলেছিলাম। এইভাবে সেই পদক্ষেপের দিকে যাচ্ছি। কিন্তু বিকেন্দ্রকরণের লক্ষ্য আরও বেশি হবে। আমরা প্রতিটি দপ্তরের সঙ্গে বসে, সংবিধানে যেগুলো বলা হয়ে গেছে জেলা তালিকায় যাবে, তার প্রত্যেকটা আমরা রাজ্য অর্থ কমিশনের সুপারিশ সামনে রেখে মাননীয় মন্ত্রীদের সঙ্গে বসে ঠিক করেছি এইগুলো জেলাস্তরের বিষয়ে যাবে এবং সেই অর্থে আমরা সরাসরি জেলা স্তরে যেতে শুরু করব।

জেলা স্তরে মানে কিন্তু শুধু জেলা-পরিষদ নয়। জেলা-পরিষদ পাবে ৩০ শতাংশ, পঞ্চায়েত সমিতি পাবে ২০ শতাংশ, বাকি ৫০ শতাংশ পাবে গ্রাম পঞ্চায়েতগুলো। কোন পার্টি জিতেছে, সেই ভিত্তিতে নয়, জনসংখ্যা এবং উন্নয়নের নিরিখের ভিত্তিতে যাবে। স্টেট ফিনান্স কমিশনে বলা হয়েছে। শেষ কথা কিন্তু পঞ্চায়েত নয়, শেষ কথা এলাকার মানুষ এবং খোলা মিটিংয়ে কাজের হিসাবটা টাঙিয়ে রেখে তার মাধ্যমে হবে, মানে গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর উপরে আমার কাছে অন্যান্য দেশের মানুষ শুনতে চাইছে। মিচিগানে যে আন্তর্জাতিক অর্থনৈতিক সম্মেলন হচ্ছে ৭ তারিখে, সেখানে বলব এবং তারপর আপনাদের কাছে রিপোর্ট ব্যাক করব। সেই কথাগুলোই বলছি। মার্কেট ভার্সেস গভর্নমেন্ট - এই ডিবেট, সরকারের মাধ্যমে উন্নয়ন, না বাজারের মাধ্যমে উন্নয়ন? আমি মনে করেছি, এই যে বিতর্কটা চলছে, শুধু বাজারের মধ্যে গিয়ে, যেসব দেশগুলোকে এতদিন আন্তর্জাতিক অর্থ ভান্ডার, বিশ্বব্যাঙ্ক বলতেন এইগুলো মডেল কেস—এক সময় মেক্সিকো, পরে বলা হল সেটা খারাপ। তারপর ওরা বলেছিল দক্ষিণ-পূর্ব এশিয়ার দেশগুলো বাঘের মতো লাফাচ্ছে। এখন দেখা যাচ্ছে সেইসব দৈত্যদের পাগুলি কাঁদায় বসে যাচ্ছে। সেইগুলো বারে বারে ঘটছে। সুতরাং এই ভিত্তিতে, গণতান্ত্রিক ভিত্তিতে পরিকল্পনা, সেইগুলোর দুর্বলতা দেখা যাচ্ছে। সুতরাং সরকার বনাম বাজার বিতর্কে আমাদের যে গণতান্ত্রিক বিকেন্দ্রিকরণের পদ্ধতি নেওয়া হয়ে গেছে, এটা হয়ত একটা মূল বিষয়। সেই উত্তরটা তার মধ্যে নিহিত আছে। হতে পারে। খুব নম্রতার সঙ্গে বলছি, যখন যাত্রা শুরু করেছি, তখন বোঝা যায়নি, এখন যখন দাঁড়িয়েছি, পশ্চিমবাংলার এই মডেলটা হয়ত অন্যান্য দেশের মানুষ জানতে চাইছে, এই মডেলটা নিয়ে আরও আলোচনা করবে। এই মডেলটা আমাদের বাজেটের মূল বিষয়। এই কথা বলে, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল দ্বিতীয় নং, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No.2) Bill, 1998 be taken into consideration was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

### Thirty Eighth Report of the Business Advisory Committee

6.7.98, Monday : (i) Motion under rule 185 urging introduction of Bengali in proceedings in Calcutta High Court—Notice given by Shri Satya Ranjan Bapuli,

Shri Rabindra Nath Mandal, Shri Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Rampada Samanta, Shri Abdul Mannan, Shri Purnendu Sengupta, Shri Subhas Goswami, Shri Brahmamoy Nanda and Shri Deba Prasad Sarkar. —½ hour

(ii) Motion under rule 185 regarding visit of Central team for investigation of the Law & Order situation in the State—Notice given by Shri Rabindra Nath Mandal, Shri Rabin Deb, Shri Purnendu Sengupta, Shri Subhas Goswami, Shri Kripa Sindhu Saha, Shri Rampada Samanta and Shri Brahmamoy Nanda. —1½ hours

(iii) Motion under rule 185 regarding imposition of fuel surcharge by the C.E.S.C. Ltd.—Notice given by Shri Saugata Roy, Shri Subrata Mukherjee, Shri Satya Ranjan Bapuli and Shri Abdul Mannan.— 1½ hours

**Mr. Speaker :** I now call Shri Prabodh Chandra Sinha, Parliamentary affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move the 38th Report of the Business Advisory Committee for acceptance of the House.

The motion was then put and agreed to.

**Clauese 1 to 3**

The question that clauses 1, 2, 3 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put

and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No 2) Bill, 1998 as settled in the Assembly be passed.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No.2) Bill, 1998, as settled in the Assembly be passed was then put and agreed to.

## Adjournment

The House was than adjourned at 12.26 p.m. till 11 a.m. on Monday, 6th July, 1998 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 6th July, 1998 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair. 16 Ministers. 6 Ministers of State and 156 Members.

[11-00 — 11-10 a.m.]

## Unstarred Questions
## (to which Written Answers were laid on the Table)

### বর্ধমানে স্ব-নিযুক্ত প্রকল্প

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে বর্ধমান জেলায় স্ব-নিযুক্ত প্রকল্প বাবদ বিভিন্ন ব্যাঙ্ক থেকে মোট কতজন বেকার যুবক-যুবতীকে মোট কত টাকা ঋণ দেওয়া হয়েছে ;

(খ) হীরাপুর বিধানসভাকেন্দ্রে অনুরূপ ঋণ প্রকল্পের সংখ্যা কত ;

(গ) ব্যাঙ্কের মাধ্যমে উক্ত ঋণ প্রদানের বর্তমান পদ্ধতি সরলীকরণের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(ঘ) থাকলে তার রূপরেখা কেমন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত আর্থিক বছরে বর্ধমান জেলায় স্ব-নিযুক্ত প্রকল্পের পরিসংখ্যান নিম্নরূপ ঃ

স্ব-নিযুক্ত প্রকল্পে ঋণ প্রাপকের সংখ্যা ৯২ জন

ঋণ দেওয়া অর্থের পরিমাণ ২৬,৩৬,০০০ টাকা

(খ) ৯ জন।

(গ) এইরূপ কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### আসানসোলে প্রশাসনিক ভবন নির্মাণ

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আসানসোলে প্রশাসনিক ভবন নির্মাণের কাজ শুরু হয়েছে ;

(খ) সত্যি হলে, ১৯৯৮ সালের মার্চ মাস পর্যন্ত কাজটির অগ্রগতি কীরূপ ; এবং

(গ) কবে নাগাদ উক্ত কাজটি শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মার্চ ১৯৯৮ পর্যন্ত কাজের অগ্রগতি খুবই কম। মোটামুটি ৬.০০ লক্ষ (ছয় লক্ষ) টাক খরচ হয়েছে ঐ কাজের উদ্দেশ্যে একটি সিমেন্ট গোডাউন এবং আংশিক সীমানা প্রাচীর নির্মাণে।

(গ) আশা করা যাচ্ছে ডিসেম্বর ১৯৯৯-এর মধ্যে ভবন নির্মাণের কাজ শেষ হবে।

### Assistance Under Self Employment Scheme

35. (Admitted Question No. 553) **Shri Sultan Ahmed and Shri Gopal Krishna Dey :** Will the Minister-in-charge of the Self Employement Generation Programme Department be pleased to State—

(a) the number of registered unemployed persons who have received assistance under the Self Employment Scheme, for [illegible] g the last three years up to 31st March, 1998;

(b) the number of them belonging to (i) Scheduled Castes, (ii) Scheduled Tribes; (iii) Other Backward Classes; and (iv) Muslim Community; and

(c) the total amount of assistance received by them?

**Minister-in-charge of the Self Employment Generation Programme Department :**

(a) Year-wise break up of (SESRU) loan recipients during last three years up to 31-3-98 are as follow :

| Year | No. of SESRU recipients |
|---|---|
| 1995-96 | 2503 |
| 1996-97 | 1053 |
| 1997-98 | 485 |
| Total | 4041 |

(b) The number as required are as follows :

| | |
|---|---|
| (i) Scheduled Castes | 128 |
| (ii) Scheduled Tribes | 16 |
| (iii) Other Backward Classes | Nil |
| (iv) Muslim Community | 88 |

(c) Rs. 8,97,60,000/-

**Employment Through the Employment Exchanges**

36. (Admitted Question No. 556) **Shri Sultan Ahmed and Shri Gopal Krishna Dey :** Will the Minister-in-charge of the Employment Exchange Department be pleased to State—

(a) the number of persons on the live register of Employment Exchange in West Bengal as on 31st March, 1998;

(b) the number of persons who have been placed in employment through the Employment Exchanges during the last three years;

(c) the number of them belonging to;

(i) Scheduled Castes; (ii) Scheduled Tribes; (iii) Other Back-

ward Classes; and (iv) Muslim Community ; and

(d) the educational break-up of (a), (b) and (c) above?

**Minister-in-charge of the Employment Exchange Department :**

(a) 57,79,354

(b) Year-wise break-up of figures of employment for the last three years are as follows :

| Year | No. of placements |
|---|---|
| 1995 | 7,822 |
| 1996 | 10,385 |
| 1997 | 10,971 |

(c) the numbers are as follows:

| | 1995 | 1996 | 1997 |
|---|---|---|---|
| Scheduled Castes | 1815 | 1913 | 1553 |
| Scheduled Tribes | 395 | 520 | 376 |
| Other Backward Classes | — | 177 | 287 |
| Muslim Community | 452 | 497 | 531 |

(d) Education-wise break-up of live register are as follows:

| Qualifications | Live register as on 31-3-98 |
|---|---|
| Below M.P. | 26,57,879 |
| M.P. | 17,91,622 |
| H.S. | 6,45,728 |
| Graduate | 6,18,523 |
| Post-Graduate | 65,602 |
| Total : | 57,79,354 |

Education-wise break-up of Placements are as follows:

| | 1995 | 1996 | 1997 |
|---|---|---|---|
| Below M.P. | 1571 | 2112 | 2017 |
| M.P. | 1688 | 1870 | 1832 |
| H.S. | 945 | 1253 | 1368 |
| Graduate | 1340 | 1904 | 2197 |
| Post-Graduate | 2285 | 3246 | 3557 |

## Assistance Under Unemployment Assistance Scheme

37. (Admitted Question No. 557) **Shri Gopal Krishna Dey :** Will the Minister-in-charge of the Self Employment Generation Programme Department be pleased to State—

(a) the number of persons who have received assistance under the Unemployment Assistance Scheme of the State Government during the last three years ;

(b) the number of them belonging to :

(i) Scheduled Castes ; (ii) Scheduled Tribes ; (iii) Other Backward Classes ; and (iv) Muslim Community; and

(c) the district-wise break-up of (a) & (b) above?

**Minister-in-charge of the Self Employment Generation Programme Department :**

(a) During the last three calender years the number of Unemployment Assistance recipients are as follows :

| Year | No. of U.A. recipient |
|---|---|
| 1995 | 11,048 |
| 1996 | 23,742 |
| 1997 | 17,681 |
| Total : | 52,471 |

(b) & (c) Break-up of figures, as required is placed below in the table.

## Appointments in Science & Technology Department

38. (Admitted Question No. 584) **Shri Tapas Banerjee and Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Science & Technology Department be pleased to State—

(a) the number of persons appointed to different posts in the Directorates and Offices of the Science & Technology Department during the last three years up to 31st March, 1998;

(b) the number of appointees belonging to:

(i) Scheduled Castes; (ii) Scheduled Tribes ; (iii) Other Backward Classess; and (iv) Muslim Community ; and

(c) Grade-wise break-up of (a) & (b) above?

**Minister-in-charge of Science & Technology Department :**

(a) Department of Scienec & Technology
7 (Seven)

Autonomous bodies under the Control of the Department of S. and T.

(a) I.W.M.E.D. 1 (one)
(b) W.B.R.E.D.A. 13 (Thirteen)
(c) W.B.S.C.S.T. 3 (Three)

(b) Department of

| S.&T. | I.W.M.E.D. | W.B.R.E.D.A. | W.B.S.C.S.T. |
|---|---|---|---|
| S.C.—3. | S.C.—1 | S.C.—4 | S.C.—1 |
| S.T.—Nil | S.T.—Nil | S.T.—Nil | S.T.—Nil |
| O.B.C.—1 | O.B.C.—Nil | O.B.C.—Nil | O.B.C.—Nil |
| Muslim—Nil | Muslim—Nill | Muslim—Nil | Muslim—Nil |

(c) Department of

| S.&T. | I.W.M.E.D. | W.B.R.E.D.A. | W.B.S.C.S.T. |
|---|---|---|---|
| Gr.-D S.C.—3 | Gr-A S.C.—1 | Gr.A S.C.—2 | Gr.-C S.C.—1 |
| O.B.C.—1 | | Gr.-B S.C.—2 | |

Note : The Administrative Control of the IWMED had been transferred from this department to the department of Environment w.e.f., 1.4.98

## সরকারি আবাসন নির্মাণ

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৮) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৭-৯৮-এর আর্থিক বছরে কত সংখ্যক সরকারি আবাসন নির্মিত হয়েছে (জেলাভিত্তিক) ;

(খ) উক্ত আবাসনগুলিতে মোট ফ্ল্যাটের সংখ্যা কত ;

(গ) তন্মধ্যে কতগুলি ফ্ল্যাট বিক্রি হয়েছে ; এবং

(ঘ) তার মধ্যে এল আই জি, ও এম আই জি ফ্ল্যাটের সংখ্যা কত?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭ (সাত)টি। আবাসন বিভাগ কর্তৃক নির্মিত—

| | |
|---|---|
| নদীয়া জেলার কৃষ্ণনগরে | ১টি |
| মুর্শিদাবাদ জেলার লালবাগে | ১টি |
| কান্দিতে | ১টি |
| বর্ধমান জেলার কালনাতে | ১টি |
| জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারে | ১টি ভাড়াভিত্তিক আবাসন প্রকল্প ; এবং |
| মুর্শিদাবাদ জেলার বানজাতিয়ায় | ১টি মালিকানাভিত্তিক আবাসন প্রকল্প সম্পূর্ণ হয়েছে। |

এছাড়া আবাসন পর্ষদ কর্তৃক দক্ষিণ চব্বিশ পরগনা জেলার পূর্ব কলকাতা আবাসন প্রকল্পের চতুর্থ পর্যায় সম্পূর্ণ হয়েছে।

(খ) ১,১৯০ (এক হাজার একশত নব্বই)টি।

(গ) আবাসন পর্যদ কর্তৃক নির্মিত ৭৫২ (সাতশত বাহান্ন)টি মালিকানাভিত্তিক ফ্ল্যাটের মধ্যে ৭১০ (সাতশত দশটি) ১৯৯৭-৯৮ সালে বিক্রি করা হয়েছে।

(ঘ) ১৯৯৭-৯৮ সালে আবাসন পর্যদ কর্তৃক নির্মিত ফ্ল্যাটগুলির মধ্যে কোনও এম আই জি ও এল আই জি ফ্ল্যাট ছিল না।

### হুগলি জেলার সরকারি কলোনি

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৫) **শ্রী রবীন মুখার্জি ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) হুগলি জেলায় কতগুলি সরকারি উদ্বাস্তু কলোনি আছে ;

(খ) উক্ত কলোনিগুলিতে প্লট হোল্ডার কত ; এবং

(গ) তন্মধ্যে ৩০-৪-৯৮ পর্যন্ত কতজন প্লট হোল্ডারকে নিঃশর্ত দলিল দেওয়া হয়েছে?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় সরকারি কলোনির সংখ্যা ঃ

| | |
|---|---|
| (১) আরবান জি এস কলোনি | ৪৪ |
| (২) রুর‍্যাল জি এস কলোনি | ১৯ |
| (৩) ৬০৭ গ্রুপভুক্ত জবর-দখল কলোনি | ৩৭ |
| (৪) ১৭৫ গ্রুপভুক্ত জবর দখল কলোনি | ৯ |
| মোট | ১০৯ |

(খ) উক্ত ১০৯টি কলোনিতে প্লট হোল্ডার সংখ্যা—১৫,৩৭৪।

(গ) ৩১-৩-৯৮ পর্যন্ত মোট ১৩,৯১৯ জনকে দলিল দেওয়া হয়েছে।

### হুগলি জেলায় সংখ্যালঘু উন্নয়নের সহায়তা প্রকল্প

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৯) **শ্রী রবীন মুখার্জি ঃ** সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'ওয়েস্ট বেঙ্গল মাইনরিটিস ডেভেলপমেন্ট অ্যান্ড ফাইন্যান্স কর্পোরেশন'-এর মাধ্যমে হুগলি জেলার কোন কোন ব্লকে কতজনকে সহায়তা প্রকল্পের আওতায় আনা সম্ভবপর হয়েছে, এবং

(খ) উক্ত প্রকল্পের ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| ব্লক | সংখ্যা |
|---|---|
| ১। চুঁচুড়া | ৩৫ |
| ২। তারকেশ্বর | ৭ |
| ৩। পুরশুড়া | ১ |
| ৪। বলাগড় | ৩ |
| ৫। খানাকুল | ৪ |
| ৬। কামারপুকুর | ১ |
| ৭। পাণ্ডুয়া | ১ |
| ৮। সিঙ্গুর | ১ |
| মোট | ৫৩ |

(খ) ঐ আর্থিক বছরে এই প্রকল্পের কোনও অর্থ ব্যয় করা হয়নি।

**ছাত্রীদের জন্য ফ্রক সরবরাহ**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৩) **শ্রী মুরাসালিন মোল্লা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কোন কোন সমবায় সংস্থা সরকারের প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রীদের জন্য ফ্রক সরবরাহ করে থাকে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ কনজিউমার্স ফেডারেশন (কনফেড) (একটি শীর্ষ সমবায় সংস্থা) জেলা প্রাথমিক বিদ্যালয় পর্ষদ মারফৎ সরকারের প্রাথমিক

বিদ্যালয়ের ছাত্রীদের জন্য ফ্রক সরবরাহ করে থাকে।

## মুর্শিদাবাদে কো-অপারেটিভ সোসাইটির অডিট

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৩) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত হরিহরপাড়া থানা প্রাইমারি মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি লিঃ-এর ১৯৮৯-৯০ থেকে ১৯৯৬-৯৭ আর্থিক বছরগুলির অডিট করা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, তার ফলাফল কী?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংশ্লিষ্ট হরিহরপাড়া থানা প্রাইমারি মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি লিঃ-এর ১৯৮৯-৯০ থেকে ১৯৯৫-৯৬ সমবায় আর্থিক বছরগুলির অডিট গত ৮ই ডিসেম্বর ৯৭ সমাপন হয়েছে।

(খ) সংশ্লিষ্ট সমিতি, অর্থলগ্নিকারী ব্যাঙ্কসহ সংশ্লিষ্ট সমস্ত স্তরে অডিট রিপোর্ট প্রেরিত হয়েছে।

## সমবায় সমিতির বিরুদ্ধে অনিয়মের অভিযোগ

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৪) **শ্রী মোজাম্মেল হক ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ সাল থেকে ১৯৯৮ সালের মার্চ পর্যন্ত যে সকল সমবায় সমিতির বিরুদ্ধে অনিয়মের অভিযোগ উঠেছে, তাদের অনুমোদন প্রত্যাহার করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, অভিযুক্ত সমবায় সমিতির নাম কি কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন সমবায়-সমিতির বিরুদ্ধে অনিয়মের অভিযোগ উঠলেই তাদের অনুমোদন প্রত্যাহার (ক্যানসেলেশন অব্ রেজিস্ট্রেশন) করা হয় না। এরকম কোনও প্রস্তাব সরকারের কাছে আপাতত নেই।

(খ) প্রশ্ন (ক) অনুযায়ী এরূপ কোনও অভিযোগ আসেনি এবং কোনও সমবায়

সমিতির অনুমোদন প্রত্যাহার করার প্রস্তাবও আসেনি।

**কলকাতা-ঢাকা বাস সার্ভিস**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে বাংলাদেশের ঢাকা শহরে যাতায়াতের জন্য সরাসরি বাস সার্ভিস চালু করার কোনও প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছেন কি না?

(খ) করে থাকলে, ঐ প্রস্তাব সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি কি ; এবং

(গ) এ ব্যাপারে রাজ্য সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকার কেবলমাত্র বাস সার্ভিস সম্বন্ধে বাংলাদেশ সরকারের সাথে চুক্তি সম্পন্নে আগ্রহী নন। তারা মোটরযান সংক্রান্ত বিশদ চুক্তি চান, যার একটি অংশ হবে বাস সার্ভিস।

(গ) তদানীন্তন কেন্দ্রীয় ভূতল পরিবহন মন্ত্রীকে লিখিতভাবে অনুরোধ করা হয়েছে বাংলাদেশ সরকারের সাথে চুক্তি সম্পাদনে ব্যক্তিগত উদ্যোগ নেওয়ার জন্য। রাজ্যস্তরে বনগাঁগামী ৩৫নং জাতীয় সড়কের পরিধি বিস্তৃততর করা হচ্ছে।

**সি ই এস সি-র কাছে রাজ্য বিদ্যুৎ পর্ষদের পাওনা**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যুতের দাম বাবদ সি ই এস সি-র কাছ থেকে ৩১-৩-৯৮ তারিখ পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদের মোট কত টাকা পাওনা আছে ;

(খ) ঐ বকেয়া আদায়ের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(গ) ঐ সকল ব্যবস্থার মধ্যে সি ই এস সি-র লাইসেন্স বা[illegible]র প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুতের দাম বাবদ সি ই এস সি-র কাছ থেকে ৩১-৩-৯৮ তারিখ পর্যন্ত পর্ষদের মোট ২৫৮.৬৩ কোটি টাকা পাওনা আছে।

(খ) ঐ বকেয়া আদায়ের ব্যাপারে রাজ্য সরকার সি ই এস সি-কে কয়েকবার অনুরোধ জানিয়েছে। অতিরিক্ত জ্বালানি সারচার্জ সম্পর্কিত সরকারি নির্দেশও দেওয়া হয়েছে, যাতে সি ই এস সি জ্বালানি সারচার্জ বাবদ বিদ্যুৎ পর্ষদের প্রাপ্য আংশিকভাবে মিটিয়ে দিতে পারে।

(গ) না।

## বিদ্যুৎহীন মৌজা

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা কত?

(খ) উক্ত মৌজাগুলিতে বিদ্যুতায়নের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজটি সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বর্তমানে ৩১শে মে ১৯৯৮ তারিখ পর্যন্ত বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা হল ৮,৬৫৭।

(খ) বিদ্যুৎবিহীন মৌজাগুলিতে বিদ্যুতায়নের কাজ ধীরে ধীরে চলছিল। সেই কাজ আরও দ্রুতভাবে করার জন্য সরকার একটি নতুন গ্রামীণ বিদ্যুৎ সংস্থা করার পরিকল্পনা গ্রহণ করেছেন এবং এ ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

(গ) সম্পূর্ণ বিদ্যুতায়ন করার সময়সীমা সঠিকভাবে এখনই বলা সম্ভব নয়। আর্থিক সংস্থানের উপর সময়সীমা নির্ভরশীল।

## কলকাতার রাস্তায় গড়ে দৈনিক ট্রাম

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৫, ৯৬ ও ১৯৯৭ সালে কলকাতায় প্রত্যহ গড়ে কতগুলি ট্রাম চলাচল করেছে ; এবং

(খ) কলকাতায় দূষণমুক্ত যাত্রী পরিবহন ব্যবস্থায় প্রসারের উদ্দেশ্যে বর্তমানে ট্রামের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতায় প্রত্যহ গড়ে ট্রাম চলাচলের সংখ্যা নিম্নরূপ ঃ

| সাল | পরিমাণ |
|---|---|
| ১৯৯৫ | ১৮৬টি |
| ১৯৯৬ | ১৮৩টি |
| ১৯৯৭ | ১৮৬টি |

(খ) আপাতত নেই।

## রাজ্য ভূতল পরিবহন নিগমের ফেরি সার্ভিস

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে হুগলি নদীতে পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগমের কতগুলি ফেরি সার্ভিস চালু আছে ;

(খ) উক্ত ফেরি সার্ভিসের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭টি রুটে ১২টি লঞ্চ চলাচল করে।

(খ) হ্যাঁ।

(গ) নৈহাটি-শ্রীরামপুর থেকে কলকাতার কেন্দ্রীয় বাণিজ্য এলাকায় দ্রুতগামী ফেরি

ভেসাল (৪০-৫০ কি মি প্রতি ঘণ্টায়) চলানোর বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

**সি ই এস সি-র ট্রান্সমিশন লাইন মারফৎ কেবল টি ভি চ্যানেল**

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ২১) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, সি ই এস সি-র ট্রান্সমিশন লাইনের সুযোগ-সুবিধা ব্যবহার করে কোনও সংস্থা কেবল টি ভি চ্যানেল চালু করেছে ;

(খ) সত্যি হলে, উক্ত সংস্থা সরকারের কাছ থেকে কি কি শর্তে অনুমোদন নিয়েছে ; এবং

(গ) অনুমোদন না নিয়ে থাকলে, উক্ত সংস্থার বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, 'আর পি জি, নেটকম্ লিমিলেড' নামে একটি সংস্থা এই চ্যানেল চালু করেছে বলে রাজ্য বিদ্যুৎ পর্ষদ জানিয়েছে।

(খ) ঐ সংস্থা বিদ্যুৎ দপ্তরের কাছে কোনও অনুমোদন চায়নি।

(গ) এ বিষয়ে আইনগত দিক খতিয়ে দেখার কাজ চলছে।

**শ্রীরামপুর ওয়ালশ হাসপাতাল**

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শ্রীরামপুর ওয়ালশ হাসপাতালে অ্যাম্বুলেন্স ও এক্স-রে মেশিন চালু নেই ; এবং

(খ) সত্যি হলে, ঐগুলি চালু করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) শ্রীরামপুর ওয়ালশ হাসপাতালের স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের অ্যাম্বুলেন্সটি বর্তমানে খারাপ অবস্থায় আছে, কিন্তু রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্প-২-এর অধীনে বরাদ্দ অ্যাম্বুলেন্সটি চালু অবস্থায় রয়েছে। খারাপ অ্যাম্বুলেন্সটি সারানোর ব্যবস্থা নেওয়ার জন্য প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে।

ইতিমধ্যে হাসপাতালের জরুরি প্রয়োজনে কাজে লাগানোর জন্য একটি মিনিবাস হাসপাতালটিতে দেওয়া হয়েছে।

ঐ হাসপাতালের তিনটি এক্স-রে মেশিনের মধ্যে ১০০ এম এ মেশিনটি খারাপ এবং বাতিল ঘোষিত হয়েছে। অন্য দুটি মেশিন চালু আছে। ঐ বাতিল মেশিনটির পরিবর্তে একটি নতুন মেশিন হাসপাতালে দেওয়া হয়েছে। নতুন মেশিনটি বসানোর কাজ চলছে এবং খুব শীঘ্র মেশিনটি চালু হবে।

## সরকার পরিচালিত শিল্প

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার পরিচালিত শিল্প সংস্থার সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে ৩১-৩-৯৮ তারিখ পর্যন্ত ঐ সংস্থাগুলির কতগুলি লাভজনক ও কতগুলি লোকসান চলছে?

**সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাষ্ট্রায়ত্ত শিল্প ও শিল্প পুনর্গঠন দপ্তরের পরিচালনাধীনে ২৪টি সংস্থা রয়েছে।

(খ) এর মধ্যে ৫টি সংস্থা লাভজনকভাবে এবং বাকি ১৯টি লোকসানে চলছে।

## শিক্ষক-সন্তানদের সুযোগ-সুবিধা

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২০) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নানঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিক্ষকদের সন্তান-সন্ততিদের সরকারের থেকে টাকা বা অন্যান্য সুযোগ-সুবিধা পাওয়ার জন্য আলাদা কোনও স্কীম আছে কি না ;

(খ) থাকলে, সেগুলি কি কি ; এবং

(গ) বিগত ৫ বছরে কতজন এ সুযোগ-সুবিধা পেয়েছেন?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যালয়স্তরে অবৈতনিক শিক্ষা প্রবর্তনের পর এ ধরনের আর কোনও প্রকল্প চালু নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**স্বীকৃতিবিহীন উদ্বাস্তু কলোনি**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২২) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য স্বীকৃতিবিহীন উদ্বাস্তু কলোনির সংখ্যা কত ;

(খ) উক্ত কলোনিগুলিতে কতগুলি পরিবার বাস করেন ;

(গ) উক্ত কলোনিগুলিকে স্বীকৃতিদানের বিষয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে এ পর্যন্ত কি কি উদ্যোগ নেওয়া হয়েছে ; এবং

(ঘ) হুগলি জেলার শ্রীরামপুর থানা এলাকায় এরূপ কলোনির সংখ্যা কত?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে স্বীকৃতিবিহীন উদ্বাস্তু কলোনির সংখ্যা জানা নেই।

(খ) জানা নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) জানা নেই।

**গড়পড়তা মিটার রিডিং-এর অভিযোগ**

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৭) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিদ্যুৎ গ্রাহকদের গড়পড়তা মিটার রিডিং করে বিল পাঠানোর পরিকল্পনা সরকারের বিবেচনাধীন হয়েছে, এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটির রূপরেখা কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সি ই এস সি এবং ডি পি এল গ্রাহকদের কাছে প্রতি মাসে বিদ্যুতের মিটার রিডিং করে বিল পাঠায়। রাজ্য বিদ্যুৎ পর্ষদ ত্রৈমাসিক মিটার রিডিং নিয়ে

ডোমেস্টিক এবং কমার্শিয়াল গ্রাহকদের বিল তৈরি করে এবং প্রতি মাসে মিটার রিডিং নিয়ে ইন্ডাস্ট্রিয়াল গ্রাহকদের বিল তৈরি করে। বর্তমানে এই ব্যবস্থার পরিবর্তনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## কার্শিয়াং-এ নেতাজীর বাড়ি

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৯১) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কার্শিয়াং (দার্জিলিং) পার্বত্য এলাকায় নেতাজী সুভাষচন্দ্র বসুর বাড়িটি অধিগ্রহণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কতদিনের মধ্যে তা কার্যকর হবে বলে আশা করা যায় ; এবং

(গ) অধিগ্রহণের পর বাড়িটি কি কাজে ব্যবহৃত হবে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সংশ্লিষ্ট বাড়িটি ইতিমধ্যে সরকার অধিগ্রহণ করেছেন এবং গত ২১-৪-৯৮ তারিখে রাজ্য সরকারের তরফে কার্শিয়াং (দার্জিলিং)-এর মহকুমাশাসক বাড়িটির দখল নিয়েছেন।

(গ) ঐ বাড়িতে নেতাজীর নামাঙ্কিত হিমালয় সংক্রান্ত বিষয়ে শিক্ষাচর্চার একটি শিক্ষা ও সংস্কৃতি কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা আছে।

## কলকাতায় দূষণ নিয়ন্ত্রণ

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৪) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় বায়ুদূষণ প্রতিরোধকল্পে সরকার কোনও কমিটি গঠনের কথা বিবেচনা করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, উক্ত কমিটির গঠনকাঠামো কিরূপ?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতার দূষণ নিয়ন্ত্রণ পরিচালনের জন্য "ক্যালকাটা এনভায়রনমেন্টাল

ম্যানেজমেন্ট কমিটি" নামে একটি উচ্চ পর্যায়ে কমিটি গঠন করা হয়েছে। পরিবেশের রক্ষণাবেক্ষণে, কলকাতার ধারণক্ষমতার এবং দূষণভারের পরিমাপন, দূষণ দূরীকরণ এবং প্রাকৃতিক সম্পদের সুরক্ষণ প্রভৃতি দেখাশোনার ভার নিয়েছে এই কমিটি। এই কমিটিকে সাহায্য করার জন্য একটি "কোর" কমিটিও গঠন করা হয়েছে। এই "কোর" কমিটি কলকাতায় দূষণভার, দূষণ নিয়ন্ত্রণ পদ্ধতি, প্রাকৃতিক সম্পদের রক্ষণাবেক্ষণ এবং পরিবেশ সুরক্ষণের কাজ দেখাশোনা করবে এবং ওই উচ্চ পর্যায়ের কমিটির কাছে দায়ী থাকবে।

(খ) "ক্যালকাটা এনভায়রনমেন্টাল ম্যানেজমেন্ট কমিটি"র সভাপতি তথ্য ও জনসংযোগ ও স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য, পরিবেশ মন্ত্রী শ্রী মানব মুখোপাধ্যায়সহ পরিবহন ও ক্রীড়া মন্ত্রী, নগর উন্নয়ন মন্ত্রী, শ্রমমন্ত্রী শিল্প ও বাণিজ্য মন্ত্রী, কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প মন্ত্রী, মেয়র—কলকাতা পৌর নিগম, মেয়র—হাওড়া পৌর নিগম, চেয়ারম্যান—পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ, প্রধান সচিব—স্বরাষ্ট্র বিভাগ, প্রধান সচিব—নগর উন্নয়ন বিভাগ, প্রধান সচিব—শিল্প ও বাণিজ্য বিভাগ এবং সচিব—পরিবহন বিভাগ, সচিব—পুর সংক্রান্ত বিভাগ, সচিব—কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগ, সচিব—শ্রম বিভাগ, সচিব—পরিবেশ বিভাগ, কমিশনার—হাওড়া ও কলকাতা পৌর নিগম এবং সদস্য সচিব—পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই কমিটির সদস্য। সরকারি আদেশনামা 'EN/8791C-13/98 dated 17th April, 1998' বলে এই কমিটি গঠন করা হয়েছে। 'কোর' কমিটি'র সভাপতি পরিবেশ মন্ত্রী শ্রী মানব মুখোপাধ্যায়। এই কমিটির বাকি ন'জন সদস্য হলেন—প্রধান সচিব—স্বরাষ্ট্র সচিব—পরিবহন দপ্তর, সচিব—কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প দপ্তর, সচিব—পরিবেশ দপ্তর, চিফ একসিকিউটিভ অফিসার—সি এম ডি এ, কমিশনার—কলকাতা পৌর নিগম, চিফ ইন্সপেক্টর অব্ ফ্যাক্টরিস, সদস্য সচিব—পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ, মুখ্য পরিবেশ আধিকারিক—পরিবেশ দপ্তর। সরকারি আদেশনামা 'EN/8791C-13/98 dated 17th April, 1998' বলে এই কমিটি গঠন করা হয়েছে।

## হস্ততাঁত উন্নয়ন দপ্তর

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৫) শ্রী শ্যামাদাস ব্যানার্জি : ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া ও দক্ষিণ ২৪ পরগনার হস্তত াঁত দপ্তর তুলে দেওয়ার কারণ কি?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হাওড়ার হস্ততাঁত উন্নয়ন দপ্তর তুলে দেওয়া হয় নি। দক্ষিণ ২৪ পরগনার হস্ততাঁত উন্নয়ন দপ্তর তুলে দেওয়ার সিদ্ধান্ত এখনও হয়নি।

## রানিগঞ্জ পেপার মিল

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৮) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রানিগঞ্জের পেপার মিলটি বহুদিন যাবৎ বন্ধ আছে ;

(খ) সত্যি হলে, উক্ত মিলটি বন্ধ থাকার কারণ কি ; এবং

(গ) উক্ত মিলটি চালু করার জন্য সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। ১৯৯৬-এর অক্টোবর মাস থেকে বন্ধ আছে।

(খ) কারখানার এইচ পি সি এফ বয়লার ভেঙ্গে অকেজো হয়ে পড়ার পরেই কারখানাটি বন্ধ হয়ে যায়।

(গ) সরকার মিলটি চালু করার জন্য মিলের কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রাখছেন। মিলের কর্তৃপক্ষ জানিয়েছেন যে বয়লার-হাউস পুনর্নির্মাণ ও প্রয়োজনীয় যন্ত্রপাতি সারানোর জন্য ইতিমধ্যেই পদক্ষেপ নেওয়া হয়েছে যাতে মিলটি শীঘ্রই চালু করা যায়।

## আসানসোল পশু চিকিৎসা কেন্দ্র

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৯) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার আসানসোলে একটি পশু চিকিৎসা কেন্দ্র আছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত চিকিৎসা কেন্দ্রের উন্নয়নের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বর্ধমান জেলার আসানসোলে একটি রাজ্য প্রাণী স্বাস্থ্য চিকিৎসা কেন্দ্র আছে।

(খ) উক্ত চিকিৎসা কেন্দ্রে—

(১) আধুনিক প্রাণী চিকিৎসা ব্যবস্থা।

(২) হিমায়িত উন্নত জাতের গো-বীজ দ্বারা আধুনিক পদ্ধতিতে কৃত্রিম গো-প্রজনন-ব্যবস্থা।

(৩) গ্রামীণ প্রাণীপালকদের প্রাণীরোগ প্রতিরোধ (গো, মহিষ, ছাগল, ভেড়া, শূকর ইত্যাদি) ব্যবস্থা সম্বন্ধে অবহিত করা ও যথাসময়ে প্রতিষেধক টিকাদান ব্যবস্থা।

(৪) হাঁস ও মুরগির বিভিন্ন মড়ক রোগের হাত থেকে রক্ষা করার জন্য টিকা দেওয়ার ব্যবস্থা।

(৫) সবুজ গো খাদ্য চাষের জন্য বিভিন্ন সময়ে আলোচনা সভার মাধ্যমে অবহিত করা প্রভৃতির জন্য উপযুক্ত পরিকাঠামো গড়ে তোলা হয়েছে।

**আসানসোলে এস বি এস টি সি-র বাস টার্মিনাসের উন্নয়ন**

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৪) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার আসানসোলে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাস টার্মিনাসের উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কিরূপ?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আসানসোলে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নিগমের একটি ডিপো আছে।

(খ) উক্ত বাস ডিপোটি স্বল্প-পরিসরের বাস। ডিপোটি স্থানান্তরিত করার জন্য জমি দেখা হয়েছে। জমিটি পাওয়া গেলে ডিপো স্থানান্তরিত করা হবে এবং বর্তমানে জায়গাটি বাস টার্মিনাস হিসাবে ব্যবহার করা হবে।

**Fly-overs at Lake Gardens and Bondel Gate**

62. (Admitted Question No. 368) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the PW (Roads) Department be pleased to state—

(a) the progress made so far in the construction of fly-overs at Lake Gardens and Bondel Gate; and

(b) when they will be inaugurated?

**The Minister-in-charge of the PW(Roads) Department :**

(a) Work on the R.O.B. at Lake Gardens has been taken up and 15% of the whole work has been completed.

Work on R.O.B. at Bondel Gate has been taken up and 12% (approx) of the whole work has since been completed.

(b) The R.O.Bs. will be inaugurated after completing of the construction as scheduled in March 2001.

**বন্ধের দিন সরকারি পরিবহন**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৬) **শ্রী সৌগত রায়** : পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ২৫শে মে, ১৯৯৮ সি এস টি সি ও সি টি সি কত বাস ও ট্রাম/বাস চালিয়েছিলেন; এবং

(খ) ঐদিন উভয় সংস্থার টিকিট বিক্রির পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত ২৫শে মে ১৯৯৮ বাস/ট্রাম চলাচল নিম্নরূপ :

| | শহর ও শহরতলীতে | দূরপাল্লায় |
|---|---|---|
| (১) সি এস টি সি | ৫১৭ | ৫৪ |
| (২) সি টি সি | ১৭৪টি বাস | |
| | ১১৩টি ট্রাম | |

(খ) সি এস টি সি-র সর্বমোট টিকিট বিক্রির পরিমাণ—৫ লক্ষ ৬০ হাজার ৩৫৪ টাকা ৩০ পয়সা।

সি টি সি-র বাস পরিষেবায় টিকিট বিক্রি পরিমাণ—১ লক্ষ ৭১ হাজার ৩২১ টাকা ৯০ পয়সা।

সি টি সি-র ট্রাম পরিষেবায় টিকিট বিক্রির পরিমাণ—১ লক্ষ ১২ হাজার ৯৮২ টাকা ৬০ পয়সা।

**অ্যাডভান্সড স্টাডি সেন্টার**

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯০) **শ্রী আবু আয়েশ মন্ডল** ঃ উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কতিপয় বিভাগকে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন "অ্যাডভান্সড স্টাডি সেন্টার" হিসাবে মনোনীত করেছে?

(খ) সত্যি হলে, কবে থেকে "অ্যাডভান্সড স্টাডি সেন্টার" হিসাবে মনোনীত করেছে ; এবং

(গ) বিভাগগুলি কি কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ও (গ) বিশুদ্ধ রসায়ন বিভাগ ১৯৭২-৭৩ থেকে (প্রাকৃতিক দ্রব্যাদি)

(২) ফলিত গণিত বিভাগ ১৯৮৮-৮৯ থেকে ;

(৩) বেতার পদার্থবিদ্যা ১৯৬২-৬৩ থেকে ও ইলেক্ট্রনিক্স বিভাগ ; এবং

(৪) উদ্ভিদবিদ্যা বিভাগ ১৯৮০-৮১ থেকে।

**সমবায়ভিত্তিক নতুন হিমঘর**

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪০০) **শ্রী আবু আয়েশ মন্ডল** ঃ সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে সমবায়ভিত্তিক নতুন হিমঘর স্থাপনের কোনও পরিকল্পনা ছিল কি না ;

(খ) থাকলে কতগুলি হিমঘর কোথায় কোথায় স্থাপনের পরিকল্পনা ছিল ; এবং

(গ) তন্মধ্যে কতগুলি হিমঘর স্থাপনের কাজ সমাপ্ত হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ছিল।

(খ) ১৯৯৭-৯৮ সালে কৃষক কল্যাণ হিমঘর লিঃ তৈরির কাজ শুরু হয়েছে বর্ধমান জেলার কামেশনগরে তার ধারণক্ষমতা ৫০০০ মেঃ টন। এছাড়া এন সি ডি সি পশ্চিমবঙ্গে ১৯৯৭-৯৮ সালে আরও ৪টি নতুন সমবায় হিমঘর অনুমোদিত করেছে এবং এই হিমঘরগুলি স্থাপনের পরিকল্পনা সরকারের আছে। এই চারটি হিমঘর হল—

(১) কুলটি সমবায় কৃষি উন্নয়ন সমিতি লিঃ পোঃ গ্রাম—কুলটি, জেলা—বর্ধমান, ধারণক্ষমতা ৫০০ মেঃ টন।

(২) তুফানগঞ্জ সমবায় হিমঘর লিঃ পোঃ—তুফানগঞ্জ, জেলা—কোচবিহার, ধারণক্ষমতা—৫০০০ মেঃ টন;

(৩) ফালাকাটা কো-অপারেটিভ কোল্ড স্টোরেজ লিঃ, পোঃ—ফালাকাটা, জেলা—কোচবিহার, ধারণক্ষমতা—৫০০০ মেঃ টন;

(৪) বৈঁচি বেড়ালা সেচ ও সমবায় কৃষি উন্নয়ন সমিতি লিঃ গ্রাম-বৈঁচি বেড়ালা, জেলা—হুগলি ধারণক্ষমতা—৫০০০ মেঃ টন;

(গ) একটিও হয়নি, তবে কৃষক কল্যাণ সমবায় হিমঘর লিঃ তৈরির কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

## বি আই এফ আর-এ নথিভুক্ত রুগ্নশিল্প

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪০২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৭ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতগুলি রুগ্নশিল্প ও কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাকে বি আই এফ আর-এর কাছে পাঠানো হয়েছে ;

(খ) তন্মধ্যে উভয় ক্ষেত্রে কতগুলির ক্ষেত্রে পুনরুজ্জীবনের প্রস্তাব মঞ্জুর হয়েছে ; এবং

(গ) সেগুলি কি কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই সময়কালের মধ্যে মোট ১৩টি শিল্পসংস্থা বি আই এফ আর-এ নথিভুক্ত হয়েছে।

(খ) একটি ক্ষেত্রেও নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

**ধানের উৎপাদন বৃদ্ধিতে গবেষণা**

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে ধানের উৎপাদন আরও বৃদ্ধি করতে কোনও নয়া গবেষণা প্রকল্প গ্রহণ করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে উক্ত বিষয়ে মোট কয়টি প্রকল্প গৃহীত হয়েছে ; এবং

(গ) উক্ত প্রকল্পগুলি কোথায় কোথায় সংগঠিত করা হবে বলে আশা করা যায়?

(ঘ) সংশ্লিষ্ট প্রকল্পগুলির রূপরেখা কিরূপ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় ধানের উৎপাদন বাড়াতে বিভিন্ন এলাকায় অবস্থিত ধান গবেষণা কেন্দ্র ও গবেষকদের সহযোগিতায় এ রাজ্যের সবকটি অঞ্চলে ধানচাষকে আরও উৎপাদনমুখী করে তোলার উদ্দেশ্যে কয়েকটি কার্যকর পরিকল্পনা নেওয়া হয়েছে।

(খ) বিভিন্ন বিষয়ে ২৬ জন গবেষককে ভাগে ভাগে রাজ্যের ৬টি মাটি ও জলবায়ুভিত্তিক অঞ্চলের দায়িত্ব দেওয়া হয়েছে যাতে ঐ সব এলাকার ধান উৎপাদনের বর্তমান অবস্থা ও সমস্যাগুলি মূল্যায়ন করে পরিকল্পনা অনুযায়ী উচ্চফলনশীল জাত নির্বাচন বীজ পরিবর্ধন বিভিন্ন ধরনের প্রদর্শনক্ষেত্র, মিনিকিট ও পরিচর্যা সংক্রান্ত প্রযুক্তি প্রয়োগের মাধ্যমে ধানের উৎপাদনের হার গবেষণাক্ষেত্রে প্রাপ্ত ফলনের কাছাকাছি হয়।

(গ) আঞ্চলিক গবেষণা কেন্দ্র ও কয়েকটি মহকুমা কৃষি গবেষণা ক্ষেত্রের মাধ্যমে এবং সরাসরি ধান গবেষণার কাজে অংশীদার করে এর সঙ্গে যুক্ত গবেষকদের

সহযোগিতায় সবকটি অঞ্চলে উৎপাদন বৃদ্ধির কর্মসূচি বাস্তবায়িত করা হবে।

(ঘ) ৬টি প্রধান মাটির ও জলবায়ু ভিত্তিক অঞ্চলের মধ্যে গাঙ্গেয় পলিমাটি অঞ্চলেই ধানের ফলনের হার সর্বাধিক, অন্য অঞ্চলগুলিতে উন্নত জাত প্রযুক্তির প্রয়োগ, প্রদর্শন ক্ষেত্র, মিনিকিট ও উন্নত জাতের বীজ উৎপাদন ও বন্টনের সাহায্যে ধানের গড় ফলন বাড়ানো যাবে। এজন্য অঞ্চলভিত্তিক পরীক্ষানিরীক্ষার ব্যবস্থা নেওয়া হয়েছে। এছাড়া উন্নত জাতের ধানচাষের প্রসার ঘটানোর উদ্দেশ্যে উপযুক্ত জাতের ধানবীজ প্রায় সব জেলার কৃষিখামারে উৎপাদন ও বন্টনের ব্যবস্থা নেওয়া হয়েছে।

## ফুলিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নীতকরণ

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৬) **শ্রী অজয় দে** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর থানার ফুলিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি উন্নীতকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, পরিকল্পনাটি কি ধরনের ; এবং

(গ) উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) এটাকে ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে উন্নীতকরণের পরিকল্পনা নেওয়া হয়েছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

## No Objection Certificate

69. (Admitted Question No. 459) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) the number of schools whose applications for "No Objection" certificates for affiliation to CBSE are pending with the State Government;

(b) number of No Objection Certificates given last year; and

(c) outlines of Government policy regarding English Medium Schools?

**Minister-in-charge of the School Education Department :**

(a) 10 (ten).

(b) Last year may be calendar year or it may be academic or financial year. The matter has not been clearly mentioned in the question. However, 15 (fifteen) for the calendar year 1997 and 21 (twentyone) for the financial year 1997-98.

(c) Presently English Medium Schools seeking affiliation to CBSE or ISCE Council are given "No Objection" certificates after an inspection of the present infrastructure of the school, like accommodation, enrolment, pay scales of employees, existence of service rules for the employees, financial solvency of the school and other conditions regarding qualification of the teachers, nature of management of the school, regular audit of accounts, percentage of non-Bengali students, percentage of trained teachers, library and laboratory facilities and whether there are good schools in the vicinity. Besides, the fees-structure and quality of teaching learning are also looked into. If it appears that the overall position, particularly in regard to the trained teachers, enrolments and emoluments of employees, fees-structure and quality of teaching-learning are quite satisfactory, the desired "No Objection" certificate is issued on certain conditions so as to protect the interest of the employees and the students.

In general, Government follows that the code of Anglo-Indian Schools as published in Notification No. 877-Edn(S) dated 24.12.93 in matters relating to general administration of Anglo-Indian Schools pertaining to those areas where Government has a role to play.

## Autonomy to Colleges

70. (Admitted Question No. 460) **Shri Saugata Roy : Will the** Minister-in-charge of the Higher Education Department be pleased to state—

(a) whether the Government has dicided to grant autonomy to some colleges in the State;

(b) if so, details thereof; and

(c) if not, reason, thereof?

**Minister-in-charge of Higher Education Department :**

(a) No.

(b) Does not arise.

(c) The matter of granting autonomy to some colleges was referred to the West Bengal Council of Higher Education. The Council has appointed a Committee to examine the matter.

## Repair of the Vivekananda Bridge

71. (Admitted Question No. 467) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the PW (Roads) Department be pleased to state—

the progress already made in respect of repairing of the Vivekananda Bridge over Hooghly river?

**Minister-in-charge of PW (Roads) Department :**

The repairing works to Delhi-Calcutta Road on the Vivekananda Bridge, have been recently completed by Eastern Railways and State P.W.D. and soon it will be opened for plying trafic. Thereafter the repairing works pertaining to Calcutta-Delhi Road will be undertaken by the Eastern Railway.

**Setting up of an Engineering College in every District**

72. (Admitted Question No. 468) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Technical Education Department be pleased to state that the progress achieved in setting up of an Engineering College in every district in the State as announced by the Government?

**The Minister-in-charge of the Technical Education Department :**

The folloing Engineering Colleges have been set up, apart from the existing institutions, namely, the Bengal Engineering College (Deemed University). the Faculty of Engineering Technology, Jadavpur University and the Jalpaiguri Government Engineering College:

(i) Nadia: A Government Engineering College named Kalyani Engineering College, Kalyani was established in 1995.

(ii) Midnapore : An Engineering College named Haldia Institute of Technology, Haldia was established in 1996 as a State Government aided institute.

(iii) Calcutta (Salt Lake) : An Engineering College named Institute of Engineering & Management was established as a private engineering college in 1997.

The State Government in the Higher Education Department has approved the establishment of five Engineering Colleges in five districts in the year 1998 as follows :—

(a) Bankura : "Bankura Engineering College, Bankura".

(b) Midnapore : "College of Engineering & Management, Kalaghat".

(c) Burdwan : "Asansol Engineering College, Asansol".

(d) South 24-Parganas : ''Netaji Subhas Engineering College, Bantala''.

(e) Murshidabad : ''Murshidabad College of Engineering and Techonology, Berhampore''.

**অযোধ্যা গ্রুপ বিদ্যুৎ সরবরাহের মিটারের চাহিদা**

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৪) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী হাওড়া জেলার শ্যামপুর থানার অযোধ্যা গ্রুপ বিদ্যুৎ সরবরাহের আওতায় মোট কতগুলি মিটারের চাহিদা আছে ;

(খ) উক্ত মিটারের অভাবে কতগুলি ক্ষেত্রে সর্বাপেক্ষা অধিক কতদিন যাবৎ বিদ্যুৎ সংযোগের আবেদন পড়ে রয়েছে ; এবং

(গ) ঐ অফিসের আওতায় ক্ষতিগ্রস্ত বিদ্যুৎ মিটারের সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মে, ১৯৯৮ পর্যন্ত মোট ৫৮২টি মিটারের চাহিদা আছে।

(খ) মিটারের অভাবে বিদ্যুৎ সংযোগ-এর আবেদন কার্যকর করা যায়নি ৪৫৬টি ক্ষেত্রে। সর্বাপেক্ষা অধিক মার্চ ১৯৯৮ থেকে ঐ বিদ্যুৎ সংযোগ বাকি আছে।

(গ) ঐ অফিসের আওতায় ক্ষতিগ্রস্ত মিটারের সংখ্যা ৬০৯টি।

**রাজ্যে ডিম ও দুধের চাহিদা ও উৎপাদন**

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ডিম ও দুধের দৈনিক গড় চাহিদা ও উৎপাদন কত, এবং

(খ) উক্ত চাহিদার কতটা অংশ সরকারি ব্যবস্থাপনায় পূরণ করা হয়?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডিম ও দুধের চাহিদার বিষয়ে কোনও সমীক্ষা করা হয়নি।

দৈনিক ডিম ও দুধের গড় উৎপাদন—৭২.২ লক্ষ ডিম ও ৯.৩৩ হাজার টন দুধ।

(খ) বর্তমানে প্রত্যক্ষ সরকারি ব্যবস্থাপনায় সরকারি খামার ও বিক্রয় ব্যবস্থার মাধ্যমে দৈনিক প্রায় ৮ হাজার ডিম বিক্রয় হয়। সরকারি ব্যবস্থাপনায় দৈনিক ০.৭০ হাজার টন দুধ বিক্রয় হয়।

## মৌরীগ্রামে ওভারব্রিজ

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫১১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়ায় মৌরীগ্রামে 'ওভারব্রিজ' নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আশা করা যায় প্রাথমিক পর্যায়ের কাজ শীঘ্রই শেষ হবে। তারপর ওভারব্রিজটির নির্মাণ কাজ বর্ষার পরে শুরু করা যাবে।

## শ্যামপুর থানা এলাকায় পথ নির্মাণ

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯০ সাল থেকে ১৯৯৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত সংশ্লিষ্ট দপ্তরের তত্ত্বাবধানে হাওড়া জেলার শ্যামপুর থানায় কোনও রাস্তা তৈরি হয়েছে কি?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

## বিদ্যালয় শিক্ষাস্তরে বিশেষজ্ঞ কমিটি

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫২০) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক শিক্ষাস্তরের মধ্যে সমতা বিধানের জন্য সরকার কোনও বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত কমিটির সদস্য কতজন এবং কারা?

করেছেন উপস্থাপিত করার জন্য।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি কার বিরুদ্ধে এনেছেন?

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমি এনেছি আমাদের হাউসের মাননীয় সদস্য আবুল বাসার লস্করের বিরুদ্ধে। It is a breach of privilege against the Hon'ble Member Shri Abul Basar Laskar রেলওয়ে কুপন যার উনি এনটাইটেলড তিনি সেগুলি নিয়ে ফ্রড করেছেন এবং সেগুলিতে উনি না ভ্রমণ করে, যা তার ক্ষমতার মধ্যে পড়ে না তার এক্তিয়ারের মধ্যে পড়ে না সেই রকম কয়েক জনকে তিনি তার রেলওয়ে কুপন দিয়ে পাঠিয়ে ছিলেন। স্যার, এটা একটা কাগজে প্রকাশিত হয় এবং সেখান থেকে জানা যায় যে আসানসোল তার সেই সমস্ত লোক ধরা পড়ে। সেই জন্য আমি বিধানসভায় যে Rules of Procedure and Conduct of Business আছে তার ২২৬ ধারা অনুযায়ী তার বিরুদ্ধে ব্রিচ অব্ প্রিভিলেজ এনছি। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে শুধু মাত্র এই বিষয়টাই নয়, এর সাথে যে বিষয়টা গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে আমাদের এই বিধানসভার সম্মানীয় সদস্যদের যে অধিকার যে সম্মান যে প্রেস্টিজ যা কিছু আছে তিনি তাকে ইচ্ছাকৃত ভাবে knowing it fully well, তার অধিকার কি, তার এনটাইটেলমেন্ট কি এই সব কিছু জানা সত্ত্বেও তিনি ইচ্ছাকৃত ভাবে একজন বিধানসভার সদস্য হিসাবে তিনি গর্হিত কাজ করেছেন। দ্বিতীয়ত তিনি তার স্ত্রীর নাম করে মমতাজ বেগম নামে একজন মহিলাকে পাঠিয়ে ছিলেন এবং তার সাথে আরও ৬ জন গেছেন। তাদের আসানসোলে পুলিশ যখন ধরে, তারা বলেছিলেন We are all members of the West Bengal Legislative Assembly but on query, on investigation it is crystal clear and it is found that they are not the Members of the Assembly and charge has been framed against them. Deliberately he has done all these things. Sir, it is a question of morality. What could the people of West Bengal expect from MLAs? They should behave properly on the basis of morality. He has acted very much immorally which is not expected from a Member belonging to this Assembly, this august House. It is an act of impiety. He has acted not piously and it is on august House. It should be taken into consideration that the coupon was used by Mr. Abul Basar Laskar. He has been allotted it for travelling for his purposes. When he will travel he can get his companion but when he will not travel, he cannot allow his compainion, Sir, it is a violation of rules. Which must be regarded and which must be adhered to, which must be complied with which must be followed

strictly as the coupon has stated that I declare that I Abul Basar Laskar being a Member of the Assembly......... He has clearly stated by his declaration, putting his signature on the coupon-that I declare that the concession will be used by me-by me—not anybody else—by me. He has deliberately violated this principle. Secondly, Sir, with rules, what is stated in the rules, that this copon, that it is for the availability of travelling facilities. সেখানে স্যার বলছেন this coupon is specified for the MLAs only, not for anybody else. Sir, in the rule 6, it is case of impersonation, it is clearly stated. And Sir, as per rule4, it is not transferable. So this is a case which I bring Sir, I bring this motion of breach of privilege for his deliberate negligence and disobedience and also it is a case of defilement, desecration and dishonour to the House and degradation also. So a prima-facie case has been well established—a prima facie case of breach of privilege against Mr. Abul Basar Laskar is well established. Hence I request you that the motion of breach of privilege that is put forward before you is well maintained. It is a fit case for the breach of privilege. With these words, I say my submission.

[11-10 — 11-20 a.m.]

**শ্রী আবুল বাসার নস্কর ঃ** মাননীয় স্পিকার স্যার, সমস্ত ব্যাপারটা আমার জানা এবং অজানার মধ্যে ঘটে গেছে। সমস্ত ঘটনার জন্য আমি ক্ষমা চাইছি এবং ভবিষ্যতে যাতে এই রকম না হয় তার জন্য সতর্ক থাকব।

**Mr. Speaker :** Now the honourable MLA has expressed regrets and also asked for an apology. In the fitness of things when an MLA accepts fault and seeks an apology, the House condones his fault but warns him to be careful in future. So I would request the House to condone his fault with a caution that he should be more cautious in future and be careful. With that we do not send the matter to the Committee on Privileges and dispose of the matter over here.

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বন্ধুবর মাননীয় প্রভঞ্জন মন্ডল মাননীয় সদস্য আবুল বাসার লস্করের বিরুদ্ধে যে ব্রিচ অব্ প্রিভিলেজ এনেছেন—স্যার,

আজকে আমরা রাস্তায় চলতে পারছি না। স্যার, যখন আমরা ট্রেনে বাসে আসি তখন আমাদের দিকে লোকে আঙুল দেখিয়ে বলছে যে তোমরা এম এল এ-রা কুপন নিয়ে জোচ্চুরি করছ! আজকে আমাদের মাথা হেঁট হয়ে যাচ্ছে। স্যার, আমি মাননীয় সদস্য আবুল বাসার লস্করের পাশাপাশি আরেকজন মাননীয় কংগ্রেস সদস্য শ্রী গোপালকৃষ্ণ দে-র বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনার জন্য আপনার কাছে অনুরোধ করছি। সেটা হল এই যে, বিরোধী পক্ষের নেতা মাননীয় শ্রী অতীশচন্দ্র সিনহার পি এ, মিঃ রঞ্জিত চক্রবর্তী, তাকে উনি উত্তরবঙ্গ ট্রাভেল করার জন্য ওনার কুপন দিয়েছেন। উনি আজকে নেই। আমাদের সঙ্গে একজন কমপেনিয়ন যেতে পারেন, এনটাইটেল কমিটি থেকে সেই অধিকার, আমাদের দেওয়া হয়েছে। কিন্তু এটা মারাত্মক সাংঘাতিক ব্যাপার এই জন্য যে, বিরোধী পক্ষের নেতার পি এ, গোপালকৃষ্ণ দে-র কুপন নিয়ে উত্তরবঙ্গ ট্যুর করছেন এবং আরও একজন, বিরোধী পক্ষের নেতার পি এ দেবাশিস গাঙ্গুলি একজন মাননীয় সদস্যর কুপন নিয়ে চেন্নাই ভ্রমণ করেছেন। সংবাদপত্রে বেরিয়েছে, আমরা দেখছি গোপাল কৃষ্ণ দে-র [illegible] নিয়ে রঞ্জিত চক্রবর্তী ট্রাভেল করেছেন তার পি এন আর নং [illegible]২১। এটা তখনই জনসমক্ষে এল যখন আমরা দেখলাম মাননীয় সদস্য আবুল বাসার লস্করের স্ত্রী অন্য মহিলা এবং পুরুষদের নিয়ে ট্রাভেল করতে গিয়ে ধরা পড়ল। এটা আমাদের বলতে লজ্জা করছে, উনি ওঁর স্ত্রীকে অন্য পুরুষদের হাতে ছেড়ে দিয়েছিলেন এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আরও দেখলাম আসানসোলের মাননীয় কংগ্রেসি বিধায়ক তাপস ব্যানার্জি গিয়ে তাদের হাজত থেকে ছাড়িয়ে আনলেন। সুতরাং এই ঘটনা আমাদের মাথা হেঁট করে দিয়েছে। এই দলটা গোটা ভারতবর্ষে দুর্নীতি এবং দুর্বৃত্তায়ন ঘটিয়েছে। এই ঘটনাও এই দলের দুর্নীতির আর একটা উদাহরণ। কুপন নিয়ে তারা অন্য লোককে বিক্রি করে। এটাই তার প্রমাণ এর আগে আমরা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দেখেছি—এখন তৃণমূল থেকে কংগ্রেস এসেছেন, পঙ্কজ ব্যানার্জি, এবং রামকৃষ্ণ মাহাতো পুরুলিয়া থেকে নির্বাচিত হয়েছিলেন, তারা একজন মহিলাকে নিয়মিত কুপন দিতেন। এটাই ওদের প্রাকটিস। আমি তাই মাননীয় সদস্য শ্রী গোপালকৃষ্ণ দে মহাশয়ের বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রস্তাব উত্থাপন করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিরুদ্ধে যে, অধিকার ভঙ্গের অভিযোগ এসেছে, সেই বিতর্ক বাড়াতে চাই না। দশ-চক্রে ভগবান ভূত আমার সরলতা এবং অজ্ঞতার কারণে যে ঘটনা ঘটেছে তার জন্য আমি দুঃখিত এবং আমি আপনার মাধ্যমে বিধানসভার সকল সদস্যের কাছে অনুরোধ করব, ক্ষমা সুন্দর দৃষ্টিভঙ্গিতে এই বিষয়টা পরিহার করে নেওয়া হোক। ধন্যবাদ।

**মিঃ স্পিকার ঃ** মিঃ গোপালকৃষ্ণ দে, প্রিভিলেজ কমিটির ব্যাপারে ক্ষমা চাইলে তা আনকোয়ালিফায়েড হতে হবে এবং ইট স্যুড বি আনকন্ডিশনাল। আপনি বললেন,

কথাটা বাড়াতে চাই না, মানে কি? আপনার কি আরও কথা আছে? কি বাড়াতে চান না?

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** না, স্যার, আমি বিতর্ক বাড়াতে চাই নি। আমি শর্তহানী ক্ষমাই চেয়ে নিয়েছি।

**Mr. Speaker :** As Mr. Gopal Krishna Dey has tendered an unqualified and unconditional apology [illegible] in the past in the similar matter the House had acc[illegible] the apology, the matter may be closed here.

[11-20 — 11-30 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, যখন এই নিউজটা কাগজে বেরয় তখন স্বভাবতই আমরা খুব উদ্বিগ্ন হয়ে পড়ি। আপনি জানেন, জনপ্রতিনিধি হিসাবে আমাদের এলাকায় কিছু দায়বদ্ধতা আছে, সাধারণ মানুষের কাছে দায়বদ্ধতা আছে। তারা নানারকমের প্রশ্ন তোলেন। এরফলে উত্তর দেওয়া মুশকিল হয়ে যায়। যার সম্পর্কে আমি অভিযোগ দিয়েছি সেটা জান-বুঝ করেই অভিযোগ দিয়েছি। মাননীয় সদস্য শ্রী গোলাপকৃষ্ণ দে কে আমি ২ বছর ধরে ব্যক্তিগতভাবে সাবজেক্ট কমিটির সদস্য হিসাবে জানি। তিনি এই যে ধরনের কাজ করতে পারেন এই প্রশ্নও ছিল। আমার ধারণা, তিনি এই কাজ করতে পারেন না। কিন্তু কাগজে দেখার পর আমি উদ্বিগ্ন হয়েছি। যার ফলে আজকে আমাদের একটা যে নৈতিক নিরাপত্তা সেই নৈতিক নিরাপত্তার কারণে এই প্রশ্নটা তুলতে হয়েছে। এই নৈতিক নিরাপত্তা মানে হচ্ছে, আমরা জনপ্রতিনিধি হিসাবে রাস্তাঘাটে চলাফেলা করছি। কেউ যদি আঙুল তুলে বলে, এই কাজগুলি আপনারা করেন তাহলে আমরা নিরাপত্তা হীনতায় ভুগব। রাজনৈতিক যে নিরাপত্তা সেই নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। তাই এটা আমি আপনার উপর ছেড়ে দিলাম, আপনি বিচার করে দেবেন। **(এই সময়ে শোভনদেব চট্টোপাধ্যায় উত্তেজিত ভাবে কিছু বলেন)** এই তৃণমূল কংগ্রেসিদের কোনও নীতিগত ভিত্তি নেই। এই শোভনদেব চট্টোপাধ্যায়দের কোনও নীতি নেই। যাইহোক, এটা আমি আপনার কাছে দিয়েছি। যে অবস্থার সৃষ্টি হয়েছে সেই অবস্থার যাতে মীমাংসা হতে পারে, আমরা সবাই যাতে সতর্ক হয়ে যেতে পারি সেই ব্যাপারে আপনি দৃষ্টি দেবেন এই অনুরোধ আমি করছি।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** As we dropped the matter of Shri Padmanidhi Dhar on a similar case, we don't proced further with this matter The

matter is dropped.

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১লা জুলাই, ১৯৯৮ সালে প্রতিদিন সংবাদপত্রে দেখলাম রেলের কুপন নিয়ে যারা ধরা পড়েছে তাদের জেলখানায় পর্যন্ত পোরা হয়েছে। একজন এম এল এ-র বউ অন্যের কমপ্যানিয়ন হয়ে একজনের সঙ্গে সেই কুপন নিয়ে যায়। তিনি নিজেই স্বীকার করেছেন, আমি আমার স্বামীর কুপন চুরি করেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী অসিত মালের যে নির্দিষ্ট রেল কুপন সেই কুপন নিয়ে বিরোধী দলের নেতারা একজন সেই কুপন ব্যবহার করলেন। আপনি আজকে বলছেন মীমাংসার কথা এবং মাননীয় সদস্যরাও বলেছেন। কিন্তু রেলে ভিজিলেন্স হয়েছে, অ্যারেস্ট হয়েছে, কেস হয়েছে, গ্রেপ্তার হয়েছে। আজকে কোটি কোটি মানুষের কাছে কৈফিয়ত দিতে হচ্ছে। বিধানসভার সদস্যদের কুপন অন্য লোকে নিয়ে গাড়ি করে যাওয়ার জন্য মানুষের কাছে কৈফিয়ত দিতে হচ্ছে। এরজন্য ভিজিলেন্স হয়েছে, গ্রেপ্তার হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি এটা অন্যায় কাজ হয়েছে এবং আমাদের মর্যাদাহানি হয়েছে এবং এই পবিত্র বিধানসভায় আমাদের যারা জনপ্রতিনিধি করে পাঠান, তাদেরও মর্যাদাহানি হয়েছে। তাই এদের প্রকৃত শাস্তি হওয়া উচিত বলে আমি মনে করি।

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ঘটনার পরিপ্রেক্ষিতে বিধানসভার সচিবের চিঠি পাওয়ার পরেই বহুদিন আগেই জানিয়ে দিয়েছি। তবুও যখন হাউসে বলতে বলা হয়েছে তখন বলছি, নিঃসন্দেহে এটা দুঃখজনক ঘটনা। আমি আরও বেশি সচেতন থাকব যাতে এই ঘটনা আর না ঘটে।

**Mr. Speaker :** Now, as Mr. Asit Mal tendered unqualified apology, I think the House can accept it. The matter is dropped here.

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে ওরা ক্ষমা চেয়ে নিলেন, সবাইকে ক্ষমা করে দেওয়া হল। কিন্তু বাইরে যে মামলা আছে এগুলির কি হবে?

**Mr. Speaker :** We are not concerned with those thing.

**শ্রী জ্যোতি বসু ঃ** তার সঙ্গে কোনও সম্পর্ক নেই।

**Mr. Speaker :** Before parting with the matter I want to make some comments on this. Evey Member should be very cautious as regards behaviour and conduct in dealing with the general public and the amenities given to him. যে সুযোগ-সুবিধা তাকে দেওয়া হয় সেটা মেম্বারের

জন্যই আছে। মেম্বারদের এটা খুব সতর্কভাবে সাবধানভাবে ব্যবহার করতে হবে। এটা ঠিক যে আমরা সব সময় মানুষের সেবা করতে চাই, মানুষের ভাল করতে চাই কিন্তু ভাল করতে গিয়ে বেআইনি করব কিম্বা ভুল করব, এটা করলে কিন্তু সমাজে তার একটা অন্য রকম ব্যাখ্যা হয়। এটা ঠিক নয়। আমি আশা করব যে সব মেম্বার ভবিষ্যতে সম্পর্ক থাকবেন, রেলওয়ে কুপন নিজের কাস্টডিতে রাখবেন, হাতছাড়া করবেন না, কাউকে দেবেন না। এই বলে আমি এই ব্যাপারটা শেষ করলাম।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I received one notice of Calling Attention on the following subject namely :-

Erosion of river Ganga at Gopalpur under Manichchak Assembly Constituency. : Shri Ram Prabesh Mondal

I have admitted it but as today is the last day of the Session the reply will be sent to the concerned Member directly. মিঃ মন্ডল স্টেটমেন্ট ডাইরেক্টলি আপনার কাছে চলে যাবে। আজকের মধ্যে উত্তর দেওয়া সম্ভব হচ্ছে না।

Now, I call upon the Minister-in-charge of Environment Department to make a statement on the subject of alarming situation arisen due to leakage of naptha from a tanker at Panskura Railway Station in Midnapore district.

(Attention called by Shri Sailaja Kumar Das on the 1st July, 1998)
ভবিষ্যতে কনসার্ন মেম্বার না থাকলে আমি মন্ত্রীকে পড়তে দেব না।

## STATEMENT UNDER RULE 346

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত ০১-০৭-৯৮ তারিখে পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণের উদ্দেশ্যে মাননীয় সদস্য শ্রী শৈলজাকুমার দাসের উত্থাপিত বিজ্ঞপ্তির বিষয়ে আমি বক্তব্য উপস্থিত করতে চাইছি।

(২) ২০-০২-৯৮ তারিখ সকালে পাঁশকুড়া রেল স্টেশনের ১নং প্ল্যাটফর্মে একটি মালগাড়ির যার মধ্যে ১০ (দশ)টি ট্যাঙ্কার ছিল, যার প্রতিটি ৬৫ কিলোলিটার করে ন্যাপথা বহন করা হচ্ছিল, তা আংশিক লাইনচ্যুত হয়। এই ট্যাঙ্কারগুলিতে

আই ও সি, হলদিয়া থেকে ন্যাপথা নিয়ে এইচ পি সি এল রাউরকেল্লায় পাঠাচ্ছিল। এই পরিপ্রেক্ষিতে যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে তা নিম্নে উল্লেখ করা হল ঃ—

ক) দুর্ঘটনার অঞ্চলটিকে আর পি এফ ও আঞ্চলিক পুলিশের সাহায্য ঘিরে ফেলা হয়। সবচেয়ে নিকটবর্তী বৃত্তটি ২০ মিটার ব্যাসার্ধের এবং সবচেয়ে দূরবর্তী বৃত্তটির ব্যাসার্ধ ছিল ৫০ মিটার।

খ) ক্ষতিগ্রস্থ ওয়াগনগুলিতে নিরাপত্তার জন্য বালির বস্তা ও ফোম সরবরাহ করা হয়েছিল।

গ) প্রায় ৩৫ মিটার বিস্তারের চারটি রেল লাইনের উপরের তারের বিদ্যুৎ সংযোগ ছিন্ন করে দেওয়া হয়।

ঘ) ভর্তি ওয়াগনগুলি আই ও সি-র বিশেষজ্ঞদের উপস্থিতিতে ধীরে ধীরে খালি করা হয় এবং এ কাজ ০২-০৭-৯৮ সন্ধ্যের মধ্যেই শেষ করা হয়।

ঙ) অগ্নি নির্বাপক ব্যবস্থা মজুত ছিল। আঞ্চলিক বাজার বন্ধ করে দেওয়া হয়। সমস্ত অঞ্চল ফাঁকা করে দেওয়া হয় এবং একটি মেডিক্যাল টিম দুর্ঘটনা অঞ্চল পরিদর্শন করেন।

চ) ৩০-০৬-৯৮ তারিখ বিকালে দূষণ নিয়ন্ত্রণ পর্যদকে বিষয়টি সম্পর্কে অবগত করা হয়। এই ভিত্তিতে পর্যদ জেলা শাসকের কাছে দুর্ঘটনা নিয়ন্ত্রণের জন্য সুরক্ষা নিয়মাবলী পাঠায় এবং দুর্ঘটনা এড়ানোর পরামর্শ ও পদক্ষেপের উল্লেখ করে।

ছ) আঞ্চলিক আধিকারিকবৃন্দ ও জেলাশাসক সংশ্লিষ্ট অঞ্চল পরিদর্শন করেন এবং বর্তমানে সমস্ত পরিবেশ নিয়ন্ত্রণের মধ্যে রয়েছে ও অবস্থা শান্তিপূর্ণ।

## PRESENTATION OF REPORT

### Presentation of Second Report of the Committee on Government Assurances, 1997-98

**Shri Deokinandan Poddar :** Sir, I beg to present the Second Report of the Committee on Government Assurances, 1997-98

## Presentation of the Second Report of the Committee on Estimates, 1997-98

**Shri Prabhanjan Mandal :** Sir, with your kind permission I beg to present the Second Report of the Committee on Estimates, 1997-98 on the Para-Police Forces (Home Guard Civil Defence and W.B.N.V.F.) of the State.

[11-30 — 11-40 a.m.]

**Mr. Speaker :** Now Motion of Shri Abu Ayes Mandal and others on the subject of obstruction to the Governor in addressing the West Bengal Legislative Assembly on the 12th March, 1998, which was moved on 24.3.98. but discussion on the same was not concluded during the last session. Shri Dilip Das, one of the members, involved in the incident did not make any submission on his part as he had not been present on the days during the discussion on this motion.

Mr. Das has since made his submission.

Now the motion before the House is, the motion moved by Shri Abu Ayes Mandal that the matter be sent to the Committee of Privileges or punishment given by the House, I am of the opinion that the matter be sent to the Committee of Privileges and that the Committee of Privileges report back by the next session.

The motion that this matter be referred to the next session of the House and it be taken up and decided in the next session of the House, was then put and agreed to.

Now motion of Shri Rabin Deb. Mr Deb may move his motion.

**Shri Rabin Deb :** Sir, I beg to move the following motion that in pursuance of the recommendation as contained in the Third Report of the Committee of Privileges, 1997-98, (presented to the Assembly on the 30th June, 1998) and agreed to by the House on the 1st July, 1998, this House resolves that Shri M. J. Akbar, Editor in Chief, the Asian

Age, be summoned to the bar of the House for awarding punishment to be decided by the House in its next session on a day as may be fixed by the Speaker.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু বলব।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো প্রিভিলেজ কমিটির মেম্বার ছিলেন।

**শ্রী সৌগত রায় ঃ** হ্যাঁ।

**মিঃ স্পিকার ঃ** কিভাবে বলবেন, কোন আইনে বলবেন? Mr. Subrata Mukherjee may. He is not a member of the Committee on Privileges. Your report has been adopted. What will you say? On what rules? How will you say?

**Shri Saugata Roy :** Generally, as a convention we do not speak. There is no rule. Under normal rule I can say. This is an exceptional case. I will request you to make an exception.

**Mr. Speaker :** Mr. Roy, the motion has already been accepted by the House. You are not understanding. The recommendation of the Privileges Committee has been accepted. The report has been accepted. This is the motion only to go to the next session of the House.

**শ্রী সৌগত রায় ঃ** আপনি আমার কথার মানে বুঝতে পারছেন না।

**মিঃ স্পিকার ঃ** আপনার কথার মানে ভাল করেই বুঝেছি।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি আমার কথা একটু শুনুন।

**Mr. Speaker :** That means, you missed the bus on that day. You were not in the House that day unfortunaturely সেদিন এটা প্র্যাকসেপ্টেড হল, নটসন দ্যাট ডে ইট ওয়াজ অন ফ্রাইডে। আপনি সে দিন হাউসে ছিলেন না।

**শ্রী সৌগত রায় ঃ** ফ্রাইডে এটা অ্যাকসেপ্টে হয়নি স্যার।

**Mr. Speaker :** ফ্রাইডে হয়েছে you missed the bus that day unfortunately. But today is only for taking the matter to the next session.

We are not going into the marits now. That has been adopted Yes. Mr. Mukherjee.

**শ্রী সৌগত রায় ঃ** আমি একটি কথা শুধু বলছি। আমি একটি ফ্রেশ মোশন দিতে পারি। আমি আপনাকে বলছি, হাউস যদি অ্যাকসেপ্ট ও করে তাহলেও ফ্রেশ মোশন দেবার কোনও অসুবিধা নেই। আপনি জানেন স্যার, ফার্স্ট রিপোর্ট অব দি কমিটি অন প্রিভিলেজেস সেটাও ছিল এম জি আকবরের বিরুদ্ধে। এবং তাতে প্রিভিলেজ কমিটি রিপোর্ট দিল যে, ঠিক আছে, এডিটর যখন একটা কাগজে দুঃখ প্রকাশ করেছে, ব্যাপারটা ড্রপড হয়ে যাক। প্রিভিলেজ কমিটির সেই রিপোর্ট হাউসে প্লেসড হল। হবার পর আমার কথা শুনুন স্যার, একদম হাউসে একসেপশন তারপর সেটা হাউসে প্রেসড হয়ে যাবার পর রবীন দেব একটা মোশন দিলেন যেখানে প্রিভিলেজ কমিটি এডিটরকে এগজনারেটেড করে দিয়েছে যেহেতু তিনি ক্ষমা চাননি তাই এটা ব্যাক টু দি প্রিভিলেজ কমিটি।

**মিঃ স্পিকার ঃ** ঠিকই তো, এটা অ্যাডপশন হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** না, স্যার, এটা কখনও হয় না। আপনি দেখান তো এই হাউসে গত ৫০ বছরে এরকম হয়েছে যে, প্রিভিলেজ কমিটি রিপোর্ট দিয়েছে যে, এগজনারেটেড করে দেওয়া হয়েছে, তারপর যেহেতু ক্ষমা চাননি সেই হেতু আবার শাস্তিমূলক মোশন নিয়ে আসা হয়েছে? স্যার, what we are trying to do in this House.

**Mr. Speaker :** That report has been adopted.

**Shri Saugata Roy :** I am only on a poin of procedure আমি কোনও মেরিটে যাচ্ছি না।

**Mr. Speaker :** That report has been adopted.

**শ্রী সৌগত রায় ঃ** এটা ওনলি অন এ পয়েন্ট অফ প্রসিডিওর। আমি কোনও অ্যাডপশনের ব্যাপারে যাচ্ছি না।

**মিঃ স্পিকার ঃ** নো পয়েন্ট অফ প্রসিডিওর

**শ্রী সৌগত রায় ঃ** এটা আপনি ঠিক করলেন না স্যার। আমি জানি যে, কারা কাজটা করেছেন। তবে এটা ঠিক করলেন না।

**Mr. Speaker :** The motion of Shri Rabin Deb that in pursuance of the recommendation as contained in the Third Report of the Com-

mittee of Privileges, 1997-98 (presented to the Assembly on the 30th June, 1998) and agreed to by the House on the 1st July, 1998, this House resolves that Shri M. J. Akbar, Editor in Chief, The Asian Age, be summoned to the bar of the House for awarding punishment to be decided by the House in its next Session on a day as may be fixed by the Speaker—was then put and agreed to.

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের কাছে একটি বিনীত আবেদন রাখতে চাই। আপনি জানেন যে, এখানে যে শব্দ নিয়ন্ত্রণ করা হচ্ছে সাউন্ড পলিউশন রোধে তাতে দেখতে পাচ্ছি, আমাদের শিল্পীদের অনুষ্ঠান প্রায় বন্ধ হতে চলেছে এত সমস্ত বাধার কারণে। আজকে শব্দ নিয়ন্ত্রণের নামে আমার নির্বাচিত এলাকায় মন্দিরের ঘণ্টা, মসজিদে ইমামের ভোরের আজান বন্ধ হবার মুখে। তাহলে কি আর আমরা সন্ধ্যায় মন্দিরের ঘণ্টার ধ্বনি, ভোরবেলায় মসজিদের আজান আর শুনতে পাব না? এখানে আজকে কোকাকোলা কালচার চলছে, অথচ আমাদের দেশবাসী নজরুলের জন্মদিনে জানালেন না যে, নজরুল কে ছিলেন, কারণ বাধায় বাধায় সমস্ত অনুষ্ঠান বন্ধ হয়ে গেছে। যেখানে অপসংস্কৃতি চলছে সেখানে সুসংস্কৃতির জন্য আমরা শব্দের বাধাকে টপকাতে পারছি না। এই ব্যাপারে সরকারের দৃষ্টিভঙ্গি কি তা জানাবেন। এর ফলে আমরা শিল্পীরা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত। এমন কি ক্যাসেট কোম্পানি বন্ধ হয়ে যাওয়ার মুখে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, আমার ফলতা বিধানসভা এলাকায় আজকে সি এস টি সি বাস ২ মাস যাবত বন্ধ আছে। আমি পরিবহন মন্ত্রী মহাশয়কে বারে বারে দরখাস্ত করেছি এবং আবেদন নিবেদন করেছি। কিন্তু এই সব করে যখন হল না তখন আমি ১৭ তারিখে কলিং অ্যাটেনশন দিই। তারপর ২২ তারিখে পরিবহন বিভাগের রাষ্ট্রমন্ত্রী মন্ত্রী তার উত্তর দিলেন। উত্তরে বললেন যে বাস চলছে। আমি সঙ্গে সঙ্গে তার প্রতিবাদ করি এবং বলি যে আজ ২ মাস যাবৎ সি এস টি সি বন্ধ হয়ে আছে। আমি সেখানকার স্থানীয় এম এল এ, আমি বলছি বন্ধ, উনি অফিসারদের রিপোর্ট অনুযায়ী বলে দিলেন যে বাস চলছে। ২৩-৬-৯৮ তারিখে জিরো আওয়ারে বলি মন্ত্রী মহাশয় এই সভাকে মিসগাইড করেছেন। মিসলিড করেছেন। এই সভায় তিনি অসত্য কথা পরিবেশন করেছেন। আমার দাবি তার জন্য তাকে ক্ষমা চাইতে হবে, দোষীদের শাস্তি দিতে হবে।

## MOTION UNDER RULE 185

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি আপনার রেজলিউশন মুভ করুন মাননীয় সদস্য মিঃ পান্ডে এই বিধানসভায়.....

I have called you to move your motion.

**Shri Satya Ranjan Bapuli :** I wanted to state that what Mr. Pande has said is a contempt of order of high court. মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে আমি রুল ১৮৫-এ একটা মোশন এনেছি এবং আমি সেটা মুভ করছি। এই সভা অবগত আছে যে, ভারতীয় সংবিধানে ৩৪৮(২) ধারা মতে রাজ্যপাল, রাষ্ট্রপতির পূর্ব-সম্মতিতে রাজ্যের সংশ্লিষ্ট হাইকোর্টে সওয়াল জবাবের ক্ষেত্রে ইংরাজি ছাড়াও আঞ্চলিক ভাষা ব্যবহারের নির্দেশ দিতে পারেন এবং সংবিধানের এই বিধি অনুসারে ভারতবর্ষের বেশ কয়েকটি রাজ্যে হাইকোর্টে ইংরাজি ছাড়াও সওয়াল জবাবের ক্ষেত্রে আঞ্চলিক ভাষার প্রচলন আছে। এই সভা আরও অবগত আছে যে, কলকাতা হাইকোর্টের অধিকাংশ বিচারপ্রার্থী, আইনজীবী, বিচারক এবং আদালত কর্মচারী বাংলা ভাষাভাষী বা বাংলা ভাষা জানেন। এই সভা আরও অবগত আছে যে, পশ্চিমবঙ্গ সরকার সংবিধানের ৩৪৮(২) ধারা মতে, হাইকোর্ট ইংরাজির সাথে সাথে বাংলা ভাষা প্রয়োগের ব্যাপারে, রাষ্ট্রপতির পূর্ব-সম্মতি গ্রহণের জন্য এক বছর পূর্বে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করেছেন। এই সভা মনে করে যে, সাধারণ বিচার প্রার্থীদের স্বার্থে কলকাতা হাইকোর্টে সওয়াল জবাবের ক্ষেত্রে ইংরাজির পাশাপাশি বাংলা ভাষার প্রচলন অত্যন্ত জরুরি। সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট কলকাতা হাইকোর্টে বাংলা ভাষা প্রচলনের ক্ষেত্রে অন্যান্য রাজ্যগুলির মতোই রাষ্ট্রপতির পূর্ব-সম্মতি গ্রহণের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেবার দাবি জানাচ্ছে। আমরা সমস্ত দলের পক্ষ থেকে সকলে মিলে একটা মোশন এনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলব, এই মোশন সব পার্টি মিলে আনা হয়েছে, মাননীয় সদস্যদের বলব এই মোশনকে সমর্থন করার জন্য। আমি বলি মহামতি গোখলে বলেছিলেন হোয়াট বেঙ্গল থিংস টু ডে ইন্ডিয়া থিংস টুমরো। আমরা গতবার বিধানসভায় একটা ঐতিহাসিক রেজলিউশন এনেছিলাম ইস্টার্ন জোন স্টেট নিয়ে একটা সারকিট বেঞ্চ সুপ্রিম কোর্ট থেকে করার জন্য। সেই রেজলিউশন পাস হয়েছিল এবং আমরা ডেপুটেশনে যাব ঠিক হয়ে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলা ভাষাকে রবীন্দ্রনাথ বঙ্কিম চট্টোপাধ্যায়, নজরুল ইসলাম এই রকম সমস্ত দিকপাল দিকপাল ব্যক্তি সমৃদ্ধ করেছে। বাংলা ভাষা আমাদের গর্ব, বাংলাভাষার মধ্যে দিয়ে আমরা পেয়েছি সুমধুর ছন্দ। এটা ঘটনা যে নিম্ন আদালতে বাংলাভাষা চালু হয়েছে। হাইকোর্টে চালু করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম। এই ব্যাপারে আমাদের

সকলের একমত হওয়া উচিত। আর্টিকেল ৩৪৮(২)-তে বলা আছে, Notwithstanding anything in the sub-clause(a) of Clause (1) the Governor of a state may with the previous consent of the President, authorise the use of Hindi language or any other language used for official purposes of the State, any proceedings in the Supreme Court having its principal seat in the State. সেই হিসাবে হিন্দি এবং বলা আছে অর এনি other language used for any official purpose of the State. আমাদের এখানে আমাদের স্টেটে বাংলা ভাষায় প্রচলন করা হয়েছে। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলা ভাষার প্রচলন সম্বন্ধে আমার একটা অভিজ্ঞতার কথা বলি। আমি প্রথমে যশোর ডিস্ট্রিক্ট কোর্টে গিয়েছিলাম। সেখানে বলল হবে না। তখন আমি আমার জুনিয়রকে নিয়ে ঢাকা হাইকোর্টে গিয়েছিলাম কতকগুলো ট্রলার যা ওরা ধরেছিল সেই ব্যাপারে। সেখানে গিয়ে দেখলাম, তারা বাংলায় সওয়াল করছে। আমি নিশ্চয়ই বলতে পারি যে, আমরা যদি বাংলা ভাষায় শুরু করি, এটা যদি না করি তাহলে আমাদের পক্ষে তা ক্ষতিকারক হবে, বিভিন্ন জায়গায় যখন বাংলা ভাষায় চালু হয়েছে, আমরা চাই, কলকাতা হাইকোর্টে আমাদের বাংলা ভাষায় সওয়াল জবার করা হোক। তারজন্য একটা রেজলিউশন যেটা করা হয়েছে, এটা করে আমরা ঢাকা এবং অন্যান্য জায়গায় একটা ছোট দল যেতে পারি। আমরা দেখে আসতে পারি কিভাবে তারা করছে এবং আমরা এটা প্রচলন করতে পারি। আমার মনে হয়, এটা করতে পারলে এটা একটা ঐতিহাসিক সিদ্ধান্ত হবে। সেজন্য আমি সকল সদস্যকে অনুরোধ করব যে, আমি যেটা এনেছি, এটাকে তারা সকলে সমথর্ন করুন যাতে এটা আমরা করতে পারি। এই সঙ্গে সঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এরজন্য তিনি একটা ব্যবস্থা গ্রহণ করুন।

[11-50 —12-00 Noon]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে মোশন আনা হয়েছে এটা আমাদের কাছে সুখবর। সাথে সাথে আমরা জানি, কোর্টে বাংলা ভাষা চালু করার সাথে সাথে যাতে বাংলা ভাষা অনেক সহজ হয় তারজন্য সরকারকে এবং আলাদতকে চিন্তা করতে হবে। অনেক ইংরাজি আছে যার বাংলায় মানে করা যায় না। বাংলায় যদি করা যায়, আমি বিশ্বাস করি তাহলে বিচারের প্রতি একটা আস্থা ফিরে আসবে। যারা ইংরাজি জানেন না, বোঝেন না, তারা আদালতে গেলে জজ সাহেব কি বলছেন তা তারা বোঝেন না। সেজন্য আমাদের এরজন্য চেষ্টা করতে হবে। আমরা জানি যে, অনেক বই আছে, হাইকোর্টে অনেকগুলো বই আছে যেগুলো ইংরাজিতে আছে, বাংলা হয়নি। যেমন এ আই আর এখনও বাংলায় হয়নি। আমরা দীর্ঘদিন আগে বাংলা ভাষায় চালু করার জন্য বার কাউন্সিল থেকে আন্দোলন করেছিলাম। অনেক আইনজীবী সেই

আন্দোলনে ছিলেন যারা আমাদের সঙ্গে একমত হয়েছিলেন, যাতে সবাই বুঝতে পারেন তারজন্য এটা করা দরকার। আবার এরই পাশাপাশি অনেক জাজ আছেন যারা বাংলা জানেন না। তাদের ব্যাপারেও চিন্তা করবেন, আমাদের কি করা উচিত, কি করা উচিত নয়। এইভাবে যদি দেখা যায় যে বাংলা ভাষায় চালু হয়েছে তাহলে অনেকের তাতে সুবিধা হবে। আমরা জানি যে, আমাদের ঢাকায় যাবার কথা ছিল। মন্ত্রী নিজেও বলেছেন যে, সেখানে গিয়ে যদি আমরা কথা বলতে পারতাম, কি পদ্ধতিতে কিভাবে ওরা চালু করেছেন সেটা জানতে পারলে আমাদের অনেক সুবিধা হত। আমরা জানি যে, বাংলা ভাষায় চালু করার সাথে সাথে হয়ত অনেক সমস্যা দাঁড়াবে। কিন্তু তা সত্ত্বেও বিভিন্ন ভাষায় যেখানে তারা চালু করেছে, বিভিন্ন প্রসিডিংসে তাদের নিজেদের ভাষায় সওয়াল করে যাচ্ছে, সেখানে আমরা একমাত্র রাজ্য তা পারছি না। অনেক সমস্যা যা আছে তা সমাধান করার জন্য আশাকরি, সরকার এগিয়ে আসবেন। আমি বলব, শুধু একটা দল নয়, সবকিছু যাতে সুন্দর হতে পারে সেজন্য একটা কমিটি করা দরকার। বাংলা ভাষায় যাতে হতে পারে তারজন্য আমাদের চেষ্টা করতে হবে। নতুবা আমাদের অনেক ভাবে হ্যারাজড হতে হবে। আমরা জানি, আমাদের এখানে দু-একটি কোর্ট আছে, সেখানে বিভিন্ন সমস্যা আছে। যারা বিচারপ্রার্থী তারা বাংলা ভাষা না জানার ফলে আইনজীবীদের মাধ্যমে জানতে চেষ্টা করেন। সেখানে বাংলায় না বলার জন্য অনেক জিনিস বুঝতে অসুবিধা হয়ে যায়। অথচ সেখানে বাংলায় ভাষায় বললে অনেক সুবিধা হয়। ইংরাজি না জানার ফলে জজ সাহেবরা কি বলছেন বুঝতে তাদের অসুবিধা হয়। সেক্ষেত্রে যদি বাংলা ভাষা চালু হয় তাহলে এই ধরনের নিরীহ বিচার প্রার্থী মানুষরা যারা বাংলা বলতে অভ্যস্ত তারা সুযোগ পাবেন এই আশা রেখে হাউসে যে প্রস্তাবটি উত্থাপিত হয়েছে তাকে ধন্যবাদ জানিয়ে, দেরিতে হলেও যাতে এরদ্বারা সবাই সুযোগ পায় তারজন্য সবার সহযোগিতা দরকার। আগামীদিনে এই ব্যাপারে আরও সুন্দরভাবে চেষ্টা করতে হবে বার কাউন্সিলের মাধ্যমে এবং এসে সহযোগিত করার চেষ্টা করতে হবে যাতে তরান্বিত করা হয়। এরজন্য শুধু সরকার পক্ষের উপরে নির্ভর করলে হবে না, সবার সহযোগিতা দরকার। এই ব্যাপারে সেমিনার টাইপের করে ওভার অলের মধ্যে পৌঁছে দিতে হবে আদার ওয়াইজ সেটা চালু করার গুরুত্ব থাকবে বলে মনে হয় না। আমি যখন দিল্লিতে সুপ্রিম কোর্টে গিয়েছিলাম, তখন আমি মন্ত্রীর সঙ্গে এইসব ব্যাপারে কথা বলেছিলাম এবং বলেছিলাম যে শুধু পশ্চিমবঙ্গ কেন এই ব্যাপারে পিছিয়ে আছে, কেননা সেখানে তো সুযোগ দেওয়ার দরকার, বাংলা ভাষা চালু না হলে অসুবিধা। এইকারণে যে প্রস্তাব এসেছে সেটা দেরি হলেও স্বাগত জানাই যে আগামীদিনের যাতে বাংলা ভাষা চালু হয় এবং প্রচার হয়। বাংলায় একটা প্রবাদ যে সেটা আমরা সবাই জানি যে, বিচারের বানী নীরবে নিভৃতে কাঁদে। ইংরাজি যারা বোঝে না তারা অনেক সময়ে কটাক্ষ করে থাকেন। সুতরাং আগামী দিনে যাতে বাংলা ভাষা কোর্টে চালু হয়

সেই ব্যাপারে যে মোশন এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতার পঞ্চাশতম বছরেতে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে প্রস্তাব রেখেছেন তাকে আমি ঐতিহাসিক বলে মনে করি। এই প্রসঙ্গে আপনার কাছে আরেকটি ঐতিহাসিক ঘটনা জানাতে চাই। ১৭৯৩ সালে ব্রিটিশ সরকার পার্শিয়ানের পাশাপাশি ইংরাজি ভাষা যে চালু ছিল, সেখানে পার্শিয়ানকে বাদ দিয়ে ইংরাজির পাশাপাশি বাংলা চালু করতে চেয়েছিলেন। ঠিক তারপরের দিনই কলকাতায় সেদিনকার আইনজীবীরা, কারুর মাথায় টিকি কারুর মাথায় টুপি, সংস্কৃত এবং পার্শিয়ান পন্ডিতরা কলকাতার মিছিল করে তারা প্রতিবাদ জানিয়েছিল। তারা জানিয়েছিল যে, না সাধারণ মানুষের ভাষাকে আদালতে ঠাঁই দেওয়া যাবে না। আজ থেকে ২০৫ বছর আগের ঘটনার পর এই যে প্রস্তাব আজকে মাননীয় সদস্য বিধানসভাতে রাখলেন এটি একটি ঐতিহাসিক ঘটনা সেই হিসাবে আমি জানাচ্ছি। যিনি এই প্রস্তাব রাখলেন তিনি একজন প্রথিতযশা আইনজীবী, আমিও আইন ব্যবসার সঙ্গে যুক্ত ছিলাম, আছি এবং থাকব। মাননীয় অধ্যক্ষ মহাশয়ও যুক্ত ছিলেন আইন ব্যবসার সাথে। আজকে সবচেয়ে আনন্দের ঘটনা যে আদালত ছেড়ে সমস্ত আইনজীবীরা এমন কি বার কাউন্সিলের চেয়ারম্যান পর্যন্ত এই বিধানসভার অন্দরে এসে উপস্থিত হয়েছেন। কেননা সামাজিক প্রয়োজনে কলকাতা হাইকোর্টে আজকে বাংলা ভাষা চালু করা দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী গ্যালারিতে যারা উপস্থিত আছেন, তাদের সম্পর্কে উল্লেখ করতে পারেন না। কারণ হাউসে যারা সদস্য নন, তাদের নাম উল্লেখ করা যায় না।

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ** স্যার, আমি নতুন এসেছি, সেই হিসাবে যদি ভুল হয়ে থাকে ওটা বাদ যাবে। যাইহোক যে প্রসঙ্গে বলছিলাম সেটা হচ্ছে যে, আজকে সামাজিক প্রয়োজন সম্পর্কে সচেতন হয়েই এই বাংলা ভাষা আজকে হাইকোর্টে চালু করার প্রস্তাব এসেছে। এই প্রসঙ্গে সৌগতবাবুকে একটি ঘটনা জানাই। কিছুদিন আগে একজন ব্রিটিশ সাংবাদিক কলকাতা হাইকোর্ট দেখে এসে বলেছিলেন যে, একটা তাজ্জব ব্যাপার যে প্রচন্ড গরমে কালো টাই, কালো কোট এবং গ্রাউন পরে একজন আইনজীবী গলা ছেড়ে চিৎকার করছেন, তিনি হচ্ছেন বাঙালি। যার জন্য বলছেন, তিনিও বাঙালি। আর তিনি যে ভাষায় বলছেন তা যতখানি পারা যায় বিকৃত ইংরাজি, ওরা বলেছেন তাজ্জব ব্যাপার। আমি বলছি, এর পিছনে পরিকল্পনা ছিল দীর্ঘদিনের। আদালতকে দূর থেকে প্রণামী দেবার প্রচেষ্টা করেছেন, আদালত-এর পান্ডাদের দীর্ঘদিনের চক্রান্ত থেকে আমরা এই আদালতকে মানুষের কাছে আনতে চাই। কারণ আমরা মনে করি, আদালত মানুষের জন্য, মানুষ আদালতের জন্য নয়। বঙ্কিমচন্দ্রের একটি কথা আছে, উকিল অবতারে বদ্ধ

মক্কেল এর পরিবর্তন দরকার। আজকে আইনজীবীদের ব্যাখ্যায় বিধায়কদের ব্যাখ্যায় সাড়ে ৮ কোটি বাঙালির ভাষাকে আদালতের উপযুক্ত করতে হবে, তা নাহলে আদালতের কাছাকাঁছি মানুষকে আনা যাবে না। শতকরা ৯১ ভাগ মানুষ আদালতে আসেন না, যারা আসেন তারা বিচার তাড়িত হয়ে বিবাদি হয়ে নাহলে আসামী হয়ে আসেন এটা আমাদের মনে রাখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যে আদালতকে সহজ লব্ধ, সহজবোধ করার প্রয়োজন আছে আর তার জন্য বাঙলার কলকাতায় হাইকোর্টে ইংরাজির পাশাপাশি বাংলাকে চালু করা দরকার। এটা সামাজিক প্রয়োজন শুধু প্রয়োজন নয়, এটা সংবিধানেও যে নির্দিষ্ট নির্দেশ আছে বাংলা সংবিধান থেকে ৩৫০ নম্বর অনুচ্ছেদ পড়ে আমি শোনাতে পারি, সেখানে বলা আছে, যে কোনও মানুষের অধিকার আছে, তার অভিযোগকে তার ভাষাকে যা আমাদের শিডিউলে আছে, সেই ভাষায় প্রকাশ করার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ৩৯(ক) অনুচ্ছেদে যেটা আছে সেটা বলছি, সেটা আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, সব সুযোগের ভিত্তিতে বিচার। যিনি ইংরাজি জানেন, এবং ইংরাজি যিনি জানেন না, দুই জনের মধ্যে সুযোগ আসে না সেইজন্য এর সঙ্গে সঙ্গতি রেখে ৩৪৮(২) অনুচ্ছেদে যা আছে, আমাদের মাননীয় সদস্য পড়ে শোনালেন যেখানে বলা আছে, রাজ্যপাল যদি মনে করেন রাষ্ট্রপতির পূর্ব অনুমতি নিয়ে হাইকোর্ট যেখানকার যা ভাষা, রাজ্য সরকারের স্বীকৃত ভাষাকে প্রয়োগ করতে পারেন। দুর্ভাগ্যের বিষয় এখনও তা হয়নি। স্বাধীনতার ৫০ বছর পরেও হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোনও আঞ্চলিক আবেগ অনুভূতি বা ভাবাবেগকে উদ্বেলিত করতে চাই না, একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই, আজ ভারতবর্ষের বুকে উত্তর প্রদেশের মানুষ যদি মনে করেন, তিনি আদালতে সেখানকার ভাষা ব্যবহার করতে পারেন, বিহারের মানুষ যদি মনে করেন তা করতে পারেন, রাজস্থানের মানুষ যদি মনে করেন তাও করতে পারেন, মধ্যপ্রদেশের মানুষ যদি মনে করেন তা পারেন, হিমাচল প্রদেশের মানুষ যদি মনে করেন তাও পারেন, কিন্তু বাঙালির ভাষা বাংলা ভাষা, বাংলার হাইকোর্টে সেখানে ব্যবহৃত হচ্ছে না, তা হতে পারে না। এই অবস্থার পরিবর্তন চাই। আমি মনে করি, এই ব্যাপারে দৃঢ় পদক্ষেপ গ্রহণ করা প্রয়োজন। মাননীয় সদস্যবৃন্দ আপনাদের কাছে আমি একটি কথা আজকে রাখতে চাই, আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আজ থেকে প্রায় ২ বছর আগে রাষ্ট্রপতির পূর্ব অনুমতির জন্য আবেদন করেছিলাম। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ১০ই জুন ১৯৯৭, চিঠি লিখেছিলেন সেই ব্যাপারে কি হচ্ছে। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, আদালতের পান্ডারা এবং আমলারা, যারা আদালতের কাছাকাছি মানুষকে আসতে দিতে চায় না তারা একটি কথা বললেন রাষ্ট্রপতির কাছে যাবার আগে—এই ব্যাপারে সংবিধানে কোনও বিধান নেই—প্রথামত সুপ্রিম কোর্টের কাছে পাঠালেন এই সম্পর্কে মতামতের জন্য। সুপ্রিম কোর্টের মতমত সংবিধান মতো এখানে গ্রাহ্য হওয়ার কথা নয়। আজ পর্যন্ত এই

ব্যাপারে কোনও মতামত নেওয়া হল না। আজকে সঠিকভাবেই এই প্রস্তাব আনা হয়েছে। আজকে সাড়ে আট কোটি মানুষের প্রতিনিধি যে ভাষা সেই ভাষাকে সেখানকার আদালতে প্রযোজ্য করার এই গুরু দায়িত্ব এগারোতম বিধানসভার সদস্যরা নিয়েছেন এবং ঐতিহাসিক দায়িত্ব এবং কর্তব্য তারা পালন করেছেন, তারজন্য আইনজীবীরা তাদের স্বাগত জানাবেন। পুজোর মন্ত্র যদি বাংলায় করা যায় তাহলে শব্দে ক্ষতিগ্রস্থ হয় পূজারি। কিন্তু আজকে তারাই স্বাগত জানাতে এসেছেন। আমাদের সরকারের পক্ষ থেকে আপনার এই প্রস্তাবকে স্বাগত জানাচ্ছি এবং আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব আনন্দিত যে মাননীয় মন্ত্রী মহাশয় আমার এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করেছেন এবং তিনি ঐতিহাসিক কিছু কথা এই বিধানসভায় মধ্যে উল্লেখ করেছেন, যেটা আমাদের অনেকের কাছেই অজানা নেই। এটা ঠিকই স্বাধীনতার পঞ্চাশ বছর পূর্তি উপলক্ষ্যে এই বিধানসভায় আমরা যদি একটা ঐতিহাসিক সিদ্ধান্ত নিতে পারি, তাহলে আগামী দিনের প্রজন্মের কাছে একটা পথ নির্দেশিত হয়ে থাকবে এবং আগামী দিনের প্রজন্ম জানবে এক সময় বিধানসভায় দাঁড়িয়ে সরকার পক্ষ এবং বিরোধী দলের সদস্যরা সকলে মিলে এক হয়ে বাঙালির বাংলা ভাষায় মর্যাদা এবং বিচারের মর্যাদা রক্ষার জন্য পদক্ষেপ গ্রহণ করেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন, আমরা যদি বাংলা ভাষার মাধ্যমে বক্তব্য রাখি, শুনছেন যিনি তিনিও বাঙালি, বিচার প্রার্থী যিনি তিনিও বাঙালি, এটা যদি বাংলা ভাষার মাধ্যমে করা যায় তাহলে বিচারের পদ্ধতি সহজ হয়ে যায়। এই ব্যাপারটা আমরা অনেকদিন ভাবিনি, কিন্তু ভাববার সময় এসেছে। আমরা আগে এটাও ভাবিনি ইস্টার্ন জোন স্টেটে সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চ একটা হোক, বিধানসভায় আমরা এই ব্যাপারে প্রস্তাব এনেছি। এটা কোনও আঞ্চলিক দলের কথা নয়, যারা বিচার করবেন, আমার অভিজ্ঞতা থেকে বলি বাংলা ভাষাতে যত সুন্দর করে বলা যায়, আমার মনে হয় বাঙালি হিসাবে একজন বাঙালি জজের কাছে যদি পৌঁছে দেওয়া যায় তাহলে বিচার প্রার্থীরাও বুঝতে পারবেন। অনেক সময় বিচার প্রার্থীরা জানতে চায় আইনজীবীরা কি বললেন, ঠিক ঠিকভাবে তাদের কথা বলবেন কিনা। বাংলা ভাষায় বিচার করলে বিচার প্রার্থীরা বুঝতে পারবে সওয়াল জবাব যা করা হল সে সম্পর্কে এবং তাদের ভুল ধারণা দূর হবে। সওয়াল জবাব ঠিকমতো পৌঁছে দেওয়ার পর বিচারক কি সিদ্ধান্ত নেবে সেটা তার ব্যাপার। এতদিন পথটা ছিল না, পথটা আমরা ভাবতে পারিনি। কিন্তু আমরা ভেবেছিলাম, এবারে সময় এসেছে যখন নতুন দিক, নতুন পথ খোলার দরকার এবং নতুন নতুন আবিষ্কারের মধ্যে দিয়ে আমরা জানাতে চাই যে, পশ্চিমবাংলা বিধানসভা সারা ভারতবর্ষের যত বিধানসভা আছে, তার চেয়ে পিছিয়ে নেই, বরঞ্চ তাদের চেয়ে

এগিয়ে আছে। আমরা নতুন চিন্তাভাবনার মধ্যে দিয়ে এই অত্যন্ত গুরুত্বপূর্ণ বিধানসভায় একটা পবিত্র মন্দিরে দাঁড়িয়ে একজন পূজারি হিসাবে যেমন মানুষ দেব দেবীর অর্চনা করে, তেমনি আমরা আমাদের বাংলা ভাষাকে যেন সেইভাবে প্রতিষ্ঠিত করতে পারি, আমাদের মানুষের কাছে, আদালতের কাছে, সমাজের কাছে। এবং আজকে মনে হয়, আমরা সর্বান্তকরণে এই সিদ্ধান্ত গ্রহণ করি যাতে আমাদের এই বিধানসভার মর্যাদা অক্ষুণ্ণ রাখা যায়, আট কোটি মানুষের সম্মান অক্ষুণ্ণ রাখা যায়। এই আবেদন করে, আমার এই ১৮৫ মোশন সমর্থন করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of the Shri Satya Ranjan Bapuli that—

এই সভা অবগত আছে যে,

ভারতীয় সংবিধানের ৩৪৮(২) ধারা মতে রাজ্যপাল, রাষ্ট্রপতির পূর্ব-সম্মতিতে রাজ্যের সংশ্লিষ্ট হাইকোর্টে সওয়াল জবাবের ক্ষেত্রে ইংরাজি ছাড়াও আঞ্চলিক ভাষা ব্যবহারের নির্দেশ দিতে পারেন এবং সংবিধানের এই বিধি অনুসারে ভারতবর্ষের বেশ কয়েকটি রাজ্যে হাইকোর্টে ইংরাজি ছাড়াও সওয়াল জবাবের ক্ষেত্রে আঞ্চলিক ভাষার প্রচলন আছে।

এই সভা আরও অবগত আছে যে,

কলকাতা হাইকোর্টের অধিকাংশ বিচারপ্রার্থী, আইনজীবী, বিচারক এবং আদালত কর্মচারী বাংলা ভাষাভাষী বা বাংলা ভাষা জানেন।

এই সভা আরও অবগত আছে যে,

পশ্চিমবঙ্গ সরকার সংবিধানের ৩৪৮(২) ধারা মতে, হাইকের্টে ইংরাজির সাথে-সাথে বাংলা ভাষা প্রয়োগের ব্যাপারে, রাষ্ট্রপতির পূর্ব-সম্মতি গ্রহণের জন্য এক বছর পূর্বে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করেছেন।

এই সভা মনে করে যে,

সাধারণ বিচার প্রার্থীর স্বার্থে কলকাতা হাইকোর্টে সওয়াল জবাবের ক্ষেত্রে ইংরাজির পাশাপাশি বাংলা ভাষার প্রচলন অত্যন্ত জরুরি।

was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** এটা তো যাবে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছে, তারপর যাবে

সুপ্রিম কোর্টে। কিন্তু সুপ্রিম কোর্ট যদি অনুমোদন না দেয়, তাহলে তো অনুমোদিত হবে না, কার্যকর হবে না। কয়েকটি রাজ্য হিন্দি চালু হয়েছে, অন্য কোনও রিজিওনাল ল্যাঙ্গুয়েজ চালু হয়নি গোয়া, মহারাষ্ট্র, পশ্চিমবাংলায় হয়নি। অবশ্য দাবি হচ্ছে একটা।

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now I call upon Shri Rabindra Nath Mondal to move his motion.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—কেন্দ্রীয় সরকার আইন শৃঙ্খলার প্রশ্ন নিয়ে কয়েকটি রাজ্যে অবাঞ্ছিতভাবে হস্তক্ষেপ করছে।

এই সভা মনে করে যে,—

একটি রাজ্যে আইন-শৃঙ্খলা বিষয়টি রাজ্য তালিকার অন্তর্ভুক্ত এবং সংবিধানের ৩৫৫ নং ধারায় উল্লেখিত "বিদেশি আক্রমণ" এবং "অভ্যন্তরীণ বিশৃঙ্খলার" ব্যাখ্যা যেভাবে কেন্দ্রীয় সরকার করছেন তা কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্নে সারকারিয়া কমিশনের মূল নির্দেশেরও পরিপন্থী;

এই সভা আরও মনে করে যে,—

এই রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতি সারা দেশের মধ্যে উৎকৃষ্টতম; গত পঞ্চায়েত নির্বাচনে এবং সাম্প্রতিক বিধানসভাগুলির উপ-নির্বাচনে মূলত অবাধ ও শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে; কয়েকটি দুঃখজনক সঙ্কটের ঘটনা ঘটলেও পঞ্চায়েত নির্বাচনের ব্যাপকভাবে তুলনায় তা নগণ্য এবং প্রতি ঘটনার ক্ষেত্রে রাজ্য প্রশাসন প্রয়োজনীয় কার্যকর ব্যবস্থাও নিয়েছেন।

সেইহেতু; এই সভা সহযোগিদের রাজনৈতিক চাপের মুখে রাজ্যে কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিদল পাঠানোর ঘটনাকে প্রতিবাদ জানাচ্ছে এবং অবিলম্বে আন্তরাজ্য পরিষদের সভা আহ্বান করে ৩৫৫নং ধারার অপব্যবহার বন্ধের উদ্যোগ নিতে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আন্ডার রুল ১৮৫ যে মোশন আমি আরও অন্যান্যদের সঙ্গে আজকে এই সভায় এনেছি, এটা আজকের পরিস্থিতিতে খুব গুরুত্বপূর্ণ। বিষয়টা ভারতীয় সংবিধানের আর্টিকেল ৩৫৫ অনুযায়ী। প্রথমেই বলি, আমার এই মোশনটায় কিছু টাইপোগ্রাফিক্যাল এরর আছে। তিন পাতায় ৮ এবং ৯ নং লাইনে আছে 'নির্বাচনে',

সেটা হবে 'নির্বাচন'। আর, ১০ নং লাইনে আছে 'সঙ্কট', সেটা হবে সংঘর্ষ'।

আজকে যে-বিষয়টা আনা হয়েছে, সেটা হল, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রক, তাদের নির্দেশে স্বরাষ্ট্র দপ্তর কয়েকজন শীর্ষ অফিসারকে এই রাজ্যে প্রত্যক্ষভাবে সরেজমিনে আইন-শৃঙ্খলা দেখার জন্য পাঠিয়েছিল। এখানে বিভিন্ন জন বিভিন্নভাবে ব্যাখ্যা করছেন। কিন্তু তার মূল কথা হল, সংবিধানের ৩৫৫নং ধারা, কেন্দ্র এবং পশ্চিমবঙ্গ সরকারের যে আইনি সংঘর্ষ লড়াই, তার তাৎপর্য ভারতবর্ষে কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিন্যাস। সেটা বুঝতে গেলে ৩৫৫ নং ধারা সম্পর্কে উপলব্ধির স্বচ্ছ ধারণা থাকা দরকার।

প্রথমেই বলি, আমরা সকলেই জানি ভারতবর্ষের সংবিধানের সপ্তম তফসিলে আইন-শৃঙ্খলা সম্পর্কিত বিষয়টা রাজ্য সরকারের এক্তিয়াভুক্ত। এবং সংবিধানের সপ্তম তফসিল কেন্দ্রে ৯৭টি, রাজ্যের ৬৬টি এবং যুগ্ম তালিকায় ৪৭টি বিষয় নথিভুক্ত। তবে, কয়েকটা অস্বাভাবিক ক্ষেত্রে কেন্দ্র সেটা হস্তক্ষেপ করতে পারে। এটা কেন্দ্রের সংবিধানের ২৪৯, ২৫০, ২৫২, ২৫৩ ধারায় বলা আছে, সেইগুলো সময় সংক্ষেপ কম বলে আমি বলছি না। এক্ষেত্রে অনুরোধ করব সেইগুলো দেখে নেওয়ার জন্য। আজকে এই ৪টির কোনও বিষয়ের মধ্যেই রাজ্য সরকার পড়ে না। যে সমস্ত ধারাতে কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ করতে পারে, তার কোনওটাই আমাদের পশ্চিমবঙ্গ সরকার পড়ে না। ৩৫৫ নম্বর ধারায় কি আছে। সেটাতে বলা আছে—প্রত্যেক রাজ্যকে বহির্আক্রমণ থেকে এবং অভ্যন্তরীণ গোলযোগ এর হাত থেকে রক্ষা করা এবং প্রত্যেক রাজ্যের শাসন সংবিধানের ব্যবস্থা অনুয়ায়ী চলছে কিনা তা দেখা কেন্দ্রের কর্তব্য। ইংরাজিতে যেভাবে বলা আছে। "It shall be the duty of the Union to protect every State against external aggression and internal disturbance and to ensure that the government of every state is carried on in accordance with the provisions of this constitution : Constitution of India, published by the Government."

[12-10 — 12-20 p.m.]

স্যার সংশ্লিষ্ট সমস্ত মানুষই এটা জানেন যে একটা বিষয়ে আইনের ব্যাখ্যা। শুধুমাত্র সেই আইনটি প্রত্যেকটি শব্দ বিচারে হয় না। সমগ্র আইনটার পরিকাঠামোর মধ্যে এই বিশেষ আইনটির অবস্থান ক্ষেত্র এবং তার অব্যবহিত পূর্বের বিধানটিতে ওই বিশেষ আইনটির ব্যাখ্যা বিবেচিত হয়। ৩৫৫ নম্বর ধারার সংবিধানের অষ্টাদশ অধ্যায়ে আছে। ঐ অধ্যায়ের শিরোনাম—জরুরি অবস্থার বিধানাবলী অর্থাৎ এমার্জেন্সি প্রভিসন। এই অধ্যায়ের ৩৫২-৩৬০ নম্বর অনুচ্ছেদে আছে—ভারতীয় সংবিধান অনুযায়ী ৩ ধরনের জরুরি অবস্থার কথা আছে। ৩৫২ নম্বর ধারা অনুযায়ী জাতীয় জরুরি অবস্থা, ৩৫৬ নম্বর

ধারা অনুযায়ী রাজ্যের জরুরি অবস্থা, ৩৬০ নম্বর ধারা অনুযায়ী আর্থিক জরুরি অবস্থা। পশ্চিমবঙ্গের সংবিধানিক অচলাবস্থা বা সংবিধান ভেঙ্গে পড়ার ব্রেক ডাউন অফ দ্য কনস্টিটিউশনাল মেশিনারি এই পরিস্থিতি আমাদের রাজ্যে হয়নি। পশ্চিমবঙ্গের শাসনব্যবস্থা অন্যান্য রাজ্যের তুলনায় সুসংহত। আমাদের এই প্রস্তাব আজ আমার সময় নেই, তা নাহলে যে আইন শৃঙ্খলার প্রেক্ষাপটে এটা বলা হয়েছে, তাতে পাঠানো হয়নি। উদ্দেশ্য প্রণোদিত হয়ে এই কথা বলা হয়েছে, তা আপনি যদি দেখেন, গুজরাট, রাজস্থান থেকে শুরু করে মহারাষ্ট্র এইসব রাজ্যে যেভাবে আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়েছে, সেই সব জায়গাতে কেন কেন্দ্রীয় দল পাঠায়নি? কিন্তু আ... এই রাজ্যে, তামিলনাড়ু, অন্য আরও একটা রাজ্যে যেভাবে পাঠানো হয়েছে, এগুলি পলিটিক্যাল মোটিভেশন থেকে পাঠানো হয়েছে। সেইজন্য আমি এটাকে বলেছি যে, এটা উদ্দেশ্য প্রণোদিতভাবে। তৃতীয়ত হল আমি বলছিলাম যে ৩৫৫ নম্বর ধারা আমাদের রাজ্যের ক্ষেত্রে প্রযোজ্য নয়। এই ৩৫৫ নম্বর ধারাটিকে যদি এককভাবে বিশ্লেষণ করা যায়, তাহলে দেখা যাবে রাজ্যের ...রে কেন্দ্রের ৩ ধরনের কর্তব্য ন্যস্ত করা আছে। রাজ্যকে বহির্আক্রমণ থেকে রক্ষা করা, রাজ্যকে অভ্যন্তরীণ গোলযোগের হাত থেকে রক্ষা, আর রাজ্যের শাসন ব্যবস্থা এবং সংবিধানের ব্যবস্থা রক্ষা করা। আমি যেটুকু বলতে পারি, সেটা হল অভ্যন্তরীণ কোনও গোলযোগের সংজ্ঞা বা ব্যাখ্যা সংবিধানে নেই। এখানে উল্লেখ্য যে অভ্যন্তরীণ গোলযোগ এই কথাগুলি ৪৪তম সংবিধান সংশোধন যেটা ১৯৭৮ সালে হয়েছিল, আগে ৩৫২ নম্বর ধারায় ছিল, অর্থাৎ সেই সময় জাতীয় জরুরি অবস্থা ঘোষণার কারণ ছিল যুদ্ধ, বহির্আক্রমণ বা অভ্যন্তরীণ গোলযোগ। ৪৪তম সংশোধনের দ্বারা, অভ্যন্তরীণ গোলযোগের জায়গায় সশস্ত্র বিদ্রোহ কথাগুলি বসানো হয়েছে। যেহেতু ৩৫৫ নম্বর ৩৫২ নম্বর ধারার পরে ৩৫৩ এবং ৩৫৪ নম্বর ধারায় জাতীয় জরুরি অবস্থায় ঘোষিত হলে তারপরে কি হবে তার বর্ণনা আছে। সুতরাং ধরে নেওয়া যায় ৩৫২ নম্বর ধারায় অভ্যন্তরীণ গোলযোগের কথাগুলি যে অর্থে ব্যবহৃত হয়েছিল, সেই অর্থে ৩৫৫ নম্বর ধারা ব্যবহৃত হয়েছে। যদি ৪৪তম সংশোধন ৩৫২ নম্বর ধারা থেকে ঐ কথাগুলি বাদ দিলেও ৩৫৫ নম্বর ধারাটি সংশোধিত হয়নি। সেই কারণে যেটা বলছিলাম যে, এই যে একটা অবস্থানগত যে বক্তব্য অর্থাৎ ৩৫২, ৩৫৩, ৩৫৪, ৩৫৫, এই অবস্থানগত মধ্যে ৩৫৫ কে এখানে ব্যাখ্যা করতে হবে বুঝতে হবে, তা নাহলে এটার ভুল ব্যাখ্যা হবে। সেই ব্যাখ্যাটা আজকে কেন্দ্রের পক্ষ থেকে করা হচ্ছে। সেইজন্য আমি মনে করি যে, এই রকম একটা জরুরি বিষয়ে একটা সমগ্র আজকে কেন্দ্র রাজ্য সম্পর্কে পুনর্বিন্যাসের প্রশ্নে যে কথা আজকে উঠেছে, সারকারিয়া কমিশনের যে নির্দেশ তার সঙ্গে বর্তমান কেন্দ্রের স্বরাষ্ট্র দপ্তর বা কেন্দ্রের স্বরাষ্ট্র মন্ত্রীর যে ব্যাখ্যা সেটা মেলেনা। এটা রাজনৈতিক অবাঞ্ছিত উদ্দেশ্য প্রণোদিত হস্তক্ষেপ এবং অসাংবিধানিক। সেইজন্য আমরা এই সভা থেকে তীব্র ভাষায় ধিক্কার জানাচ্ছি এবং এটা জানানোর মধ্য দিয়ে কেন্দ্র রাজ্য সম্পর্কের

পুনর্বিন্যাস যাতে হয়, তারজন্য এই আন্দোলনকে সংগঠিত করার জন্য আমি সব দলের কাছে আবেদন করছি। সর্বপরি কংগ্রেস দল তারা অতীতে যাই করুক না কেন, অন্ততপক্ষে সংবিধানের পবিত্রতা রক্ষা করার জন্য তারা মোশনটিকে সমর্থন করবেন, এই আবেদন জানিয়ে এই মোশনকে আমি আপনার সভায় হাজির করছি।

**Mr. Speaker :** There are eight amendments to the motion by Shri Saugata Roy, Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar. All the amendments are in order. Mr. Roy and Mr. Mannan may move their motions now.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the para starting with the words "এই রাজ্যের" and ending with the words 'কার্যকর ব্যবস্থাও নিয়েছেন' be omitted.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in line 8, before the word 'এই' the word 'যদিও' be added;

In line 8, befoe the word 'উৎকৃষ্টতম' the word 'নয়' be added;

In line 9, the word 'হয়েছে' be substituted by the word 'হয়নি';

In line 10, after the word 'নগণ্য' the word 'নয়' be added; and

In line 10, the word 'নিয়েছেন' be substituted by the words 'নিতে পারেননি'।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে ১৮৫, নন অফিসিয়াল রেজলিউশন রবীনবাবু নিয়ে এসেছেন এবং এটা যদি ঠিকমতো আলোচনা করে আনা যেত, তাহলে আরও পরিষ্কার হত। হয়তো আমরা সকলেই সমর্থন করতে পারতাম কিন্তু তৃতীয় স্ট্যানজাতে যেকথা উত্থাপন করেছেন, তার ফলে টোটাল মোশনটা রাজনৈতিক স্বার্থে লেখা হয়েছে এবং স্বভাবতই আমরা অ্যামেন্ডমেন্ট দিয়েছি। এই রাজ্যের পরিস্থিতি উৎকৃষ্টতম ইত্যাদি করে যে স্ট্যাঞ্জা দেওয়া আছে যদি পরিবর্তন করতে পারতেন, যদি উইথড্র করেন, পরবর্তীকালে আউটরাইট ৩৫৫এ যদি সীমাবদ্ধ থাকেন তাহলে মনে হয় সর্বদলীয় হতে পারে। বর্তমানে কেন্দ্রীয় সরকার যেটা পাঠাচ্ছেন সেটা ড্রাফট যদি ড্রাফট করা হয়, তাহলে ব্যাপারটা আইনের মধ্যে সংবিধানের মধ্যে সীমাবদ্ধ থাকে, কোনও

রাজনৈতিক আক্রমণ, প্রতি আক্রমণের ব্যাপার না থাকে তাহলে আমাদের পক্ষে সহজ হয়। যদি থাকে তাহলে অ্যামেন্ডমেন্ট থাকবে। স্বভাবতই পুরোপুরি মোশনটা যদি এই রকম ভাবে থাকে তাহলে আমরা সমর্থন করতে পারছি না। একটা কথা বলতে হয় যে ৩৫৫ ধারাটা কি সেটা জানা দরকার। ৩৫৬ নিয়ে বহু বিতর্ক হয়েছে। সুপ্রিম কোর্টের রায়—বিশেষজ্ঞদের মতামত আছে, সংবিধানের যে সমস্ত বিশেষজ্ঞ আছেন, তাঁদের মতামত আছে। দুঃখের বিষয় ৩৫৫ নিয়ে তেমন কোনও বিতর্ক অতীতে হয়নি, যে বিতর্কের ভিত্তিতে সুপ্রিম কোর্ট এর রায় অথবা বক্তব্য সংবিধানের বক্তব্য অথবা অন্যান্য জায়গায় কোনও বক্তব্য রয়ে গেছে। স্বভাবতই আমরাও পাচ্ছি না। ৩৫৫ নিয়ে সংবিধানে যখন তৈরি হয়েছিল, সংবিধানের কনস্টিটিউওয়েল অ্যাসেম্বলি ছিল সেই ড্রাফট কনস্টিটিউশন ইন্ডিয়াতে ডঃ আম্বেদকর কি বলেছেন, যদি আমরা সেটাতে যাই, তাহলে আমরা খানিকটা আলো দেখতে পাব। গভর্নমেন্ট ইন দি ইন্ডিয়ান কনস্টিটিউশন এ নিউ পারস্পেকটিভে, ডঃ শিবরঞ্জন চ্যাটার্জি, আমি আপনাকে সেটা উল্লেখ করছি। সেখানে ডঃ আম্বেদকর মন্ত করেছেন, The Article 277A I think it is agreed our Constitution is a federal Constitution and when we say that the Constitution is a federal Constitution, it means this that the provinces are as sovereign in their field which is left to them by the Constitution as the centre is in the field which is assigned to it. In other words barring the provisions which permit the centre to override any legislation that may be passed by the provisions, provinces have a plenary authority to make any law for the peace, order and good government of the province. Now when once the Constitution makes the provinces sovereign and gives them plenary powers to make any law for the peace, order and good government of the province, really speaking, the intervention of the Centre must be deemed to be barred, because that would be an invasion of the sovereign authority of the province. আমি আবার রিপিট করছি যদি এই আইনটা যেটা আগে ছিল ড্রাফটে কনস্টিটিউশন ২৭৭এ তাতে ডঃ আম্বেদকর নিয়ে বলেছেন বিকজ দ্যাট would be an invasion of the sovereign authority of the provice অর্থাৎ ফেডারাল স্ট্রাকচারে এই ৩৫৫ সাধারণভাবে অ্যাপ্লাই করা যেতে পারে না। যেভাবে কেন্দ্রীয় সরকার এবং আদবানিজী ব্যাখ্যা করেছেন। এর ব্যাখ্যাটা সংবিধানে খুব স্বীকৃত ব্যাখ্যা নয়। সংবিধান বিশেষজ্ঞ দুর্গাদাস বসুর লেখা বই 'শর্টার কনস্টিটিউশন অফ ইন্ডিয়া'—যদি দেখেন তাহলে দেখবেন সেখানে অসংখ্য ব্যাখ্যা সংক্ষেপে দিয়েছেন ডিউটি অফ দি ইন্ডিয়ান ৩৫৩-৫৫ তে ডিউটি of the Union to protect the state against external aggression and internal disturbance। স্টেটের

এক্সটার্নাল যদি কোনও এগ্রেশন হয় অথবা ইন্টারনাল ডিসটার্ব্যান্স হয় স্টেট অ্যাজ এ হোল, নট ইন্ডিভিজুয়াল। শুধু ইন্ডিভিজুয়াল একটা, দুটো মার্ডার ধরে নিয়ে স্টেটের বিরুদ্ধে কোনও রকম ওয়ার্নিং না দিয়ে, কোনও রকম কশান না দিয়ে, কোনও রকম কিছু না বলে ৩৫৫ অ্যাপ্লাই করা যায় না। এক্ষেত্রে ধরতে হবে ৩৫৫ ইজ ভেরি মাচ কো-রিলেটেড উইথ ৩৫৬, তার মানে একটা নির্বাচিত স্টেট গভর্নমেন্টকে তাহলে ডিসলভ করে দিতে হয়। এখন সেটা না করে বিচ্ছিন্নভাবে ৩৫৫ প্রয়োগ করা কোনওভাবেই আইনসম্মত নয় এবং নীতিগতভাবে সম্মত নয়। বহু জায়গায় এর ব্যাখ্যা দেওয়া আছে ইট ইজ হাইলি কো-রিলেটেড ৩৫৫ উইথ ৩৫৬। তাহলে কি ধরে নিতে হবে যে আদবানিজী অথবা কেন্দ্রীয় সরকার আমাদের যে কোনও একটা সরকারকে যখন তখন ৩৫৫ অ্যাপ্লাই করে দিয়ে—তিনি এই কশান দিচ্ছেন যে আগামী দিনে ৩৫৫ অ্যাপ্লাই করতে চলেছেন। ৩৫৫ অ্যাপ্লাই করতে গেলে যে অস্বাভাবিক পরিস্থিতি সংবিধানে বলা আছে। অস্বাভাবিক পরিস্থিতি এই শব্দটার ব্যাখ্যা জানা দরকার। সেই অস্বাভাবিক পরিস্থিতি না হলে ৩৫৫ এবং ৩৫৬ কোনটাই অ্যাপ্লাই করা বাঞ্ছনীয় নয় এবং সংবিধান সম্মত নয়। এখন আপনি যদি দেখেন ২৭৭তে ডঃ আম্বেদকর বলেছেন এখানে দুটো ব্যাপার আছে, একটা হল ৩৫৫ অনুযায়ী কেন্দ্র যখন তখন রাজ্যের ব্যাপারে হস্তক্ষেপ যেমন করতে পারে না, দ্বিতীয়ত কেন্দ্রের হাতে যেমন কিছু ক্ষমতা আছে রাজ্যের হাতেও তেমনি কিছু ক্ষমতা আছে। কেন্দ্র রাজ্যের ব্যাপারে হস্তক্ষেপ করলে উনি বারে বারে বলেছেন দ্যাট উড বী an invasion of the sovereign authority of the provice এই যে শোভারেন অথরিটিটা স্টেটের রয়েছে যেটা ফেডারেল স্ট্রাকচার রয়েছে, সেটা কিন্তু কেন্দ্রীয় সরকার একটা ইনভেশন প্রয়োগ করে ফেলছে। স্বভাবতই এটা একটা সাংঘাতিক কথা এবং যিনি আর্কিটেক্ট অফ দি কনস্টিটিউশন তিনি যদি এটাকে এই ভিত্তিতে ব্যাখ্যা করেন, এর ঊর্ধ্বে যাবার কোনও উপায় নেই। এখানে প্রশ্ন উঠতে পারে যদি ৩৫৫ ধারার প্রয়োজনীয়তা কি? যদি সংবিধান দেখি তাহলে দেখবেন ২৭৭এ বলে যেটা ছিল সেটা তৈরি করা হয়েছে। সেটা ২৭৭ ছিল, কিন্তু ২৭৭ এ আবার একটা প্লেস করা হল। তার উত্তরে ডঃ আম্বেদকর বলেছেন, আমি আবার পড়ে শোনাচ্ছি "We have a Federal Constitution as we propose to authorise the Centre by virtue of Art. 278 and Art, 278A, it must be by and under some obligation"—by and under some obligation—"which the Constitution imposes upon the Centre."

The invasion must not be an invasion which is want on arbitrary and unauthorised by law. Therefore, in order to make it quite clear that Article 278 and 278A are not to be deemed as a want on invasion by

the Centre upon the authority of the provices, we propose to introduce Articles 277A।

২৭৭ এ ডিক্লেয়ারের পর কনস্টিউয়েন্স অ্যাসেম্বলি খসড়া প্রস্তাব পাঠানো হয়। তখন এটা ৩৫৫-র অলটারনেটিভ হিসাবে ব্যবস্থা করা হয়। এটা প্রাকটিক্যালি নির্বাচিত রাজ্য সরকারকে বরখাস্ত করবার জন্য রাষ্ট্রপতি শাসন জারি করা। অর্থাৎ ৩৫৬-কে অ্যাপ্লাই করা। এটা প্রয়োগের একটা জাস্টিফিকেশন থাকা দরকার, ৩৫৫-র। নিছক রাজনৈতিক কারণে, কোনও কারণ দ্বারা প্ররোচিত হয়ে এই ধরনের ৩৫৫ ধারা প্রয়োজন করা যায় না। খুব সাবধানে এর প্রয়োগ করতে হয়। খুব সাংঘাতিক ইস্যু না হলে এটা করা যায় না। রাজ্য সরকারকে না জানিয়ে কেন্দ্রে একটা দল পাঠানোটা আমাদের কাছে অবাঞ্ছিত বলে মনে হয়েছে। তার মানে এই নয়, পঞ্চায়েত নির্বাচনের আগে, পঞ্চায়েত নির্বাচনের সময় এবং পঞ্চায়েত নির্বাচনের পরে এখানে কোনও গন্ডগোল হয়নি, কোনও ক্রাইম হয়নি। সুতরাং আপনারা এটা বলতে পারেন না যে, আপনাদের শাসনকাল অন্যান্য রাজ্যের শাসনকালের থেকে উৎকৃষ্ট। এক্ষেত্রে আপনারা যদি রাবড়ি দেবীর সঙ্গে জ্যোতিবাবুর তুলনা করেন, মুলায়ম, লালুর সঙ্গে জ্যোতি বসুর তুলনা টেনে আনেন, পশ্চিমবঙ্গ বিধানসভাকে ওদের সঙ্গে তুলনায় নিয়ে আসেন তাহলে আমাদের অসম্মান হয়ে যাবে। স্বভাবতই যে আইন-শৃঙ্খলা আছে তাতে যথেষ্ট শংকার অবকাশ থাকছে। তবে কেউ একজন বললেই বা ইন্ডিভিজুয়াল ইগোর স্যাটিসফেকশনের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে ৩৫৫ ধারা অনুযায়ী এই রকম একটা টিম রাজ্যে পাঠানো যায় না। আমরা মনে করি এর অবলিগেশন ত্রুটিপূর্ণ। সারকারিয়া কমিশনের ক্ষেত্রে একটা কথা বলা আছে। ৩৫৬ অ্যাপ্লাই করার আগে সংশ্লিষ্ট রাজ্যের কাছে সংবিধান অনুযায়ী কিভাবে চলছে সেটা জানা উচিত। শো-কজ করার আগে ৩৫৬ আর্টিকেল প্রয়োগ করা উচিত নয়, যেটা কেন্দ্রীয় সরকার করেছে। তাহলে সতর্ক কোন ধারায় করা হবে? আমরা মনে করি সংবিধান বিশেষজ্ঞরা এখানে একটা পথ বেঁধে দিয়েছেন। আগে কি করে শো-কজ করা যায়। বি জে পি সরকার মনে করছেন বামফ্রন্ট সরকারকে বরখাস্ত করবে এবং তার আগে ৩৫৫ ধারায় একটা শো-কজ বা ওয়ার্নিং দিয়ে দেখা যাক। কিন্তু ৩৫৫ ধারা অনুযায়ী কাউকে না জানিয়ে সেন্ট্রাল টিম পাঠানো যায় না। অতীতে আমরা এই প্রয়োগ দেখিনি। ৩৫৬ ধারার প্রয়োগ দেখেছি কিন্তু ৩৫৫ ধারার প্রয়োগ দেখেনি। ল অ্যান্ড অর্ডারের ক্ষেত্রটা সম্পূর্ণভাবে স্টেটের হাতে। কিন্তু এক্ষেত্রে সেন্ট্রালের একটা সাপ্লিমেন্টারি গাইডিং-এর ভূমিকা আছে। মাননীয় মুখ্যমন্ত্রী জানেন, এই গাইডিং আছে বলেই, সাপ্লিমেন্টারি ব্যবস্থা নিতে পারেন বলেই, সেন্ট্রালের আন্ডারে বহু জায়গায় পুলিশ, প্যারা মিলিটারি ফোর্স, সি আর পি এফ, বি এস এফ, সি আই এস এফ, ইন্দো-টিবেটিয়ান বর্ডার ফোর্স, ইত্যাদি রয়েছে। অর্থাৎ ল অ্যান্ড অর্ডারের ক্ষেত্রে একটা গাইডিং

রয়ে গেছে। সংবিধান রচয়িতারা মনে করেছিলেন যে, আইন শৃঙ্খলা রাজ্যের ব্যাপার হলেও সমস্ত রাজ্যের নিরাপত্তার দায়িত্ব কেন্দ্রের উপর রয়েছে।

[12-30 — 12-40 p.m.]

এই নিরাপত্তার জন্য এক্সটা অর্ডিনারি পাওয়ার কেন্দ্রকে দেওয়া হয়েছে। কিন্তু এর প্রয়োগ খুবই সতর্কতার সঙ্গে করা দরকার। সতর্কতার সঙ্গে না করলে খুবই মুশকিল হবে। যেমন আন্ডার ডিসটার্বড এরিয়া অ্যাক্ট কেন্দ্রীয় সরকার ইচ্ছে করলে ডিসটার্ব এরিয়া বলে যে কোনও অঞ্চলকেই ঘোষণা করতে পারে, স্টেট অ্যাজ এ হোলও করতে পারে। আমি উদাহরণ দিয়ে বলি, এমন কি আমাদের সময় ১৯৮৭ সালে বিধানসভার মেয়াদ শেষ হবার ঠিক এক সপ্তাহ আগে পুরো ত্রিপুরা রাজ্যকে ডিসটার্ব এরিয়া হিসাবে ঘোষণা করা হয়েছিল। সেই ঘোষণা নিয়ে বিতর্ক হতে পারে, কিন্তু সেটা সংবিধান এবং আইনের দ্বারা স্বীকৃত ছিল। অতএব ঐ অ্যাক্ট যদি পশ্চিমবাংলার ক্ষেত্রে প্রয়োগ করা হয় তাহলে তা নিয়ে বিতর্ক হতে পারে, রাইট রঙ নিয়ে বিতর্ক হতে পারে, কিন্তু সংবিধান এবং আইন বিরোধী তা বলা যাবে না। আইনে বলা আছে—টেরোরিস্ট বা সন্ত্রাসবাদী এলাকায় এই আইন প্রয়োগ করা হবে। কিন্তু সন্ত্রাসবাদ বা টেরোরিজম কথাটার কোনও ব্যাখ্যা দেওয়া নেই। লুঠ করা, ডাকাতি করাকেও টেরোরিজম বলা হয়। আবার বিদেশি গুপ্তচরকেও টেরোরিস্ট বলা হয়। আবার জাত পাতের ধূয়া তুলে মারামারি করাকেও টেরোরিজম বলা যায়। স্বভাবতই টেরোরিজম-এর নির্দিষ্ট সংজ্ঞা দেওয়া নেই বলে গন্ডগোল হয়ে যায়। কিন্তু এই আইন যেমন বহু জায়গায় প্রয়োগ করা সম্ভব এক্সট্রা অর্ডিনারি ক্ষমতায় তেমন ৩৫৬ ধারা যখন তখন প্রয়োগ করা সম্ভব নয়। আমি যত দূর জানি মাসে দুটো করে ল অ্যান্ড অর্ডার নিয়ে রিপোর্ট স্টেট গভর্নমেন্ট সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পাঠিয়ে থাকে এবং গভর্নর নিয়মিত রিপোর্ট পাঠিয়ে থাকে। স্বভাবতই রিপোর্ট পাঠানোটা রুটিন হওয়া সত্ত্বেও এটা আলোচনার বিষয় হতে পারে, কিন্তু এটা নিয়ে ৩৫৫ হতে পারে না। যখন দেশে ৩৫২ অনুযায়ী জাতীয় জরুরি অবস্থা থাকে না তখন বলা হয় স্বাভাবিক পরিস্থিতি আছে। সেই পরিস্থিতিতে সেন্ট্রাল টিম পাঠিয়ে দেওয়াটা আমার মনে হয় যুক্তি-সঙ্গত নয়। স্যার, অন্যান্য দেশে, যেখানে আমাদের মতো ফেডারেল স্টেটস আছে সেখানেও আমরা দেখছি এই ধরনের প্রভিসন আছে। আমি ঐ একই বই-এর ১২৭ পাতায় দেখছি,

Section 4 of Article (IV) of the U.S. Constitution provides "The United States shall guarantee the every state in this Union the Republican form of Government and shall protect each of them against invasion and of application of the Legislature, or of the Executive (when

the Legislature cannot be convened) against domestic violence.'' Section 61 of the Commonwealth of Australia Constitution Act provides ''The Executive power of the Commonwealth is vested in the Queen and is exercisable by the Governor General as the Queens representative and extened to the execution and maintenance of the Constitution and of the laws of the Commonwealth,'' Section 119 states—The Commonwealth shall protect every state against invasion and on the application of the executive Government of the State, against the domestic violence.

অর্থাৎ ডোমেস্টিক ভায়লেন্সের ক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্ট অথবা কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে ইনডাইরেক্টলি প্রোটেকশন দিতে বাধ্য। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব, এটাকে কোনও রাজনৈতিক ইস্যু করবেন, কি করবে না, এটা ভেবে দেখা দরকার। আউট রাইট সংবিধানের প্রশ্ন তুলে এটা নিয়ে সারা ভারতবর্ষে বিতর্ক সৃষ্টি করা যেতে পারে। কিন্তু কিছু দিন আগেই দেখলাম বুদ্ধদেববাবু এবং তার কয়েকজন সহকর্মী একটা স্টেটে গিয়ে ৩৫৬-র দাবি করেছেন। একদিকে এখানে এই আলোচনা করবেন. অপর দিকে অন্য রাজ্যে গিয়ে ৩৫৬ দাবি করবেন! বিহার এবং আর অন্যান্য কয়েকটি রাজ্যে। সুতরাং এখানে ৩৫৫ ধারার বিরোধিতা করবেন এটা রাজনৈতিক উদ্দেশ্য হয়ে যায়। তাই স্বভাবতই রাজনৈতিক উদ্দেশ্যকে বিরোধিতা করি আর আপনাদের সমস্ত ব্যাখ্যাটা সংকীর্ণতা দোষে দুষ্ট হয়ে যাবে। তাই আমি বলব, অত্যন্ত ওপেন হার্টেড ৩৫৫ ধারা ফ্লোড বাই ৩৫৬ এই দুটোরই প্রতিবাদ করার দরকার আছে। কারণ কথায় কথায় স্বাভাবিক নিয়মে যেসব জিনিস চলছে, তাকে বিব্রত করা ঠিক নয়। এছাড়া সরকারের সাথে আলোচনা না করে কেন্দ্রীয় সরকার যে টিম পাঠিয়েছিলেন সেই ব্যাপারে বুদ্ধদেববাবুও কোনও ব্যবস্থা অবলম্বন করলেন না। আমি মনে করি, এই ইস্যু সাধারণ মানুষের ইস্যু। দুমদাম করে কোনও ইলেকটেড সরকারকে বিব্রত করা, সরকারকে না জানিয়ে টিম পাঠানো বাঞ্ছনীয় নয়। সেইজন্য আজকে আমরা এই অ্যামেন্ডমেন্ট আনতে বাধ্য হয়েছি এবং তাকে আমরা সমর্থন করছি। তার কারণ আপনাদেরও অপরাধ আছে, এই রাজ্যের আইন-শৃঙ্খলা আশাপ্রদ নয়। এই কথা বহু জায়গায় মুখ্যমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীও বলেছেন। আমিও মনে করি, বহু জায়গায় পুলিশের ব্যবহার, পুলিশের আচরণ নিন্দনীয় এবং তার সঙ্গে দলীয় আচরণ যেটা এই সরকারের নীতির বিরুদ্ধে কাজ করে চলেছে। স্বভাবতই আইন-শৃঙ্খলা যদি ভাল করতে পারেন তাহলে কোনও সরকারের ক্ষমতা হবে না কথায় কথায় নির্বাচিত সরকারের প্রতি ৩৫৫, ৩৫৬ ধারার রক্তচক্ষু দেখানো এবং তাতে ডেমোক্রেসি, সোভারেনিটি চ্যালেঞ্জ হয়ে যায়, সাধারণ মানুষ বরদাস্ত করতে চায় না। এই কথা বলে,

অ্যামেন্ডমেন্টের পক্ষে বলে এবং এই লাইন কটির বিরোধিতা করে এবং আইন-শৃঙ্খলার ক্ষেত্রে কার্যকর ব্যবস্থা নেওয়া হোক এই দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের সদস্য শ্রী রবীন্দ্রনাথ মন্ডল এবং অন্যান্যরা যে প্রস্তাব এখানে উপস্থাপিত করেছে তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা উল্লেখ করতে চাই। আইন-শৃঙ্খলা রাজ্যের এক্তিয়ারে। বর্তমান কেন্দ্রীয় সরকার রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করার জন্য তারা আইন-শৃঙ্খলার অজুহাত দেখিয়ে রাজ্যের সাথে কোনও আলোচনা না করে এখানে তারা প্রতিনিধি পাঠিয়েছেন এবং সংবিধানের ৩৫৫ ধারার কথা তারা বার বার উল্লেখ করেছেন। কিন্তু আমি মনে করি সারকারিয়া কমিশনের যে মত তার পরিপন্থী, কেন্দ্রীয় সরকার রাজনৈতিক উদ্দেশ্যে প্রণোদিতভাব আমাদের রাজ্যে আইন-শৃঙ্খলার নামে যে প্রতিনিধি দল পাঠিয়েছেন সেটা যুক্তি-সঙ্গত নয়। কারণ প্রতিনিধি দল পাঠাবার আগে আইন-শৃঙ্খলার প্রশ্নে কেন্দ্রীয় সরকারের উচিত নিশ্চয়ই রাজ্য সরকারের সাথে আলোচনা করা এবং তাদের মতামত জানতে চাওয়া। কারণ আমি লক্ষ্য করছি, মিজোরাম, নাগাল্যান্ড এবং আসামে সেখানেও যে আইন-শৃঙ্খলার বিষয়টি আছে তার চেয়ে আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে এমন কথা কেউ বলতে পারেন না। গত কয়েকদিন আগে আমাদের এখানে পঞ্চায়েত নির্বাচন হয়েছে, লোকসভার নির্বাচন হয়েছে এবং উপ-নির্বাচনও হয়ে গেল, এত শান্তিপূর্ণ পরিবেশ, এত সুষ্ঠুভাবে এত গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন হয়েছে যা অন্য কোনও রাজ্যে হয় বলে আমি জানি না। হ্যাঁ, দু-একটি ঘটনা নিশ্চয়ই কিছু ঘটেছে। কিন্তু তুলনামূলক ভাবে যদি আমরা দেখি তাহলে দেখবো সামান্যতম, যারজন্য আইন-শৃঙ্খলার কোনও প্রশ্ন এখানে ওঠে না। তাই বলব, ৩৫৫ ধারার অজুহাত দিয়ে কেন্দ্রীয় সরকার নিজেদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধি করার জন্যই তারা পাঠিয়েছেন। সেই জন্য আমি মনে করি যে এটা নিয়ে আন্তরাজ্য পরিষদে আলোচনা হওয়া উচিত এবং এর উপর গুরুত্ব দিয়ে রাজ্যের সাথে কেন্দ্রীয় সরকারের আলোচনায় বসা উচিত। বর্তমানে যা পরিস্থিতি তাতে এইভাবে কোনও রাজ্যে প্রতিনিধি পাঠানো উচিত নয়। আমি এই প্রস্তাবকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** ডেপুটি স্পিকার স্যার, আজকে এই সভায় মাননীয় সদস্য শ্রী রবীন্দ্রনাথ মন্ডল এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন এই প্রস্তাব সম্পূর্ণভাবে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে আনা হয়েছে এবং তাই আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, এখানে লেখা হয়েছে, এই রাজ্যের আইন শৃঙ্খলার পরিস্থিতি সারা দেশের মধ্যে উৎকৃষ্টতম। তার সঙ্গে এটাও লেখা হয়েছে, সাম্প্রতিক বিধানসভার উপনির্বাচনে

এবং পঞ্চায়েত নির্বাচন এখানে অবাধ ও শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে। স্যার, আমরা দেখেছি পশ্চিমবাংলার রক্ত পিচ্ছিল মাটির উপর এই রাজ্যের পঞ্চায়েত নির্বাচন হয়েছে এবং বিধানসভার উপ নির্বাচনের নামে এখানে কেমন করে অবাধে জালিয়াতি ও প্রক্সি ভোট চলেছে। এসব জিনিস আমরা দেখেছি। স্যার, আমি জানি, বিষয়টি খুব স্পর্শকাতর বিষয়। এ বিষয়ে আজকের রাখা বক্তব্য আগামীদিনের ইতিহাস হিসাবে বিবেচিত হবে। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং তাদের দ্বারা পরিচালিত যে বামফ্রন্ট সরকার তারা ৩৫৫ ধারা সম্পর্কে যে কথা বলছেন—এখানে স্যার, সংবিধানে লেখা আছে, "সংঘের কর্তব্য রাজ্য সমূহকে বাহির হইতে আক্রমণ ও অভ্যন্তরীণ গোলযোগ হইতে রক্ষা করা।" এখানে অভ্যন্তরীণ গোলযোগের ব্যাখ্যা দেওয়া হয়েছে। স্যার, এই প্রসঙ্গে বলতে চাই, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি যারা এই সরকারের প্রধান দল তারা বিহারে ৩৫৬ ধারা প্রয়োগের দাবি তুলেছেন। এই দাবি তারা কিসের ভিত্তিতে তুললেন সেটা জানাবেন কি? সংবিধান যদি এতই পবিত্র হয় তাহলে সেই সংবিধান বিহারে প্রয়োগ করা যাবে আর পশ্চিমবঙ্গে প্রয়োগ করা হলেই হৈ চৈ করা হবে কেন তার ব্যাখ্যা ওদের কাছ থেকে জানতে চাই। দ্বিতীয়ত জানতে চাই, ৭৭ সালে যখন জনতা সরকার ভারতবর্ষের শাসন ক্ষমতায় এসেছিলেন তখন তারা ভারতবর্ষের ৯টা রাজ্যে এক যোগে ৩৫৬ ধারা প্রয়োগ করে তাদের সরকার ভেঙ্গে দিয়েছিলেন কেন? সেদিন সংবিধানের এই ধারক-বাহকরা কোথায় ছিলেন জানাবেন কি? সেদিন কেন চিৎকার করে বলেননি যে এই সমস্ত রাজ্যগুলিতে ৩৫৬ ধারা প্রয়োগ করা যাবে না? তারপর ৯২ সালে যেদিন বাবরি মসজিদ ভেঙ্গে দিয়েছিল উত্তরপ্রদেশে সরকার তাদের দায়িত্ব পালন না করার জন্য কেন্দ্রীয় সরকার তাদের সরকারকে ভাঙ্গলেও ভাঙ্গতে পারেন কিন্তু সেই সঙ্গে সেদিন আরও তিনটি রাজ্য সরকারকে ভেঙ্গে দেওয়া হয়েছিল কেন? সংবিধানের এই ধারক-বাহকরা কোথায় ছিলেন সেদিন? তাহলে সংবিধানটা কি প্রয়োগ করতে হবে এমন একটা অবস্থার পরিপ্রেক্ষিতে যাতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকরা খুশি হন? স্যার, সারকারিয়া কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্টের ১৭৮ পেজে বলছে—

"It is apparent that the President in fulfilment of the duties cast upon union executive under Article 355 would have exhausted all possible steps to prevent a situation of the breakdown of the constitutional machinery of the state, before resorting to action under Article 356."

আমি মনে করি অ্যাক্ট ৩৫৬ প্রয়োগের আগের যে পরিস্থিতি পশ্চিমবঙ্গে তৈরি হয়েছিল—এখানে ৯৩ জন মানুষ পঞ্চায়েত নির্বাচনের আগে ও পরে মারা গিয়েছেন খুন হয়েছেন। এরমধ্যে আমরা দেখতে পাচ্ছি ৬২ জন হচ্ছেন তৃণমূল কংগ্রেসের কর্মী, তাদের হত্যা করা হয়েছে। এরমধ্যে তৃণমূল কংগ্রেসের প্রার্থীও আছেন। তার সঙ্গে সঙ্গে

অন্যান্য রাজনৈতিক দলের কর্মিরাও আছেন। আর এস পি-র ক্ষিতি গোস্বামীকে আমরা দেখেছি এর তীব্র বিরোধিতা করতে। আমরা দেখেছি ফরওয়ার্ড ব্লকের নেতৃবৃন্দকে তাদের দলের প্রার্থী ও সদস্যদের হত্যা করার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাতে। আমরা দেখছি যে এস ইউ সি-র কর্মীকে হত্যা করার জন্য তারা তীব্র প্রতিবাদ করতে উঠেছেন। আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই, সংবিধান নিঃসন্দেহে আমাদের কাছে পবিত্র। তার নাইন্থ শিডিউলে একথা নিশ্চয়ই লেখা আছে যে ল অ্যান্ড অর্ডার স্টেট সাবজেক্ট এবং এগুলি রাজ্যের অধিকারে পড়ে। কিন্তু কেন্দ্রীয় সরকারের একেবারে অধিকার নেই, একথা বলা যাবে না। কারণ আগে কেন্দ্রীয় সরকার যখন ৩৫৬ ধারা অপপ্রয়োগ করেছিলেন তখন ওখানকার বন্ধুরা উল্লসিত হয়েছিলেন, তারা দু হাত তুলে নেচেছিলেন ১৯৭৭ সালে, ১৯৯২ সালে। তাহলে আইন প্রয়োগ কিভাবে হবে, কিসের ভিত্তিতে হবে, এই ব্যাখ্যা নতুন করে করার প্রয়োজনীয়তা আছে। রাজ্য বিধানসভায় এই ব্যাপারে বিস্তারিত আলোচনা হওয়া দরকার। আমি মনে করি এই প্রস্তাব যেটা আনা হয়েছে, এটা সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্যে আনা হয়েছে। যদি সংবিধানে দুর্বলতা থাকে, সংবিধানকে রক্ষা করার মনো ভাব নিয়ে কোনও প্রস্তাব আসে তা নিঃসন্দেহে আমরা নতুন করে বিচার করে দেখতে পারি যে সমর্থন করব কি করব না। কিন্তু যেহেতু এই প্রস্তাব সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আনা হয়েছে, সেজন্য আমি সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন্দ্রনাথ মন্ডল প্রমুখ মাননীয় সদস্যরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারত সরকার পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি পরিপ্রেক্ষিতে এখানে যে পর্যবেক্ষক দল পাঠিয়েছেন তাতে অত্যন্ত অন্যায় এবং গর্হিত কাজ করেছেন। আমরা জানি এখানে উল্লেখ করা হয়েছে, যে যে কারণে একটা রাজ্যে বা একটা দেশের জরুরি অবস্থা ঘোষণা করা যায় সেটা হচ্ছে, বহিঃশত্রুর আক্রমণ, অর্থনৈতিক অনিশ্চয়তা এবং কোনও কারণে আইন-শৃঙ্খলার অবনতি। এখানে তার কোনটাই নেই। তাসত্ত্বেও তারা পর্যবেক্ষক দল পাঠিয়েছেন। ভারত সরকার একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে তারা এখানে পর্যবেক্ষক দল পাঠিয়েছিলেন। পশ্চিমবাংলার যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি, ভারত সরকার জানেন যে, সামগ্রিক ভাবে, তুলনামূলক ভাবে এই রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভাল, তাসত্ত্বেও তারা এখানে পর্যবেক্ষক দল পাঠালেন এবং সঙ্গে সঙ্গে একটা বড় সাংবিধানিক প্রশ্নেরও উত্থাপন করেছেন পর্যবেক্ষক দল পাঠানোর সঙ্গে সঙ্গে। আমরা জানি, ভারতবর্ষে শাসনতন্ত্রে স্বাধীনতার পরে যুক্ত রাষ্ট্রীয় বৈশিষ্ট এবং তার ইউনিটের ঝোঁক। দেশের রাষ্ট্র বিজ্ঞানী যারা তারা এইভাবে ব্যাখ্যা করেছেন। এখানে যে

কোনও সময়ে একটা ক্ষমতা কেন্দ্রীভুত হওয়ার সুযোগ এবং বিধান ভারতবর্ষের সংবিধানে রয়েছে। ভারতবর্ষের সংবিধানে আবার অনেক অগণতান্ত্রিক উপাদনও থেকে গেছে। এই গণতন্ত্রকে হত্যা করার অনেক উপাদানও থেকে গেছে। আপনারা সকলেই জানেন যে ভারতবর্ষের সংবিধানে বলা হয়েছে যে, একটা নির্বাচিত সরকারকে যে কোনও সময়ে রাজ্যপাল তার অভিরুচির উপরে বাতিল করে দিতে পারে। সংবিধানে বলা হয়েছে, দি কাউন্সিল অব মিনিস্টার শ্যাল হোল্ড অফিস ডিউরিং দি প্লেজার অব দি গভর্নর। অর্থাৎ গভর্নরের অভিরুচির উপরে নির্ভর করছে। সংবিধানে যে ধারাগুলি লেখা হয়েছে, সংবিধান প্রণেতারা যেভাবেই ভেবে থাকুন, ভারতবর্ষের ধনতান্ত্রিক রাষ্ট্র ব্যবস্থায় কায়েমি স্বার্থ এবং পুঁজিবাদী ব্যবস্থাকে রক্ষা করার জন্য সমস্ত কিছু কেন্দ্রীভুত করা হয়েছে, সংবিধানে এই ব্যবস্থা হয়েছে। আজকে বড় প্রশ্ন হচ্ছে, স্বাধীনতার ৫০ বছর সংসদীয় ব্যবস্থার পরে প্রশ্ন উঠছে যে, সংবিধানের এই সব ধারাগুলির অনিবার্য কি না? আজকে ফেডারেল ব্যবস্থাকে যথাযথ রাখার জন্য ক্ষমতা কেন্দ্রীভূত হওয়ার এই সব ধারাগুলিকে রোধ করা জরুরি এই প্রশ্নও উঠেছে। ভারতবর্ষের সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থায় এইভাবে পর্যাবেক্ষক দল পাঠানো, এটা গর্হিত, অন্যায় এবং গণতন্ত্র বিরোধী। সেজন্য এই রাজ্য থেকে আগেও অগণতান্ত্রিক ব্যবস্থার বিরুদ্ধে প্রশ্ন উঠেছিল এবং আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এবং ডঃ অশোক মিত্র খুব সংগতভাবে কেন্দ্র-রাজ্য আর্থিক প্রশ্নের আওয়াজ তুলেছিলেন। কেন্দ্র-রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাস নিয়ে প্রশ্ন উঠেছে, প্রশ্ন উঠেছে ভারতবর্ষে ফেডারেল ব্যবস্থা থেকে এক কেন্দ্রীক ঝোঁক নিয়ে। এর থেকে দেশকে রক্ষা করবার জন্য সংবিধান সংশোধনের উদ্যোগ নেওয়া উচিত। ওরা রাজ্যের আইন-শৃঙ্খলা নিয়ে প্রশ্ন তুলেছেন। কিন্তু আমরা বলেছি এবং এখানে বিরোধী পক্ষের শ্রী সুব্রত মুখার্জি পর্যন্ত বলেছেন যে, এত বৃহৎ একটা পঞ্চায়েত নির্বাচন, সেটা নির্বিঘ্নেই সম্পন্ন হয়েছে সামান্য কিছু বিক্ষিপ্ত ঘটনা ছাড়া। তিনি এটা স্বীকার করেছেন। আজকে রাজ্যে জরুরি অবস্থার কোনওরকম পরিস্থিতি নেই, কেন্দ্রীয় হস্তক্ষেপের কোনও সুযোগ নেই। শুধুমাত্র একটি উদ্দেশ্যে, তৃণমূল নেত্রীর দলের এবং বিজেপির প্রতিক্রিয়াশীল রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য ঐ সিদ্ধান্ত নেওয়া হয়েছে। তারজন্য আমাদের দাবি, এই মুহূর্তে আমাদের দেশের ভেতরে এবং বাইরে, সংসদের ভেতরে এবং বাইরে এর বিরুদ্ধে লড়াইয়ে সামিল হতে হবে এবং সেই লড়াইয়ে ভারতবর্ষের সংবিধানে গণতান্ত্রিবিরোধী যে অংশ রয়েছে তার সংশোধনের জন্য আওয়াজ তোলাটা জরুরি কর্তব্য হবে। আমাদের খুব ভাল লেগেছে, আমরা গর্বিত যে, স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী অত্যন্ত সঙ্গতভাবে কেন্দ্রীয় পর্যবেক্ষক দল সম্পর্কে সঠিক মন্তব্য করেছেন। তাদের সঙ্গে যে ব্যবহার করা হয়েছে সেটা সঙ্গত হয়েছে। কারণ তারা এখানে ইচ্ছামতো আসবেন, আর যা খুশি রিপোর্ট করবেন? যেভাবে তারা এসেছেন তারজন্য সঙ্গতভাবেই পশ্চিমবঙ্গ সরকারের আশ্রয় তারা পাননি। এটা সঙ্গত হয়েছে। একে অভিনন্দন জানাই। মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকার সম্পর্কে

একটা শব্দ ব্যবহার করেন। আমি মনে করি, ঐ শব্দের বিকল্প কিছু করা যায় না। মাননীয় মুখ্যমন্ত্রী মাঝে মাঝেই ঐ সরকারকে বর্বর বলে অভিহিত করেন। তার এই শব্দটার বিকল্প কিছু নেই। এখানে রাজ্যপালের কাছে কোনও রিপোর্ট নেই দেশের মধ্যে আইন-শৃঙ্খলা হবার, মানুষের এই নিয়ে ক্ষোভ-বিক্ষোভ নেই, অথচ ঐ দলকে তারা রাজ্যে পাঠিয়ে দিলেন! তারজন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। এর উপর যারা সংশোধনী প্রস্তাব এনেছেন সেটা শেষ মুহূর্তে তারা দিয়েছেন এবং তার মাধ্যমে প্রস্তাবের কোথায় কোথায় পরিবর্তন করতে চেয়েছেন। স্বভাবতাই তারা তাদের কথা বলবেন, শোভনদেব চট্টোপাধ্যায় তার পুনরাবৃত্তি করবেন, আইন-শৃঙ্খলা বিপন্ন হয়েছে এসব বলবেন। কিন্তু সেটা আমরা সমর্থন করতে পারছি না। এতবড় একটা রাজ্য সেখানে কোথাও কোথাও বিক্ষিপ্ত ঘটনা ঘটতেই পারে; পশ্চিমবঙ্গে ৭ কোটি মানুষের মধ্যে সমাজবিরোধী কার্যকলাপ ঘটতেই পারে। কিন্তু সেই বিক্ষিপ্ত ঘটনাকে পশ্চিমবঙ্গের সামগ্রিক পরিস্থিতি বলে প্রতিপন্ন করা যায় না। সেজন্য আজকে যে প্রস্তাব এসেছে সেটা অত্যন্ত যুক্তি সঙ্গত; এর মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মান-সম্মান রক্ষা করবার উদ্যোগ গ্রহণ করা হয়েছে। পশ্চিমবঙ্গের রাজনৈতিক পরিস্থিতি সম্পর্কে যেভাবে চরিত্র হরণের চেষ্টা হচ্ছে তার বিরুদ্ধে সঙ্গতভাবেই প্রতিবাদ হচ্ছে। তবে প্রস্তাবের ভাষাটা আরও কর্কশ হলে ভাল হত। যে ভাষা নেওয়া হয়েছে তার চেয়ে কড়া ভাষা নেওয়া উচিত ছিল। এই কথা বলে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবং অ্যামেন্ডমেন্টের বিরুদ্ধে বলে এই প্রস্তাবকে সমর্থন করছি। আমার যে প্রশ্ন সেই প্রশ্ন হল সংসদে আমাদের যারা প্রতিনিধিত্ব করছেন, লোকসভা এবং রাজ্য সভার, আজকে তাদের ভারতবর্ষের সংবিধানে গণতান্ত্রিকবিরোধী যে অংশগুলো রয়েছে সেগুলো সংশোধন করবার জন্য লড়াই সংগঠিত করতে হবে ভারতবর্ষের গণতান্ত্রিক ব্যবস্থাকে রক্ষা করবার স্বার্থে। এই কথা বলে উত্থাপিত প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রবীন মন্ডল সহ বিভিন্ন সদস্য যে মোশন এনেছেন সেই ব্যাপারে আমি প্রথমেই বলতে চাই যে আমাদের দেশের যে জাতীয় সংবিধান সেই সংবিধানের সীমাবদ্ধতা অর্থে, যতটুকু ফেডারেল বা যুক্তরাষ্ট্রীয় কাঠামো......

**( এ ভয়েস ঃ স্যার, এখানে তো ওনার কোনও অ্যামেন্ডমেন্ট নেই)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অ্যামেন্ডমেন্টটা সারকুলেট করছে। আমার অ্যামেন্ডমেন্টটা ইট হ্যাভ বিন টেকেন অ্যাজ মুভড। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্পিকার মহাশয় আমাদের তিন জনের অ্যামেন্ডমেন্টগুলি এক সঙ্গে টেকেন অ্যাজ মুভড বলে দিয়েছেন। যদিও উনি বলে গিয়েছেন তথাপিও আমাদের কাছে এখনও আসেনি।

আমার অ্যামেন্ডমেন্ট আমি মুভ করে দিতে পারি ফর দেয়ার ইনফরমেশন, ফর দেয়ার নলেজ। স্যার, আই বেগ টু মুভ দ্যাট দি প্যারা স্ট্যাটিং উইথ দি ওয়ার্ডস এই সভা মনে করে যে অ্যান্ড এনডিং উইথ ওয়ার্ডস কার্যকর ব্যবস্থাও নিয়েছেন বি অমিটেড অ্যান্ড আই অলসো বি টু মুভ দ্যাট ইন দি লাস্ট প্যারা আফটার দি ওয়ার্ডস চাপের মুখে দি ওয়ার্ড বিভিন্ন বি ইনসার্টেড। আমি এইভাবে অ্যামেন্ডমেন্টগুলি এনেছি এবং যেহেতু মাননীয় সদস্যরা পাননি সেইজন্য তাদের অবগতির জন্য জানিয়ে দিলাম। আমি বলতে চাই আমাদের সংবিধানের যে পরিকাঠামো যে যুক্তরাষ্ট্রীয় পরিকাঠামো, আজকে বলতে হচ্ছে সংবিধান গৃহীত হবার পর থেকে অ্যামেন্ডমেন্টের মাধ্যমে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর বৈশিষ্টটাকে ইউনিটারি ফর্ম অফ গভর্নমেন্টের স্ট্রাকচারের দিকে নিয়ে যাচ্ছে। কারণ হচ্ছে যত পুঁজির কেন্দ্রীভবন হচ্ছে, পলিটিক্যাল সুপার স্ট্রাকচার সেটাকে আরও বেশি করে আস্তে আস্তে ডেমোক্রেটিক ক্যারেক্টার যতটুকু ছিল ফেডারেল ক্যারেক্টার যতটুকু ছিল সেটাকে সংকুচিত করে নিতে চাচ্ছে। এটা দেশের গণতন্ত্রের পক্ষে অত্যন্ত বিপদ জনক। সংবিধানের বিভিন্ন ধারার যে অপপ্রয়োগ, ৩৫৫, ৩৫৬ সহ অন্যান্য ধারার যে অপপ্রয়োগ এটা বরদাস্ত করা যায় না। কেন্দ্রীয় সরকারের এই যে হস্তক্ষেপ, ফেডারেল স্ট্রাকচারে রাজ্যগুলির যতটুকু ক্ষমতা ছিল সেটাকে বিনষ্ট করার প্রচেষ্টার বিরুদ্ধে আমরা বারে বারে বিরোধিতা করে এসেছি আমাদের দলের পক্ষ থেকে। আমরা বলেছি এটা অত্যন্ত ক্ষতিকারক এবং গণতন্ত্র বিরোধী। এই যে ৩৫৫ ধারার প্রয়োগ, এই ৩৫৫ ধারা সম্পর্কে যেভাবে সংবিধানে বলা আছে তাতে ৩৫৫ ধারাকে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে এইভাবে ৩৫৫ ধারাকে প্রয়োগ করা যায় না যথেষ্ট। এটা গণতন্ত্র বিরোধী, সংবিধানে যতটুকু প্রভিসন আছে তার বিরোধী। আজকে কেন্দ্রের বি জে পি সরকার বিভিন্ন রাজ্যে তাদের অভ্যন্তরীণ ব্যাপারে হস্তক্ষেপ করে যাচ্ছে। আমরা সেই হস্তক্ষেপের দৃঢ়ভাবে এবং দ্ব্যর্থহীন ভাষায় বিরোধিতা করি। বিভিন্ন জায়গায় আইন-শৃঙ্খলার কথা বলে যেভাবে তারা কেন্দ্রীয় টীম পাঠাচ্ছেন এবং ৩৫৫ ধারার অপপ্রয়োগ করছেন, আমরা সেই ধারার বিরুদ্ধে। এখানে আমরা দ্ব্যর্থহীন ভাষায় এই কথা বলছি। কিন্তু এই প্রস্তাবের মধ্যে আইন-শৃঙ্খলার কথা জানা হয়েছে, আমরা মনে করি না যে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবস্থা ভারতবর্ষের মধ্যে উৎকৃষ্ট। বিগত পঞ্চায়েত নির্বাচনে এবং বিভিন্ন নির্বাচনে পশ্চিমবঙ্গ সরকার যেভাবে সন্ত্রাস সৃষ্টি করে খুন, হত্যা এইসব যে পথ তারা বেছে নিয়েছেন আমরা তা সমর্থন করি না। আজকে এই যে কেন্দ্রীয় সরকার তার এই যে দুঃসাহস তার যে ৩৫৫ ধারার অপপ্রয়োগ। **(এই সময় লাল আলো জ্বলে ওঠে)** এই পরিস্থিতিকে যদি রাজ্য সরকার নিয়ন্ত্রণ করতে না পারেন তাহলে তারা এই পদক্ষেপ গ্রহণ করবেন। **(এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন)।**

[1-00 — 1-10 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য রবীন মন্ডল কর্তৃক আনীত প্রস্তাবকে আমি সমর্থন জানাই। আজকে আমাদের ভেবে দেখতে হবে, ভারতবর্ষের যে ফেডারেল স্ট্রাকচার রয়েছে তার বদলে আমরা এককেন্দ্রিক ব্যবস্থায় যাব কি যাব না। আমরা জানি, রাজনৈতিক উদ্দেশ্যে ইতিপূর্বে ৩৫৫ এবং ৩৫৬ ধারা আমাদের বিভিন্ন রাজ্যে ব্যবহৃত হয়েছে, পশ্চিমবাংলার ক্ষেত্রেও ব্যবহৃত হয়েছে। আজকে বাজপেয়ী সরকারের স্বরাষ্ট্র দপ্তর থেকে যে কেন্দ্রীয় টীম আমাদের রাজ্যে পাঠিয়েছিল তা আমি মনে করি, আইন শৃঙ্খলা রক্ষার দায়িত্ব রাজ্য সরকারের। সংবিধানে এইকথা সুস্পষ্ট ভাবে লেখা রয়েছে। তা সত্ত্বেও রাজনৈতিক উদ্দেশ্যে এবং বাজপেয়ী সরকারকে টিকিয়ে রাখার জন্য এবং এখানকার একজন নেত্রীকে শান্তনা দেবার জন্য তারা কেন্দ্রীয় দল পাঠিয়েছিলেন। ঠিক তেমনি আমরা দেখেছি, যে নেত্রীর বিচার চলছে, যে বিচারক তার বিচার করছেন, সেই বিচারকের জন্য রাজ্যে ট্রান্সফার করে দিয়েছেন। সুতরাং সেদিক থেকে আমাদের ভেবে দেখতে হবে, তারা এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোকে রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করতে চায়, গণতান্ত্রিক ব্যবস্থাকে ধ্বংস করতে চায়। কেন্দ্র রাজ্য সম্পর্ক গড়ে তোলার জন্য সার্কারিয়া কমিশন গড়ে তোলা হয়েছিল। এখন কেন্দ্রে সরকারকে টিকিয়ে রাখার জন্য কেন্দ্রীয় সরকার যে টীম পাঠিয়েছিল, তাদের প্রতি আমাদের বামফ্রন্ট সরকার সঠিক দৃষ্টিভঙ্গি নিয়েছেন। শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়, ভারতবর্ষে এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোকে বাঁচিয়ে রাখবার জন্য আর্টিকেল ৩৫৬ সম্পর্কে কেরালা হাইকোর্টে একটি কেস চলছিল। সে সম্পর্কে সুপ্রিম কোর্ট ৭৭ সালে একটি রায় দিয়েছিল। সুতরাং সংবিধানের যে ব্যাখ্যা, তার কচকচানিতে না গিয়ে আমার সময় কম—আমি বলতে চাই যে, পশ্চিমবাংলায় আমরা নিয়মিতভাবে নির্বাচন করি। নির্বাচনের সময়ে আমাদের এখানে ছোটখাটো সংঘর্ষ হয়, কিছু লোক মারা যায়। কিন্তু ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যে ঘটনা ঘটেছে, তার তুলনায় পশ্চিমবাংলায় অবনতি ঘটেছে তা বলা যায় না। বরঞ্চ এখানে অবস্থা অনেক ভাল। সেইজন্য আমি মনে করি, আদবানি সাহেব পশ্চিমবাংলার কোনও কোনও নেত্রীকে সন্তুষ্ট করার জন্য এই কেন্দ্রীয় টীম পাঠিয়ে আশ্বস্ত করতে চেয়েছেন, যেভাবে চেন্নাইতে করেছেন, তাকে দলে রাখবার চেষ্টা করছেন, সেটা এখানেও করেছেন। তাই এই প্রস্তাব সময়োপযোগী। আমি একে সমর্থন করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য রবীন দেব মহাশয় যে প্রস্তাব এনেছেন তাতে আমরা একটা সংশোধনী দিয়েছি। সেই সংশোধনীটি গ্রহণ করলে আমি প্রস্তাবের সঙ্গে একমত। সাথে সাথে প্রস্তাব গ্রহণ না করা হয় যদি তাহলে আমি প্রস্তাবের বিরোধিতা করছি। কারণ আমার অবাক লাগছে যে, আজকে ওরা ৩৫৫ বিরুদ্ধে প্রস্তাব এনেছেন। যে সরকার ৩৫৬-র প্রোডাক্ট, ১৯৭৭ সালে তাদের

বন্ধু সরকার দিল্লিতে প্রতিষ্ঠিত হবার পর একসঙ্গে ৯টি রাজ্যকে ভেঙ্গে দিয়ে যারা ক্ষমতায় এসেছেন এবং তৎকালীন অস্থায়ী রাষ্ট্রপতি বি ডি জাত্তি কেন্দ্রীয় সরকারের সেই প্রস্তাবকে কার্যকর করতে অস্বীকার করার পরে কেন্দ্রীয় সরকার সেখানে পদত্যাগ হুমকি দেন। যেখানে ৩৫৬ ফলে সরকারের এসেছেন, আজকে তারাই ৩৫৫-র বিরোধিতা করছেন। তাই ওরা যখন বিরোধিতা করছেন এটা আমার কাছে অবাক লাগছে। স্যার, ওরা অনেকেই বললেন যে, পশ্চিমবঙ্গ সরকারের মেয়াদ নাকি ৫ বছর পার হয়ে গেছিল। কিন্তু যখন ভেঙ্গে দেওয়া হয়েছিল তখন সংবিধান সংশোধনের ফলে একটা নিয়ম করা হয়েছিল যে, ৬ বছর একটা বিধানসভার মেয়াদ থাকবে। যেখানে সংবিধান না পাল্টে একটা রাজ্যের বিধানসভাকে ভেঙ্গে দেওয়া হয়েছিল। তখন কিন্তু এরা বাহবা দিয়েছিলেন। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যদিও বা মেনে নেওয়া যায় উত্তরপ্রদেশ ১৯৭৪ সালে নির্বাচন হয়েছিল, অথচ ১৯৭৭ সালে যখন সরকার ভেঙ্গে দেওয়া হল একই কায়দায় সেদিন কিন্তু এরা সমর্থন করেছিলেন। শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ কিভাবে হয়েছে এরা তাতে নির্লজ্জভাবে সমর্থন করেছেন। আমরা দেখছি যখন এদের বন্ধু প্রধানমন্ত্রী হয়েছিলেন ভি পি সিং, যিনি সব সময়ে আমাদের মুখ্যমন্ত্রীর কাছ থেকে পরামর্শ নিতেন, তিনি প্রধানমন্ত্রী হবার পরেই রাজ্যের রাজ্যপালদের পদত্যাগ করালেন। পদত্যাগপত্র জমা নিয়ে নিলেন, কোনদিন এটা ভারতবর্ষের ইতিহাসে হয়নি। দু দুবার এরা সরকারে এসেছিলেন, কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ কিভাবে করতে হয় এটা ওরা বারে বারে দেখিয়ে দিয়েছেন। বারে বারে দেখিয়েছেন সেখানে রাজ্যপালকে পদত্যাগ করিয়ে, কখনও রাজ্যে জারি করেছেন রাষ্ট্রপতির শাসন। তাই আজকে যখন ৩৫৫-র অপপ্রয়োগ বুঝেছে বলে প্রস্তাব আনে এরা, তখন আমাদের সন্দেহ হয় সত্যি কি এরা মনেপ্রাণে তাই বিশ্বাস করেন। আসলে ক্ষমতায় থাকলে এদের চরিত্র আরেক রকম দেখা যায়। স্যার, আজকে প্রস্তাবটি আনতে গিয়ে ওখানে একটা জায়গায় দিয়েছেন, যে, পঞ্চায়েত রাজ্যে উৎকৃষ্টতম, আইন শৃঙ্খলার অবস্থা নাকি খুব ভাল। কথাটা শুনলে হাসি পায়। রাজ্যের স্বরাষ্ট্র মন্ত্রী কদিন আগে খানাকুলে গিয়েছিলেন, খানাকুলে গিয়ে ওখানে কি বলেছিলেন যেখানে ১৪৪ ধারা চালু রয়েছে, সেখানে ১৪৪ ধারা চালু থাকা অবস্থাতেও আপনি যাওয়ার জন্য কয়েক ঘন্টা ১৪৪ ধারা তুলে দেওয়া হল। যেখানে বিরোধীরা কোনও মিছিল, মিটিং করতে পারবে না, সেখানে আপনার জন্য ১৪৪ ধারা তুলে দেওয়া হল। খানাকুলে মিটিং হল, প্রকাশ্য সভায় দাঁড়িয়ে বলেছেন যে পুলিশের উপরে আস্থা রাখবেন না, বিশ্বাস করবেন না। একটা চড় মারলে পাঁচটা চড় মারবেন। স্যার, রাজ্যের যেখানে স্বরাষ্ট্র মন্ত্রী দাঁড়িয়ে এই ধরনের মন্তব্য তাদের বিরোধী রাজনৈতিক দলের উদ্দেশ্যে করতে পারেন সেখানে রাজ্যের আইন শৃঙ্খলার অবস্থা কি সেটা দেখুন। স্যার স্বরাষ্ট্র [illegible] গেলেন খানাকুলে কাদের ওনারা শান্তির দূত হয়ে গেলেন কারা? আম[illegible] ওনার সঙ্গে যারা গেলেন তাদের সম্পর্কে বলতে গেলেই মুখ্যমন্ত্রী আমাদের

ব্যঙ্গ করে, কটাক্ষ করে কথা বলেন। কিন্তু আমাদের দলের যাই থাকুক ওই রকম কেউ নেই যে সমাজ বিরোধী নাম তুলে যাওয়ার জন্য সমাজ বিরোধী পরিচয় থেকে আত্মগোপন দেবার জন্য, পরিচয় ঢাকতে নাম পদবি পর্যন্ত পাল্টে ফেললেন। আমাদের অন্তত এইরকম কেউ নেই। খানাকুলে কাকে নিয়ে গিয়েছিলেন, যিনি এস ডি এমকে ঘেরাও করে কোর্টের রায় পাল্টাতে বাধ্য করিয়েছিল। তার কোয়ার্টারে গিয়ে রাত আড়াইটে পর্যন্ত ঘেরাও করেছিলেন। সেই লোককে নিয়ে গিয়ে, সেই সাংসদকে নিয়ে গিয়ে খানাকুলের আইন শৃঙ্খলা ভাল করবেন বলে নিয়ে গেলেন।

[1-10 — 1-20 p.m.]

আমরা তো আজকে সেইজন্য বলছি যে কেন্দ্রীয় হস্তক্ষেপের বিরোধী ঠিকই, কিন্তু আপনাদের ঠেঙাড়ে বাহিনী, কাপালিক বাহিনীর অত্যাচার যখন সীমাহীন অবস্থায় চলে যায়, যখন আপনাদের অত্যাচারের ফলে আজও মানুষ গ্রাম ছাড়া হয়ে ঘুরে বেড়াচ্ছেন তখন স্বাভাবিকভাবে সেই মানুষ নিরাপত্তা চান। আমরা যে, কোনও কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ কোনও রাজ্যের ব্যাপার সেটা যদি হয়, তাহলে সেটা অন্যায়। কিন্তু সুষ্ঠ গণতান্ত্রিক পরিবেশ রক্ষা করতে যদি এই সরকার ব্যর্থ হয়, এই সরকারের ঠেঙাড়ে বাহিনী গ্রাম বাংলায় যেভাবে অত্যাচার করেন গত ২১ বছর ধরে অত্যাচার করার ফলে আজও গ্রামবাংলার মানুষ সাহস করে কথা বলতে পারে না। সেখানে মানুষের নিরাপত্তা দাবি করতে গিয়ে, মানুষ বাঁচার জন্য যে কোনও দাবি করতে পারে। যে কোনও রকমের অত্যাচারের অভিযোগ কেন্দ্রীয় সরকারের কাছে আনতে পারে, তাই আমি আপনাদের কাছে অনুরোধ করব আপনাদের সঙ্গে সুর মিলিয়ে বলব আমরা নিশ্চয় কেন্দ্রের কংগ্রেস দল যে কথা বলেছে যে কোনও রাজ্যের ক্ষেত্রে এই রকম ৩৫৫-র অপপ্রয়োগ করে হস্তক্ষেপ করাটা অন্যায় আমরাও বলতে রাজি আছি। কিন্তু তার আগে আপনারা প্রতিশ্রুতি দিন, আপনাদের ঠেঙাড়ে বাহিনীগুলিকে সামলাতে পারবেন কি না? শুধু কংগ্রেস দল নয়, আপনাদের শরিকদলগুলির উপর যে অত্যাচার সীমাহীন পর্যায়ে নিয়ে গিয়েছেন যেভাবে তাদের উপর অত্যাচার করেছেন, খুন করেছেন বছরের পর বছর, আপনাদের শরিক দল, আপনাদের শরিক দলের বিধায়কদের পর্যন্ত যে ভাবে অত্যাচার করেছেন, সেইগুলি যদি আপনারা বন্ধ করতে পারেন তাহলে নিশ্চয় ৩৫৫-র অপপ্রয়োগের কথা আসবে না। সেইজন্য বলব, আজকে এই যে প্রস্তাব নিয়ে এসেছেন, আশাকরি আমাদের যদি উদ্দেশ্য থাকে রাজ্যের এক্তিয়ারের ব্যাপারে হস্তক্ষেপ করা উচিত নয়, তাহলে আমার মনে হয় এই সুযোগে দাবি করতে গিয়ে সেখানে রাজ্য সরকারের প্রশংসা করে কতকগুলি প্রস্তাব ঢুকিয়ে দিলেন, কতকগুলি ভাষা ঢুকিয়ে দিলেন, আমরা সেইগুলি কিন্তু মানতে রাজি নই। তাই আমরা মনে করি যদি সৎ উদ্দেশ্য নিয়ে একটা সংবিধানের ব্যাখ্যাকে কার্যকর করতে গিয়ে যদি ৩৫৫-র অপপ্রয়োগের বিরোধিতা

করতে রাজি, কিন্তু বিরোধিতার নাম করে রাজ্য সরকারের প্রশংসা করা আমরা কোনও মতেই পছন্দ করছি না, সেইজন্য সংশোধন দিচ্ছি, সংশোধন না নিলে আমরা এই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, এখানে কয়েকজন সদস্যর আনা প্রস্তাব এই রাজ্যের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা সরকারি দপ্তর থেকে স্বরাষ্ট্র দপ্তর থেকে—একটা দল পাঠাবার ব্যাপারে সেই ব্যাপারে আলোচনা হচ্ছে। আলোচনার সব শেষে মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন। তিনি এখানে আছেন তিনিও বলবেন। আমি কয়েকটি কথা শুধু বলতে চাই, গত ২১ বছরে আমার তো জানা নেই, দিল্লিতে অনেক রকমের সরকার এসেছে, কিন্তু তারা কোনওদিন এই জিনিস করেননি, হঠাৎ সকাল বেলায় সেদিন জানাচ্ছেন যে আমরা রাত্রিবেলায় কয়েকজন অফিসারকে পাঠিয়ে দিচ্ছি, কেন্দ্রের সঙ্গে আমাদের গত ২১ বছরে আইন শৃঙ্খলা নিয়ে যা হয়েছে তা সাধারণভাবে নির্বাচনের সময় আমরা দিল্লির কাছ থেকে কিছু ফোর্স চাই, তারা প্যারা মিলিটারি ফোর্স দেয়। এই রাজ্যের আইনশৃঙ্খলা ঠিকমতন রাখার জন্য প্রতি বারের মতন তারা কিছু কিছু দেন। এবারেও দিয়েছেন, যা প্রয়োজন তা পাইনি, কিন্তু কিছু পেয়েছি। এছাড়া কেন্দ্রীয় সরকারের কোনও দায়িত্ব আছে বলে আমরা মনেকরি না। সংবিধানের বড় বিতর্ক হচ্ছে এখানে, আমি তার মধ্যে যাব না। কিন্তু আমরা দেখছি, দিল্লিতে এখন যে সরকার এই সরকারের নিজেদের স্থায়িত্ব সম্পর্কে এতই দুর্বল সংখ্যালঘু সরকার, নিজেদের ভোট আছে ২৫ ভাগ, সহযোগিদের ভোট আছে ১২ ভাগ, ৩৭ ভাগ হচ্ছে সমগ্র, দেশের মানুষের ৬৩ ভাগ ভোট এদের বিরুদ্ধে, তাই জন্য ন্যায় নীতি কোনও কিছুকে না মেনে সহযোগিদের খুশি করার জন্য তারা যা প্রতিদিন করছেন সেইগুলি খুব দ্রুত ঘটে যাচ্ছে, তামিলনাড়ুতে পাঠিয়ে দিলেন, বিহারে পাঠিয়ে দিলেন, এবং এই রাজ্যেও পাঠিয়ে দিলেন, আমি তামিলনাড়ুর সম্বন্ধে কোনও মন্তব্য করতে চাই না, বিহার সরকারের ব্যাপারেও মন্তব্য করতে চাই না, কিন্তু আমাদের রাজ্যে এই যে পাঠিয়ে দিলেন, কেন পাঠিয়ে দিলেন? আমি তো বলতে চাচ্ছি এই দল আসার আগে এখানে কয়েকজন বি জে পি-র সাংসদ এসেছিলেন, আমি ঠিকই করেছিলাম তখন মুখ্যমন্ত্রী দিল্লিতে ছিলেন, আমি তাদের সঙ্গে কথা বলব, দেখা করব, তারা জনপ্রতিনিধি যে দলেরই হোক, বি জে পি-র হোক, তারা আসলেন ঘুরলেন আমি তাদেরকে বললাম আপনারা ঘুরেছেন কয়েকটি জায়গাকে বেছে নিয়ে, তার ফলে আপনাদের দৃষ্টিভঙ্গি এক পেশে। আমি কয়েকটি জায়গার কথা বলছি, আপনারা যদি সময় পান ঘুরে আসুন, তাহলে বুঝতে পারবেন সামগ্রিকভাবে কি হচ্ছে। তাহলেই বুঝতে পারবেন সামগ্রিকভাবে কি হচ্ছে এবং আমাদের যে তথ্য সেই তথ্য তাদের কাছে জানালাম। যেটা এখানে মুখ্যমন্ত্রী বলেছেন এবং আমি বলেছি। রাজনৈতিক সংঘর্ষের ব্যাপার বলতে, পঞ্চায়েত নির্বাচনের আগে কতজন মারা গেছে, ৩৩ জন মারা

গেছে; পঞ্চায়েত নির্বাচনের দিন ছয় জন মারা গেছে; পঞ্চায়েত নির্বাচনের পরে ৭ই জুন পর্যন্ত এগারো জন মারা গেছে, মোট ৫০ জন মারা গেছে। এই ৫০ জনের মধ্যে ২৩ জনই হচ্ছে আমাদের পার্টির। এই হচ্ছে ঘটনা। তখন তারা বললেন না, ঠিক আছে, রাজনৈতিক সংঘর্ষ সম্পর্কে আমরা কিছু বলতে চাই না। কিন্তু আপনারা আইন-শৃঙ্খলাটা দেখুন। আমি তখন সেই প্রতিনিধিদলকে জিজ্ঞাসা করি, দেশে ঘুরে বেড়ানোর সময় যদি আপনাদের থাকে তাহলে দয়া করে একটু উত্তরপ্রদেশ যান না। ওখানে গিয়ে একটু শেখান না। ওখানে একদল যারা অপরাধী তারা সরকার চালাচ্ছে এবং সেখানে অপরাধ যা হয়েছে তার কোনও তুলনা নেই সারা দেশে। আপনারা সময় নষ্ট করে এখানে এসেছেন কেন? আপনাদের বাড়তি সময় থাকলে আপনারা উত্তরপ্রদেশে গিয়ে ঘুরে বেড়ান। ওরা এসব শুনেটুনে চলে গেলেন। তারপরে আমরা দেখলাম অফিসারদের একটা দল এখানে পাঠিয়ে দেওয়া হল, তিনজন অফিসার এলেন। মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনার ভিত্তিতে আমি তাদের বলি, আপনারা এসেছেন, খাওয়া-দাওয়া করে গ্রেট ইস্টার্নে থাকুন, তারপরে দিল্লি চলে যান। সুব্রত মুখার্জি বললেন আরও শক্ত হওয়া উচিত ছিল। আমি জানি না এর থেকে কি শক্ত হওয়া যায়। আমি তাদের বললাম আপনাদের সঙ্গে আইন-শৃঙ্খলা নিয়ে কোনও আলোচনা করতে আমরা চাই না। আপনারা এসেছেন, আনওয়ান্টেড গেস্ট, অবাঞ্ছিত অতিথি, আপনারা খাওয়া-দাওয়া করে ফিরে যান, আপনাদের সঙ্গে কোনও আলোচনায় আমরা যাবনা। রাজ্যের আইন-শৃঙ্খলাতে মাথা গলানোর কোনও অধিকার আপনাদের নেই? মুখ্যমন্ত্রীর সঙ্গে পরামর্শ করেই এই কথা তাদের আমি বলেছি। এখানে সংবিধানের কথা এসেছে। আমরা জানি ৩৫৬ ধারা নিয়ে আমাদের দেশে কি ঘটনা ঘটছে। অপরাধটা শুরু হয়েছিল কেরালায় ই এম এস নাম্বুদ্রিপাদের সরকারকে ভেঙ্গে দিয়ে, তখন প্রধানমন্ত্রী ছিলেন জওহরলাল নেহেরু, তার কন্যা শ্রীমতী গান্ধী ছিলেন তখন কংগ্রেস সভাপতি। অপরাধটা শুরু হয়েছিল কেরালা থেকে এবং তারপর নব্বই বার আমাদের দেশে ৩৫৬ ধারা প্রয়োগ করা হয়েছে। এখানে ৩৫৬ ধারা সম্পর্কে প্রশ্ন উঠেছে, আমি তার মধ্যে যাচ্ছি না সেই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন শেষ অবস্থাটা কি? আমি শুধু বলতে চাই, যে ধারার কথা তারা বলছেন, ৩৫৫, ৩৫৬ এখানে আমি শুধু একটা বিষয়ে আলোচনা করব যেটা এই হাউসের রেকর্ড ঘাঁটতে গিয়ে দেখেছি, আপনারা জানেন, ৩৫৬ ধারায় লেখা আছে, ফরেন অ্যাগ্রেশন অ্যান্ড ইন্টারনাল ডিস্টারবেন্সে, এই দুটি কারণে তারা আসতে পারেন। It shall be the duty of the union to protect any state against external aggression and internal disturbances, ইতিমধ্যে যেটা হচ্ছে সেটা হচ্ছে ৩৫৫ ধারা। ৩৫২ ধারায় ইতিমধ্যে চুয়াল্লিশতম সংশোধন হয়েছে। তারপর ৩৫২ ধারায় কিন্তু ঐ ইন্টারনাল ডিস্টারবেন্সের ব্যাপারটা নেই, সেখানে ব্যবহার করা হচ্ছে আন-রেবিলিয়ান। ইন্টারনাল ডিস্টারবেন্সের ব্যাখ্যা করা হয়েছে, একটা রাজ্যে সশস্ত্র একটা অভুত্থান হয়ে

গেলে, সশস্ত্র একটা বিপ্লব হয়ে গেলে, কেন্দ্রীয় সরকার সেখানে হস্তক্ষেপ করতে পারে। এই স্পিরিটটা সারকারিয়া কমিশন খুব ভাল করে ব্যাখ্যা করেছে। সুব্রতবাবু সঠিকই বলেছেন, সারকারিয়া কমিশন মার্কিন যুক্তরাষ্ট্রের সংবিধান থেকে একাধিক জায়গায় তিনি উদ্ধৃতি দিয়েছেন। মার্কিন যুক্তরাষ্ট্র একটা ফেডারেল স্টেট তাদের সংবিধানেও আছে কোন অবস্থাতে এটা হতে পারে। এই আইনের ধারা নিয়ে আমাদের বিতর্ক করার দরকার নেই। আমরা সকলেই জানি কোনও অবস্থাতে একটা রাজ্যে কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ করতে পারে, বহির্আক্রমণ হলে। পশ্চিমবাংলায় বিদেশিরা কেউ আক্রমণ করেছে কিনা জানি না।

[1-20 — 1-30 p.m.]

আর, এখানে শসস্ত্র গণবিদ্রোহ হয়েছে কিনা, তাও আমরা জানি না। কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের দল পাঠিয়ে দিলেন এবং সেই দল এখানে এসে আমাদের এই কথাবার্তাগুলো বোঝাবার চেষ্টা করল। এবং আমি যখন আপত্তি করলাম, এসব কথা বললাম, তখন শ্রী আদবানি কেন্দ্রীয় স্বরাষ্ট্র সচিব আমাকে পরামর্শ দিলেন—কাগজে একটা মন্তব্য দেখলাম, তিনি বলছেন, আমার একটু ভাল করে সংবিধান পড়া উচিত। তা, আমি সংবিধান পড়েছি আমার স্কুলে আর আদবানি তার স্কুলে। একটা মসজিদ ভেঙে ফেলল, আর তিনি তিলক কেটে লাড্ডু খাচ্ছেন—তিনি এই মানে বুঝেছেন। ভারতের সংবিধান সম্বন্ধে আদবানির কাছ থেকে আমাকে শিক্ষা নিতে হবে। তার অন্য জায়গা, আমার অন্য জায়গা।

আমি সত্যিই খুশি হতাম, যদি বিরোধী দল একসঙ্গে দাঁড়িয়ে এই প্রস্তাব নিতে পারত। আমি এখানও বলছি সৌগতবাবুকে, তার সংবিধান সংশোধন আমি দেখেছি, শ্রীযুক্ত মান্নান সাহেবকেও বলছি, দেখেছি। আপনারা এই রাজ্যের পরিস্থিতি সম্পর্কে যা বলেছেন, তাতে আমার অবাক লাগছে। আমি এটা বলতে পারি যদি আপোষের কথা বলেন,—উৎকৃষ্টতম কথাটা বাদ যাবে। আমি বলতে পারি, এই রাজ্যের অবস্থা সারা দেশের তুলনায় সন্তোষজনক বা এই রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির কোনও গুরুতর অবনতি ঘটেনি। উনি বললেন উৎকৃষ্টতম বলা যাবে না। এরপর তো সৌগতবাবু বলবেন, আমি তাকে বলব, বলুন একটা রাজ্য উৎকৃষ্ট আমাদের থেকে। যদি না পারেন, তাহলে আমার কথা মেনে নিন—আইন-শৃঙ্খলার কোনও গুরুতর অবনতি ঘটেনি—তাহলে আমার প্রস্তাব মেনে নিন।

সুব্রতবাবু বললেন, আপনারা সমর্থন করেন এক এক সময় রাষ্ট্রপতি শাসনকে যেমন বিহারের ক্ষেত্রে। আমরা কোনওদিন করিনি। মান্নান সাহেব বললেন অপরাধ আত্মপক্ষ সমর্থন। সিদ্ধার্থবাবুর সরকারের মেয়াদ শেষ হয়ে গেছে, তবুও জোর করে

বসে আছেন রাইটার্স বিল্ডিংসে। লজ্জায় চলে যাওয়া উচিত ছিল আগেই। আমরা শুধু একবার বলেছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী নরসিমা রাওকে এই কথা বলেছিলেন বাবরি মসজিদ ভাঙার দুদিন আগে—সেখানে আপনি সামরিক বাহিনী পাঠিয়ে দিন এবং কল্যাণ সিং সরকারকে ভেঙে দিন। পরে ভেঙে দেওয়া হয়েছিল এবং আমরা মনেকরি ন্যায়সঙ্গত ভাবে উত্তরপ্রদেশ সরকারে ভেঙে দেওয়া হয়েছিল। আর কোথাও সমর্থন করিনি। তাই আমার বক্তব্য আর দীর্ঘ না করে, এই প্রস্তাবকে সমর্থন করে এবং আবেদন করছি বিরোধী দলের কাছে আমার এই সংশোধন, আমাদের এই রাজ্যে আইন-শৃঙ্খলার পরিস্থিতি সন্তোষজনক বা এই রাজ্যের আইন-শৃঙ্খলার গুরুতর অবনতি ঘটেনি। বলুন। এই কথা না বলতে পারলে আপনাদের প্রস্তাবকে আমরা গ্রহণ করতে পারছি না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় রবীন্দ্রনাথ মন্ডল এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন, আমি আগে সেই প্রস্তাবটার কপি দেখিনি। আমি আংশিকভাবে প্রস্তুতি নিয়ে এসেছিলাম এবং আমার দলও তাই যদি ৩৫৫ ধারার বিরোধী কোনও প্রস্তাব হয়, তাহলে আমরা সমর্থন করব এতে কোনও দ্বিমত নেই। এসে দেখেছি। সমর্থন করা মানে কি বুদ্ধদেববাবুর সঙ্গে গলা মিলিয়ে বলতে হবে এই রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতি সারা দেশের মধ্যে উৎকৃষ্টতম? মন্ত্রী বলছেন, পঞ্চায়েত নির্বাচনের আগে পরে ৫০টি খুন হয়েছে। আর আমাকে বলতে হবে উৎকৃষ্টতম ভাল বলতে হবে গত পঞ্চায়েত নির্বাচন এবং সাম্প্রতিক বিধানসভাগুলির উপ-নির্বাচন মূলত অবাধ ও শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে। আমাকে বলতে হবে অবাধ হয়েছে? আমাকে বলতে হবে যে, কোনও জায়গায় সি পি এমের লোকরা রেজাল্ট চেঞ্জ করে নেয় নি। তাহলে এমকত হয়ে যাব। আর কি বলতে হবে হবে পঞ্চায়েত নির্বাচনে কোনও বুথ দখল হয়নি এবং প্রতিটি ঘটনার ক্ষেত্রে রাজ্যের প্রশাসন প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছে। আর এস পি-র লোকরা বলছে কোনও ব্যবস্থা নেননি। ওদের চারজন লোক মারা গেছে। আর আমাকে বলতে হবে বিরোধী দলে দাঁড়িয়ে যে রাজ্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছে। সরি, বুদ্ধদেব বাবু আমি একথা বলতে পারছি না। বুদ্ধদেববাবু আপনি পুরো প্যারাগ্রাফটা ড্রপ করুন। শুধু ৩৫৫ ধারা নিয়ে বলুন আমরা আপনাদের সঙ্গে একমত হয়ে সমর্থন করব। আদারওয়াইজ আপনাদের আইন শৃঙ্খলার নূন্যতম সার্টিফিকেট দিতে আমরা এই বিরোধীদল থেকে রাজি নই। আমরা রাজি হব না। হতে পারি না এবং আমরা এইকথা আবার বলছি যে, এই রাজ্যের আইন শৃঙ্খলার অবস্থা অত্যন্ত খারাপ। এই রাজ্যে পঞ্চায়েত নির্বাচনের আগে সি পি এমের যে আগ্রাসী ভূমিকা, তার দায় দায়িত্বে যারাই থাকুক না কেন, যারাই উত্তেজনা সৃষ্টি করুন না কেন, তাদের নিন্দা করার কোনও ভাষা নেই। আমাদের মুলতুবি প্রস্তাবে আমরা নিন্দা করেছি। যেভাবে পঞ্চায়েত নির্বাচনে অন্যান্য দলের প্রার্থীদের ভয় দেখানো হয়েছে, খুন করা হয়েছে, আহত করা হয়েছে এবং

নির্বাচনের পর মানুষের বাড়িতে অগ্নি সংযোগ, লুঠ, খুন, জখম হয়েছে, যেভাবে কংগ্রেস তৃণমূল, বি জে পি, ফরওয়ার্ড ব্লক, আর এস পি-র লোকরা অন্যায়ভাবে সি পি এমের লোকের হাতে মার খেয়েছেন, তাতে এই রাজ্যের পরিস্থিতি অত্যন্ত সঙ্কটজনক। কিন্তু আমরা একটা গণতান্ত্রিক দল হিসাবে মনেকরি যে, পরিস্থিতি সঙ্কটজনক। সেইজন্য কেন্দ্রে দিল্লির দাদাদের কাছে কেঁদে কোনও লাভ নেই। আমাদের এখানের মানুষকে নিয়ে প্রতিবাদ গড়ে তুলতে হবে এবং এই কারণেই কেন্দ্রের কাছে আবেদন করিনি। এই রাজ্যের মানুষের কাছে বলার চেষ্টা করেছি এবং ভবিষ্যতেও বলব। গতদিন মুখ্যমন্ত্রী এবং বুদ্ধদেববাবু একটা সুন্দর যুক্তি দিয়েছেন। মুখ্যমন্ত্রী সেটা রিপিট করলেন। এই তো লিস্ট আছে। ৩ জন মারা গেছে। আমার দলের সি পি এম, তাদেরই ১৯ জন মারা গেছে। তারপরেও বুদ্ধদেববাবু আপনাকে সার্টিফিকেট দেব? বুদ্ধদেববাবু আমাদের কি বাঁচাবেন। নিজের সি পি এমের লোকদেরই পুলিশ বাঁচাতে পারছে না। কত আইন শৃঙ্খলা খারাপ হলে রুলিং পার্টির লোকরা বাঁচতে পারে না। ওই তো আর এস পি-র অমর চৌধুরি সন্দেশখালির লোক, তিনি ঘেরাও হয়েছিলেন। তপন হোড়কে সি পি এমের লোকরা মাথা ফাটিয়ে দিয়েছিল। আর সুভাষ মন্ডলের বাসন্তিতে তো কি হয়েছিল সেটা তো আপনারা সবাই জানেন। এবার আমি অন্য কথায় আসছি। আপনার কাছে বলতে চাইছি যে, এল কে আদবানি স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে সংবিধানের যে ব্যাখ্যা করেছেন, তা সংবিধানের ব্যাখ্যা নয়, তা বিকৃত এবং আমি মনেকরি যে এল কে আদবানি হয়ত ওই যে মহিলা সংসদ আছে, তৃণমূল কংগ্রেসের তাকে একটা ল্যাবনচুস দিয়ে খুশি করার চেষ্টা করেছেন। তার কারণ সেন্ট্রাল টিম পাঠিয়ে তৃণমূল কংগ্রেসকে ল্যাবনচুস দেওয়া ছাড়া আর কোনও উপায় নেই। আমার মনে হয় যদি এটাকে পলিটিকালি মুভ করা যেত, যেমন ২১শে জুলাই ১৩ জন ছেলে গুলিতে মারা গিয়েছিল, তখন চবন স্বরাষ্ট্রমন্ত্রী চবন ছিলেন, তিনি নিজে কলকাতায় এসে দেখে গিয়েছিলেন। যদি এখানে এল কে আদবানি নিজে এসে দেখে যেতেন, তাহলে পলিটিক্যাল ইমপ্যাক্ট বেশি হত। আমার মনে হয় যে, জ্যোতি বসুর সঙ্গে কোনও অ্যাডজাস্টমেন্ট হয়ে গেছে। তাই উনি নিজে না এসে তৃণমূলের নেত্রীর হাতে ল্যাবনচুস ধরিয়ে দিয়েছেন। কিন্তু আমরা যেটা নিয়ে চিন্তিত, সেটা হচ্ছে পলিটিক্যাল এক্সপ্লানেশন অফ ৩৫৫। তিনি বলেছেন It shall be the duty of the union to protect the state from external aggression and internal disturbances and see that administration is run according to the Constitution. এখানে ৩৫৫ ধারা কোনও আলাদাভাবে পড়ার আর্টিকেল নয়। আমরা সবসময় যখন ল পড়ি তখন আমরা দেখি যে Article 355 has to be read with article 356. আলাদাভাবে যে ব্যাখ্যা দিচ্ছেন, "যে ৩৫৫ ধারাতে আমার দায়িত্ব আছে যে স্টেটগুলিকে রক্ষা করার, তাই আমি সেন্ট্রাল টিম পাঠাতে পারি।"

[1-30 — 1-40 p.m.]

গত পঞ্চাশ বছরের ইতিহাসে, স্বাধীনতার পরে একটাও এরকম একজামপল্ দেখতে পাবেন না, যেখানে ৩৫৫ ইনভোক করে সেন্ট্রাল টীম পাঠানো হয়েছে। আদবানি ৩৫৫-র বিকৃত ব্যাখ্যা করেছেন। আমরা এর তীব্র নিন্দা করি। এই রাজ্যে ৩৫৫ ইনভোক করার কোনও অধিকার নেই। এই রাজ্যে একজন গভর্নর আছেন। গভর্নর হচ্ছেন কেন্দ্রের রিপ্রেজেনটেটিভ এবং সংবিধান অনুযায়ী যদি কেন্দ্রীয় সরকার চিন্তিত বোধ করেন একটা রাজ্যের আইন শৃঙ্খলা নিয়ে—করতেই পারেন তাহলে তাদের উচিত হচ্ছে গভর্নরের কাছে রিপোর্ট চেয়ে পাঠানো। তা না করে সেন্ট্রালের একজন অ্যাডিশনাল সেক্রেটারি, তুচ্ছ আমলাকে পাঠিয়ে রাজ্যের অধিকারে হস্তক্ষেপ করেছেন। আমরা এর বিরোধিতা করি। আমরা—কংগ্রেস দল তিন, চারটে রাজ্যে সরকার চালাই। বুদ্ধদেববাবু বলেছেন পশ্চিমবঙ্গের থেকে উৎকৃষ্ট কে? উড়িষ্যা, মধ্যপ্রদেশ যান, এখানকার মতো এত রাজনৈতিক সংঘর্ষ, এত হত্যাকান্ড মধ্যপ্রদেশে হয় না। আমি আজকে সিরিয়াসলি বলতে চাই এই যে ৩৫৬ ধারা ব্যবহার করছেন এবং আমি একটা জায়গায় তৃণমূল নেত্রীর বক্তৃতা শুনেছি। উনি সংবিধানের ব্যাখ্যা দিয়েছেন—আগে তৃণমূল অনেক উত্তেজিত করেছিল আদবানি দাদাকে বলে ৩৫৬ এনে দেব, এখন বোধহয় আনতে না পেরে খানিকটা বোধহয় লস অব ফেস করেছেন। তার ফলে ব্যাখ্যা করেছেন আগে তো ৩৫৫, তারপর ৩৫৬। আমি মহিলার এক্সপ্ল্যানেশনের সঙ্গে একমত হতে পারি না। ৩৫৫ একটা জেনারেল ডিরেকটিভ প্রিন্সিপল, যে রকম ফান্ডামেন্টাল রাইট, ডিউটিস থাকে সে রকম। একটা ইউনিয়ন কি করবে। ক্ষমতা কেন্দ্রীয় সরকারের আছে কিন্তু সেই ক্ষমতা সারকারিয়া কমিশনের পরে, কয়েকটি হাইকোর্টের জাজমেন্টের পর, সুপ্রিম কোর্টের জাজমেন্টের পর—সেন্টার এর নিরবচ্ছিন্ন ক্ষমতা ছিল ইচ্ছে হলে ভেঙে দিতে পারতেন—এই বাবরি মসজিদ ভাঙার পর চারটে স্টেটে গভর্নমেন্ট ভাঙা হয়েছিল—সুপ্রিম কোর্টে বলে দিয়ে ছিলেন, কি কন্ডিশন, কি কনস্টিটিউশনাল ব্রেক ডাউন হলে সেন্টার এই ক্ষমতা প্রয়োগ করতে পারবে। আমরা তাই মনেকরি যে এখানে ৩৫৬ করতে বলা মানে আপনাদের শহিদ হবার সুযোগ করে দেওয়া। আমরা তা চাই না। আপনাদের ব্যর্থতার জন্য, আইন-শৃঙ্খলা না রাখার জন্য, জনগণ আপনাদের ছুঁড়ে ফেলবে। তাই ৩৫৫ করে বিজেপি মার্কা যে হস্তক্ষেপ আমরা তার বিরোধিতা করছি, যেহেতু আমরাও রাজ্য সরকার চালাই, সেখানে টিম পাঠালে আমরাও বিরোধিতা করব। আদবানি এবং স্বরাষ্ট্রমন্ত্রী, বাবরি মসজিদের চার্জশীটের আসামী তার যে এক্সপ্ল্যানেশন আমরা সেটার বার বার বিরোধিতা করেছি। আপনারা দেখবেন কংগ্রেস একটা নীতি নিয়ে চলে সেন্টার টীম পাঠালেও, আমরা সেখানে যাইনি, আমরা মনেকরি যে এটা রাজ্যের অধিকারে হস্তক্ষেপ। আজকে এখানে মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন। তিনি আরও ওয়াইজ। তিনি বলবেন। আমাদের

কংগ্রেসের পক্ষ থেকে বলতে পারি যে এই প্যারাটা যদি বাদ দিয়ে দেন, আমরা একটা সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করতে পারি। আর ক্ষুদ্র রাজনীতির স্বার্থে যদি এই রাজ্যকে উৎকৃষ্টতম বলতে চান, আমরা আপনাদের সঙ্গে নেই, আমরা বিরোধিতা করব।

**Mr. Speaker :** This debate was to be concluded at 1-38 p.m. But it can't be concluded by 1-38 p.m. আমি আরও আধঘণ্টা সময় বাড়িয়ে দিলাম। আশাকরি আপনাদের সকলের মত আছে। গৃহীত হল।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার স্যার, যে প্রস্তাব এখানে উপস্থাপন হয়েছে তার উপর অনেকে বলেছেন, রবীন্দ্রনাথ মন্ডলের সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আর সংশোধন যেটা দেওয়া হয়েছে কংগ্রেস থেকে আমার ধারণা যে বুদ্ধদেববাবু যা বললেন যে ওরা যদি মেনে নেন তাহলে একসঙ্গে হবে, নাহলে একসঙ্গে হবে না। সংশোধনীর যদি ভাষাগত কোনও পরিবর্তন হয় তাহলে আমরা একসঙ্গে করতে পারি, অবশ্যই তৃণমূলকে বাদ দিয়ে। যারা দিল্লি থেকে এসেছিলেন এবং যারা চিঠি লিখেছেন দিল্লির হোম ডিপার্টমেন্টের ডেপুটি সেক্রেটারি তার মধ্যে পঞ্চায়েত নির্বাচন আছে। তাহলে আমাদের বলতে হবে এটা পিসফুল হয়েছে কি, নন পিসফুল হয়েছে? যদি সেটা না হয় তাহলে তারা বিরুদ্ধে বলবেন, তাদের যা কর্তব্য তারা তা করবেন, ওইটুকু সংশোধন হলে গ্রহণ করতে পারি, নাহলে পারি না। আমি মনে করিয়ে দিচ্ছি এই ৩৫৫ ধারা এই ৫০ বছর পরে আমাদের এখানে ব্যবহার করে আমাদের এখানে অফিসার পাঠানো হল দিল্লি থেকে, তাদের তামিলনাড়ু, বিহারে পাঠানো হল, যা কখনও হয়নি। আমাদের ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিল আছে সেখানে কত আলোচনা আমরা করেছি, তার পর যুক্তফ্রন্ট সরকার ছিল দিল্লিতে তখন একটা কমিটি হয়েছিল। তার মধ্যে আমিও ছিলাম এবং আরও ৩, ৪টি রাজ্যের মুখ্যমন্ত্রীরা ছিলেন। বি জে পি রাজস্থানের একজন মুখ্যমন্ত্রী ছিলেন। আমরা সবাই এক মত হয়েছিলাম ৩৫৬ ধারা নিয়ে। কেন না আগাম ৩৫৬ ধারা ব্যবহার করা উচিত নয়। পরবর্তীকালে সেই বি জে পি মুখ্যমন্ত্রী যিনি ছিলেন তিনি আমাকে বলেছিলেন যে আপনি তো অনেকদিন বলেছেন যে এটা উঠিয়ে দেওয়া দরকার। আমি তখন তাকে বলেছিলাম আপনাদের মতো মানুষ আছে বলেই এটা করতে হয়েছে। আপনারা উত্তরপ্রদেশের অযোধ্যায় যা করেছেন। তাই বলেছি, এটা পার্লামেন্ট যাবে, এটা ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলে আসতে হবে। এই সব আলোচনা হল, তার পরই সরকার ভেঙে গেল, হল না। আমি সেইজন্য বলেছি এটা হল কেন? তার কারণ হচ্ছে যেটা বুদ্ধদেববাবু বললেন কেন্দ্রের সরকার বি জে পি দল তারা সংখ্যা গরিষ্ঠ নয়, সেই জন্য এটা এল। কারণ জয়ললিতার ২৮ জন এম পি

আছে, তৃণমূলের ৭ জন এম পি আছে এবং ২, ৪ জন এম পি যদি এদিক-ওদিক হয় তাহলে সরকারের হয়ে যাবে। এখানে আইন-শৃঙ্খলার অবনতি কি উন্নতির কোনও প্রশ্ন নেই, পঞ্চায়েত নির্বাচনের কোনও প্রশ্ন নেই। এই সব জোর করে আনা হচ্ছে। ইট ইজ এ ম্যালাফাইডি। আমাদের এখানে ৩ জন অফিসার পাঠানো হল, আর আমাদের এই সব লেখা, এটা জানি না কোর্টে যাবে কি না হলে টিকবে না। সেইজন্য আমি বলছি আইন শৃঙ্খলা আছে, আমাদের শিডিউলে আছে সংবিধানের আছে এটা রাজ্যই দেখে আমরা জানি। ৩৫৬তে বলা আছে, সারকারিয়া কমিশন আলোচনা করে সারকারিয়া কমিশন এসেছিল, তখন কেউ মনে করে নি ১, ২টি রাজ্য ছাড়া যে ৩৫৫ ধারার আলোচনা দরকার আছে। ওরাই তো করেছিলেন, কিন্তু তা সত্ত্বেও সারকারিয়া কমিশন উল্লেখ করেছিলেন এবং বলেছিলেন—এটার গুণগত পার্থক্য আছে। পাবলিক অর্ডার অভ্যন্তরীণ গোলযোগ গুণগত পার্থক্য আছে। পাবলিক অর্ডার একটা জিনিস। এটা হতে হলে যে কন্ডিশন দরকার হয় তার একটাও নেই। তাহলে ৩৫৫ হঠাৎ হল কেন? সেইজন্য এই প্রশ্ন তুলছি। সারকারিয়া কমিশন বলেছে, সুব্রতবাবু কোড করেছিলেন —ইনভেশন অফ সভারিন অথরিটি অফ দি স্টেট। এটা করা উচিত না। আমি তার মধ্যে আর যাচ্ছি না। তা কি হয়েছিল সেটাও আমি আপনাদের একবার শুনিয়েছি। কি অবস্থা দাঁড়িয়েছিল? বলা হয়েছে, আমরা এটা মানিনা, সেটা মানি না, ইত্যাদি। পঞ্চায়েত নির্বাচন ঘোষণার আগে আর পরে, ৭ই জুন অবধি কতকগুলো পরিসংখ্যান আমি আপনাদের দিয়েছিলাম। সেখানে দেখা যচ্ছে, ৫০ জনের মধ্যে বেশির ভাগই আমাদের লোক মারা গেছে। তৃণমূল, বি জে পি, কংগ্রেসের লোকেরা আমাদের আক্রমণ করবে, মেরে ফেলবে আবার তারপর কেন্দ্রকে বলবে, ভীষণ অরাজকতা, ইন্টারন্যাল ডিস্টার্ব্যান্স আপনারা ওখানে হস্তক্ষেপ করুন। আপনারা অনেকেই শুনলে আশ্চর্য হয়ে যাবেন, আমাদের হোম সেক্রেটারি দিল্লি গিয়েছিলেন। ওনার সঙ্গে কথাবার্তার সময় দিল্লির হোম সেক্রেটারি বললেন রুলিং পার্টির লোক যে মারা গেছে এটা তো আমরা জানতাম না। পার্লামেন্টের উত্তর দিতে গেলে তো এগুলো দরকার হবে। ফ্যাক্সের মাধ্যমে এ খবর তো আমরা পাইনি। পার্লামেন্টে যা বলা হয়েছে সবই এক তরফা। মেয়েদের উপর অত্যাচার হয়েছে এবং সেখানে তফসিলি জাতি, উপজাতি সম্প্রদায়ের এই সব বলা হয়েছে। আপনাদেরও যে মেরেছে এতো কেউ বলেনি। এটা উনি বললেন। যাইহোক সেই ফিগারগুলোর আমি আর দিচ্ছি না। শুধু ৫০ জনের কথা নয় আইন-শৃঙ্খলা কি ভেঙ্গে গেছে? আইনের অনুশাসন কি নেই? তাহলে তিনটে পিরিয়ডে ৮৫১ জন গ্রেপ্তার হল, আমাদের দলের ৩৪৬ জন, তৃণমূলের ১৭৫ জন এবং কংগ্রেসের ১৬৩ জন এসব আছে। তারপর আরেকটা কথা বলা দরকার, সেটা হচ্ছে মহিলাদের উপর নাকি দারুণ অত্যাচার হয়েছিল, নানা রকম আক্রমণ হয়েছিল, রেপ হয়েছিল, ইত্যাদি নানা কথা। কিন্তু এই পিরিয়ডের মধ্যে কি হয়েছে? পঞ্চায়েত নির্বাচনের আগে ২৬ তারিখে শ্রীমতী

আলেয়া খাতুন সি পি আই (এম)-র ডায়েড অন এ বম্ব ইনজ্যুরি। ৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে। আইন তো আছে। আমাদের যারা খুন করত কংগ্রেস আমলে তারা গ্রেপ্তার হত না। এখন তা হচ্ছে না। ঐ যে সাত জন গ্রেপ্তার হয়েছে তাদের বিরুদ্ধে মামলা চলছে। বোম দিয়ে খুন করা হয়েছে। রেপের ঘটনা নেই। আরেকটা ষড়যন্ত্র এখানে প্রকাশ পেয়েছে। শ্রীমতী চম্পলা সর্দার পঞ্চায়েত নির্বাচনে টি এম সি-র ক্যান্ডিডেট ছিলেন। এটা যে এত বড় ষড়যন্ত্র, এত নোংরা জঘন্য তা কল্পনা করাও কঠিন। ঐ মহিলার এমন কোনও বুদ্ধি-সুদ্ধি নেই যে তিনি একা একা এই কাজ করেন। এর পেছনে টি এম সি রয়েছে। টি এম সি-র নেতৃ রয়েছেন। তিনিই আবার পুলিশকে এফ˙আই আর দিচ্ছেন। যাই হোক, এ বিষয়ে তিনজনকে ধরা হয়েছে যাদের নাম ঐ মহিলা বলেছে। তারা এখন জেলে রয়েছে। সবাই বলছে মমতা ব্যানার্জি, এই মহিলা শুধু নিজের সম্বন্ধে মিথ্যা কথা বলে না, ঐ রকম ষড়যন্ত্রেও লিপ্ত হয়। একথা শুনে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ভাবলেন, সত্যিই তো একজন মহিলা এত মিথ্যা কথা বলবেন নো ল অ্যান্ড অর্ডার। ৩৫৬ ছাড়া কি করে প্রবেশ করবে পশ্চিমবাংলায়, তাই তো বলা হচ্ছে—নো ল অ্যান্ড অর্ডার। এই হচ্ছে টি এম সি! এসব কথা পার্লামেন্টে হয়েছে। পার্লামেন্টে সব কিছু লিপিবদ্ধ আছে এবং কেন্দ্র থেকে ওরা আমাদের লিখেছিল, আমরা তার জবাব দিয়েছি। আইন-শৃঙ্খলা নিয়ে অনেক সময়ই পার্লামেন্টে প্রশ্ন হয় এবং সে সম্বন্ধে আমাদের কাছে জানতে চাইলে আমরা উত্তর দিই। এখনও আমাদের বললে আমরা উত্তর দেব। কিন্তু দিল্লি থেকে যখন তিন জন এল তখন আমি আমাদের চিফ সেক্রেটারি এবং হোম সেক্রেটারিকে বলেছিলাম, ওরা ঐ নির্দিষ্ট ঘটনা সম্পর্কে আপনাদের কাছে কোনও কিছু যদি অনুরোধ করে জানতে চায় বা কোনও ক্লারিফিকেশন চায় তো আপনারা দেবেন। কিন্তু জেনারেল ল অ্যান্ড অর্ডার মূলত আমাদের এক্তিয়ারে, রাজ্যের এক্তিয়ারে, সে সম্পর্কে কোনও কথা বলবেন না। যারা এসেছিলেন তারা ঐ ঘটনা সম্পর্কে কিছু জানতে চাননি। তারা বলেছিলেন, ও আমরা আগেই জেনেছি আর কিছু নেই। তখন আমাদের তরফ থেকে তাদের বলা হয়েছিল, ফরেনসিক ডিপার্টমেন্ট আপনাদের কেন্দ্রীয় সরকারের। আপনারা তিন জন কলকাতায় বেড়াতে এসেছেন, তা তাদের একটু জিজ্ঞেস করুন রিপোর্ট দিচ্ছে না কেন ঐ মহিলা চম্পলা সর্দার সম্বন্ধে? বার বার আমাদের হোম ডিপার্টমেন্ট থেকে লোক পাঠানো হয়েছে, কিন্তু যে কোনও কারণেই হোক দেরি হয়েছে। তারপরে বলে দিয়েছে, কিছু হয়নি, নাথিং হ্যাপেন্ড। তাদের এই রিপোর্ট আছে। তারপর হাসপাতালে বলেছিল আমাকে মারধোর করেছে। স্বামীর কাছ থেকে, মশারির ভেতর থেকে তুলে নিয়ে গেছিল ৬ জন সি পি আই (এম)-র লোক। স্বামীকে জিজ্ঞেস করা হয়েছিল, কি হয়েছিল? সে বলেছিল, আমি কিছু জানি না। টি এম সি কংগ্রেসকে ভেঙেছে। ভেঙে ভালই করেছে। কিন্তু বি জে পিকে নিয়ে এসেছে আদবানির সাগরেদদের। ওদের সাতটা এম পি আছে, তারই জন্য ৩৫৫ এ ছাড়া আর কিছু নয়। আর ম্যালাফাইড

কেন বলছি— তামিলনাড়ুর মাদ্রাজে একজন অফিসারকে পাঠিয়েছিল। সে সেখানে থেকে ফিরে এসে রিপোর্ট দিল, না, আইন-শৃঙ্খলা নিয়ে কোনও গোলমাল নেই। সেই রিপোর্ট প্লেস হয়েছিল তাতে বলা হয়েছিল সব ঠিক আছে, নর্মাল সে অফিসার যখন ঐ রিপোর্ট দিলেন তখনই তাকে ট্রান্সফার করে দিল। সত্যি কথা বলেছিল বলে তাকে ট্রান্সফার করে দিল! এটা ম্যালাফাইড নয়? এটা ম্যালাফাইড। একেই আইনের ভাষায় বলে ম্যালাফাইড। কাজেই ওর মধ্যে আমি আর যাচ্ছি না। তারপর ওরা—ঐ তিনজন অফিসার—এখানে আসার আগে যে চিঠি লিখেছিল, তাতে ছিল, আমরা শুনছি পঞ্চায়েত নির্বাচনে দারুন হাঙ্গামা গোলমাল হয়েছে। কোথা থেকে শুনলো? আপনারা জানেন, এখানে পঞ্চায়েত নির্বাচন শান্তিপূর্ণভাবে হয়েছে। তবে এটা ঠিকই যে, পঞ্চায়েত নির্বাচনের দিন ৬ জন মারা গেছে। তারমধ্যে আমাদেরই তিন জন, টি এম সি-র এক জন এবং আই এন সি-র দু জন। এখানে ৪০,০০০ এর ওপর পোলিং বুথে শান্তিপূর্ণভাবে ভোট হয়েছে। ৪০,০০০ এর মধ্যে মাত্র ১৭৬টা বুথে রিপোলিং অর্ডার হয়েছিল এবং শান্তিপূর্ণভাবে রিপোলিং হয়ে গেছে। এখানে প্রতিবার যেসব নির্বাচন হয় দিল্লির নির্বাচন কমিশনের এক্তিয়ারের সে সব নির্বাচনের জন্য আমরা প্রতিবারই দিল্লির কাছ থেকে সার্টিফিকেট পাই। আর আমাদের গুলো তো আছেই। যাই হোক এই নির্বাচন সংক্রান্ত কত গোলমাল হয়েছে, মারপিট হয়েছে সে হিসাব আছে। কিন্তু এমন কি অবস্থা দাঁড়াল যে, কেন্দ্র বলতে পারে এখানে ভয়ঙ্কর অস্বাভাবিক ইন্টারনাল ডিস্টার্বেন্স হয়েছে? আর কোনও উপায় নেই বলে এই সব কথা বলতে হবে! এখান থেকে তো আমরা বরাবর কেন্দ্রকে রিপোর্ট দিই—কজন খুন হয়েছে, কটা রাহাজানি হয়েছে, কত চুরি হয়েছে, কত ডাকাতি হয়েছে, কটা রেপ হয়েছে। অ্যানুয়াল রিপোর্ট বেরয় এবং কেন্দ্রকে পাঠানো হয়। আর এ-সব ব্যাপার নিয়ে ঐ মধ্যপ্রদেশ বা অন্যান্য রাজ্যের কথা না বলাই ভাল। অন্যান্য রাজ্যে কি হচ্ছে, না হচ্ছে সে হিসাবও কেন্দ্রীয় সরকারের কাছে আছে। উত্তর প্রদেশে দৈনিক কটা করে রেপ হয়? ওরা তো ইতিহাস রচনা করেছে। আমরা যেমন অনেক ক্ষেত্রে করেছি, ওরাও করেছে। উত্তরপ্রদেশে একটা ক্রিমিনাল যে আগে জেলে ছিল সে একটা পার্টি থেকে নির্বাচিত হয়ে পরে বি জে পিতে যোগ দিয়েছে। তাকে মিনিস্টার করে দেওয়া হয়েছে জেল মিনিস্টার! কল্যাণ সিংকে জিজ্ঞেস করা হয়েছিল, এটা কি ব্যাপার? এই রকম নির্লজ্জ কতগুলো লোক ভারতবর্ষে রাজত্ব করছে আর টি এম সি তাদের সঙ্গে যোগ দিয়েছে।

[1-50 — 2-00 p.m.]

উনি বললেন, ও-তো ক্রিমিনাল, ওই ক্রিমিনালদের ঠান্ডা করতে পারবে। সেইজন্য ওকে জেল মিনিস্টার করে দিলেন। ও জেল সম্বন্ধে সবই জানে, বহু বছর জেলে ছিল। লজ্জা করে, ভারতবর্ষের কথা বলতে লজ্জা করে। একবিংশ শতাব্দীতে আমরা যাচ্ছি।

কোন ভারতবর্ষে আমরা যাচ্ছি জানি না। তা যাইহোক, তাহলে ঐ ৩ জন মহিলার কথা বললাম। আর ওখানে বলা হল, অসংখ্য মহিলার উপর অত্যাচার হয়েছে। তারা সংখ্যালঘু, তারা উপজাতি, তারা পিছিয়ে পড়া এইসব। এইস অসত্য কথা বলে একটা টিম আনালো। আর আগের বার যখন একটা রেফারেন্স হল সেই কংগ্রেস সরকারের সময়ে তখন এখানে মমতা জোর করে সৌগতবাবু তখন ছিলেন মমতার সঙ্গে—রাইটার্স বিল্ডিংস দখল করার চেষ্টা করেন। কেন দখল করতে দেব আমরা জোর করে? ওরা বোমা নিয়ে এসেছিল পকেটে করে। কতকগুলো পুলিশ বোমাতে আহত হয়, পিস্তল মারে পুলিশকে। তারপর পুলিশ গুলি ছুঁড়তে বাধ্য হয়। দুঃখের বিষয়, ১৩টি ছেলে মারা যায়। এরজন্য দায়ী কে? ঐ সৌগতবাবু দায়ী, মমতা দায়ী আর কংগ্রেসের তখন যারা নেতৃত্বে ছিলেন তারা দায়ী। ওখান থেকে (দিল্লি থেকে) স্বরাষ্ট্রমন্ত্রী চবন এলেন। তিনি রাইটার্সে এসে আমাকে বললেন, এরকম এতগুলো তো মারা গেছে, আপনি জুডিসিয়াল এনকোয়ারি দিন। আমি বললাম অনেক ১৫-২০টা জুডিসিয়াল এনকোয়ারি দিয়েছি এবং আমি দিতাম, কিন্তু আপনি উদ্দেশ্যটা জানেন? ঐ রাইটার্স বিল্ডিংস জোর করে দখল করা। ঠিক আছে, আপনি যদি মনে করেন ঠিক হয়েছিল, পুলিশকে বোমা মেরে, পিস্তল মেরে, তাহলে আমি দিল্লিতে যাব, দিল্লিতে গিয়ে আপনার অফিস দখল করার চেষ্টা করব আমাদের লোকদের নিয়ে। দেখি, আপনি কি করেন? তারপর আমি জুডিসিয়াল এনকোয়ারি দেব। তখন উনি বললেন, আপনাকে কি আর বলব আমি। আমি ভদ্রলোকটিকে বহুদিন ধরে চিনি। উনি বললেন, এক কাজ করুন, ওদের পরিবারবর্গকে কিছু টাকা-পয়সা দিন যদি দরকার থাকে। আমি বললাম, মমতা ব্যানার্জির অনেক টাকা আছে, উনি দিয়ে দেবেন। আর আমার কাছে যদি চায়, আমি নিশ্চয়ই দিয়ে দেব, কোনও অসুবিধা নেই। এই কথাগুলি যখন বললেন তখন আমি বলে দিলাম কি হয়েছিল। সেইজন্য আমি বলছি, যে অবস্থা হয়েছিল, আমি আবার রিপিট করছি, এখানে ইন্টারনাল কোনও গোলযোগ অভ্যন্তরীণ গোলযোগের কোনও অবস্থা হয়নি, এই ২ মাসের মধ্যে। আর বছরের শেষে আপনারা দেখবেন, সব থেকে অপরাধ কম হয়েছে এই পশ্চিমবাংলায়, বড় বড় রাজ্যের সঙ্গে তুলনা করলে। সেইজন্য আমরা এইসব মানতে রাজি নই। আর নির্বাচন সম্বন্ধে আমি বলেছি। আমি শুনলাম, ডেপুটি সেক্রেটারি লিখছে যে, পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচন—একটা মুর্খ লোক নাকি? ও তো জিজ্ঞাসা করবে, খবর নেবে যে কি হল সেদিন? এগুলি সবই লিখিত লুকোবার কিছু নেই—যে কজন মারা গেছে, কি হয়েছে, কত বুথ ছিল, কোথায় রি-পোলিং হয়েছে। সমস্তই অ্যাবসোলিউট পিসফুল এবং সংবাদপত্রগুলি বেশিরভাগই আমাদের বিরুদ্ধে, তারাও লিখতে বাধ্য হল, যে হ্যাঁ, পিসফুল হয়েছে। এত পিসফুল যে ওরা অবাক হয়ে যায় যে কি করে এত পিসফুল হল? এটা বোধ হয় ভিতরে মন্ত্র-টন্ত্র কিছু আছে, এইসব দেখে। তারপর ম্যালাফাইডি কেন সেটা আমি বললাম। সেইজন্য ওদের সঙ্গে কি কথা বলব? আর পার্লামেন্টে যদি কোনও

উত্তর দিতে হয়—এটা ঠিক, আমাদের পক্ষে যারা এম পি-রা আছেন তারাও যে কখনও তোলেন না তা নয়। কোনও একটা এইরকম ঘটনা যেমন, রাজস্থান সম্বন্ধে উঠেছিল, মহিলা ধর্ষিত হল, তারপর তিনি কেন পুলিশের কাছে অভিযোগ করলেন তার জন্য আবার ধর্ষিত হল— এটা জানতে চেয়েছিল। তখন পার্লামেন্টে হোম মিনিস্টার বললেন, ওরা যখন বলছেন, সি বি আইকে দিয়ে এনকোয়ারি করাতে পারি ইচ্ছা করলে। তারপর কি হয়েছে আমি জানি না। তো, এইরকম প্রশ্ন উত্তর হলে আমরা দিই। আমাদের যারা ভারশন আমরা যা মনে করছি, ঘটনা আমরা দিই। এটাই তো পার্লামেন্টারি ডেমোক্রেসি। সংসদীয় গণতন্ত্রে এই যোগাযোগ তো থাকতেই হবে। কিন্তু যদি হস্তক্ষেপ এইভাবে করে যা সংবিধান বিরোধী তা আমরা কখনই মানব না। এই পরশু বোধ হয় তামিলনাড়ু-র ল মিনিস্টার আমার কাছে আসছেন। দেখা করব। উনি কি বলতে চান শুনব। সবাই বলছেন যে, এটা খুব ভাল কাজ করেছেন। বিহার যা করেনি, তামিলনাড়ু যা করেনি আপনারা করেছেন। মান-সম্মান, ইজ্জত পশ্চিমবাংলার আমরা রক্ষা করেছি এই জিনিস করে। আর সেই প্রস্তাবেও এরা ভোট দিতে চান না। কারণ আমাকে অসত্য বলতে হবে। আমাকে বলতে হবে যে এখানে পঞ্চায়েত নির্বাচনে অরাজকতা হয়েছে, মানুষ খুন হয়ে গিয়েছে, ভোট দিতে দেয়নি মানুষকে ইত্যাদি-এইসব অসত্য কথা আমাকে বলতে হবে। যেখানে তিন কোটি মানুষ ভোটার এবং তার ৭০ ভাগ মানুষ ভোট দিয়েছেন সেখানে করে আমি এইসব অসত্য কথা বলতে যাব? কংগ্রেসকে খুশি করার জন্য? সেইজন্য আমরা এখনও বলছি, পার্লামেন্টে যদি কিছু হয়ে থাকে, আমরা এই যে রিপোর্ট তৈরি করেছি, এটা আমরা সব এম পি-দের পাঠিয়ে দিচ্ছি। ওরা কি সবাই জানেন? ওরা অনেকেই জানেন না যে সত্যি কি হয়েছে। ঐ হোম সেক্রেটারি যেমন বললেন, অবাক হয়ে গেলেন, এ তো একতরফা নয়, আপনাদের এতগুলো লোক মারা গেল, আপনাদের এতগুলো লোক গ্রেপ্তার হল। আর তিনজন মহিলা—তাও দুটো আগে, একটা পরে—তার দেহটা পাওয়া গিয়েছিল—মৃতদেহটা এবং পুলিশের মনে হচ্ছে যে তাকে শুধু মারাই হয়নি, তাকে রেপও করা হয়েছে। তৃণমূল বলছেন ঐ মহিলা আমাদের, ঐ পরিবার আমাদের সঙ্গে আছেন। সেটা গ্রেপ্তার হয়েছে, এখন মামলা হবে, দেখা যাবে ঠিক কি বেঠিক। লুকোবার কি আছে এই সমস্ত? তারপর শেষ কথা যেটা আমি বলছি, প্রধানমন্ত্রীকে আমি লিখেছি যে, আমাদের যেটা সাব-কমিটি ছিল তাতেও নয়, আমাদের যেটা ইন্টার-স্টেট কাউন্সিল আছে সেখানেও নয়—এই ৩৫৫ ধারা নিয়ে আলোচনা কোনওদিন হয়নি। আমি বলেছি চলুন, না, আমরা এ নিয়ে আলোচনা করি। কিন্তু আমি এসব বললে কি হবে, ওদের যে মুশকিল আছে সেটা তো আমি বুঝতে পারছি। কিন্তু এরজন্য কি সংবিধানকে ভেঙ্গে দিতে হবে? এরজন্য কি সংবিধানের বিরোধিতা করতে হবে যেহেতু আমার ৭টা ভোট চাই, যেহেতু আমার ২৮টা ভোট চাই? তারপর একে খোশামোদ, তাকে খোশামোদ—এসব তো অসম্মানজনক জিনিস। এই জিনিস কি করে

একজন ব্যক্তি প্রধানমন্ত্রী হয়ে সহ্য করেন এবং সহ্য করে সরকার চালান তা আমি বুঝতে পারি না। তবে কিছু কিছু বঝুতেও পারি। কারণ ঐ আদবানির মতন মানুষ, বাজপেয়ী তো নিজেই বলেছেন যে রাজনীতিতে নৈতিকতার কোনও প্রশ্ন নেই no question of morality in politics তো তাই করছেন ওরা, চারিধারে তাই করছেন। আর টি এম সি একটা হয়েছে, যারা এত করাপ্ট, এত দুর্নীতিগ্রস্ত, যারা নিজেদের সম্বন্ধে মিথ্যা কথা বলেন, যারা এই চম্পলা মামলা সাজিয়েছেন—আমরা মনে পড়ে যদিও ঠিক এই পর্যায়ে পড়ে না তবুও মনে পড়ে যাচ্ছে বলে বলছি। সিদ্ধার্থশঙ্কর রায় তখন ওরা ঐ আমেরিকানদের টাকা পেয়েছিলেন, এবং ৭১ সালে হেমন্ত বসুর মতন মানুষ খুন হয়ে যান কলকাতার রাজপথে। তার ৫ মিনিটের মধ্যে ওরা বলেন—ওরা পুলিশ অফিসার এবং উনি বলেন যে সি পি আই (এম) খুন করেছে। দুর্ভাগ্যবশত ফরোওয়ার্ড ব্লক তখন আমাদের সঙ্গে ছিল না, আর এস পিও আমাদের সঙ্গে ছিল না, আমরা একা ছিলাম কিন্তু পশ্চিমবাংলার মানুষ তো আমদের ছেড়ে পালায়নি, আমাদের ছেড়ে দেয়নি।

(গোলমাল)

তখন আমেরিকানরা টাকা দিয়েছিল কেন? তারা টাকা দিয়েছিল এইজন্য যে, যে কোনও উপায় লেফটিস্টদের, কমিউনিস্টদের ঠেকাতে হবে যাতে আর একবার সরকার করতে না পারে। তার আগে আমরা দুবার সরকারে ছিলাম। তবে এখন ঐ পর্যায়ে এটা হয়নি। আমাদের ভাগ্য ভাল যে মেরে ফেলা হয়নি ঐ মহিলাকে চম্পলাকে। এখন উনি কৃতিত্ব অর্জন করেছেন। এখন ঐ টি এম সি-র সভাপতি তো চলে গেছেন, উনি সভানেত্রী সেখানে হতে পারেন—মমতার সঙ্গে উনি সেখানে হতে পারেন। পশ্চিমবাংলায় যদি এইসব চান তাহলে হবে। মানুষ ইতিহাস রচনা করেন কিন্তু মানুষ আবার ভুলও করেন। পশ্চিমবাংলার মানুষ কিন্তু ভুল করেননি এবং করবেন নাও। আর কংগ্রেসকে আমি বলছি, খোলাখুলিই বলছি, এ পর্যন্ত আপনাদের বিরোধিতা আমরা করে এসেছি ৪৫ বছর ধরে কিন্তু আজকে এমন একটা পরিস্থিতি হয়েছে—নতুন পরিস্থিতি—এটা নিয়ে আমাদের পার্টিতে আমরা আলোচনা করব। এ তো কল্পনাও করা যায় না যে একটা সাম্প্রদায়িক দল, একটা মৌলবাদী দল যারা বাবরি মসজিদ চুরমার করেছে, কল্যাণ সিং তাকে সুপ্রিম কোর্ট ডেকে জিজ্ঞাসা করেছিল যে আপনার কর সেবকরা অযোধ্যায় কি করতে যাচ্ছে? উনি অসত্য কথা বলেছিলেন, উনি বলেছিলেন যে ওরা গান-বাজনা, ধর্মীয় সঙ্গীত করতে যাচ্ছে। এই কথা বলেছিলেন।

[2-00 — 2-10 p.m.]

আর তলে তলে মসজিদ ভেঙে দিতে ব্যবস্থা করেছেন। কলকাতায় উনি বক্তৃতা দিলেন, আমি ক্যাসেটে ধরে রেখেছি, বক্তৃতা দিলেন যে, অগর কন্ট্রাক্টরকো দিয়া যাদা

ইয়ে কাম তো দেড় মাহিনা টাইম লাগতা এ ধাচা তোড়নেকে লিয়ে। ওরা আবার মসজিদ বলেন, ধাচা বলে, ইয়ে কর সেবক লোক ৫ ঘণ্টা কে অন্দর মে—উল্লসিত হয়ে বললেন যে, ৫ ঘণ্টাকে অন্দর মে কর সেবক লোক এ তোড় দিয়া—সেই লোক মুখ্যমন্ত্রী। সব থেকে বেশি মানুষ যেখানে বাস করে, উত্তরপ্রদেশ, সেখানকার মুখ্যমন্ত্রী। সুপ্রিম কোর্ট আর কি করবে। তার মিথ্যা কথা বলার জন্য একদিন জেল দিয়েছিল। কিন্তু ঐ মামলা তো হয়নি। মসজিদ ভাঙার মামলায় সেখানে আডবানিও আছেন। আডবানিকে জিজ্ঞাসা করেছিলেন, যখন আমাকে ডেকেছেন গভর্নরের ব্যাপারে, যে আপনার মামলার কি হল, আপনার নামও তো আছে? উনি বললেন যে, আমাকে কোনও চার্জশিট দেয়নি। সে এখন দেবে কি দেবে না আলাদা কথা। কিন্তু উনি তো ছিলেন। উনিও সমর্থন করেছিলেন ওটা কল্যাণ সিংয়ের সঙ্গে দাঁড়িয়ে আর ৩৫৬ ধারার কথা, এটা ঠিক যে কংগ্রেস ৯০ বার করেছে, জনতাও করেছে, চন্দ্রশেখরও করেছে। আর যখন বার্নালা, তিনি এখন মন্ত্রী দিল্লির, তাকে ভাল করে আমি চিনি তিনি গভর্নর ছিলেন তামিলনাড়ুতে তাকেও বলা হয়েছে চন্দ্রশেখরের তরফ থেকে, তিনি তখন প্রধানমন্ত্রী, যে আপনি একটা রিপোর্ট দিয়ে দিন, আমরা সরকার ভেঙে দেব। উনি বললেন যে আমি দেব না। এমন কিছু হয়নি এখানে, কি হয়েছে? তিনি দিলেন না। তখন আমরা যেটা ভুলে গিয়েছিলাম, সংবিধানের লেখা আছে যে, গভর্নর রিপোর্ট দেবেন। আর গভর্নর যদি রিপোর্ট না দেন, অর আদারওয়াইজ। এই অর আদারওয়াইজ শব্দটা আমরা ভুলে গিয়েছিলাম। অর আদারওয়াইজ ম্যয় মিনস এনিথিং। এই যে তিন জন এল, কিছু করল, কিছু একটা হল, তারা নিয়ে নিতে পারে সরকার। সেজন্য আমি বলছি যে তবে এটা ঠিক, একবার আমরা বলেছিলাম ন্যাশনাল ইন্টেগ্রেশন কাউন্সিলকে ঐ মসজিদ ভাঙার এক মাস, দেড় মাস আগে যেটা হয়েছিল যে, আপনি দরকার হলে ৩৫৬ ধারা ব্যবহার করবেন, ভেঙে দেবেন সরকারকে কিন্তু আমাদের এই দুর্নাম হতে দেবেন না ভারতবর্ষের। আমরা আলাদা সভ্যতার বড়াই করি। কিন্তু ওরা কিছুই করলেন না। ওদের সঙ্গে এক হয়ে বসে বসে দেখলেন দিল্লিতে, আর ভেঙে দিল মসজিদটাকে. এই একবার আমরা বলেছিলাম যে, আমরা এটা পছন্দ করি না, কারণ কেরল দিয়ে শুরু হয়েছিল, এটা ঠিক নয় ইত্যাদি ইত্যাদি কথা। কথাটা উঠেছে বলে আমি এটা বলে দিলাম। যাইহোক, এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা খুশি যে সঠিক প্রস্তাব আমরা এখানে এনেছি এবং আলোচনা যেটা হয়েছে, মুখ্যমন্ত্রী সমেত সকলকে এই প্রস্তাবে অংশ গ্রহণ করার জন্য ধন্যবাদ জানাচ্ছি। সময় নেই, থাকলে যেসব প্রশ্ন উঠেছে তাতে নিঃসন্দেহে আরও কিছু বলা যেত। কিন্তু এইটুকু শুধু বলতে পারি যে

ঠিকই মধ্যযুগীয় বর্বর আক্রমণ তৃণমূল বিভিন্নভাবে করছে। একজনকে পরশুদিন ছুরি দিয়ে দুটো চোখ উপড়ে নিল। তারপরে আর একজন রুস্তম মাস্তানকে মেরে ৩ কিলোমিটার দুরে ফেলে দিল উলঙ্গ করে। এই ধরনের আক্রমণ চলছে। ৮০ লক্ষ টাকার মাছ চুরি করছে, ভেড়ি লুঠ করছে, এই সব ধরনের আক্রমণ ওরা করছে, সেই সব এখন ব্যাখ্যা করার পরিস্থিতি নেই, আমি ব্যাখ্যা করছি না। কিন্তু এই ধরনের আক্রমণ ওরা করছে। যাইহোক, আমি যে প্রস্তাব এনেছি, সেই প্রস্তাবে কংগ্রেসের কাছে আবেদন করেছিলাম যে, আজকে এই পরিস্থিতি অনুযায়ী আপনারা এটা গ্রহণ করুন, আপনাদের অ্যাটিচ্যুড ভাল। যাইহোক না কেন, আমার ধারণা এটা আপনারা গ্রহণ করবেন। আর সৌগতবাবুর যে অ্যামেন্ডমেন্ট সেটা অ্যাকসেপটেড হওয়া উচিত নয়। এটা এমনিতেই নেগেটিভ রোল, নেগেটিভ ভোট, সুতরাং এটা হওয়া উচিত নয়। আর যেটা বুদ্ধদেববাবু যে, মন্ত্রী বলেছেন ওটা যদি আপনারা গ্রহণ করেন তাহলে আমারও ওটা গ্রহণ করতে পারি। এছাড়া অন্যগুলি আমরা গ্রহণ করতে পারছি না। আমি এটা আপনাদের গ্রহণের জন্য সভায় রাখছি।

The amendments of Shri Saugata Ray (amendment Nos. 2-6) were then put and lost.

The motions of Deba Prasad Sarkar (amendment Nos. 7 & 8) that—

the para starting with the words 'এই সভা মনে করে যে, and ending with the words 'কার্যকর ব্যবস্থাও নিয়েছেন' be omitted; and

in the last para after the words 'চাপের মুখে' the ward 'বিভিন্ন' be inserted.

were then put and a division taken with the following result :-

NOES

Abu Ayes Mondal, Shri

Adhikary, Shri Nisith

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartic Chandra

Basu, Shri Jyoti

Bera, Shri Dipak

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Haripada

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Satyasadhan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapas

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Nani Gopal

Chowdhury, Shri Sibendra Narayan

Dal, Shrimati Nandarani

Das, Shri Bidyut Kumar

Das, Shri Pushpa Chandra

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Gurupada

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Gillian, Smt. Rose Mary Hart

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hira, Shrimati Mili

Hore, Shri Tapan

Id, Mohammed, Shri

Kabi, Shri Pelab

Kalimuddin Shams, Shri

Kundu, Shri Ranjit

Let, Shri Dhiren

Mahammad Hannan, Shri

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mallik, Shrimati Sadhana

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Md. Ansaruddin, Shri

Mondal, Mehbub Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindranath

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mozammel, Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Munda, Shri Chaitan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Paik, Shri Nikunja

Paik, Shrimati Sakuntala

Pandey, Shri Ajit

Parta, Shri Manoranjan

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Manmatha

Roy, Chowdhuri, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saren, Shri Ankura

Sen, Dr. Sankar Kumar

Sengupta, Shri Purnendu

Sengupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk, Majed Ali, Shri

Sk, Jahangir Karim, Shri

Zamadar, Shri Badal

AYES

Sarkar, Shri Deba Prasad

ABST.

Kundu, Shri Ranjit

The Ayes being, 1, and the Noes 105, the motions were lost.

The motion of Shri Abdul Mannan (amendment No.1) that—

the para starting with the words 'এই রাজ্যের' and ending with the words কার্যকর ব্যবস্থাও নিয়েছেন' be omitted,

was then put and a division taken with the following results

[2-10 — 2-20 p.m.]

NOES

Abu Ayes Mondal, Shri

.Adhikary, Shri Nisith

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartick Chandra

Basu, Shri Jyoti

Bera, Shri Dipak

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Haripada

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Satyasadhan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapas

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Nani Gopal

Chowdhury, Shri Sibendra Narayan

Dal, Shrimati Nandarani

Das, Shri Anandagopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Pushpa Chandra

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Gurupada

Dutta, Shri Himangsu

Gillian, Smt. Rose Mary Hart

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Hore, Shri Tapan

Id, Mohammed, Shri

Kabi, Shri Pelab

Kalimuddin Shams, Shri

Kundu, Shri Ranjit

Let, Shri Dhiren

Mahammad Hannan, Shri

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mallik, Shrimati Sadhana

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Mondal, Mehbub Shri

Mehta, Shri Nishikanta

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindranath

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mozammel, Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Munda, Shri Chaitan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Paik, Shri Nikunja

Paik, Shrimati Sakuntala

Pal, Shri Shyama Prosad

Pandey, Shri Ajit

Parta, Shri Manoranjan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Mrinal Kanti

Roy, Chowdhuri, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saren, Shri Ankura

Sen, Dr. Sankar Kumar

Sengupta, Shri Purnendu

Sengupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk, Majed Ali, Shri

Sk, Jahangir Karim, Shri

Zamadar, Shri Badal

AYES

Abdul Mannan, Shri

Abu Hasem Khan Chowdhury, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Bakshi, Shri Sanjoy

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Shyamadas

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhar

Chakraborty, Shri Gautam

Chattopadhyay, Shri Shobhandev

Das, Shri Sukumar

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Humayan Reza, Shri

Lahiri, Shri Jatu

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Md. Sohrab, Shri

Mitra, Shrimati Sabitri

Mondal, Shri Ramprabesh

Mudi, Shri Anil

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Subrata

Quazi Abdul Gaffar, Shri

Ram, Shri Rampyare

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Singha, Shri Sankar

Sk. Daulat Ali, Shri

Ayes being 37 and Noes, 107, the amendments were lost

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা মহৎ উদ্দেশ্য নিয়ে এই মোশন যাতে সবাই মিলে গ্রহণ করতে পারি তার জন্য আমরা কিছু অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম। যেহেতু সরকার পক্ষ এই অ্যামেন্ডমেন্ট মেনে নিলেন না তাতে তাদের উদ্দেশ্য নিয়ে আমাদের যথেষ্ট সন্দেহ দেখা দিয়েছে। এই যে হস্তক্ষেপ এই হস্তক্ষেপের বিরুদ্ধে যৌথভাবে তারা আন্দোলন করতে চাইছেন না, এটাকে বন্ধ করতে চাইছেন না। সেই কারণে আমরা এর প্রতিবাদ জানানোর জন্য সভা থেকে ওয়াক আউট করছি।

(At this stage Congress members walked out of the House)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আজকে এই যে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ, এই যে ৩৫৫ ধারা অপপ্রয়োগের তার বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলন প্রতিবাদ হওয়া উচিত ছিল। কিন্তু সরকার পক্ষ চান না যে এর বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলন হোক ঐক্যবদ্ধ হোক। সেইজন্য আমার অ্যামেন্ডমেন্ট গ্রহণ করলেন না যাতে ঐক্যবদ্ধ প্রতিবাদ হতে পারে। বামফ্রন্ট সরকারের এই নিন্দনীয় ভূমিকার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমি এই সভা থেকে ওয়াক আউট করছি।

(At this stage Shri Deba Prasad Sarkar walked out of the House)

The motion of Shri Rabindra Nath Mondal that—

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—

কেন্দ্রীয় সরকার আইন শৃঙ্খলার প্রশ্ন নিয়ে কয়েকটি রাজ্যে অবাঞ্ছিতভাবে হস্তক্ষেপ করছে।

এই সভা মনে করে যে,—

একটি রাজ্যে আইন-শৃঙ্খলার বিষয়টি রাজ্য তালিকার অন্তর্ভুক্ত এবং সংবিধানের ৩৫৫নং ধারায় উল্লেখিত "বিদেশি আক্রমণ" এবং "অভ্যন্তরীণ বিশৃঙ্খলার" ব্যাখ্যা যেভাবে কেন্দ্রীয় সরকার করছেন তা কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রশ্নে সারকারিয়া কমিশনের মূল নির্দেশেরও পরিপন্থী;

এই সভা আরও মনে করে যে—

এই রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতি সারা দেশের মধ্যে উৎকৃষ্টতম; গত পঞ্চায়েত নির্বাচনে এবং সাম্প্রতিক বিধানসভাগুলির উপ-নির্বাচনে মূলত অবাধ ও শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে; কয়েকটি দুঃখজনক সঙ্কটের ঘটনা ঘটলেও পঞ্চায়েত নির্বাচনের ব্যাপকতার তুলনায় তা নগণ্য এবং প্রতি ঘটনার ক্ষেত্রে রাজ্য প্রশাসন প্রয়োজনীয় কার্যকর ব্যবস্থাও নিয়েছেন।

সেইহেতু এই সভা সহযোগিদের রাজনৈতিক চাপের মুখে রাজ্যে কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি পাঠানোর ঘটনাকে প্রতিবাদ জানাচ্ছে এবং অবিলম্বে আন্তরাজ্য পরিষদের সভা আহ্বান করে ৩৫৫ নং ধারার অপব্যবহার বন্ধের উদ্যোগ নিতে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

was then put and carried.

[2-10 — 2-20 p.m.]

**Mr. Speaker :** There will be no recess today. We will go to third motion now. Anybody who wishes to take refreshments can go outside. Now I call upon Shri Saugata Roy to move his motion.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that—

This House notes with deep concern—

that a dispute has arisen regarding imposition on fuel surcharge by the C.E.S.C Ltd., a licensee of the WBSEB, on its consumers;

that the D.K. Basu Committee appointed by the State Government had in a report submitted in August, 1997 recommended for refund of excess fuel surcharge collected to the consumers;

that on an application by C.E.S.C Ltd., firm of auditors Batliboi was appointed to study the issue and the firm submitted its report in due time;

that the D.K. Basu Committee again studied the Batliboi report and submitted a fresh report on 30.3.98;

that the D.K. Basu Committee has reversed its earlier recommendation and recommended that the C.E.S.C. Ltd., should collect excess fuel surcharge from consumers;

that the Power Minister is learnt to have differed with the reports of the Batliboi Committee and D.K. Basu Committee; and

that the C.E.S.C. has already started collecting the fuel surcharge from consumers giving rise to their protest.

This House, therefore, resolves that the Batliboi Report and the Second Report of the D. K. Basu Committee be laid on the table of the House and an All Party Committee of this House be constituted to go into the whole question of C.E.S.C Ltd, in this regard and to report

the matter before the House in the next Session.

স্যার, আমার যে বক্তব্য ২০ মিনিট সময় বরাদ্দ আছে। আমি এখন আমার মোশন মুভ করে ১০ মিনিট বলছি, আর পরে রিপ্লাইডে ১০ মিনিট বলব। আমি এবং আমাদের দলের অন্যান্য সদস্যদের মাধ্যমে সি ই এস সি ফুয়েল সারচার্জের যে প্রস্তাব হাউসে রাখা হয়েছে তা আমি উত্থাপন করছি এবং মুভ করছি। এই প্রসঙ্গে আমি কয়েকটি জরুরি কথা বলতে চাই। এই যে ফুয়েল সারচার্জের ইস্যুটা, এটা এর আগে হাউসে আমি একটা যে প্রশ্ন তুলেছিলাম, তার ভিত্তিতে অনেকক্ষণ আলোচনা হয়েছে। তারপরে যেদিন পাওয়ারের উপরে ডিবেট ছিল, সেদিন এই ফুয়েল সারচার্জের বিষয়টা বিস্তারিতভাবে আলোচনা হয়েছে। তাহলে আপনি জিজ্ঞাসা করতে পারেন যে, আমরা কংগ্রেস কেন ফুয়েল সারচার্জের বিষয়টা আবার তুললাম। কয়েকটি কথা পরিষ্কারভাবে বলা দরকার। একটি সংবাদপত্র, ইংরাজি সংবাদপত্রে রিপোর্ট বেরিয়ে ছিল যে কংগ্রেস ফেলস to make an issue out of CESC power project ১লা জুলাই এটি এশিয়ান এজ'-এ বেরিয়েছিল। তারা বলেছে, দি কংগ্রেস নাউ faces the possibility of having egg strewned all over its face for its troubles আমরা নাকি বজবজের ব্যাপারে ভুল তথ্য দিয়েছি। তাই আমাদের সারা মুখে ডিম মেখে গিয়েছে। এই রিপোর্ট নির্লজ্জ গোয়েঙ্কাদের করা বলে মনে হয়। আমরা যা বলেছি তা একটাও আমাদের নিজেদের কথা নয়। শঙ্কর সেনকে দেবকুমার বসু যা বলেছেন তাই বলেছি। তাই কংগ্রেসের মুখে ডিম মাখিয়ে দেওয়া হয়েছে বলে যা বলা হয়েছে তা ঠিক নয়। এটা কোনও একজন রিপোর্টার এস মৈত্র বলেছেন। ১লা জুলাই আনন্দবাজারের একটা খবর বার হয়েছে। সেটা হচ্ছে 'সারচার্জের প্রশ্ন নিয়ে শঙ্কর সেনের প্রস্তাব অযৌক্তিক।' কে দেবকুমার বসু—যে দেবকুমার বসু আগে একটা কমিটির চেয়ারম্যান ছিলেন। তিনি আগে রিপোর্ট দিয়ে বলেছিলেন যে, গ্রাহকদের কাছ থেকে সি ই এস সি ফুয়েল সারচার্জ বাবদ ৯৭ কোটি টাকা নিয়েছে, সেই টাকা তারা ফেরত দেবে। আবার দেবকুমার বসু পরে নিজের রিপোর্ট পাল্টে ৩০-৩-৯৮ তারিখে আর একটি রিপোর্ট দিলেন যে, সি ই এস সি ১২৭ কোটি টাকা কনজুমারদের কাছ থেকে আদায় করবে। আমরা বার বার এখানে অভিযোগ করেছি, দেবকুমার বসু খুব খারাপ প্রভাবের জন্য এই রিপোর্ট দিয়েছেন। সি পি এম মহল থেকে এটা তৈরি করা হয়েছে। দেবকুমার বসু কি বলেছেন, না, সি ই এস সি ফুয়েল সারচার্জ আদায়ের বিষয় নিয়ে শঙ্করবাবু যে বিরোধিতা করেছেন তা অযৌক্তিক। উনি আরও বলেছেন যে, সি ই এস সিকে কেন, কিসের ভিত্তিতে ফুয়েল সারচার্জ আদায় করতে দেওয়া হয়েছে, তার সমস্ত বৈজ্ঞানিক কারণ জেনেও শঙ্করবাবু নানা ধরনের প্রশ্ন তুলেছেন যার কোনও প্রয়োজন নেই। উনি বলেছেন যে, সি ই এস সি-র কাছে পর্ষদের বকেয়া প্রায় ৬০ কোটি টাকা সি ই এস সি-কে ফুয়েল সারচার্জ

বাবদ ৯৪ কোটি টাকা তুলতে দিলে তারা পর্যদের বকেয়া টাকা ফেরত দিতে পারবে। আমি দুঃখিত শঙ্করবাবু দেবকুমার বসু তারই নিয়োজিত একটা তদন্ত কমিটির চেয়ারম্যান। দেবকুমার বসু একটা বিবৃতি দিলেন অথচ শঙ্করবাবু চুপচাপ থাকলেন। তাই উনি যাতে এখানে ওর বক্তব্য রাখেন, সেজন্য আমরা এটা তুলেছি। ২রা জুলাইতে আনন্দবাজারে বেরিয়েছে যে—প্রস্তাব আনতে চেয়েও দিল্লির চাপে পিছু হটলো কংগ্রেস। আরও বলেছে যে, বিধানসভার উপদেষ্টা কমিটিতে বিষয়টি নিয়ে আলোচনা হয়। তবে শেষ পর্যন্ত আর ঐ প্রস্তাব দিনের আলো দেখেনি।

[2-20 — 2-30 p.m.]

আমি এই হাউসের মাধ্যমে সবাইকে জানাতে চাই যে, কোনও খবরের কাগজে লেখায় আমাদের প্রস্তাব হয়ও না প্রত্যাহারও হয় না। কারুর চাপে কংগ্রেস কোনও প্রস্তাব প্রত্যাহার করে নেয় না। আমি আশাকরি যে সাংবাদিক লিখেছেন তার সৎ সাহস থাকে তো বলবেন, হ্যাঁ, আমরা লিখে দিয়েছিলাম যে প্রস্তাব প্রত্যাহার হয়ে গেছে, কিন্তু [illegible] কোনও পুঁজিপতি বা কোনও নেতার চাপে এই কাজ করেনি। কংগ্রেসের নেতাদের এইরকম চাপ ছিল না। এটা আমার কাছে খুব অপমানজক। আমাদের যেমন কোনও পুঁজিপতির কাছে বা নেতার কাছে আমাদের অন্তত টিকি বাঁধা নেই, সেই কারণে আমি এই প্রস্তাব এনে প্রমাণ করছি যে, আমাদের মুখেও ডিম নেই, আমরা অন্তত কারো কাছে টিকি বাঁধা ও নেই। আমাদের প্রস্তাব আনার সাহস আছে। এইবার আমি শঙ্করবাবুর আরেকটি বিবৃতির কথা তুলে ওকে জিজ্ঞাসা করতে পারি যে, শঙ্করবাবু বিধানসভাতে পাওয়ার বাজেটের জবাব দিতে গিয়ে বললেন যে, অনেকক্ষণ ধরে যে বলা হচ্ছে মুখ্যমন্ত্রীর সঙ্গে আমার মতভেদ হয়েছে, এটা ঠিক নয়। আমি মুখ্যমন্ত্রীকে খুব শ্রদ্ধা করি, মুখ্যমন্ত্রীই আমাকে মন্ত্রিসভাতে নিয়ে এসেছেন, আমার তারসঙ্গে কোনও তফাৎ নেই। আমি শঙ্কর বাবুকে জিজ্ঞাসা করতে চাই যে, মুখ্যমন্ত্রীর সঙ্গে যদি আপনার কোনও মতভেদ না থাকে তাহলে মুখ্যমন্ত্রী রিপোর্ট দিয়ে বলেছিলেন যে বাটলিবয় এবং দেবকুমার বসুর সেকেন্ড রিপোর্ট মেনে নিতে, মুখ্যমন্ত্রী কি বলেছিলেন The Batliboi one men Committee ultimately worked out a solution and this way be implemented as decided তাহলে শঙ্করবাবু তিন পাতার নোট দিলেন কেন? আপনি তিন পাতায় নোটের ছত্রে ছত্রে এটাই বলার চেষ্টা করেছেন কেন দেবকুমার বসু কমিটির রিপোর্ট এবং বাটলিবয়ের রিপোর্ট মানা উচিত নয় কেন সি ই এস সি ভুল তথ্য দিয়েছে ভুল তথ্য ফাঁস করেছে এটা তিন পাতার জুড়ে বলেছেন। বলেও কোনও রকমে লিখছেন হাউ ভার action please be taken as desired by Chief Minister আপনার যদি মুখ্যমন্ত্রী সম্পর্কে এতই শ্রদ্ধা, মুখ্যমন্ত্রীর সঙ্গে মতভেদ প্রকাশ হয়ে গেছে বলে চিন্তিত তাহলে ৫-৬ তারিখে এই বিস্তৃত নোট দেবার দরকার কি ছিল? এটা কি

আপনার বিবেকের মুক্তি যে আপনি শুধু নোটটাই দিলেন, আসল যে কথাটা সেটা বললেন না কেন? আমি আশাকরি হাউসে শঙ্করবাবু উত্তর দেবেন। আমি আরও আশ্চর্য হয়ে যাচ্ছি যে, ১৬ লক্ষ কনজিউমারের চিন্তা কারুর নেই। ৯৭ কোটি টাকার ফুয়েল সারচার্জ হয়েছে। তারমানে পার কনজিউমারের ৬০০ টাকা করে অ্যাভারেজ পড়বে। সেখানে অ্যাভারেজ কারুর বেশি, কারুর কম হতে পারে। এইভাবে ডাইরেক্ট বার্ডেন সি ই এস সি চাপিয়ে দিচ্ছে। ক্লেভারলি ওরা এবার লস ১৮৭ কোটি টাকা দেখিয়ে দিচ্ছে, সেটা ফুয়েল সারচার্জ থেকে পেয়ে গেলেই মেক আপ করা যাবে। পলিটিক্যাল পার্টিগুলো কি করছে? আপনারা জনগণের প্রতিনিধি নয়? রবীনদেব যিনি ভোটে জিতেছেন, তিনিও তো মানুষের উপরে এই যে চাপ চাপানো হল তার প্রতিবাদ তো সি পি এমের কেউ করলেন না। বামফ্রন্ট সরকারের অন্য শরীকরা কি আপনাদের মন্ত্রিদের জিজ্ঞাসা করেছিলেন যে মন্ত্রিসভাতে এই পাওয়ারের ব্যাপারে কোনও আলোচনা হয়েছে কি না। এতবড় একটা সিদ্ধান্ত হল, মানুষের উপরে এই ৬০০ টাকার বার্ডেন চাপানো হল, তার কোনও প্রতিবাদ করলেন না? আমার সবচেয়ে খারাপ লাগছে যে, তৃণমূলের নেত্রী, যিনি সব ব্যাপারে খুব প্রতিবাদ করেন, এই ফুয়েল সার চার্জের সম্পর্কে নীরব কেন? একটা বিবৃতি নেই, মিছিল করলেন না, একটা প্রতিবাদ নেই। একটা আন্দোলন নেই কেন? অনেকে বলছেন যে কোনও একটি সংবাদপত্রের সংবাদ মালিকের মাধ্যমে নাকি সি ই এস সি-র যিনি মালিক, তার সঙ্গে যোগাযোগ হয়েছে। এইগুলো সত্যি কিনা নিশ্চয় তৃণমূলের একজন বিধায়ক আছেন, তিনি উত্তর দেবেন। আমি মনে করি This is an issue which 16,00,000 consumers of Calcutta. I have no axe to going with the CESC ওদের পক্ষে, বিপক্ষের নয়, আমি একজন কনজিউমার, কিন্তু জনগণের প্রতিনিধি হয়ে কি করে মানুষের উপরে ৬০০ টাকার বার্ডেন এইভাবে চাপানো হচ্ছে মেনে নেওয়া যায়। এর যদি বিরোধিতা না করি, চুপ করে যদি থাকি তাহলে আই স্যাল বি কিলিং মাই কনসেন্স। আমার টেম্পোরারি কিছু সুবিধা হতে পারে, কিন্তু ন্যূনতম দায়িত্ব তো পালন করতেই হবে। সেখানে আমি এর প্রতিবাদ না করে পারছি না। পরে আমি আরও ডিটেলসে বলব সি ই এস সি-র পুরো ব্যাপারটা, যেভাবে এরা ক্যালকুলেট করছে। শঙ্করবাবু খুব সম্যকভাবে প্রশ্ন তুলেছেন যে, সি ই এস সি প্রথম যে ফর্মূলা ব্যবহার করেছে তাতে ওরা দেখিয়েছে ওদের ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিশন লস হচ্ছে ১৪ শতাংশ, কিন্তু বোম্বে এবং অন্যান্য জায়গাতে আমেদাবাদে যেখানে সিটি ইলেকট্রিসিটি সাপ্লাই আছে সেখানে দেখা যাচ্ছে ট্রান্সমিশন লস ১১ থেকে ১২ শতাংশ; সেটা নিয়ে সি ই এস সি কেন বলছে না? এবং পুরো ডিসপিউটটা যেটা বাটলিবয় কমিটি নিয়ে এল, ডিসপিউটটা দেখা গেল ইন্টারেস্ট ডিউরিং কন্সট্রাকশন কত ধরা আছে, সেখানে দেখা যাচ্ছে, রাজ্য বিদ্যুৎ পর্ষদ সি ই এস সি-র খুব যুক্তি সহজ, ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্টে একটা রিজনিবিল রিটার্ন এর কথা

বলা আছে। রিজনিবিল রিটার্ন কত—অন দি ক্যাপিটাল বেসড। আমাদের অভিযোগ হচ্ছে, সি ই এস সি বজবজ নিয়ে তারা ক্যাপিটাল বেসডটাকে বড় করে দেখিয়েছে এবং ইন্টারেস্ট ডিউরিং দি কন্সট্রাকশন তারা অ্যাড করে নিয়েছে, তার ফলে ওদের ক্যাপিটাল বেসড বড় হচ্ছে। ফুয়েল সারচার্জ বড় হচ্ছে। এবং এটা আজকের ব্যাপার নয়, আজকে যদি ফর্মুলা আমরা বেঁধে দিই তাহলে ভবিষ্যতে ৫ টাকা পার ইউনিট ইলেকট্রিসিটি কস্ট হবে। মাননীয় মুখ্যমন্ত্রী একবারও ভাবলেন না, পশ্চিমবাংলার ভবিষ্যৎ শিল্পায়নের কি হবে! আজকে শুধু যে কনজিমার মার খাবে তাই নয়, ভবিষ্যৎ শিল্পও মার খাবে যদি সি ই এস সি-কে আমরা এটা করতে দিই। এবং ডবলিউ বি এস ই বি সম্যকভাবে একটা রিপোর্ট দিয়েছে সি ই এস সি বলছে বজবজের জন্য খরচ হচ্ছে ২,৩০৮ কোটি টাকা। সেইজায়গায় ডব্লিউ বি এস ই বি রাজ্য বিদ্যুৎ পর্ষদ যার লাইসেন্সি হচ্ছে সি ই এস সি তারা বলছে এটা ১,৮৫৩ কোটি টাকার বেশি ধরা চলবে না, এটা নিয়ে ডিসপিউট। সি ই এস সি তাদের ক্যাপিটাল বেসড ফুলিয়ে ফাঁপিয়ে দেখাচ্ছে এবং কেন দেখাচ্ছে সেটা ওরা বলেছেন ইনডিফারেন্ট প্রোজেক্ট ম্যানেজমেন্ট, সি ই এস সি অন্য জায়গায় টাকা ইনভেস্ট করেছে। ডব্লিউ বি এস ই বি বলেছে যে সি ই এস সি ঢোলপুরে টাকা ইনভেস্ট করেছে, কাঁসারগড়ে করেছে, নয়ডাতে করেছে আবার কলকাতায় আর পি জি নেটকম এর জন্য অপটিক্যাল ফাইবার তারা টাকা ইনভেস্ট করেছে, যে টাকা তারা ইনভেস্ট করেছে, সেটা যদি বজবজে করত, এতদিনে বজবজ সম্পূর্ণ হয়ে যেত, সেটা ওরা সম্পূর্ণ করেনি। তারফলে শঙ্করবাবু তার নোটে যথার্থই বলেছেন যে সি ই এস সি-র পুত্তর ম্যানেজমেন্ট এর জন্য কেন সাধারণ কনজিউমার তারা এই ভোগ করবে? কেন সি ই এস সি-র ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন লস বেশি? কেন তাদের জন্য সাধারণ কনজিউমারের উপর লোড চাপবে? এই বজবজের ব্যাপারে মাননীয় মন্ত্রী আগের দিন বলেছিলেন, বজবজের ব্যাপারে সি ই এস সি যে হিসাব দিয়েছে, সেই হিসাবটাই দাঁড়িয়েছে এবং যদি বজবজের ক্ষেত্রে ডব্লিউ বি এস ই বি হিসাব বেঁধে দেওয়া হয় তাহলে সি ই এস সি-র ক্যাপিটাল বেসডটা লুপ্ত হয়ে যায়। এবং ওদের ফুয়েল সারচার্জ আদায়ের যে অধিকার সেটাও কমে যায়। কিন্তু আমি আজকে অত্যন্ত পরিষ্কারভাবে বলতে চাই, শঙ্করবাবুর বিবেকের কাছে প্রশ্ন করতে চাই, হ্যাঁ আমাদের কাছে আপনার নোট এসেছে, আমরা দেখেছি এই যে বিরাট মোটা বাটলিবয় কমিটির রিপোর্ট এই রিপোর্ট এর ব্যাপারে ছত্রে ছত্রে আপনি প্রতিবাদ লিখেছেন, আপনি বলেছেন সি ই এস সি সবরকম বেআইনি কাজ করছে। আপনি বলেছেন যে, দেবকুমার বসু কমিটির রিপোর্ট, দ্বিতীয় রিপোর্ট ট্রান্সপারেন্ট নয়, আমরা বলছি দেবকুমার বসুর রিপোর্ট ভেরিফায়েড হোক। দেবকুমার বসু রিপোর্ট লেখার সময় একজন নাম করা বাঙালি সাহিত্যিক যিনি সি ই এস সি-র সঙ্গে যুক্ত তিনি তার বাড়িতে বসেছিলেন কিনা আমরা জানতে চাই, দেবকুমার বসুর ব্যাপারে কোনও চাপ ছিল কিনা, সি পি এম

পার্টি থেকে সেটাও জানতে চাই। সেইজন্য আমরা চাই এই যে ১০০ কোটি টাকার ব্যাপার, এর তদন্ত করার জন্য হাউস কমিটি করা হোক, সমস্ত রিপোর্ট নিয়ে হাউসে প্লেসড হোক এবং আমরা এখানে সুপারভাইস করি। যদি ট্রান্সপারেন্সি থাকে তাহলে হাউস কমিটি হতে বাধা কোথায়? ১৬ লক্ষ কনজিউমারের স্বার্থের ব্যাপার, এটা কারুর ব্যক্তিগত ব্যাপার নয়, বা ঝগড়ার ব্যাপার নয়, আজকে শঙ্করবাবু ক্লিয়ারকাট বলবেন যে হাউস কমিটির প্রস্তাব মানছেন কিনা? দেবকুমার বসু যে কমেন্ট করেছে, আপনার উপরে, এই ব্যাপারে আপনার কমেন্ট কি? মুখ্যমন্ত্রীকে যদি এতই শ্রদ্ধা করেন তাহলে মুখ্যমন্ত্রীর নোটের পর আপনি এতবড় নোট দিলে কেন? এইগুলি আপনি আপনার রিপ্লাইড বলবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** ম্যাডাম চেয়ারপার্সন, যে প্রস্তাব সৌগতবাবু এখানে উত্থাপন করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। এটা সম্পূর্ণ উদ্দেশ্যে প্রণোদিত, এর সঙ্গে জনস্বার্থের কোনও যোগ নেই। তিনি এইদিকে আঙুল দেখাচ্ছেন, শুনছি তিনি আজকাল ট্রেড ইউনিয়নও করছেন, ওখানে তার যে সংগঠন আছে তাদের সঙ্গে কথা বলে রেজলিউশন দিয়েছেন তো। তারা কোনও প্রতিবাদ করেছে এই রকম কোনও খবর নেই তো। তাই আপনারা আঙুল অন্যদিকে দেখাবেন। খবরের কাগজের কিছু সংবাদের ভিত্তিতে আপনারা এটা করছেন এবং এই খবরের কাগজই আপনাদের পরিচালিত করছেন। এই খবরের কাগজ বলছেন বলেই আপনারা এইরকম একটা ফাইল চুরি করে এখানে প্লেস করে দিলেন। তবে যে প্রশ্নটা খুবই গুরুত্বপূর্ণ, আমাদের রাজ্যের বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে সি ই এস সি এলাকায় যে ১৬ লক্ষ কনজিউমার আছে তাদের বিদ্যুৎ সরবরাহ করে। যদিও সি ই এস সি একটি বেসরকারি সংস্থা। আমরা খুশি হতাম যদি সরকারি পরিচালনায় বিদ্যুতের ব্যবস্থা আমরা করতে পারতাম, এই পরিষেবাকে নিশ্চিত করতে পারতাম। সুতরাং সরকারি উদ্যোগ রয়েছে এবং পাশাপাশি বেসরকারি উদ্যোগও এখানে রয়েছে এবং বেসরকারি সংস্থা হিসাবে সি ই এস সি এখানে খুবই গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। তাদের আইন মেইন উদ্দেশ্য হচ্ছে মুনাফা এবং সেইভাবেই তারা করছে। কিন্তু একটা সারচার্জের একটা প্রশ্ন এল। আপনারা এই হাউসকে বিভ্রান্ত করছেন, ১৯৯৩-৯৪ সালে যখন সারচার্জ বৃদ্ধির প্রস্তাব এসেছিল তখন বামফ্রন্টের পক্ষ থেকে আমরা প্রতিবাদ করেছিলাম এবং সি ই এস সি-র সামনে আমরা বিক্ষোভও দেখিয়েছিলাম। তারপর এই ব্যাপারে দেবকুমার বসুর নেতৃত্বে ওয়ান ম্যান কমিটি করা হল এবং তারা তিনি একটা রিপোর্ট দিলেন। তার সেটা অ্যাকসেপ্ট না করে একজন অডিটরকে নিয়োগ করা হল, বাটলিবয় একজন অডিটর; তিনি অডিট করলেন এবং ১৯৯৭ সালের অক্টোবর মাসে তিনি একটা রিপোর্ট দিলেন। সেই রিপোর্ট আসার পরে

সেটা আবার দেবকুমার বসুর কাছে গেছে, তিনি আবার রিপোর্ট দিয়েছেন। আপনারা এখানে প্রস্তাব করেছেন সর্বদলীয় কমিটি করতে। কিন্তু আমাদের বিধায়কদের মধ্যে এই রকম কোনও যোগ্যতা নেই, আমরা এক্সপার্ট মতামত দেব। মাননীয় মন্ত্রীমহাশয় এখানে আছেন, তিনি এই ব্যাপারে দক্ষ লোক। এই ব্যাপারে আমরা খোলাখুলি, আমাদের কোনও চুপচাপের ব্যাপার নেই। এর আগে ওয়াকফের ব্যাপারে আপনারা দেখেছেন সেনগুপ্ত কমিশনের রিপোর্ট এখানে পেশ করা হয়েছে। ম্যাডাম চেয়ারপার্সন স্যার, স্পিকার মহাশয় যদি অ্যালাউ করেন তাহলে মাননীয় মন্ত্রিমহাশয় এখানে ব্যাটলিবয়ের অডিট রিপোর্ট এবং দেবকুমার বসুর সর্বশেষে যে রিপোর্ট সেটা পেশ করবেন। স্বাভাবিকভাবেই আজকে হাউস শেষ হয়ে যাচ্ছে, বিরোধীদলের কাছে এই রিপোর্ট তুলে দিন, এতে অন্যায় কিছু নেই। কিন্তু বিরোধী দলের সদস্য যারা প্রস্তাব এনেছেন তারা নিজেদের অবস্থাটা একটু বুঝেছেন তো। আপনাদের তো উপর থেকে নির্দেশ এসেছে এই ব্যাপারে। গোয়েঙ্কাদের সঙ্গে কাদের যোগাযোগ, কারও অজানা নেই। রাজীব গান্ধী ফাউন্ডেশন তালিকায় কার নাম আছে, আপনাদের তো এটা অজানা নয়। নির্দিষ্টভাবেই দিল্লির নির্দেশ এসেছিল, এটা ঘটনা। যেহেতু কাগজে বেরিয়েছে, তার প্রমাণ দিতে হবে। কে ২নং কে ৩নং কে ১০নং-এ প্রতিযোগিতা। কিন্তু মানুষের স্বার্থ-সংশ্লিষ্ট ব্যাপার নয়। আপনারা তো এত হৈ-চৈ করলেন, এই প্রসঙ্গে বলি ১৯৯৬ সালের পয়লা এপ্রিল যখন ফুয়েলের, কয়লার দাম বাড়ল তখন রেলের চার্জ কারা বাড়িয়েছিল? তখন মন্ত্রিসভা কাদের ছিল? ১লা এপ্রিল থেকে লাগু হয়েছিল, তার অনেক পরে দেবগৌড়া সরকার গঠিত হয়েছিল। তার আগেই তো সিদ্ধান্ত নিয়েছিলেন ফুয়েল চার্জ বাড়লে, কয়লার দাম বাড়লে তেলের দাম বাড়লে সারচার্জ বাড়ে। আপনারাই তো কথায় কথায় উড়োজাহাজের ভাড়া বাড়াচ্ছেন। কিন্তু এটাও জানি, তারা দান-খয়রাতি করার জন্য বসেনি। আমরা সেটা করতে পারি সি ই এস সি-এর ক্ষেত্রে সরকার দায়িত্বশীল। আপনারা তো চাইছেন, বিদ্যুৎ ব্যবস্থা ভেঙে পড়ুক আর আপনারা উন্মত্ত নৃত্য করবেন। এই যে শোভনদেববাবু আপনি জবাব দেবেন আপনি কেন চুপ করে ছিলেন, কার টাকায় চুপ করে ছিলেন। বিপদে পড়ে যাবে।

তাই নির্দিষ্টভাবে এই প্রস্তাবের বিরোধিতা করি। সাথে সাথে আমি বলতে চাই, রাজ্য সরকারের তার উপর আস্থা আছে। বিশেষ করে মন্ত্রী এই ব্যাপারে দক্ষ। এটা জানা দরকার, ১৯৯৩ সালের ৭ই সেপ্টেম্বর দিল্লিতে যখন ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং হয়েছিল সেই মিটিং ডেকেছিল তখনকার এনার্জি মিনিস্টার এন কে পি সালভে। তিনি গোটা দেশের বিদ্যুৎ ব্যবস্থা নিয়ে মিটিং ডেকেছিলেন। সেই মিটিংয়ে উদ্বোধনী ভাষণ দেওয়ার জন্য আমাদের রাজ্যের গর্ব আমাদের এই বিদ্যুৎ মন্ত্রীকেই ডেকেছিলেন। এটা নিশ্চয় কংগ্রেসিদের এবং সৌগতবাবুর অজানা নয়। তার প্রতি আমাদের

আস্থা রয়েছে। তার দক্ষতা রয়েছে। কিন্তু দক্ষতা থাকলেই তো সরাসরি হস্তক্ষেপ করবেন না। এক্সপার্ট রিপোর্ট নিতে হবে। এরা একটা বলছেন কর্তৃপক্ষ একটা বলছেন। কর্তৃপক্ষের কাছে তো মাথা নত করা হয়নি, তাদের রিপোর্ট নেওয়া হয়েছে। প্রথমে ওয়ান ম্যান কমিশন, তারপর অডিটরস রিপোর্ট তারপরও তো কাজটা বন্ধ হয়নি, কাজটা চালু রাখতে হবে। আপনাদের আসল উদ্দেশ্য বিদ্যুৎ ব্যবস্থাকে পর্যুদস্ত করা। আপনাদের দরদ দেখা যায় ফ্রেইট বাড়লে, সারচার্জ বাড়লে মন খারাপ হয়। এতদিনে বলতে পারেননি? আর ঐ সবেধন নীলমনি আছেন ১০৯ দিনের সরকার মানুষের কাছে প্রমাণ করতে পারেননি যে, তারা রিলিফ দিতে চান মানুষকে। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে ধন্যবাদ জানাই। আর আপনাদের বলি, আপনারা যাদের সাথে হাত ধরে আছেন, এনরন তাদের মধ্যে একজন। এখানেই একজন আছেন। আমাদের এই ব্যবস্থা তো সমাজতান্ত্রিক ব্যবস্থা নয়, আমরা তাই দয়িত্বজ্ঞানহীন উক্তি করতে পারি না সব তুলে দাও। তাই একদিকে সরকারি ব্যবস্থা যেমন চলছে, তেমনি আর একদিকে বেসরকারি ব্যবস্থা চলছে। এটা গুরুত্বপূর্ণ জায়গা, এখানে দায়িত্বশীল ভূমিকা পালন করতে হবে। আমি সেদিক থেকে এই প্রস্তাবের বিরোধিতা করি। মাননীয় চেয়ারপার্সনের মাধ্যমে জানাবো, আপনি যদি অ্যালাউ করেন তাহলে এই সদস্যদের কাছে মন্ত্রী প্রকাশ্যভাবে রিপোর্ট প্লেস করুন এবং এই সম্পর্কে জনগণের বিভ্রান্তি দূর করুন। আমরা গোপন করতে বলছি না। এর জন্য চুরি করে বেড়ানো হচ্ছে না। এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আজকে যে প্রস্তাব এখানে এসেছে, শ্রী সৌগত রায়, সত্য বাপুলি, আব্দুল মান্নান যে প্রস্তাব এখানে এনেছেন, আমি তাকে সমর্থন করছি। রবীনবাবু কি বললেন আমি বুঝতে পারছি না। উনি বললেন যে, সভায় যে প্রস্তাব পেশ করা হয়েছে, উনি তাকে সমর্থন করেছেন। দাবিটা তো তাই-ই। আপনারা পড়ে দেখেছেন কি যে দাবিটা কি আছে? ডিমান্ড কি আছে সেটা দেখেছেন কি? 'This House, therefore, resolves that the Batliboi Report and the Second Report of the D.K. Basu Committee be laid on the table of the House and an All Party Committee of this House be constituted to go into the whole question of CESC Ltd., in this regard and to report the matter before the House in the next session.'

এরমধ্যে ভুল কি আছে? এর মধ্যে তো কোনও ভুল নেই। আপনারা সি ই এস সি-র টেকনিক্যাল ব্যাপারগুলি বুঝবেন কি করে? এই বিধানসভায় যে সাবজেক্ট কমিটি

আছে, তাতে কোনও স্কিলড এক্সপার্ট নেই। সেখানে বসে তবু টেকনিক্যাল পয়েন্টগুলি আলোচনা করা হয়। এখানে একটা ব্যাপার হচ্ছে যে, এখানে শিল্পপতি গোয়েঙ্কা একটা নজির তৈরি করলেন। রিপোর্টটা লেড ডাউন করতে বলা হয়েছে। অল পার্টি কমিটি করতে বলা হয়েছে। এটাকে আমি সমর্থন করতে পারছি না। কারণ অনেক কিছু ব্যাপার বেরিয়ে পড়বে এবং এই পশ্চিমবাংলার মানুষ তাতে আপনাদের সম্পর্কে ধিক্কার জানাবে। তাই আপনারা বিরোধিতা করছেন। এখানে দেবকুমার বসুর প্রথম রিপোর্ট এবং দ্বিতীয় রিপোর্টের মধ্যে অনেক পার্থক্য আছে এবং বাটলিবয়কে দিয়ে যে রিপোর্ট তৈরি করানো হল, অডিট করানো হল, এর সবটাই কিন্তু গোয়েঙ্কার স্বার্থ রক্ষা করার জন্য হয়েছে। বিদ্যুৎমন্ত্রী কনসিয়েন্স, একদিকে দলের চাপ স্বার্থসিদ্ধির চেষ্টা, আর এক দিকে বিবেকের তাড়না। এই দুটো কনফ্রন্টেশন হচ্ছে বুঝতে পারছি। আমরা দেখতে পাচ্ছি যে, যে রিপোর্ট দিয়েছেন ৩ পাতার, তাতে তিনি প্রতিটি জায়গায় দেবকুমার বসুর যে দ্বিতীয় রিপোর্ট তার প্রতিবাদ করেছেন। বাটলিবয়কে দিয়ে যে অডিট করানো হয়েছে, তার বিরোধিতা করেছেন। আজকে আমাদের রাজ্যের ঠিক এই অবস্থা ছিল না। আজকে আমাদের ফুয়েল সারচার্জ যেটার প্রথম ইন্ট্রোডাকশন হয় সেটা ১৯৭৬ সাল থেকে ইন্ট্রোডাকশন হয়েছিল এবং তারমধ্যে ছাড় ছিল। অর্থাৎ যারা কনজিউমারস (ল কনজিউমারস ছিলেন, অর্থাৎ সাধারণ বাড়ির লোক, তারা একটা ছাড় পেতেন। ছাড় পেতেন যারা কমার্শিয়াল, তারা একটা লিমিট পর্যন্ত ছাড় পেতেন। ইন্ডাস্ট্রির ক্ষেত্রে ছাড় ছিল। যারা ডোমেস্টিক, তারা ৩০০ ইউনিট পর্যন্ত ছাড় পেতেন। কমার্শিয়ালরাও ৩০০ ইউনিট পর্যন্ত ছাড় পেতেন। ইন্ডাস্ট্রি যেখানে বিদ্যুৎ ব্যবহার করে, সেখানে ৫০০ ইউনিট পর্যন্ত ছাড় পেত। ১৯৮৫-৮৬ সালে দেখলাম যে, ফুয়েল সারচার্জ নতুন করে ইন্ট্রোডাকশন হল। ১৯৮৫-৮৬ সালে ৩৭.০৫ পয়সা পার ইউনিট হল এবং প্রথমে যেটা করা হল, সেটা হল যে, সব ইউনিটকে মার্জ করে দেওয়া হল। অর্থাৎ ৩০০ ইউনিটের পরে যেটা হবে, তখন পুরো ইউনিটের উপর চার্জটাকে মার্জ করে দেওয়া হল। এতে সাধারণ মানুষের উপর চাপ আসতে লাগল। অর্থনীতি উপর চাপ আসতে লাগল এবং ১৯৯১ সালে করে দেওয়া হল ৪৮.৫ পয়সা পার ইউনিট এবং এটাও টোটাল ইউনিট মার্জ করে দেওয়া হল। এইভাবে ক্রমাগত মানুষের উপর চাপ সৃষ্টি করা হল। এখন আবার নতুন করে সিস্টেম করা হল ডোমেস্টিক যারা, কমার্শিয়াল যারা, ১৫০ ইউনিট কমিয়ে দেওয়া হল। ছোট ছোট ব্যবসায়ী যারা পানবিড়ির ব্যবসা করে, তাদের ১৫০ ইউনিটের উপর যা উঠবে সেটা টোটাল মার্জ করে দেওয়া হল এবং সেটা হল ৪৮.৫ পয়সা হল। এর পর থেকে আমরা দেখতে পাচ্ছি একটা ডিফারেন্স হচ্ছে, যেটা আমাদের ডি কে বসুর সঙ্গে আমাদের সরকারের সঙ্গে আমাদের মন্ত্রীর সঙ্গে একটা তফাত হচ্ছে। ৭১ পয়সা করে চার্জ করেছেন পার ইউনিট তখন ডি কে বসু রিপোর্ট দিলেন ৮৬ পয়সা করে পার ইউনিট দেওয়া হচ্ছে। এই যে এক্সট্রা আমাউন্ট, পরবর্তীকালে সরকার বলেছিলেন,

মন্ত্রী বলেছিলেন এই টাকা ফেরত দেওয়ার কথা। কলকাতার মানুষের কাছে এ একটা ভয়ঙ্কর ব্যাপার হয়ে যাবে। ৯২-৯৭ সালে ৯০ কোটি টাকা এক্সট্রা মানুষের কাছ থেকে নিয়েছেন এবং আরও ৯৭ কোটি টাকা ফুয়েল সারচার্জ মানুষের কাছ থেকে নেবেন। আমি জানি না রবীনবাবু কাদের প্রতিনিধিত্ব করেন। বালিগঞ্জের না সি ই এস সি-র? নির্লজ্জভাবে একজন শিল্পপতির স্বার্থ রক্ষার জন্য দিল্লির কথা বললেন। এই ধরনের চাপ যাতে মানুষের উপর সৃষ্টি না হয় তার জন্য আমি এই প্রস্তাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারপার্সন, আজকে মাননীয় সৌগত রায় এবং অন্যান্যরা সি ই এস সি-র অতিরিক্ত ফুয়েল সারচার্জ এর যে প্রশ্ন এখানে রেখেছেন, আজকে পশ্চিমবাংলার মানুষের কাছে একটা প্রশ্ন দেখা দিয়েছে, ট্রান্সপারেন্সি অব গভর্নমেন্ট —সরকারের স্বচ্ছতা সম্পর্কে প্রশাসনে স্বচ্ছতা সম্পর্কে। এটা শুধু এখানকার প্রস্তাব নয়, আজকে গোটা পশ্চিমবাংলার মানুষের কাছে এই নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে। কারণ বিধানসভার মধ্যে শুধু নয় পশ্চিমবাংলার মানুষ জানে, গোয়েঙ্কা সি ই এস সি-র মালিক, যে বাড়তি ফুয়েল সারচার্জ বসাবে—যে প্রস্তাব আনা হয়েছে, যে প্রতিবাদ সংঘটিত হয়েছে, যে বিতর্ক উঠেছে, সত্যি সত্যিই তারা এটা নিতে পারেন কিনা। এটা নিয়ে তদন্তেরও একটা প্রশ্ন আসে। বিদ্যুৎ দপ্তর একটা কমিটি করে দেয়, ওয়ান ম্যান কমিটি, দেবকুমার বসু কমিটি সেই কমিটির রিপোর্ট যথারীতি সরকারের কাছে জমা পড়ে। বিদ্যুৎ দপ্তর, সরকার বিষয়টা তদন্ত করে, রিপোর্ট ভাল করে পর্যালোচনা করে। যে রিপোর্ট ফাইন্ডিংস ছিল তাতে গোয়েঙ্কা সি ই এস সি-র মালিক বাড়তি প্রায় ১'শ কোটি টাকার মতো ফুয়েল সারচার্জ গ্রাহকদের কাছ থেকে নিয়েছে, ১৬ লক্ষ গ্রাহকদের কাছ থেকে এবং সেই সারচার্জ গোয়েঙ্কাকে ফেরত দিতে হবে গ্রাহকদের কাছে। স্বয়ং বিদ্যুৎমন্ত্রী, বিদ্যুৎ দপ্তর এই নির্দেশ দিল। তখন এইরকম একটা পরিস্থিতি দেখা দিল গোয়েঙ্কা সি ই এস সি-র মালিক মুখ্যমন্ত্রীর কাছে ধর্না দিয়ে, তার কাছে বিষয়টা নিয়ে দরবার করে, তারপর আমরা দেখলাম যে নতুন করে গোটা বিষয়টার সিদ্ধান্ত পিছিয়ে দেওয়া হয়েছে এবং ব্যাটলিবয় অডিট সংস্থা তার উপর একটা হিসেব নিকেশ, নতুন করে রিভিউ করা হচ্ছে ডি কে বসু কমিটির ফার্স্ট রিপোর্ট। যদিও পশ্চিমবাংলার মানুষ জানে গোয়েঙ্কাদের সঙ্গে আমাদের বামফ্রন্ট সরকারের ঘনিষ্ঠতা, তার সম্পর্কে এবং এত বড় একটা জিনিস হয়ত মুখ্যমন্ত্রীর কাছে যে ধারণা দিয়েছে এটা মকুব হয়ে যাবে। সেই আশঙ্কা যথাযথভাবে প্রমাণিত হলে দেখা গেল যে বিষয়ে তদন্ত কমিটির উপর সরকারের রিপোর্টকে সিদ্ধান্তকে পাল্টিয়ে দিয়ে বাটলিবয়-এর রিপোর্টের উপর আবার দেবকুমার

বসুকে দিয়ে সেকেন্ড রিপোর্ট তৈরি করানো হল এবং সেই রিপোর্টে গোয়েঙ্কারা যা চেয়েছিল সেখানে কনজিউমারদের সেই বাড়তি টাকা ফেরত দেওয়ার পরিবর্তে তাদের ৯৭ কোটি টাকা নতুন ফুয়েল সারচার্জ বসানোর পক্ষে রিপোর্ট দেওয়া হল। সেই রিপোর্ট দেবকুমার বসু কমিটির। এই রকম রিপোর্ট যখন বেরলো আমি বলছি বিভাগীয় মন্ত্রী ডঃ শঙ্কর সেন যোগ্যমন্ত্রী এবং সমস্ত বিষয়গুলি তিনি খুঁটিয়ে খুঁটিয়ে দেখেছেন এবং তার ইন্টারনাল নোটে দেখা যাচ্ছে তিনি সিরিয়াসলী অবজেকশন দিয়েছেন। দেবকুমার বসুর ফার্স্ট এবং সেকেন্ড রিপোর্ট এই দুটোর মধ্যে কিভাবে পার্থক্য হল তিনি তার রিপোর্টের মধ্যে প্রশ্ন তুলেছেন। কিন্তু শেষ পর্যন্ত বিভাগীয় মন্ত্রী তার লাস্ট লাইনে বলেছেন হাওয়েভার বলে মুখ্যমন্ত্রী যে সিদ্ধান্ত নিয়েছেন সেটাই বলবৎ থাকবে। কিন্তু তার নোটে তিনি এর বিরুদ্ধে প্রতিবাদ করেছেন। আপনারা জানেন সেই নোট পড়া হয়েছে। আজকে চাপ সৃষ্টি করা হচ্ছে মন্ত্রীর উপর। দেবকুমার বসু এবং পাওয়ার ডিপার্টমেন্টের সেক্রেটারি নানা বক্তব্য এমনকি মন্ত্রী পর্যন্ত, আমরা কাগজে দেখেছি আজকে আবার মুখ্যমন্ত্রী বলেছেন দেবকুমার বসুর চূড়ান্ত রিপোর্ট কার্যকর করা হবে। আজকে পশ্চিমবাংলার মানুষের প্রশ্ন, যেখানে দেবকুমার বসুর ফার্স্ট রিপোর্ট আর সেকেন্ড রিপোর্ট-এর মধ্যে বিরাট পার্থক্য সেখানে সারচার্জ এবং যার সাথে ১৬ হাজার কনজিউমারের স্বার্থ জড়িয়ে আছে, সেখানে আমরা জানতে চাই বামফ্রন্ট সরকার কাদের কাছে দায়বদ্ধ? হাজার হাজার লক্ষ লক্ষ কনজিউমারদের কাছে নাকি গোয়েঙ্কাদের কাছে, যারা কোটি কোটি টাকার মালিক? আজকে সরকারের ট্রান্সপারেন্সি নিয়ে, প্রশাসনের ট্রান্সপারেন্সি নিয়ে প্রশ্ন উঠেছে। ফলে আমরা দাবি করছি পশ্চিমবাংলার মানুষেরা দাবি করছে, আমরা এই হাউসে দাবি করেছি সর্বদলীয় বিধানসভার কমিটি গঠন করা হোক এবং সেখানে কমিটির সামনে ফার্স্ট রিপোর্ট এবং সেকেন্ড রিপোর্ট এবং বাটলিবয়ের অডিট রিপোর্ট পেশ করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** আজকে যে মোশন এসেছে তার আমি বিরোধিতা করছি এবং বলছি এই মোশন আনা হয়েছে উদ্দেশ্যপ্রণোদিত এটা প্রমাণিত হয়ে গেছে। যারা রাতের অন্ধকারের ৫০ বছরের মধ্যে অন্তত ৪৫টা বছর ধরে ফুয়েল সারচার্জ বাড়িয়েছে ওই কেন্দ্রীয় সরকারে ওরা যখন দিল্লিতে ছিল। আজকে তাদের ফুয়েল সারচার্জ নিয়ে প্রশ্ন তোলার কোনও নৈতিক অধিকার নেই। যারা বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রকে ১০ বছর পিছিয়ে দিয়েছে তাদের কোনও নৈতিক অধিকার নেই প্রশ্ন করার। তবে যে প্রশ্ন এখানে এসেছে সি ই এস সি ফুয়েল সারচার্জের ব্যাপারে যেটা খরচ হবে সেই টাকা পাবলিককে দিতে হবে। এটাই হচ্ছে অ্যাক্ট। প্রশ্ন ফুয়েল কত খরচ হল, কত খরচ হল না? এটা নিয়ে দ্বন্দ্ব এবং সমস্যা। আজকে এই সমস্যার দিকে তাকিয়ে বলতে চাই যে, দেবকুমার বসুর রিপোর্ট মাননীয় মন্ত্রীর নোট এবং বাটলিবয়ের অডিট রিপোর্ট এই বিধানসভায়

প্লেস করা দরকার। সমস্ত বিষয় ক্ষতিয়ে দেখা দরকার। কারণ কতটা ফুয়েল খরচ হয়েছে এবং এই ফুয়েল খরচের ব্যাপারে যে দ্বন্দ্ব তার নিরসন করতে গেলে উক্ত রিপোর্টগুলো ক্ষতিয়ে দেখা দরকার। বিষয়টা ওনারা উদ্দেশ্য প্রণোদিতভাবে তুলতে চেয়েছেন এবং এর মধ্যে দিয়ে আমাদের বেকায়দায় ফেলতে চেয়েছেন। আপনারা জানেন, এই প্রস্তাব তোলার ক্ষেত্রে কংগ্রেসের হাইকমান্ড অস্কার ফার্নানডেজ আপত্তি করেছিলেন যে, এই প্রশ্ন যেন না আসে। কিন্তু কাগজে ফাঁস হবার পর এই প্রস্তাব ওরা এখানে আনতে বাধ্য হয়েছেন। এর ফলে আজকে জনমানসে যে বিভ্রান্তি সৃষ্টি হয়েছে তা কাটাতে বাটলিবয় কোম্পানির অডিট রিপোর্ট, দেবকুমার বসুর সারচার্জ রিপোর্ট এবং মাননীয় মন্ত্রীর নোট এই বিধানসভায় প্লেস করা হোক। এটা দেখে বিষয়টার চূড়ান্ত নিষ্পত্তি করা দরকার। বিষয়টা উদ্দেশ্য প্রণোদিতভাবে আনা হয়েছে এবং কি করে আমরা এটা অতিক্রম করতে পারি তা দেখতে হবে। ওরা কেন্দ্রীয় সরকারের থাকাকালীন রাতের অন্ধকারে ফুয়েল সারচার্জ বাড়িয়ে ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামোকে ধ্বংস করেছেন। তাই আজকে ওদের কোনও নৈতিক দায়িত্ব নেই এই নিয়ে বলবার। কাজেই ওনারা যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ ম্যাডাম চেয়ারপারসন, আপনি দয়া করে দেখুন, যখন সরকারি পক্ষ থেকে রেজলিউশন আনা হয়েছিল তখন আপনিও দেখেছেন যে, মাননীয় বুদ্ধদেববাবু এবং স্বয়ং মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন। এতে বক্তার বলার গ্রাভিটি বাড়ে। কিন্তু দেখুন, অপজিশনের আনা রেজলিউশনের উপর যখন আলোচনা চলছে ১৮৫ মোশনে তখন সংশ্লিষ্ট মন্ত্রী ছাড়া না আছেন কোনও মন্ত্রী, না আছেন ওদের চিফ হুইপ। এটা কি রকম ব্যাপার?

**শ্রী তাপস রায়** ঃ ম্যাডাম চেয়ারপারসন, আজকে আমরা লক্ষ্য করছি মাননীয় ডঃ শঙ্কর সেন মহাশয় ভীষণ অস্বস্তিতে পড়েছেন। অন্যান্য মন্ত্রীরা ওনাকে বয়কট করেছেন। একটাও মন্ত্রী এখানে নেই এবং মাননীয় শঙ্কর সেনও বামফ্রন্টকে ভীষণ অস্বস্তিতে ফেলেছেন।

(গোলমাল)

[3-00 — 3-10 p.m.]

**শ্রী আব্দুল মান্নান** ঃ মিঃ ডেপুটি স্পিকার, স্যার, সি ই এস সি-র ফুয়েল সারচার্জ নিয়ে আমরা যে প্রস্তাব নিয়ে এসেছি সে সম্বন্ধে এর আগে বাজেট বক্তৃতার সময় আমরা বিস্তারিত আলোচনা করেছি। নতুন করে আর কিছু বলার নেই। সেদিন মন্ত্রী মহাশয় যে প্রশ্নগুলির উত্তর দেননি, সেই প্রশ্নগুলিই আমরা আজ আর একবার তুলে

ধরছি। স্যার, সরকারি দলের সদস্যদের সঙ্গে আমাদের রাজনৈতিক মত-পার্থক্য আছে ঠিকই, কিন্তু আজ পর্যন্ত আমরা বিদ্যুৎ মন্ত্রীকে যে ভাষায় আক্রমণ করতে পারিনি তার থেকেও কঠোরতম ভাষায় একজন আমলা বিদ্যুৎমন্ত্রী সম্বন্ধে মন্তব্য করেছেন। পত্রিকায় যা প্রকাশিত হয়েছে, তা হচ্ছে, এই প্রসঙ্গে কারও নাম না করে দেবকুমারবাবু জানান, ভ্রান্ত তথ্য পরিবর্তন এবং পুনর্মূল্যায়ন করতে কোনও বৈজ্ঞানিকের সৎ সাহস থাকার প্রয়োজন। সেই ভ্রান্ত তথ্যকে যথাযথভাবে গড়ে তুলতে গিয়ে যদি ওই বৈজ্ঞানিকের কোনও দীর্ঘদিনের বিশ্বাসে আঘাত লাগে বা ভেঙে চুরমার হয়ে যায়, তাও তাকে সহ্য করতে হবে। পালিয়ে গেলে চলবে না। কোনওরকম দ্বিধা না রেখে দেবকুমারবাবু জানান সি ই এস সি-র ফুয়েল সারচার্জ নিয়ে তার নিজের তৈরি প্রথম রিপোর্টে অনেক কিছুরই হদিস করতে পারেননি তিনি। সেই বৈজ্ঞানিককে, আমাদের রাজ্যের বিদ্যুৎমন্ত্রী। তার সৎ সাহসকে চ্যালেঞ্জ করেছেন। আমি সেই আমলার সুরের সঙ্গে সুর মেলাচ্ছিনা, কিন্তু আমি আশাকরি শঙ্করবাবুর সৎ সাহস থাকবে। তবে বিভিন্ন সংবাদপত্রে সংবাদ বেরিয়েছে যে, উনি এই হাউসের কোনও এক ঘরে বসে রাজ্যের কয়েকজন মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছেন এবং সরকারকে প্রোটেকশন দিয়ে উনি কি কি বক্তব্য রাখবেন তা তারা ঠিক করে দিয়েছেন। অবশ্য বাজেট ভাষণের দিন উনি বলেছেন যে, রি-ওপেনের একটা স্কোপ আছে। বিষয়টা রি-ওপেন করার কথা বলেছেন। কিন্তু রি-ওপেন কিভাবে করবেন? আমরাও বলছি রি-ওপেন করা হোক গোটা ব্যাপারটা। কারণ এর সাথে ১৬ লক্ষ মানুষের স্বার্থ জড়িত আছে। যেখানে রাজ্যের ১৬ লক্ষ মানুষের স্বার্থ জড়িত আছে সেখানে ব্যাপারটা রি-ওপেন করার দরকার আছে। এটা কোনও ব্যক্তির ব্যাপার নয়, কোনও গোষ্ঠীর ব্যাপার নয়। তাই আমরা দাবি করেছি, একটা পরিষদীয় কমিটি করা হোক। আমাদের আরও দাবি বাটলিবয়ের রিপোর্ট এবং ডি কে বসুর সেকেন্ড রিপোর্ট হাউসে প্লেস করা হোক। আমার আগের বক্তা, সরকার পক্ষের মাননীয় সদস্য রবীন দেব মহাশয় এই দাবি মেনে নিয়ে তার বক্তৃতায় বললেন, বাটলিবয়-এর রিপোর্ট এবং ডি কে বসুর সেকেন্ড রিপোর্ট হাউসে প্লেস করা হোক, তাহলেই বিষয়টা পরিষ্কার হবে। অবশ্য রবীনবাবু ভালভাবেই জানেন যে, এই সরকারের টিঁকি গোয়েঙ্কার কাছে বাঁধা আছে। তাই ফুয়েল সারচার্জের বিরুদ্ধে তাদের কথা বলার কোনও উপায় নেই। রবীনবাবু খুব ভালভাবেই জানেন সি ই এস সি-র মালিক, তথা আর পি জি, গোষ্ঠীর মালিক আর পি গোয়েঙ্কা 'গণশক্তি' পত্রিকায় বিল্ডিং উদ্বোধন অনুষ্ঠানের উপস্থিত ছিলেন। এরপরে কি আর বলতে হয় পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের সঙ্গে গোয়েঙ্কার কি সম্পর্ক? আজ পর্যন্ত কোনও রাজনৈতিক দলের কোনও রাজনৈতিক অনুষ্ঠানে কোনও ব্যবসায়ী কি গিয়ে হাজির হন যেভাবে রমা প্রসাদ গোয়েঙ্কা আপনাদের গণশক্তি অনুষ্ঠানে চলে যান? ঐ সি ই এস সি-র একজন কর্মকর্তা, মণিশঙ্কর মুখার্জি, আমাদের গণশক্তিতে মণি মুখার্জি নাম দিয়ে কি লেখেন? একজন প্রখ্যাত সাহিত্যিক মণিশঙ্কর মুখার্জি আপনাদের

আমি ধন্যবাদ জানাচ্ছি পরিষদীয় মন্ত্রীকে তিনি অত্যন্ত দক্ষতার সঙ্গে এই সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের মধ্যে যখনই সমস্যার সৃষ্টি হয়, তখনই তার মেল বন্ধন ঘটাতে এবং সংসদীয় ব্যবস্থাকে আরও গতিশীল করা যায় কিভাবে, তারজন্য যে উদ্যোগ নিয়েছেন, সেইজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। সাংবাদিক মহলকেও ধন্যবাদ জানাচ্ছি। আমি দেখছি আমাদের আগে এসে ওনারা আমাদের আলাপ অলোচনা শুনছেন এবং আমাদের কথাগুলি তুলে ধরার সাধ্যমতো চেষ্টা করছেন এবং এই আলোচনা জনসাধারণের কাছে পৌছে দিচ্ছেন। আপনার নেতৃত্বে পশ্চিমবঙ্গের বিধানসভার মান আরও উন্নত হবে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট অধিবেশনের দ্বিতীয় পর্বে আজ সমাপ্তি দিবস। এই অধিবেশনকে আপনি যেভাবে পরিচালনা করেছেন তার কোনও তুলনা হয় না। জানি না আপনার সঙ্গে তুলনীয় দ্বিতীয় আর কেউ বর্তমানে আছেন কিনা। একটা গুরুত্বপূর্ণ সময়ে, সর্বভারতীয় ক্ষেত্রে নানা ধরনের বিপর্যয় তার মাঝখানে এই সভায় বহু কিছু নিয়ে আলোচনা হয়েছে। সরকার পক্ষের সদস্যরা আলোচনা করেছেন। বিরোধী পক্ষের সদস্যরা আলোচনা করেছেন। আপনি সমানভাবে সবাইকে সুযোগ দিয়েছেন, সবাইকে আপনি ভালবাসেন। সম্মানীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের মুখ্য সচিব, রবীন মন্ডল, তিনিও বিশেষ ভূমিকা পালন করেছেন এই সভার মধ্যে। বিরোধী দলের মুখ্য সচিব শ্রী আব্দুল মান্নান তিনিও কৃতিত্বের পরিচয় দিয়েছেন। সরকার পক্ষের এবং বিরোধীদলের দলনেতা উভয়েই এই হাউস পরিচালনার ক্ষেত্রে তাদের দক্ষতার পরিচয় দিয়েছেন। তাদের ধন্যবাদ জানাই। মাননীয় মন্ত্রীরা যথাকালে এসেছেন। তাদের কাজ করেছেন, সঙ্গে সঙ্গে আমরা দেখেছি যে এই বিধানসভার কর্মিরা, তারা সর্ব সময় ধরে এই সভার কাজ যাতে সুষ্ঠুভাবে চলতে পারে তার জন্য সাহায্য করেছেন। গণমাধ্যমে, দূরদর্শন, বেতার, বিভিন্ন সংবাদপত্র তারা দিনের পর দিন এখানে বসে থেকেছেন, আমাদের কথা গুলোকে গ্রামে গ্রামান্তরে, সমস্ত জায়গায় ছড়িয়ে দিয়েছেন। তাই তাদেরও বিশেষ ধন্যবাদ জানাই। আজকের এই সভার সমাপ্তিতে বলি সকলের জীবন, সকলের পথ সুগম হোক। সন্তুস্থে পন্থা শিবান

**Shrimati Shanta Chettri :** Hon'ble Speaker Sir, today on the closing day of the Budget Session of the West Bengal Legislative Assmebly I wish to convey my heartfelt thanks to you. I am thankful to all the Hon'ble Ministers of the concerned departments for paying attention to the things and grievances of my constituency as well as for making arrangement prompt and appropriate action. I am thankful to the Hon'ble Deputy Speaker, Hon'ble Parliamentary Affairs Minister, Hon'ble

Government Chief Whip as well as all the Hon'ble Members of this august House irrespective of political affiliation for their attention, cooperation and sympathy. Thank you, Sir.

[5-40 — 5-50 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব খুশি এবং আনন্দিত আপনি যেভাবে এই সভাকে পরিচালনা করেছেন সেই জন্য আমরা আপনার কাছে কৃতজ্ঞ। এটা আমি ভাষায় প্রকাশ করতে পারছি না। এই সভা পরিচালনার দিক থেকে আপনার যে অভিজ্ঞতা এবং আপনার প্রচেষ্টা তার থেকে আমরা অনেক কিছু শিখতে পেরেছি। এই সভাকে পরিচালনা করার ব্যাপারে আপনি যথেষ্ট দক্ষতার পরিচয় দিয়েছেন। আমরা এখানে লক্ষ্য করেছি প্রত্যেক সদস্য তারা এই পরিচালনাটাকে সঠিকভাবে গ্রহণ করেছেন। আমরা আরও লক্ষ্য করেছি মাননীয় ডেপুটি স্পিকার এবং অন্যান্য মাননীয় চেয়ার পার্সনরা আপনারা অনুপস্থিতিতে এই সভাকে সুন্দরভাবে পরিচালনা করেছেন, আমি তাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়রা সময়মতো উপস্থিত থেকে আমাদের যথাযথভাবে কার্য পরিচালনায় সাহায্য করেছেন এবং সব কথা বিশেষভাবে ব্যাখ্যা করে খোলাখুলিভাবে জানিয়েছেন, এই জন্য তাদেরকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এছাড়াও ধন্যবাদ জানাচ্ছি আমাদের বন্ধুদের বিরোধীপক্ষের এবং সরকার পক্ষের তারা সবাই সুষ্ঠুভাবে সভা পরিচালনা করতে সাহায্য করেছেন। আমি মিডিয়াকে ধন্যবাদ জানাচ্ছি এবং এখানকার সরকারি কর্মচারী যারা নিয়মিত থেকে কাজ করেছেন তাদের সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদীয় ব্যবস্থার একটা গুরুত্বপূর্ণ দিক হচ্ছে এই বাজেট অধিবেশন। আজকে তার সমাপ্তি দিন। সংসদীয় ব্যবস্থাকে উন্নত করার জন্য এবং তার মানকে আরও উচ্চ পর্যায়ে নিয়ে যাবার জন্য আপনি আপনার প্রবাদ প্রতীম দক্ষতা বারে বারেই দেখিয়েছেন এবং আমরা সেই দক্ষতায় বিশেষভাবে মুগ্ধ হয়েছি। শুধু আমাদের সংসদীয় ব্যবস্থার ক্ষেত্রেই নয়—আমাদের পশ্চিমবাংলা দীর্ঘদিন যাবৎ বিভিন্ন ক্ষেত্রে যেমন প্রথম স্থান লাভ করে চলেছে ঠিক তেমনি সংসদীয় ব্যবস্থাকে সঠিক ভাবে রূপায়িত করার ক্ষেত্রে, গণতান্ত্রিক চেতনাকে উন্নত করার ক্ষেত্রে একজন দক্ষ অধ্যক্ষ হিসাবে আপনি যেভাবে পশ্চিমবাংলার মানকে ভারতবর্ষ এবং পৃথিবীর মধ্যে উন্নত করেছেন তার জন্য সত্যিই আমরা গর্বিত। মাঝে মাঝেই আপনি আপনার উন্নত রসিকতা, কটাক্ষ এবং হাস্যরসে আমাদের সভার মানকে অম্লান না করে গাম্ভীর্যময় করে তুলেছেন। আজকে এই শেষ দিনে আপনার প্রতি অগাধ বিশ্বাস রেখে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে এবং সংশ্লিষ্ট সমস্ত সংবাদপত্রকে, উপাধ্যক্ষ মহাশয়কে এবং আমাদের

সংসদীয় ব্যবস্থার জন্য সংসদীয় মন্ত্রীকে, চফি হুইপকে এবং আরও সবাইকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৮-৯৯ সালের বাজেট অধিবেশনের শেষ দিন তাই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি দক্ষতার সাথে এই সভায় সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যদের নিয়ে সুষ্ঠভাবে সভা পরিচালনা করার জন্য আপনাকে আরেকবার ধন্যবাদ জানাচ্ছি। আর আপনার অনুপস্থিতিতে যারা এই হাউস পরিচালনা করেছেন মিঃ ডেপুটি স্পিকার, চেয়ারম্যান এবং চেয়ারপারসনদের আমি ধন্যবাদ জানাচ্ছি। সভার কাজে সহযোগিতা করার জন্য আমি এখানকার সেক্রেটারি এবং অন্যান্য আধিকারিকদের ধন্যবাদ জানাচ্ছি। আমি ধন্যবাদ জানাচ্ছি সমস্ত সাংবাদিক বন্ধুদের যারা এই বিধানসভা, আইনসভার খবরাখবর মানুষের কাছে পৌঁছে দেওয়ার দায়িত্বে ছিলেন। এবং সবশেষে সরকারের চিফ হুইপ এবং বিরোধীপক্ষের চিফ হুইপকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মহতীসভা নিরপেক্ষ এবং সুদক্ষ ভাবে পরিচালনার ক্ষেত্রে প্রয়োজন মতো আপনারা কঠোর ও কঠিন পদক্ষেপ গ্রহণ, কোনও সদস্যকে প্রোটেকশন দেবার ক্ষেত্রে ভূমিকা পালন, আনাকে মুগ্ধ করেছে। আমরা একটা গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দিয়ে এখানে এসেছি। কিন্তু সেই গণতান্ত্রিক রীতি-নীতিকে বিনষ্ট করার যে প্রয়াস আমাদের কারও কারও মধ্যে আছে তার বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা নেওয়ার ক্ষেত্রে আপনার বিচক্ষণতা আমাকে মুগ্ধ করেছে। সাথে সাথে আমি আপনার মাধ্যমে, আপনার অনুপস্থিতিতে যারা এই হাউসের কাজ সুন্দর ও সুষ্ঠভাবে পরিচালনা করেছেন, মিঃ ডেপুটি স্পিকার মহাশয় মিঃ চেয়ারপারসন এবং বিধানসভার সংশ্লিষ্ট সবাইকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুরুতেই বলেছেন যে, ভারতবর্ষে যখন সবচেয়ে বেশি সঙ্কট, অর্থনৈতিক, রাজনৈতিক এবং সামাজিক সেই সঙ্কটের সময় পশ্চিমবাংলার এই বিধানসভা গবির সাধারণ মানুষের জন্য কিভাবে কিছু করা যায়, কিভাবে গরিব সাধারণ মানুষকে সাহায্য করা যায়, কিভাবে দ্রব্যমূল্যের হাত থেকে তাদের রক্ষা করা যায়, কিভাবে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা থেকে, ধর্মান্ধতা থেকে, তাদের রক্ষা করা যায়, ভারতবর্ষের সংবিধানকে বাঁচানো যায়, অ-সাংবিধানিক কাজ বন্ধ করা যায়, কিভাবে এই রাজ্যের অসংখ্য মানুষের উন্নতি করা যায়, তা নিয়ে আলোচনা করেছে। এই আলোচনায় একদিকে সরকার পক্ষ এবং অন্য দিকে বিরোধী পক্ষের নেতারা তাদের ভূমিকা পালন করেছেন। আপনার অনুপস্থিতিতে এই সভা পরিচালনা করার ক্ষেত্রে আমি সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের বন্ধুদের সাহায্য সহযোগিতা

পেয়েছি। এজন্য আমি সরকারি পক্ষের দলনেতা, লিডার অফ দি হাউস এবং মন্ত্রী মন্ডলীকে ধন্যবাদ জানাচ্ছি। এবং একই কারণে বিরোধী দলের নেতা এবং সদস্যদের আমি ধন্যবাদ জানাচ্ছি। এই সভা পরিচালনার ক্ষেত্রে সরকারি দলের চিফ হুইপ এবং অন্যান্য দলের হুইপরা অক্লান্ত পরিশ্রম করেছেন এবং তাদের দলের সদস্যদের উপস্থিতির প্রয়োজনীয় হার সব সময় বজায় রেখেছেন। সেজন্য আমি তাদের সলককে ধন্যবাদ জানাচ্ছি। সচিবালয়ের কর্মচারিবৃন্দ, যাদের অক্লান্ত পরিশ্রম এই হাউস পরিচালনায় সফলতা এনেছে, তাদের সকলকেও ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি গণমাধ্যমের বন্ধুদের, তারা প্রতিদিন শুরু থেকে শেষ পর্যন্ত সভা পরিচালনার ক্ষেত্রে আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন এবং চতুর্থ এস্টেট হিসাবে, গণতন্ত্রের বাহন হিসাবে অক্লান্ত পরিশ্রম করেছেন। সব শেষে সমস্ত সদস্যদের ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 5-53 p.m.]

**Mr. Speaker :** Thank you. Once again I thank each and everyone here and I am grateful for all the nice words said. I am going to remind members at this point of time that I was supposed to go to Geneva tomorrow evening to attend the committee of the World Federation Association of which I am the President but I have to cancel my programme as the Speaker of the Gauteng Legislature of South Africa is coming to Calcutta on my invitation on 14th and I have to be here as I am the host. So I am not going to Geneva and I will be here in Calcutta. I have been invited to go to Beijing in the month of October. Commonwealth Parliamentary Association Conference will also take place in Newzeland in the month of October. I don't know whether our Assembly will meet before October or not. Most probably we will be meeting after October. But anyhow, if I have to go to Beijing and to Newzeland I will be going there as your representative. I have been invited to go to Beijing. They are holding their first conference on Human Rights in China. 'Human Rights and China' that is the theme of the Conference. The President has invited me to talk on the subject and I don't know whether I am going to make it or not. I am trying to see it whether the programme can be adjusted with the Newzeland programme. But if I do go there I will be going there as

your representative and carrying your message of goodwill to the people of Newzeland China, to the people of Newzeland and to the Parliamentarians over there. I have been to Newzeland and China many times earlier and I will be going once again. If I do go I wish you all well and hope to meet each and everyone of you when we meet again in the next session. Thank you very much. The House is adjourned sine die.

## Adjournment

At this stage the House was adjourned sine die at 5-53 p.m.

---

The House was accordingly, Prorogued with effect from 8th July, 1998 vide Circular No. 20(292)L.A/M.T. dated 24th July, 1998.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol: 112 No—II (One hundred and Twelvth Session, 1998)**

(The 26th, 27th, 29th, 30th, 1st, 2nd, 3rd, 4th & 6th July, 1998)

by—Shri Subrata Mukherjee P-1005

by—Shri Saugata Ray PP-1006-1008

**Laying of Ordinance**

The West Bengal Homeopathic System of Medicine (Amendment) Ordinance, 1998.

by—Shri Partha De P-463

**Laying of Rules**

The West Bengal Panchayat (Election) Rules, 1974 published under Notification No.4994/PN/O/1/3R-1/97.dt 7.11.97

by—Shri Birendra Kumar Moitra P-99

West Bengal Panchayat (Election) Rules, 1974 published under Notification No.1183/PN/O/1/3R-1/97, (pt.-III) dt 3.4.98

by—Shri Birendra Kumar Moitra P-100

West Bengal Panchayat (Constitution) Rules 1975 published under Notification No.1263/PN/O/1/1A-3/98 dt.11.4.98

by—Shri Birendra Kumar Moitra P-100

West Bengal Panchayat (Constitution) Rules, 1975 published under Notification No.847/PN/O/1/1A-3/98 dt 12.3.98

by—Shri Birendra Kumar Moitra P-100

West Bengal Zilla Parishad (Election Constitution and Administration) Rules, 1964 published under Notification No.605/PN/O/1/3R-2/97 dt 16.2.98

by—Shri Birendra Kumar Moitra PP-99-100

Rules regulating the recruitment to the posts of Extention Officer for Panchayats under the Directorate of Panchayats and Rural Development, West Bengal published under Notification No.4590/PN/O/111/2E/97, dt 25.9.97

by—Shri Birendra Kumar Moitra P-99

**Laying of Reports**



**Mention Cases**

**Motion Under Rule-185**



**Discussion on Motion Under Rule-185**



Discussion on Motion Under Rule 185



Discussion on Motion Under Rule-185

**Question**

